ওঁ নমো ভগবতে বাসুদেবায়।

# শ্রীমদ্ভগবদ্গীতা।

মূল, অন্বয়, তৎসহ 'গীতা-বোধ-বিবর্দ্ধিনী, সংস্কৃত ব্যাখ্যা, বাঙ্গালা প্রতিশব্দ, বাঙ্গালা ব্যাখ্যা. শঙ্করাচার্য্য, রামানুজ, হনুমান্ ও বলদেবকৃত ভাষ্য, আনন্দগিরি, শ্রীধর, মধুসূদন, নীলকণ্ঠ ও বিশ্বনাথকৃত টীকা, যামুনমুনিকৃত 'গীতার্থসংগ্রহ' ও বঙ্গানুবাদ, 'গীতার্থ-সারদীপিকা' নামে সুবিস্তৃত বাঙ্গালা তাৎপর্য্য, নানা শাস্ত্রীয় প্রমাণ ও বহুবিধ টিপ্পনী সমেত।

প্রথম ষট্ক



কর্ম্মযোগ।


পণ্ডিত দামোদর মুখোপাধ্যায় বিদ্যানন্দ এম্, আর্, এ, এস্,

কর্তৃক সম্পাদিত



কলিকাতা, ২৫৫ নং অপার চিৎপুর রোড হইতে

শ্রীধীরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় কর্তৃক প্রকাশিত।

শকাব্দা, ১৮৩৫।

ওঁ তৎসৎ

ওঁ নমো গণেশায়।

মঙ্গলাচরণম্।

শ্রীকৃষ্ণচন্দ্র চরণাব্জমহং বিচিন্ত্য
চিত্তে জগজ্জনন-দুঃখ-বিনাশ-বীজম্।
শ্রীকৃষ্ণচন্দ্র-মুখনিঃসৃত-গীতি-ভাষ্য
টীকাশুবোধজনিকাং বিবৃতিং করোমি ॥ ১ ॥
অশেষ যত্নেন সুসংগৃহীতা
ভাষ্যাদিটীকা ভগবৎপ্রসাদাৎ।
দৃষ্টিঃ সতামত্র শুভা যদি স্যাৎ
সর্ব্বে শ্রমা মে সফলাস্তুদৈব ॥ ২ ॥
দামোদরেণ বিপ্রেণ বিদ্যানন্দেন সশ্রিয়া।
ক্রিয়তে বঙ্গভাষায়াংগীতার্থসারদীপিকা ॥ ৩ ॥

——(:o:)——

শ্রীকৃষ্ণায় নমঃ।

—(:০:)—

# প্রার্থনা।

হে শ্রীমন্নারায়ণ! তোমার শ্রীচরণাম্বুজে অতীত, বর্ত্তমান ও ভবিষ্যৎ ত্রিকালেই কোটী কোটী প্রণাম।

জগতে যত কার্য্য সকলই তোমার, যত অকার্য্য সকলই তোমার। আমরা করি বটে, কিন্তু করাও তুমি।

যে কার্য্যে সম্প্রতি এ অধম জনকে বিনিযুক্ত করিতেছ, হে পুরুষোত্তম! তাহা প্রীতিপ্রদ হইলেও, অতীব ভয়ানক এবং শান্তিপ্রদ হইলেও, নিরতিশয় কঠিন।

যিনি শিলায় সলিল সমাবেশ ও জলদে জ্বালাময় বজ্র স্থাপন করেন, ভয়ানকের ভয়ানকত্ব ও কঠিনের কাঠিন্য তিরোহিত করা তাঁহার পক্ষে যৎপরোনাস্তি তুচ্ছ ব্যাপার।

হে দয়াময়! আমি অতি দীন ও অতিশয় ক্ষুদ্র। আমার দ্বারা এই সুমহৎ ও দুষ্কর কার্য্য সম্পন্ন করাইবে কি?

তুমি ইচ্ছাময়-তোমার ইচ্ছাই শক্তি ও সামার্থ্য। তোমার ইচ্ছা হইলে, তোমার এই সামান্য কীট, তোমার গীতা, তোমার জগতে অধিকতর প্রচার করিতে কেন না সাহসী হইবে?

তোমার কি ইচ্ছা জানি না; কিন্তু হে প্রভো! তোমার চরণ-চিন্তন ব্যতীত এ দুস্তর সাগর অতিক্রম করিতে আমার আর সম্বল নাই।

তোমার শ্রীপাদ-পদ্মে ভক্তি সহকারে, কোটী কোটী প্রণাম করিয়া, তোমারই শ্রীমদ্ভগবদ্গীতার আলোচনায়, তোমার এই ক্ষুদ্রাদপি ক্ষুদ্র সেবকানুসেবক প্রবৃত্ত হইতেছে।

# সূচনা

## মহাভারত

মহামনস্বী মহর্ষি পরাশরের ঔরসে ও মৎস্যরূপা-অপ্সরা-তনয়া ধীবর-পালিতা সত্যবতীর গর্ভে জগদ্বিখ্যাত মহর্ষি ব্যাসদেব জন্ম পরিগ্রহ করেন। ইনি ঘোর কৃষ্ণবর্ণ ছিলেন এবং যমুনা নদীর দ্বীপবিশেষে আবির্ভূত হইয়াছিলেন, এজন্য কৃষ্ণ দ্বৈপায়ন নামে পরিচিত। বেদের বিভাগ-কর্ত্তা-বলিয়া ইনি বেদব্যাস নামও প্রাপ্ত হইয়াছিলেন। মহাভারত নামক অমৃত-কল্প ধর্ম্মগ্রন্থ এই মহাত্মা কর্ত্তৃক বিরচিত। ভারত-বংশোদ্ভব রাজন্যগণের বৃত্তান্ত, বিশেষতঃ কুরু ও পাণ্ডবগণের বিবরণ, এই জগদ্বিখ্যাত গ্রন্থের প্রধান বর্ণনীয় হইলেও, প্রসঙ্গতঃ বহুবিধ হিতোপদেশ, নানা শাস্ত্রের তাৎপর্য্য, নানাপ্রকার ইতিহাস, বহুপ্রকার কাহিনী, নানাবিধ যুক্তি, তর্ক ও বিচার ইত্যাদির সম্মিলনে এই গ্রন্থ বসুন্ধরায় পরম পূজ্য শাস্ত্র স্বরূপে সমাদৃত হইয়া আসিতেছে। কালের কুটিলাক্রমণে, মানবের জ্ঞান ও বিশ্বাস বহুবিধ বিভিন্ন পথগামী ও বিকৃত ভাবাপন্ন হইলেও, এই মহাভারতরূপ পরম পূজ্য গ্রন্থের প্রতি, আর্য্যসন্তানগণের হৃদয়-ক্ষেত্রে অদ্যাপি অচলা-শ্রদ্ধা-স্রোত প্রবাহিত রহিয়াছে এবং মেদিনী-মণ্ডলের বিভিন্ন জনপদবাসী স্বতন্ত্র জাতি-সম্ভূত-জনগণও এই গ্রন্থকে কল্পনাতীত কাণ্ড বলিয়া জ্ঞান করিতেছেন।

মহাভারতের একস্থানে লিখিত আছে—"দেবতারা একদা সমবেত হইয়া তুলাযন্ত্রে একদিকে চারি বেদ ও অন্য দিকে এই ভারতসংহিতা রাখিলেন, কিন্তু পরিণামবশে ভারতসংহিতা সরহস্য বেদচতুষ্টয় অপেক্ষা মহত্ত্ব ও ভারবত্ত্ব-গুণে অধিক হইল। তদবধি দেবতারা ইহাকে মহাভারত বলিয়া নির্দ্দেশ করিলেন।"

অষ্টাদশ-পর্ব্বাত্মক মহাভারত নামক এই বিপুলাবয়ব গ্রন্থ অনন্ত জ্ঞান ও রহস্যের ভাণ্ডার এবং হিন্দুধর্ম্ম সংক্রান্ত অবশ্য-জ্ঞাতব্য সর্ব্বতত্ত্বের নিকেতন স্বরূপ। বিষ্ণুকল্প বেদব্যাস স্বয়ং প্রজাপতি ব্রহ্মার সমক্ষে স্বকীয় গ্রন্থ-বর্ণিত বিষয়-সমূহের যে বিবরণ নিবেদন করিয়াছেন, তাহা এস্থলে উদ্ধৃত হইতেছে। "ভগবন্! আমি এক অদ্ভুত কাব্য রচনা করিয়াছি। তাহাতে বেদ, বেদাঙ্গ, উপনিষৎ এই সকলের সার সঙ্কলন, ইতিহাস ও পুরাণের অনুসরণ এবং ভূত ভবিষ্যৎ ও বর্ত্তমান কালত্রয়ের সম্যক্ নিরূপণ করিয়াছি, এবং জরা, মৃত্যু, ভয়, ব্যাধি, ভাব, অভাব ইহার নির্ণয়, বিবিধ ধর্ম্ম ও আশ্রম-লক্ষণের নিদর্শন, চাতুর্ব্বর্ণ্য-বিধান, তপস্যা, ব্রহ্মচর্য্য, পৃথিবী, চন্দ্র, সূর্য্য, গ্রহ, নক্ষত্র, তারা ইহাদিগের বিবরণ

করিয়াছি, ভূতভাবন ভগবান্ যে নিমিত্ত দিব্য ও মনুষ্যাকারে জন্ম স্বীকার করেন তাহার তত্ত্বানুসন্ধান, অতি পবিত্র পুণ্যক্ষেত্র ও তীর্থস্থান ইহারও কীর্ত্তন করিয়াছি; নদ নদী, সমুদ্র, পর্ব্বত, গ্রাম, নগর, বন, উপবন ইহাদের যথাস্থানে সংস্থান এবং যুদ্ধ কৌশল, জাতি-বিশেষে লোকযাত্রা বিধান এই সকলের সুস্পষ্ট নিরূপণ করিয়াছি।"

নৈমিষারণ্যে লোমহর্ষণ-নন্দন পুরাণজ্ঞ-প্রবর উগ্রশ্রবাঃ সৌতি বলিয়াছেন,—"প্রথমতঃ লোক সকল অজ্ঞান তিমিরে সমাচ্ছন্ন ছিল, কিন্তু এই মহাভারত-জ্ঞানাঞ্জন-শলাকা দ্বারা সেই মোহাবরণ উন্মোচন করিয়া তাহাদিগের নেত্রোন্মীলন করিয়া দিয়াছে, এবং ভারতরূপ দিবাকর ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ সঙ্ক্ষেপ ও সবিস্তার কীর্ত্তন করিয়া জীবলোকের মোহান্ধকার নিরাকরণ করিয়াছে। পুরাণরূপ পূর্ণচন্দ্র উদয় হইয়া শ্রুতিস্বরূপ জ্যোৎস্না প্রকাশ করিয়াছে। তদ্দ্বারা লোকের বুদ্ধিরূপ কুমুদ বিকাশ পাইয়াছে। মোহতিমির নিবাস করিয়া এই ইতিহাস স্বরূপ উজ্জ্বল প্রদীপ এই বিশাল বিশ্বরূপ বাসগৃহকে সুপ্রকাশ করিয়াছে।"

ভারত সংহিতায় উক্ত আছে যে, প্রথমে মহর্ষি বেদব্যাস চতুর্ব্বিংশতি সহস্র শ্লোকাত্মক মহাভারত বিরচিত করেন। তৎকালে এতদন্তর্গত উপাখ্যানাদি প্রাসঙ্গিক বৃত্তান্ত সমূহ লিপিবদ্ধ হয় নাই। কালক্রমে কৃষ্ণদ্বৈপায়ন, সার্দ্ধশত অভিনব শ্লোক রচনা করিয়া, স্বকীয় গ্রন্থ-কলেবর পল্লবিত এবং সুশোভিত করেন। ইহাও কথিত আছে যে, বেদব্যাস ষষ্টি লক্ষ শ্লোকময়ী স্বতন্ত্র এক ভারত সংহিতা বিরচিত করিয়াছেন, তন্মধ্যে ত্রিংশৎ লক্ষ শ্লোক দেবলোকে, পঞ্চদশ লক্ষ শ্লোক পিতৃলোকে, চতুর্দ্দশ লক্ষ শ্লোক গন্ধর্ব্বলোকে এবং এক শত সহস্র শ্লোক নরলোকে অদ্যাপি বিদ্যমান রহিয়াছে।

এই বিশাল গ্রন্থের অবয়বীভূত অষ্টাদশ পর্ব্ব সম্বন্ধে মহাভারতে নিম্নলিখিতরূপ সঙ্ক্ষিপ্ত বৃত্তান্ত পরিদৃষ্ট হইয়া থাকে "এই মহাভারত একটি বৃক্ষ স্বরূপ। সহস্রাধ্যায় ইহার বীজভূত, পৌলোম ও আস্তিক ইহার মূল, সম্ভব পর্ব্ব স্কন্ধ, সভা ইহার বিটঙ্ক, অরণ্য পর্ব্ব পর্ব্বস্বরূপ, বিরাট ও উদ্যোগ পর্ব্ব ইহার সার, ভীষ্মপর্ব্ব শাখা, দ্রোণ পর্ব্ব পত্র, কর্ণ পর্ব্ব পুষ্প স্বরূপ, শল্যপর্ব্ব সুগন্ধ, স্ত্রী ও ঐষিক পর্ব্ব ইহার সুশীলচ্ছায়া, শান্তি পর্ব্ব ইহার মহাফল, অশ্বমেধ অমৃতরস, আশ্রমবাসিক পর্ব্ব ইহার আশ্রয় স্থান, মৌসল পর্ব্ব এই বিটপির অগ্রভাগ।"

কথিত আছে, মহর্ষির প্রার্থনানুসারে, বিঘ্ন-বিনাশন গণপতি এই গ্রন্থের লেখকতা ভার গ্রহণ করেন; কিন্তু শ্লোক রচনায় বিলম্ব হেতু, তাঁহার লেখনী বন্ধ হইলে, তিনি আর লিখিবেন না বলিয়া নিয়মাবধারণ করেন। ব্যাসদেবও, সেই প্রস্তাবে সম্মত হইয়া, প্রার্থনা করেন যে, তাঁহার মুখ-নিঃসৃত শ্লোকের তাৎপর্য্যগ্রহ না করিয়া, লেখক তাহা লিপিবদ্ধ করিতে পারিবেন না। গণনায়ক সেইরূপ অঙ্গীকারবদ্ধ হইলে, ব্যাসদেব "মহাভারতরূপ অমৃতময় কাব্য রচনা করিতে আরম্ভ করেন। ক্ষিপ্রলেখক গণদেবকে সময়ে সময়ে কিঞ্চিৎকাল বিরত রাখিবার অভিপ্রায়ে, ব্যাসদেব, মহাভারতের মধ্যে স্থানে স্থানে, ব্যাসকূট নামাভিধেয় অষ্ট সহস্র অষ্ট শত দুর্ব্বোধ্য শ্লোক বিন্যস্ত করেন।

মহর্ষি বেদব্যাস সর্ব্বাগ্রে স্বকীয় সর্ব্বসদ্‌গুণান্বিত পুত্র শুকদেবকে এই মহাভারত শাস্ত্রে সুশিক্ষিত করিয়াছেন; তৎপরে যথোপযুক্ত শিষ্যগণকে এই মহাপুরাণে উপদিষ্ট করেন। ব্যাস শিষ্য বৈশম্পায়ন, রাজা জন্মেজয়ের সর্প সত্রাবকাশে, গুরুর আদেশানুসারে, কৃষ্ণদ্বৈপায়ন-প্রোক্ত ভারত কথা বিবৃত করিয়াছিলেন। এইরূপে ক্রমশঃ এই পুণ্যকথাত্মক মহাপুরাণ, জনসমাজে প্রচারিত ও সমাদৃত হইতে থাকে।

---

# কুরুপাণ্ডবের ইতিহাস।

—(:•:)—

বীণাপানির বরপুত্র কবীন্দ্র কালিদাসের শকুন্তলা নামখ্যাত অতুলনীয় নাটকের নায়ক চন্দ্রবংশাবতংস মহারাজ দুষ্মন্তের ঔরসে ও মহর্ষি-কণ্ব-পালিতা শকুন্তলার গর্ভে ভরতের জন্ম হয়। রাজকুল-প্রদীপ ভরতের প্রপৌত্রের নাম হস্তী। হস্তিনাপুর নামধেয় সুবিখ্যাত রাজধানী মহারাজ হস্তী কর্তৃক প্রতিষ্ঠিত হইয়াছিল। হস্তীর পৌত্র রাজা সম্বরণ সূর্য্য তনয়া তপতী দেবীর পাণিগ্রহণ করেন; প্রতিথনামা কুরুরাজ তাঁহাদের তনয়। কুরুর পাঁচ-পুরুষ পরে সুবিখ্যাত শান্তনু রাজার আবির্ভাব হয়। এই শান্তনু ভূলোক পাবনী জাহ্নবী দেবীকে পত্নীরূপে প্রাপ্ত হন এবং তদীয় গর্ভ হইতে প্রিয়ব্রত বা ভীষ্ম নামক অলোকসামান্য গুণগ্রামসম্পন্ন সন্তান লাভ করেন। শান্তনু রাজা ব্যাস-জননী সত্যবতী দেবীকে দ্বিতীয়া পত্নীরূপে পরিগ্রহ করিয়াছিলেন, এবং তদীয় গর্ভে বিচিত্রবীর্য্য ও চিত্রাঙ্গদ নামক পুত্রদ্বয় উৎপাদন করিয়াছিলেন। রাজনন্দনদ্বয় নিঃসন্তান অবস্থায় অকালে মানবলীলা সংবরণ করিলে, মহাত্মা দ্বৈপায়ন, জননীর অনুরোধ-পরতন্ত্র হইয়া বিচিত্রবীর্য্যের অম্বিকা নাম্নী মহিষীর গর্ভে ধৃতরাষ্ট্র অম্বালিকা নাম্নী মহিষীর গর্ভে পাণ্ডু এবং অন্যা দাসীর গর্ভে বিদুর নামক সন্তানত্রয় উৎপাদন করিয়াছেন।

অম্বিকা দেবী যথাসময়ে সমাগত বেদব্যাসের ভয়ানক মূর্ত্তি সন্দর্শনে সন্ত্রাসিত হইয়া নয়নদ্বয় নিমীলন করিয়াছিলেন; সেই দোষে তদীয় গর্ভজাত সন্তান ধৃতরাষ্ট্র জন্মান্ধ হইয়াছিলেন। দ্বৈপায়নের দারুণ মূর্ত্তি দর্শনে অম্বালিকা দেবীর দেহ পাণ্ডিমা প্রাপ্ত হইয়াছিল; এই জন্য তাঁহার নন্দন পাণ্ডুবর্ণ-সমন্বিত হইয়া ভূমিষ্ঠ হইলেন। অম্বিকা দেবী সর্ব্বাঙ্গসম্পন্ন সন্তান লাভাশয়ে, পুনরায় সত্যবতী-সুতের সমাগম প্রতীক্ষা করিতে আদিষ্ট হইলে, নিদারুণ ভীতি প্রযুক্ত, আত্ম প্রতিনিধিরূপে এক সুরূপসম্পন্না দাসীকে নিয়োজিত করিয়াছিলেন। সেই দাসী বিহিতবিধানে ব্যাসের পরিচর্য্যা করিলেন এবং যথাকালে বিদুর নামে পরম ধার্ম্মিক ও যশস্বী নন্দন লাভ করিলেন।

মহাত্মা ধৃতরাষ্ট্রের আজন্ম অন্ধতা হেতু, তদীয় অনুজ পাণ্ডু রাজসিংহাসন অধিকার করেন। ধৃতরাষ্ট্র রাজার গান্ধারী নাম্নী মহিষীর গর্ভে দুর্য্যোধন, দুঃশাসন, চিত্রসেন

প্রভৃতি শত পুত্র জন্ম পরিগ্রহ করেন এবং অন্যা নারীর উদরে যুযুৎসু নামক এক তনয় আবির্ভূত হন। পাণ্ডু রাজা কুন্তী ও মাদ্রী নাম্নী দুই রমণীর পাণিগ্রহণ করেন। পতি-নির্দেশবশবর্ত্তিনী কুন্তীর গর্ভে ধর্ম্ম, বায়ু ও ইন্দ্রের ঔরসে যথাক্রমে যুধিষ্ঠির, ভীম ও অর্জ্জুনের জন্ম হয় এবং অশ্বিনীকুমারের ঔরসে মাদ্রীর গর্ভে নকুল ও সহদেব জন্ম পরিগ্রহ করেন। একবংশাবির্ভূত হইলেও ধৃতরাষ্ট্র-তনয়েরা কৌরব এবং পাণ্ডু নন্দনেরা পাণ্ডব নামে প্রধানতঃ পরিচিত।

পিতৃহীন পাণ্ডবগণের শৈশবকাল ভীষ্ম, ধৃতরাষ্ট্র ও বিদুরের তত্ত্বাবধানে অতিবাহিত হইল। কুরু ও পাণ্ডবেরা একত্রিত হইয়া শাস্ত্র এবং জামদগ্ন্য পরশুরামের কৃপাভাজন বিপ্রাচার্য্য দ্রোণের নিকট শস্ত্র বিদ্যা শিক্ষা করিতে লাগিলেন। যুধিষ্ঠির বিষয়াভিজ্ঞ হইয়াছেন দেখিয়া, যথাকালে ধৃতরাষ্ট্র তাঁহাকে রাজ্যাভিষিক্ত করিলেন। পাণ্ডবগণের যুদ্ধাদি সর্ব্ব শাস্ত্রে পারদর্শিতা ও অন্যান্য গুণগ্রাম জনপদবাসী মানবমণ্ডলীর মুখে প্রতিনিয়ত সজ্যোষিত হইতে লাগিল; ইহাতে দুর্য্যোধনাদি ধার্ত্তরাষ্ট্রগণের হৃদয়ে ঈর্ষানল জ্বলিয়া উঠিল। বিশেষতঃ অন্ধতা হেতু ধৃতরাষ্ট্র রাজ্যভোগে বঞ্চিত হইয়াছেন বলিয়া, তাঁহার বংশাবলী চিরদিনের নিমিত্ত সিংহাসন ভোগে অনধিকারী থাকিবেন, এ ব্যবস্থা শাস্ত্রসঙ্গত হইলেও, কৌরবগণ নিরতিশয় অসঙ্গত বলিয়া বোধ করিলেন। অপত্যাদি আত্মীয়বর্গের পরামর্শ পরতন্ত্র ধৃতরাষ্ট্র, ভ্রাতৃতনয়গণকে হস্তিনাপুর হইতে বিদূরিত করিবার বাসনায়, তাঁহাদিগকে বারণাবত নামক নগরে প্রেরণ করিবার নিমিত্ত প্রস্তাব করিলেন। জ্যেষ্ঠতাতের আজ্ঞা শিরোধার্য্য করিয়া পঞ্চ পাণ্ডব জননী কুন্তী দেবীকে সঙ্গে লইয়া, বারণাবতে প্রস্থান করিলেন। তথায় দুর্য্যোধনের নিদেশক্রমে পুরোচন নামা জনৈক ব্যক্তি, নানা দাহ্য পদার্থের সম্মিলনে এক সুকৌশল-সম্পন্ন সৌধ বিনির্ম্মিত করেন। সেই জতুগৃহ পাণ্ডবগণের বাসভবন হইল। তাহাতে অগ্নি প্রয়োগ করিয়া পাণ্ডবদিগকে বিনষ্ট করাই ধৃতরাষ্ট্র-তনয়ের সঙ্কল্প ছিল। এক রাত্রিতে পাণ্ডবেরা সেই গৃহে অগ্নি প্রদান করিয়া পলায়ন করিলেন। ঘটনাক্রমে তৎকালে এক সুরাপহত চেতনা নিষাদী পঞ্চ পুত্রসহ সেই ভবনেই প্রতিভা ছিল। সকলেই সেই বহ্নিবিকৃত বিগতজীব নিষাদী ও তাহার পঞ্চ পুত্রের কলেবর দর্শনে, তৎসমস্ত সমাতৃক পাণ্ডবগণের দেহাবশেষ বলিয়া মনে করিল। মহারাজ ধৃতরাষ্ট্র জ্ঞাতিগণকে পরলোকগত জ্ঞান করিয়া, তাঁহাদের উদকক্রিয়া সম্পন্ন করিলেন। জতুগৃহের অংশবিশেষে রাজামাত্য বাস করিতেন। বলা বাহুল্য তিনিও দগ্ধীভূত হইলেন। এদিকে পাণ্ডবেরা প্রাণভয়ে বিপন্ন হইয়া ও ঘনারণ্য প্রভৃতি স্থানে লুক্কায়িত থাকিয়া, অতি কষ্টে কালাতিপাত করিতে লাগিলেন এবং নানারূপ বিপদ্ পরম্পরা ভোগ ও ভিক্ষা দ্বারা জীবন পাত করিতে করিতে, ব্রাহ্মণ বেশে নানা স্থান পরিভ্রমণ করিতে লাগিলেন।

এইরূপে বহুকাল অতীত হইলে, পাণ্ডবেরা পাঞ্চাল রাজ্যে গমন করিলেন এবং দ্রুপদরাজনন্দিনী যাজ্ঞসেনীর স্বয়ম্বর সভায় উপস্থিত হইলেন। তথায় তদানীন্তন তাবৎ

প্রতাপান্বিত বীর ও রাজগণ উপস্থিত ছিলেন এবং স্বয়ং মানবরূপী নারায়ণ শ্রীকৃষ্ণ এবং তদগ্রজ বিষ্ণুবতার বলরামও সমাগত হইয়াছিলেন। পাঞ্চালীর পাণিপীড়নেচ্ছুক ভূপাল ও বীরগণ নিয়মিত লক্ষ্য ভেদে অসমর্থ হইলে বিপ্রবেশধর অর্জ্জুন সর্ব্বলোক সমক্ষে সেই লক্ষ্য বিদ্ধ করিলেন। ক্ষত্রিয় নরপতিগণ ব্রাহ্মণের এতাদৃশ শস্ত্র নিপুণতা সন্দর্শনে যৎপরোনাস্তি বিরক্ত হইয়া অর্জ্জুনের সহিত যুদ্ধার্থী হইলেন। স্বয়ম্বরে সুরসুন্দরী স্বরূপা দ্রৌপদী এবং আহবে বিজয়লক্ষ্মী অবশেষে পাণ্ডবগণকেই আশ্রয় করিলেন। পাণ্ডবগণ দ্রুপদরাজতনয়াকে সঙ্গে লইয়া আপনাদের আবাসে সমাগত হইলেন এবং জননীর অনুজ্ঞাক্রমে পঞ্চ পাণ্ডব দ্রৌপদীকে বিবাহ করিলেন। যে শ্রীকৃষ্ণ পাণ্ডবগণের পরম সুহৃদ, যে নররূপধারী নারায়ণ তাঁহাদের একমাত্র আশ্রয় ও অবলম্বন, যে ভগবান্ বাসুদেব তাঁহাদের অনন্য ভরসাস্থল ও সর্ব্বকর্ম্মে শরণ্য তাঁহার সহিত ঘনিষ্ঠতার সূত্রপাত এই সূত্রেই আরব্ধ হইল।

এই ঘটনায় পাণ্ডবদিগের পরিচয় সর্ব্বত্র প্রচারিত হইল এবং রাজ্যের একাংশ অধিকার করিবার নিমিত্ত, ধৃতরাষ্ট্র তাঁহাদিগের আমন্ত্রণ করিলেন। বিনীত যুধিষ্ঠিরাদি পাণ্ডবগণ সমাগত হইয়া, খাণ্ডবপ্রস্থ নামক রাজ্য লাভ করিলেন এবং ইন্দ্রপ্রস্থে রাজধানী স্থাপন করিয়া বিহিত বিধানে রাজকার্য্য সম্পন্ন করিতে বিনিযুক্ত হইলেন। ক্রমশঃ তাঁহাদিগের অধিকার ও প্রভুতা চতুর্দ্দিকে বিস্তীর্ণ হইতে থাকিল।

স্বকীয় পদ-প্রতিপত্তি অপর্য্যাপ্ত হইলে ধর্ম্মনন্দন যুধিষ্ঠির রাজসূয় যজ্ঞানুষ্ঠানে প্রবৃত্ত হইলেন। সেই যজ্ঞসভায় নানাদিগ্দেশীয় নরপতি ও প্রবল প্রতাপান্বিত ব্যক্তিগণ সমাগত হইলেন। মহারাজ দুর্যোধনও যজ্ঞ সভায় উপস্থিত ছিলেন। তথায় ক্রূরকর্ম্মা মাতুল শকুনির সহিত সভাদর্শন সময়ে, রাজা দুর্যোধন নানা প্রকারে লজ্জিত ও অপমানিত হইয়াছিলেন। পাণ্ডবগণের অভ্যুদয় দর্শনে দুর্যোধনের অন্তর চিরদিনই ব্যথিত হইয়া থাকে; অধুনা তাঁহাদিগের এতাদৃশ সমৃদ্ধি ও ঐশ্বর্য্য সন্দর্শনে, অধিকন্তু স্বকীয় দুর্গতি সমূহ স্মরণে, তাঁহার অন্তঃকরণ অসূয়াবিষে নিরতিশয় জর্জ্জরিত হইতে লাগিল এবং তিনি ইন্দ্রপ্রস্থ হইতে হস্তিনাপুরে প্রত্যাগত হইয়া পাণ্ডবগণকে নির্জ্জিত, অপদস্থ ও অবসন্ন করিবার নিমিত্ত এক উপায় অবধারণ করিলেন। তদীয় মাতুল শকুনি, কপট অক্ষক্রীড়ায় যুধিষ্ঠিরকে পরাজিত করিয়া, তাঁহার তাবৎ সম্পত্তি অর্জ্জন করিতে ও স্বকীয় ভাগিনেয় দুর্য্যোধনকে তৎসমস্ত প্রদান করিতে কৃতসঙ্কল্প হইলেন। যুধিষ্ঠির দ্যূত ক্রীড়ার্থ নিমন্ত্রিত হইলেন। দ্যূত ও রণে আহূত হইলে ক্ষত্রিয় ধর্ম্মানুসারে সে আহ্বান অবশ্য রক্ষণীয়। রাজা যুধিষ্ঠির, দ্রৌপদী প্রভৃতি স্ত্রীগণ এবং ভ্রাতৃগণ সহ, হস্তিনাপুরে দ্যূত ক্রীড়ার নিমিত্ত আগমন করিলেন। যুধিষ্ঠিরের সহিত দুর্যোধনের প্রতিনিধি স্বরূপে সুবলনন্দন শকুনি পাশক্রীড়া আরম্ভ করিলেন। একে একে যুধিষ্ঠির ধন, রত্ন, হস্তী, অশ্ব, রথ দাস, দাসী, ভ্রাতৃগণ ও দ্রৌপদী পর্য্যন্ত সকলই হারাইলেন। তখন দুঃশাসন অন্তঃপুর হইতে রজঃস্বলা ও একবসনা দ্রৌপদীকে কেশাকর্ষণ করিয়া ও নানাবিধ কটূক্তি প্রয়োগ করিয়া সভাস্থলে আনয়ন করিল এবং

তাঁহাকে নিতান্ত অবমানিত করিল। যাজ্ঞসেনীর যত্নাতিশয্যে ও বিদুরাদি ধর্ম্মাত্মগণের মধ্যস্থতায়, ধৃতরাষ্ট্রের আজ্ঞাক্রমে কপট ক্রীড়ার্জ্জিত ধন রত্নাদি তাবৎ পদার্থ যুধিষ্ঠিরকে প্রত্যর্পণ করা হইল। কিন্তু পুনরায় ক্রীড়া আরব্ধ হইল এবং তাহাতেও যুধিষ্ঠিরেরই পরাজয় হইল। তখন পাণ্ডবেরা দ্বাদশ বৎসর জ্ঞাত এবং এক বৎসর অজ্ঞাত বাসে বাধ্য হইলেন। রাজ্যসম্পদ পরিত্যাগ এবং বল্কলাজিন ধারণ করিয়া পাণ্ডবগণ বনবাসী হইলেন; পতিগতপ্রাণা দ্রুপদনন্দিনী ও তাঁহাদের সঙ্গ গ্রহণ করিলেন। ত্রয়োদশ বর্ষকাল তাঁহারা অঙ্গীকারানুসারে অতিবাহিত করিলেন। (মহাভারতসংক্রান্ত অন্যান্য বৃত্তান্ত এবং তদুক্ত বিশেষ বিশেষ ব্যক্তিগণের বিবরণ এই গ্রন্থের টিপ্পনী সমূহে ও উপক্রমণিকায় দেখিতে পাইবেন।

---

## কুরুক্ষেত্র যুদ্ধ।

নিয়মিত কালাবসানে পাণ্ডবগণ আপনাদের রাজ্যধন পুনঃ প্রাপ্তির প্রার্থনা করিলেন। কিন্তু দুর্য্যোধন বিনা যুদ্ধে সূচ্যগ্র পরিমিত ভূমিও দিব না বলিয়া প্রতিজ্ঞাবদ্ধ হইলেন স্বয়ং শ্রীকৃষ্ণ, দুর্য্যোধনের সভায় সমাগত হইয়া, তাঁহাদিগকে বিবিধ যুক্তি সহকারে সন্ধি সংস্থাপন পূর্ব্বক বিবাদের অবসান করিবার নিমিত্ত পরামর্শ প্রদান করিলেন এবং নানা প্রকারে তাঁহার সঙ্কল্পের অবৈধতা প্রতিপাদন করিবার প্রয়াসী হইলেন। অকারণ যুদ্ধ জনিত অবশ্যম্ভাবী শোণিত পাত ও জীবহত্যা নিবারণ অভিলাষে, নারায়ণ এরূপ নীতি বিবর্জ্জিত ব্যবহারের পরিণাম নিতান্ত বিষময় হইবে বলিয়া, আশঙ্কা প্রদর্শন করিলেন; কিন্তু কুমন্ত্রিপরিবেষ্টিত ক্রূরহৃদয় দুর্য্যোধন ভগবানের বাক্যে কর্ণপাত না করিয়া, তাঁহাকে অপমানিত করিবার আয়োজন করিলেন। তখন অগত্যা পাণ্ডবগণকে কৌরবগণের বিরুদ্ধে সমরঘোষণ করিতে হইল।

উভয়পক্ষ হইতে এই অপরিহার্য্য যুদ্ধের নিমিত্ত প্রভূত আয়োজন হইতে লাগিল ভারতবর্ষের ভূপালবর্গ কৌরব ও পাণ্ডব এই পক্ষদ্বয়ের অন্যতরের সহায়তাকল্পে আত্ম নিয়োজন করিলেন। কৌরবগণ একাদশ অক্ষৌহিণী সেনা সংগ্রহ করিলেন। এক রথ, এক হস্তী, পঞ্চ পদাতি ও তিনঅশ্ব ইহাতে একটি পত্তি হয়। এইরূপ তিন পত্তিতে এক সেনামুখ হয়; তিন সেনামুখে এক গুল্ম হয়; তিন গুল্মকে এক গণ বলে, তিন গণে এক বাহিনী, তিন বাহিনীতে এক পৃতনা, তিন পৃতনায় এক চমূ, তিন চমূতে এক অনীকিনী, এবং দশ অনীকিনীতে এক অক্ষৌহিণী হয়। সুতরাং এক অক্ষৌহিণীতে ২১,৮৭০ সংখ্যক রথ, ২১,৮৭০ হস্তী, ৬৫,৬১০ অশ্ব, ১০৯,৩৫০ পদাতি থাকা, আবশ্যক। কুরুক্ষেত্র সমরে কৌরবপক্ষে একাদশ অক্ষৌহিণী সেনা সমবেত হইয়াছিল। অতএব তৎপক্ষে ২৪০,৫৭০ রথ, ২৪০,৫৭০ হস্তী, ৭২১,৭১০ অশ্ব, এবং ১,২০২,৮৫০ পদাতি যুদ্ধার্থ উপস্থিত

হইয়াছিল। পাণ্ডবপক্ষেও সপ্ত অক্ষৌহিণী সেনা সমবেত হইয়াছিল; সুতরাং তাঁহাদের পক্ষে ১৫৩,০৯০ রথ, ১৫৩০৯০, হস্তী, ৪৫৯,২৭০ অশ্ব এবং ৭৬৫, ৪৫০ পদাতি একত্রিত হইয়াছিল। উভয় পক্ষের সৈন্যসংখ্যা সঙ্কলন করিলে দেখা যায় যে, ৩৯৩,৬৬০ রথ, ৬৯২;৬৬০ হস্তী ১,১৮০,৯৮০ অশ্ব, ১,৯৬৮,৩০০ পদাতি কুরুক্ষেত্র সমর-প্রাঙ্গনে সম্মিলিত হইয়াছিল। বসুন্ধরার কোন ইতিহাসেই এই সমর-কাহিনীর অনুরূপ বৃত্তান্ত বর্ণিত নাই। এই অতুলনীয় যুদ্ধ ব্যাপার ভূমণ্ডলের ইতিহাসে অদ্বিতীয় কাণ্ড রূপে পরিকীর্ত্তিত হইয়া থাকে। অদ্যাপি ভারতের আবাল বৃদ্ধ বনিতা কোন গুরুতর ব্যাপার উপস্থিত হইলে, সেই ভীষণ কুরুক্ষেত্র কাণ্ডের উল্লেখ করে। অষ্টাদশ-দিন-ব্যাপী এই বিষম সমর-নির্ঘোষে ভারতবর্ষ বিকম্পিত হইয়াছিল। ভারতযুদ্ধে দুর্য্যোধনের সাহায্যার্থ পক্ষপাত বিবর্জ্জিত সমদর্শী ভগবান্ বাসুদেব আপনার অর্ব্বুদ নারায়ণী সেনা প্রদান করিয়াছিলেন এবং স্বয়ং যুদ্ধবিমুখ ভাবে অভিন্ন-হৃদয় বান্ধব অর্জ্জুনের সারথ্য গ্রহণ করিয়াছিলেন।

মহাভারতে কথিত হইয়াছে যে, "বক্ষ্যমাণ মহাভারতের দুর্য্যোধন ক্রোধময় মহাবৃক্ষ, কর্ণ তাহার স্কন্ধ, শকুনি শাখাস্বরূপ, দুঃশাসন ফল ও পুষ্প, মনস্বী রাজা ধৃতরাষ্ট্র তাহার মূল। যুধিষ্ঠির ধর্ম্মময় মহাবৃক্ষ, অর্জ্জুন স্কন্ধ, ভীমসেন তাহার শাখা, মাদ্রীসুত নকুল সহদেব তাহার পুষ্প-ফল এবং কৃষ্ণ ও ব্রাহ্মণগণ তাহার মূল।"

এই বিষম সমরে দুর্য্যোধনাদি কৌরবগণ বিনষ্ট এবং পাণ্ডবগণ জয়যুক্ত হন। ধর্ম্মের জয় ও অধর্ম্মের পরাজয় এই সমর দ্বারা সমর্থিত হয় এবং অধর্ম্ম রাজ্য অবসিত ও ধর্ম্মরাজ্য সংস্থাপিত হয়। কুরুক্ষেত্র সমরাবসানে মহারাজ ধৃতরাষ্ট্র বলিয়াছিলেন—"এক্ষণে গান্ধারী পুত্র, পৌত্র, পিতা, ভ্রাতা প্রভৃতি সমুদায় আত্মীয় স্বজনের নিধন দশায় এতাদৃশ দুরবস্থায় পড়িয়াছেন, এবং পাণ্ডবেরা অনায়াসে অতিদুষ্কর কার্য্যের সংসাধন করিয়া পরিশেষে রাজসিংহাসন অধিকার করিয়াছেন। এক্ষণে আমাদের পক্ষীয় তিনটি এবং পাণ্ডবদিগের সাতটি সমুদায়ে দশজন অবশিষ্ট আছে। এই ভয়ঙ্কর যুদ্ধে অষ্টাদশ অক্ষৌহিণী সেনা বিনষ্ট হইয়াছে। হে সঞ্জয়! সেই সমুদায় স্মরণ করিয়া আমি বারংবার মোহে অভিভূত হইতেছি, চারিদিক্ শূন্যময় ও জীবলোক শোকময় বলিয়া এক্ষণে প্রতীয়মান হইতেছে।"

## গ্রন্থোৎপত্তি।

কুরুক্ষেত্র সমরাঙ্গনে যখন উভয় পক্ষীয় যোদ্ধৃগণ উপস্থিত হইয়াছেন এবং যখন যুদ্ধকাল সমুপস্থিত-প্রায় তখন স্বপক্ষীয়গণের অভ্যুদয় ও দুর্য্যোধনের বিজয়াভিলাষী রাজা ধৃতরাষ্ট্র, যুদ্ধ-বৃত্তান্ত পরিজ্ঞাত হইবার জন্য অতিশয় উৎসুক হইলেন। মহর্ষি বেদব্যাস তাঁহাকে দিব্য চক্ষু প্রদান করিতে চাহিয়াছিলেন। কিন্তু ধৃতরাষ্ট্র স্বয়ং স্বচক্ষে জ্ঞাতি ও কুটুম্বাদি প্রিয়জন

নিধন রূপ অপ্রিয় ব্যাপার দর্শনে অনিচ্ছা প্রকাশ করিয়া, তদ্বিষয়ক বর্ণনা শ্রবণ করিতে আগ্রহান্বিত হইলেন। তখন মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন ধর্ম্মপরায়ণ এবং অনুগত রাজামাত্য সঞ্জয়কে অব্যাঘাতে কুরুক্ষেত্র যুদ্ধ সন্দর্শন ও তত্রত্য ব্যক্তিবৃন্দের বাক্যাদি শ্রবণ করিয়া এবং তাঁহাদের অন্তরস্থ ভাবাদিও পরিজ্ঞাত হইয়া অবিকল বিবৃত করিবার ক্ষমতা প্রদান করিলেন। সেই সঞ্জয় বাক্যই শ্রীমদ্ভগবদ্গীতায় নিবিষ্ট আছে।

যখন উভয় পক্ষীয় যোদ্ধৃমণ্ডলী সমরার্থ দণ্ডায়মান; যখন হয় হস্তী, রথ রথী শ্রেণীবদ্ধ; যখন সৈন্য কোলাহলে ও শঙ্খ ধ্বনিতে দিঙ্মণ্ডল সমাচ্ছন্ন; যখন উৎসাহ ও উদ্যম, আশা ও তেজঃ সর্ব্বত্র, তখন বীরপুঙ্গব জগদ্বিখ্যাত অর্জ্জুনের হৃদয় সহসা নিতান্ত অবসন্ন হইল। পুরোভাগস্থ আত্মীয়, জ্ঞাতি, কুটুম্বগণকে সন্দর্শন করিয়া তিনি নিতান্ত বিকলচিত্ত ও কাতর-হৃদয় হইয়া উঠিলেন। তাদৃশ সুহৃজ্জনের অঙ্গে অস্ত্রক্ষেপ করিয়া তাঁহাদের প্রাণসংহার বিষয়ক কল্পনা করিতেও তাঁহার অন্তঃকরণ কম্পান্বিত হইতে লাগিল। অর্জ্জুনকে এতাদৃশ দুর্ম্মনায়মান, ও অবসন্ন-হৃদয় দেখিয়া, ভগবান্ তাঁহাকে যথার্থ ধর্ম্মতত্ত্ব ও কর্ত্তব্য নির্দ্দেশ ব্যপদেশে, সকল ধর্ম্মের সার, সকল যোগের শ্রেষ্ঠ, সকল জ্ঞানের নিদান, সকল তত্ত্বের শেষ এই গীতারূপ পরম শাস্ত্র পরিব্যক্ত করিয়া চিরাশ্রিত ও চরণারলম্বিত মানবগণকে চিরদিনের নিমিত্ত কৃত-কৃতার্থ এবং বসুন্ধরাকে ধন্যা করিয়াছেন।

এই পূত শাস্ত্রোৎপত্তি সংক্রান্ত দেশ কাল পাত্র সকলই অত্যদ্ভুত ও যথোপযোগী। দুষ্কৃতি-দলনকর্ত্তা ধর্ম্ম-সংস্থাপনকারী স্বয়ং নারায়ণ এই শাস্ত্রের বক্তা ও ব্যাখ্যাতা; ভগবৎকল্প এবং জ্ঞানার্ণব সদৃশ অর্জ্জুন ইহার শ্রোতা, পাপ-প্রবল কলি যুগের প্রবর্ত্তনা কালে ইহা বিবৃত, এবং ঘোর উৎসাহ পূর্ণ উদ্যতায়ুধ বীর-সম্পুরিত সমরক্ষেত্র ইহার উদ্ভব স্থান। এই সকলই অত্যদ্ভুত সংযোগ এবং ভগবানের অপার মহিমা ও দুরবগম্য লীলার পরিচায়ক।

মহাভারতরূপ কল্পপাদপের অন্তর্গত ভীষ্মপর্ব্বে শ্রীমদ্ভগবদ্গীতারূপ ভূলোক দুর্ল্লভ অনুপম ফল শোভা পাইতেছে। ইহা অষ্টাদশ অধ্যায়ে বিভক্ত। ভীষ্ম পর্ব্বের পঞ্চবিংশ অধ্যায়ে শ্রীমদ্ভগবদ্গীতা আরব্ধ হইয়া দ্বিচত্বারিংশ অধ্যায়ে পরিসমাপ্ত হইয়াছে। শ্রীমদ্ভগবদ্গীতার অধিকাংশ উক্তি গোপীজনবল্লভ পূর্ণ ব্রহ্ম শ্রীকৃষ্ণের শ্রীমুখারবিন্দ বিনির্গত। অশেষ যোগ-প্রভাব-সম্পন্ন তপঃসিদ্ধ, ভগবান্ বাদরায়ণি বেদব্যাস স্বকীয় দেবোপম শক্তি বলে, গ্রন্থ মধ্যে ভগবদুক্তি সমূহ যথাবৎ বিন্যস্ত করিয়াছেন।

অনন্ত জ্ঞানের উৎস স্বরূপ প্রভূত তত্ত্ব কথার নিকেতন স্বরূপ, সর্ব্ব শাস্ত্রের সারস্বরূপ এই শ্রীমদ্ভগবদ্গীতারূপ পরম গ্রন্থের যে ব্যক্তি অধ্যয়ন ও আলোচনা না করে, তাহার মানব জীবন কেবল বিড়ম্বনার কারণ। গীতার কিঞ্চিদংশও যে পুণ্যবান্ ব্যক্তি প্রতিদিন পাঠ করেন, যিনি গীতা পুস্তক পাঠ করান, যিনি গীতা পাঠ শ্রবণ করেন, যিনি গীতা পুস্তক দান করেন, তাঁহারা সকলেই প্রভূত ফলের অধিকারী হইয়া থাকেন। (এতৎ সংক্রান্ত অন্যান্য বৃত্তান্ত এই গ্রন্থের উপক্রমণিকায় বিস্তারিত রূপে বিন্যস্ত হইবে)।

# ভাষ্য ও টীকা।

পরম পবিত্র শ্রীমদ্ভগবদ্গীতার বর্ত্তমান সংস্করণে যে সকল ভাষ্য ও টীকা বিন্যস্ত হইতেছে তাহার পর্য্যায় ও সংক্ষিপ্ত বিবরণ।

১। পরমহংস পরিব্রাজক শ্রীমৎ শঙ্করাচার্য্য বিরচিত ভাষ্য। ইহা অদ্বৈতবাদানুযায়ী অতি প্রগাঢ় পাণ্ডিত্য পূর্ণ। দিগ্বিজয়ী, অদ্বৈতবাদ সংস্থাপক, শিবাবতার বিশেষ, পূজ্যপাদ, ভগবান্ শঙ্করাচার্য্য, অনাবশ্যক বোধে, গীতার প্রথম অধ্যায়ের ভাষ্য রচনা করেন নাই।

২। সন্ন্যাসী শ্রীমৎ আনন্দগিরি প্রণীত টীকা। এই টীকা ভগবান্ শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রণীত ভাষ্যের অনুগামী ও তাহারই ব্যাখ্যা স্বরূপ। শঙ্করাচার্য্যের শিষ্য, ভগবান্ শ্রীমদানন্দগিরি বিরচিত এই টীকার নাম গীতাভাষ্য বিবেচন।

৩। বৈষ্ণবাচার্য্য শ্রীমৎ রামানুজ মুনি প্রণীত ভাষ্য। এই ভাষ্য দ্বৈতবাদানুযায়ী এবং ভক্তি পরতন্ত্র। ভগবান রামানুজ মুনি বিরচিত এই ভাষ্য দাক্ষিণাত্যে সবিশেষ সমাদৃত এবং বৈষ্ণবসম্প্রদায়ের অতীব শ্রদ্ধেয়। ইহা শ্রীভাষ্য নামেও পরিচিত।

৪। অঞ্জনানন্দন ভক্তচূড়ামণি শ্রীমদ্ধনুমান্ কৃত ভাষ্য। এই ভাষ্য পৈশাচ ভাষ্য নামে সর্ব্বত্র সমাদৃত। এই ভাষ্যও দ্বিতীয় অধ্যায়ের একাদশ শ্লোক হইতে আরব্ধ।

৫। পরমহংস শ্রীমৎ শ্রীধরস্বামী কৃত টীকা। এই টীকা শ্রীমচ্ছঙ্করাচার্য্য ও শ্রীমদানন্দ গিরির মতানুসারিণী। শ্রীমৎ স্বামী বিরচিত এই টীকার নাম 'সুবোধিনী'। অত্যধিক সরলতা হেতু ইহা অতিশয় সমাদৃত।

৬। শ্রীমৎ বলদেব বিদ্যাভূষণ কৃত ভাষ্য। এই ভাষ্য ভক্তি ও যুক্তি উভয় ভাব পরিপূর্ণ। এই ভাষ্যের নাম 'গীতাভূষণ'। ইহাতে নানা প্রকার গূঢ় তাৎপর্য্য ও পাণ্ডিত্য পূর্ণ তত্ত্বকথা সন্নিবেশিত আছে।

৭। পরমহংস শ্রীমৎ মধুসূদন সরস্বতী কৃত টীকা। পদ ও বাক্যযোজনানুসারে যতদূর অর্থগ্রহ সম্ভব ইহাতে তাহার কোনই ত্রুটি নাই। শ্রীমৎপরিব্রাজকাচার্য্য শ্রীবিশ্বেশ্বর সরস্বতী শিষ্য শ্রীমন্মধুসূদন সরস্বতী বিরচিত এই টীকার নাম 'গীতা গূঢ়ার্থ দীপিকা।'

৮। শ্রীমৎ নীলকণ্ঠ সূরি বিরচিত টীকা। সমগ্র মহাভারত সংহিতার টীকাকারের এই টীকা সবিশেষ পাণ্ডিত্য পরিপূর্ণ। চতুর্ধুরী বংশাবতংস মহামহোপাধ্যায় শ্রীগোবিন্দ সূরির পুত্র শ্রীমন্নীলকণ্ঠসূরি বিরচিত টীকার নাম 'ভারতভাবদীপে গীতার্থ প্রকাশ'।

৯। শ্রীমৎ বিশ্বনাথ চক্রবর্ত্তী কৃত টীকা। এই টীকা ভক্তি রসাত্মিকা এবং বর্ত্তমান কালে প্রচলিত ভক্তিবাদ সম্মতা। মহামহোপাধ্যায় শ্রীমচ্চক্রবর্ত্তী মহাশয় প্রণীত এই টীকার নাম 'সারার্থবর্ষিণী' এবং ইহা শ্রীগৌরাঙ্গ প্রভুর প্রদত্ত শিক্ষানুযায়িনী।

১০। অধ্যায় সমাপ্তিকালে শ্রীমৎ যামুন মুনি কৃত গীতার্থসংগ্রহ। গীতার অধ্যায় সমূহের তাৎপর্য্য ইহাতে শ্লোকাকারে বিধিবদ্ধ আছে।

( উল্লিখিত ভাষ্য ও টীকা সমূহের বিস্তারিত বিবরণ এই গ্রন্থের উপক্রমণিকায় দ্রষ্টব্য। )

# শ্রীমদ্ভগবদ্গীতা।

## ভাষ্য ও টীকাকারগণের * সূচনা।

### শঙ্করভাষ্যম্।

ওঁ নারায়ণঃ পরোঽব্যক্তাদণ্ডমব্যক্তসম্ভবম্। অণ্ডস্যান্তস্ত্বিমে লোকাঃ সপ্তদ্বীপা চ মেদিনী॥ স ভগবান্ সৃষ্ট্বেদং জগৎ তস্য চ স্থিতিং চিকীর্ষুর্মরীচ্যাদীনগ্রে সৃষ্ট্বা প্রজাপতীন্ প্রবৃত্তিলক্ষণং বেদোক্তং ধর্ম্মং গ্রাহয়ামাস ততোঽন্যাংশ্চ সনকসনন্দাদীনুৎপাদ্য নিবৃত্তিধর্ম্মং জ্ঞানবৈরাগ্যলক্ষণং গ্রাহয়ামাস।

দ্বিবিধো হি বেদোক্তো ধর্ম্মঃ প্রবৃত্তিলক্ষণো নিবৃত্তিলক্ষণশ্চ। তত্রৈকো জগতঃ স্থিতিকারণং, প্রাণিনাং সাক্ষাদভ্যুদয়নিঃশ্রেয়সহেতুর্যঃ স ধর্ম্মো ব্রাহ্মণাদ্যৈর্বর্ণিভিরাশ্রমিভিঃ শ্রেয়োঽর্থিভিরনুষ্ঠীয়মানো দীর্ঘেন কালেন অনুষ্ঠাতৄণাং কামোদ্ভবাদ্ধীয়মানবিবেকবিজ্ঞানহেতুকেনাধর্ম্মেণাভিভূয়মানে ধর্ম্মে প্রবর্দ্ধমানে চাধর্ম্মে জগতঃ স্থিতিং পরিপালয়িষুঃ স আদিকর্ত্তা নারায়ণাখ্যো বিষ্ণুর্ভৌমস্য ব্রহ্মণো ব্রাহ্মণত্বস্য রক্ষণার্থং দেবক্যাং বসুদেবাদংশেন কৃষ্ণঃ কিল সম্বভূব, ব্রাহ্মণত্বস্য হি রক্ষণেন রক্ষিতঃ স্যাদ্বৈদিকো ধর্ম্মস্তদধীনত্বাদ্বর্ণাশ্রমভেদানাম্।

সচ ভগবান্ জ্ঞানৈশ্বর্য্য-শক্তিবল-বীর্য্য-তেজোভিঃ সদা সম্পন্নস্ত্রিগুণাত্মিকাং বৈষ্ণবীং স্বাং মায়াং মূলপ্রকৃতিং বশীকৃত্যাজোঽব্যয়ো ভূতানামীশ্বরো নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবোঽপি ভূতানুজিঘৃক্ষয়া বৈদিকং হি ধর্ম্মদ্বয়মর্জ্জুনায় শোকমোহমহোদধৌ নিমগ্নায়োপদিদেশ, গুণাধিকৈর্হি গৃহীতোঽনুষ্ঠীয়মানশ্চ ধর্ম্মঃ প্রচয়ং গমিষ্যতীতি। তং ধর্ম্মং ভগবতা যথোপদিষ্টং বেদব্যাসঃ সর্ব্বজ্ঞো ভগবান্ গীতাখ্যৈঃ সপ্তভিঃ শ্লোকশতৈরুপনিববন্ধ।

তদিদং গীতাশাস্ত্রং সমস্তবেদার্থসারসংগ্রহভূতং দুর্ব্বিজ্ঞেয়ার্থং তদর্থাবিষ্করণায়ানেকৈর্বিবৃতপদপদার্থবাক্যার্থন্যায়মপ্যত্যন্তবিরুদ্ধানেকার্থত্বেন লৌকিকৈর্গৃহ্যমাণমুপলভ্যাহং বিবেকতোঽর্থনির্দ্ধারণার্থং সংক্ষেপতো বিবরণং করিষ্যামি।

তস্যাস্য গীতাশাস্ত্রস্য সংক্ষেপতঃ প্রয়োজনং পরং নিঃশ্রেয়সং সহেতুকস্য সংসারস্যাত্যন্তোপরমলক্ষণং, তচ্চ সর্ব্বকর্ম্মসন্ন্যাসপূর্ব্বকাদাত্মজ্ঞাননিষ্ঠারূপাদ্ধর্ম্মাদ্ভবতি, তথেমমেব গীতার্থ-

* ভাষ্য ও টীকা।—ভাষ্য—সূত্রবিবরণ গ্রন্থঃ। সূত্রার্থো বর্ণ্যতে যত্র পদৈঃ সূত্রানুসারিভিঃ। স্বপদানি চ বর্ণ্যন্তে ভাষ্যং ভাষ্যবিদো বিদুঃ। ইতি। নিদাদিসংগ্রহটীকায়াং ভরতঃ। টীকা ব্যাখ্যান গ্রন্থঃ। পদচ্ছেদঃ পদার্থোক্তির্বিগ্রহো বাক্যযোজনা। আক্ষেপস্য সমাধানং ব্যাখ্যানং পঞ্চলক্ষণম্। ইত্যানন্দগিরিধৃতম্।

ধর্ম্মমুদ্দিশ্য ভগবতৈবোক্তম্, "স হি ধর্ম্মঃ সুপর্য্যাপ্তো ব্রহ্মণঃ পদবেদনম্" ইত্যনুগীতায়াম্। কিঞ্চান্যদপি তত্রৈবোক্তঃ "নৈব ধর্ম্মী ন চাধর্ম্মী ন চৈব হি শুভাশুভী। যঃ স্যাদেকাসনে লীনস্তুষ্ণীং কিঞ্চিদচিন্তয়ন্। জ্ঞানং সন্ন্যাসলক্ষণম্" ইতি চ। ইহাপি চান্তে উক্তমর্জ্জুনায় "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ" ইতি। অভ্যুদয়ার্থোঽপি যঃ প্রবৃত্তিলক্ষণো ধর্ম্মো বর্ণাশ্রমাংশ্চোদ্দিশ্য বিহিতঃ, স চ দেবাদিস্থানপ্রাপ্তিহেতুরপি সন্ ঈশ্বরার্পণবুদ্ধ্যানুষ্ঠীয়মানঃ সত্ত্বশুদ্ধয়ে ভবতি ফলাভিসন্ধিবর্জ্জিতঃ, শুদ্ধসত্ত্বস্য চ জ্ঞাননিষ্ঠাযোগ্যতাপ্রাপ্তিদ্বারেণ জ্ঞানোৎপত্তিহেতুত্বেন চ নিঃশ্রেয়সহেতুত্বমপি প্রতিপাদ্যতে তথা চেমমর্থমভিসন্ধায় বক্ষ্যতি, "ব্রহ্মণ্যাধ্যায় কর্ম্মাণি যতচিত্তা জিতেন্দ্রিয়া। যোগিনঃ কর্ম্ম কুর্ব্বন্তি সঙ্গং ত্যক্ত্বাত্মশুদ্ধয়ে॥" ইতি। ইমং দ্বিপ্রকারং ধর্ম্মং নিঃশ্রেয়স প্রয়োজনং পরমার্থতত্ত্বঞ্চ বাসুদেবাখ্যং পরব্রহ্মাভিধেয়ভূতং বিশেষতোঽভিব্যঞ্জয়ন বিশিষ্টপ্রয়োজনসম্বন্ধাভিধেয়াদ্গীতাশাস্ত্রং যতস্তদর্থ বিজ্ঞানেন সমস্তপুরুষার্থসিদ্ধিরতস্তদ্বিবরণে যত্নঃ ক্রিয়তে ময়া। অত্র চ ধৃতরাষ্ট্র উবাচ, ধর্ম্মক্ষেত্র ইত্যাদি।

## শঙ্করভাষ্যের তাৎপর্য্য।

নর শব্দে চরাচরাত্মক শরীর সমূহ, এবং নার শব্দে তাহাতে সন্নিহিত চিৎপ্রতিবিম্ব স্বরূপ জীব সকলই প্রতিপন্ন হয়। তাহাদের অয়ন অর্থাৎ আশ্রম, নিয়ামক, বা অন্তর্যামী যিনি তিনিই নারায়ণ। তবে তিনি কি মায়ার সহিত মিলিত? এই আশঙ্কা করিয়া ভগবান্ ভাষ্যকার বলিতেছেন, "পরোঽব্যক্তাদিতি।" অব্যক্ত শব্দের অর্থ প্রকৃতি (১) অর্থাৎ মায়া, তাহা হইতে তিনি পর অর্থাৎ পৃথক। পূর্ব্বোক্ত অব্যক্ত অর্থাৎ মায়া হইতে অপঞ্চীকৃত (২) পঞ্চ মহাভূতের সমষ্টি স্বরূপ হিরণ্যগর্ভ নামধেয় এই ব্রহ্মাণ্ড উৎপন্ন হয়। উক্ত হিরণ্যগর্ভ

---

(১) অব্যক্তং প্রকৃতির্মহান্। ইতি পর্য্যায়ঃ। সত্ত্বরজস্তমসাং সাম্যাবস্থা বা ইতি সাঙ্খ্যপ্রবচনভাষ্য। ১। ৬১। যথা,—সত্ত্বং রজস্তমশ্চৈব গুণত্রয়মুদাহৃতম্। সাম্যাবস্থিতিরেতেষাং প্রকৃতিঃ পরিকীর্ত্তিতা। কেচিৎ প্রধানমিত্যাহুরব্যক্তমপরে জগুঃ। এতদেব প্রজাসৃষ্টিং করোতি বিকরোতি চ॥ ইতি মৎস্যে। ৩ অধ্যায়। তস্যা নামান্তরাণি যথা—তমোঽব্যক্তং শিবো ধাম রজো যোনিঃ সনাতনঃ। প্রকৃতির্বিকারঃ প্রলয়ঃ প্রধান প্রভবাপ্যয়ৌ। অমুদ্রিক্তমনূনং বাপ্যকম্পমচলং ধ্রুবম্। সদসচ্চৈব তৎ সর্ব্বমব্যক্তং ত্রিগুণং স্মৃতম্। ইতি মহাভারতে আশ্বমেধিক পর্ব্ব। ৩৯ অধ্যায়। তম, অব্যক্ত, শিব, ধাম, রজঃ, যোনি, সনাতন, প্রকৃতি, বিকার প্রলয়, প্রধান, প্রভব অর্থাৎ উৎপত্তি, বিনাশ, অমুদ্রিক্ত, অনূন, অকম্প, অচল, ধ্রুব, সৎ, অসৎ, অব্যক্ত ও ত্রিগুণ, এই সকল অব্যক্তের নাম বলিয়া জানিবে।

(২) পঞ্চীকরণ যথা—দ্বিধা বিধায় চৈকৈকং চতুর্দ্ধা প্রথমং পুনঃ। স্বস্বেতরদ্বিতীয়াংশৈর্যোজনাৎ পঞ্চ পঞ্চতে॥ ২৭॥ (পঞ্চদশী, তত্ত্ববিবেক।) আকাশাদি পঞ্চ মহাভূতকে প্রথমতঃ সমান দুইভাগে বিভক্ত করিয়া, পশ্চাৎ উক্ত বিভক্তাংশের প্রথম অংশকে সমান চারি ভাগে বিভক্ত করিয়া, উক্ত সমান দুই ভাগে বিভক্তাংশের দ্বিতীয়াংশের সহিত পশ্চাৎ অপর মহাভূতের চতুর্দ্ধা বিভক্ত প্রথমাংশের এক এক চতুর্থাংশ প্রত্যেকে যোগ করণের নাম পঞ্চীকরণ। নিম্নলিখিত আদর্শ দেখিয়া বুঝিয়া লউন। আকাশ ।৷০ বায়ু ৵০ তেজঃ ৵০ জল ৵০ পৃথিবী ৵০ ।১ অপর মহাভূতের বিষয়ও এইরূপ নিয়মে বুঝিতে হইবে। তদন্ত সূক্ষ্মপঞ্চ মহাভূত অপঞ্চীকৃত শব্দবাচ্য।

নামধেয় ব্রহ্মাণ্ড মধ্যে পঞ্চীকৃত পঞ্চ মহাভূতাত্মক ভূরাদি লোক সকল (৩) এবং সপ্তদ্বীপ (৪) পৃথিবীও বর্ত্তমান আছে।

সেই ভগবান্, এই জগৎ সৃষ্টি করতঃ, ইহার রক্ষার্থ নিমিত্ত, অগ্রে মরীচি প্রভৃতি প্রজাপতিদিগকে (৫) উৎপন্ন করিয়া বেদোক্ত প্রবৃত্তি-ধর্ম্ম, অর্থাৎ গৃহস্থাশ্রমোক্ত ধর্ম্মের উপদেশ প্রদান করিলেন, এবং সনক-সনন্দাদিকে (৬) সৃষ্টি করিয়া, জ্ঞান-বৈরাগ্য-লক্ষণ নিবৃত্তি ধর্ম্মের শিক্ষা দিলেন।

বেদোক্ত ধর্ম্ম দ্বিবিধ, প্রবৃত্তি লক্ষণ ও নিবৃত্তি-লক্ষণ (৭)। তন্মধ্যে প্রবৃত্তি-লক্ষণ ধর্ম্ম জগতের রক্ষার কারণ-স্বরূপ; যাহা প্রাণিদিগের সাক্ষাৎ মঙ্গলের হেতু তাহারই নাম ধর্ম্ম। শ্রেয়োঽভিলাষী আশ্রমস্থিত (৮) ব্রাহ্মণাদি বর্ণগণ দীর্ঘকাল ঐ ধর্ম্মের অনুষ্ঠান করিয়া আসিতেছেন। অনুষ্ঠান করিতে করিতে, অনুষ্ঠাতৃদিগের বিষয় ভোগাভিলাষের অত্যন্ত বৃদ্ধি, বিবেক ও জ্ঞানের ক্রমশঃ দুর্ব্বলতা এবং অধর্ম্ম কর্ত্তৃক ধর্ম্ম অভিভূত হইতেছে দেখিয়া, সেই জগৎপাতা আদিকর্ত্তা ভগবান্ নারায়ণ সমস্ত বেদ ও ব্রাহ্মণদিগের রক্ষার নিমিত্ত, বলরামের সহিত, বসুদেবের ঔরসে দেবকী গর্ভে অবতীর্ণ হইলেন (৯); যেহেতু বর্ণাশ্রম ভেদকারী ব্রাহ্মণগণের রক্ষা হইলেই বৈদিক ধর্ম্ম রক্ষিত হইবে।

---

(৩) ভূরাদি লোক যথা।—ভূর্ভুবঃ স্বর্মহশ্চৈব জনশ্চ তপ এব চ। সত্যলোকশ্চ সপ্তৈতে লোকাস্তু পরিকীর্ত্তিতাঃ। ইতি অগ্নিপুরাণ॥

(৪) পৃথিবীর সপ্ত দ্বীপ যথা—তে জম্বু-প্লক্ষ-শাল্মলি কুশ ক্রৌঞ্চ-শাক-পুষ্কর সংজ্ঞকাঃ। ভাগবতে ৫।৫।

(৫) মরীচ্যাদি প্রজাপতি যথা—মরীচিরত্র্যঙ্গিরসৌ পুলস্ত্যঃ পুলহঃ ক্রতুঃ। ভৃগুর্বশিষ্ঠো দক্ষশ্চ দশমস্তত্র নারদঃ॥ ইতি শ্রীমদ্ভাগবতে। ১২ অধ্যায়॥

(৬) সনকঞ্চ সনন্দঞ্চ সনাতনমথাত্মভূঃ। সনৎকুমারঞ্চ মুনীন নিষ্ক্রিয়ানূর্দ্ধরেতসঃ॥ তান বভাষে স্বভূঃ পুত্রান্ প্রজাঃ সৃজত পুত্রকাঃ। তন্নৈচ্ছন মোক্ষধর্ম্মাণো বাসুদেবপরায়ণাঃ॥ ইতি শ্রীমদ্ভাগবতে। ৩। ১২ অধ্যায়॥

(৭) প্রবৃত্তি লক্ষণ—বিষয় ভোগাভিলাষ প্রবর্ত্তক। নিবৃত্তি লক্ষণ ধর্ম্ম—বিষয়-ভোগাভিলাষ নিবর্ত্তক।

(৮) আশ্রমী চতুষ্টয় যথা—ব্রহ্মচারী গৃহী ভিক্ষুর্বানপ্রস্থশ্চতুষ্টয় ইত্যমর।

(৯) শ্রীভগবানুবাচ।—নিদ্রে গচ্ছ মমাদেশাৎ পাতালতলসংশ্রয়ান্। একৈকশ্যেন ষড়্গর্ভান্ দেবকী-জঠরং নয়॥ হতেষু তেষু কংসেন শেষাখ্যোঽংশস্ততো মম। অংশাংশেনোদরে তস্যাঃ সপ্তমঃ সংভবিষ্যতি॥ গোকুলে বসুদেবস্য ভার্য্যান্যা রোহিণী স্থিতা। তস্যাঃ স সম্ভূতিসমং দেবি নেয়স্ত্বয়োদরম্॥ সপ্তমো ভোজরাজস্য ভয়াদ্রোধোপরোধতঃ। দেবক্যাঃ পতিতো গর্ভ ইতি লোকো বদিষ্যতি॥ গর্ভসংকর্ষণাৎ সোঽথ লোকে সঙ্কর্ষণেতি বৈ। সংজ্ঞামবাপস্যতে বীরঃ শ্বেতাদ্রিশিখরোপমঃ॥ ততোঽহং সম্ভবিষ্যামি দেবকীজঠরে শুভে॥ ইতি বিষ্ণুপুরাণ॥ ৫॥ ১॥ ভগবান্ কহিলেন,—যোগনিদ্রে, তুমি আমার আজ্ঞানুসারে পাতালে গমন করিয়া দৈত্যদিগের এক এক করিয়া ক্রমশঃ ছয়টি গর্ভ আনিয়া দেবকীর উদরে স্থাপন কর। কংস এই সমুদায় গর্ভজাত সন্তান নষ্ট করিলে, শেষ নামক আমার অংশ, অংশাংশ দ্বারা দেবকীর উদরে অনুপ্রবিষ্ট হইয়া সপ্তম গর্ভ হইবে। গোকুলে রোহিণী নামে বসুদেবের এক ভার্য্যা আছেন, সেই রোহিণীর প্রথম গর্ভ হইলে, তখন তুমি ভোজরাজ কংসের ভয়ে কারাগার মধ্যস্থিত দেবকীর

নিত্য জ্ঞান, ঐশ্বর্য্য, শক্তি, বল, বীর্য্য, এবং তেজোবিশিষ্ট সেই ভগবান্ অজ অব্যয় ও প্রাণিবর্গের ঈশ্বর, এবং নিত্য-শুদ্ধ বুদ্ধ মুক্ত-স্বভাব (১০) হইয়াও, স্বীয় ত্রিগুণাত্মিকা বৈষ্ণবী মায়ারূপা মূল প্রকৃতিকে বশীভূত করিয়া, লোকানুগ্রহার্থ শরীরির ন্যায়, কিংবা উৎপন্ন ব্যক্তির ন্যায়, লোক সমক্ষে দৃষ্ট হইয়াছিলেন।

তাঁহার নিজের প্রয়োজন না থাকিলেও তিনি জীবের উপকারার্থ শোক সাগরে নিমগ্ন অর্জ্জুনকে বৈদিক ধর্ম্মদ্বয় (প্রবৃত্তি লক্ষণ ও নিবৃত্তি লক্ষণ) উপদেশ প্রদান করিয়াছিলেন; যেহেতু লোক সমাজে শ্রেষ্ঠলোক কর্ত্তৃক আদৃত ও অনুষ্ঠিত ধর্ম্মের বিশেষ প্রচার হইয়া থাকে। ভগবৎ কর্ত্তৃক যথোপদিষ্ট সেই ধর্ম্মকে সর্ব্বজ্ঞ ভগবান্ বেদব্যাস গীতাখ্য সপ্ত শত শ্লোকে নিবদ্ধ করিয়াছেন।

সমস্ত বেদার্থ-সার-সংগ্রহ দুর্বিজ্ঞেয় এই গীতা শাস্ত্রের অর্থ প্রকাশের নিমিত্ত, অনেকেই পদ, পদার্থ, বাক্যার্থ এবং যুক্তি বিবৃত করিয়াছেন; কিন্তু তৎসমস্ত বিবরণ লোক কর্ত্তৃক বহুবিধ বিরুদ্ধার্থে পরিগৃহীত হইতেছে দেখিয়া যাহাতে লোকে বিচার পূর্ব্বক সদর্থ নির্দ্ধারণ করিতে পারে, তদভিপ্রায়ে আমি (শঙ্করাচার্য্য) এই শাস্ত্রের নিশ্চয় ও সংক্ষিপ্ত বিবরণ করিতেছি। কারণের (অর্থাৎ বাসনার) সহিত সংসার হইতে উপরম লক্ষণ অর্থাৎ মুক্তিই গীতা শাস্ত্রের প্রধান প্রয়োজন। শাস্ত্রানুসারে অনুষ্ঠিত কর্ম্ম সকল ঈশ্বরে অর্পণ পূর্ব্বক আত্মজ্ঞাননিষ্ঠারূপ ধর্ম্ম হইতে সেই মুক্তি উৎপন্ন হয়, ইহাই

উদর হইতে সেই সপ্তম গর্ভ ঐ রোহিণীর উদরে স্থাপন করিবে। লোকে এরূপ বলিবে যে, দেবকীর গর্ভ নষ্ট হইল। এই গর্ভ হইতে সঙ্কর্ষণ অর্থাৎ পরিচালন হেতু সেই গর্ভসম্ভূত শ্বেত পর্ব্বতশিখর সদৃশ বীর সঙ্কর্ষণ নামে ইহ লোকে বিখ্যাত হইবেন। অনন্তর আমি দেবকীর অষ্টম গর্ভে জন্ম পরিগ্রহ করিব। ভূমির্দৃপ্তনৃপব্যাজদৈত্যানীকশতায়ুতৈঃ। আক্রান্তা ভূরিভারেণ ব্রহ্মাণম্ শরণম্ যযৌ॥ গৌর্ভূত্বাশ্রুমুখী খিন্না ক্রন্দন্তী করুণম্ বিভোঃ। উপস্থিতান্তিকে তস্মৈ ব্যসনং সমবোচত॥ ব্রহ্মা তদুপধার্য্যাথ সহ দেবৈস্তয়া সহ। জগাম সত্রিনয়নস্তীরং ক্ষীরপয়োনিধেঃ॥ তত্র গত্বা জগন্নাথম্ দেবদেবম্ বৃষাকপিম্। পুরুষম্ পুরুষ সূক্তেন উপতস্থে সমাহিতঃ॥ গিরং সমাধৌ গগনে সমীরিতাং নিশম্য বেধাস্ত্রিদশানুবাচ হ। গাং পৌরুষীম্ শৃণুতামরাঃ পুনর্বিধীয়তামাশু তথৈবমাচিরম্॥ বসুদেবগৃহে সাক্ষাদ্ ভগবান্ পুরুষোহপরঃ। জনিষ্যতে তৎপ্রিয়ার্থম্ সম্ভবন্তু সুরস্ত্রিয়ঃ। বাসুদেবকলানন্তসহস্রবদনঃ স্বরাট্। অগ্রতো ভবিতা দেবো হরেঃ প্রিয়চিকীর্ষয়া। বিষ্ণোর্মায়া ভগবতী যয়া সংমোহিতং জগৎ॥ আদিষ্টা প্রভুণাংশেন কার্য্যার্থে সম্ভবিষ্যতি॥ শ্রীমদ্ভাগবত॥ ১০॥ ১॥ গচ্ছ দেবি ব্রজং ভদ্রে গোপগোভিরলঙ্কৃতম্। রোহিণী বসুদেবস্য ভার্য্যাস্তে নন্দগোকুলে॥ অন্যাশ্চ কংসসংবিগ্না বিবরেষু বসন্তি হি। দেবক্যা জঠরে গর্ভম্ শেষাখ্যম্ ধাম মামকম্। তৎসন্নিকৃষ্য রোহিণ্যা উদরে সন্নিবেশয়॥ অথাহমংশভাগেন দেবক্যাঃ পুত্রতাম্ শুভে। প্রাপ্স্যামি ত্বং যশোদায়াং নন্দপত্ন্যাম্ ভবিষ্যসি॥ গর্ভসঙ্কর্ষণাৎ তং বৈ প্রাহুঃ সঙ্কর্ষণম্ ভুবি। রামেতি লোকরমণাদ্বলম্ বলবদুচ্ছ্রয়াৎ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ২॥

(১০) নিত্য—কার্য্যাকার শূন্য, অর্থাৎ সর্ব্বত্র কারণ কার্য্যাকারে পরিণত হয়, তিনি তদ্বিরহিত। শুদ্ধ—কারণ রহিত। বুদ্ধ—জড়তাশূন্য। মুক্ত—বিদ্যাজনিত কাম্য কর্ম্মাদিতে আসক্তিশূন্য।

গীতা শাস্ত্রের তাৎপর্য্য। এই গীতার্থ ধর্ম্মকে উদ্দেশ করিয়া ভগবানই অনুগীতাতে ( ১১ ) বলিয়াছেন, "এই ধর্ম্মই সর্ব্ব প্রধান, যাহা হইতে ব্রহ্ম-পদ, অর্থাৎ মুক্তিলাভ হয়" ইত্যাদি। এবং এই গীতাতেও এই বিষয়ে অর্জ্জুনকে বলিয়াছেন, "সকল ধর্ম্ম পরিত্যাগ করিয়া একমাত্র আমাকে আশ্রয় কর" ( ১২ )। আর জগতের অভ্যুদয়ের জন্য বর্ণাশ্রমকে উদ্দেশ করিয়া যে প্রবৃত্তি-লক্ষণ ধর্ম্ম বিহিত হইয়াছে, তাহা দেবাদি স্থান প্রাপ্তির হেতু হইলেও, ফলাভিসন্ধি পরিত্যাগ পূর্ব্বক, ঈশ্বরার্পণবুদ্ধি দ্বারা অনুষ্ঠিত হইলে, চিত্তশুদ্ধির কারণ হয় এবং শুদ্ধচিত্ত ব্যক্তির জ্ঞান নিষ্ঠা-যোগ্যতা প্রাপ্তি দ্বারা, জ্ঞানোৎপত্তির হেতু ও নির্ব্বাণ মুক্তির কারণও হইয়া থাকে। ভগবান্ এই সম্বন্ধে পরে বলিয়াছেন—"ঈশ্বরে কর্ম্ম সকল অর্পণ করিয়া আসক্তি শূন্য হইয়া, সংযত-চিত্ত জিতেন্দ্রিয় যোগিগণ চিত্তশুদ্ধির জন্য কর্ম্ম করিয়া থাকেন ( ১৩ )। এই গীতা শাস্ত্রে উভয়বিধ ধর্ম্মই উক্ত হইয়াছে, অতএব এই গীতা শাস্ত্রার্থ জ্ঞান হইলেই লোকের পুরুষার্থ ( ১৪ ) সিদ্ধি হইবে, এজন্য আমি ইহার ব্যাখ্যা করিতে প্রবৃত্ত হইলাম।

---

## আনন্দগিরি কৃত টীকা।

—(০)—

দৃষ্টিং ময়ি বিশিষ্টার্থাং কৃপাপীযূষবর্ষিণীম্। হেরম্ব দেহি প্রত্যূহক্ষেড়ব্যূহনিবারিণীম্ ॥ ১ ॥

যদ্বক্ত্রপঙ্কেরুহসম্প্রসূতং নিষ্ঠাদ্বয়ং বিশ্ববিভাগনিষ্ঠম্।

সাধ্যেতরাভ্যাং পরিনিষ্ঠিতাস্তং তং বাসুদেবং সততং নতোঽস্মি ॥ ২ ॥

প্রত্যঞ্চমচ্যুতং নত্বা গুরূনপি গরীয়সঃ। ক্রিয়তে শিষ্যশিক্ষায়ৈ গীতাভাষ্যবিবেচনম্ ॥ ৩ ॥

কর্ম্মনিষ্ঠাজ্ঞাননিষ্ঠে তদুপায়োপেয়ভূতনিষ্ঠাদ্বয়মধিকৃত্য প্রবৃত্তং গীতাশাস্ত্রং ব্যাচিখ্যাসুর্ভগবান্ ভাষ্যকারো বিঘ্নোপপ্লবোপশমনাদিপ্রয়োজন প্রসিদ্ধয়ে প্রামাণিকব্যবহারপ্রমাণকমিষ্টদেবতাতত্ত্বানুস্মরণং মঙ্গলাচরণং সম্পাদয়ন্ অশেষেতিহাসপুরাণয়োর্ব্যাচিখ্যাসিতগীতাশাস্ত্রেণৈকবাক্যতামভিপ্রেত্য পৌরাণিকশ্লোকমেকমেবাস্বর্থ্যামিবিষয়মুদাহরতি নারায়ণ ইতি। "আপো নারা ইতি প্রোক্তা আপো বৈ নরসূনবঃ। অয়নং তস্য তাঃ পূর্ব্বং তেন নারায়ণঃ স্মৃতঃ॥" ইতি স্মৃতিসিদ্ধঃ স্থূলদৃশাং নারায়ণশব্দার্থঃ। সূক্ষ্মদর্শিনঃ পুনরাচক্ষতে নরশব্দেন চরাচরাত্মকং শরীরজাতমুচ্যতে, তত্র নিত্যসন্নিহিতাশ্চিদাভাসা জীবা নারা ইতি নিরুচ্যন্তে

---

( ১১ ) মহাভারতের অন্তর্গত অশ্বমেধ পর্ব্বে অনুগীতা সন্নিবিষ্ট আছে। এই অনুগীতা শ্রীভগবান্ মধুসূদন কর্ত্তৃক অর্জ্জুনকে লক্ষ্য করিয়া কথিত হইয়াছে।

( ১২ ) গীতা ১৮ অধ্যায় ৬৬ শ্লোক।

( ১৩ ) গীতা ১০ অধ্যায় ১ শ্লোক।

( ১৪ ) ধর্ম্মার্থ কামমোক্ষাখ্য পুরুষার্থ উদাহৃতঃ। ইত্যাদি পুরাণ। গোস্বামী মতে ভক্তিঃ পঞ্চম পুরুষার্থঃ।

তেষাময়নমাশ্রয়ো নিয়ামকোঽন্তর্য্যামী নারায়ণ ইতি. যমধিকৃত্যান্তর্য্যামিব্রাহ্মণং শ্রীনারায়ণাখ্যমত্রাম্নায়ৈরধীয়তে তদনেন শাস্ত্রপ্রতিপাদ্যং বিশিষ্টং তত্ত্বমাদিষ্টম্ ভবতি। নন্বু পরমাত্মনো মায়াসম্বন্ধাদন্তর্য্যামিত্বম্ শাস্ত্রপ্রতিপাদ্যত্বঞ্চ বক্তব্যমন্যথা কূটস্থাসঙ্গাবিষয়াদ্বিতীয়স্য তদযোগাৎ, তথা চ শুদ্ধতাসিদ্ধৌ কথম্ যথোক্তাপরদেবতা শাস্ত্রাদাবনুস্মর্য্যতে, শুদ্ধস্য হি তত্ত্বস্যানুস্মরণমভীষ্টফলবদভীষ্টং তত্রাহ পরোঽব্যক্তাদিতি। অব্যক্তমব্যাকৃতং মায়েত্যর্থান্তরম্, তস্মাৎ পরো ব্যতিরিক্তঃ তেনাসংস্পৃষ্টোঽয়মপরঃ "অক্ষরাৎ পরতঃ পরঃ" ইতি শ্রুতেঃ গৃহীতঃ, অতস্তত্ত্বতো মায়াসম্বন্ধাভাবেঽপি কল্পনয়া তদীয়সঙ্গতিমঙ্গীকৃত্যান্তর্য্যামিত্বাদিকমুন্নেয়ম্। যস্মাদীশ্বরস্য ব্যতিরেকো বিবক্ষিতস্তস্মিন্নব্যক্তে সাক্ষিসিদ্ধেঽপি কার্য্যলিঙ্গকমনুমানমুপন্যস্যতি অণ্ডমিতি। অপঞ্চীকৃতপঞ্চমহাভূতাত্মকম্ হৈরণ্যগর্ভতত্ত্বমণ্ডমিত্যভিলপ্যতে তদব্যক্তাৎ পূর্ব্বোক্তাদুৎপদ্যতে, প্রসিদ্ধা হি শ্রুতিস্মৃতিবাদেষু হিরণ্যগর্ভস্য মূলকারণাদুৎপত্তিস্তথা চ কার্য্যলিঙ্গাদব্যক্তাভিব্যক্তিরিত্যর্থঃ। হিরণ্যগর্ভে শ্রুতিস্মৃতিসমধিগতেঽপি কার্য্যলিঙ্গকমনুমানমস্তীতি মন্বানো বিরাডুৎপত্তিমুপদর্শয়তি অণ্ডস্যেতি। উক্তস্যাণ্ডস্য হিরণ্যগর্ভাভিধানীয়স্যান্তরিমে ভূরাদয়ো লোকা বিরাড়াত্মানো বর্ত্তন্তে, কার্য্যং হি কারণস্যান্তর্ভবতি তেন হিরণ্যগর্ভান্তর্ভূতা ভূরাদয়ো লোকা বিরাড়াত্মানস্তেন স্রষ্টা ইতি তল্লিঙ্গাদ্ধিরণ্যগর্ভসিদ্ধিরিত্যর্থঃ। লোকানেব পঞ্চীকৃতপঞ্চমহাভূতাত্মকবিরাড়াত্মত্বেন ব্যুৎপাদয়তি সপ্তদ্বীপেতি। "সা পৃথিবী অভবৎ" ইতি শ্রুতৌ বিরাজো জন্ম সঙ্কীর্ত্তিতমিত্যঙ্গীকারাদশেষদ্বীপোপেতা পৃথিবীত্যনেন সর্ব্বলোকাত্মকো বিরাড়েবোচ্যতে, চশব্দেন বিরাজো হি হিরণ্যগর্ভে পূর্ব্বোক্তাণ্ডাত্মন্যন্তর্ভাবস্ততঃ সম্ভবোঽনুকৃষ্যতে, পরমাত্মা হি স্বজ্ঞানদ্বারা জগদশেষমুৎপাদ্য স্বাত্মন্যেবান্তর্ভাবাথৈকরসসচ্চিদানন্দাত্মনা স্বে মহিম্নি তিষ্ঠতীত্যর্থঃ। অত্র চ নারায়ণশব্দেনাভিধেয়মুক্তম্, নর এব নারা জীবাস্তৎপদবাচ্যাস্তেষাময়নমধিষ্ঠানম্ তৎপদবাচ্যম্ পরম্ ব্রহ্ম, তথা চ কল্পিতস্যানধিষ্ঠানাতিরিক্তস্বরূপাভাবাদ্বাচ্যস্য কল্পিতত্বেঽপি লক্ষ্যস্য ব্রহ্মমাত্রত্বাদ্ব্রহ্মাত্মৈক্যম্ বিষয়োঽত্র সূচ্যতে, তেনার্থাদ্বিষয়বিষয়ীভাবঃ সম্বন্ধোঽপি ধ্বনিতঃ। পরোঽব্যক্তাদিত্যনেন মায়াসংস্পর্শাভাবোক্ত্যা সর্ব্বানর্থনিবৃত্ত্যা পরমানন্দাবির্ভাবলক্ষণো মোক্ষোঽপি বিবক্ষিতস্তেন চ তৎকামস্যাধিকারো দ্যোতিতঃ, পরিশিষ্টেন তু শব্দেন বস্তুনো বাস্তবমদ্বিতীয়ত্বমাবেদিতম্, তেন চ বস্তুদ্বারা পরমবিষয়ত্বং তজ্জ্ঞাননিষ্ঠায়াস্তদুপায়ভূতকর্ম্মনিষ্ঠায়াশ্চাবান্তরবিষয়ত্বমিত্যর্থাদুক্তমিত্যবধেয়ং।

নন্বৈবং সাধ্যসাধনভূতং নিষ্ঠাদ্বয়মত্র ভগবতা প্রতিপাদ্যতে ব্রহ্মণাভ্যর্থিতস্য ভগবতো ভূমিভারাপহারার্থং বসুদেবেন দেবক্যামাবির্ভূতস্য তাদর্থ্যেন মধ্যমং পৃথাসুতং প্রথিতমহিমানং প্রবর্ত্তয়িতুং ধর্ম্মযোরিহামুস্মিমানত্বাদতো নাস্য শাস্ত্রস্য নিষ্ঠাদ্বয়ং পরাপরবিষয়ভাবমনুভবিতুমলমিতি তত্র ভগবতো ধর্ম্মসংস্থাপনস্বাভাব্যেঽপি ব্যাকুলধর্ম্মস্থাপনার্থমেব প্রাদুর্ভাবাভ্যুপগমাত্তু তাবৎ পরিহারস্য চার্থিকত্বাদর্জ্জুনং নিমিত্তীকৃত্যাধিকারিণং স্বধর্ম্মপ্রবর্ত্তনদ্বারা জ্ঞাননিষ্ঠায়ামবতারয়িতুং গীতাশাস্ত্রস্য প্রণীতত্বাদুচিতমস্য নিষ্ঠাদ্বয়বিষয়ত্বমিতি পরিহরতি

স ভগবানিত্যাদিনা ধর্ম্মদ্বয়মর্জ্জুনায়োপদিদেশেত্যস্তেন ভাষ্যেণ। তত্র, নেদং গীতাশাস্ত্রং ব্যাখ্যাতুমুচিতমাপ্তপ্রণীতত্বানির্দ্ধারণাৎ তথাবিধশাস্ত্রান্তরবদিত্যাশঙ্ক্য মঙ্গলাচরণস্যোদ্দেশ্যং দর্শয়ন্নাদৌ শাস্ত্রপ্রণেতুরাপ্তত্বনির্দ্ধারণার্থং সর্ব্বজ্ঞত্বাদিপ্রতিজ্ঞাপূর্ব্বকং সর্ব্বজগজ্জনয়িতৃত্বমাহ স ভগবানিতি। প্রকৃতো নারায়ণাখ্যো দেবঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্বেশ্বরঃ সমস্তমপি প্রপঞ্চমুৎপাদ্য ব্যবস্থিতঃ, ন চ তস্যানাপ্তত্বমীশ্বরানুগৃহীতানামাপ্তত্বসিদ্ধ্যা তস্য পরমাপ্তত্বসিদ্ধেরিত্যর্থঃ। নন্বু ভগবতা সৃষ্টমপি চাতুর্ব্বর্ণ্যাদিবিশিষ্টং হিরণ্যগর্ভাদিলক্ষণং জগৎ ন ব্যবস্থিতিমাস্থাতুং শক্যতে ব্যবস্থাপকাভাবাৎ, ন চ পরস্যৈবেশ্বরস্য ব্যবস্থাপকত্বং বৈষম্যাদিপ্রসঙ্গাৎ, তত্রাহ তস্য চেতি। সৃষ্টস্য জগতো মর্য্যাদাবিরহিতত্বে শঙ্কিতে তদীয়াং ব্যবস্থাং কর্ত্তুমিচ্ছন্ ব্যবস্থাপকমালোচ্য ক্ষত্রস্যাপি ক্ষত্রত্বেন প্রসিদ্ধং ধর্ম্মং তথাবিধধর্ম্মমধিগম্য সৃষ্টবানিত্যর্থঃ। সৃষ্টস্য ধর্ম্মস্য সাধ্যত্বভাবতয়া সাধয়িতারমন্তরেণাসম্ভবাৎ তস্যৈব তদনুষ্ঠাতৃত্বানভ্যুপগমাৎ প্রাণিপ্রভেদানামধর্ম্ম-প্রায়াণাং তদযোগাৎ কুতস্তদীয়া সৃষ্টিরিত্যাশঙ্ক্যাহ মরীচ্যাদীনিতি। তেষাং ভগবতা সৃষ্টানাং প্রজাসৃষ্টিহেতূনাং যাগদানাদিপ্রবৃত্তিসাধ্যং ধর্ম্মমনুষ্ঠাতুমধিকৃতানাং স্বকীয়ত্বেন তদুপাদানমুপ-পন্নমিত্যর্থঃ। চৈত্যবন্দনাদিভ্যো বিশেষার্থং ধর্ম্মং বিশিনষ্টি বেদোক্তমিতি। নন্বু নৈতাবতা জগদশেষমপিব্যবস্থাপয়িতুং শক্যতে প্রবৃত্তিমার্গস্য পূর্ব্বোক্তধর্ম্মং প্রতিনিয়তত্বেঽপি নিবৃত্তিমার্গস্য তেন ব্যবস্থাপনাযোগ্যত্বাৎ তত্রাহ ততোঽন্যাংশ্চেতি নিবৃত্তিরূপস্য ধর্ম্মস্য শমদমাদ্যাত্মনো গমকমাহ জ্ঞানেতি। বিবেকবৈরাগ্যাতিশয়ে শমাদ্যতিশয়ো গম্যতে, ততো বিবেকাদি তস্য গমকমিত্যর্থঃ।

ধর্ম্মে বহুবিদাং বিবাদদর্শনাজ্জগতঃ স্থেয়ে কারণীভূতধর্ম্মান্তরমপি দ্রষ্টব্যমস্তীত্যাশঙ্ক্যাহ দ্বিবিধো হীতি। অতিপ্রসঙ্গাপ্রসঙ্গব্যাবৃত্তয়ে, প্রকৃতং ধর্ম্মং লক্ষয়তি প্রাণিনামিতি। প্রবৃত্তিলক্ষণো ধর্ম্মোঽভ্যুদয়ার্থিনাং সাক্ষাদভ্যুদয়হেতুঃ নিঃশ্রেয়সার্থিনাং পরম্পরা নিঃশ্রেয়সহেতুঃ, নিবৃত্তিলক্ষণস্তু ধর্ম্মঃ সাক্ষাদেব নিঃশ্রেয়সহেতুরিতিঃ বিভাগঃ। জ্ঞানস্যৈব নিঃশ্রেয়সহেতুত্বেঽপি শমাদীনাং জ্ঞানদ্বারা মোক্ষহেতুত্বং জ্ঞানাতিরিক্তব্যবধানাভাবাচ্চ সাক্ষাদিত্যুক্তং। যদ্যেবং ধর্ম্মে লক্ষ্যতে তর্হি বর্ণিতমাশ্রমিস্বকাপেক্ষ্য সর্ব্বৈরেব পুরুষার্থার্থিভির্দ্বাবপি ধর্ম্মৌ যথাযোগ্যমনুষ্ঠেয়া বিত্যনুষ্ঠাতৃনিয়মাসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ ব্রাহ্মণাদ্যৈরেতি। অর্থিত্বাবিশেষেঽপি শ্রুতিস্মৃতিপর্য্যালোচন-য়ানুষ্ঠানাৎ নিয়মসিদ্ধিরিত্যর্থঃ। নিত্যনৈমিত্তিকেষু যাবজ্জীবমনুষ্ঠানং কাম্যেষু করণাংশে রাগাধীনা প্রবৃত্তিরিতিকর্ত্তব্যতাংশে বৈধীতিবিভাগেঽপি কদাচিদননুষ্ঠানমিতি বিভাগমভিপ্রেত্যাহ দীর্ঘে-ণেতি। অথ যথোক্তধর্ম্মবশাদেব জগতো বিবক্ষিতস্থিতিসিদ্ধের্ভগবতো নারায়ণস্যাদিকর্ত্তুরনেকা-নর্থকলুষিতশরীরপরিগ্রহাসম্ভবাদন্যস্যেব কস্যচিদনাপ্তস্য বৈষম্যনৈর্ঘৃণ্যবতো বিগ্রহপরিগ্রহদ্বারেণ গীতাশাস্ত্রপ্রণয়নমিতি কুতোঽস্যাপ্তপ্রণীতত্বং তত্রাহ অনুষ্ঠাতৃণামিতি। অথবা যথোক্তশঙ্কায়া দীর্ঘেণেত্যাদ্যুত্তরং মহতা কালেন কৃতত্রেতাদ্যয়ে দ্বাপরাবসানে সাধকানাং কামক্রোধাদিপূর্ব্ব-কাদবিবেকাদধর্ম্মাদ্ভুল্যাদ্ধর্ম্মাভিভবাদধর্ম্মাভিবৃদ্ধেশ্চ জগতো মর্য্যাদাভেদে তদীয়ং মর্য্যাদামাত্ম-নির্ম্মিতাং পালয়িতুমিচ্ছন্ প্রকৃতো ভগবানেতদর্থেন চাতুর্ব্বর্ণ্যাদি সংরক্ষণার্থং লীলাময়ং মায়াশক্তি

প্রযুক্তং স্বেচ্ছাবিগ্রহং জগ্রাহেত্যর্থঃ। "ভৌমস্য ব্রহ্মণো গুপ্ত্যৈ বসুদেবাদজীজনৎ" ইতি স্মৃতিমনুসৃত্য পাদদ্বয়মিমং ব্যাচষ্টে ভৌমস্যেতি। অংশেনেতি স্বেচ্ছানির্ম্মিতেন মায়াময়েন স্বরূপেণেত্যর্থঃ। কিল এতস্মিন্নর্থে পৌরাণিকী প্রসিদ্ধিরনূদ্যতে, ন হি ভগবতো জন্মেতি পদ্যস্য বক্ষ্যমাণ বিরোধাদিতি ভাবঃ। ননু বৈদিকধর্ম্মরক্ষণার্থং ভগবতো জন্ম "যদা যদা হি ধর্ম্মস্য" ইত্যাদিদর্শনাৎ কিমিদং ব্রাহ্মণত্বস্য রক্ষণার্থমিতি তত্রাহ ব্রাহ্মণত্বস্য হীতি তথাপি বর্ণাশ্রমভেদব্যবস্থানং বিনা কথং বৈদিকধর্ম্মরক্ষণং? ইত্যাশঙ্ক্যাহ তদধীনত্বাদিতি। ব্রাহ্মণং হি পুরোধায় ক্ষত্রাদিপ্রতিষ্ঠাং প্রতিপদ্যতে যাজনাধ্যাপনযোস্তৎকর্ম্মত্বাৎ তদ্দ্বারা চ বর্ণাশ্রমভেদব্যবস্থাপনাদতো ব্রাহ্মণ্যে রক্ষিতে সর্ব্বমপি সুরক্ষিতং ভবতীত্যর্থঃ।

নম্বেবমপি ভগবতো নারায়ণস্য শরীরাদিমত্ত্বে সত্যস্মদাদিভির্বিশেষাদিনীশ্বরস্য প্রসক্তিরিত্যাশঙ্ক্যাহ জ্ঞানাদিকৃতং বিশেষমাহ স চেতি। জ্ঞানং সর্ব্বজ্ঞত্বং, ঐশ্বর্য্যং স্বাতন্ত্র্যম্, শক্তিস্তদর্থনির্ব্বর্তনসামর্থ্যম্, বলং সহায়সম্পত্তিঃ, বীর্য্যং পরাক্রমবত্ত্বম্ তেজস্তু প্রাগল্ভ্যমধৃষ্যত্বম, এতে চ ষড়্গুণাঃ সর্ব্ববিষয়াঃ সর্ব্বদা ভগবতি বর্ত্তন্তে, তথা চ তস্য শরীরাদিমত্ত্বেঽপি নাস্মদাদিসাম্যমিত্যর্থঃ। অথৈবমপি কথমীশ্বরস্যানাদিনিধনস্য নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবস্য স্বভাববিপরীতং জন্মাদি সম্ভবতি? নহি ভূতানামীশিতা স্বতন্ত্রঃ স্বাত্মনোঽর্থং স্বয়মেব সম্পাদয়িতুমর্হতি, ন চাস্য দেহাদিগ্রহে কিমপি ফলমুপলভ্যতে, তত্রাহ ত্রিগুণাত্মিকামিতি। সিসৃক্ষিতদেহাদিগতবৈরূপ্যসিদ্ধ্যর্থমিদং বিশেষণম্। তস্যা ব্যাপকত্বং বক্তুং বৈষ্ণবীমিত্যুক্তম্। ঈশ্বরপারবশ্যং তস্যা দর্শয়তি স্বামিতি। তস্যাশ্চ প্রতিভাসমাত্রশরীরত্বমেব, ন তু বস্তুত্বমিত্যাহ মায়ামিতি। তস্যা নানাবিধকার্য্যাকারেণ পরিণামিত্বং সূচয়তি মূলপ্রকৃতিমিতি। ঈশ্বরস্য প্রকৃত্যধীনত্বং বারয়তি বশীকৃত্যেতি। নিত্যত্বং কার্য্যাকারবিবর্জ্জিতত্বম্, শুদ্ধত্বমকারণত্বম্, বুদ্ধত্বমজড়ত্বম্, মুক্তত্বং অবিদ্যাকামকর্ম্মপারতন্ত্র্যরাহিত্যম। ন চ নিত্যত্বাদয়ঃ সংসারাবস্থায়ামসন্তো মোক্ষাবস্থায়াং সম্ভবন্তীতি যুক্তমিত্যাহ স্বভাব ইতি। দেহগ্রহে প্রাগুক্তং মায়ায়া দর্শয়িতুং পুনঃ স্বমায়য়েত্যুক্তম্। "স বা অয়ং পুরুষো জায়মানঃ শরীরমভিসম্পদ্যমানং" ইতি শ্রুতিমাশ্রিত্যাহ দেহবানিতি। ইবকারাভ্যাং দেহাদেরবস্তুত্বেন কল্পিতত্বং দ্যোত্যতে ধর্ম্মদ্বয়োপদেশদ্বারা প্রাণিবর্গস্যাভ্যুদয়নিঃশ্রেয়সতৎপরত্বাপাদনং লোকানুগ্রহঃ, যদ্যপি কূটস্থঃ স্বতন্ত্রো নিত্যত্বাদিলক্ষণশ্চায়মীশ্বরঃ স্বতো দৃশ্যতে, তথাপি যথোক্তমায়াশক্ত্যা দেহাদি গৃহীত্বা প্রাণিনামনুগ্রহমাদধানো ন স্বভাববিপর্য্যয়ং পশ্যতীত্যর্থঃ। ননু "প্রয়োজনমনুদ্দিশ্য ন মন্দোঽপি প্রবর্ত্ততে" ইতি ন্যায়াদীশ্বরস্যাপ্তকামতয়া কৃতকৃত্যস্য প্রয়োজনাভাবাদনুগ্রাহ্যানাঞ্চাদ্বৈতবাদে ব্যতিরিক্তানামসত্ত্বান্ন ধর্ম্মদ্বয়মুপদেষ্টুমুচিতমিতি তত্রাহ স্বপ্রয়োজনেতি। কল্পিতভেদভাঞ্জি ভূতান্যুপাদায় তদনুগ্রহেচ্ছয়া চৈত্যবন্দনাদিবিলক্ষণং ধর্ম্মদ্বয়মর্জ্জুনং নিমিত্তীকৃত্যাপ্তকামোঽপি ভগবানুপদিষ্টবানিত্যর্থঃ। অর্জ্জুনস্যোপদেশাপেক্ষাত্বমিতি দর্শয়িতুং বিশিনষ্টি শোকেতি। ননু ভূতানুগ্রহে কর্ত্তব্যে কিমিত্যর্জ্জুনায় ধর্ম্মদ্বয়ং ভগবতোপদিশ্যতে? তত্রাহ গুণাধিকৈরিতি। প্রচয়ং গমিষ্যতীতি মত্বা ধর্ম্মদ্বয়

মর্জ্জুনায় উপদিদেশেতি সম্বন্ধঃ। অথ তথাপি সুগতোপদিষ্টধর্ম্মবদয়মপি ভগবদুপদিষ্টো ধর্ম্মো ন প্রামাণিকোপাদেয়তামুপগচ্ছেদিত্যাশঙ্ক্য বেদোক্তত্বান্মাস্ত তত্ত্ব্যত্বমিত্যভিপ্রেত্য শিষ্টপরিগৃহীতত্বাচ্চ মৈবমিত্যাহ তং ধর্ম্মমিতি। অধর্ম্মে ধর্ম্মবুদ্ধির্বেদব্যাসস্য জাতেত্যাশঙ্ক্যাহ সর্ব্বজ্ঞ ইতি। "কৃষ্ণদ্বৈপায়নং বিদ্ধি ব্যাসং নারায়ণং প্রভুম্" ইতি স্মৃতেঃ সজ্জনোপকারকভগবদবতারত্বাচ্চ ব্যাসস্য নান্যথা বুদ্ধিরিত্যাহ ভগবানিতি।

গীতাশাস্ত্রস্যাপ্তপ্রণীতত্বমপাকৃত্য ব্যাখ্যেয়ত্বমুপপাদিতমুপসংহরতি তদিদমিতি। পৌরুষেয়স্য বচসো মূলপ্রমাণাভাবেনাপ্রামাণ্যমিতি মত্বা বিশিনষ্টি সমস্তেতি। শাস্ত্রাক্ষরৈরেব তদর্থপ্রতিপত্তিসম্ভবে কিমিতি ব্যাখ্যানমিত্যাশঙ্ক্যাহ দুর্ব্বিজ্ঞেয়ার্থমিতি। "পদচ্ছেদঃ পদার্থোক্তির্বিগ্রহো বাক্যযোজনা। আক্ষেপস্য সমাধানং ব্যাখ্যানং পঞ্চলক্ষণম্॥" ইত্যাদিক্রমেণাস্য শাস্ত্রস্য পূর্ব্বাচার্য্যৈর্ব্যাখ্যাতত্বাৎ কিমর্থমিদমারভ্যতে গতার্থত্বাৎ তত্রাহ তদর্থে। গীতাশাস্ত্রার্থস্য প্রকটীকরণার্থং পদবিভাগস্তদর্থোক্তিঃ সমাসদ্বারা বাক্যার্থনির্দ্দেশস্তত্রাপেক্ষিতো ন্যায়শ্চাপেক্ষসমাধানলক্ষণো বৃত্তিকারৈর্দর্শিতস্তথাপি তথাবিধমেব শাস্ত্রং শাস্ত্রপরিচয়শূন্যৈঃ সমুচ্চয়াসমুচ্চয়বাদিভির্বিরুদ্ধার্থত্বেন অনেকার্থত্বেন চ গৃহীতমালক্ষ্য তদ্বুদ্ধিমনুরোদ্ধুমিদমারব্ধব্যমিত্যর্থঃ। যেষাং প্রাচীনে ব্যাখ্যানে বুদ্ধিরপ্রবিষ্টা, তেষাং সম্প্রতিতনে এতস্মিন্নসৌ প্রবেক্ষ্যতীতি কুতো নিয়মস্তত্রাহ বিবেকত ইতি। পূর্ব্বব্যাখ্যানে তত্তদর্থনির্দ্ধারণার্থোপন্যাসঃ সংকীর্ণবত্ত্বাতীতি ন তত্র কেষাঞ্চিন্মনীষা সমুন্মিষতি, প্রকৃতে ত্বসম্প্রকীর্ণতয়া তত্তৎপদার্থনির্ণয়োপযোগিন্যায়ো বিবিচ্যতে, তেনাত্র মন্দমধ্যময়োরপি বুদ্ধিরবতরতীত্যর্থঃ। কিঞ্চানপেক্ষতাধিকগ্রন্থসদ্ভাবান্ন প্রাচীনে ব্যাখ্যানে শ্রোতৄণাং প্রবৃত্তিরত্র ত্বপেক্ষিতাল্পগ্রন্থে বিবরণে প্রায়শঃ সর্ব্বেষাং প্রবৃত্তিঃ স্যাদিতি মত্বাহ সংক্ষেপত ইতি।

নন্বনাপ্তপ্রণীতত্বাভাবেঽপি নেদং শাস্ত্রং ব্যাখ্যেয়ং বিষয়াদ্যনুবন্ধস্যানভিহিতত্বেন শাস্ত্রত্বাভাবাদিত্যাশঙ্ক্য সর্ব্বব্যাপারাণাং প্রয়োজনার্থত্বাদাদৌ প্রয়োজনমাহ তস্যেতি। প্রসাধিতপ্রামাণ্যস্য ব্যাখ্যেয়ত্বেন মনসি সন্নিহিতস্য গীতাশাস্ত্রস্য সংক্ষেপতঃ সংগ্রহঃ সম্পিণ্ডিতত্বমেকবাক্যত্বং তেনেদং পরমং ফলং বিনিশ্চিতং শ্রেয়ো নিঃশ্রেয়সং কৈবল্যম্। অবান্তরফলন্তু তত্রাবান্তরবাক্যভেদেন মনোনিগ্রহাদি বিবক্ষ্যতে। নিঃশ্রেয়সঞ্চ দ্বিবিধং নিরতিশয়সুখাবির্ভাবো নিঃশেষানর্থোচ্ছিত্তিশ্চ, তত্রাদ্যমুদাহরতি পরমিতি। দ্বিতীয়ং দর্শয়তি সহেতুকস্যেতি। সংসারোপরমস্যাত্যন্তিকত্বং প্রতিযোগিনঃ সংসারস্য পুনরুৎপত্ত্যযোগ্যত্বং তচ্চ শাপমূর্চ্ছাদিব্যবচ্ছেদার্থং বিশেষণং তদেব সাধয়িতুং সহেতুকস্যেত্যুক্তম্। উক্তফলং সমুচ্চিতাদেকাকিনো বা কর্ম্মণঃ স্যাদিতি তস্যৈব শাস্ত্রপ্রতিপাদ্যতেত্যাশঙ্ক্যাভিধেয়মভিধিৎসন্নঃ সমাধত্তে তচ্চেতি। আত্মজ্ঞাননিষ্ঠাশেষত্বেন কর্ম্মনিষ্ঠাত্রোচ্যতে প্রাধান্যেন ত্বাত্মজ্ঞাননিষ্ঠৈবাত্র প্রতিপাদ্যতে ইত্যর্থঃ। নন্বশেষিণী নিষ্ঠা কুতো ন ভবতি সন্ন্যাসাৎ কর্ম্মনিষ্ঠায়াঃ শেষত্বাৎ তত্রাহ সর্ব্বেতি। সন্ন্যাসদ্বারেণাসকৃদনুষ্ঠিতশ্রবণাদেঃ বৈদিকী নিষ্ঠা সিধ্যতি, শেষত্বঞ্চ কর্ম্মণস্তত্র পরম্পরয়েত্যর্থঃ। নন্ "ব্রহ্মানতপঃকর্ম

ন ত্যাজ্যং কার্য্যমেব তৎ" ইতি বাক্যশেষাৎ সমুচ্চিতমাত্মজ্ঞানমত্র প্রতিপাদ্যতে? সেত্যাহ তথেতি। সর্ব্বকর্ম্মসন্ন্যাসপূর্ব্বকমাত্মজ্ঞাননিষ্ঠারূপং ধর্ম্মং নিঃশ্রেয়সাধনং প্রয়োজনং প্রাগুক্তং পরামৃশতি ইদমেবেতি। বক্তৃভেদাদভিপ্রায়ভেদাশঙ্কাং বারয়তি ভগবতৈবেতি। উক্তমনু গীতাস্বিতি সম্বন্ধঃ, ব্রহ্মণঃ পদং পূর্ব্বোক্তং নিশ্রেয়সং তস্য বেদনং লাভস্তত্র বিশিষ্টো জ্ঞাননিষ্ঠারূপো ধর্ম্মঃ সমর্থো ভবতীত্যর্থঃ। যজ্ঞদানাদিবাক্যস্য তু তদ্ব্যাখ্যানাবসরে তাৎপর্য্যং বক্ষ্যতে। কর্ম্মত্যাগস্য ভগবতোঽভিপ্রেতত্বে বাক্যান্তরমনুগীতাগতমেবোদাহরতি তত্রৈবেতি। ধর্ম্মাধর্ম্মাপূর্ব্বাসংসর্গিত্বে হেতুমাহ নৈবেতি। ক্রিয়াদ্বয়সম্বন্ধাভাবাৎ তন্নির্ব্বৃত্ত্যা পূর্ব্বাভ্যাসসম্বন্ধে প্রাপ্তমর্থমাহ যঃ স্যাদিতি। বাগাদিবাহ্যকরণব্যাপারবিরহিতত্বং তূষ্ণীমিত্যুচ্যতে কিঞ্চিদচিন্তয়ন্নিত্যন্তঃকরণব্যাপারাভাবোঽভিপ্রেতঃ দ্বিবিধকরণব্যাপাররহিতঃ সন্ প্রাগুক্তো যোঽধিকারী কেবলমেকস্মিন্নদ্বিতীয়ে ব্রহ্মণ্যাসনমবস্থানং তত্র লীনস্তস্মিন্নেব সমাপ্তিভাগী স্যাৎ, তস্যাসম্প্রজ্ঞাতসমাধিনিষ্ঠস্য সর্ব্বকর্ম্মত্যাগহেতুকং জ্ঞানং মুক্তিহেতুর্ভবতীত্যর্থঃ। ন কেবলমনুগীতাস্বেব যথোক্তং জ্ঞানমুক্তম্, কিন্তু প্রকৃতেঽপি শাস্ত্রে সমাপ্ত্যবসরে দর্শিতমিত্যাহ ইহাপীতি। নন্বত্র নিবৃত্তিলক্ষণধর্ম্মাত্মকং সসংন্যাসমাত্মজ্ঞানমেব ন প্রতিপাদ্যতে "কুরু কর্ম্মৈব তস্মাৎ ত্বম্" ইত্যাদৌ প্রবৃত্তিলক্ষণস্যাপি ধর্ম্মস্য বক্ষ্যমাণত্বাদ্ধর্ম্ময়োশ্চ প্রকৃতত্বাবিশেষাৎ তত্রাহ অভ্যুদয়ার্থোঽপীতি। ননু বর্ণিভিরাশ্রমিভিশ্চানুষ্ঠেয়ত্বেনান্যত্র বিহিতস্যাপি তস্য ন যুক্তং মোক্ষসাধনত্বাধিকারে বিধানম্, দেবাদিস্থানপ্রাপ্তিহেতুত্বেন মোক্ষং প্রতি প্রতিপক্ষত্বাৎ? সত্যম্, তথাপি ফলাভিলাষমন্তরেণেশ্বরার্পণধিয়া কৃতস্য বুদ্ধিশুদ্ধিহেতুত্বাৎ তস্যেহ বচনমিত্যাহ স চ দেবাদীতি। ফলাভিসন্ধিনাবা কৃতঃ সন্নিতি শেষঃ। প্রবৃত্তিলক্ষণধর্ম্মস্যোক্তরীত্যা চিত্তশুদ্ধিহেতুত্বেঽপি মোক্ষহেতুত্বেন কুতো মোক্ষাধিকারে নির্দেশঃ স্যাৎ? ইত্যাশঙ্ক্যাহ শুদ্ধেতি। প্রতিপদ্যতে প্রাগুক্তো ধর্ম্ম ইতি শেষঃ। যদুক্তং "ফলাভিসন্ধিবর্জ্জিতমীশ্বরার্পণ বুদ্ধ্যানুষ্ঠিতং কর্ম্ম বুদ্ধিশুদ্ধয়ে ভবতি" ইতি। তত্র বাক্যশেষমনুকূলয়তি তথাচেতি।

শাস্ত্রস্য প্রয়োজনং সসাধনমুক্তমনূদ্য বিষয়ং দর্শয়তি ইমমিতি। দর্শিতেন ফলেন শাস্ত্রস্য নিষ্ঠাদ্বয়দ্বারা সাধ্যসাধনভাবঃ সম্বন্ধো বিষয়েণ বিষয়বিষয়িত্বমিতি বিবক্ষিত্বাহ বিশেষত ইতি। এবমনুবন্ধত্রয়বিশিষ্টং শাস্ত্রং ব্যাখ্যানার্হমিত্যুপসংহরতি বিশিষ্টেতি। সিদ্ধে ব্যাখ্যানযোগ্যত্বে ব্যাখ্যেয়ত্বে ফলিতমাহ যত ইতি। এবং গীতাশাস্ত্রস্য সাধ্যসাধনভূতনিষ্ঠাদ্বয়বিষয়স্য পরাপরাবিধেয়প্রয়োজনবতো ব্যাখ্যেয়ত্বং প্রতিপাদ্য ব্যাখ্যাতুকামঃ শাস্ত্রং তদেকদেশস্য প্রথমাধ্যায়স্য দ্বিতীয়াধ্যায়ৈকদেশসহিতস্য তাৎপর্য্যমাহ অত্র চেতি। গীতাশাস্ত্রে প্রথমাধ্যায়ে প্রথমশ্লোকে কথাসম্বন্ধপ্রদর্শনপরে স্থিতে সতীতি যাবৎ।

## আনন্দগিরিকৃত টীকার তাৎপর্য্য।

হে বিঘ্নবিনাশন! আমার প্রতি কৃপা-পীযূষ-বর্ষিণী দৃষ্টি বিতরণ কর। কর্ম্ম ও জ্ঞাননিষ্ঠা (অর্থাৎ শ্রদ্ধা) রূপ অমৃত যাঁহার মুখ-পঙ্কজ হইতে উৎপন্ন হইয়াছে, সেই বাসুদেব হরিকে সর্ব্বদা প্রণাম করি। সর্ব্বব্যাপী হরি ও সর্ব্বশ্রেষ্ঠ গুরুদেবকে প্রণাম করিয়া শিষ্যগণের শিক্ষার নিমিত্ত, শ্রীমচ্ছঙ্করাচার্য্যের বিরচিত গীতা-ভাষ্যের "গীতাভাষ্য-বিবেচন" নামক ব্যাখ্যা করিতেছি।

ইহ সংসারে দুঃখ-নিবৃত্তি পূর্ব্বক সুখ প্রাপ্তির নিমিত্ত সকলেরই অভিলাষ, কিন্তু তদুপায়ের অপরিজ্ঞান বশতঃ, অনেকেই সফলকাম হইতেছে না দেখিয়া, পরম কারুণিক শ্রীকৃষ্ণ অর্জ্জুনের প্রতি এই গীতাশাস্ত্রে তাহার উপায়ভূত জ্ঞান ও কর্ম্মরূপ নিষ্ঠাদ্বয় উপদেশ করিয়াছেন। উপায় ও উপেয়ভূত কর্ম্ম ও জ্ঞাননিষ্ঠা প্রতিপাদন-বিষয়ক সেই গীতাশাস্ত্রের ভাষ্যকার ভগবান্ শঙ্করাচার্য্য বিঘ্নরূপ দুষ্টগ্রহের উপশমাদি প্রয়োজন সিদ্ধির নিমিত্ত প্রামাণিক ব্যবহারানুসারে, ইষ্টদেবতা-স্মরণরূপ মঙ্গলাচরণ পুরঃসর, সমগ্র গীতাশাস্ত্রের সহিত ইতিহাস পুরাণাদির এক-বাক্যতা প্রদর্শনার্থ, প্রথমতঃ পৌরাণিক একটি শ্লোক উদ্ধৃত করিতেছেন (১)।

পূর্ব্বে বলা হইয়াছে, এই গীতাশাস্ত্রে সাধ্য-(জ্ঞান) সাধন-(কর্ম্ম) রূপ নিষ্ঠা (শ্রদ্ধা) দ্বয় ভগবৎ-কর্ত্তৃক প্রতিপাদিত হইয়াছে; কিন্তু ইহা কিরূপে সম্ভবপর হইতে পারে? জগৎস্রজন-কারী ব্রহ্মার অভ্যর্থনায় (২), ভূভার-হরণের নিমিত্ত বসুদেবের ঔরসে দেবকীর গর্ভে আবির্ভূত ভগবান হরি কর্ত্তৃক কুন্তীদেবীর মধ্যমপুত্র প্রথিতমহিম অর্জ্জুনকে যুদ্ধে প্রেরণই এই শাস্ত্রের প্রতিপাদ্য বলিয়া বোধ হইতেছে; অতএব পরম প্রয়োজনের সহায়ভূত নিষ্ঠাদ্বয় প্রতি-পাদন করাইতে গীতাশাস্ত্র কিরূপে সমর্থ হইবে?

এই আশঙ্কা নিবারণার্থ বলিতেছেন, ব্রহ্মার নিকটে স্বীকৃত হইয়া ধর্ম্ম-সংস্থাপনের নিমিত্ত, ভগবান্ ভূমণ্ডলে অবতীর্ণ হইলেন। তিনি পরমাধিকারী শিষ্য অর্জ্জুনকে লক্ষ্য করিয়া এই গীতাশাস্ত্র পরিব্যক্ত করিলেন; এবং অর্জ্জুনের অন্তরে স্বধর্ম্মানুরাগ প্রবৃত্তির উত্তেজনা দ্বারা ভূভার-হরণ রূপ কার্য্যও সঙ্গে সঙ্গে সম্পন্ন করিলেন; অতএব উক্ত সাধ্যসাধন রূপ নিষ্ঠাদ্বয় এই শাস্ত্রের বিষয়, ইহাতে আর সন্দেহ নাই।

---

(১) 'ও নারায়ণঃ পরঃ' ইত্যাদি শ্লোকের অনুবাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্যের সূচনানুবাদে লিখিত আছে।

(২) পরাশর উবাচ। ইত্যেতৎ সংস্তুতিং শ্রুত্বা মনসা ভগবানজঃ। ব্রহ্মাণমাহ প্রীতাত্মা বিশ্বরূপধরো হরিঃ॥ বিষ্ণুপুরাণ ৫ অংশ ১ অধ্যায়। শ্রীভগবানুবাচ। ভো ভো ব্রহ্মন্! ত্বয়া মত্তঃ সহ দেবৈর্যদিষ্যতে। তদুচ্যতামশেষং বঃ সিদ্ধমেবাবধার্য্যতাম্॥ পরাশর কহিলেন, বিশ্বরূপধর অজ ভগবান্ হরি এরূপ স্তব শ্রবণে মনে মনে প্রীত হইয়া ব্রহ্মাকে কহিলেন। শ্রীভগবান্ কহিলেন ব্রহ্মন্! দেবগণ এবং তুমি আমার নিকটে যাহা প্রার্থনা করিতেছ তাহা সমুদয় বল, এবং তাহা যেন সিদ্ধ হইয়াছে, এইরূপ বিবেচনা কর (শঙ্কর ভাষ্য সূচনানুবাদের ১ম টিপ্পনী দেখ।)

যদি বলা যায়, ভগবান ভাষ্যকারের এই গীতাশাস্ত্রের ব্যাখ্যা করণে প্রবৃত্ত হওয়া উচিত হয় নাই; কারণ গীতাশাস্ত্র যে আপ্ত (৩) প্রণীত তদ্বিষয়ক কোন প্রমাণ দেখা যায় না। এই আশঙ্কাপরিহারার্থ ভাষ্যকার (শঙ্করাচার্য্য) গীতাশাস্ত্র-প্রণেতার আপ্তত্ব ও সর্ব্বজ্ঞত্ব 'স ভগবান্'ইত্যাদি বাক্য দ্বারা প্রতিপন্ন করিয়াছেন। যে সর্ব্বেশ্বর সর্ব্বজ্ঞ নারায়ণাখ্য দেবদেব সমস্ত প্রপঞ্চ সৃষ্টি করিয়া তাহাতে স্বয়ং অবস্থিতি করিতেছেন, সেই পরমপুরুষই এই গীতা-শাস্ত্রের প্রণেতা; তদনুগৃহীতেরাই যখন আপ্তরূপে পরিচিত, তখন তিনি যে পরমাপ্তত্ব-সিদ্ধ তাহাতে আর সন্দেহ কি? চতুর্ব্বর্ণময় হিরণ্যগর্ভাদি রূপ এই জগৎ ভগবৎকর্ত্তৃক সৃষ্ট হইয়াছে, কিন্তু তিনি স্বয়ং ইহার রক্ষা-ভার গ্রহণ করিলে বৈষম্যজনিত পক্ষপাতিত্বরূপ দোষে দূষিত হইয়া পড়েন, অথচ ব্যবস্থাপক অর্থাৎ রক্ষকাভাবে জগৎ থাকিতে পারে না দেখিয়া, এই বিচিত্র জগতের রক্ষার্থ অগ্রে মরীচি প্রভৃতিকে সৃষ্টি করিলেন এবং যজ্ঞদানাদিরূপ বেদোক্ত প্রবৃত্তি-লক্ষণধর্ম্মের অনুষ্ঠানে তাহাদিগকে নিয়োজিত করিলেন। যদি বল প্রবৃত্তিধর্ম্মপরায়ণ মরীচি প্রভৃতির দ্বারা যজ্ঞদানাদিরূপ প্রবৃত্তিধর্ম্মই রক্ষিত হইতে পারে, কিন্তু শম-দমাদি রূপ নিবৃত্তিধর্ম্ম কিরূপে রক্ষিত হইবে? এজন্য বলিতেছেন "ততোঽন্যাংশ্চেতি" অর্থাৎ বিষয়-ভোগাভিলাষ বিমুখ, বিবেক-প্রধান সনকসনন্দাদিকে সৃষ্টি করিয়া নিবৃত্তিধর্ম্মেরও সংস্থাপন করিলেন। এই উভয়বিধ ধর্ম্ম মুক্তির প্রয়োজক হইলেও, যজ্ঞদানাদি রূপ প্রবৃত্তি-লক্ষণ ধর্ম্ম ভোগাভিলাষী পুরুষের সাক্ষাৎ অভ্যুদয়ের কারণ, আর মুমুক্ষুদিগের পরম্পরা (৪) মুক্তিরও হেতু। জ্ঞান-বৈরাগ্য-সাধন নিবৃত্তি-লক্ষণ ধর্ম্ম সাক্ষাতেই মুক্তিপথের প্রয়োজক জানিবে। পুরুষার্থাভিলাষী প্রাণিবর্গই যথাযোগ্য উক্ত ধর্ম্মদ্বয় রক্ষা করিবে। তবে বর্ণ ও আশ্রম ভেদে অনুষ্ঠাতৃবিশেষের তাৎপর্য্য কি? অভিলাষ সমান হইলেও, শ্রুতি স্মৃতি পর্য্যালোচনা করিয়া, আশ্রমী ব্রাহ্মণাদিই অনুষ্ঠাতা নিরূপিত হন। যদি যথোক্ত ধর্ম্ম দ্বারা জগতের রক্ষা সাধিত হয়, তাহা হইলে আদিকর্ত্তা ভগবান নারায়ণ কি জন্য বহু অনর্থ-কলুষিত শরীর পরিগ্রহ করিলেন? সুদীর্ঘ কাল প্রবৃত্তি-লক্ষণ ধর্ম্মানুষ্ঠান জন্য বিষয়ভোগাভিলাষে আসক্ত মানবগণ উন্মার্গগামী হইয়াছে দেখিয়া, তাহাদের দমন এবং ব্রাহ্মণ ও ব্রাহ্মণত্ব রক্ষার নিমিত্ত ভগবান শরীর ধারণ করিলেন। (গীতা ৪ অঃ। ৭ শ্লোক) কিন্তু সে ভগবদ্দেহ সাধারণ মানব-দেহের ন্যায় কদাপি কলুষিত নহে।

(৩) আপ্ত—ভ্রম, প্রমাদ, বিপ্রলিপ্সা, করণাপাটব এই দোষ-চতুষ্টয় রহিত। ভ্রম, অর্থাৎ অবস্তুতে বস্তু জ্ঞান। প্রমাদ, অর্থাৎ অনবধানতা। বিপ্রলিপ্সা, অর্থাৎ বঞ্চনেচ্ছা। করণাপাটব (করণগণের অপটুতা), অর্থাৎ ইন্দ্রিয়গণের স্ব স্ব কার্য্যে অক্ষমতা। যিনি এই চতুর্ব্বিধ দোষশূন্য তিনিই আপ্তপদবাচ্য। ঋষিগণ উল্লিখিত দোষ চতুষ্টয়শূন্য বলিয়া তাঁহাদের বাক্য আপ্তবাক্যরূপে পরিগৃহীত হয়। যথা—

ভ্রম, প্রমাদ, বিপ্রলিপ্সা করণাপাটব। আর্ষ বিজ্ঞ বাক্যে নাহি দোষ এই সব। শ্রীচৈতন্যচরিতামৃত।

(৪) পরম্পরা অর্থাৎ সাক্ষাৎ সম্বন্ধ নহে। যজ্ঞাদি দ্বারা চিত্তশুদ্ধি, চিত্তশুদ্ধি দ্বারা বৈরাগ্য, বৈরাগ্য দ্বারা জ্ঞানোৎপত্তি এবং তদ্দ্বারা মুক্তি।

ভগবান্ নারায়ণ ধর্ম্মজ্ঞ ব্রাহ্মণকে রাজন্যাদিগণের পৌরহিত্য কার্য্যে নিযুক্ত করিলেন এবং ব্রাহ্মণগণও যজনাধ্যাপনাদি দ্বারা, তাঁহাদিগকে বর্ণাশ্রম ভেদে স্বধর্ম্মপরায়ণ করিলেন, সুতরাং ব্রাহ্মণ রক্ষিত হইলে সকল সুরক্ষিত হয়। শরীর ধারণ বিষয়ে অস্মদাদির সহিত তাঁহার বিশেষ কি? এই সন্দেহ নিরাসের নিমিত্ত বলিতেছেন, তিনি জ্ঞানৈশ্বর্য্যাদি ষড় গুণ বিশিষ্ট ( ৫ ) হইয়া, অনাসক্ত ভাবে ত্রিগুণাত্মিকা মায়া দ্বারা জগতের যাবতীয় কার্য্য সম্পাদন করিতেছেন; বিষয়াসক্ত ও মায়াপরতন্ত্র আমাদের সহিত তাঁহার কোন প্রকার সাম্য হইতে পারে না। সর্ব্ব সম্পন্ন কৃতকৃত্য ভগবান্ অকারণ এই দ্বিবিধ ধর্ম্মের আবিষ্কার করিলেন কেন? প্রয়োজনাভাবে মূর্খলোকও কদাপি কোন কার্য্যে হস্তক্ষেপ করে না। ইহার উত্তরস্বরূপে বলিতেছেন, কল্পিত জীবগণের প্রতি দয়াই একমাত্র উদ্দেশ্য করিয়া স্বপ্রয়োজনাভাবেও অর্জ্জুনকে লক্ষ্য করতঃ এই ধর্ম্মদ্বয় প্রকাশ করিলেন। যদি বল, অর্জ্জুনকে উপদেশ প্রদান করিলে জগতের কি উপকার হইবে? এই আশঙ্কা নিরাসের নিমিত্ত বলিতেছেন, বহুদর্শী মহদ্গণ যাহা আচরণ করেন, অজ্ঞ ও সন্দিহান ব্যক্তিগণ তাহারই অনুকরণ করিয়া থাকে। অতএব অর্জ্জুনের ন্যায় সর্ব্বগুণসম্পন্ন কীর্ত্তিমান ব্যক্তি কর্ত্তৃক আদৃত হইলে ধর্ম্মদ্বয় জন-সমাজে বিশেষরূপ প্রচারিত হইবে।

প্রাচীন আচার্য্যগণ গীতাশাস্ত্রের পরিচ্ছেদ, পদার্থোক্তি, বিগ্রহ, বাক্য যোজনা, পূর্ব্বপক্ষের সমাধান এই পঞ্চবিধ ব্যাখ্যা করিয়া গিয়াছেন। তবে ভগবান্ ভাষ্যকার পুনর্ব্বার কেন তাহাতে প্রবৃত্ত হইলেন? প্রাচীন আচার্য্যগণের সঙ্কীর্ণ ব্যাখ্যায় অল্প বুদ্ধি মানবদিগের বুদ্ধি প্রবিষ্ট হয় না দেখিয়া, অনায়াসে পদার্থাবগতির নিমিত্ত, তিনি এই ভাষ্যরচনা করিলেন। এই ভাষ্যালোচনা দ্বারা উত্তম মধ্যম অধম ত্রিবিধ লোকেরই গীতাশাস্ত্রে বুদ্ধি পরিস্ফুরিত হইবে। এই গীতা-শাস্ত্রের বিষয়ীভূত সাধ্যসাধনরূপ নিষ্ঠাদ্বয়ের পরাপর অর্থাৎ মুক্তি ও বিষয়ভোগরূপ পরম প্রয়োজন প্রতিপাদনাভিপ্রায়ে দ্বিতীয় অধ্যায়ের একদেশের সহিত প্রথম অধ্যায়ের তাৎপর্য্য কহিতেছেন।

## রামানুজ ভাষ্য।

শ্রীমতে রামানুজায় নমঃ। যৎপাদাম্ভোরুহধ্যান-বিধ্বস্তাশেষকল্মষঃ। বস্তুতামুপযাতোঽহং যামুনেয়ং নমামি তম্॥ ১॥ শ্রিয়ঃ পতির্নিখিলহেয়প্রত্যনীককল্যাণৈকতানঃ স্বেতরসমস্ত বস্তুবিলক্ষণানন্তজ্ঞানানন্দৈকস্বরূপঃ। স্বাভাবিকানবধিকাতিশয়জ্ঞান-বলৈশ্বর্য্য-বীর্য্য-শক্তি-তেজঃ সৌশীল্যপ্রভৃত্যসংখ্যেয়কল্যাণগুণগণমহোদধিঃ। স্বাভিমতানুরূপৈকরূপাচিন্ত্য-দিব্যা

( ৫ ) ষড় গুণ যথা;—জ্ঞান, ঐশ্বর্য্য, শক্তি, বল, বীর্য্য, তেজঃ। জ্ঞান, জ্ঞপ্তি অর্থাৎ বিষয় পরিচ্ছেদ, ঐশ্বর্য্য ঈশ্বরত্ব, অর্থাৎ স্বপ্রধানত্ব, শক্তি, বিষয় নিবর্ত্তন-সামর্থ; বল, সহায় সম্পত্তি, বীর্য্য, পরাক্রমবত্ব, তেজ প্রাগলভ্য ও ধৃষ্টত্ব।

দ্ভুত-নিত্য-নিরবদ্য-নিরতিশয়ৌজ্জ্বল্য-সৌন্দর্য্য-সৌগন্ধ্য-সৌকুমার্য্য-লাবণ্য-যৌবনাদ্যনন্ত গুণনিধি-দিব্যরূপঃ। স্বোচিত-বিবিধ-বিচিত্রানন্তাশ্চর্য্য-নিত্য-নিরবদ্যাপরিমিত-দিব্যভূষণঃ স্বানুরূপাসংখ্যেয়াচিন্ত্যশক্তি-নিত্য-নিরবদ্য-নিরতিশয়-কল্যাণ-দিব্যায়ুধঃ। স্বাভিমত-নিত্য-নিরবদ্যানুরূপ-স্বরূপ-রূপ গুণ-বিভবৈশ্বর্য্য-শীলাদ্যনবধিকাতিশয়াসংখ্যেয়-কল্যাণগুণগণ-শ্রীবল্লভঃ। স্বসঙ্কল্পানুবিধস্বরূপ-স্থিতি-প্রবৃত্তিভেদাশেষ-শেষৈতৈকরতিরূপ-নিত্য-নিরবদ্য-নিরতিশয়জ্ঞান-ক্রিয়ৈশ্বর্য্যাদ্যনন্তগুণ গণাপরিমিত-শেষশেষাশন-গরুড়প্রমুখনানাবিধানন্তপরিজন-পরিচারিকাপরিচরিতচরণযুগলঃ। পরম-যোগিবাঙ্মনসাপরিচ্ছেদ্যস্বরূপস্বভাবঃ। স্বোচিতবিবিধবিচিত্রানন্তভোগ্য-ভোগোপকরণ-ভোগস্থান-সমৃদ্ধানন্তাশ্চর্য্য-মহাবিভবানন্তপরিমাণ-নিত্যনিরবদ্যাক্ষয়-পরমব্যোমনিলয়ঃ। বিবিধ-বিচিত্রানন্ত-ভোগ্য-ভোক্তৃবর্গপূর্ণ-নিখিলজগদুদয়-বিভব-লয়লীলঃ। পরব্রহ্মপুরুষোত্তমো নারায়ণো ব্রহ্মাদি-স্থাবরান্তমখিলং জগৎ সৃষ্ট্বা স্বেনরূপেণাবস্থিতো ব্রহ্মাদিদেবমনুষ্যাণাং ধ্যানারাধনাদ্যগোচরোঽপারকারুণ্য-সৌশীল্য-বাৎসল্যৌদার্য্য-মহোদধিঃ। স্বমেব রূপং তত্তজ্জাতীয়সংস্থানং স্বস্বভাবমজহদেব কুর্ব্বংস্তেষু তেষু লোকেষ্বতীর্য্য তৈস্তৈরারাধিতস্তত্তদভীষ্টানুরূপধর্ম্মার্থকামমোক্ষাখ্যং ফলং প্রযচ্ছন্ ভূভারাপহরণাপদেশেনাস্মদাদীনামপি সমাশ্রয়ণীয়ত্বায়াবতীর্য্যোর্ব্বীং বংশিকল-মনুজনয়ন-চারি-দিব্যচেষ্টিতানি কুর্ব্বন্ পূতনা-শকট-যমলার্জ্জুনারিষ্ট-প্রলম্ব-ধেনুকাসুর-কালীয়-কেশি-কুবলয়া-পীড়-চাণূর-মুষ্টিক-কংসাদীন্ নিহত্যানবধিকদয়াদিসৌহার্দ্দানুরাগগর্ভাবলোকনালাপামৃতৈর্ব্বিশ্বমাপ্যায়য়ন নিরতিশয়সৌন্দর্য্যসৌশীল্যাদিগুণগণাবিষ্কারেণাক্রুর-মালাকারাদীন্ পরমভাগবতান্ কৃত্বা পাণ্ডুতনয়যুদ্ধপ্রোৎসাহনব্যাজেন পরমপুরুষার্থলক্ষণং মোক্ষসাধনতয়া বেদান্তোদিতং স্ববিষয়-জ্ঞানকর্ম্মানুগৃহীতং ভক্তিযোগমবতারয়ামাস। তত্র পাণ্ডবানাং কুরূণাঞ্চ যুদ্ধে প্রারব্ধে স ভগবান্ পুরুষোত্তমঃ সর্ব্বেশ্বরো জগদুপকৃতিমর্ত্ত্যাশ্রিতবাৎসল্যবিবশঃ পার্থং রথিনমাত্মানঞ্চ সারথিং সর্ব্বলোকসাক্ষিকং চকার। এবমর্জ্জুনস্যোৎকর্ষং জ্ঞাত্বাপি সর্ব্বাত্মনান্ধো ধৃতরাষ্ট্রঃ সুযোধনবিজয়-বুভুৎসয়া সঞ্জয়ং পপ্রচ্ছ।

---

## রামানুজ-ভাষ্যের তাৎপর্য্য।

যাঁহার পাদপদ্ম ধ্যানে অশেষ পাপশূন্য হইয়া, বস্তু (১) স্বরূপকে প্রাপ্ত হইয়াছি, সেই পার্ব্বতী পুত্র গণপতিকে (যমুনাচার্য্যের পুত্রকে) প্রণাম করি॥

যিনি অশেষ কল্যাণের আশ্রয় ও প্রাকৃত বস্তু সকলের ভেদকারী, অসাম জ্ঞান ও আনন্দৈক-স্বরূপ; স্বভাবতঃ অতিশয় জ্ঞান, বল, ঐশ্বর্য্য, বীর্য্য, শক্তি, তেজঃ, সুশীলতা প্রভৃতি অশেষ গুণগণ মহোদধি, স্বাভিমত, অচিন্ত্য, দিব্য, অদ্ভুত, নিত্য, নিরবদ্য। নিরতিশয় সৌজন্য সৌন্দর্য্য, সৌগন্ধ্য, সৌকুমার্য্য, লাবণ্য, যৌবনাদি অনন্ত গুণনিধি স্বরূপ। স্বানুরূপ বিবিধ, বিচিত্র

(১) বস্তু সচ্চিদানন্দাদ্বয়ং ব্রহ্ম। ইতি বেদান্তসারঃ। অর্থাৎ সৎ চিৎ আনন্দ অদ্বয় ব্রহ্ম।

আশ্চর্য্য, অপরিমিত, দিব্য ভূষণে ভূষিত; স্বযোগ্য, অসংখ্য, অচিন্ত্যশক্তি, নিত্য, নিরবদ্য, নিরতিশয় মঙ্গলময় দিব্যায়ুধধারী; স্বাভিমত রূপ-গুণ বিভব ঐশ্বর্য্য সুশীলতাদি অসংখ্য গুণরাশি দ্বারা কমলার প্রিয়; অনন্ত-গুণ-বিভূষিত, অনন্তাশন গরুড় প্রভৃতি অনন্ত পরিজন ও পরিচারিকাগণ পরিসেবিত চরণ-যুগল; পরম যোগিগণেরও বাক্য মনের অবিষয়। স্বানুরূপ বিবিধ বিচিত্র অনন্ত ভোগ্য, ভোগোপকরণ, ভোগস্থান মহাবিভব, অনন্ত পরিমাণ নিত্য পরমাকাশ নিলয়; বিচিত্র অনন্ত ভোগ্য, ভোক্তৃবর্গ পরিপূর্ণ, নিখিল জগদুৎপত্তি-স্থিতিলয়কারী, এরূপ পরব্রহ্ম পুরুষোত্তম কমলাপতি নারায়ণ ব্রহ্মাদি স্থাবরান্ত অখিল জগৎ সৃষ্টি করিয়া তন্মধ্যে স্বীয়রূপে অবস্থিতি করিতেছেন। ব্রহ্মাদি দেবগণ ও মনুষ্যগণের আরাধনায়, অপার কারুণ্য, সুশীলতা, বাৎসল্য ও ঔদার্য্যাদি গুণ সাগর ভগবান্ যে যে লোকে তত্তজ্জাতীয় শরীর ও স্বভাবের সহিত জন্ম গ্রহণ করেন, সেই সেই লোকের অভীষ্টানুরূপ ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষরূপ চতুর্বর্গ ফল প্রদান করিয়া তাহাদের পরিত্রাণের নিমিত্ত, ভূভার হরণের ছলে অবতীর্ণ হইয়া, মানবগণের নয়নের প্রীতিকারক লোকাতীত ক্রিয়া দ্বারা পূতনা (২), শকট, যমলার্জ্জুন, অরিষ্ট,

(২) পূতনাবধ।—তস্মিন্ স্তনং দুর্জ্জরবীর্য্যমুল্বণং ঘোরাঙ্কমাদায় শিশোর্দদাবথ। গাঢ়ং করাভ্যাং ভগবান্ প্রপীড্য তৎপ্রাণৈঃ সমং রোষসমন্বিতোঽপিবৎ॥ নিশাচরীত্থং ব্যথিতস্তনা ব্যসুর্ব্যাদায় কেশাংশ্চরণৌ ভুজাবপি। প্রসার্য্য গোষ্ঠে নিজরূপমাস্থিতা বজ্রাহতো বৃত্র ইবাপতন্নৃপ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৬॥ বালঘাতিনী পুতনা ছদ্মবেশে নন্দপুরে প্রবেশ করিয়া নবকুমার যশোদানন্দনকে ক্রোড়ে আনয়ন পূর্ব্বক অতি তীক্ষ্ণবীর্য্য বিষপূর্ণ নিজের স্তনদ্বয় প্রদান করিল। অনন্তর অতি রোষান্বিত ভগবান দুই কর-দ্বারা স্তনকে অতিশয় পীড়ন করিয়া, সেই ছদ্মবেশা রাক্ষসীর প্রাণের সহিত তাহা পান করিলেন। শুকদেব বলিলেন 'হে নৃপ! ভগবান কর্তৃক এইরূপে ব্যথিতস্তনা নিশাচরী প্রাণশূন্যা হইয়া মুখব্যাদান পূর্ব্বক কেশ, চরণ ও ভুজদ্বয় প্রসারণ করিয়া, নিজরূপ গ্রহণ পুরঃসর, বজ্রাহত বৃত্রাসুরের ন্যায়, গোষ্ঠমধ্যে পতিত হইল।'

শকট ভঞ্জন। অধঃশয়ানস্য শিশোরনোঽল্পক-প্রবালমৃদ্বঙ্ঘ্রিহতং ব্যবর্ত্তত। বিধ্বস্তনানারসকুপ্যভাজনং ব্যত্যস্তচক্রাক্ষবিভিন্নকূবরম্॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৭॥ শকটাধোভাগে সুপ্ত শিশুর প্রবাল তুল্য মৃদুস্বরূপ চরণ দ্বারা আহত হইয়া শকট বিপরীত ভাবে ভূমিতে পতিত হইল। তাহাতে তত্রত্য কাংস্যাদি নির্ম্মিত পাত্র-সকল চূর্ণ হইয়া গেল এবং শকটের চক্র ও অক্ষ অর্থাৎ চক্র মধ্যগত আল, কূবর অর্থাৎ যুগন্ধর (বম) ব্যত্যস্ত অর্থাৎ বিপরীত রূপে নিপতিত হইল।

যমলার্জ্জুন ভঞ্জন। ইত্যন্তরেণার্জ্জুনয়োঃ কৃষ্ণস্তু যময়োর্যযৌ। আত্মনির্বেশমাত্রেণ তির্য্যগ্‌গতমুলূখলম্॥ বালেন নিষ্কর্ষয়তান্বগুলূখলং তৎ দামোদরেণ তরসোৎকলিতাঙ্ঘ্রিবন্ধৌ। নিষ্পেততুঃ পরমবিক্রমিতাতিবেপ-স্কন্ধপ্রবালবিটপৌ কৃতচণ্ডশব্দৌ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ১০॥ শুকদেব বলিতেছেন, মহারাজ! লোকপাল কুবেরের পুত্র নলকূবর ও মণিগ্রীব, বারুণী নামিকা মদিরা পান করিয়া বসন পরিত্যাগ পূর্ব্বক কামিনী-গণের সহিত মন্দাকিনী তোয়ে বিহার করিতে প্রবৃত্ত হইয়াছিল। এমন সময় দেবর্ষি নারদ ভ্রমণ করিতে করিতে, তথায় উপস্থিত হইলেন। তাঁহাকে দেখিয়া, লজ্জিতা রমণী সকল, শাপভয়ে সত্বর বস্ত্র গ্রহণ করিলেন; কিন্তু মদিরামত্ত লোকপালাত্মজ গুহ্যকদ্বয় বস্ত্রগ্রহণ করিলেন না। তখন দেবর্ষি নারদ তাহা

প্রলম্ব, ধেনুক, কালিয়, কেশী, কুবলয়াপীড়, চাণুর, মুষ্টিক ও কংস প্রভৃতি বধ করিয়া

দিগকে বলিলেন, হে মদমত্ত লোকপাল-পুত্রদ্বয়! তোমরা মদে মত্ত হইয়া বসন বিহীন আপনাকেও জানিতে পারিতেছ না; অতএব পৃথিবীতে স্থাবরতা প্রাপ্ত হও। আমার প্রসাদে এই বৃত্তান্ত তোমাদের স্মরণ থাকিবে, এবং দেবপরিমিত শত বৎসরান্তে, ভগবান্ বাসুদেবের সান্নিধ্য লাভ করিয়া, তৎকৃপায় পুনর্ব্বার স্বর্গধাম প্রাপ্ত হইয়া ভগবদ্ভক্ত হইবে। তৎপরে উক্ত গুহ্যকদ্বয়, বৃন্দাবনে যমলার্জ্জুননামে বৃক্ষ হইয়া জন্ম গ্রহণ করিল। একদিন যশোদা অতি দুর্ব্বিনীত নিজ বালকের দৌরাত্ম্য সহ্য করিতে না পারিয়া, কটিদেশে রজ্জু প্রদান পূর্ব্বক, তাঁহাকে উদূখলে বন্ধন করিয়া কার্য্যান্তরে গমন করিলেন। তখন পরম দয়ালু ভগবান্ হরি, প্রিয়ভক্ত দেবর্ষি নারদের বাক্য সত্য করিবার নিমিত্ত, সম্মুখবর্ত্তী যমলার্জ্জুন বৃক্ষদ্বয়ের মধ্যদেশে প্রবেশ করিলেন। ভগবান্ বৃক্ষদ্বয়ের মধ্যভাগে প্রবেশ করিবামাত্রই উদূখল তির্য্যগ্‌ভাবে ভূমিতে পতিত হইল। বালক দামোদর কর্তৃক বলপূর্ব্বক উদূখল আকর্ষিত হইবামাত্র, প্রচণ্ড শব্দ করিয়া শাখা পল্লবাদি প্রকম্পন ও মূল উৎপাটন পূর্ব্বক, যমলার্জ্জুনদ্বয় ভূমিতে পতিত হইল।

অরিষ্টবধ।—অথ তর্হ্যাগতো গোষ্ঠমরিষ্টো বৃষভাসুরঃ। মহীং মহাককুৎকায়ঃ কম্পয়ন্ খুরবিক্ষতাম্॥ গোপালৈঃ পশুভির্ম্মন্দ! ত্রাসিতৈঃ কিমসত্তম। বলদর্পহাহং দুষ্টানাং ত্বদ্বিধানাং দুরাত্মনাম্॥ সোঽপ্যেবং কোপিতোঽরিষ্টঃ খুরেণাবনিমুল্লিখন্। উদ্যৎপুচ্ছভ্রমন্মেঘঃ ক্রুদ্ধঃ কৃষ্ণমুপাদ্রবৎ॥ তমাপতন্তং স নিগৃহ্য শৃঙ্গয়োঃ পদা সমাক্রম্য নিপাত্য ভূতলে। নিষ্পীড়য়ামাস যথার্দ্রমম্বরং কৃত্বা বিষাণেন জঘান সোঽপতৎ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৩৬॥ অনন্তর বৃষভাকৃতি মহাককুৎকায় অরিষ্টাসুর, খুরবিদীর্ণ পৃথিবীকে কম্পন করিতে করিতে, গোষ্ঠে সমাগত হইল। তখন গোপগণ ও পশুসকল ভয়ে ভীত হইয়া, ভগবান্ শ্রীকৃষ্ণের শরণাগত হইল। পরে ভগবান্ তাহাদিগকে আশ্বাস প্রদান করিয়া অসুরকে কহিলেন, অরে দুষ্ট মন্দমতি অরিষ্টাসুর! তোমার ন্যায় দুষ্ট দুরাত্মগণের বলদর্পহারী আমি বর্ত্তমান থাকিতে, কেন গোপবালক ও পশুদিগকে ত্রাসিত করিতেছ? শ্রীকৃষ্ণ বাক্যে কোপিত সেই অরিষ্টাসুর, খুরক্ষেপে পৃথিবীকে বিদীর্ণ করতঃ উর্দ্ধক্ষিপ্ত পুচ্ছ দ্বারা মেঘরাশি সঞ্চালিত করিয়া, ক্রোধ সহকারে ভগবান্ শ্রীকৃষ্ণাভিমুখে ধাবিত হইল। ভগবান্ শ্রীকৃষ্ণ সম্মুখাগত অসুরের শৃঙ্গদ্বয় গ্রহণ করিয়া, পদদ্বারা আক্রমণ পূর্ব্বক তাহাকে ভূতলে নিপাতিত করিলেন এবং আর্দ্র বস্ত্রের ন্যায় তাহাকে নিপীড়িত করিয়া শৃঙ্গ উৎপাটন পূর্ব্বক বধ করিলেন। পরে সেই অসুর স্বয়ং ভূতলে নিপতিত হইল।

প্রলম্ববধ।—পশূংশ্চারয়তো গোপৈস্তদ্বনে রামকৃষ্ণয়োঃ। গোপরূপী প্রলম্বোঽগাদসুরস্তজ্জিহীর্ষয়া॥ তং বিদ্বানপি দাশার্হো ভগবান্ সর্ব্বদর্শনঃ। অন্বমোদত তৎসখ্যং বধং তস্য বিচিন্তয়ন্॥ তত্রোপাহূয় গোপালান্ কৃষ্ণঃ প্রাহ বিহারবিৎ। হে গোপা বিহরিষ্যামো দ্বন্দ্বীভূয় যথাযথম্॥ যত্রারোহন্তি জেতারো বহন্তি চ পরাজিতাঃ॥ অথাগতস্মৃতিরভয়ো রিপুং বলো বিহায় সার্থমিব হরন্তমাত্মনঃ। রুষাহনচ্ছিরসি দৃঢ়েন মুষ্টিনা সুরাধিপো গিরিমিব বজ্ররংহসা॥ স আহতঃ সপদি বিশীর্ণমস্তকো মুখাদ্বমন্ রুধিরমপস্মৃতোঽসুরঃ। মহারবং ব্যসুরপতৎ সমীরয়ন্ গিরির্যথা মঘবত আয়ুধাহতঃ। শ্রীমদ্ভাগবত॥ ১০। ১৮॥ রাম-কৃষ্ণ গোপবালকের সহিত বন মধ্যে গোচারণ করিতেছেন, এরূপ সময়, তাঁহাদের হরণ মানসে গোপরূপী প্রলম্ব তথায় আগমন করিল। সর্ব্বদর্শী যদুনন্দন ভগবান শ্রীকৃষ্ণ, ছদ্মবেশে অসুর আসিয়াছে বুঝিতে পারিয়া, তদ্বধোপায়চিন্তা করতঃ, অসুরের সহিত অজ্ঞ বালকের ন্যায় সখিত্বাচরণ করিতে লাগিলেন এবং গোপবালকদিগকে আহ্বান করিয়া বলিতে লাগিলেন, হে গোপবালকগণ! তোমরা একত্রিত হও, অদ্য আমরা সকলে দুই দুই জন করিয়া মল্লক্রীড়া করিব; যিনি যাঁহার নিকট পরাজিত হইবেন, তিনি তাঁহাকে স্কন্ধে করিয়া বহন করিবেন। এরূপ পণ

অসীম দয়া সৌহার্দ্দ অনুরাগ পূর্ণ অবলোকন ও আলাপরূপ অমৃত দ্বারা নিখিল

---

করিয়া সকলে খেলা করিতে প্রবৃত্ত হইলেন। তখন দুষ্টমতি প্রলম্ব বলরামকে স্কন্ধে করিয়া এবং পর্ব্বতপ্রায় শরীর ধারণ পূর্ব্বক তথা হইতে অন্তর্হিত হইল। অনন্তর বলরাম, গোপসমূহের নিকট হইতে আপনাকে অপহরণ করিয়েছে জানিতে পারিয়া, তাহাকে অসুর বলিয়া মনে করিলেন, এবং যেরূপ সুরপতি উচ্চ গিরি-শিখরে বজ্র প্রহার করিয়াছিলেন, তদ্রূপ বলরামও দুষ্ট অসুরের মস্তকোপরি মুষ্টি প্রহার করিতে লাগিলেন। মুষ্ট্যাঘাতে বিদীর্ণমস্তক সেই অসুর, মুখ দ্বারা রুধির বমন করিতে করিতে, ইন্দ্রের বজ্রাহত গিরির স্থায়, ভয়ঙ্কর শব্দ করিয়া প্রাণ পরিত্যাগ পূর্ব্বক অচৈতন্যভাবে ভূমিতে পতিত হইল।

ধেনুক বধ।—বলঃ প্রবিশ্য বাহুভ্যাং তালান্ সম্পরিকম্পয়ন। ফলানি পাতয়ামাস মতঙ্গজ ইবৌজসা॥ ফলানাং পততাং শব্দং নিশম্যাসুররাসভঃ। অভ্যধাবৎ ক্ষিতিতলং সনগং পরিকম্পয়ন॥ চরণাবপরৌ রাজন্ বলায় প্রাক্ষিপদ্রুষা। স তং গৃহীত্বা পদয়োর্ভ্রাময়িত্বৈকপাণিনা। চিক্ষেপ তৃণরাজাগ্রে ভ্রামণত্যক্তজীবিতম্॥ শ্রীমদ্ভাগবত ॥ ১০। ১৫॥ শ্রীদাম প্রভৃতি সখাগণের অনুরোধে, বলরাম তালবনে প্রবেশ করিয়া, মদমত্ত হস্তির ন্যায় বলপূর্ব্বক, তালবৃক্ষদিগকে কম্পিত করিলেন। পতিত ফলের শব্দ শ্রবণ করিয়া গর্দ্দভাকৃতি ধেনুকাসুর, পর্ব্বতের সহিত ক্ষিতিতল কম্পিত করিতে করিতে, শব্দাভিমুখে ধাবিত হইল। শুকদেব বলিতেছেন, মহারাজ! দুর্দ্দান্ত গর্দ্দভাসুর নিমেষ মধ্যে তথায় উপস্থিত হইয়া রোষপূর্ব্বক পশ্চাৎ চরণদ্বয় বলরামের উদ্দেশে নিক্ষেপ করিল। বলরাম এক হস্ত দ্বারা তাহার পদদ্বয় গ্রহণ করিয়া তাহাকে বৃক্ষরাজের উপরি নিক্ষেপ করিলেন। তখন ভ্রামণ দ্বারা দুষ্ট ধেনুক জীবন পরিত্যাগ করিল।

কালিয়দমন।—এবং পরিভ্রমহতৌজসমুন্নতাংসমানম্য তৎপৃথুশিরঃস্বধিরূঢ় আদ্যঃ। তন্মূর্দ্ধরত্ননিকরস্পর্শাতিতাম্রপাদাম্বুজোঽখিলকলাদিগুরুর্ননর্ত্ত॥ যদ্‌যচ্ছিরো ন নমতেঽঙ্গ শতৈকশীর্ষ্ণস্তত্তন্মমর্দ্দ খরদণ্ডধরোঽঙ্ঘ্রিপাতৈঃ। ক্ষীণায়ুষো ভ্রমত উল্বণমাস্যতোঽসৃঙ্ নস্তো বমন পরমকশ্মলমাপ নাগঃ॥ ইত্যাকর্ণ্য বচঃ প্রাহ ভগবান্ কার্য্যমানুষঃ। নাত্র স্থেয়ং ত্বয়া সর্প সমুদ্রং যাহি মাচিরম্॥ দ্বীপম্ রমণকং হিত্বা হ্রদমেতমুপাশ্রিতঃ। যদ্ভয়াৎ স সুপর্ণস্ত্বাং খাদান্মৎপাদলাঞ্ছিতম্॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ১৬॥ যমুনা মধ্যবর্ত্তী বিষযুক্ত জলপূর্ণ কোন হ্রদে গরুড়-ভয়ে কালিয নামা সর্প, সপরিবারে বহুদিনাবধি বাস করিয়া আসিতেছিল। ঐ হ্রদের তীরস্থ স্থাবরজঙ্গম প্রাণিগণ, সমীরণ সমানীত বিষাক্ত জলকণা স্পর্শে, ক্রমশঃ যমসদনে গমন করিতে লাগিল এক দিবস খলনিগ্রহকারী ভগবান্ শ্রীকৃষ্ণ গোপবালকদিগের সঙ্গে গোচারণচ্ছলে তথায় উপস্থিত হইয়া প্রাণি-শূন্য সেই স্থান দর্শন করিলেন এবং দূর হইতে লম্ফ দিয়া সেই বিষ হ্রদে নিপতিত হইলেন। তৎপরে সেই ক্রুরস্ত কালিয়নাগ, শতফণা উত্তোলনপূর্ব্বকদ্রুত বেগে তথায় উপস্থিত হইয়া, শ্রীকৃষ্ণের মর্ম্ম দেশ দংশন করিতে লাগিল। ভগবান তাহা গ্রাহ্য না করিয়া অতিতীব্র বিষধরের চতুষ্পার্শে ভ্রমণ করিতে লাগিলেন এবং সেই কালিয় নাগও তাহার সঙ্গে সঙ্গে ভ্রমণ করিতে লাগিল। এরূপ ভ্রমণ করিতে করিতে বলবীর্য্য হত হইয়া ক্রমে তাহার মস্তক সকল অবনত হইতে লাগিল। তখন সকল নৃত্য শাস্ত্রের আদিগুরু ভগবান শ্রীকৃষ্ণ, তাহার বিস্তৃত ফণার উপর আরোহণ করিয়া, নৃত্য করিতে লাগিলেন। তৎকালে ভগবানের পদারবিন্দ তত্রত্য রত্ননিকর স্পর্শে অতিশয় তাম্রবর্ণ হইয়াছিল। শতমস্তকধারী কালিয়নাগের যে যে মস্তক অবনতি প্রাপ্ত হইল না, খলদণ্ডধর ভগবান্, নৃত্যচ্ছলে, পদাঘাত দ্বারা, সেই সমুদায় মস্তককে মর্দ্দন করিলেন। পরে দুর্দ্দান্ত ভীষণ সর্পরাজ, ভ্রমণ করিতে, করিতে ক্ষীণায়ু হইয়া, মুখ ও নাসিকাদ্বারা রক্ত বমন পূর্ব্বক, পরম মূর্চ্ছা প্রাপ্ত হইল। উক্ত নাগপত্নীগণের স্তবে সন্তুষ্ট হইয়া, ভগবান্ তাহাকে পরিত্যাগ করিলেন। ক্ষণকাল পরে সর্পরাজ চৈতন্য প্রাপ্ত হইয়া ভগবানকে স্তব করিলেন। অনন্তর ভগবান দয়া করিয়া বলিলেন, হে সর্প! তোমার এখানে

জগৎকে আপ্যায়িত করিয়া অতিশয় সৌন্দর্য্য ও সুশীলতাদি গুণাবিষ্কার দ্বারা অক্রূর

থাকা উচিত নহে, তুমি সত্বর সমুদ্রে গমন কর। তুমি যাহার ভয়ে মনোহর দ্বীপ পরিত্যাগ করিয়া এই হ্রদ আশ্রয় করিয়াছ, সেই গরুড় আমার পদচিহ্ন দেখিয়া তোমাকে ভক্ষণ করিবে না।

কেশি-বধ।—কেশী তু কংস প্রহিতঃ খুরৈর্ম্মহীং মহাহয়ো নির্জ্জরয়ন্ মনোজবঃ। সটাবধূতাভ্রবিমান-সঙ্কুলং কুর্ব্বন্ নভো হেষিতভীষিতাখিলঃ॥ তদ্বঞ্চয়িত্বা তমধোক্ষজো রুষা, প্রগৃহ্য দোর্ভ্যাং পরিবিধ্য পাদয়োঃ। সাবজ্ঞমুৎসৃজ্য ধনুঃশতান্তরে যথোরগং তার্ক্ষ্যসুতো ব্যবস্থিতঃ॥ স লব্ধসংজ্ঞঃ পুনরুত্থিতো রুষা ব্যাদায় কেশী তরসাপতদ্ধরিম্। সোঽপ্যস্য বক্ত্রে ভুজমুত্তরং স্ময়ন্ প্রবেশয়ামাস যথোরগং বিলে॥ সমেধমানেন স কৃষ্ণ বাহুনা নিরুদ্ধ বায়ুশ্চরণাংশ্চ বিক্ষিপন্। প্রস্বিন্নগাত্রঃ পরিবৃত্তলোচনঃ পপাতলেণ্ডং বিসৃজন্ ক্ষিতৌ ব্যসুঃ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৩৭॥ কংসপ্রেরিত কেশীনামা মহাসুর মনোবৎ বেগগামী মহাঘোটকরূপে পৃথিবীকে খুরদ্বারা বিদীর্ণ করতঃ এবং জটা দ্বারা আকাশস্থ মেঘ-মণ্ডলকে ইতস্ততঃ নিক্ষেপণ পূর্ব্বক ভীষণ হ্রেষা রবে জগৎ ভীত করিতেছে দেখিয়া, ভগবান্ শ্রীকৃষ্ণ তাহাকে আহ্বান করিলেন। তখন দুর্ম্মতি অসুর পশ্চাৎপদদ্বারা তাঁহাকে প্রহার করিতে উদ্যত হইলে, গরুড় যেরূপ চঞ্চুদ্বারা সর্প গ্রহণ করিয়া দূরে নিক্ষেপ করে, ভগবান্ও তদ্রূপ হস্তদ্বয় দ্বারা তাহার পদদ্বয় ধারণ করিয়া, শত ধনু ব্যবধানে অনায়াসে নিক্ষেপ করিলেন। দুর্দ্দান্ত অসুর ক্ষণকাল মধ্যে চেতনা প্রাপ্ত হইয়া মুখ ব্যাদান পূর্ব্বক পুনর্ব্বার শ্রীকৃষ্ণাভিমুখে ধাবিত হইল। সর্প যেমন গর্ত্তমধ্যে প্রবেশ করে ভগবানও ঈষৎ হাস্য করিয়া, সেইরূপে তাহার মুখমধ্যে নিজের বামহস্ত প্রবেশ করাইয়া দিলেন। ভগবানের হস্ত তাহার দেহ-মধ্যে প্রবেশ করিয়া ক্রমে বৃদ্ধি হইতে লাগিল। পরিবর্দ্ধিত ভগবানের হস্ত দ্বারা, তাহার শরীরস্থ বায়ুর গতি ক্রমে রোধ হইয়া উঠিল। তখন কেশী পাদচতুষ্টয় মুহুর্মুহু নিক্ষেপ করত, স্বিন্নগাত্র ও বিবৃত্ত লোচন হইয়া, প্রাণ বিসর্জ্জন পূর্ব্বক ভূতলে শয়ন করিল।

কুবলয়াপীড় বধ।—বদ্ধা পরিকরং শৌরিঃ সমুহ্য কুটিলালকান। উবাচ হস্তিপং বাচা মেঘনাদগভীরয়া॥ অম্বষ্ঠাম্বষ্ঠ! মার্গং নৌ দেহ্যপক্রম মাচিরম্। নো চেৎ সকুঞ্জরং ত্বাদ্য নয়ামি যমসাদনম্॥ এবং নির্ভৎসিতোঽম্বষ্ঠঃ কুপিতঃ কোপিতং গজম্। চোদয়ামাস কৃষ্ণায় কালান্তকযমোপমম্॥ করীন্দ্রস্তমভিদ্রুত্য করেণ তরসাগ্রহীৎ। করাদ্বিগলিতঃ সোঽমুং নিহত্যাঙ্ঘ্রিষ্বলীয়ত॥ তং মত্বা পতিতং ক্রুদ্ধো দন্তাভ্যাং সোঽহনৎ ক্ষিতিম্। স্ববিক্রমে প্রতিহতে কুঞ্জরেন্দ্রোঽত্যমর্ষিতঃ। চোদ্যমানো মহামাত্রৈঃ কৃষ্ণমভ্যদ্রবদ্রুষা। তমাপতন্তমাসাদ্য ভগবান্ মধুসূদনঃ। নিগৃহ্য পাণিনা হস্তং পাতয়ামাস ভূতলে॥ পতিতস্য পদাক্রম্য মৃগেন্দ্র ইব লীলয়া। দন্তমুৎপাট্য তেনেভং হস্তিপাংশ্চাহনদ্ধরিঃ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৪৩॥ অনন্তর রামকৃষ্ণ রঙ্গদ্বারে আগমন করিয়া, তথায় অম্বষ্ঠ (মাহুত) প্রেরিত কুবলয়াপীড়নামক হস্তী দর্শন করিলেন। পরে শ্রীকৃষ্ণ পরিকর-বদ্ধ করিয়া, (কুটিল কুন্তলরাশি বন্ধন করিয়া) মেঘের ন্যায় গম্ভীর শব্দে হস্তিপককে বলিলেন,—হে হস্তিপক! আমাদিগকে পথ প্রদান কর, তুমি এস্থান হইতে সত্বর অপসৃত হও; নতুবা অদ্য হস্তির সহিত তোমাকে যমসদনে প্রেরণ করিব। শ্রীকৃষ্ণ কর্ত্তৃক এরূপ তিরস্কৃত হস্তিপক, কুপিত হইয়া, কালান্তক যম সদৃশ হস্তিকে শ্রীকৃষ্ণাভিমুখে প্রেরণ করিল। গজরাজ সম্মুখে দ্রুত আগমন করিয়া, তাঁহাকে কর দ্বারা গ্রহণ করিল। ভগবান্ সুকৌশলে তাহার কর হইতে বিগলিত হইয়া তাহার পদ চতুষ্টয়ে প্রহার পূর্ব্বক অন্তর্হিত হইলেন! শ্রীকৃষ্ণ ভূমিতে পতিত হইয়াছেন, গজরাজ এরূপ বিবেচনা করিয়া, ক্রোধ সহকারে পৃথিবীতে দন্তদ্বারা আঘাত করিতে লাগিল। এরূপে নিজ বিক্রম নিহত হইলে, হস্তিপক কর্ত্তৃক চালিত মহাক্রুদ্ধ গজরাজ, রোষপূর্ব্বক শ্রীকৃষ্ণাভিমুখে ধাবিত হইল। তখন ভগবান্ মধুসূদন সম্মুখাগত কুবলয়াপীড়কে প্রাপ্ত হইয়া, একহস্তদ্বারা তাহার শুঁড় গ্রহণপূর্ব্বক তাহাকে ভূতলে নিপাতিত করিলেন, এবং তিনি সিংহের

মালাকার প্রভৃতিকে ( ৩ ) পরম ভাগবৎ করিয়া পাণ্ডু-পুত্র অর্জ্জুনের যুদ্ধোৎসাহচ্ছলে এই

হস্তীর অবলীলাক্রমে পদদ্বারা আক্রমণ করিয়া, তাহার দন্ত উৎপাটন পূর্ব্বক ঐ দন্ত দ্বারা হস্তি ও হস্তিপক উভয়কে নিহত করিলেন।

চাণূর মুষ্টিক বধ।—স শ্যেনবেগ উৎপত্য মুষ্টিকৃত্য করাবুভৌ। ভগবন্তং বাসুদেবং ক্রুদ্ধো বক্ষস্যবাধত॥ নাচলৎ তৎপ্রহারেণ মালাহত ইব দ্বিপঃ। বাহ্বোর্নিগৃহ্য চাণূরং বহুশো ভ্রাময়ন্ হরিঃ॥ ভূপৃষ্ঠে পোথয়ামাস তরসা ক্ষীণজীবিতম্॥ তথৈব মুষ্টিকঃ পূর্ব্বং স্বমুষ্ট্যাভিহতেন বৈ। বলভদ্রেন বলিনা তলেনাভিহতো ভৃশম্॥ প্রবেপিতঃ স রুধিরমুদ্বমন্ মুখতোঽর্দ্দিতঃ। ব্যসুঃ পপাতোর্ব্ব্যুপস্থে বাতাহত ইবাঙ্ঘ্রিপঃ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৪৪॥ শ্রীকৃষ্ণ ও চাণূরের এবং বলরাম ও মুষ্টিকের মল্লযুদ্ধ হইবে, ইহা নিশ্চয়রূপে স্থিরীকৃত হইলে পর, ভগবান্ মধুসূদন চাণূরকে গ্রহণ করিলেন এবং রোহিণীপুত্র বলরাম মুষ্টিককে প্রাপ্ত হইলেন। তখন হস্তদ্বয় দ্বারা হস্তদ্বয়ে ও পদদ্বয় দ্বারা পদদ্বয়ে বিজিগীষা বশতঃ, পরস্পর বল পূর্ব্বক আকর্ষণ করিতে লাগিল। তৎপরে শ্যেন সদৃশ বেগশালী সেই চাণূর ঊর্দ্ধে উঠিয়া দুই হস্ত দ্বারা মুষ্টি গ্রহণ পূর্ব্বক ক্রোধ সহকারে ভগবান বাসুদেবের বক্ষে প্রহার করিল। তখন ভগবান্ হরি চাণূরের বাহুদ্বয় গ্রহণ পূর্ব্বক বহুবার ভ্রামণ করতঃ তাহাকে জীবনশূন্য করিয়া ভূতলে নিপোথিত করিলেন। মুষ্টিকাসুরের মুষ্টি দ্বারা অভিহত বলরাম তাহাকে করতল দ্বারা অতিশয় পীড়িত ও প্রকম্পিত করিলেন। মুষ্টিকও মুখ দ্বারা রুধির বমন করতঃ, প্রাণশূন্য হইয়া, বাতাহত বৃক্ষের ন্যায় ভূতলে নিপতিত হইল।

কংস বধ।—এবং বিকত্থমানে বৈ কংসে প্রকুপিতোঽব্যয়ঃ। লঘিম্নোৎপত্য তরসা মঞ্চমুত্তুঙ্গমারুহৎ॥ তমাবিশন্তমালোক্য মৃত্যুমাত্মন আসনাৎ। মনস্বী সহসোত্থায় জগৃহে সোঽসিচর্ম্মণী॥ তং খড়্গপাণিং বিচরন্তমাশু শ্যেনং যথা দক্ষিণসব্যমম্বরে। সমগ্রহীদ্দুর্ব্বিষহোগ্রতেজা যথোরগম্ তার্ক্ষ্যসুতঃ প্রসহ্য॥ প্রগৃহ্য কেশেষুচলৎ কিরীটং নিপাত্য রঙ্গোপরি তুঙ্গমঞ্চাৎ। তস্যোপরিষ্টাৎ স্বয়মব্জনাভঃ পপাত বিশ্বাশ্রয় আত্মতন্ত্রঃ॥ শ্রীমদ্ভাগবত॥ ১০। ৪৪॥ এরূপে মল্লগণ হত হইলে, ভোজপতি কংস বাদ্যোদ্যম নিবারিত করিয়া, অনুচরদিগকে কহিল,—হে অনুচরগণ! দুর্ব্বৃত্ত বসুদেবের পুত্রদ্বয়কে পুর হইতে নিঃসারিত কর, আর গোপগণের ধনরাশি অপহরণ করিয়া দুর্ম্মতি নন্দকে কারারুদ্ধ কর, এবং দুষ্টবুদ্ধি বসুদেবও পরপক্ষপাতী পিতা উগ্রসেনকে অতি সত্বর বধ কর। ভগবান্ শ্রীকৃষ্ণ, কংসের এরূপ অহঙ্কৃত বাক্য শ্রবণ পূর্ব্বক, উল্লম্ফন করিয়া, অতি বেগে উচ্চমঞ্চে আরোহণ করিলেন। দুর্ম্মতি কংস নিজের মৃত্যুর ন্যায় শ্রীকৃষ্ণকে সমীপে সমাগত দেখিয়া, আসন হইতে গাত্রোত্থান করিয়া অতি বেগে অসি চর্ম্ম গ্রহণ করিল। খড়্গপাণি দুষ্ট কংস গগন তলস্থিত শ্যেন পক্ষির ন্যায় মঞ্চোপরি পরিভ্রমণ করিতে লাগিল তখন বিনতানন্দন যেরূপ সর্পকে গ্রহণ করে, তদ্রূপ অপরিসীম উগ্রপ্রতাপী ভগবান বল সহকারে তাহাকে গ্রহণ করিলেন। অখিল ব্রহ্মাণ্ডের আশ্রয় স্বপ্রধান পদ্মনাভ হরি গ্রহণ করিয়া, উচ্চ মঞ্চ হইতে রঙ্গভূমিতে কিরীটধারী কংসকে নিপাতিত করতঃ স্বয়ং তদুপরি নিপতিত হইলেন এবং দুষ্ট কংসও তৎক্ষণাৎ জীবনবিহীন হইল।

( ৩ ) মালাকার।—ততঃ সুদাম্নো ভবনং মালাকারস্য জগ্মতুঃ। প্রাহ নঃ সার্থকং জন্ম পাবিতঞ্চ কুলং প্রভো! পিতৃদেবর্ষয়ো মহ্যং তুষ্টা হ্যাগমনেন বাম্॥ তাবাজ্ঞাপয় তং ভৃত্যঞ্চ কিমহং করবাণি বাম। পুংসোঽত্যনুগ্রহো হ্যেষ ভবদ্ভির্যন্নিযুজ্যতে॥ ইত্যভিপ্রেত্য রাজেন্দ্র! সুদামা প্রীতমানসঃ। শস্তৈঃ সুগন্ধৈঃ কুসুমৈর্মালাঃ বিরচিতাঃ দদৌ। তাভিঃ স্বলঙ্কৃতৌ প্রীতৌ কৃষ্ণ-রামৌ সহানুগৌ। প্রণতায় প্রপন্নায় দদতুর্ব্বরদৌ বরান্॥ সোঽপি বব্রেঽচলাং ভক্তিং তস্মিন্নেবাখিলাত্মনি। তদ্ভক্তেষু চ সৌহার্দ্দং ভূতেষু চ দয়াং পরাম্॥ ইতি তস্মৈ বরং দত্ত্বা শ্রিয়ঞ্চান্বয়বর্দ্ধিনীম্। বলমায়ুর্যশঃ কান্তিং নির্জ্জগাম সহাগ্রজঃ॥ ইতি

গীতশাস্ত্রে পরমপুরুষার্থ লক্ষণ মোক্ষ ধর্ম্মের সাধন রূপ বেদান্ত শাস্ত্রোক্ত কর্ম্ম ও জ্ঞানের (৪ সহিত ভক্তিযোগের অবতারণা করিয়াছেন। কুরু ও পাণ্ডুপুত্রগণের যুদ্ধ প্রবৃত্ত হইলে সর্ব্বলোক সাক্ষী বাৎসল্যাদি গুণ পূর্ণ সেই ভগবান্ পুরুষোত্তম অর্জ্জুনকে রথী ও আপনাকে সারথি করিয়া রথে অবস্থিতি করিলেন। জ্ঞানকর্ম্মান্ধ ধৃতরাষ্ট্র অর্জ্জুনের এবংবিধ উৎকর্ষ জানিয়াও দুর্য্যোধনের বিজয়াভিলাষে সঞ্জয়কে জিজ্ঞাসা করিতে প্রবৃত্ত হইলেন।

---

## হনুমদ্ভাষ্য।

সর্ব্বং রসং গূঢ়-র-বিদ্ধ-রাসতো নাগামরাবেগরবিং শরস্তরা। বেলাক্ষরস্তীরকরাজহংসঃ শ্লোকামৃতং সপ্তশতেন পূরিতম্॥ প্রপন্নপারিজাতায় তোত্রবেত্রৈকপাণয়ে। জ্ঞানমুদ্রায় কৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ॥ করকমলনিদর্শিতাত্মমুদ্রঃ পরিকলিতোত্তরবর্হিবর্হচূড়ঃ। ইতরকর-গৃহীতবেত্রতোত্রো মম হৃদি সন্নিধিমাতনোতু শৌরিঃ॥ সারথ্যমর্জ্জুনস্যাদৌ কুর্ব্বন্ গীতামৃতং দদৌ। লোকত্রয়োপকারায় তস্মৈ কৃষ্ণাত্মনে নমঃ॥ মলনির্ম্মোচনং পুংসাং জলস্নানং দিনে দিনে। সকৃদ্গীতাম্ভসি স্নানং সংসারমলনাশনম্॥ অকৃত্যমপি কুর্ব্বাণো ভুঞ্জানো বা যথা-

শ্রীমদ্ভাগবত॥ ১০। ৪১॥ রামকৃষ্ণ তৎপরে সুদামা মালাকারের ভবনে গমন করিলেন। মালাকার রামকৃষ্ণকে দর্শন করিয়া ভূমিষ্ঠ হইয়া প্রণাম করিল এবং আসন প্রদান পূর্ব্বক পাদ্যাদি পূজোপকরণ দ্রব্য ও স্রক্ তাম্বুল অনুলেপন দ্বারা অনুচরবর্গের সহিত তাঁহাদের পূজা করিল। আর এই কথা বলিল, "হে প্রভো! আপনাদের আগমন দ্বারা আমাদের জন্ম সফল ও কুল পবিত্র হইয়াছে এবং পিতৃগণ ও দেবর্ষিগণও আমার প্রতি সন্তুষ্ট হইয়াছেন। ভগবন! আমি আপনাদের ভৃত্য, আজ্ঞা করুন, কি কার্য্য করিতে হইবে। শুকদেব কহিলেন, হে রাজন্! তৎপরে সুদামা মালাকার ভগবানের অভিপ্রায় অবগত হইয়া প্রীতিপূর্ব্বক উত্তম সুগন্ধ পুষ্প দ্বারা মালা প্রস্তুত করিয়া ভগবানের গলদেশে প্রদান করিল। অনুচরগণের সহিত রামকৃষ্ণ সেই মালা দ্বারা অলঙ্কৃত ও প্রীত হইয়া প্রণত ও শরণাগত মালাকারের উদ্দেশে অভিলষিত বর প্রদান করিলেন। ভগবদনুগ্রহে অনুগৃহীত সেই মালাকার অখিলাত্মা ভগবানের প্রতি অচলা ভক্তি ও ভক্তদিগের সহিত সৌহার্দ্দ এবং প্রাণিমাত্রের প্রতি পরম দয়ারূপ বর প্রার্থনা করিল। পরম দয়ালু ভগবান্ হরি বল, আয়ু, যশ, কান্তি ও বংশানুক্রমে লক্ষ্মী বৃদ্ধি হইবে, এই বর প্রদান করিয়া অগ্রজের সহিত মালাকারের গৃহ হইতে বহির্গত হইলেন।

(৪) কর্ম্ম পঞ্চবিধ—নিত্য-নৈমিত্ত্য-কাম্য-প্রায়শ্চিত্ত-নিষিদ্ধভেদাৎ। তত্র আদ্যানি চত্বারি ধর্ম্ম্যাণি। অন্ত্যং অধর্ম্মং তচ্চ জন্মভেদাৎ ত্রিবিধম্। সঞ্চিতং প্রারব্ধং ক্রিয়মাণঞ্চ। ইতি বৈদান্তিমতম্।

জ্ঞান—একত্বং বুদ্ধিমনসোরিন্দ্রিয়াণাঞ্চ সর্ব্বশঃ। আত্মনো ব্যাপিনস্তাত! জ্ঞানমেতদনুত্তমম্। ইতি মোক্ষধর্ম্ম। "মোক্ষে ধীর্জ্ঞানমন্যত্র বিজ্ঞানং শিল্পশাস্ত্রয়োঃ" ইত্যমরকোষ।

তথা। কদাচিন্নরকং দুঃখং গীতাধ্যায়ী ন পশ্যতি॥ বেদোদধিপ্রমথিতং বাসুদেবসমুদ্ধৃতম্। সন্তঃ পিবন্তি সততং গীতামৃতরসায়নম্॥ একং শাস্ত্রং দেবকীপুত্রগীতমেকো দেবো দেবকীপুত্র এব। একো মন্ত্রো যানি নামানি তস্য কর্ম্মাপ্যেকং তস্য দেবস্য সেবা॥ বন্দে কৃষ্ণার্জ্জুনৌ বীরৌ নরনারায়ণাবুভৌ। ধার্ত্তরাষ্ট্রকুলোন্মত্তগজারোহণবল্লভৌ॥ অস্য শ্রীগীতাশাস্ত্রমন্ত্রস্য বেদব্যাসো ভগবান্ ঋষিঃ, প্রায়েণানুষ্টুপ্ ছন্দঃ, শ্রীবিষ্ণুঃ পরমাত্মা দেবতা, "অশোচ্যানন্বশোচস্ত্বম্" ইতি বীজম্, "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য" ইতি শক্তিঃ, "ঊর্দ্ধমূলমধঃশাখম্" ইতি কীলকম্, মম মোক্ষার্থে বিনিয়োগঃ॥ কারণং খ্যাতিজগতাং মারণার্থমনাগসম্। বারণানন্যমাত্মানমদ্বয়ং সমুপাস্মহে॥ প্রণম্য পরমাত্মানং বিষ্ণুং জিষ্ণুং জগদ্গুরুম্। পরমাত্মাববোধার্থং গীতাব্যাখ্যা ময়োচ্যতে॥ অস্য সম্বন্ধাভিধেয়প্রয়োজনান্যুচ্যন্তে। মোক্ষস্তাবৎ প্রয়োজনম্. স চ গীতাশাস্ত্রে প্রতিপাদিতাৎ পরমার্থসম্বন্ধাদেবেতি। পরমার্থস্বরূপমভিধেয়ং পরমাত্মস্বরূপাববোধস্যাস্য চ শাস্ত্রস্য সাধনলক্ষণং সম্বন্ধ ইতি। বিশিষ্টপ্রয়োজনসম্বন্ধাভিধেয়বদ্গীতাশাস্ত্রম্। অত্রার্জ্জুনস্য রাজ্যাদ্যর্থং শত্রুং জিগীষোর্দ্ধার্ত্তরাষ্ট্রৈঃ সহ যুদ্ধং সম্প্রাপ্তম্, তত্র সহায়ার্থং বৃতেন ভগবতা বাসুদেবেন সহ রথমারুহ্য যোদ্ধুং যুদ্ধভূমিং প্রবিষ্টোঽর্জ্জুন উভয়োরপি সেনয়োর্ম্মধ্যে যোদ্ধুং ব্যবস্থিতানাচার্য্যপিতৃপিতামহপুত্রমিত্রাদীন্ দৃষ্ট্বা, এতে ময়া হন্তব্যা মদর্থৈকেতে মরিষ্যন্তীতি পর্য্যালোচ্য, শোকমোহাভিভূতচিত্ততয়া বহু প্রলপ্য "ন যোৎস্যে" ইত্যুক্ত্বা যুদ্ধাদুপররাম। এবমুপরতায় তস্মৈ তদবিদ্যামূলশোকমোহাপনোদায় পরমকারুণিকো ভগবান্ ভক্তবৎসলো বাসুদেবো বেদান্তবাক্যৈঃ সমধিগম্য পরমার্থতত্ত্বমুপদিদেশ।

## হনুমদ্ভাষ্যের তাৎপর্য্য।

আমি, অঞ্জনা-নন্দন হনুমান্, গূঢ়-র-বিদ্ধ-রাসভ * অর্থাৎ ছন্নভাবে লঙ্কাদহন করতঃ লঙ্কাধিপতি রাবণের হৃদয়ে শেল সমর্পণ করিয়াছি এবং বেলা বিশিষ্ট যে সরোবর অর্থাৎ সমুদ্র, তাহার তীরস্থ রাজহংসের ন্যায় অনায়াসে সমুদ্রের পর পারে গমন করিয়াছি। অর্থাৎ ঐরূপ দুষ্কর কর্ম্মানুষ্ঠান পূর্ব্বক প্রভু শ্রীরামচন্দ্রের আরাধনা করিয়াছি বটে, কিন্তু শ্রীকৃষ্ণ মুখ-বিনিঃসৃত সপ্তশত শ্লোক পরিমিত অমৃত ব্যতিরেকে সেই সর্ব্ব রস, অর্থাৎ সকল জীব যে আনন্দের কিঞ্চিৎ অংশ উপভোগ করে, সেই একত্রিত ঘনীভূত আনন্দ স্বরূপ অরাবেগরবি † সুখ পাই নাই। অর্থাৎ বেদান্তৈকবেদ্য যে সুখ সে সুখ একমাত্র শ্রীকৃষ্ণমুখ-বিনিঃসৃত সপ্তশত শ্লোক পরিমিত অমৃতের আস্বাদনেই লাভ করা যায়॥ ০

* গূঢ়-র-বিদ্ধ-রাসভঃ=গূঢ়ং যথাস্যাৎ তথা, রেণ অগ্নিনালঙ্কাদহনেন ইতি যাবৎ, বিদ্ধঃ সশল্যীকৃতঃ রাসভঃ রাবণঃ যেন স তথা।

† অরা-বেগ-রবিং গং নৈ অগাম্=অরাণাং তৎসদৃশনাড়ীনাং বেগো যস্মাৎ তদভিন্নং রবিম্। অত্র মূলং শ্রুতিবচনং যথা,—"অরা ইব রথনাভৌ সংহতা যত্র নাড্যঃ স এষোঽন্তশ্চরতে বহুধা জায়মানঃ।" ( মুণ্ডকোপ-

শ্রীকৃষ্ণকে নমস্কার করি; তিনি শরণাগত জনের বাঞ্ছাকল্পতরু, তাঁহার ( অর্জ্জুন-সারথির ) এক হস্ত তোত্র ( পাঁচনবাড়ি, চাবুক ) ও বেত্র এবং অন্য হস্তে জ্ঞান-মুদ্রা সুশোভিত, তিনি [ সমস্ত উপনিষৎরূপ গাভী হইতে ], এই গীতারূপ অমৃত দোহন করিয়াছেন। যাঁহার কর-কমলে আত্মমুদ্রা ( জ্ঞানমুদ্রা ) দেখা যাইতেছে, যাঁহার মস্তকে চারু ময়ূর-পুচ্ছের চূড়া শোভা পাইতেছে, যাঁহার অন্য করকমলে তোত্র ( চাবুক ) ও বেত্র রহিয়াছে; সেই শ্রীকৃষ্ণ আমার হৃদয়ে সন্নিহিত হউন॥ যিনি অর্জ্জুনের সারথ্য করিতে করিতে লোকত্রয়ের উপকারের নিমিত্ত প্রথমে তাঁহাকেই গীতামৃত দান করিয়াছেন, সেই অখিলজীবের আত্মস্বরূপ শ্রীকৃষ্ণকে নমস্কার॥ প্রতিদিন জলে স্নান করিলে লোকের [ দেহ সংলগ্ন বাহিরের ] মলা অপনীত হয় বটে, কিন্তু গীতা-সলিলে একবার অবগাহন করিলে [ অন্য মলার কথা দূরে থাকুক ] সংসাররূপ মলও নাশপ্রাপ্ত হয় ( অর্থাৎ গীতার ভাব-সলিলে যিনি স্নান করেন, আর তাঁহাকে দুঃখ-বহুল সংসারে আসিতে হয় না; তিনি মুক্তিলাভ করেন )। গীতাধ্যয়নশীল ব্যক্তি দুষ্কর্ম্মানুষ্ঠান বা যথেচ্ছ ভোজন করিলেও তাঁহাকে নরক-দুঃখ ভোগ করা দূরে থাকুক, অন্যোপভুক্ত নরক-দুঃখ দেখিতেও হয় না॥ ভগবান্ বাসুদেব, বেদরূপ সাগর প্রকৃষ্টরূপে মথন করিয়া, এই গীতারূপ অমৃত সমুদ্ধৃত করিয়াছেন। সাধুগণ অনুক্ষণ এই গীতামৃতরূপ রসায়ন ( শমন দমনোপযোগী বলকারক ঔষধ বিশেষ ) পান করেন॥ দেবকী নন্দন-বদন-বিনিঃসৃত শাস্ত্রই একমাত্র শাস্ত্র, দেবকী-তনয়ই একমাত্র দেবতা, দেবকী-পুত্রের নামই একমাত্র মন্ত্র, এবং সেই দেবের সেবাই একমাত্র কর্ম্ম॥ শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনকে বন্দনা করি। তাঁহারা দুইজন বীরপুরুষ ও নর-নারায়ণ এবং ধৃতরাষ্ট্র-তনয় দুর্য্যোধনাদিরূপ উন্মত্ত বারণের উপর আরোহণে অত্যন্ত প্রীতিসম্পন্ন। সর্ব্ববিধ খ্যাতি ও জগতের কারণ স্বরূপ, পাপপরিহীন, আত্মা ও অদ্বিতীয় গজাননকে বিঘ্ন বিনাশার্থ বন্দনা করি॥ আমি ( হনুমান্ ) পরমাত্মা, জয়শীল, জগতের গুরু, শ্রীবিষ্ণুকে প্রণাম করিয়া পরমাত্মতত্ত্ব অবগতির নিমিত্ত গীতা-ব্যাখ্যা করিতেছি। এক্ষণে এই গীতা শাস্ত্রের সম্বন্ধ,

নিষৎ-২-২ ৬ )। সূর্য্যো যথা সর্ব্বলোকস্য চক্ষুর্ন লিপ্যতে চাক্ষুষৈর্বাহ্যদোষৈঃ। একস্তথা সর্ব্বভূতান্তরাত্মা ন লিপ্যতে লোকদুঃখেন বাহ্যঃ" ( কঠ-৫-১১ ) এতাদৃশং বেদান্তৈকবেদ্যং সুখং ন অগাং ন প্রাণাম্, অনেন শ্লোকসপ্তশতেন প্রাপম্ ইত্যর্থঃ। অরাবেগরবি যে সুখ, অর্থাৎ গাড়ির চাকার মাঝখানে যে একটা মাঝে ছেঁদাওলা গোল কাঠ থাকে, তাহার নাম রথের "নাভি"; সেই নাভিতে যে সকল লম্বা লম্বা কাঠ লাগান থাকে, তাহার নাম "অরা"। আমাদিগের হৃদয় নাভি সদৃশ, এবং নাড়ী সমূহ হৃদকমলে সংযুক্ত থাকে বলিয়া, তাহারা অরা সদৃশ। স্বপ্রকাশ আত্মা সেই রথনাভি-সদৃশ হৃদয়ে দর্শক, শোতা, মননকারী, ইত্যাকার বহুরূপ হইয়া বিরাজ করিতেছেন। সেই আত্মা সূর্য্যের ন্যায় স্বপ্রকাশ ও সকলেরই চক্ষুঃস্বরূপ, তিনি সকলেরই অন্তর্য্যামী। লোকচক্ষু সূর্য্য যেরূপ চক্ষুগ্রাহ্য বাহ্য অপবিত্র বস্তুর সহিত লিপ্ত হন না, সেইরূপ তিনিও জাগতিক দুঃখের সহিত লিপ্ত হন না। বেদান্তশাস্ত্রানুশীলন দ্বারাই এই আনন্দ স্বরূপ আত্মাকে জানিতে পারা যায়। এবংবিধ সুখের নামই "অরাবেগ রবি সুখ।"

অভিধেয় এবং প্রয়োজনের বিষয় বলিতেছি ॥ গীতা-শাস্ত্রের প্রয়োজন—মোক্ষ। সেই মোক্ষ গীতা-শাস্ত্র-প্রতিপাদিত পরমার্থ সম্বন্ধ হইতেই হইয়া থাকে। অভিধেয়—পরমাত্মস্বরূপ। সম্বন্ধ—পরমাত্ম-স্বরূপের অববোধক এই শাস্ত্রের সাধন-লক্ষণ। গীতাশাস্ত্র এইরূপ বিশিষ্ট প্রয়োজন সম্বন্ধ ও অভিধেয় বিশিষ্ট। এই গীতাশাস্ত্রের বর্ণনীয় বিষয়—রাজ্যাদিলাভের উদ্দেশে শত্রুসংহারেচ্ছু অর্জ্জুনের সহিত ধৃতরাষ্ট্র-তনয় দুর্য্যোধনাদির যুদ্ধ বর্ণন। অর্জ্জুন ভগবান্ বাসুদেবের নিকট সাহায্য প্রার্থনা করতঃ তৎসমভিব্যাহারে রথারূঢ় হইয়া সমর-প্রাঙ্গণে সমুপস্থিত হইয়া দেখিলেন যে, উভয় সেনা দলেই আচার্য্য, খুল্লতাত, পিতামহ, ভ্রাতুষ্পুত্র, মিত্রাদি সমর-সজ্জায় সজ্জিত হইয়া দণ্ডায়মান রহিয়াছেন; ইহা দেখিয়া তিনি মনে মনে বিচার করিলেন যে, 'আমি ইহাদিগকে বধ করিব এবং আমার জন্য ইহারা মরিবেন।" এইরূপ পর্য্যালোচনা করিয়া তিনি শোক ও মোহে অভিভূত-চিত্ত হইলেন এবং বহুবিধ প্রলাপ করিতে করিতে "আর যুদ্ধ করিব না" এই কথা বলিয়া যুদ্ধ হইতে উপরত হইলেন। পরম কারুণিক ভগবান্ বাসুদেব অর্জ্জুনের অবিদ্যামূলক এবম্বিধ শোক ও মোহ দেখিয়া, তদপনয়নার্থ তাঁহাকে বেদান্ত বাক্যপ্রতিপাদিত পরমাত্ম-তত্ত্ব-বিষয়ক উপদেশ প্রদান করিতে লাগিলেন। এই গীতা-শাস্ত্রে "দৃষ্ট্বা তু পাণ্ডবানীকম্" ( ১ম অধ্যায় ২য় শ্লোক ) হইতে "ন যোৎস্য ইতি গোবিন্দমুক্ত্বা তূষ্ণীং বভূব হ" ( ২য় অধ্যায়, ৯ম শ্লোক ) পর্য্যন্ত গ্রন্থভাগ এইরূপে ব্যাখ্যা করিতে হইবে যে, প্রাণিবর্গের শোক-মোহ-প্রচুর যে সংসার, অবিদ্যাই তাহার মূল।

## শ্রীধরস্বামিকৃতটীকা।

শেষাশেষমুখব্যাখ্যাচাতুর্য্যন্ত্বেকবক্ত্রতঃ। দধানমদ্ভুতং বন্দে পরমানন্দমাধবম্ ॥ ১ ॥
শ্রীমাধবং প্রণম্যোমাধবং বিশ্বেশমাদরাৎ। তদ্ভক্তিযন্ত্রিতঃ কুর্ব্বে গীতাব্যাখ্যাং সুবোধিনীম্ ॥ ২ ॥
ভাষ্যকারমতং সম্যক্ তদ্ব্যাখ্যাতৃগিরস্তথা। যথামতি সমালোক্য গীতাব্যাখ্যাং সমারভে ॥ ৩ ॥
গীতা ব্যাখ্যায়তে যস্যাঃ পাঠমাত্রপ্রযত্নতঃ। সেয়ং সুবোধিনী টীকা সদা ধ্যেয়া মনীষিভিঃ ॥ ৪ ॥

ইহ খলু সকললোকহিতাবতারঃ পরমকারুণিকো ভগবান্ দেবকীনন্দনস্তত্ত্বাজ্ঞানবিজৃম্ভিতশোকমোহভ্রংশিতবিবেকতয়া নিজধর্ম্মপরিত্যাগপূর্ব্বকপরধর্ম্মাভিসন্ধিনমর্জ্জুনং ধর্ম্মজ্ঞানরহস্যোপদেশপ্লবেন তস্মাচ্ছোকমোহসাগরাদুদ্দধার। তমেব ভগবদুপদিষ্টমর্থং কৃষ্ণদ্বৈপায়নঃ সপ্তভিঃ শ্লোকশতৈরুপনিববন্ধ। তত্র চ প্রায়শঃ শ্রীকৃষ্ণমুখাদ্বিনিঃসৃতানেব শ্লোকানলিখৎ, কাংশ্চিৎ তৎসঙ্গতয়ে স্বয়ঞ্চ ব্যরচয়ৎ। যথোক্তং গীতামাহাত্ম্যে— গীতা সুগীতা কর্ত্তব্যা কিমন্যৈঃ শাস্ত্রবিস্তরৈঃ। যা স্বয়ং পদ্মনাভস্য মুখপদ্মাদ্বিনিঃসৃতা ॥" ইত্যাদি। অত্র ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে ইত্যাদিনা বিষীদন্নিদমব্রবীদিত্যন্তেন গ্রন্থেন শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদপ্রস্তাবায় কথা নিরূপ্যতে।

## শ্রীধর স্বামিকৃত টীকার তাৎপর্য্য।

যিনি অনন্তদেবের অশেষ মুখ সম্ভূত ব্যাখ্যা-চাতুর্য্যকে এক বক্ত্রে ধারণ করিয়াছেন, সেই অদ্ভুত পরমানন্দ মাধবকে প্রণাম করি॥ অখিল ব্রহ্মাণ্ডের অধীশ্বর লক্ষ্মীপতি ও উমাকান্তকে সমাদরে প্রণাম করিয়া, ভক্তি সহকারে 'সুবোধিনী' নাম্নী গীতাব্যাখ্যা করণে প্রবৃত্ত হইলাম॥ আমি ভাষ্যকারের ( শঙ্করাচার্য্যের ) মত ও তাঁহার ব্যাখ্যাকারী আনন্দগিরির বাক্য উত্তম রূপে অবগত হইয়া, এই গীতা শাস্ত্রের ব্যাখ্যা আরম্ভ করিলাম॥ যাহা পাঠ মাত্র অনায়াসে গীতা শাস্ত্রের ব্যাখ্যা করিতে পারা যায়, সুবোধিনী টীকা পণ্ডিতদিগের চিন্তা-পথাবলম্বী হউক॥ সকল লোকহিতার্থ এই ভূমণ্ডলে অবতীর্ণ পরম কারুণিক ভগবান্ দেবকী-নন্দন, তত্ত্বজ্ঞান-বিলোপি-শোক মোহদ্বারা বিবেক শূন্য, ক্ষত্রিয়ধর্ম্ম-যুদ্ধ-বিগ্রহাদি বিষয়ে পরাঙ্মুখ, ও পর ধর্ম্ম সন্ধানোন্মত্ত অর্জ্জুনকে তত্ত্বজ্ঞানোপদেশরূপ প্লব দ্বারা সেই শোক-সাগর হইতে উদ্ধার করিয়াছিলেন। ভগবদুপদিষ্ট এই তত্ত্বকথাকে ভগবান্ বেদব্যাস, সপ্তশত শ্লোক দ্বারা গীতা রূপে নিবদ্ধ করিয়াছেন। কৃষ্ণদ্বৈপায়ন ইহাতে প্রায়শঃ শ্রীকৃষ্ণ মুখ-নিঃসৃত শ্লোকই লিপিবদ্ধ করিয়াছেন। ভগবদ্বাক্য সঙ্গতির নিমিত্ত, কোন শ্লোক স্বয়ংও রচনা করিয়াছেন। গীতাশাস্ত্র ভগবন্মুখ-নিঃসৃত। এতৎসম্বন্ধে গীতা-মাহাত্ম্যে কথিত হইয়াছে, যথা ;—"যাহা পদ্মনাভের মুখ পদ্ম হইতে বিনিঃসৃত হইয়াছে, সেই গীতাশাস্ত্র উত্তমরূপে অভ্যাস করা কর্ত্তব্য ; অন্য বিস্তৃত শাস্ত্রের প্রয়োজন কি ?" "ধর্ম্মক্ষেত্রে" ইত্যাদি শ্লোক হইতে আরম্ভ করিয়া "বিষীদন্নিদমব্রবীৎ" ইত্যন্ত শ্লোকে শ্রীকৃষ্ণ ও অর্জ্জুন সংবাদ সূচনার্থ কথা আরম্ভ করিতেছেন।

———

## বলদেবকৃত ভাষ্য।

সত্যানন্তাচিন্ত্যশক্ত্যেকপক্ষে সর্ব্বাধ্যক্ষে ভক্তরক্ষাতিদক্ষে।
শ্রীগোবিন্দে বিশ্বসর্গাদিকন্দে পূর্ণানন্দে নিত্যমাস্তাং প্রতির্মে॥ ১॥
অজ্ঞাননীরধিরুপৈতি যয়া বিশোষং ভক্তিঃ পরাপি ভজতে পরিপোষমুচ্চৈঃ।
তত্ত্বং পরং স্ফুরতি দুর্গমমপ্যজস্রং সাদ্গুণ্যভূরীশ্বরচিতাং প্রণমামি গীতাম্॥ ২॥

অথ সুখচিদ্ঘনঃ স্বয়ং ভগবানচিন্ত্যশক্তিঃ পুরুষোত্তমঃ স্বসঙ্কল্পায়ত্তবিচিত্রজগদুদয়াদি-বিরিঞ্চ্যাদিসঙ্কিস্ত্যাচরণঃ স্বজন্মাদিলীলয়া স্বতুল্যান্ সহাবির্ভূতান্ পার্ষদান্ প্রহর্ষয়ংস্তথৈব জীবান্ বহুনবিদ্যার্দ্দিতান্ বিদনাদ্বিমোচ্য স্বান্তর্দ্ধানোত্তরভাবিনোঽপ্যাহূদ্দিধীর্ষুরাহবমূর্দ্ধ্নি স্বাত্মভূতমপ্যর্জ্জুনমবিতর্ক্যস্বশক্ত্যা সম্মোহমিব কুর্ব্বন্, তম্মোহমার্জ্জনাপদেশেন সপরিকরস্বাত্মযাথাত্ম্যেকনিরূপিকাং স্বগীতোপনিষদমুপাদিশৎ। তত্রাং খলীশ্বর-জীব-প্রকৃতি-কাল-কর্ম্মাণি পঞ্চার্থা বর্ণ্যন্তে। তেষু বিভুসংবিদীশ্বরঃ, অণুসংবিজ্জীবঃ, সত্ত্বাদিগুণত্রয়াশ্রয়ো দ্রব্যং প্রকৃতিঃ ত্রৈগুণ্যশূন্যং জড়দ্রব্যং কালঃ, পুংপ্রযত্ননিষ্পাদ্যমদৃষ্টাদিশব্দবাচ্যং কর্ম্মেতি। তেষাং লক্ষণানি এষীশ্বরাদীনি চত্বারি নিত্যানি

জীবাদীনাং স্বাংশত্বানি। কর্ম্ম তু প্রাগভাববদনাদি বিনাশি চ। তত্র সংবিৎস্বরূপোঽপীশ্বরো জীবশ্চ সংবেত্তৃস্বরূপশ্চ। "বিজ্ঞানমানন্দং ব্রহ্ম। যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিৎ। মন্তা বোদ্ধা কর্তা বিজ্ঞানাত্মা পুরুষঃ" ইত্যাদি-শ্রুতেঃ। "সোঽকাময়ত বহু স্যাং সুখমহমন্বাপ্সং ন কিঞ্চিদবেদিষম্" ইত্যাদিশ্রুতেশ্চ। ন চোভয়ত্র মহত্তত্ত্বজাতোঽয়মহঙ্কারস্তদা তস্যানুৎপত্তেবিলীনত্বাচ্চ। স চ স চ কর্তা ভোক্তা চ সিদ্ধঃ। সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিৎ কর্তা বোদ্ধেতি পদেভ্যঃ। অনুভবিতৃত্বং খলু ভোক্তৃত্বং সর্ব্বাভ্যুপগতম্। "সোঽশ্নুতে সর্ব্বান্ কামান্ সহ ব্রহ্মণা বিপশ্চিতঃ" ইতি শ্রুতেস্তু ভোক্তৃত্বং প্রব্যক্তম্ যদ্যপি সংবিৎস্বরূপাৎ সংবেত্তৃত্বাদি নান্যৎ, প্রকাশস্বরূপাদ্রবেরিব প্রকাশকত্বাদি, তথাপি বিশেষসামর্থ্যাৎ তদন্যত্বব্যবহারঃ। বিশেষশ্চ ভেদপ্রতিনিধির্ন ভেদঃ। স চ ভেদাভাবেঽপি ভেদকার্য্যস্য ধর্ম্মধর্ম্মিভাবাদিব্যবহারস্য হেতুঃ। সত্তা সতী ভেদো ভিন্নঃ কালঃ সর্ব্বদাস্তীত্যাদিষু বিদ্বদ্ভিঃ প্রতীতঃ। তৎপ্রতীত্যন্যথানুপপত্ত্যা "এবং ধর্ম্মান্ পৃথক্ পশ্যংস্তানেবানুধাবতি" ইতি শ্রুত্যা চ সিদ্ধঃ। ইহ হি ব্রহ্মধর্ম্মানভিধায় তদ্ভেদঃ প্রতিষিধ্যতে। ন খলু ভেদপ্রতিনিধেস্তস্যাপ্যভাবে ধর্ম্মধর্ম্মিভাবধর্ম্মবহুত্বে শক্যে বক্তুমিত্যনিচ্ছুরপি স্বীকার্য্যাঃ স্যুঃ। ত ইমেঽর্থাঃ শাস্ত্রেঽস্মিন্ যথাস্থানমনুসন্ধেয়াঃ। ইহ হি জীবাত্মপরমাত্মতত্ত্বাগতৎ-প্রাপ্ত্যুপায়ানাং স্বরূপাণি যথাবন্নিরূপ্যন্তে। তত্র জীবাত্মযাথাত্ম্যং পরমাত্মযাথাত্ম্যোপযোগিতয়া পরমাত্মযাথাত্ম্যন্তু তদুপাসনোপযোগিতয়া, প্রকৃত্যাদিকন্তু পরমাত্মনঃ স্রষ্টৃরূপকরণতয়োপদিশ্যতে। তদুপায়াশ্চ কর্ম্ম-জ্ঞান-ভক্তিভেদাৎ ত্রেধা। তত্র শ্রুততত্তৎফলনৈরপেক্ষেণ কর্তৃত্বাভিনিবেশ-পরিত্যাগেন চানুষ্ঠিতস্য কর্ম্মণো হৃদ্বিশুদ্ধিদ্বারা জ্ঞানভক্ত্যোরুপকারিত্বাৎ পরম্পরয়া তৎপ্রাপ্ত্যুপায়ত্বম্। তচ্চ শ্রুতিবিহিতকর্ম্ম হিংসাশূন্যমত্র মুখ্যম। মোক্ষধর্ম্মে পিতাপুত্রাদিসংবাদাৎ হিংসাবত্তু গৌণং বিপ্রকৃষ্টত্বাৎ তয়োস্তু সাক্ষাদেবাতথাত্বম্। নন্বু তথানুষ্ঠিতেন কর্ম্মণা হৃদ্বিশুদ্ধ্যা জ্ঞানোদয়েন মুক্তৌ সত্যাং ভক্ত্যা কো বিশেষঃ? উচ্যতে। জ্ঞানমেব কিঞ্চিদ্বিশেষাদ্ভক্তিরিতি। নির্ণিমেষবীক্ষণকটাক্ষবীক্ষণবদনয়োরন্তরম্। চিদ্বিগ্রহতয়ানুসন্ধিজ্ঞানং তেন তৎসালোক্যাদিঃ। বিচিত্রলীলারসাশ্রয়তয়ানুসন্ধিস্তু ভক্তিস্তয়া ক্রোড়ীকৃতসালোক্যাদিতত্তদ্বিবস্থানন্দলাভঃ পুমর্থঃ। ভক্তৈকজ্ঞানত্বন্তু সচ্চিদানন্দৈকরসে ভক্তিযোগে তিষ্ঠতীতি শ্রুতেঃ সিদ্ধম্। তদিদং শ্রবণাদিভ্যরাদিশব্দব্যপদিষ্টং দৃষ্টম্। জ্ঞানস্য শ্রবণাদ্যাকারত্বং চিৎসুখস্য বিষ্ণোঃ কুম্ভাদি প্রভীকত্ববৎ প্রত্যেতব্যমিতি বক্ষ্যামঃ। ষট্ত্রিকেঽস্মিন্ শাস্ত্রে প্রথমেন ষট্কেনেশ্বরাংশস্য জীবস্যাংশীশ্বরভক্ত্যুপযোগিস্বরূপদর্শনম্। তচ্চান্তর্গতজ্ঞানং নিষ্কামকর্ম্মসাধ্যং নিরূপ্যতে। মধ্যেন পরমপ্রাপ্যস্যাংশীশ্বরস্য প্রাপণী ভক্তিস্তন্মহিমধীপূর্ব্বিকাভিধীয়তে। অন্ত্যেন তু পূর্ব্বোদিতানামেবেশ্বরাদীনাং স্বরূপাণি পরিশোধ্যন্তে। ত্রয়াণাং ষট্কানাং কর্ম্মভক্তিজ্ঞানপূর্ব্বত্বাব্যপদেশস্তু তত্তৎপ্রাধান্যেনৈব, চরমে ভক্তেঃ প্রতিপত্তেশ্চোক্তিস্তু রত্নসম্পুটোর্দ্ধলিখিততৎসূচকলিপিন্যায়েন। অত্র শাস্ত্রে শ্রদ্ধালুঃ সদ্ধর্ম্মনিষ্ঠো বিজিতেন্দ্রিয়োঽধিকারী। স চ সনিষ্ঠ পরিনিষ্ঠিত নিরপেক্ষভেদাৎত্রিবিধঃ। তেষু স্বর্গাদিলোকানপি দিদৃক্ষুর্নিষ্ঠয়া স্বধর্ম্মান্ হর্য্যর্চ্চনরূপানাচরন্ প্রথমঃ। লোকসজিঘৃক্ষয়া তানাচরন্ হরিভক্তিনিরতো দ্বিতীয়ঃ। স চ স চ সাশ্রমঃ। সত্যতপোজপাদিভি

বিশুদ্ধচিত্তো ঽর্ধ্যকনিরতস্তৃতীয়ো নিরাশ্রমঃ। বাচ্যবাচকভাবঃ সম্বন্ধঃ। বাচ্য উক্তলক্ষণঃ শ্রীকৃষ্ণঃ। বাচকস্তদ্গীতাশাস্ত্রম্। তাদৃশঃ সোঽত্র বিষয়ঃ। অশেষক্লেশনিবৃত্তিপূর্ব্বকস্তৎ সাক্ষাৎকারস্তু পয়োজনমিত্যনুবন্ধচতুষ্টয়ম্। অত্রেশ্বরাদিষু ত্রিষু ব্রহ্মশব্দোঽক্ষরশব্দশ্চ, বদ্ধজীবেষু তদ্দেহেষু চ ক্ষরশব্দঃ। ঈশ্বর-জীব-দেহে মনসি বুদ্ধৌ ধৃতৌ যত্নে চাত্মশব্দঃ। ত্রিগুণায়াং বাসনায়াং শীলে স্বরূপে চ প্রকৃতিশব্দঃ। সত্তাভিপ্রায়-স্বভাব-পদার্থজন্মসু ক্রিয়াস্বাত্মসু চ ভাবশব্দঃ। কর্ম্মাদিষু ত্রিষু চিত্তবৃত্তিনিরোধে চ যোগশব্দঃ পঠ্যতে। এতচ্ছাস্ত্রং খলু স্বয়ং ভগবতঃ সাক্ষাদ্বচনং সর্ব্বতঃ শ্রেষ্ঠম্। "গীতা সুগীতা কর্ত্তব্যা কিমন্যৈঃ শাস্ত্রবিস্তরৈঃ। যা স্বয়ং পদ্মনাভস্য মুখপদ্মাদ্বিনির্গতা॥" ইতি পাদ্মাৎ। ধৃতরাষ্ট্রাদিবাক্যন্তু তৎসঙ্গতিলাভায় দ্বৈপায়নেন বিরচিতম্। তচ্চ "লবণাকরনিপাতন্যায়েন" তন্ময়মিত্যুপোদ্ঘাতঃ। "সংগ্রামমূৰ্দ্ধ্নি সংবাদো যোঽভূদ্গোবিন্দ-পার্থয়োঃ। তৎসঙ্গত্যৈ কথাং প্রাখ্যাদ্গীতাসু প্রথমে মুনিঃ॥" ইহ তাবদ্ভগবদর্জ্জুনসংবাদং প্রস্তোতুং কথা নিরূপ্যতে ধর্ম্মক্ষেত্র ইত্যাদিভিঃ সপ্তবিংশত্যা। তদ্ভগবতঃ পার্থসারথ্যং বিদ্বান্ ধৃতরাষ্ট্রঃ স্বপুত্রবিজয়ে সন্দিহানঃ সঞ্জয়ং পৃচ্ছতীত্যাহ জন্মেজয়ং প্রতি বৈশম্পায়নঃ।

## বলদেবকৃত ভাষ্যের তাৎপর্য্য।

যিনি সত্যস্বরূপ, অনন্ত, অচিন্ত্যশক্তি, অদ্বিতীয়, সর্ব্বকর্ত্তা, ভক্তরক্ষণে অতিদক্ষ, বিশ্ব স্থষ্ট্যাদির কর্ত্তা, সেই পূর্ণানন্দ শ্রীগোবিন্দ-চরণে যেন সর্ব্বদা আমার মতি থাকে ॥ ১ ॥ যদ্দ্বারা অজ্ঞান-সাগর শুষ্ক হইয়া যায় ও পরম ভক্তি ক্রমশঃ অতিশয় বৃদ্ধি হইতে থাকে এবং যাহা হইতে দুর্জ্ঞেয় পরমতত্ত্ব অজস্র ধারে পরিস্ফুরিত হয়, সদ্গুণাশ্রয় ভগবান্ কর্ত্তৃক প্রণীত সেই গীতাশাস্ত্রকে আমি প্রণাম করি ॥২॥ অচিন্ত্যশক্তি, বিরিঞ্চি প্রভৃতির ধ্যেয় চরণ, সুখ ও জ্ঞানময় পুরুষোত্তম ভগবান্ স্বয়ং স্বীয় সঙ্কল্প দ্বারা এই বিচিত্র জগতের সৃষ্টি স্থিতি প্রলয় করিতেছেন। তিনি নিজ জন্মাদি লীলা দ্বারা স্বতুল্য ও সহজাত পার্ষদগণের হর্ষবিধান এবং অসংখ্য প্রাণিকে অবিদ্যা শার্দ্দূলীর মুখ হইতে মোচন করিয়াছিলেন। অধিকন্তু নিজে অন্তর্দ্ধানের পর জায়মান অন্য জীবগণের পরিত্রাণেচ্ছায়, যুদ্ধক্ষেত্রে আত্মতুল্য অর্জ্জুনকে স্বীয় অবিতর্ক্য শক্তি দ্বারা সম্মোহিতের ন্যায় করিয়া, পুনরায় তাঁহারই মোহ বিমার্জ্জন ছলে ভগবত্তত্ত্ব নিরূপণকারী গীতোপনিষদ্ উপদেশ প্রদান করিয়াছিলেন। এই গীতা শাস্ত্রে ঈশ্বর, জীব, প্রকৃতি, কাল, কর্ম্ম এই পঞ্চ বিষয় বর্ণিত হইয়াছে। তন্মধ্যে বিভুসংবিদ্ ঈশ্বর (১) ও অণুসংবিদ্

(১) বিভুসংবিৎ—বিভুঃ সর্ব্বগতঃ (ইতি মেদিনী) সংবিৎ জ্ঞানম্ (ইত্যমরঃ); সর্ব্বগতজ্ঞান অর্থাৎ অখণ্ড জ্ঞান (ঈশ্বর)

জীব (২), সত্ত্বাদি গুণত্রয়ের আশ্রয়রূপ দ্রব্যই প্রকৃতি (৩), ত্রিগুণ শূন্য জড়দ্রব্য কাল; (৪) পুরুষত্ব নিষ্পন্ন অদৃষ্টাদি শব্দ বাচ্য কর্ম্ম (৫). ইত্যাদিরূপে ঈশ্বরাদির লক্ষণ নিরূপিত হইয়াছে। তন্মধ্যে ঈশ্বরাদি চতুষ্টয় নিত্য বস্তু, জীবাদি চতুষ্টয় ঈশ্বর বশীভূত। কর্ম্ম প্রাগভাবের (৬) ন্যায় অনাদি ও বিনাশী। সংবিৎস্বরূপ অর্থাৎ জ্ঞানস্বরূপ ঈশ্বর এবং জীব উভয়েই সংবেত্তা অর্থাৎ জ্ঞানাশ্রয়, ও অস্মদাদি শব্দ প্রতিপাদ্য। ইহা "বিজ্ঞানমানন্দব্রহ্ম" ইত্যাদি শ্রুতি সঙ্গত।

ঈশ্বর ও জীব এই উভয় মহত্তত্ত্ব (৭) জাত, অহঙ্কারের (৮) আশ্রয় নহেন; কারণ আদি কালে ঈশ্বর ও জীব প্রকৃতি হইতে মুক্ত থাকাতে, তখন অহঙ্কারের জন্ম হয় নাই। তৎকালে অহঙ্কার অব্যক্ত ভাবে প্রকৃতিতে লীন ছিল, প্রকৃতিও গুণত্রয়ের সাম্য ভাব থাকায় নিশ্চেষ্ট ছিলেন। ঈশ্বর ও জীব প্রকৃতির সহিত সহিত মিলিত হইয়া, কর্তৃত্ব ও ভোক্তৃত্ব ধর্ম্ম প্রাপ্ত হইয়াছেন। যদিও বেদান্তাদি শাস্ত্রমতে সূর্য্যের জ্যোতির ন্যায় জ্ঞান ও জ্ঞাতা একই বস্তু, তথাপি জ্ঞান ও জ্ঞাতৃগত বিশেষ থাকায়, উভয়ের ভেদব্যবহার হইতেছে। বিশেষ শব্দ দ্বারা ভেদের প্রতিনিধি স্বরূপ অর্থাৎ তত্তুল্য এই ভাব ব্যক্ত হইতেছে। বস্তুতঃ এই উভয়ে কোন

(২) অণুসংবিদ্—অণু ক্ষুদ্রম্ (ইতি মেদিনী); ক্ষুদ্রজ্ঞান অর্থাৎ জীব।

(৩) প্রকৃতি—প্রকৃষ্টবাচকঃ প্রশ্চ কৃতিশ্চ সৃষ্টিবাচকঃ। সৃষ্টৌ প্রকৃষ্টা যা দেবী প্রকৃতিঃ সা প্রকীর্ত্তিতা॥ গুণে প্রকৃষ্টে সত্বে চ প্রশব্দো বর্ত্ততে শ্রুতৌ। মধ্যমে রজসি কৃশ্চ তিশব্দস্তামসঃ স্মৃতঃ॥ ত্রিগুণাত্মস্বরূপা যা সর্ব্বশক্তিসমন্বিতা। প্রধানা সৃষ্টিকরণে প্র কৃতিস্তেন কথ্যতে। প্রথমে বর্ত্ততে প্রশ্চ কৃতিশ্চ সৃষ্টিবাচকঃ। সৃষ্টেরাদ্যা চ যা দেবী প্রকৃতিঃ সা প্রকীর্ত্তিতা॥ ইতি ব্রহ্মবৈবর্ত্তে।

(৪) কালঃ—জন্যানাং জনকং কালো জগতামাশ্রয়ো মতঃ। পরাপরত্বধীহেতুঃ ক্ষণাদিঃ স্যাদুপাধিতঃ॥ ইতি ভাষাপরিচ্ছেদঃ॥ অনাদিনিধনঃ কালো রুদ্রঃ সঙ্কর্ষণঃ স্মৃতঃ। কলনাৎ সর্ব্বভূতানাং স কালঃ পরিকীর্ত্তিতঃ॥ ইতি তিথ্যাদিতত্ত্বম্।

(৫) কর্ম্ম ত্রিবিধম্।—সাত্ত্বিকং যথা—নিয়তং সঙ্গরহিতমরাগদ্বেষতঃ কৃতম্। অফলপ্রেপ্সুনা কর্ম্ম যৎ তৎ সাত্ত্বিকমুচ্যতে। রাজসং যথা—যত্তু কামেপ্সুনা কর্ম্ম সাহঙ্কারেণ বা পুনঃ। ক্রিয়তে বহুলায়াসং তদ্রাজসমুদাহৃতম্॥ তামসং যথা—অনুবন্ধং ক্ষয়ং হিংসামনপেক্ষ্য চ পৌরুষম্। মোহাদারভ্যতে যত্তু তত্তামসমুদাহৃতম্॥

(৬) প্রাগভাব যথা—বিনাশ্যভাবঃ প্রাগভাবঃ। ইতি সিদ্ধান্তমুক্তাবলিঃ। প্রতিযোগিকে জন্মাইয়া যে অভাব তিরোহিত হয়, তাহাই প্রাগভাব।

(৭) মহত্তত্ত্বম্—সাংখ্যদর্শনে প্রকৃতি পুরুষ প্রকৃতি পঞ্চবিংশতি তত্ত্ব নির্ণীত হইয়াছে, মহত্তত্ত্ব তদন্তর্গত তত্ত্ব বিশেষ, ইহা প্রকৃতির প্রথম বিকার ও বুদ্ধি স্বরূপ। প্রকৃতি হইতে মহত্তত্ত্ব হইতে অহঙ্কার উৎপন্ন হয়। পর্য্যায় যথা,—মহানাত্মা মতির্বিষ্ণুর্জিষ্ণুঃ শম্ভুশ্চ বীর্য্যবান্। বুদ্ধিঃ প্রজ্ঞোপলব্ধিশ্চ তথা খ্যাতির্ধৃতিঃ স্মৃতিঃ॥ মহাভারতে আশ্বমেধিক পর্ব্ব। একা মূর্ত্তিস্ত্রয়ো ভাগা ব্রহ্ম-বিষ্ণু-মহেশ্বরাঃ। সবিকারাৎ প্রধানাত্তু মহত্তত্ত্বং প্রজায়তে॥ মহানিতি যতঃ খ্যাতির্লোকানাং জায়তে সদা। অহঙ্কারশ্চ মহতো জায়তে মানবর্দ্ধনঃ॥ ইতি মাৎস্যে ২ অধ্যায়।

(৮) অহঙ্কারঃ—বেদান্তমতে অভিমানাত্মিকান্তঃকরণবৃত্তিঃ। অহমিত্যভিমানঃ। স চ শরীরাদিবিষয়কো মিথ্যাজ্ঞানমুচ্যতে ইতি গৌতমসূত্রম্।

ভেদ নাই। কিন্তু ভেদ না থাকিলেও তাহাই ভেদ কার্য্য স্বরূপ ধর্ম্মাধর্ম্ম ভাবাদি ব্যবহারের কারণ। এই গীতাশাস্ত্রে পূর্ব্বোক্ত বিষয় সকল যথাস্থানে বিচার পূর্ব্বক উক্ত হইয়াছে, এবং জীবাত্মা পরমাত্মা ও তদ্ধাম এবং তৎপ্রাপ্তির উপায় সকলও বিশেষ যুক্তির সহিত নিরূপিত হইয়াছে। জীবাত্মা, পরমাত্মা এতদুভয়ই পরস্পরের জ্ঞানের উপযোগী। পরমাত্ম-লাভের সম্বন্ধে কর্ম্ম, জ্ঞান ও ভক্তি, এই ত্রিবিধ উপায় নিরূপিত হইয়াছে। প্রত্যুক্ত কর্ম্মফল ও কর্তৃত্বাভিনিবেশ পরিত্যাগপূর্ব্বক অনুষ্ঠিত কর্ম্ম সকল চিত্তশুদ্ধিদ্বারা ক্রমশঃ জ্ঞান ও ভক্তির উপকারী হইয়া থাকে; অতএব কর্ম্মও পরম্পরা ঈশ্বরপ্রাপ্তির উপায় স্বরূপ। বেদোক্ত হিংসাদি শূন্য কর্ম্ম মুখ্য আর হিংসাদি বিশিষ্ট কর্ম্ম গৌণ। জ্ঞান ও ভক্তি ঈশ্বরপ্রাপ্তির সাক্ষাৎ উপায়। বেদোক্ত কর্ম্ম দ্বারা চিত্তশুদ্ধি-জনিত জ্ঞানোৎপন্ন হইলেই, জীব মুক্ত হইবে। তবে ঈশ্বর প্রাপ্তির কারণ রূপে ভক্তি উল্লেখ করা হইল কেন? ইহার উত্তর এই যে পূর্ব্বোক্ত জ্ঞানই বিশেষ পরিপাক হইলে ভক্তিরূপে পরিণত হইবে। নির্নিমেষ কটাক্ষবীক্ষণাদি দ্বারা একমাত্র চিন্ময় অর্থাৎ জ্ঞানময় তত্ত্বের অনুসন্ধানের নামই জ্ঞান। জীবগণ তদ্দ্বারা সালোক্য, সমীপ্য, সার্ষ্টি, সাযুজ্যাদিরূপ মুক্তি প্রাপ্ত হয়। আর বিচিত্র লীলারসাশ্রয়স্বরূপ ঈশ্বর তত্ত্বানুসন্ধানের নাম ভক্তি তদ্দ্বারা সালোক্যাদি মুক্তিকে ক্রোড়ীকৃত করিয়া পরমানন্দ-লাভরূপ পরমপুরুষার্থ-তত্ত্বের উদয় হয়। ভক্তিকে যে জ্ঞানরূপে কল্পনা করা হইয়াছে, তাহা চিদানন্দৈকরসস্বরূপ ভক্তি সম্বন্ধে প্রযোজ্য। অষ্টাদশাধ্যায় এই গীতাশাস্ত্রের প্রথম ছয় অধ্যায়ে ঈশ্বরাংশ স্বরূপ জীবের অংশিরূপ ঈশ্বর বিষয়ে ভক্ত্যুপযোগিতা প্রদর্শিত হইয়াছে, এবং তদুপায়ভূত নিষ্কাম কর্ম্মসাধ্য জ্ঞানও নিরূপিত হইয়াছে। মধ্য ছয় অধ্যায়ে ভক্তি-সাধন জ্ঞান নিরূপণ পূর্ব্বক, পরমলক্ষিত পূর্ণঈশ্বর প্রাপণী ভক্তি ও ঈশ্বর মহিমা অভিহিত হইয়াছে। অবশিষ্ট ছয় অধ্যায়ে পূর্ব্বোক্ত ঈশ্বরাদি পাঁচের পরিশোধিত স্বরূপ নিরূপিত হইয়াছে। এই গীতা শাস্ত্রে অধিকারিভেদে কর্ম্ম, ভক্তি এবং জ্ঞানের প্রাধান্য বিবৃত হইয়াছে। সম্পুটিত অর্থাৎ কৌটা মধ্যগত রত্নের ন্যায়, এই গীতা শাস্ত্রের আদিতে এবং পুনর্ব্বার চরমে ভক্তির উল্লেখ করায়, তাহার মাহাত্ম্য পরিকীর্ত্তিত হইয়াছে। শ্রদ্ধালু সদ্ধর্ম্মনিষ্ঠ, জিতেন্দ্রিয় পুরুষই এই গীতা শাস্ত্রের অধিকারী। সনিষ্ঠ পরিনিষ্ঠিত নিরপেক্ষ ভেদে উক্ত অধিকারী ত্রিবিধ। স্বর্গাদি লোক দর্শন কামনায় নিষ্ঠা সহকারে ভগবদর্চ্চন স্বধর্ম্মানুষ্ঠানকারী ব্যক্তিই প্রথম অধিকারী অর্থাৎ সনিষ্ঠ। লোকানুগ্রহকরণেচ্ছায় স্বধর্ম্মানুষ্ঠান পূর্ব্বক হরি-ভক্তি পরায়ণ পুরুষকে দ্বিতীয় অর্থাৎ পরিনিষ্ঠিত অধিকারী বলা যায়। এই উভয়ই আশ্রমান্বিত। সত্য তপ ও জপাদি দ্বারা বিশুদ্ধচিত্ত হরিনিরত পুরুষই তৃতীয় অধিকারী অর্থাৎ নিরপেক্ষ, ইনি আশ্রমবিহীন। ভগবান্ শ্রীকৃষ্ণই গীতা শাস্ত্রের বাচ্য, ভগবদুক্ত গীতা শাস্ত্রই তাঁহার বাচক. জগদীশ্বরতত্ত্ব নিরূপণই এই শাস্ত্রের বিষয় অশেষ দুঃখ নিবৃত্তিপূর্ব্বক ঈশ্বর সাক্ষাৎকাররূপ পরমানন্দ লাভ অর্থাৎ মুক্তি এই শাস্ত্রের প্রয়োজন। পাঠকদিগের গীতা পাঠে অতিশয় প্রবৃত্তি উৎপাদনের নিমিত্ত এরূপ বাচ্য বাচক বিষয়, প্রয়োজন রূপ অনুবন্ধ চতুষ্টয় নিরূপিত হইল। ঈশ্বরাদি অর্থাৎ ঈশ্বর জীব, প্রকৃতি এই

ত্রিতয় ব্রহ্ম ও অক্ষর শব্দের বাচ্য। বদ্ধ জীব ও দেহ, ক্ষরশব্দ বাচ্য। ঈশ্বর, জীব দেহ মন, বুদ্ধি ধৃতি ও যত্ন এই সকল অর্থে আত্মশব্দ প্রযুক্ত হয়। ত্রিগুণ বাসনা স্বভাব ও স্বল্প পার্থে প্রকৃতি শব্দের প্রয়োগ হয়। সত্তা, অভিপ্রায়, স্বভাব, পদার্থ, জন্ম, ক্রিয়া ও আত্মা এই সকল বিষয় ভাবশব্দে পরিব্যক্ত হয়। কর্ম্ম, ভক্তি, জ্ঞান এই তিন বিষয় যোগ শব্দে ব্যক্ত হয়। এই গীতা শাস্ত্র সাক্ষাৎ ভগবদ্বাক্য অতএব সর্ব্বশ্রেষ্ঠ। যথা—"এই গীতা শাস্ত্রই সর্ব্বসাধারণের সুন্দররূপে গান করা কর্ত্তব্য; যাহা স্বয়ং পদ্মনাভ হরির মুখ-পদ্ম হইতে বিনির্গত হইয়াছে।" ইত্যাদি পদ্মপুরাণে এই বিষয়ের অনেক প্রমাণ দৃষ্ট হইতেছে। ধৃতরাষ্ট্রাদির বাক্য, প্রস্তাব-সঙ্গতির নিমিত্ত দ্বৈপায়ন বেদব্যাস স্বয়ং রচনা করিয়াছেন। যথা; সংগ্রাম-মধ্যে গোবিন্দ ও অর্জ্জুনের পরস্পর যে সংবাদ হইয়াছিল, তৎসঙ্গতির নিমিত্ত, মহামুনি বেদব্যাস গীতাশাস্ত্রের প্রথমে ধৃতরাষ্ট্রের কথা উল্লেখ করিতেছেন। এই গীতাশাস্ত্রের প্রথমে ধর্ম্মক্ষেত্র ইত্যাদি সপ্তবিংশতি শ্লোক দ্বারা শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদের প্রস্তাবার্থ কথা নিরূপণ করিতেছেন।

ভগবান্ শ্রীকৃষ্ণ অর্জ্জুনের সারথী হইয়া যুদ্ধক্ষেত্রে স্বয়ং উপস্থিত হইয়াছেন জানিয়া ধৃতরাষ্ট্র স্বপুত্রগণের বিজয় বিষয়ে সন্দিহান হইয়া, সঞ্জয়কে যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন, বৈশম্পায়ন জনমেজয়কে তাহাই বলিতে প্রবৃত্ত হইলেন।

---

## মধুসূদনসরস্বতীকৃত টীকা।

ভগবৎপাদভাষ্যার্থমালোচ্যাতিপ্রযত্নতঃ। প্রায়ঃ প্রতিপদং কুর্ব্বে গীতাগূঢ়ার্থ-দীপিকাম্॥ সহেতুকস্য সংসারস্যাত্যন্তোপরমাত্মকম্। পরং নিঃশ্রেয়সং গীতাশাস্ত্রস্যোক্তং প্রয়োজনম্॥ সচ্চিদানন্দরূপং তৎ পূর্ণং বিষ্ণোঃ পরং পদম্। যৎপ্রাপ্তয়ে সমারব্ধা বেদাঃ কাণ্ডত্রয়াত্মিকাঃ॥ কর্ম্মোপাস্তিস্তথাজ্ঞানমিতিকাণ্ডত্রয়ং ক্রমাৎ। তদ্রূপাষ্টাদশাধ্যায়ী গীতা কাণ্ডত্রয়াত্মিকা॥ একমেকেন ষট্কেন কাণ্ডমত্রোপলক্ষয়েৎ। কর্ম্মনিষ্ঠা জ্ঞাননিষ্ঠে কথিতে প্রথমান্ত্যয়োঃ॥ যতঃ সমুচ্চয়ো নাস্তি তয়োরতিবিরোধতঃ। ভগবদ্ভক্তিনিষ্ঠা তু মধ্যমে পরিকীর্ত্তিতা॥ উভয়ানুগতা সা হি সর্ব্ববিঘ্নাপনোদিনী। কর্ম্মমিশ্রা চ শুদ্ধা চ জ্ঞানমিশ্রা চ সা ত্রিধা॥ তত্র তু প্রথমে কাণ্ডে কর্ম্ম তত্ত্যাগবর্ত্মনা। ত্বম্পদার্থো বিশুদ্ধাত্মা সোপপত্তির্নিরূপ্যতে॥ দ্বিতীয়ে ভগবদ্ভক্তিনিষ্ঠাবর্ণনবর্ত্মনা। ভগবান্ পরমানন্দস্তৎপদার্থোঽবধার্য্যতে॥ তৃতীয়ে তু তয়োরৈক্যং বাক্যার্থো বর্ণ্যতে স্ফুটম্। এবমপ্যত্র কাণ্ডানাং সম্বন্ধোঽস্তি পরস্পরম্॥ প্রত্যধ্যায়ং বিশেষস্তু তত্র তত্রৈব বক্ষ্যতে। মুক্তিসাধনপর্ব্বেদং শাস্ত্রার্থত্বেন কথ্যতে॥ নিষ্কামকর্ম্মানুষ্ঠানং ত্যাগাৎ কাম্যনিষিদ্ধয়োঃ। তত্রাপি পরমো ধর্ম্মো জপস্তুত্যাদিকং হরেঃ॥ ক্ষীণপাপস্য চিত্তস্য বিবেকে যোগ্যতা যদা। নিত্যানিত্য বিবেকস্তু জায়তে

সুদৃঢ়স্তদা॥ ইহামুত্রার্থবৈরাগ্যং বশীকারাভিধং ক্রমাৎ। ততঃ শমাদিসম্পত্ত্যা সন্ন্যাসো নিষ্ঠিতো ভবেৎ॥ এবং সর্ব্বপরিত্যাগান্মুমুক্ষা জায়তে দৃঢ়া। ততো গুরূপসদনমুপদেশগ্রহস্ততঃ॥ ততঃ সন্দেহহানায় বেদান্তশ্রবণাদিকম্। সর্ব্বমুত্তরমীমাংসাশাস্ত্রমত্রোপযুজ্যতে॥ ততস্তৎপরিপাকেণ নিদিধ্যাসননিষ্ঠতা। যোগশাস্ত্রন্তু সম্পূর্ণমুপক্ষীণং ভবেদিহ॥ ক্ষীণদোষে ততশ্চিত্তে বাক্যার্থপ্রমিতির্ভবেৎ ( বাক্যাত্তত্ত্বমতির্ভবেৎ )। সাক্ষাৎকারো নির্ব্বিকল্পঃ শব্দাদেবোপজায়তে॥ অবিদ্যাবিনিবৃত্তিস্তু তত্ত্বজ্ঞানোদয়ে ভবেৎ। তত আবরণে ক্ষীণে ক্ষীয়েতে ভ্রমসংশয়ৌ॥ অনারব্ধানি কর্ম্মাণি নশ্যন্ত্যেব সমস্ততঃ। ন চাগামীনি জায়ন্তে তত্ত্বজ্ঞানপ্রভাবতঃ॥ আরব্ধকর্ম্মবিক্ষেপাদ্বাসনা তু ন নশ্যতি। সা সর্ব্বতো ফলবতী সংযমেনোপশাম্যতি॥ সংযমো ধারণা ধ্যানং সমাধিরিতি যত্ত্রিকম্। যমাদিপঞ্চকং পূর্ব্বং তদর্থমুপযুজ্যতে॥ ঈশ্বর প্রণিধানাত্তু সমাধিঃ সিধ্যতি ধ্রুবম্ ( দ্রুতম্ )। ততো ভবেন্মনোনাশো বাসনাক্ষয় এব চ॥ তত্ত্বজ্ঞানং মনোনাশো বাসনাক্ষয় ইত্যপি। যুগপত্ত্রিতয়াভ্যাসাজ্জীবন্মুক্তির্দৃঢ়া ভবেৎ॥ বিদ্বৎসন্ন্যাসকথনমেতদর্থং শ্রুতৌ শ্রুতম্ ( কৃতম্ )। প্রাগসিদ্ধো য এবাংশো যত্নঃ স্যাৎ তস্য সাধনে॥ নিরুদ্ধে চেতসি পুরা সবিকল্পসমাধিনা। নির্ব্বিকল্পসমাধিস্তু ভবেদত্র ত্রিভূমিকঃ॥ * এবম্ভূতো ব্রাহ্মণঃ স্যাদ্বরিষ্ঠো ব্রহ্মবাদিনাম্। গুণাতীতঃ স্থিতপ্রজ্ঞো বিষ্ণুভক্তশ্চ কথ্যতে॥ অতিবর্ণাশ্রমী জীবন্মুক্ত আত্মরতিস্তথা। এতস্য কৃতকৃত্যত্বাৎ শাস্ত্রমস্মান্নিবর্ত্ততে॥ যস্য দেবে পরা ভক্তির্যথা দেবে তথা গুরৌ। তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ॥ ইত্যাদিশ্রুতিমানেন কায়েন মনসা গিরা। সর্ব্বাবস্থাসু ভগবদ্ভক্তিরত্রোপযুজ্যতে॥ পূর্ব্বভূমৌ কৃতা ভক্তিরুত্তরাং ভূমিমানয়েৎ। অন্যথা বিঘ্নবাহুল্যাৎ ফলসিদ্ধিঃ সুদুর্ল্লভা। পূর্ব্বাভ্যাসেন তেনৈব হ্রিয়তে হ্যবশোঽপি সঃ। অনেকজন্মসংসিদ্ধ ইত্যাদিবচসো ( চ বচো ) হরেঃ॥ যদি প্রাগ্ভবসংস্কারস্যাচিন্ত্যত্বাত্তু কশ্চন। প্রাগেব কৃতকৃত্যঃ স্যাদাকাশফলপাতবৎ॥ ন তং প্রতি কৃতার্থত্বাচ্ছাস্ত্রমারব্ধুমিষ্যতে। প্রাক্সিদ্ধসাধনাভ্যাসাদ্দুর্জ্ঞেয়া ( ভ্যাসা দুর্জ্ঞেয়া ) ভগবৎকৃপা॥ এবং প্রাগ্ভূমিসিদ্ধাবপ্যুত্তরোত্তরভূময়ে। বিধেয়া ভগবদ্ভক্তিস্তাং বিনা সা ন সিধ্যতি॥ জীবন্মুক্তিদশায়ান্তু ন ভক্তেঃ ফলকল্পনা। অদ্বেষ্টৃত্বাদিবন্ন ( অদ্বেষ্টৃত্বাদিবৎ ) তেষাং স্বভাবো ভজনং হরেঃ॥ আত্মারামাশ্চ মুনয়ো নির্গ্রন্থা অপ্যুরুক্রমে। কুর্ব্বন্ত্যহৈতুকীং ভক্তিমিত্থম্ভূতগুণো হরিঃ॥ তেষাং জ্ঞানী নিত্যযুক্ত একভক্তির্ব্বিশিষ্যতে। ইত্যাদিবচনাৎ প্রেমভক্তোঽয়ং মুখ্য উচ্যতে। এতৎ সর্ব্বং ভগবতা গীতাশাস্ত্রে প্রকাশিতম্। অতো ব্যাখ্যাতুমেতন্মে মন উৎসহতে ভৃশম্॥ নিষ্কামকর্ম্মানুষ্ঠানং মূলং মোক্ষস্য কীর্ত্তিতম্। শোকাদিরাসুরঃ পাপ্মা তস্য চ প্রতিবন্ধকঃ॥ যতঃ স্বধর্ম্মবিভ্রংশঃ প্রতিষিদ্ধস্য সেবনম্। ফলাভিসন্ধিপূর্ব্বা বা সাহঙ্কারা ক্রিয়া ভবেৎ॥ আবিষ্টঃ পুরুষো নিত্যমেবমাসুরপাপ্মভিঃ। পুমর্থলাভাযোগ্যঃ সন্ লভতে দুঃখসন্ততিম্॥ দুঃখং স্বভাবতো

* ব্যুত্তিষ্ঠতে স্বতস্ত্বাদ্যো দ্বিতীয়ে পরবোধিতঃ। অন্তে ব্যুত্তিষ্ঠতে নৈব সদা তন্ময়তি তন্ময়ঃ॥ ইত্যধিকং

দ্বেষ্যঃ সর্ব্বেষাং প্রাণিনামিহ। অতস্তৎসাধনং ত্যাজ্যং শোকমোহাদিকং সদা॥ অনাদিভব-সন্তাননিরূঢ়ং দুঃখকারণম্। দুস্ত্যজং শোকমোহাদি কেনোপায়েন হীয়তাম্॥ একদা-কাঙ্ক্ষয়াবিষ্টং পুরুষার্থোন্মুখং নরম। বুবোধয়িষুরাহেদং ভগবান্ শাস্ত্রমুত্তমম্॥ তত্র "অশোচ্যা-নন্বশোচস্ত্বম্" ইত্যাদিনা শোকমোহাদিসর্ব্বাসুরপাপ্মনিবৃত্ত্যুপায়োপদেশেন স্বধর্ম্মানুষ্ঠানাৎ পুরুষার্থঃ কথং প্রাপ্যতামিতি ভগবদুপদেশঃ সর্ব্বসাধারণঃ ভগবদর্জ্জুনসংবাদরূপা চাখ্যায়িকা বিদ্যা স্তুত্যর্থা, জনকযাজ্ঞবল্ক্যসংবাদাদিবদুপনিষৎসু কথং প্রসিদ্ধমহানুভাবোঽপ্যর্জ্জুনো রাজ্যগুরুপুত্রমিত্রাদিষ্বহমেষাং মমৈত ইত্যেবং প্রত্যয়নিমিত্ত-স্নেহনিমিত্তাভ্যাং শোকমোহাভিভূত-বিবেকবিজ্ঞানঃ স্বতএব ক্ষত্রধর্ম্মে যুদ্ধে প্রবৃত্তোঽপি তস্মাদ যুদ্ধাদুপররাম। পরধর্ম্মঞ্চ ভিক্ষা-জীবনাদি ক্ষত্রিয়ং প্রতি প্রতিষিদ্ধং কর্ত্তুং প্রবর্ত্ততে, তথাচ মহত্যনর্থে মগ্নোঽভূৎ ভগবদুপদেশাচ্চ এনাং বিদ্যাং লব্ধা শোকমোহাবপনীয় পুনঃ স্বধর্ম্মে প্রবৃত্তঃ কৃতকৃত্যো বভূবেতি প্রশস্ততরেয়ং মহাপ্রয়োজনা বিদ্যেতি স্তূয়তে। অর্জ্জুনাপদেশেন চোপদেশাধিকারী দর্শিতঃ॥ তথাচ ব্যাখ্যাস্যতে। স্বধর্ম্মপ্রবৃত্তৌ জাতায়ামপি তৎপ্রচ্যুতিহেতুভূতৌ শোকমোহৌ "কথং ভীষ্মমহং সংখ্যে" ইত্যাদিনার্জ্জুনেন দর্শিতৌ। অর্জ্জুনস্য যুদ্ধাখ্যে স্বধর্ম্মে বিনাপি বিবেকং কিন্নিমিত্তা প্রবৃত্তিরিতি; "দৃষ্ট্বা তু পাণ্ডবানীকম্" ইত্যাদিনা পরসৈন্যচেষ্টিতং তন্নিমিত্তমুক্তম্। তদুপো-দ্ঘাতত্বেন ধৃতরাষ্ট্রপ্রশ্নঃ সঞ্জয়ং প্রতি "ধর্ম্মক্ষেত্রে" ইত্যাদিনা শ্লোকেন। তত্র ধৃতরাষ্ট্র উবাচেতি বৈশম্পায়নবাক্যং জনমেজয়ং প্রতি পাণ্ডবানাং জয়কারণং বহুবিধং পূর্ব্বমাকর্ণ্য স্বপুত্ররাজ্যভ্রংশা-দ্ভীতো ধৃতরাষ্ট্র পপ্রচ্ছ স্ব-পুত্রজয়কারণমাশংসন্॥

## মধুসূদনসরস্বতীকৃত টীকার তাৎপর্য্য।

আমি অতি যত্ন সহকারে শ্রীমচ্ছঙ্করাচার্য্য-বিরচিত ভাষ্যার্থ আলোচনা করিয়া, প্রায় প্রতি পদের "গীতাগূঢ়ার্থদীপিকা" নাম্নী এই টীকা রচনা করিতেছি॥ ১॥

কারণের অর্থাৎ দুঃখের মূলীভূত বাসনার সহিত ত্রিবিধ দুঃখপূর্ণ (১) সংসার হইতে অত্যন্ত নিবৃত্তি এবং যাঁহা প্রাপ্তির নিমিত্ত কাণ্ডত্রয়রূপ বেদশাস্ত্র প্রবৃত্ত হইয়াছে, সেই সচ্চিদানন্দ রূপ পূর্ণব্রহ্মের পদ-প্রাপ্তিই গীতাশাস্ত্রের পরম প্রয়োজন। বেদে যেমন কর্ম্ম, উপাসনা ও জ্ঞান রূপ কাণ্ডত্রয় বর্ণিত আছে, তদ্রূপ অষ্টাদশাধ্যায়াত্মিকা গীতাশাস্ত্রেও

(১) দুঃখানাং ত্রয়ং দুঃখত্রয়ম্, তৎ খল্বাধ্যাত্মিকঞ্চাধিভৌতিকঞ্চাধিদৈবিকঞ্চ। তত্রাধ্যাত্মিকং দ্বিবিধম্—শারীরম্ মানসঞ্চ। শারীরং বাতপিত্তশ্লেষ্মণাম্ বৈষম্যনিমিত্তম্। মানসং—কাম-ক্রোধ-লোভ মোহের্ষ্যা-বিষাদ বিষয়বিশেষাদর্শননিবন্ধনম্। সর্ব্বঞ্চৈতদান্তরোপায়সাধ্যত্বাদাধ্যাত্মিকং দুঃখম্। বাহ্যোপায়সাধ্যং

কাণ্ডত্রয় বর্ণিত হইয়াছে। প্রথম ছয় অধ্যায়ে কর্ম্মকাণ্ড, দ্বিতীয় ছয় অধ্যায়ে ভগবদ্ভক্তি দ্বারা উপাসনা কাণ্ড, তৃতীয় ছয় অধ্যায়ে জ্ঞানকাণ্ড কথিত হইয়াছে। প্রথম কাণ্ডে (১ম ষট্‌কে) কর্ম্ম ও তত্ত্যাগের পথ প্রদর্শন পূর্ব্বক যুক্তি সহকারে 'তত্ত্বমসি' (২) এই মহাবাক্যের অন্তর্গত, 'ত্বং' পদার্থ (অর্থাৎ জীবাত্মা) নিরূপিত হইয়াছে। দ্বিতীয় কাণ্ডে (২য় ষট্‌কে) উপাসনারূপ ভগবদ্ভক্তিমার্গ প্রদর্শন দ্বারা উক্ত মহাবাক্যান্তর্গত 'তৎ' পদার্থ (পরমানন্দরূপ পরমাত্মা) নিরূপিত হইয়াছে; তৃতীয় কাণ্ডে (৩য় ষট্‌কে) 'অসি' (অর্থাৎ হও) পদপ্রতিপাদ্য 'তৎ' ও 'ত্বং' পদার্থের অভেদরূপ বিশদ রূপে বর্ণিত হইয়াছে। এই অষ্টাদশাধ্যায়াত্মক গীতাশাস্ত্রে কাণ্ডত্রয়ের এইরূপ পরস্পর সম্বন্ধ রহিয়াছে, এবং ইহাতে প্রত্যেক অধ্যায়ের বিশেষরূপ সম্বন্ধ লক্ষিত হইতেছে। বিশেষতঃ, কাম্য ও নিষিদ্ধ (৩) কর্ম্ম পরিহার পূর্ব্বক, মুক্তি-সাধনোপায়-স্বরূপ নিষ্কাম-কর্ম্মনিষ্ঠাই এই শাস্ত্রের প্রধান

---

দুঃখং দ্বেধা—আধিভৌতিকং আধিদৈবিকঞ্চ। তত্রাধিভৌতিকং মানুষ-পশু-মৃগ-পক্ষি-সরীসৃপ-স্থাবর-নিমিত্তম্। আধিদৈবিকং যক্ষ-রাক্ষস-বিনায়ক-গ্রহাদ্যাবেশনিবন্ধনম্॥ ইতি সাংখ্যতত্ত্বকৌমুদী॥

(২) তৎ ত্বমসি—একমেবাদ্বিতীয়ং সৎ নামরূপবিবর্জ্জিতম্॥ সৃষ্টেঃ পুরাধুনাপ্যস্য তাদৃক্ত্বং তদিতীর্য্যতে॥ শ্রোতুর্দ্দেহেন্দ্রিয়াতীতং বস্ত্বত্র ত্বম্পদেরিতম্। একতা গ্রাহ্যতেঽসীতি তদৈক্যমনুভূয়তামিতি। পঞ্চদশী মহাবাক্যবিবেক॥

"তৎ ত্বমসি" সামবেদীয় ছান্দোগ্যশ্রুতিস্থ মহাবাক্য। এই মহাবাক্যের মধ্যে "তৎ" "ত্বম্" ও "অসি" এই তিনটী পদ সন্নিবিষ্ট আছে। প্রত্যেক পদের অর্থও পৃথক্ পৃথক্। যথা—

(ক) "তৎ"—"সদেব সৌম্যেদমগ্র আসীদেকমেবাদ্বিতীয়ম্"। "হে সৌম্য! সৃষ্টির পূর্ব্বে এই পরিদৃশ্যমান জগৎ একই অদ্বিতীয় সৎ (ব্রহ্মই) ছিলেন"। এই শ্রুতিবাক্য দ্বারা সৃষ্টির পূর্ব্বে নাম-রূপ বিবর্জ্জিত স্বগতাদি-ভেদ শূন্য যে সৎ বস্তুই প্রতিপাদিত হইয়াছে, বিচার দৃষ্টি দ্বারা এক্ষণেও অর্থাৎ সৃষ্টির উত্তর কালেও সেই সদ্বস্তুর স্বগতাদি-ভেদশূন্যত্ব প্রতিপাদনই তৎপদের অর্থ। অর্থাৎ বিশেষ বিচার করিয়া দেখিলে জানা যায় যে, এই পরিদৃশ্যমান নানাবিধ নাম রূপে বিভক্ত জগৎ যে অদ্বিতীয় সদ্বস্তু হইতে সৃষ্ট হইয়াছে, সেই সদ্বস্তুর সত্তাতেই এই জড় জগতের সত্তার উপলব্ধি হইতেছে, বস্তুতঃ এই জগৎ মিথ্যা। অতএব যে ভেদ রহিত সদ্বস্তু সৃষ্টির পূর্ব্বে ছিলেন, এইক্ষণেও সেই সদ্বস্তু রহিয়াছেন। সেই সদ্বস্তুই তৎ পদের অর্থ।

(খ) ত্বম্—যে সাধক শ্রবণ মননাদি অনুষ্ঠান দ্বারা মহাবাক্যের অর্থ জ্ঞাত হইয়াছেন, তাঁহার দেহও ইন্দ্রিয়াতীত, অর্থাৎ স্থূল সূক্ষ্ম ও কারণ এই ত্রিবিধ শরীরের সাক্ষী (অন্তর্য্যামী) বলিয়া, উক্ত শরীরত্রয় হইতে সম্পূর্ণ পৃথক্ যে সদ্বস্তু, তাহাই ত্বম্পদের অর্থ, শ্রবণ মননাদি অনুষ্ঠান না করিলে, শরীরত্রয় হইতে সদ্বস্তুকে পৃথক্ করিতে পারা যায় না। কঠশ্রুতিতেও উক্ত বিষয় সদৃষ্টান্ত বর্ণিত আছে। যেমন মুঞ্জা নামক তৃণ বিশেষের উপরিস্থ স্থূল পত্ররূপ আবরণ হস্ত দ্বারা উন্মোচন করিলে, তন্মধ্যস্থ কোমল তৃণ পৃথক্ করা যায়, সেইরূপ ব্রহ্মচর্য্যাদিসাধন সম্পন্ন অধিকারী, শ্রবণ মননাদির অনুষ্ঠান দ্বারা শরীরত্রিতয়রূপ আবরণ উন্মোচন পূর্ব্বক, তদ্রূপ পরম ব্রহ্মকে পৃথগ্‌ভূত করেন।

(গ) "অসি" এই পদদ্বারা "তৎ" সেই অর্থাৎ তুরীয় চৈতন্য ও "ত্বং" তুমি অর্থাৎ জীব চৈতন্য এই দুই পদের অভেদত্ব প্রতিপাদিত হইয়াছে।

(৩) কাম্য কর্ম্ম—স্বর্গাদীষ্টসাধনানি জ্যোতিষ্টোমাদীনি॥ স্বর্গাদি অভিলষিত বিষয় সাধন জ্যোতিষ্টো-

প্রতিপাদ্য। ভগবানের নাম-জপ ও তপঃস্তবনাদি উপাসনা রূপ পরম ধর্ম্মের অনুষ্ঠান করিতে করিতে, বিশুদ্ধচেতা মানবের হৃদয়ে ক্রমে সুদৃঢ়রূপে নিত্যানিত্য-বস্তুবিবেক (৪), বশীকার-ভেদ, ইহামুত্র ফলভোগ-বিষয়ে বৈরাগ্য (৫) শমাদি ষট্ সম্পত্তি (৬) সন্ন্যাস ধর্ম্ম, এবং সর্ব্ববিষয় পরিহার পূর্ব্বক গুরু ও বেদান্ত-(৭) বাক্যে শ্রদ্ধা উৎপন্ন হইবে। তৎপরে উপদেশের নিমিত্ত গুরু-সমীপে গমন ও সন্দেহ-ভঞ্জনার্থ উত্তর মীমাংসা (৮) নামে প্রসিদ্ধ বেদান্ত শাস্ত্র-শ্রবণে অভিলাষ হইবে। তৎপরে, গুরুমুখে বেদান্ত-বাক্য শ্রবণ করিতে করিতে, সন্দেহ বিলীন হইলে একান্তে তাহা মনন করিয়া, যোগশাস্ত্রানুসারে নিদিধ্যাসনে (৯) প্রবৃত্তি হইবে। তদনন্তর বিশুদ্ধচিত্তে সেই মহাবাক্য-(অর্থাৎ 'তত্ত্বমসি') প্রতিপাদিত জীব ও ব্রহ্মের অভেদ-বিষয়ে যথার্থ জ্ঞান উৎপন্ন হইয়া থাকে; অতঃপর সেই শব্দ ('তত্ত্বমসি' এই মহাবাক্য) হইতে নির্ব্বিকল্প সমাধি জন্মিবে, তত্ত্বজ্ঞানাভ্যাস-বশতঃ অবিদ্যারও নিবৃত্তি হইবে। চিত্তাবরণ রূপ অবিদ্যা-নিবৃত্তির সঙ্গে সঙ্গেই ভ্রম এবং সংশয়ও বিনষ্ট হইবে, তত্ত্বজ্ঞান-প্রভাবে সঞ্চিত কর্ম্ম সকলও নিবৃত্তি হইবে, এবং ভবিষ্যৎ কর্ম্মও আর উৎপন্ন হইবে না। কিন্তু আরব্ধ কর্ম্ম ক্ষয় হইলেও, সঞ্চিত বাসনা ক্ষয় হইবে না, তাহা অত্যন্ত বলবতী ও লয় পর্য্যন্ত কিছুতেই শান্তি লাভ করিবে না।

মাদি যজ্ঞের নাম কাম্য কর্ম্ম॥ নিষিদ্ধ কর্ম্ম—নরকাদ্যনিষ্টসাধনানি ব্রহ্মহননাদীনি॥ নরকাদি অনিষ্টজনক ব্রহ্মহত্যাদি ক্রিয়ার নাম নিষিদ্ধকর্ম্ম॥ ইতি বেদান্তসার।

(৪) নিত্যানিত্যবস্তুবিবেকস্তাবৎ ব্রহ্মৈব নিত্যং বস্তু ততোঽন্যদখিলমনিত্যমিতি বিবেচনম্॥ ইতি বেদান্তসার।

(৫) ইহামুত্রফলভোগবৈরাগ্য—ঐহিকানাং স্রক্চন্দনাদিবিষয়ভোগানাং কর্ম্মজন্যতয়া অনিত্যত্ববৎ আমুষ্মিকাণামপ্যমৃতাদিবিষয়ভোগানামনিত্যতয়া তেভ্যো নিতরাং বিরতিঃ॥ ইতি বেদান্তসার।

(৬) শমাদি ষট্‌সম্পত্তি—শম-দমোপরতি তিতিক্ষা-সমাধান-শ্রদ্ধাঃ। শমস্তাবৎ, শ্রবণাদিব্যতিরিক্তবিষয়েভ্যো মনসো নিগ্রহঃ॥ দমঃ—বাহ্যেন্দ্রিয়াণাং তদ্ব্যতিরিক্তবিষয়েভ্যো নিবর্ত্তনম্। উপরতিঃ নিবর্ত্তিতানামেতেষাং তদ্ব্যতিরিক্তবিষয়েভ্য উপরমণম্; অথবা বিহিতানাং কর্ম্মণাং বিধিনা পরিত্যাগঃ। তিতিক্ষা—শীতোষ্ণাদিদ্বন্দ্বসহিষ্ণুতা। সমাধানং—নিগৃহীতস্য মনসঃ শ্রবণাদৌ তদনুগুণবিষয়ে সমাধিঃ। শ্রদ্ধা—গুরুবেদান্তবাক্যেষু বিশ্বাসঃ॥ ইতি বেদান্তসার।

(৭) বেদান্ত বেদব্যাস প্রণীত দর্শনশাস্ত্রবিশেষ। বেদান্তো নাম উপনিষৎপ্রমাণম্ তদুপকারীণি শারীরকসূত্রাদীনি চ॥ ইতি বেদান্তসার।

(৮) উত্তরমীমাংসা ষড়্দর্শনান্তর্গত দর্শনশাস্ত্র বিশেষ। তাহা দুইভাগে বিভক্ত। পূর্ব্ব মীমাংসা ও উত্তর মীমাংসা। তন্মধ্যে পূর্ব্বমীমাংসা জৈমিনী-কৃত দ্বাদশাধ্যায়যুক্ত। তাহাতে যজ্ঞাদি কর্ম্মকাণ্ড নিরূপিত হইয়াছে। লোক-ব্যবহারার্থ মনু-যাজ্ঞবল্ক্যাদি-কৃত ধর্ম্মশাস্ত্রও ইহার অন্তর্গত। উত্তরমীমাংসা অর্থাৎ বেদান্ত, ভগবান বেদব্যাস প্রণীত অধ্যায় চতুষ্টয়যুক্ত, ব্রহ্মনিরূপণই এই শাস্ত্রের মুখ্য উদ্দেশ্য। তদভিপ্রায়ে সৃষ্টি ও প্রলয়ের ক্রম ও এই শাস্ত্রে বিস্তাররূপে নির্দ্দিষ্ট হইয়াছে।

(৯) নিদিধ্যাসনম্—বিজাতীয়দেহাদিপ্রত্যয়রহিতাদ্বিতীয়বস্তুসজাতীয়প্রবাহঃ। ইতি বেদান্তসার।

অতএব ধারণা, ধ্যান, সমাধি (১০) এই ত্রিতয় আর যমাদি পঞ্চ (১১) এই অষ্টাঙ্গ যোগ অভ্যাস করিতে হইবে। সর্ব্বদা ঈশ্বরের ধ্যান-দ্বারা সমাধি যোগ সিদ্ধ হইলে, মনোনাশ (১২) ও বাসনা ক্ষয় হইবে। তত্ত্বজ্ঞান, মনোনাশ ও বাসনাক্ষয় এককালে এই তিনের সম্পাদন হইলে দৃঢ়রূপে জীবন্মুক্তি হয়।

এরূপ নির্ব্বিকল্প-সমাধি-(১৩) বিশিষ্ট ব্রাহ্মণ ব্রহ্মবাদিগণের মধ্যে শ্রেষ্ঠ, গুণাতীত স্থিতপ্রজ্ঞ ও বিষ্ণুভক্তরূপে কথিত হইয়া থাকেন। এরূপে কৃতকৃত্য ও আত্মতুষ্ট পুরুষের বর্ণাশ্রমোক্ত ক্রিয়া-কলাপ এবং বিধি-নিষেধবিধায়ক বেদাদি শাস্ত্রেরও কোন প্রয়োজন করে না। যাঁহার দেবতা ও গুরুর প্রতি অকৃত্রিম ভক্তি, সেই মহাত্মার জন্য এই সকল বিষয় প্রকাশিত হইয়াছে, ইত্যাদি শ্রুতি দ্বারা প্রতীতি হইতেছে যে, সকল অবস্থাতেই পুরুষের কায়মনোবাক্য দ্বারা ভগবদ্ভক্তির বিশেষ প্রয়োজন। চিত্তশুদ্ধির নিমিত্ত অনুষ্ঠিত ভক্তিযোগই সাধকদিগকে পূর্ব্ব ভূমিতে (১৪) আনয়ন করে; বিঘ্নবাহুল্য প্রযুক্ত ভক্তিহীন-ক্রিয়ার ফলসিদ্ধি অতিশয় দুর্লভ। ভগবান্ হরি বলিয়াছেন, এরূপে পূর্ব্ব অভ্যাসের অবশীভূত পুরুষ বহুজন্মে সুসিদ্ধ হয়। ভগবান্ এই সকল বিষয় গীতাশাস্ত্রে প্রকাশ করিয়াছেন। অতএব এই গীতাশাস্ত্রের ব্যাখ্যা করিতে আমার মন অতিশয় উৎসুক হইয়াছে। নিষ্কাম কর্ম্মের অনুষ্ঠানই মুক্তির মূল কারণ, লৌকিক অনুরাগই তাহার প্রতিবন্ধক স্বরূপ; যে হেতু লোকানুরাগী মানবেরা স্বধর্ম্ম পরিত্যাগ, নিষিদ্ধ কর্ম্মের সেবা ও ফলাভিসন্ধিপূর্ব্বক সাহঙ্কার-ক্রিয়া সকলের অনুষ্ঠান করিতে অতিশয় আগ্রহ যুক্ত হইয়া

বিজাতীয়দেহাদিবুদ্ধ্যন্তজড়পদার্থবিষয়কপ্রত্যয়নিরাকরণেন সজাতীয়াদ্বিতীয়বস্তুবিষয়কপ্রত্যয়প্রবাহীকরণং নিদিধ্যাসনমিত্যর্থঃ ॥ ইতি নৃসিংহসরস্বতীকৃত বেদান্তসার টীকা।

(১০) অদ্বিতীয়বস্তুন্যন্তরিন্দ্রিয়ধারণং ধারণা। তত্রাদ্বিতীয়বস্তুনি বিচ্ছিদ্য অন্তরিন্দ্রিয়বৃত্তিপ্রবাহো ধ্যানম্। সমাধি—ধ্যেয়মেবহি সর্ব্বত্র ধ্যাতা তন্ময়তাং গতঃ। পশ্যতি দ্বৈতরহিতং সমাধিঃ সোঽভিধীয়তে। ইতি গরুড় পুরাণ।

(১১) যমাদি পঞ্চ—তত্রাহিংসা সত্যাস্তেয় ব্রহ্মচর্য্যাপরিগ্রহা যমাঃ ॥ ১ ॥ শৌচসন্তোষ তপঃস্বাধ্যায়েশ্বরপ্রণিধানানি নিয়মাঃ ॥ ২ ॥ করচরণাদিসংস্থানবিশেষলক্ষণানি পদ্মস্বস্তিকাদীনি আসনানি ॥ ৩ ॥ রেচকপূরক-কুম্ভক-লক্ষণাঃ প্রাণনিগ্রহোপায়াঃ প্রাণায়ামাঃ ॥ ৪ ॥ ইন্দ্রিয়াণাং স্বস্ববিষয়েভ্যঃ প্রত্যাহরণং প্রত্যাহারঃ ॥ ৫ ॥ ইতি বেদান্তসার।

পূর্ব্বোক্ত ধ্যান ধারণা সমাধি ও এই যমাদিপঞ্চকেই যোগশাস্ত্রোক্ত অষ্টাঙ্গ যোগ বলে ॥

(১২) মনো নাম সঙ্কল্পবিকল্পাত্মিকান্তঃকরণবৃত্তিঃ ইতি বেদান্তসার। তস্য নাশঃ বিলয়ঃ। অর্থাৎ সঙ্কল্পবিকল্পাত্মক অন্তঃকরণবৃত্তিবিশেষের বিলীন হওয়াই মনোনাশ।

(১৩) নির্ব্বিকল্প সমাধি—ধ্যাতৃ ধ্যানে পরিত্যজ্য ক্রমাদ্ধ্যেয়ৈকগোচরম্। নির্ব্বাতদীপবচ্চিত্তং সমাধিরভিধীয়তে ॥ ইতি পঞ্চদশী তত্ত্ববিবেক।

(১৪) পূর্ব্বভূমি যোগিনামবস্থাবিশেষঃ।

থাকে। সংসারাবিষ্ট পুরুষ স্বীয় পাপের দ্বারা পুরুষার্থের ( ১৫ ) অযোগ্য হইয়া, কেবল দুঃখ-সন্ততিই প্রাপ্ত হইয়া থাকে। এই সংসারে প্রাণিমাত্রেরই দুঃখ স্বভাবতঃ দ্বেষ্য; অতএব তৎসাধনভূত শোক-মোহাদিকে সর্ব্বদা পরিত্যাগ করিবে। বহুজন্ম হইতে বদ্ধমূল দুঃখের কারণীভূত, দুস্ত্যাজ্য শোকমোহাদি কিরূপে দূরীভূত হইবে, এতদ্বিষয়ক জ্ঞানাভিলাষী, ও পুরুষার্থ-বিষয়োন্মুখ নরনারায়ণ অর্জ্জুনকে প্রবোধ দিবার অভিপ্রায়ে, ভগবান্ সর্ব্বোত্তম গীতাশাস্ত্র ব্যক্ত করিয়াছেন।

জগদ্বিখ্যাত মহানুভব অর্জ্জুন গুরু পুত্র ও মিত্রাদিতে 'ইহারা আমার. আমি ইহাদের' এরূপ বিশ্বাসের বশবর্ত্তী হইলেন এবং স্বধর্ম্মসাধনরূপ যুদ্ধে স্বয়ং প্রবৃত্ত হইয়াও স্নেহ হেতু শোক মোহাদি দ্বারা অভিভূত বিবেক-বিজ্ঞান-বশতঃ তাহা হইতে বিরত হইয়া, ক্ষত্রিয়ধর্ম্ম-নিষিদ্ধ-বৃত্তি অবলম্বন করিলেন। এরূপ মহামোহ-সাগরে নিমগ্ন অর্জ্জুন, ভগবদুপদেশ-দ্বারা পরমবিদ্যা লাভ করিয়া, শোক-মোহাদিকে দূর করতঃ, স্বধর্ম্মে প্রবৃত্ত ও কৃতকৃত্য হইলেন। অতএব এই বিদ্যা সর্ব্বোৎকৃষ্ট ও মহাপ্রয়োজনীয়, তাহার সন্দেহ নাই। ভগবৎ-কর্ত্তৃক অর্জ্জুনের ন্যায় পরম গুণবান্ শিষ্যকে গীতাশাস্ত্রের উপদেশ প্রদত্ত হওয়ায়, ইহার অধিকারীও নিরূপিত হইয়াছে। মহারাজ ধৃতরাষ্ট্র, সঞ্জয়-মুখে পাণ্ডুপুত্রগণের জয়-লাভের হেতুসমূহ বহুবার শ্রবণ করিয়া, স্বপুত্রগণের রাজ্য-নাশ-ভয়ে এবং তাহাদের রাজ্য-প্রাপ্তির প্রত্যাশায়, সঞ্জয়কে জিজ্ঞাসা করিয়াছেন। এই বাক্য বৈশম্পায়ন জনমেজয়কে বলিতেছেন ( ১৬ )।

## নীলকণ্ঠকৃত টীকা ॥

প্রণম্য ভগবৎপাদান্ শ্রীধরাদীংশ্চ সদ্‌গুরূন্। সম্প্রদায়ানুসারেণ গীতাব্যাখ্যাং সমারভে ॥
ভারতে সর্ব্ববেদার্থো ভারতার্থশ্চ কৃৎস্নশঃ। গীতায়ামস্তি তেনেয়ং সর্ব্বশাস্ত্রময়ী মতা ॥
কর্ম্মোপাস্তিজ্ঞানভেদৈঃ শাস্ত্রং কাণ্ডত্রয়াত্মকম্। অন্যে তূপাসনাকাণ্ডাৎ তৃতীয়ো নাতিরিচ্যতে ॥
"তদেব ব্রহ্ম বিদ্ধি ত্বং নেদং যদিদমুপাসতে।" ইতি শ্রুত্যৈব বেদস্য হ্যুপাস্ত্যাদন্যতেরিতা ॥
ইয়মষ্টাদশাধ্যায়ী ক্রমাৎ ষট্‌কত্রিকেণ হি। কর্ম্মোপাস্তিজ্ঞানকাণ্ডত্রিতয়াত্মা নিগদ্যতে ॥

( ১৫ ) পুরুষার্থ—পুরুষস্য প্রয়োজনম্, স চ চতুর্ব্বিধঃ ॥ ধর্ম্মার্থকামমোক্ষশ্চ পুরুষার্থাঃ উদাহৃতাঃ। ইত্যাগ্নিপুরাণ ॥ গোস্বামিমতে ভক্তিঃ পঞ্চমঃ পুরুষার্থঃ ॥

( ১৬ ) মহর্ষি বাদরায়ণি-বেদব্যাসের শিষ্য বৈশম্পায়ন, গুরুর আদেশে, মহারাজ জনমেজয়ের সর্পযজ্ঞের দৈনন্দিন মধ্যাহ্নকালে ক্রমশঃ স্বকীয় গুরুদেব-প্রণীত ভারতকথা কীর্ত্তন করিয়াছিলেন। সুতরাং মহাভারতের বক্তা বৈশম্পায়ন এবং শ্রোতা সদস্যমণ্ডলী-পরিবৃত অর্জ্জুন-প্রপৌত্র পরীক্ষিত-নন্দন রাজা জনমেজয়। মহাভারত আদিপর্ব্ব ৫৯। ৬০ অধ্যায়।

## নীলকণ্ঠকৃত টীকার তাৎপর্য্য ।

সাম্প্রদায়িক ( ১ ) রীত্যনুসারে শ্রীধরাদি সদ্‌গুরুদিগকে ( ২ ) প্রণাম করিয়া গীতাশাস্ত্রের ব্যাখ্যা করণে প্রবৃত্ত হইলাম।

মহাভারত গ্রন্থে সমস্ত বেদার্থ ও ভারতের বিষয় সকল বর্ণিত হইয়াছে। এই গীতা-শাস্ত্রেও সেই সকল বিষয় আছে, তজ্জন্য এই গীতাকে পণ্ডিতগণ সর্ব্বশাস্ত্রময়ী বলিয়া ব্যাখ্যা করেন।

এই গীতাশাস্ত্রে কর্ম্ম উপাসনা ও জ্ঞানরূপ কাণ্ডত্রয় আছে। কেহ বলেন তৃতীয়কাণ্ড, অর্থাৎ জ্ঞানকাণ্ড, উপাসনাকাণ্ড হইতে অতিরিক্ত নহে।

"তুমি তাঁহাকেই ব্রহ্ম বলিয়া জান, যাঁহাকে উপাসনা করিতেছ তিনি ব্রহ্ম নহেন" এই শ্রুতি দ্বারা উপাস্য হইতে জ্ঞেয় বস্তুর পার্থক্য প্রতীত হইতেছে।

অষ্টাদশাধ্যায় এই গীতা ত্রিষট্‌ক দ্বারা ক্রমে কর্ম্ম উপাসনা ও জ্ঞান ভেদে ত্রিকাণ্ড রূপে কথিত হইয়া থাকে।

---

## শ্রীবিশ্বনাথ চক্রবর্ত্তী কৃত টীকা।

গৌরাংশুকঃ সৎকুমুদপ্রমোদী স্বাভিখ্যয়া গোস্তমসো নিহন্তা।
শ্রীকৃষ্ণচৈতন্যসুধানিধির্মে মনোঽধিতিষ্ঠন্ স্বরতিং করোতু ॥ ১ ॥
প্রাচীনবাচঃ সুবিচার্য্য সোঽহমজ্ঞোঽপি গীতামৃতলেশলিপ্সুঃ।
যতেঃ প্রভোরেব মতে তদত্র সন্তঃ ক্ষমধ্বং শরণাগতস্য ॥ ২ ॥

ইহ খলু সকলশাস্ত্রাভিমত-শ্রীমচ্চরণ-সরোজভজনঃ স্বয়ং ভগবান্ নরাকৃতিপরব্রহ্ম শ্রীবসুদেবসূনুঃ সাক্ষাৎ শ্রীগোপালপুর্য্যামবতীর্য্যাপার-পরমাতর্ক্য-স্বকৃপাশক্ত্যৈব প্রাপঞ্চিক-সকললোক-লোচন-গোচরীকৃতো ভবাব্ধিনিমজ্জমানান্ জগজ্জনানুদ্ধৃত্য স্বসৌন্দর্য্যমাধুর্য্যা-স্বাদনয়া স্বীয়প্রেমমহাম্বুধৌ নিমজ্জয়ামাস। শিষ্টরক্ষাদুষ্টনিগ্রহ-ব্রতনিষ্ঠ-মহিষ্ঠ-প্রতিষ্ঠোঽপি ভুবো ভারদুঃখাপহারমিষেণ দুষ্টানামপি স্বদ্বেষ্টৄণামপি মহাসংসারগ্রাহগ্রাসীভূতানামপি মুক্তিদানলক্ষণং পরমরক্ষণমেব কৃত্বা স্বান্তর্দ্ধানোত্তরকালজনিষ্যমাণানাদ্যবিদ্যাবন্ধনিবন্ধ-

---

( ১ ) সম্প্রদায়—শিষ্টপরম্পরাবতীর্ণোপদেশঃ। ইতি ভরতঃ। গুরুপরম্পরাগত-সদুপদিষ্টব্যক্তিসমূহঃ। অথ কলৌ ভবিষ্যন্তি চত্বারঃ সম্প্রদায়িনঃ। শ্রী-ব্রহ্ম রুদ্র-সনকা বৈষ্ণবাঃ ক্ষিতিপাবনাঃ॥ ইতি পদ্মপুরাণম্ ॥

( ২ ) সদ্‌গুরু-লক্ষণ—গুরবো বহবঃ সন্তি শিষ্যবিত্তাপহারকাঃ। দুর্লভোঽয়ং গুরুর্দেবি শিষ্যসন্তাপহারকঃ॥ ইত্যাদি। অন্যচ্চ। সদ্গুণোঽর্চ্চ্যাস্তু কৃতধীঃ কৃতজ্ঞঃ শিষ্যবৎসলঃ। নিগ্রহানুগ্রহে শক্তো হোমমন্ত্রপরায়ণঃ॥ উহাপোহপ্রকারজ্ঞঃ শুদ্ধাত্মা যঃ. পালয়ঃ। ইত্যাদিলক্ষণৈর্যুক্তো গুরুঃ স্যাদগরিমান্ধিঃ॥ ইতি মন্ত্রমুক্তাবল্যাম্ ।

শোকমোহাস্থাকুলানপি জীবানুদ্ধর্ত্তুং শাস্ত্রকৃন্মুনিগণগীয়মানযশশ্চ ধর্ত্তুং স্বপ্রিয়সখং তাদৃশস্বেচ্ছাবশাদেব রণমূর্দ্ধ্ন্যুদ্ভূতশোকমোহং শ্রীমদর্জ্জুনং লক্ষ্যীকৃত্য কাণ্ডত্রিতয়াত্মকসর্ব্ববেদতাৎপর্য্যপর্য্যবসিতার্থরত্নালঙ্কৃতং শ্রীগীতাশাস্ত্রমষ্টাদশাধ্যায়মন্তর্ভূতাষ্টাদশবিদ্যং সাক্ষাদ্বিদ্যমানীকৃতমিব পরমপুরুষার্থমাবির্ভাবয়াম্বভূব। তত্রাধ্যায়ানাং প্রথমেণ ষট্‌কেন নিষ্কামকর্ম্মযোগঃ, দ্বিতীয়েন ভক্তিযোগঃ, তৃতীয়েন জ্ঞানযোগো দর্শিতঃ। তত্রাপি ভক্তিযোগস্যাতিরহস্যত্বাদুভয়সঞ্জীবকত্বেনাভ্যর্হিতত্বাৎ সর্ব্বদুর্ল্লভত্বাচ্চ মধ্যবর্ত্তীকৃতঃ। কর্ম্মজ্ঞানয়োর্ভক্তিরাহিত্যেন বৈয়র্থ্যাৎ তে দ্বে ভক্তিমিশ্রে এব সম্মতীকৃতে। ভক্তিস্তু দ্বিবিধা—কেবলা,প্রধানীভূতা চ। তত্রাদ্যা স্বত এব পরমপ্রবলা। তে দ্বে বিনৈব বিশুদ্ধপ্রভাবতী অকিঞ্চনা অনন্যাদিশব্দবাচ্যা। দ্বিতীয়া তু কর্ম্মজ্ঞানমিশ্রেত্যখিলমগ্রে বিবৃতীভবিষ্যতি। অথার্জ্জুনস্য শোকমোহৌ কথম্ভূতাবিত্যপেক্ষায়াং মহাভারতবক্তা শ্রীবৈশম্পায়নো জনমেজয়ং প্রতি তত্র ভীষ্মপর্ব্বণি কথামবতারয়তি।

## বিশ্বনাথকৃত টীকার তাৎপর্য্য।

যিনি সজ্জন-কুমুদ-প্রমোদকারী এবং যিনি স্বীয় নাম ( শোভা ) দ্বারা জগতের তমোরাশি বিনষ্ট করিয়াছেন, গৌরাংশুক ( ১ ) ( গৌরবর্ণ অর্থাৎ শ্বেতরশ্মি ) সেই শ্রীকৃষ্ণ চৈতন্যরূপ সুধানিধি ( চন্দ্র ) আমার মনোমধ্যে অধিষ্ঠিত হইয়া আত্মরতি লাভ করুন ॥ ২ ॥ আমি অত্যন্ত মন্দমতি হইয়াও, প্রাচীন বাক্য সকল বিচার পূর্ব্বক, যতিপ্রবর প্রভুর

( ১ ) শ্রুত্বা তু কলিধর্ম্মাংস্তান্ ব্রহ্মা লোকপিতামহঃ। সর্ব্বলোকহিতার্থায় প্রোবাচ মধুসূদনম্ ॥ ভবিষ্যতি কলৌ কেনোপায়েন ধর্ম্মপালনম্। ভক্তিমার্গস্থিতিঃ কস্মাৎ তদ্বদস্ব জগদ্‌গুরো ! ॥

শ্রীভগবানুবাচ। অবতীর্ণো ভবিষ্যামি কলৌ নিজগুণৈঃ সহ। শচীগর্ভে নবদ্বীপে স্বর্ধুনীপরিবারিতে ॥ অপ্রকাশ্যমিদং গুহ্যং ন প্রকাশ্যং বহির্ম্মুখে। ভক্তাবতারং ভক্তাখ্যং ভক্তং ভক্তিপ্রদং স্বয়ম্ ॥ মন্মায়ামোহিতাঃ কেচিন্ন জ্ঞাস্যন্তি বহির্ম্মুখাঃ। জ্ঞাস্যন্তি মদ্ভক্তিযুক্তাঃ সাধবো ন্যাসিনোঽমলাঃ ॥ কৃষ্ণাবতারকালে যাঃ স্ত্রিয়ো যে পুরুষাঃ প্রিয়াঃ। কলৌ তেঽবতরিষ্যন্তি শ্রীদামসুবলাদয়ঃ ॥ চতুঃষষ্টির্মহান্তস্তে গোপা দ্বাদশ বালকাঃ। ধর্ম্মসংস্থাপনার্থায় বিহরিষ্যামি তৈরহম্ ॥ কালে নষ্টং ভক্তিপথং স্থাপয়িষ্যাম্যহং পুনঃ। কৃষ্ণচৈতন্যগৌরাঙ্গো গৌরচন্দ্রো গৌরহরিঃ ॥ শচীসুতঃ প্রভুর্গৌরো নামানি ভক্তিদানি মে ॥ ইতি অনন্তসংহিতা।

৮ মহাপ্রভু ১৪০৭ শকে উত্তরফল্গুনী নক্ষত্রে, ফাল্গুন পৌর্ণমাসীতে, সুরধুনী-পরিবেষ্টিত শ্রীমন্নবদ্বীপ ধামে, শ্রীমজ্জগন্নাথ-মিশ্রের ঔরসে, শ্রীমতী শচীদেবীর গর্ভে, একাধারে পুরুষপ্রকৃতিরূপে, শ্রীমদ্ভগবান্ শ্রীকৃষ্ণ চৈতন্য প্রভু নামে, আবির্ভূত হইয়াছিলেন। দ্বাপরে কৃষ্ণাবতার-কালে যে যে স্ত্রী-পুরুষ বৃন্দাবনে জন্মগ্রহণ করিয়া, ভগবানের প্রিয় হইয়াছিলেন, কলিযুগে শ্রীকৃষ্ণচৈতন্যাবতার কালে তাঁহারাই রূপান্তর পরিগ্রহ করিয়া, আবির্ভূত হইয়াছিলেন। শ্রীচৈতন্য বাল্যকালে গঙ্গাধর পণ্ডিতের নিকট শাস্ত্র অধ্যয়ন করিয়া, অল্প বয়সেই সুপণ্ডিত হন। শ্রীকৃষ্ণ চৈতন্য শ্রীমতী বিষ্ণুপ্রিয়া নাম্নী কামিনীর পাণিগ্রহণ করিয়াছিলেন, এবং পঞ্চবিংশতি বৎসর বয়সে সংসার আশ্রম পরিত্যাগ করিয়া দেশে দেশে জীবের কল্যাণার্থ হরিনাম প্রচার করেন। চৈতন্য চরিতামৃত গ্রন্থে মহাপ্রভুর লীলাকাহিনী বিশেষরূপে বর্ণিত আছে।

মতানুসারে, গীতামৃত কণার অভিলাষী হইয়াছি; শরণাগত জনের এই অভিলাষকে পণ্ডিতগণ ক্ষমা করিবেন ॥২ ॥

এই সংসারে যাঁহার শ্রীমচ্চরণারবিন্দ ভজন সকল শাস্ত্রানুমোদিত, সেই পরব্রহ্ম, নরাকৃতি ভগবান্ বসুদেবের পুত্র রূপে, গোপালপুরীতে সাক্ষাৎ অবতীর্ণ হইয়াছেন এবং যিনি অসীম ও অতর্ক্য কৃপাশক্তি দ্বারা প্রপঞ্চ লোক সকলের নয়নগোচর হইয়াছেন, তিনি ভব-সাগরে নিমগ্ন সকল প্রাণিকে উদ্ধার করিয়া স্বসৌন্দর্য্য-মাধুর্য্যাস্বাদনের নিমিত্ত, স্বকীয় প্রেমসাগরে নিমগ্ন করিয়াছেন; শিষ্ট রক্ষা ও দুষ্ট নিগ্রহরূপ ব্রতে অতিশয় প্রতিষ্ঠিত হইয়া ভূ-ভার হরণের ছলে, দুষ্ট ও সংসাররূপ মহা কুম্ভীর কর্ত্তৃক গ্রস্ত স্বশত্রুদিগেরও মুক্তি দান-লক্ষণ ( ২ ) পরম রক্ষা করিয়া অন্তর্হ্নত হইলে পর, অনাদি অবিদ্যা বন্ধন নিবন্ধন শোক-মোহাদি দ্বারা আকুল হইয়া যে সকল জীব জন্মগ্রহণ করিবে, তাহাদের উদ্ধারের নিমিত্ত ও শাস্ত্র রচয়িতা মুনিগণ কর্ত্তৃক গীয়মান ভগবদ্যশকে ধারণা করিবার নিমিত্ত যুদ্ধক্ষেত্রে শোক-মোহাভিভূত প্রিয় সখা অর্জ্জুনকে লক্ষ্য করিয়া, কাণ্ডত্রয়াত্মক সর্ব্ববেদ-তাৎপর্য্য-পর্য্যবসিতার্থরূপ রত্ন দ্বারা অলঙ্কৃত, অষ্টাদশ বিদ্যা ( ৩ ) পরিপূরিত, যেন পরম পুরুষার্থরূপে সাক্ষাৎ বিদ্যমান, এই গীতাশাস্ত্র প্রকাশিত করিয়াছেন। এই গীতাশাস্ত্রে অষ্টাদশ অধ্যায়; প্রথম ছয় অধ্যায়ে নিষ্কাম কর্ম্মযোগ, দ্বিতীয় ছয় অধ্যায়ে ভক্তিযোগ, তৃতীয় ছয় অধ্যায়ে জ্ঞানযোগ প্রদর্শিত হইয়াছে। ভক্তিযোগ অতিশয় গূঢ় এবং কর্ম্ম ও জ্ঞানের মূল কারণ স্বরূপ; অতএব অতিশয় শ্রেষ্ঠ এবং সর্ব্বদুর্লভ বলিয়া মধ্যবর্ত্তী ছয় অধ্যায়ে সন্নিবিষ্ট করিয়াছেন।

( ২ ) শত্রুকেও বিনাশ করিয়া ভগবান্ মুক্তি প্রদান করেন, তাহার উদাহরণ;—চৈদ্যদেহোত্থিতম্ জ্যোতির্বাসুদেবমুপাবিশৎ। পশ্যতাং সর্ব্বভূতানামুল্কেব ভুবি খাচ্চ্যুতা ॥ জন্মত্রয়ানুগুণিতম্ বৈরসংরব্ধয়া ধিয়া। ধ্যায়ংস্তন্ময়তাং যাতো ভাবো হি ভবকারণম্ ॥ ভাগবত ॥ ১০। ৭৪ ॥ বৈকুণ্ঠধামে ভগবানের জয় নামক পার্ষদ বালখিল্যাদি মুনিগণের শাপে প্রথমতঃ হিরণ্যকশিপু রূপে জন্মগ্রহণ করেন; ভগবান্ নৃসিংহ রূপে তাঁহাকে বধ করেন। পরে রাবণরূপে জন্মগ্রহণ করিলে ভগবান্ রামরূপে তাঁহাকে সংহার করেন। পুনর্ব্বার শাপভ্রষ্ট জয় শিশুপালরূপে জন্মগ্রহণ করিয়া ঘোরতর ভগবদ্বিদ্বেষী হইলে শ্রীকৃষ্ণ একোনশতবার তাঁহাকে ক্ষমা করেন। তদনন্তর যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে তাঁহার অত্যাচার সহ্য করিতে না পারিয়া, সুতীক্ষ্ণ চক্রদ্বারা শিরশ্ছেদন করেন। সর্ব্বজন সমক্ষে মরণান্তে শিশুপাল উল্কারূপে বাসুদেবের শরীরে প্রবিষ্ট হইয়াছিলেন। কঠোর ব্রত-পরায়ণ সাধুগণের যে সৌভাগ্য ঘটে না, আজন্ম ভগবদ্বিদ্বেষী শিশুপালের সে সৌভাগ্য কিরূপে ঘটিল, এই আশঙ্কা পরিহারার্থ শুকদেব বলিতেছেন, পূর্ব্বোক্ত জন্মত্রয়াবধি বৈরভাব বশতঃ শিশুপালের বুদ্ধি একান্ত ভগবদাবিষ্ট হইয়া তৎস্বরূপ প্রাপ্ত হইয়াছিল এবং তদ্ধেতু দেহাত্যয় হইলে তিনি পুনর্ব্বার ভগবানের পার্ষদ হইয়াছিলেন। সুতরাং চিন্তার একাগ্রতা তদ্রূপ প্রাপ্তির কারণ। কাঁচপোকা কর্ত্তৃক আক্রান্ত আরশোলার ঘটনা ইহার উদাহরণ স্থল।

( ৩ ) অষ্টাদশবিদ্যা—অঙ্গানি বেদাশ্চত্বারো মীমাংসা ন্যায়বিস্তরঃ। ধর্ম্মশাস্ত্রং পুরাণঞ্চ বিদ্যা হ্যেতাশ্চতুর্দ্দশ। আয়ুর্ব্বেদো ধনুর্ব্বেদো গান্ধর্ব্বশ্চেতি তে ত্রয়ঃ। অর্থশাস্ত্রং চতুর্থঞ্চ বিদ্যা হ্যষ্টাদশৈব তাঃ ॥ ইতি বিষ্ণুপুরাণম্

ভক্তি রহিত কর্ম্ম ও জ্ঞান উভয়ই বৃথা ( ৪ ) এজন্য সাধকগণ কর্ম্ম ও জ্ঞান উভয়ই ভক্তি মিশ্রিত করিয়া, সাধন করিতে বিধি প্রদান করিয়াছেন।

ভক্তি ( ৫ ) দ্বিবিধা ; কেবলা ও প্রধানীভূতা, কেবলা ভক্তি স্বতঃই পরম প্রবলা ( স্বতন্ত্রা ) এবং কর্ম্ম ও জ্ঞানের সাহায্য ব্যতীতও স্বয়ং বিশুদ্ধ প্রভাবতী : ইহা অকিঞ্চনা ভক্তি ও অনন্যা ভক্তি ইত্যাদি নামে উক্ত হইয়াছে।

প্রধানভূতা ভক্তি কর্ম্মপ্রধানীভূতা, জ্ঞানপ্রধানীভূতা ; অগ্রে এই সকল বিষয় বিশেষ বিস্তারিতরূপে আলোচনা করা যাইবে।

অনন্তর, অর্জ্জুনের শোক-মোহ কেন হইয়াছিল, জনমেজয় এরূপ প্রশ্ন করিলে, মহাভারত বক্তা বৈশম্পায়ন ভীষ্ম পর্ব্বের কথা অবতরণ করিতেছেন—ধৃতরাষ্ট্র উবাচেত্যাদি।

---

**যামুন মুনি।**—বিগাহে যামুনং তীর্থং সাধুবৃন্দাবনে স্থিতম্। নিরস্তজিহ্মগস্পর্শে যত্র কৃষ্ণঃ কৃতাদরঃ॥ স্বধর্ম্মজ্ঞানবৈরাগ্যসাধ্যভক্ত্যেকগোচরঃ। নারায়ণঃ পরংব্রহ্ম গীতাশাস্ত্রে সমীরিতঃ। জ্ঞানকর্ম্মাত্মিকে নিষ্ঠে যোগলক্ষে সুসংস্কৃতে। আত্মানুভূতিসিদ্ধ্যর্থে পূর্ব্বষট্‌কেন চোদিতে। মধ্যমে ভগবত্তত্ত্বযাথাত্ম্যাবাপ্তিসিদ্ধয়ে। জ্ঞানকর্ম্মাভিনির্ব্বর্ত্ত্যো ভক্তিযোগপ্রকীর্ত্তিতঃ॥ প্রধানপুরুষব্যক্তসর্ব্বেশ্বরবিবেচনম্। কর্ম্মধীর্ভক্তিরিত্যাদি পূর্ব্বশেষোহন্তিমোদিতঃ॥

**যামুন মুনির তাৎপর্য্য।**—সর্পবিষ-স্পর্শনিবৃত্তি করিয়া শ্রীকৃষ্ণ যাহাকে অতি সমাদর করিয়াছিলেন, বৃন্দাবনস্থিত মনোহর সেই যামুন তীর্থে আমি অবগাহন করি। স্বকীয় ধর্ম্ম, জ্ঞান ও বৈরাগ্যজনিত ভক্তির একমাত্র বিষয় পরব্রহ্ম নারায়ণ এই গীতাশাস্ত্রের প্রতিপাদ্য। ইহার প্রথম ষট্‌কে ব্রহ্মজ্ঞান সিদ্ধির নিমিত্ত, জ্ঞান ও কর্ম্ম নিষ্ঠারূপ যোগদ্বয় মধ্যম ষট্‌কে ভগবত্তত্ত্বের যাথাত্ম্য জ্ঞানের নিমিত্ত জ্ঞান কর্ম্ম সংসাধিত ভক্তিযোগ, অন্তিম ষট্‌কে প্রকৃতি, পুরুষ ও জগৎ এই তিনের বিচারসহ কর্ম্ম, জ্ঞান এবং ভক্তিযোগ সমালোচিত হইয়াছে।

( ৪ ) ভক্তিরহিত কর্ম্ম ও জ্ঞান বৃথা ; নৈষ্কর্ম্ম্যমপ্যচ্যুতভাববর্জ্জিতং ন শোভতে জ্ঞানমলং নিরঞ্জনম্। কুতঃ পুনঃ শশ্বদভদ্রমীশ্বরে ন চার্পিতং কর্ম্ম যদপ্যকারণম্॥ যেঽন্যেঽরবিন্দাক্ষ বিমুক্তমানিনস্ত্বয্যস্তভাবাদবিশুদ্ধবুদ্ধয়ঃ। আরুহ্য কৃচ্ছ্রেণ পরম্ পদম্ ততঃ পতন্ত্যধো নাদৃতযুষ্মদঙ্ঘ্রয়ঃ॥ ইতি ভাগবত।

( ৫ ) ভক্তি—সা পরানুরক্তিরীশ্বরে॥ ইতি শাণ্ডিল্যসূত্রম্॥ শ্রীমদ্ভাগবতে ভক্তির নবলক্ষণ নিরূপিত হইয়াছে। প্রহ্লাদোক্তি যথা—শ্রবণম্ কীর্ত্তনম্ বিষ্ণোঃ স্মরণম্ পাদসেবনম্। অর্চ্চনম্ বন্দনম্ দাস্যম্ সখ্যমাত্মনিবেদনম্॥ ইতি পুংসার্পিতা বিষ্ণৌ ভক্তিশ্চেন্নবলক্ষণা। ক্রিয়তে ভগবত্যদ্ধা তন্মন্যেঽধীতমুত্তমম্॥

## সূচনা সমাপ্তা।

ওঁ নমো ভগবতে বাসুদেবায় ॥

# শ্রীমদ্ভগবদ্গীতা

## ধৃতরাষ্ট্র উবাচ।

**ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে সমবেতা যুযুৎসবঃ।**
**মামকাঃ পাণ্ডবাশ্চৈব কিমকুর্ব্বত সঞ্জয়!॥ ১ ॥**

অন্বয়।—ধৃতরাষ্ট্র উবাচ (কথয়ামাস)। সঞ্জয়! ধর্ম্মক্ষেত্রে (ধর্ম্মভূমৌ) কুরুক্ষেত্রে (কুরুনাম্নো রাজ্ঞো ধর্ম্মস্থানে) যুযুৎসবঃ (যোদ্ধুকামাঃ) মামকাঃ (দুর্য্যোধনাদয়ঃ) পাণ্ডবাঃ (যুধিষ্ঠিরাদয়ঃ) চ এব সমবেতাঃ (মিলিতাঃ) [সন্তঃ] কিম্ অকুর্ব্বত (কৃতবন্তঃ) ॥ ১ ॥

প্রতিশব্দ।—ধৃতরাষ্ট্র বলিলেন। সঞ্জয়! ধর্ম্মভূমি কুরুক্ষেত্রে যুদ্ধার্থী মদীয়গণ এবং পাণ্ডবগণ সমবেত [হইয়া] কি করিতেছেন ॥১॥

ব্যাখ্যা।—ধৃতরাষ্ট্র জিজ্ঞাসা করিলেন, হে সঞ্জয়! * ধর্ম্মক্ষেত্র স্বরূপ কুরুক্ষেত্রে † দুর্য্যোধনাদি আমার পুত্রগণ এবং যুধিষ্ঠিরাদি পাণ্ডুপুত্রগণ, যুদ্ধাভিলাষে সমবেত হইয়া কি করিতেছেন? ॥ ১ ॥

* গবলগণ নন্দন সূত সঞ্জয় অতি বিশ্বস্ত, শাস্ত্রজ্ঞ, ধার্ম্মিক ও উদারচরিত রাজামাত্য ছিলেন। রাজা যুধিষ্ঠির সঞ্জয়ের সম্বন্ধে বলিয়াছেন যে, তুমি চিন্তভাবী, শান্তস্বভাব, সন্তোষময়, প্রণয়াস্পদ। তোমার বুদ্ধি কখনও বিচলিত হয় না এবং কোন প্রকার দুর্ব্যবহারে তোমাকে উত্তেজিত বা অপ্রকৃতিস্থ করিতে পারে না। তুমি কখনও কাহাকে অপ্রিয়, অসঙ্গত বা কটুবাক্য প্রয়োগ কর না। তোমার বাক্য সতত ধর্ম্ম-সঙ্গত ও সহৃদয়তাযুক্ত। তুমি দ্বিতীয় বিদুরস্বরূপ এবং অর্জ্জুনের প্রিয়তম সখা।

এরূপ সর্ব্বসদ্গুণান্বিত মহাপুরুষ না হইলে মহর্ষি বেদব্যাসের কৃপাভাজন হইয়া অব্যাহতে ও নিরাপদ ভাবে কুরুক্ষেত্র সমর সন্দর্শন করিয়া সঞ্জয় তাহার যথাবৎ বর্ণনা করিতে পারিতেন না এবং ভগবানের শ্রীমুখবিনির্গত যোগ ও তত্ত্বকথা পরিপূর্ণ শ্রীমদ্ভগবদ্গীতা স্বকর্ণে শ্রবণ করিয়া এবং সেই চিন্তামণির চিন্তাতীত বিশ্বরূপ সন্দর্শন করিয়া, ধন্য, পুলকিত ও মুক্ত হইতে পারিতেন না।

† সমন্তপঞ্চক বা কুরুক্ষেত্র ভারতের অন্যতম প্রধান তীর্থ এবং পরম পুণ্য ভূমি। এতৎ সম্বন্ধে জাবাল উপনিষদে লিখিত আছে যে, "যদনু কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্॥" শতপথ

আনন্দগিরি :—তত্রৈবমক্ষরযোজনা ধৃতরাষ্ট্র উবাচেতি। ধৃতরাষ্ট্রো প্রজ্ঞাচক্ষুর্বাহ্যচক্ষুরভাবাদ্বাহ্যমর্থং প্রত্যক্ষয়িতুমনীশঃ সন্নভ্যাসবর্ত্তিনং সঞ্জয়মাত্মনো হিতোপদেষ্টারং পৃচ্ছতি ধর্ম্মক্ষেত্র ইতি। ধর্ম্মস্য তদ্দেশশ্চ ক্ষেত্রমভিবৃদ্ধিকারণং যদুচ্যতে কুরুক্ষেত্রমিতি, তত্র সমবেতাঃ সঙ্গতা যুযুৎসবো যোদ্ধুকামাস্তে চ কেচিন্মদীয়া দুর্য্যোধনপ্রভৃতয়ঃ, পাণ্ডবাশ্চাপরে যুধিষ্ঠিরাদয়স্তে চ সর্ব্বে যুদ্ধভূমৌ সঙ্গতা ভূত্বা কিং অকুর্ব্বত কৃতবন্তঃ॥ ১॥

ব্রাহ্মণেও কুরুক্ষেত্রের পবিত্রতা সম্বন্ধে নিম্নলিখিত নিদর্শন আছে ; "দেবা হ বৈ সত্রং নিষেদুরগ্নিরিন্দ্রঃ সোমো মখো বিষ্ণুর্বিশ্বেদেবা অন্যত্রৈবাশ্বিভ্যাম্। তেষাং কুরুক্ষেত্রম্ দেবযজনমাস। তস্মাদাহুঃ কুরুক্ষেত্রম্ দেবযজনম্।"

কৌরব ও পাণ্ডবগণের পূর্ব্বপুরুষ সংবরণ-তপতী-নন্দন সুবিখ্যাত কুরুরাজার আবির্ভাবের পূর্ব্বে এই ভূমি সমন্তপঞ্চক নামে পরিচিত ছিল এবং তখনও ইহা তীর্থরূপে পরিগণিত হইত। ইহার বিশেষ বৃত্তান্ত নিম্নে উদ্ধৃত হইতেছে। "তিনি (পরশুরাম) স্ববিক্রম প্রভাবে নিঃশেষে ক্ষত্রিয় কুল উৎসন্ন করিয়া সেই সমন্তপঞ্চকে শোণিতময় পঞ্চ হ্রদ প্রস্তুত করেন। তিনি রোষ পরবশ হইয়া সেই হ্রদের রুধির দ্বারা পিতৃলোকের তর্পণ করিয়াছিলেন। অনন্তর ঋচীক প্রভৃতি পিতৃগণ তথায় আগমন করিয়া পরশুরামকে কহিলেন, হে মহাভাগ রাম! তোমার এইরূপ অবিচলিত পিতৃভক্তি ও অসাধারণ বিক্রম দর্শনে আমরা অত্যন্ত প্রীত হইয়াছি, এক্ষণে তুমি আপনার অভিলষিত বর প্রার্থনা কর। রাম কহিলেন হে পিতৃগণ! যদি প্রসন্ন হইয়া ইচ্ছানুরূপ বর প্রদানে অনুগ্রহ করেন, তাহা হইলে ক্রোধে অধীর হইয়া ক্ষত্রিয় বংশ ধ্বংস করত যে পাপরাশি সঞ্চয় করিয়াছি, সেই সকল পাপ হইতে যাহাতে মুক্ত হই এবং এই শোণিতময় পঞ্চহ্রদ অদ্যাবধি পৃথিবীতে তীর্থস্থান বলিয়া যাহাতে প্রখ্যাত হয় এরূপ বর প্রদান করুন। পিতৃগণ তথাস্তু বলিয়া পরশুরামের অভিমত বর প্রদান পূর্ব্বক সেইরূপ অধ্যবসায় হইতে তাঁহাকে ক্ষান্ত হইতে আদেশ করিলেন। সেই শোণিতময়পঞ্চহ্রদের সন্নিধানে যে সকল প্রদেশ আছে তাহাকেই পরম পবিত্র সমন্ত পঞ্চক বলিয়া নির্দ্দেশ করে। ঐ সমন্তপঞ্চক তীর্থে কলি ও দ্বাপরের অন্তরে কুরু ও পাণ্ডব সৈন্যের ঘোরতর সংগ্রাম হইয়াছিল। অষ্টাদশ অক্ষৌহিণী সেনা যুদ্ধার্থে ভূদোষ বর্জ্জিত সেই পুণ্যক্ষেত্রে সমবেত ও নিহত হয়। সেই তীর্থ অতি পবিত্র ও রমণীয়।" মহাভারত আদিপর্ব্ব।

কুরুক্ষেত্র তীর্থের পবিত্রতা ও শ্রেষ্ঠতা সম্বন্ধে মহর্ষি পুলস্ত দ্বিজোত্তম ভীষ্মকে বলিয়াছিলেন—"সর্ব্ব প্রকার প্রাণী সেই তীর্থ দর্শনমাত্র পাপ হইতে বিমুক্ত হয়। যে ব্যক্তি সতত এইরূপ কহে যে আমি কুরুক্ষেত্র গমন করিব, কুরুক্ষেত্রে বাস করিব, সে ব্যক্তিও সমুদায় পাতক হইতে পরিত্রাণ পায়। কুরুক্ষেত্রের বায়ু বিক্ষিপ্ত ধূলিও দুষ্কৃতকর্ম্মাকে পরম পদ প্রদান করিতে পারে। উত্তরে সরস্বতী ও দক্ষিণে দৃষদ্বতী, কুরুক্ষেত্র এই দেব নদীদ্বয়ের মধ্যবর্ত্তী। যাহারা এই কুরুক্ষেত্রে বাস করে, তাহাদিগের সুরলোকে বাস করা হয়।" মহাভারত বনপর্ব্ব।

কুরুক্ষেত্র নামের ইতিহাস নিম্নোদ্ধৃত অংশ পাঠ করিলে জানিতে পারা যাইবে। "সমন্তপঞ্চক প্রজাপতির উত্তর বেদি বলিয়া অভিহিত হইয়া থাকে। অসাধারণ ধীশক্তিসম্পন্ন অমিততেজা কুরুরাজ ঐ স্থান কর্ষণ করিয়াছিলেন বলিয়া উহা কুরুক্ষেত্র নামে প্রসিদ্ধ হইয়াছে। কুরুরাজ এই ক্ষেত্র কর্ষণ করিতে আরম্ভ করিলে দেবরাজ ইন্দ্র স্বর্গ হইতে তাঁহার সমীপে সমুপস্থিত হইয়া জিজ্ঞাসা করিলেন, রাজন্! তুমি কি অভিপ্রায়ে পরম যত্ন সহকারে এই ভূমি কর্ষণ করিতেছ? কুরুরাজ কহিলেন, হে পুরন্দর। যে সকল ব্যক্তি এই ক্ষেত্রে

রামানুজ। ধৃতরাষ্ট্র উবাচ। ধর্ম্মক্ষেত্র ইতি। ধর্ম্মক্ষেত্র ইত্যারভ্য, স ঘোষো ধার্ত্তরাষ্ট্রাণামিত্যন্তং শ্লোকানি ॥ ১॥

শ্রীধর।—অত্র তাবদ্ধর্ম্মক্ষেত্রে ইত্যাদিনা বিষীদন্নিদমব্রবীদিত্যন্তেন গ্রন্থেন শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদ প্রস্তাবায় কথা নিরূপ্যতে। ধৃতরাষ্ট্র উবাচেতি। ধর্ম্মক্ষেত্র ইতি। ভো সঞ্জয়! ধর্ম্মভূমৌ কুরুক্ষেত্রে, ধর্ম্মক্ষেত্রে ইতি কুরুক্ষেত্রবিশেষণং, এষামাদিপুরুষঃ কশ্চিৎ কুরুনামা বভূব, তস্য কুরোর্ধর্ম্মস্থানে, মামকাঃ মৎপুত্রাঃ, পাণ্ডুপুত্রাশ্চ, যুযুৎসবো যোদ্ধুমিচ্ছন্তঃ, সমবেতা মিলিতাঃ সন্তঃ কিমকুর্ব্বত কিং কৃতবন্তঃ ॥ ১ ॥

বলদেব।—ধৃতরাষ্ট্র উবাচেতি। যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবো মামকা মৎপুত্রাঃ পাণ্ডবাশ্চ কুরুক্ষেত্রে সমবেতাঃ কিমকুর্ব্বতেতি। নমু যুযুৎসবঃ সমবেতা ইতি ত্বমেবাথ ততো যুদ্ধেরন্নেব, পুনঃ কিমকুর্ব্বতেতি কস্তে ভাব ইতি চেৎ তত্রাহ ধর্ম্মক্ষেত্রে ইতি। "যদনু কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্" ইত্যাদিশ্রবণাদ্ধর্ম্মপ্ররোহভূমিভূতং কুরুক্ষেত্রং প্রসিদ্ধম্। তৎপ্রভাবিনষ্টবিদ্বেষা মৎপুত্রাঃ কিং পাণ্ডবেভ্যস্তদ্রাজ্যম্ দাতুং নিশ্চকুঃ, কিংবা পাণ্ডবাঃ সদৈব ধর্ম্মশীলা ধর্ম্মক্ষেত্রে তস্মিন্ কুলক্ষয়হেতুকাদধর্ম্মাদ্ভীতা

কলেবর পরিত্যাগ করিবে, তাহারা অতি সুনির্ম্মল স্বর্গলোকে গমন করিতে সমর্থ হইবে, আমার ভূমি কর্ষণের এই উদ্দেশ্য। সুররাজ কুরুরাজের বাক্য শ্রবণে তাঁহাকে উপহাস করিয়া স্বর্গে গমন করিলেন। মহীপতি কুরু ইন্দ্রের উপহাসে কিছুমাত্র দুঃখিত না হইয়া একান্তমনে ভূমি কর্ষণ করিতে লাগিলেন। দেবরাজ ইন্দ্র এইরূপে বারংবার কুরুর সমীপে আগমন পূর্ব্বক তাঁহার অধ্যবসায়ের উদ্দেশ্য শ্রবণ ও উপহাস করিয়া প্রস্থান করিতে লাগিলেন, কিন্তু কুরুরাজ কিছুতেই নিরস্ত হইলেন না। তখন ত্রিদশাধিপতি ইন্দ্র দেবগণের বাক্যানুসারে কুরুর নিকটে আগমন পূর্ব্বক কহিলেন, রাজর্ষে! আর তোমায় কষ্ট করিবার প্রয়োজন নাই, আমি কহিতেছি, যাহারা এই স্থানে আলস্য শূন্য হইয়া অনাহারে প্রাণত্যাগ করিবে, অথবা যুদ্ধে বাণপথবর্ত্তী হইয়া নিহত হইবে, তাহারা নিশ্চয়ই স্বর্গে গমন করিবে। সুররাজ ইন্দ্র ও ব্রহ্মাদি দেবগণ কহিয়াছেন যে, আর কোন স্থানই ইহা অপেক্ষা পবিত্র হইবে না। ভূপতিগণ এই স্থানে রণক্ষেত্রে নিহত হইয়া নিশ্চয়ই অক্ষয় পবিত্র লোক লাভে সমর্থ হইবেন।" মহাভারত। শল্যপর্ব্ব।

অন্যান্য শাস্ত্রাদি দর্শনে প্রতীত হয় যে, যে ভূভাগ সমন্তপঞ্চক কুরুক্ষেত্র নামে অভিহিত, ব্রহ্মাবর্ত্ত তাহারই নামান্তর। মনুসংহিতায় লিখিত আছে।

"সরস্বতী-দৃষদ্বত্যোর্দেবনদ্যোর্যদন্তরম্। তং দেবনির্ম্মিতং দেশং ব্রহ্মাবর্ত্তং প্রচক্ষতে ॥" মনুসংহিতা ২।১৭।

"সরস্বতী ও দৃষদ্বতী দেবনদীর অন্তর্ব্বর্ত্তী সেই দেবনির্ম্মিত দেশকে ব্রহ্মাবর্ত্ত কহে। মহাভারতোক্ত পুলস্ত্য উক্তিতেও সরস্বতী ও দৃষদ্বতী নদীদ্বয়ের মধ্যবর্ত্তী ভূভাগের কুরুক্ষেত্র নাম উক্ত হইয়াছে।

এই কুরুক্ষেত্র বা সমন্তপঞ্চক চিরদিনই ভারতের প্রধান যুদ্ধক্ষেত্র হইয়া রহিয়াছে। পূর্ব্বকালে শান্তনুনন্দন রাজা চিত্রাঙ্গদ এই ক্ষেত্রে গন্ধর্ব্ব-বিশেষের সহিত যুদ্ধ করিয়া বিগতজীব হইয়াছিলেন। ভারতীয় বহুতর প্রধান প্রধান যুদ্ধ এই স্থলেই সংঘটিত হয় এবং এই স্থানের সমর পরিণাম সমূহের সঙ্গে সঙ্গে ভারতের ভাগ্যনেমি বারংবার বিবিধ পরিবর্ত্তন পরিগ্রহ করে। (কুরুক্ষেত্র সংক্রান্ত অন্যান্য বিবরণ এই গ্রন্থের উপক্রমণিকায় দেখিতে পাইবেন।)

বনপ্রবেশমেব শ্রেয়ো বিমৃশুরিতি। হে সঞ্জয়েতি ব্যাসপ্রসাদাদ্বিনষ্টরাগদ্বেষত্বং তথাং বদেত্যর্থঃ। পাণ্ডবানাং মামকত্বানুক্তির্ধৃতরাষ্ট্রস্য পুত্রস্নেহগ্রস্তস্য তেষু দ্রোহমভিব্যনক্তি। ধান্যক্ষেত্রাৎ তদ্বিরোধিনাং ধান্যাভাসানামিব ধর্ম্মক্ষেত্রাৎ তদ্বিরোধিনাং ধর্ম্মাভাসানাং মৎপুত্রাণামপগমো ভাবীতি ধর্ম্মক্ষেত্রশব্দেন গীর্দেব্যা ব্যজ্যতে॥ ১॥

মধুসূদন।—ধৃতরাষ্ট্র উবাচ। পূর্ব্বে যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবোঽপি সন্তঃ কুরুক্ষেত্রে সমবেতাঃ সঙ্গতাঃ মামকা মদীয়া দুর্য্যোধনাদয়ঃ পাণ্ডবাশ্চ যুধিষ্ঠিরাদয়ঃ কিমকুর্ব্বত কিং কৃতবন্তঃ। কিং পূর্ব্বোৎসাহভূতযুযুৎসানুসারেণ যুদ্ধমেব কৃতবন্তঃ, উত কেনচিন্নিমিত্তেন যুযুৎসানিবৃত্ত্যাঽন্যদেব কিং কৃতবন্তঃ। ভীমার্জ্জুনাদিবীরপুরুষনিমিত্তং দৃষ্টভয়ং যুযুৎসানিবৃত্তিকারণং প্রসিদ্ধমেব, অদৃষ্টভয়মপি দর্শয়িতুমাহ ধর্ম্মক্ষেত্র ইতি। ধর্ম্মস্য পূর্ব্বমবিদ্যমানস্যোৎপত্তের্বিদ্যমানস্য চ বৃদ্ধের্নিমিত্তং শস্যস্যেব ক্ষেত্রং যৎ কুরুক্ষেত্রং সর্ব্বশ্রুতিস্মৃতিপ্রসিদ্ধম্। বৃহস্পতিরুবাচ যাজ্ঞবল্ক্যম্—"যদনু কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্" ইতি জাবালশ্রুতেঃ, "কুরুক্ষেত্রং বৈ দেবযজনং" ইতি শতপথশ্রুতেশ্চ। তস্মিন্ গতাঃ পাণ্ডবাঃ পূর্ব্বমেব ধার্ম্মিকা যদি পক্ষদ্বয়হিংসানিমিত্তাদধর্ম্মাদ্ভীতা নিবর্ত্তেরন্ ততঃ প্রাপ্তরাজ্যা এব মৎপুত্রাঃ। অথবা ধর্ম্মক্ষেত্রমাহাত্ম্যেন পাপিনামপি মৎপুত্রাণাং কদাচিচ্চিত্তপ্রসাদঃ স্যাৎ তদা চ তে লব্ধা কপটোপাত্তং রাজ্যং পাণ্ডবেভ্যো যদি দদ্যুস্তর্হি বিনাপি যুদ্ধং হতা এবেতি স্বপুত্ররাজ্যলাভে চ দৃঢ়তরমুপায়ং পশ্যন্ ইতি মমাসুদিন এব প্রশ্নবীজং। সঞ্জয়েতি চ সম্বোধনং রাগদ্বেষাদিদোষান্ সম্যগ্জিতবানসীতি কৃত্বা নির্ব্ব্যাজমেব কথনীয়ং ত্বয়েতি সূচনায়। মামকাঃ কিমকুর্ব্বতেত্যেতাবতৈব প্রশ্ননির্ব্বাহে পাণ্ডবাশ্চেতি পৃথঙ্নির্দ্দিশন্ পাণ্ডবেষু মামকত্বাভাব প্রদর্শনেন দ্রোহমভিব্যনক্তি॥ ১॥

নীলকণ্ঠ।—তত্র যুদ্ধোদ্যমং শ্রুত্বা ঔৎসুক্যাদগ্রিমং বৃত্তান্তং বুভুৎসুর্ধৃতরাষ্ট্র উবাচ—ধর্ম্মক্ষেত্র ইতি। তত্র বেদে "তেষাং কুরুক্ষেত্রং দেবযজনমাস" ইতি কর্ম্মকাণ্ডপ্রসিদ্ধং কুরুক্ষেত্রমন্যৎ, "অবিমুক্তং বৈ কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্" ইত্যবিমুক্তাখ্যং ব্রহ্মপ্রাপ্তিস্থানভূতং কুরুক্ষেত্রমন্যৎ, ব্রহ্মসদনত্বশ্রবণাৎ, তত্র হি জন্তোঃ প্রাণেষূৎক্রমমাণেষু রুদ্রস্তারকং ব্রহ্ম ব্যাচষ্টে যেনাসাবমৃতীভূত্বা মোক্ষীভবতীতি বাক্যশেষেণ ব্যুৎপাদিতম্, এতদ্ব্যাবৃত্ত্যর্থং ধর্ম্মক্ষেত্রে ইতি বিশেষণং, কুরুদেশান্তর্গতং হি কুরুক্ষেত্রং ধর্ম্মক্ষেত্রমেব ন তু তদ্ ব্রহ্মসদনং প্রবর্গ্যকাণ্ডে তস্য ধর্ম্মক্ষেত্রত্বমাত্রশ্রবণাৎ, তত্র সমবেতা মিলিতাঃ যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবঃ পাণ্ডবানাং পৃথগ্গ্রহণং তেষু মমমত্বাভাবসূচনার্থং॥ ১॥

বিশ্বনাথ।—ধৃতরাষ্ট্র উবাচেত্যাদি। কুরুক্ষেত্রে যুযুৎসবো যুদ্ধার্থং সঙ্গতা মামকা দুর্য্যোধনাদ্যাঃ পাণ্ডবাশ্চ যুধিষ্ঠিরাদয়ঃ কিং কৃতবন্তস্তদ্ব্রূহি। নমু যুযুৎসব ইতি ত্বং ব্রবীষ্যেব অতো যুদ্ধমেব কর্ত্তুমুদ্যতাস্তে তদপি কিমকুর্ব্বতেতি কেনাভিপ্রায়েণ পৃচ্ছসীত্যত আহ ধর্ম্মক্ষেত্র ইতি। "কুরুক্ষেত্রং দেবযজনং" ইতিশ্রুতেঃ, তৎক্ষেত্রস্য ধর্ম্মপ্রবর্ত্তকত্বং প্রসিদ্ধং। অতস্তৎসংসর্গমহিমা যদ্যধার্ম্মিকাণামপি দুর্য্যোধনাদীনাং ক্রোধনিবৃত্ত্যা ধর্ম্মে মতিঃ স্যাৎ,

পাণ্ডবাস্তু স্বভাবত এব ধার্ম্মিকাস্ততো বন্ধুহিংসনমনুচিতমিত্যুভয়েষামপি বিবেক উদ্ভূতে সন্ধিরপি সম্ভাব্যতে। ততশ্চ মমানন্দ এবেতি সঞ্জয়ং প্রতিজ্ঞাপয়িতুঃ ইষ্টো ভাবো বাহ্যঃ। আভ্যন্তরস্তু সন্ধৌ সতি পূর্ব্ববৎ সকণ্টকমেব রাজ্যং মদাত্মজানামিতি মে দুর্ব্বার এব বিষাদঃ। তস্মাদস্মাকীনো ভীষ্মস্বর্জ্জুনেন দুর্জ্জয়ঃ এবেত্যতো যুদ্ধমেব শ্রেয়স্তদেব ভূয়াদিতি তু তন্মনোরথোপযোগী দুর্লক্ষ্যঃ। অত্র ধর্ম্মক্ষেত্র ইতি ক্ষেত্রপদেন ধর্ম্মস্য ধর্ম্মাবতারস্য সপরিকরযুধিষ্ঠিরস্য ধান্যস্থানীয়ত্বং, তৎপালকস্য শ্রীকৃষ্ণস্য কৃষীবলস্থানীয়ত্বং, কৃষ্ণকৃতনানাবিধসাহায্যস্য জলসেচনসেতুবন্ধনাদিস্থানীয়ত্বম, শ্রীকৃষ্ণ-সংহার্য্যদুর্য্যোধনাদের্ধান্যদ্বেষিধান্যাকারতৃণবিশেষস্থানীয়ত্বঞ্চ বোধিতং সরস্বত্যা ॥ ১ ॥

তাৎপর্য্য।—জ্ঞানচক্ষু ধৃতরাষ্ট্র, বাহ্য-চক্ষুর অভাব বশতঃ প্রত্যক্ষ বিষয় সকল স্বয়ং সন্দর্শন করিতে অসমর্থ হইয়া, সমীপবর্ত্তী সঞ্জয়কে জিজ্ঞাসা করিলেন, "হে সঞ্জয়! ধর্ম্মবুদ্ধির বৃদ্ধিকারী কুরুক্ষেত্রে, দুর্য্যোধনাদি আমার পুত্রগণ এবং যুধিষ্ঠিরাদি পাণ্ডুপুত্রগণ, যুদ্ধাভিলাষে সমবেত হইয়া, কি করিতেছেন?"

মহামনা ধৃতরাষ্ট্র শৈশবাবধি দুর্য্যোধনের স্বভাব সম্যক্‌রূপে অবগত ছিলেন। পরম ধার্ম্মিক পাণ্ডবগণ, পিতৃবিয়োগের পর হইতে ধার্ত্তরাষ্ট্র কর্ত্তৃক জতুগৃহদাহ প্রভৃতি বহুবিধ অত্যাচারে প্রপীড়িত ও তদনন্তর দ্যূতক্রীড়ায় সর্ব্বস্বান্ত হইয়া, দ্বাদশ বৎসর বনে বনে ভ্রমণ এবং বৎসরকাল মৎস্যদেশে বিরাটভবনে দাসত্বচ্ছলে অজ্ঞাতবাস প্রভৃতি নানা দুঃখে জর্জ্জরিত হইয়াছিলেন; তথাপি হিংসা পরবশ না হইয়া, যথাসময়ে শান্তশীল পাণ্ডুসন্তানেরা অপক্ষপাতী ভগবান্ শ্রীকৃষ্ণ এবং ধর্ম্মপরায়ণ নীতি-বিশারদ পিতৃব্য বিদুরকে, পঞ্চগ্রাম মাত্র লাভাশয়ে দুর্য্যোধনের সমীপে প্রেরণ করিয়াছিলেন। তৎকালে দুর্য্যোধন আস্ফালন সহকারে উত্তর করিয়াছিলেন যে "তিলার্দ্ধং যবষড়্‌ভাগং সূচ্যগ্রে বিদ্যতে মহী। বিনা যুদ্ধং ন দাতব্যং সত্যং সত্যং বদাম্যহম্।" আমি সত্য সত্য বলিতেছি, তিলার্দ্ধ ও যবষড়্‌ভাগ কিম্বা সূচীর অগ্রভাগে যতটুকু ভূমি উত্তোলন করিতে পারা যায়, তাহাও পাণ্ডুপুত্রদিগকে বিনা যুদ্ধে প্রদান করিব না। তখনই অন্ধরাজের মনে ধারণা হইয়াছিল যে, কুরু ও পাণ্ডুপুত্রগণের যুদ্ধ অবশ্যম্ভাবী—কোন মতে এই সম্ভাবিত বিপদ্ হইতে নিস্তার লাভের সম্ভাবনা নাই। অন্তর্য্যামী শ্রীকৃষ্ণ, সন্ধি স্থাপন চেষ্টায় বিফল মনোরথ হইয়া, যুধিষ্ঠির সমীপে প্রত্যাগত হইলেন এবং দুর্য্যোধনের কৃত দুর্ব্ব্যবহারের বর্ণন করতঃ, পাণ্ডবগণকে

সমরায়োজন করিতে প্রোৎসাহিত করিলেন। নারায়ণ স্বয়ং রশ্মি গ্রহণপূর্ব্বক অর্জ্জুনের সারথি হইয়া রণভূমিতে অবতীর্ণ হইলেন। দৈববলে বলীয়ান্, সনাতন পরম পুরুষের প্রেমাশ্রিত, বিপুল বলবীর্য্যসম্পন্ন পাণ্ডবগণের অভ্যুদয়সূচক বিবিধ বর্ণনা সঞ্জয়মুখে পুনঃ পুনঃ শ্রবণ করিয়া মহারাজ ধৃতরাষ্ট্র স্বকীয়-তনয়গণের বিজয়-বিষয়ে বিশেষ সন্দিহান হইয়াছিলেন। সেই সন্দেহপ্রযুক্ত তিনি কুণ্ঠিতভাবে আলোচ্য প্রশ্নের অবতারণা করিলেন।

যখন উভয় পক্ষেই মহা শব্দে রণবাদ্য বাজিয়া উঠিল, যখন নানাদিগ্দেশাগত সৈন্যমণ্ডলী সমরাঙ্গনে সমবেত হইল ও যখন বীরগণের পদভরে বসুধা বিকম্পিতা এবং কলরবে গগনমণ্ডল পরিপূর্ণ হইয়া উঠিল, তখন সেখানে যুদ্ধ ভিন্ন আর কিসের সম্ভাবনা হইতে পারে? তবে মহাপ্রাজ্ঞ ধৃতরাষ্ট্র সেখানে যুদ্ধ আরম্ভ হইয়াছে কি না, কিম্বা, কিরূপ যুদ্ধ হইতেছে ইত্যাকার প্রশ্ন না করিয়া, "কিমকুর্ব্বত" অর্থাৎ "কি করিতেছেন" এরূপ প্রশ্ন করিলেন লেন? যেমন নিদাঘকালীন মাধ্যন্দিন প্রচণ্ড মার্ত্তণ্ড-তাপে প্রতপ্ত পথশ্রান্ত পথিক পিপাসাতুর হইয়া সুশীতল জলপূর্ণ পাত্র মুখ সমীপে আনয়ন করিলে, তখন কি কেহ তাহাকে জিজ্ঞাসা করে যে, "মহাশয় আপনি কি করিতেছেন?" এরূপ প্রশ্ন যেরূপ অসঙ্গত ও হাস্যজনক; সঙ্কল্পবদ্ধ, কৃপাণপাণি, বিপক্ষ পক্ষদ্বয় পরস্পর সম্মুখীন হইয়া কি করিতেছেন, এতাদৃশ প্রশ্নও তদ্রূপ অসঙ্গত ও হাস্যজনক।

ধৃতরাষ্ট্রের সমালোচ্য প্রশ্ন আমাদের স্থূল বুদ্ধিতে আপাততঃ অসঙ্গত বোধ হইতেছে। কিন্তু মহাবুদ্ধিমান্ ও প্রবীণোত্তম ধৃতরাষ্ট্র বৃথা প্রশ্ন করিয়াছিলেন, ইহা কদাপি সম্ভবপর নহে। বিশেষতঃ ত্রিকালদর্শী তত্ত্ববিৎ ভগবান্ বেদব্যাস বৃথা প্রশ্ন বিবেচনা করিলে কখনই তাহা লিপিবদ্ধ করিয়া স্বকীয় সুপবিত্র লেখনী কলুষিত করিতেন না। অতএব বিশেষ বিনিবেশ সহকারে অবতারিত প্রসঙ্গের পর্য্যালোচনা করা বিধেয়। সূক্ষ্মরূপে অনুসন্ধান করিলে সুধীর ধৃতরাষ্ট্রকৃত প্রশ্নের লৌকিক অলৌকিক দ্বিবিধ তাৎপর্য্য উপলব্ধ হয়।

ধন-গর্ব্বিত, অপরিণামদর্শী, স্বয়ং প্রভু দুর্য্যোধনাদি আমার পুত্রগণ, চিরাভ্যস্ত অহঙ্কারে উন্মত্ত এবং পূর্ব্বোৎসাহে উৎসাহিত হইয়া, যুদ্ধই আরম্ভ করিলেন, অথবা জগদ্বিজয়ী বীরকেশরী ভীম ও অর্জ্জুনাদির ভয়ে ভীত হইয়া সম্মুখসমর হইতে বিরত হইলেন, ইহাই এই প্রশ্নের একবিধ লৌকিক তাৎপর্য্য।

আমার পুত্রগণ কৃত, ভীষ্মাদি-রণ-পণ্ডিতপ্রমুখ, সমরায়োজন ও সৈন্যাধিক্য সন্দর্শনে পাণ্ডবগণের হৃদয়ে ভয় জন্মিলেও জন্মিতে পারে। সেরূপ ভীতি সঞ্চারিত হইলে তাহারা পলায়ন-পরায়ণ হইবে; সুতরাং যুদ্ধরূপ দারুণ দুর্দৈব সংঘটিত হইবে না, অথচ মৎপুত্রগণ নির্ব্বিঘ্নে রাজ্যভোগ করিবে। ইহাই ধৃতরাষ্ট্রকৃত প্রশ্নের অন্যবিধ লৌকিক তাৎপর্য্য বলিয়া অনুমিত হয়।

অলৌকিক তাৎপর্য্যও দুই প্রকার এবং প্রধানতঃ মূলান্তর্গত 'ধর্ম্মক্ষেত্র' এই পদ দ্বারা সূচিত। 'ধর্ম্মক্ষেত্র' এই পদটী কুরুক্ষেত্র পদের বিশেষণ। সমরক্ষেত্রের এই বিশেষণ প্রয়োগে এই গূঢ় অভিপ্রায় ব্যক্ত হইতেছে যে, সে স্থলে সমাগত হইলে তমোগুণাক্রান্ত অধার্ম্মিকগণের হৃদয়েও স্বতঃ সত্ত্বগুণের সঞ্চার হইয়া, অতিশয় ধর্ম্ম-বুদ্ধি সমুৎপন্ন হয় এবং সত্ত্বগুণাক্রান্ত ধার্ম্মিকদিগের ধর্ম্ম-প্রবৃত্তি অতিশয় বলবতী হয়।

যেরূপ উর্ব্বরা ভূমিতে বীজ বপন করিলে সহজেই প্রচুর পরিমাণে শস্য সমুৎপন্ন হয় এবং তথায় রোপিত বৃক্ষ সকল শাখা-পল্লবাদি পরিশোভিত হইয়া,ফলভারে অবনত হয়, তদ্রূপ ধর্ম্মোৎপত্তির নিকেতন স্বরূপ কুরুক্ষেত্রে সমরাভিলাষে সমাগত হইলেও, যদি স্থান প্রভাবে স্বভাবতঃ ধর্ম্মশীল পাণ্ডবগণের হৃদয়, সত্ত্বগুণের সম্যক্ বিকাশ বশতঃ, পিতামহ-গুরু-ভ্রাতৃগণাদির হিংসারূপ অধর্ম্ম হইতে বিরত হইয়া থাকে, তবে অনায়াসেই আমার পুত্রগণ কাঙ্ক্ষিত রাজ্য অর্জ্জন করিয়া পরম সুখে কালযাপন করিবে। ইহাই মনীষি অন্ধরাজকৃত প্রশ্নের একবিধ অলৌকিক তাৎপর্য্য। আর আমার পাপাত্মা পুত্রগণ যদি স্থান মাহাত্ম্যে উদার-হৃদয় ও প্রসন্ন-চিত্ত হইয়া কপটোপায়-লব্ধ রাজ্য পাণ্ডুপুত্রদিগকে প্রত্যর্পণ করেন, তবে বিনা যুদ্ধেই তাহারা রাজ্যভ্রষ্ট হইবে। ইহাই ধৃতরাষ্ট্রকৃত প্রশ্নের দ্বিতীয় অলৌকিক তাৎপর্য্য।

এবংবিধ সংশয়াকুলিতহৃদয়ে অপত্য-স্নেহ-পরায়ণ ধৃতরাষ্ট্র, স্বকীয় সন্তানগণের রাজ্যলাভ বাসনার বশবর্ত্তী হইয়া, জিজ্ঞাসা করিয়াছিলেন, "কিমকুর্ব্বত" অর্থাৎ তাহারা কি করিতেছে? যিনি রাগদ্বেষাদি সকল দোষ জয় করিয়াছেন অর্থাৎ কি সর্ব্বত্র সমদর্শী, তাঁহার নাম 'সঞ্জয়'। বৃথা প্রিয়বাক্যে প্রতারিত না করিয়া তাদৃশ ব্যক্তি নিশ্চয়ই অপক্ষপাতে যথার্থ বৃত্তান্ত বর্ণনা দ্বারা প্রকৃত ঘটনা পরিব্যক্ত করিবেন, মনোমধ্যে এইরূপ আশা করিয়া অন্ধরাজ সম্মুখবর্ত্তী অমাত্যকে সঞ্জয় এই প্রশংসাসূচক নামে সম্বোধন পূর্ব্বক জিজ্ঞাসা

করিয়াছিলেন। 'মামকাঃ' এই বাক্য দ্বারা নিজ তনয়দিগের উল্লেখ করায়, তাঁহাদের প্রতি নিরতিশয় স্নেহ-ভাব, আর 'পাণ্ডবাশ্চ' এই পদ দ্বারা পাণ্ডুপুত্রগণের উল্লেখ করায়, তাঁহাদের প্রতি মমতার অভাব এবং সঙ্গে সঙ্গে পুত্রস্নেহাবিষ্ট, লৌকিক ব্যবহারবোধ-বিহীন ধৃতরাষ্ট্রের হৃদয়গত গূঢ়াভিপ্রায়ও পরিব্যক্ত হইতেছে।

ধর্ম্মক্ষেত্র ও কুরুক্ষেত্র উভয় স্থানস্থ ক্ষেত্রপদের কর্ষণভূমি এই প্রচলিত অর্থ অবলম্বন করিয়া, কোন কোন মহাত্মা এইরূপ রূপক অর্থ করেন যে, ধর্ম্মনন্দন যুধিষ্ঠির এই ক্ষেত্রের ধান্য স্থানীয়, তদীয় সহায় শ্রীকৃষ্ণ ঐ ক্ষেত্রের কৃষক স্থানীয়, ভগবানুকৃত নানাবিধ সাহায্য জল-সেচন ও সেতু-বন্ধনাদি স্থানীয়, এবং শ্রীকৃষ্ণ কর্ত্তৃক বিনাশার্হ দুর্য্যোধনাদি ধান্যোৎপত্তির ও বৃদ্ধির প্রতিবন্ধক স্বরূপ ধান্যাকার অসার তৃণ স্থানীয়।

প্রসঙ্গতঃ এ স্থলে ইহাও উল্লেখ-যোগ্য যে, তীর্থাদি পুণ্য স্থান সমূহের মাহাত্ম্য কদাচ নিষ্ফল হইবার নহে। সত্ত্বগুণ সমন্বিত ব্যক্তির হৃদয় স্থান মাহাত্ম্যে দ্রবীভূত ও অধিকতর সত্ত্বগুণ সম্পন্ন হইয়া, মধুরতর হয়। পরে দৃষ্ট হইবে যে, তৃতীয় পাণ্ডব অর্জ্জুনের অন্তঃকরণে ধর্ম্মক্ষেত্রের প্রভাব বিশেষ রূপে প্রবল হইয়াছিল এবং তিনি শোণিতপাতাদি হিংসা কার্য্যে এককালে বিমুখ হইয়াছিলেন। কেন তাঁহার তাদৃশ ভাবান্তর জন্মিয়াছিল তাহা আলোচনা করিবার উৎকৃষ্টতর অবসর অচিরে উপস্থিত হইবে। আমরা সম্প্রতি সেই ঘটনার উল্লেখ করিয়া এই মাত্র দেখাইতেছি যে, বিজ্ঞোত্তম ধৃতরাষ্ট্র সঞ্জয়কে প্রশ্ন করণ কালে ধর্ম্মক্ষেত্র পদ দ্বারা তাহার যে মাহাত্ম্য ব্যক্ত করিয়াছিলেন, তাহা সর্ব্বথা নিষ্ফল হয় নাই ॥ ১ ॥

—০:(*):০—

সঞ্জয় উবাচ।

## দৃষ্ট্বা তু পাণ্ডবানীকং ব্যূঢ়ং দুর্য্যোধনস্তদা।
## আচার্য্যমুপসঙ্গম্য রাজা বচনমব্রবীৎ ॥ ২ ॥

**অন্বয়।—সঞ্জয় উবাচ। রাজা (দুর্য্যোধনঃ) তদা (তস্মাৎ সংগ্রামোদ্যোগাবস্থায়াম্) পাণ্ডব-অনীকম্, (পাণ্ডবানাং সৈন্যম্) ব্যূঢ়ম্, (ব্যূহরচনয়া স্থিতম্) দৃষ্ট্বা (অবলোক্য) তু (এব) আচার্য্যম্, (দ্রোণাচার্য্যম্) উপসঙ্গম্য (সমীপং গত্বা) বচনং (বক্ষ্যমাণরূপং বাক্যম্) অব্রবীৎ (উবাচ) ॥ ২ ॥**

প্রতিশব্দ।—সঞ্জয় বলিলেন। রাজা দুর্য্যোধন* তখন পাণ্ডবগণের সৈন্য ব্যূহবদ্ধ† দেখিয়াই আচার্য্য‡ সমীপস্থ হইয়া কথা বলিলেন॥২॥

ব্যাখ্যা।—ধৃতরাষ্ট্রের প্রশ্নোত্তর স্বরূপে সঞ্জয় বলিতে লাগিলেন,—পাণ্ডবগণের সৈন্য সমূহকে তখন ব্যূহাকারে যুদ্ধার্থ দণ্ডায়মান দেখিয়া, রাজা দুর্য্যোধন সত্বর দ্রোণাচার্য্যের সমীপস্থ হইয়া এই কথা বলিলেন॥ ২ ॥

আনন্দগিরি।—কিমস্মদীয়ং প্রবলং বলং প্রতিলভ্য বীরপুরুষৈর্ভীষ্মাদিভিরধিষ্ঠিতং পরেষাং ভয়মাবিরভূৎ, দয়াপক্ষদ্বয়হিংসানিমিত্তাধর্ম্মভয়মাসীদেবেন এতে যুদ্ধাদুপরমেরন্নিতি এবং পুত্রপরবশস্য পুত্রস্নেহাভিনিবিষ্টস্য ধৃতরাষ্ট্রস্য প্রশ্নে সঞ্জয়স্য প্রতিবচনং দৃষ্ট্বেত্যাদি। পাণ্ডবানাং ভয়প্রসঙ্গো নাস্তীত্যেতৎ তুশব্দেন দ্যোত্যতে, প্রত্যুত দুর্য্যোধনস্যৈব রাজ্ঞো ভয়ং প্রভূতং প্রাদুর্ব্বভূব, পাণ্ডবানাং পাণ্ডুসুতানাং যুধিষ্ঠিরাদীনামনীকং সৈন্যং ধৃষ্টদ্যুম্নাদিভিরতি-ধৃষ্টৈর্ব্যূহেনাবস্থিতং, দৃষ্ট্বা প্রত্যক্ষেণ প্রতীত্য ত্রস্তহৃদয়ো দুর্য্যোধনো রাজা তদা তস্যাং সংগ্রামোদযোগাবস্থায়ামাচার্য্যং দ্রোণনামানমাত্মনঃ শিক্ষিতারং রক্ষিতারঞ্চ শ্লাঘয়ন্নুপসংগম্য তদীয়ং সমীপং বিনয়েন প্রাপ্য, ভয়োদ্বিগ্নহৃদয়ত্বেঽপি তেজস্বিত্বাদেব বচনমর্থসহিতং বাক্যমুক্তবানিত্যর্থঃ ॥ ২ ॥

---

* ধৃতরাষ্ট্র-রাজমহিষী গান্ধারীর গর্ভজাত শতপুত্রের মধ্যে দুর্য্যোধন সর্ব্বজ্যেষ্ঠ। কথিত আছে ইনি জন্মগ্রহণ করিলে নানাপ্রকার অমঙ্গল সূচক দুর্লক্ষণ সমূহ প্রকাশিত হইয়াছিল এবং বিদুর প্রভৃতি তত্বজ্ঞ সাধুজনেরা দুর্য্যোধন কর্ত্তৃক কুরুকুল বিনষ্ট হইবে বলিয়া আশঙ্কা করিয়াছিলেন। মহাভারতে লিখিত আছে, 'দুর্ম্মতি দুর্য্যোধন কলির অংশে জন্মগ্রহণ করেন। ইনি অতি পাপাশয়, ক্রূর ও কুরুকুলের কলঙ্ক স্বরূপ ছিলেন।" কুরুরাট্, গান্ধারেয় দুর্য্যোধন—দুর্য্যোধনের এই সকল নামান্তর। ত্রিকাণ্ড শেষ।

† ব্যূহ—যুদ্ধে দুর্গ জয়াদি সাধনের নিমিত্ত সেনা রচনা। সমগ্রস্য তু সৈন্যস্য বিন্যাসঃ স্থানভেদতঃ। স ব্যূহ ইতি বিখ্যাতো যুদ্ধেষু পৃথিবীভুজাম্॥ ইতি শব্দরত্নাবলী।

‡ পাণ্ডব ও কৌরবদিগের অস্ত্রাচার্য্য দ্রোণ, মহর্ষি ভরদ্বাজের পুত্র। ইনি একদা দ্রোণ অর্থাৎ কলসের মধ্যে জন্মগ্রহণ করেন বলিয়া দ্রোণ নাম প্রাপ্ত হন। দ্রোণ শস্ত্রবিদ্যায় যেরূপ পারদর্শী ছিলেন, বেদ বেদাঙ্গাদি শাস্ত্রেও সেইরূপ অভিজ্ঞ ছিলেন। ইনি শরদ্বানের কন্যা কৃপীকে পত্নীরূপে গ্রহণ করেন। দ্রোণাচার্য্যের পুত্র জন্মমাত্র অশ্বের ন্যায় ধ্বনি করেন, এই জন্য অশ্বত্থামা নামে অভিহিত হন। পরশুরামকে প্রীত করিয়া দ্রোণ তাঁহার যাবতীয় অস্ত্রশস্ত্র ও সরহস্য ধনুর্ব্বেদ লাভ করেন। পৃষত রাজকুমার দ্রুপদ বাল্যকালে দ্রোণের সহাধ্যায়ী ও সুহৃদ ছিলেন। তিনি পঞ্চাল রাজ্যের অধীশ্বর হইলে, দ্রোণকে অপমানিত ও উপেক্ষিত করেন। দ্রোণ তথা হইতে হস্তিনাপুরে আসিলে, ভীষ্ম কর্ত্তৃক কৌরব ও পাণ্ডব বালকগণের আচার্য্যপদে নিয়োজিত হন। তৃতীয় পাণ্ডব অর্জ্জুন দ্রোণাচার্য্যের প্রিয়তম শিষ্য ছিলেন। রাজা দুর্য্যোধনের নির্ব্বন্ধাতিশয্য হেতু ভারত সমরে দ্রোণাচার্য্য কৌরব পক্ষে সেনাপতিপদ গ্রহণ করেন। পঞ্চাশীতি বর্ষ বয়সে, ভয়ানক ভারতযুদ্ধে, দ্রুপদ রাজার পুত্র ধৃষ্টদ্যুম্নের সহিত সমরে, মহর্ষি দ্রোণাচার্য্য বিগতজীব হন।

শ্রীধর।—সঞ্জয় উবাচ—দৃষ্ট্বেত্যাদি। পাণ্ডবানীমনীকং সৈন্যং ব্যূঢ়ং ব্যূহরচনয়াধিষ্ঠিতং দৃষ্ট্বা দ্রোণাচার্য্যসমীপং গত্বা রাজা দুর্য্যোধনো বক্ষ্যমাণং বচনমুবাচ॥ ২ ॥

বলদেব।—এবং জন্মান্ধস্য প্রজ্ঞাচক্ষুষো ধৃতরাষ্ট্রস্য ধর্ম্মপ্রজ্ঞাবিলোপান্মোহান্ধস্য, মৎপুত্রঃ কদাচিৎ পাণ্ডবেভ্যস্তদ্রাজ্যং দদ্যাদিতি বিম্লানচিত্তস্য ভাবং বিজ্ঞায় ধর্ম্মিষ্ঠঃ সঞ্জয়স্ত্বৎপুত্রঃ কদাচিদপি তেভ্যো রাজ্যং নার্পয়িষ্যতীতি তৎসন্তোষমুৎপাদয়ন্নাহ দৃষ্ট্বেতি। পাণ্ডবানামনীকং সৈন্যম্, ব্যূঢ়ং ব্যূহরচনয়াবস্থিতম্, আচার্য্যং ধনুর্ব্বিদ্যাপ্রদং দ্রোণম্, উপসঙ্গম্য স্বয়মেব তদন্তিকং গত্বা, রাজা রাজনীতিনিপুণঃ, বচনমল্পাক্ষরত্বগম্ভীরার্থত্ব-সংক্রান্তবচনবিশেষম্। অত্র স্বয়মাচার্য্য-সন্নিধিগমনেন পাণ্ডবসৈন্য প্রভাবদর্শনহেতুকং তস্যান্তর্ভয়ং গুরুগৌরবেণ তদন্তিকং স্বয়মাগতবানস্মীতি ভয়সঙ্গোপনঞ্চ ব্যজ্যতে, তদিদং রাজনীতিনৈপুণ্যাদতি চ রাজপদেন॥ ২ ॥

মধুসূদন।—এবং কৃপালোকব্যবহারনেত্রাভ্যামপি হীনতয়া মহতোঽন্ধস্য পুত্রস্নেহমাত্রাভিনিবিষ্টস্য ধৃতরাষ্ট্রস্য প্রশ্নে বিদিতাভিপ্রায়স্য সঞ্জয়স্যাতিধার্ম্মিকস্য প্রতিবচনমবতারয়তি বৈশম্পায়নঃ। সঞ্জয় উবাচ। তত্র পাণ্ডবানাং দৃষ্টভয়সম্ভাবনাপি নাস্তি, অদৃষ্টভয়ন্তু ভ্রান্ত্যা অর্জ্জুনস্যোৎপন্নং ভগবতোপশমিতমিতি পাণ্ডবানামুৎকর্ষস্তুশব্দেন দ্যোত্যতে। স্বপুত্রকৃতরাজ্যসমর্পণশঙ্কয়া তু মাং প্রাক্ষীরিতি রাজানং তোষয়িতুং দুর্য্যোধনদৌষ্ট্যমেব প্রথমতো বর্ণয়তি দৃষ্ট্বেতি। পাণ্ডুপুত্রাণামনীকং সৈন্যং ব্যূঢ়ং ব্যূহরচনয়া ধৃষ্টদ্যুম্নাদিভিঃ স্থাপিতং দৃষ্ট্বা চাক্ষুষজ্ঞানেন বিষয়ীকৃত্য, তদা সংগ্রামোদ্যমকালে, আচার্য্যং দ্রোণনামানং ধনুর্ব্বিদ্যাসম্প্রদায়প্রবর্ত্তয়িতারম্, উপসঙ্গম্য স্বয়মেব তৎসমীপং গত্বা ন তু স্বসমীপে তমাহূয়। এতেন পাণ্ডবসৈন্যদর্শনজনিতং ভয়ং সূচ্যতে। ভয়েন স্বরক্ষার্থং তৎসমীপগমনেঽপি আচার্য্যগৌরবব্যাজেন ভয়সঙ্গোপনং রাজনীতিকুশলত্বাদিত্যাহ রাজেতি। আচার্য্যং দুর্য্যোধনোঽব্রবীদিত্যেতাবতৈব নির্ব্বাহে বচনপদং সংক্ষিপ্তাল্পবহ্বর্থত্বাদি [ বহ্বর্থত্বাদি ] বহুগুণবিশিষ্টবাক্যবিশেষে সঙ্কুচিতং [ সংক্রমিতং ] বচনমাত্রমেবাব্রবীৎ ন তু কিঞ্চিদর্থমিতি বা॥ ২ ॥

নীলকণ্ঠ।—ব্যূঢ়ং ব্যূহরচনয়া স্থিতম্, আচার্য্যং, দ্রোণম্, রাজা দুর্য্যোধনঃ। রাজা অব্রবীদিত্যেব সিদ্ধে বচনপদেন সংক্ষিপ্তবহ্বর্থকত্বাদিগুণবত্ত্বং বাক্যস্য সূচ্যতে॥ ২ ॥

বিশ্বনাথ।—বিদিতত্তদভিপ্রায়স্তদাশংসিতং যুদ্ধমেব ভবেৎ, কিন্তু ত্বন্মনোরথপ্রতিকূলমিতি মনসি কৃত্বাহ দৃষ্ট্বেতি। ব্যূঢ়ং ব্যূহরচনয়া স্থিতম্ রাজা দুর্য্যোধনঃ। সান্তর্ভয়মুবাচ পশ্যৈতামিতি নবভি শ্লোকৈঃ॥ ২ ॥

**তাৎপর্য্য।**—অন্ধরাজকৃত প্রশ্নের উত্তর স্বরূপে সঞ্জয় অকপটে যাহা বলিয়াছেন, অতঃপর ব্যাস-শিষ্য বৈশম্পায়ন জন্মেজয়কে তাহাই বলিতে প্রবৃত্ত হইলেন।

ভীষ্মাদি বীরপুরুষ কর্ত্তৃক রক্ষিত, প্রবল পরাক্রান্ত আমাদের সৈন্যদিগকে অবলোকন করিয়া, শত্রুপক্ষীয়দিগের ভয়ের সঞ্চার হইল, অথবা

তাহারা হিংসা জনিত অধর্ম্ম ভয়ে ভীত হইয়া যুদ্ধ হইতে স্বয়ংই নিবৃত্ত হইল, কিংবা মৎপুত্র সুযোধন ধর্ম্মভূমির মহিমায় নির্ম্মল অন্তঃকরণ হইয়া পাণ্ডু-পুত্রগণের ন্যায়তঃ প্রাপ্য রাজ্য তাহাদিগকে প্রদান পূর্ব্বক প্রতিজ্ঞা পালনে বিমুখ হইল, স্নেহপরায়ণ পুত্রবশংবদ ধৃতরাষ্ট্রের এবংবিধ ভাবাত্মক সাগ্রহ প্রশ্নের উত্তর স্বরূপে বুদ্ধিমান্ সঞ্জয়, প্রথমতঃ পাণ্ডুপুত্রগণের কথা না বলিয়া, দুষ্টবুদ্ধি দুর্য্যোধনের ব্যবহার বর্ণনে প্রবৃত্ত হইলেন।

অমিততেজা ভীষ্মাদি দর্শনে পাণ্ডবগণের হৃদয়ে কোনই ভয়ের সঞ্চার হয় নাই, মূলান্তর্গত 'তু' শব্দের দ্বারা ইহাই পরিব্যক্ত হইতেছে। কেবল সত্ত্বগুণ প্রধান বীর-কেশরী অর্জ্জুনের হৃদয়ে স্থান মাহাত্ম্যে হিংসাদি নিমিত্ত অদৃষ্ট ভয়ের সঞ্চার হইয়াছিল মাত্র; কিন্তু ভূ-ভার হরণার্থ ভূতলে অবতীর্ণ চতুরচূড়ামণি ভগবান্, বুদ্ধি-কৌশলে আধ্যাত্মিক উপদেশ দ্বারা, ধনঞ্জয়ের সেই অবসাদ অচিরে দূরীভূত করিয়াছিলেন।

"রাজা"পদ দ্বারা দুর্য্যোধনের সর্ব্বতোমুখী প্রভুত্ব বিজ্ঞাপিত হইতেছে; কিন্তু অন্য কোন উপযুক্ত ব্যক্তি দ্বারা অধীনস্থ সেনানায়ক দ্রোণাচার্য্যকে আহ্বান না করিয়া, প্রভুপদাধিষ্ঠিত রাজা দুর্য্যোধন স্বয়ং তাঁহার নিকট গমন করিলেন কেন? সংগ্রামোদ্যত ব্যূহরচনাধিষ্ঠিত প্রবল পরাক্রান্ত পাণ্ডবগণের বিপুল বাহিনী দর্শনে ভয় ব্যাকুলতাই ইহার একমাত্র কারণ। রাজা, ভীতিব্যাকুলিত অন্তরে, ধনুর্ব্বিদ্যা সম্প্রদায় প্রবর্ত্তক দ্রোণ-নামক স্বকীয় আচার্য্য সমীপে স্বয়ং গমন করিলেন। কিন্তু পাছে তাঁহাকে লোকে ভীত ও কাপুরুষ বলিয়া অবজ্ঞা করে, এই আশঙ্কায়, রাজনীতি-সঙ্গত কৌশল সহকারে, তাঁহাকে 'আচার্য্য' শব্দে সম্বোধন করিয়া স্বকীয় গুরুর মহত্ত্ব প্রকাশ করিলেন, অথচ সঙ্গে সঙ্গে হৃদয়জাত ভীতভাব সঙ্গোপন করিলেন। যেহেতু তিনি যত সুমহৎ হউন না কেন, আচার্য্য সমীপে গমন করিলে তাঁহার মানের লাঘব হইল বলিয়া কেহই তাঁহাকে কলঙ্কিত করিবে না এবং তিনি যে ত্রাসহেতু সত্বর স্বয়ং প্রধাবিত হইয়াছেন, একথাও কেহ মনে করিবে না।

অব্রবীৎ' অর্থাৎ বলিলেন,'এই মাত্র বলিলেই বাক্যার্থসিদ্ধ হইতে পারিত, তথাপি'বচন'পদ থাকায়, দুর্য্যোধনের মুখ হইতে সংক্ষিপ্ত অথচ ভাববহুল বাক্য বিনির্গত হইল, এইরূপ বুঝিতে হইবে ॥ ২ ॥

পশ্যৈতাং পাণ্ডুপুত্রাণামাচার্য্য মহতীং চমূম্।
ব্যূঢ়াং দ্রুপদপুত্রেণ তব শিষ্যেণ ধীমতা ॥ ৩ ॥

অন্বয়।—আচার্য্য! তব শিষ্যেণ ধীমতা (বুদ্ধিমতা) দ্রুপদপুত্রেণ (ধৃষ্টদ্যুম্নেন) ব্যূঢ়াং (ব্যূহরচনয়া স্থাপিতাম্) পাণ্ডুপুত্রাণাম্ (যুধিষ্ঠিরাদীনাম্) এতাম্ (ভবৎপ্রমুখানপি অবিগণয্য স্থিতাম্) মহতীম্ (বিততাম্) চমূম্* (সেনাম্) পশ্য (অপরোক্ষীকুরু) ॥ ৩ ॥

প্রতিশব্দ।—গুরো! তোমার শিষ্য বুদ্ধিমান্ দ্রুপদ-তনয়-কর্ত্তৃক ব্যূহ বদ্ধ পাণ্ডবদিগের এই বহুসংখ্যক সেনা দেখ ॥ ৩ ॥

ব্যাখ্যা।—হে গুরুদেব! ভবদীয় সুচতুর অস্ত্রশিষ্য দ্রুপদনন্দন ধৃষ্টদ্যুম্ন † কর্ত্তৃক ব্যূহ রচনাধিষ্ঠিত পাণ্ডুপুত্রদিগের এই বিশাল সৈন্য-সমাবেশ অবলোকন করুন ॥ ৩ ॥

আনন্দগিরি।—তদেব বচনমুদাহরতি পশ্যেতি। এতামস্মদভ্যাসে মহাপুরুষানপি ভবৎপ্রমুখানপরিগণয্য ভয়লেশশূন্যামবস্থিতাং চমূমিমাং সেনাং পাণ্ডুপুত্রৈর্যুধিষ্ঠিরাদিভিরানীতাং মহতীমনেকাক্ষৌহিণীসহিতামক্ষোভ্যাং পশ্যেত্যাচার্য্যং দুর্য্যোধনো নিযুংক্তে, নিয়োগদ্বারা চ তস্মিন্ পরেষামবজ্ঞাং বিজ্ঞাপয়ন্ ক্রোধাতিরেকমুৎপাদয়িতুমুৎসহতে। পরকীয়সেনায়া বৈশিষ্ট্যাভিধানদ্বারা পরাপরপক্ষেঽপি ত্বদীয়মেব বলমিতি সূচয়ন্নাচার্য্যস্য তন্নিরসনং সুকরমিতি মন্বানঃ সন্নাহ ব্যূঢ়ামিতি। রাজ্ঞো দ্রুপদস্য পুত্রস্তব শিষ্যো ধৃষ্টদ্যুম্নো লোকে খ্যাতিমুপগতঃ, স্বয়ঞ্চ শাস্ত্রাস্ত্রবিদ্যাসম্পন্নো মহামহিমা তেন ব্যূহমাপাদ্যাধিষ্ঠিতামিমাং চমূং কিমিতি ন প্রতিপদ্যসে কিমিতি বা ন মৃষ্যসীত্যর্থঃ ॥ ৩ ॥

---

* গজ ৭২৯, রথ ৭২৯, অশ্ব ২১৮৭, পদাতি ৩৬৪৫ একত্রিত হইলে চমূ হয়। চমূশব্দে সাধারণতঃ সৈন্য দল বুঝায়। ('কুরুক্ষেত্র যুদ্ধ' শীর্ষক প্রবন্ধ দেখুন।)

† পাঞ্চালরাজ দ্রুপদ, ভরদ্বাজনন্দন দ্রোণাচার্য্যের বিনাশ সাধন বাসনায়, পুত্রকামী হইয়া মহাতপা মহর্ষি উপযাজের দ্বারা এক যজ্ঞ সম্পন্ন করেন; সেই যজ্ঞীয় হুতাশন মধ্য হইতে বর্ম্ম ও অস্ত্রধারী দেবকুমার তুল্য এক কুমার আবির্ভূত হইলেন। সঙ্গে সঙ্গে এই আকাশবাণী হইল যে, এই দ্রুপদনন্দন দ্রোণকে বধ করিবেন। অনতিকাল মধ্যে সেই যজ্ঞানল হইতে আর এক শ্যামকায়া অলৌকিক শ্রীসম্পন্না কামিনী সমুত্থিতা হইলেন। ব্রাহ্মণেরা সেই যজ্ঞোদ্ভূত বীরের ধৃষ্টদ্যুম্ন এবং সেই যজ্ঞ-সম্ভূতা কুমারীর কৃষ্ণা (দ্রৌপদী) নাম রক্ষা করিলেন। ধৃষ্টদ্যুম্ন মহর্ষি দ্রোণাচার্য্যের নিকট অস্ত্র শিক্ষা করেন। দৈব অপ্রতিবিধেয় বিবেচনায়, স্থিরবুদ্ধি দ্রোণ, ধৃষ্টদ্যুম্ন প্রাণান্তক জানিয়াও তাঁহাকে যথাবিহিত যত্ন সহকারে অস্ত্রশিক্ষা প্রদান করিয়া ভূমণ্ডলে স্বকীয় অসাধারণ হৃদয়-বল ও ধর্ম্মবুদ্ধির পরিচয় প্রদান করিয়াছেন। আচার্য্য দ্রোণ এই শিষ্য হস্তেই নিহত হইয়াছিলেন।

**শ্রীধর।**—তদেব বচনমাহ পশ্যৈতামিত্যাদিনবভিঃ শ্লোকৈঃ পশ্যেত্যাদি। হে আচার্য্য! পাণ্ডবানাং মহতীং বিততাং চমূং সেনাং পশ্য, তব শিষ্যেণ দ্রুপদপুত্রেণ ধৃষ্টদ্যুম্নেন ব্যূঢ়াং ব্যূহরচনয়াধিষ্ঠিতাম্॥ ৩॥

**বলদেব।**—তত্তাদৃশং বচনমাহ পশ্যৈতামিত্যাদিনা। প্রিয়শিষ্যেষু যুধিষ্ঠিরাদিষু স্নেহাতিশয্যাদাচার্য্যো ন যুধ্যেদিতি বিভাব্য তৎকোপোৎপাদনায় তস্মিংস্তদবজ্ঞাং ব্যঞ্জয়ন্নাহ এতামিতি। এতামতিসন্নিহিতাং প্রাগল্ভ্যেনাচার্য্যমতিশূরঞ্চ ত্বামবিগণয্য স্থিতাম্ দৃষ্ট্বা তদবজ্ঞাং প্রতীহীতি। ব্যূঢ়াং ব্যূহরচনয়া স্থাপিতাম্। দ্রুপদপুত্রেণেতি। ত্বদ্বৈরিণা দ্রুপদেন ত্বদ্বধায় ধৃষ্টদ্যুম্নং পুত্রো যজ্ঞাগ্নিকুণ্ডাদুৎপাদিতোঽস্তীতি। তব শিষ্যেণেতি। ত্বং স্বশত্রুং জানন্নপি ধনুর্ব্বিদ্যামধ্যাপিতবানসীতি তব মন্দধীত্বম্। ধীমতেতি। শত্রোস্তত্তদ্বধোপায়ো গৃহীত ইতি সুধীত্বম্. ত্বদুপেক্ষ্যকারিতৈবাস্মাকমনর্থহেতুরিতি ভাবঃ॥ ৩॥

**মধুসূদন।**—তদেব বাক্যবিশেষরূপং বচনমুদাহরতি "পশ্যৈতামিত্যাদিনা তস্য সঞ্জয়ন্ হর্ষম্" ইত্যন্তেন গ্রন্থেন। পাণ্ডবেষু প্রিয়শিষ্যেষু অতিস্নিগ্ধহৃদয়মাচার্য্যোঽর্জ্জুনম্ করিষ্যতীতি সন্তপ্তে তস্মিন্ পরমাবজ্ঞাং অতিস্নিগ্ধহৃদয়ত্বাদাচার্য্যো যুদ্ধং ন করিষ্যতীতি সম্ভাব্য তস্মিন্ পরেষাং অবজ্ঞাং বিজ্ঞাপয়ন্ তস্যানন্দাতিরেকম্ [ ক্রোধাতিশয়ম্ ] উৎপাদয়িতুমাহ এতামিতি। এতামত্যাসন্নত্বেন ভবদ্বিধানপি মহানুভাবানবগণয্য ভয়শূন্যত্বেন স্থিতাং পাণ্ডুপুত্রাণাং চমূম্ অনেকাক্ষৌহিণীসহিতত্বেন দুর্নিবারাং পশ্য অপরোক্ষীকুরু ( প্রার্থনায়াং লোট্ )। অহং শিষ্যত্বাৎ ত্বামাচার্য্যং প্রার্থয়ামীত্যাহ আচার্য্যেতি। দৃষ্ট্বা চ তৎকৃতামবজ্ঞাং স্বয়মেব জ্ঞাস্যসীতি ভাবঃ। ননুতদীয়াবজ্ঞা সোঢ়ব্যৈবাস্মাভিঃ প্রতিকর্ত্তুমশক্যত্বাদিত্যাশঙ্ক্য তন্নিরসনং তব সুকরমেবেত্যাহ ব্যূঢ়াং তব শিষ্যেণেতি। শিষ্যাপেক্ষয়া গুরোরাধিক্যং সর্ব্বসিদ্ধমেব। ব্যূঢ়াং ধৃষ্টদ্যুম্নেনেত্যনুক্ত্বা দ্রুপদপুত্রেণেতি কথনং দ্রুপদপূর্ব্ববৈরসূচনেন ক্রোধোদ্দীপনার্থম্। ধীমতেতিপদমনুপেক্ষণীয়ত্বসূচনার্থম্। ব্যাসঙ্গান্তরনিরাকরণেন ত্বরাতিশয়ার্থং। পশ্যেতি প্রার্থনম্। অন্যচ্চ হে পাণ্ডুপুত্রাণামাচার্য্য! ন তু মম তেষু স্নেহাতিশয়াৎ। দ্রুপদপুত্রেণ তব শিষ্যেণেতি ত্বদ্বধার্থমুৎপন্নোঽপি ত্বয়াধ্যাপিত ইতি তব মৌঢ্যমেব মমানর্থকারণমিতি সূচয়তি। শত্রোরপি সকাশাৎ তদ্বধোপায়ভূতা বিদ্যা গৃহীতেতি তস্য ধীমত্ত্বম্। অতএব তত্র সুদর্শনেনানন্দহেতুরেব ভবিষ্যতি ভ্রান্তত্বাৎ নাস্য কস্যচিদপি প্রদর্শনীয়েতি ত্বমেবৈতাং পশ্যেত্যাচার্য্যং প্রতি তৎসৈন্যং প্রদর্শয়ন্ নিগূঢ়ং দ্বেষং দ্যোতয়তি। এবঞ্চ যস্য ধর্ম্মক্ষেত্রং প্রাপ্যাচার্য্যোঽপীদৃশী দুষ্টবুদ্ধিস্তস্য কানুতাপশঙ্কা সর্ব্বাভিশঙ্কিত্বেনাতিদুষ্টাশয়ত্বাদিতিভাবঃ॥ ৩॥

**নীলকণ্ঠ।**—দ্রুপদপুত্রেণেতি পূর্ব্ববৈরস্মরণেন ক্রোধোদ্দীপনার্থং বিশেষণম্॥ ৩॥

**বিশ্বনাথ।**—দ্রুপদপুত্রেণ ধৃষ্টদ্যুম্নেন তব শিষ্যেণেতি ত্বদ্বধার্থং উৎপন্ন ইতি জানতাপি ত্বয়া অয়মধ্যাপিত ইতি তব মন্দবুদ্ধিত্বং। ধীমতেতি শত্রোরপি তত্তঃ সকাশাৎ ত্বদ্বধোপায়বিদ্যা গৃহীতা ইত্যস্য মহাবুদ্ধিত্বং ফলকালেঽপি পশ্যেতি ভাবঃ॥ ৩॥

তাৎপর্য্য।—অতঃপর নিম্নলিখিত নয় শ্লোকদ্বারা রাজা দুর্য্যোধন নিজ অভিপ্রায় প্রকাশ করিতেছেন। হে আচার্য্য! হে ধনুর্ব্বিদ্যা-পারদর্শিন্! ঐ দেখুন পাণ্ডবগণের পুঞ্জীকৃত সৈন্য, আপনার সুবুদ্ধিমান্ শিষ্য দ্রুপদপুত্র ধৃষ্টদ্যুম্ন কর্ত্তৃক রচিত ব্যূহ মধ্যে সুরক্ষিত হইয়া, যুদ্ধার্থ দণ্ডায়মান রহিয়াছে।

দ্রোণাচার্য্য পাছে পাণ্ডুপুত্রগণকে দর্শনে স্নেহে অধীর হইয়া সমর পরিত্যাগ পূর্ব্বক, অবলম্বিত অধ্যবসায়ে উদ্যম বিহীন হন, এই ভয়ে রাজা দুর্য্যোধন, তাহাদের গুরুর প্রতি অবজ্ঞাভাব প্রদর্শনপূর্ব্বক আচার্য্যের ক্রোধোদ্দীপনের নিমিত্ত বলিতেছেন; গুরুদেব! আমি আপনার শিষ্য—বিনয় পূর্ব্বক প্রার্থনা করিতেছি, কৃপা করিয়া সম্মুখভাগে অবলোকন করুন। আপনি চিরদিন যে পাণ্ডুপুত্রদিগকে অকৃত্রিম স্নেহ করিয়া আসিতেছেন, অদ্য তাহারা অনেক অক্ষৌহিণী সৈন্য সংগ্রহ পূর্ব্বক আপনার মত বহুদর্শী সদুপদেষ্টা গুরুর প্রতি ভ্রুক্ষেপও না করিয়া, নিতান্ত অহঙ্কৃতভাবে আপনার সম্মুখে সমর-বেশে দণ্ডায়মান হইয়াছে। তাহাদের এই ব্যবহার কি আপনার অকৃত্রিম স্নেহ-লতার যথোপযুক্ত ফল, না গুরুদেবের সমুচিত দক্ষিণা? তাহাদের সাহঙ্কৃত ও অবজ্ঞাসূচক ব্যবহার দর্শন করিয়া নিশ্চিন্ত ও উদাসীন থাকা, আপনার পক্ষে কখনই বিধেয় নহে। অতএব আর বিলম্বে প্রয়োজন নাই, সম্প্রতি সময়োচিত কার্য্যে প্রবৃত্ত হউন।

আপনার চিরবৈরি দ্রুপদরাজার পুত্র ধৃষ্টদ্যুম্ন আপনার প্রদত্ত শিক্ষা-প্রভাবে এই ব্যূহ রচনা করিয়াছেন; সুতরাং ইহার চতুরতা ও আভ্যন্তরীণ কৌশল কিছুই আপনার অগোচর থাকিতে পারে না। এক্ষণে আমার বোধ হয় আপনি ঈষৎকটাক্ষ করিলেই ইহাদের গর্ব্ব খর্ব্ব করিতে পারিবেন। ধৃষ্টদ্যুম্নের নাম না করিয়া, দ্রোণাচার্য্যের ক্রোধ উদ্দীপনার্থ তাঁহার চিরশত্রুর নাম স্মরণ করাইবার অভিপ্রায়ে দুর্য্যোধন এস্থলে 'দ্রুপদপুত্র' শব্দের ব্যবহার করিয়াছেন।

পক্ষান্তরে আপনার বধার্থ উৎপন্ন এই ধৃষ্টদ্যুম্ন আপনার নিকটে শিক্ষা করিয়া অধুনা আপনার প্রতিকূলে সমরক্ষেত্রে অবতীর্ণ হইয়াছে। ইহাতে আপনার নিরতিশয় মূঢ়তা, সঙ্গেসঙ্গে আমার ঘোরানর্থোৎপত্তি এবং আপনার নিকট শিক্ষিত, আপনার বধার্থ জাত, চিরন্তন শত্রু দ্রুপদরাজতনয় ধৃষ্টদ্যুম্নের অতিশয় বুদ্ধিচাতুর্য্য ও কৌশলাভিজ্ঞতা সূচিত হইতেছে। মূলের 'ধীমতা'

শব্দ এই ভাবেই প্রযুক্ত; কিন্তু এখনও এই সকল প্রচ্ছন্ন শক্তিকে দর্শন করিয়া আপনার নয়নযুগল স্নেহে মুকুলিত হইতেছে, এতদপেক্ষা অধিকতর আশ্চর্য্য কাণ্ড আর কি হইতে পারে? এই সকল কঠোর বাক্যে তীব্র অথচ প্রচ্ছন্ন বিদ্রূপ ও তিরস্কার দ্বারা দ্রোণাচার্য্যের হৃদয়ে প্রবল ক্রোধাগ্নি প্রজ্বলিত করাই দুর্য্যোধনের একমাত্র উদ্দেশ্য।

"পাণ্ডুপুত্রাণামাচার্য্য" এই পদ দ্বারা, হে পণ্ডুপুত্রগণের আচার্য্য! অর্থাৎ হে যুধিষ্ঠিরাদি-গুরো! তুমি আমার পক্ষাশ্রিত হইলেও, আমার গুরু নহ, এতাদৃশ অর্থও কল্পিত হইতে পারে। তুমি চিরদিনই পাণ্ডবগণের প্রতি স্নেহশীল, তাহাদের পক্ষীয় লোকের দুর্ব্ব্যবহার উপেক্ষা করিয়া থাক, এবং এখনও তাহাদের বিনাশার্থ যুদ্ধক্ষেত্রে সমাগত হইয়াও, তোমার হৃদয় তাহাদিগের নিমিত্ত স্নেহার্দ্র হইয়া রহিয়াছে; অতএব উভয় পক্ষের গুরু হইলেও, তোমাকে "পাণ্ডুপুত্রাণামাচার্য্য' অর্থাৎ পাণ্ডবদিগের গুরু বলিয়া সম্বোধন করাই সঙ্গত।

ধর্ম্মক্ষেত্রে আসিয়াও দুর্ম্মতি দুর্য্যোধন, ছল ও কৌশলে গুরুদেবকে ইত্যাকার কটূক্তি সমূহে ব্যথিত-হৃদয় করিলেন, এবং স্বকীয় অন্তর-নিহিত পাপপূর্ণ দুরভিসন্ধি সমূহ প্রকাশ করিলেন। সঞ্জয়, সর্ব্বাগ্রে এই বৃত্তান্ত যথাবৎ বর্ণন পূর্ব্বক, দুর্য্যোধন স্থান-মহিমায় অনুতপ্ত হইয়া, যুধিষ্ঠিরাদির প্রাপ্য রাজ্য পুনর্ব্বার প্রদান করেন কি না, ধৃতরাষ্ট্রের এই অন্তরস্থ আশঙ্কার নিরাকরণ করিলেন। এরূপ নিন্দনীয় যাহার ব্যবহার, তাঁহার প্রকৃতিগত কোন পরিবর্ত্তনই ঘটে নাই; স্থান-মাহাত্ম্য তাদৃশ পাপ-বুদ্ধির নিকটে পরাভূত; সে চিরদিনই যেরূপ পাপাশয় এখনও তাহাই রহিয়াছে ॥ ৩ ॥

অত্র শূরা মহেষ্বাসা ভীমার্জ্জুনসমা যুধি।
যুযুধানো বিরাটশ্চ দ্রুপদশ্চ মহারথঃ ॥ ৪ ॥
ধৃষ্টকেতুশ্চেকিতানঃ কাশীরাজশ্চ বীর্য্যবান্।
পুরুজিৎ কুন্তিভোজশ্চ শৈব্যশ্চ নরপুঙ্গবঃ ॥ ৫ ॥
যুধামন্যুশ্চ বিক্রান্ত উত্তমৌজাশ্চ বীর্য্যবান্।
সৌভদ্রো দ্রৌপদেয়াশ্চ সর্ব্ব এব মহারথাঃ ॥ ৬ ॥

অন্বয়।—অত্র (অস্যাং বিপক্ষসেনায়াম্) যুধি (যুদ্ধে) ভীম-অর্জ্জুন-সমাঃ (ভীমার্জ্জুনাভ্যাং সর্ব্বসম্পন্নবিক্রমাভ্যাং তুল্যাঃ) মহেষ্বাসাঃ (মহান্তঃ অন্যৈঃ অপ্রধৃষ্যাঃ ইষ্বাসাঃ ধনুংষি যেষাং তে) শূরাঃ (যুদ্ধে অভীরবঃ) যুযুধানঃ (সাত্যকিঃ) বিরাটঃ চ মহারথঃ দ্রুপদঃ চ।

ধৃষ্টকেতুঃ চেকিতানঃ বীর্য্যবান্ কাশীরাজঃ চ পুরুজিৎ কুন্তিভোজঃ চ নর-পুঙ্গবঃ শৈব্যঃ চ (ধৃষ্টকেতুঃ ইত্যাদি-নামভিঃ প্রসিদ্ধাঃ)।

বিক্রান্তঃ যুধামন্যুঃ চ বীর্য্যবান্ উত্তমৌজাঃ চ সৌভদ্রঃ (অভিমন্যুঃ) দ্রৌপদেয়াঃ (দ্রৌপদীপুত্রাঃ প্রতিবিন্ধ্যাদয়ঃ) চ সর্ব্বে এব মহারথাঃ [সন্তি] ॥ ৪।৫।৬॥

প্রতিশব্দ।—ইহাতে যুদ্ধে ভীম অর্জ্জুনের ন্যায় মহাধানুকী বীরগণ যুযুধান * এবং বিরাট † এবং মহারথ দ্রুপদ ‡।

ধৃষ্টকেতু চেকিতান্ এবং তেজস্বী কাশীরাজ পুরুজিৎ এবং কুন্তি-ভোজ এবং মানব শ্রেষ্ঠ শৈব্য §।

* যুযুধান বীর সত্যকি নামে সুবিখ্যাত। ইনি শ্রীকৃষ্ণের সারথি ছিলেন এবং কুরুক্ষেত্রসময়ে পাণ্ডবপক্ষ অবলম্বন করিয়াছিলেন। পারিজাতহরণ কালে সাত্যকি স্বর্গপুরে যুদ্ধার্থ গমন করিয়াছিলেন এবং দেবপ্রতি-দ্বন্দ্বীর সহিত সমরে বিজয়ী হইয়াছিলেন।

† পাণ্ডবেরা দ্বাদশ বর্ষকাল বনবাসান্তে মৎস্যরাজ বিরাটের ভবনে একবর্ষকাল অজ্ঞাতবাস করেন। যুধিষ্ঠির কঙ্ক নামে ব্রাহ্মণ, ভীমসেন বল্লভ নামে সূপকার, অর্জ্জুন বৃহন্নলা নামে ক্লীব ও সঙ্গীতাধ্যাপক, নকুল গ্রন্থিক নামে অশ্ব-রক্ষক, সহদেব তন্ত্রিপাল নামে গোপালক, এবং দ্রৌপদী সৈরন্ধ্রী নামে পরিচারিকার ছদ্মবেশ ধারণপূর্ব্বক বিরাট-রাজপুরে একবর্ষ অতিবাহিত করেন। তথায় তাঁহারা যুদ্ধাদি দ্বারা বিরাটের প্রভূত ইষ্ট সাধন করিয়াছিলেন। নিয়মিত কালাবসানে বিরাটরাজ ও তাঁহার পুত্র উত্তর, পাণ্ডবগণের পরিচয় পরিজ্ঞাত হইয়া তাঁহাদের যথাবিহিত সংবর্দ্ধনা করেন। শ্রীকৃষ্ণের ভগিনী অর্জ্জুনপত্নী সুভদ্রার গর্ভে অভিমন্যুর জন্ম হয়। বিরাট-রাজের আগ্রহ হেতু, তদীয় কন্যা উত্তরার সহিত অভিমন্যুর বিবাহ হইল। সুতরাং বিরাট-রাজ পাণ্ডবগণের বৈবাহিক। বলা বাহুল্য, বিরাট রাজ স্বকীয় সৈন্যাদি সহ ভারত-যুদ্ধে পাণ্ডবগণের পক্ষাশ্রয় করেন।

‡ পাঞ্চালপতি দ্রুপদরাজা ধৃষ্টদ্যুম্ন ও দ্রৌপদীর পিতা এবং পাণ্ডবগণের শ্বশুর।

§ এই সকল বীরপুরুষের অনেকের সহিত রাজসূয় যজ্ঞোপলক্ষে দিগ্বিজয় কালে যুধিষ্ঠিরের সৌহার্দ্দ সংস্থাপিত হয়। অধুনা পাণ্ডবগণ পদচ্যুত হইলেও, এই মহাত্মারা তাঁহাদিগকে অবজ্ঞা না করিয়া, স্ব স্ব দলবল সহ পাণ্ডবপক্ষ গ্রহণ করিয়াছেন।

কুন্তিভোজরাজ পাণ্ডব জননী কুন্তি দেবীর পিতা। শিবি-বংশসম্ভূত রাজার নাম শৈব্য। বীর চিকিতানের পুত্রের নাম চেকিতান। ধৃষ্টকেতু ও পুরুজিৎ বীরদ্বয়ের নাম শৌর্য্যের

এবং বিক্রমশালী যুধামন্যু এবং বলবান্ উত্তমৌজা সুভদ্রাতনয় এবং দ্রৌপদীনন্দনগণ সকলেই মহারথ [ আছেন ] ॥ ৪ । ৫ । ৬ ॥.

ব্যাখ্যা।—সম্মুখবর্ত্তী সৈন্য সমূহের মধ্যে সমরে ভীমার্জ্জুনের সমতুল্য মহাধানুষ্ক যুযুধান, বিরাট, মহারথ দ্রুপদ,

ধৃষ্টকেতু, চেকিতান, বীর্য্যবন্ত কাশীরাজ, পুরুজিৎ, কুন্তিভোজ, নরশ্রেষ্ঠ শৈব,

পরাক্রমশালী যুধামন্যু, বীর্য্যসম্পন্ন উত্তমৌজা *, সুভদ্রাতনয়, অভিমন্যু † এবং পা[illegible] পুত্রগণ ‡ এই সকল বীরবর্গ বিদ্যমান আছেন ॥ ৪ । ৫ । ৬ ॥

আনন্দগিরি।—অন্যেঽপি প্রতিপক্ষে পরাক্রমভাজো বহবঃ সন্তীত্যুপেক্ষণীয়ত্বং স্বপক্ষস্য বিবক্ষন্নাহ অত্রেতি। তস্যাং হি প্রতিপক্ষভূতায়াং সেনায়াং শূরাঃ স্বয়মভীরবঃ শস্ত্রাস্ত্রকুশলা ভীমার্জ্জুনাভ্যাং সর্ব্বসম্প্রতিপন্নবীর্য্যাভ্যাং তুল্যা যুদ্ধভূমাবুপলভ্যন্তে। তেষাং যুদ্ধশৌণ্ডীৰ্য্যং বিশদীকর্ত্তুং বিশিনষ্টি মহেষ্বাসা ইতি। ইষবস্যন্তেঽস্মিন্নিতি ব্যুৎপত্ত্যা ধনুরুচ্যতে তচ্চ মহদন্যৈরপ্রধৃষ্যং তদ্যেষাং তে, রাজানস্তথা বিবক্ষ্যন্তে। তানেব পরসেনামধ্যমধ্যাসীনান্ পরপক্ষানুবাগিণো বাজ্ঞো বিজ্ঞাপয়তি "যুযুধানঃ" ইত্যাদিনা "সৌভদ্রো দ্রৌপদেয়াশ্চ" ইত্যন্তেন। কিঞ্চ ধৃষ্টকেতুরিতি। স্পষ্টম্। তেষাং সর্ব্বেষামপি মহাবলপরাক্রমভাক্ত্বাদস্মৎপক্ষত্বং পুনর্ব্বিবক্ষতি সর্ব্ব এবেতি ॥ ৪ । ৫ । ৬ ॥

যাহার সমুড্ডীন কেতন সন্দর্শনে অরাতিকুল ভয়বিকম্পিত হয়, তিনিই ধৃষ্টকেতু এবং যিনি বহুবিজয়ী অর্থাৎ পুনঃপুনঃ শত্রু দমনশীল তিনিই পুরুজিৎ।

* যুধামন্যু ও উত্তমৌজা পাঞ্চালদেশীয় রাজা। ইহাঁদের নাম বীরত্বের পরিচায়ক। সমরসংবাদে যিনি ক্রোধোন্মত্ত হইয়া থাকেন তিনিই যুধামন্যু এবং যাঁহার সাহস ও বিক্রম অপরিমেয় তিনিই উত্তমৌজা।

† শ্রীকৃষ্ণ ও বলরামের ভগিনী সুভদ্রা দেবীকে রৈবতকপর্ব্বত হইতে, শ্রীকৃষ্ণের পরামর্শানুসারে অর্জ্জুন হরণ করেন এবং তাঁহার পাণিগ্রহণ করেন। সেই সুভদ্রার গর্ভে, অর্জ্জুনের ঔরসে অভিমন্যু নামে মহাবল পরাক্রান্ত পুত্র জন্মে। সে পুত্র বয়সে বালক হইলেও, যুদ্ধবিদ্যায় বিশেষ নিপুণ এবং সুপ্রবীণ বীরগণের, সমকক্ষ। ভারতযুদ্ধে কৌরবপক্ষীয় সাতজন সুবিখ্যাত বীর সমবেত হইয়া অন্যায়রূপে অভিমন্যুর বধ-সাধন করেন। অভিমন্যু যৎকালে মাতৃগর্ভে ছিলেন, তখনই জনকজননীর বাক্য শ্রবণ করিয়া যুদ্ধবিদ্যার অনেক তত্ত্ব পরিজ্ঞাত হইয়াছিলেন।

‡ দ্রৌপদীর গর্ভে পাণ্ডবদিগের পাঁচ পুত্র জন্মগ্রহণ করেন। যুধিষ্ঠিরের ঔরসে প্রতিবিন্ধ্য, ভীমের ঔরসে সুতসোম, অর্জ্জুনের ঔরসে শ্রুতকর্ম্মা নকুলের ঔরসে শতানীক এবং সহদেবের ঔরসে শ্রুতসেনের জন্ম হয়। এই পঞ্চভ্রাতা এবং অভিমন্যু অর্জ্জুনের অস্ত্রশিষ্য ছিলেন এবং যুদ্ধবিদ্যায় পারদর্শিত্ব লাভ করিয়াছিলেন। কুরুক্ষেত্র যুদ্ধের অবসান সময়ে, পিতৃবধামর্ষ প্রদীপ্ত দ্রোণনন্দন অশ্বত্থামা, কৃতবর্ম্মা ও কৃপাচার্য্যের সহিত একযোগে, সুষুপ্ত ধৃষ্টদ্যুম্ন প্রভৃতি পাঞ্চালগণকে ও সপরিবার দ্রৌপদীর পঞ্চপুত্রকে বিনষ্ট করিয়াছিলেন।

শ্রীধর।—অত্রেত্যাদি। অত্রাস্যাং চম্বাং ইষবো বাণা অস্যন্তে ক্ষিপ্যন্তে এভিরিতি ইষ্বাসা ধনূংষি মহান্ত ইষ্বাসা যেষাং তে মহেষ্বাসাঃ, ভীমার্জ্জুনৌ তাবদত্রাতিপ্রসিদ্ধৌ যোদ্ধারৌ তাভ্যাং সমাঃ শূরাঃ সন্তি। তানেব নামভির্নির্দিশতি যুযুধান ইতি। যুযুধানঃ সাত্যকিঃ। কিঞ্চ ধৃষ্টকেতুরিতি। চেকিতানো নাম একো রাজা, নরপুঙ্গবঃ নরশ্রেষ্ঠঃ শৈব্যঃ। যুধামন্যুরিতি। বিক্রান্তো যুধামন্যুর্নামৈকঃ, সৌভদ্রোঽভিমন্যুঃ দ্রৌপদেয়া দ্রৌপদ্যাং পঞ্চভ্যো যুধিষ্ঠিরাদিভ্যো জাতাঃ পুত্রাঃ প্রতিবিন্ধ্যাদয়ঃ পঞ্চ। মহারথাদীনাং লক্ষণম্—"একো দশসহস্রাণি যোধয়েদ্যস্তু ধন্বিনাম্। শস্ত্রশাস্ত্রপ্রবীণশ্চ মহারথ ইতি স্মৃতঃ॥ অমিতান্ যোধয়েদ্যস্তু সংপ্রোক্তোঽতিরথস্তু সঃ। রথী চৈকেন যো যোদ্ধা তন্ন্যূনোঽর্দ্ধরথস্তু সঃ" ॥ ৪। ৫। ৬॥

বলদেব।—নম্বেকেন ধৃষ্টদ্যুম্নেনাধিষ্ঠিতাস্মিকা সেনাস্মদীয়ৈরনেকৈরেব সুজেয়া স্যাদ-তস্তঃ মা ত্রাসীরিতি চেৎ তত্রাহ অত্রেতি। অত্র চম্বাং মহান্তঃ শত্রুভিরচ্ছেত্তুমশক্যা ইষ্বাসাশ্চাপা যেষাং তে। যুদ্ধকৌশলমাশঙ্ক্যাহ ভীমেতি। যুযুধানঃ সাত্যকিঃ। মহারথ ইতি যুযুধানাদীনাং ত্রয়াণাং বিশেষণম্। ধৃষ্টেতি। বীর্য্যবানিতি ধৃষ্টকেত্বাদীনাং ত্রয়াণাং। নরপুঙ্গব ইতি পুরু-জিদাদীনাং ত্রয়াণাং। যুধেতি। বিক্রান্ত ইতি যুধামন্যোঃ, বীর্য্যবানিত্যুত্তমৌজসশ্চেতি বিশেষণং। সৌভদ্রোঽভিমন্যুঃ। দ্রৌপদেয়া যুধিষ্ঠিরাদিভ্যঃ পঞ্চভ্যঃ ক্রমাৎ দ্রৌপদ্যাং জাতাঃ প্রতিবিন্ধ্য-শ্রুতসেন-শ্রুতকীর্ত্তি-শতানীক-শ্রুতকর্ম্মাখ্যাঃ পঞ্চ পুত্রাঃ। চশব্দাদন্যে চ ঘটোৎ-কচাদয়ঃ। পাণ্ডবাস্বতিখ্যাতত্বাৎ ন গণিতাঃ। যে এতে সপ্তদশ গণিতা যে চান্যে তৎপক্ষীয়াস্তে সর্ব্বে মহারথা এব। অতিরথস্যাপ্যুপলক্ষণমেতৎ। তল্লক্ষণঞ্চোক্তং। "একো দশসহস্রাণি যোধয়েদ্যস্তু ধন্বিনাং। শস্ত্রশাস্ত্রপ্রবীণশ্চ মহারথ ইতি স্মৃতঃ॥ অমিতান্ যোধয়েদ্যস্তু সংপ্রোক্তোঽতিরথস্তু সঃ। রথী চৈকেন যো যোদ্ধা তন্ন্যূনোঽর্দ্ধরথঃ স্মৃতঃ" ইতি॥ ৪। ৫। ৬॥

মধুসূদন।—নম্বেকেন দ্রুপদপুত্রেণ প্রসিদ্ধেনাধিষ্ঠিতাং চমূমেতামস্মদীয়ো যঃ কশ্চি-দপি জেষ্যতি কিমিতি ত্বমুত্তম্ভ জেন্তসীত্যত আহ অত্র শূরা ইত্যাদিভিস্ত্রিভিঃ ন কেবলমাত্র ধৃষ্ট-দ্যুম্ন এব শূরঃ যেনোপেক্ষণীয়তা স্যাৎ, কিন্তু অস্যাং চম্বাং অন্যেঽপি বহবঃ শূরাঃ সন্তীত্যবশ্য-মেব তজ্জয়ে যতনীয়মিত্যভিপ্রায়ঃ। শূরানেব বিশিনষ্টি মহেষ্বাসা ইতি। মহান্তোঽন্যৈরপ্রধৃষ্যা ইষ্বাসা ধনূংষি যেষাং তে তথা, দূরত এব পরসৈন্যবিদ্রাবণকুশলা ইতি ভাবঃ। মহাধনুরাদিমত্ত্বে-ঽপি যুদ্ধকৌশলাভাবমাশঙ্ক্যাহ, যুধি যুদ্ধে, ভীমার্জ্জুনাভ্যাং সর্ব্বসম্প্রতিপন্নপরাক্রমাভ্যাং সমা-স্তুল্যাঃ। তানেবাহ "যুযুধানঃ" ইত্যাদিনা "মহারথাঃ" ইত্যন্তেন। যুযুধানঃ সাত্যকিঃ, দ্রুপদশ্চ মহারথ ইত্যেকঃ, অথবা যুযুধান-বিরাট-দ্রুপদানাং বিশেষণং মহারথ ইতি। ধৃষ্টকেতু চেকিতান-কাশীরাজানাং বিশেষণং বীর্য্যবানিতি। পুরুজিৎ-কুন্তিভোজ শৈব্যানাং বিশেষণং নরপুঙ্গব ইতি। বিক্রান্তো যুধামন্যুঃ বীর্য্যবাংশ্চোত্তমৌজা ইতি দ্বৌ। অথবা সর্ব্বাণি বিশেষণানি সমুচ্চিত্য সর্ব্বত্র যোজনীয়ানি; সৌভদ্রোঽভিমন্যুঃ, দ্রৌপদেয়াশ্চ দ্রৌপদীপুত্রাঃ প্রতিবিন্ধ্যাদয়ঃ পঞ্চ, চকারাদন্যেঽপি পাণ্ড্যরাজ-ঘটোৎকচপ্রভৃতয়ঃ, পঞ্চপাণ্ডবাস্ত্বতিপ্রসিদ্ধা এবেতি ন গণিতাঃ, যে গণিতাঃ সপ্তদশ অন্যেঽপি তদীয়াঃ সর্ব্ব এব মহারথাঃ সর্ব্বেঽপি মহারথা এব

নৈকোঽপি রথার্দ্ধরথো [ রথোঽর্দ্ধরথো ] বা যদ্বা মহারথা ইত্যতিরথস্যাপ্যুপলক্ষণং তল্লক্ষণঞ্চ "একো দশসহস্রাণি যোধয়েদ্যস্তু ধন্বিনাং। শস্ত্রশাস্ত্রপ্রবীণশ্চ মহারথ ইতি স্মৃতঃ॥ অমিতান্ যোধয়েদ্যস্তু সংপ্রোক্তোঽতিরস্তু সঃ। রথী ত্বেকেন ( রথস্ত্বেকেন ) যো যোদ্ধা তন্ন্যূনোঽর্দ্ধরথঃ স্মৃতঃ" ইতি॥ ৪। ৫। ৬॥

নীলকণ্ঠ।—মহেষ্বাসাঃ মহান্ত ইষ্বাসা ধনূংষি যেষাং তে, যুযুধানঃ সাত্যকিঃ. দ্রুপদশ্চ মহারথ ইত্যেকঃ। ধৃষ্টকেত্বাদয়ঃ ষট্। যুধামন্যূত্তমৌজসৌ, সৌভদ্রোঽভিমন্যুঃ, পঞ্চ দ্রৌপদেয়াঃ প্রতিবিন্ধ্যাদয়শ্চেতি অষ্টৌ চকারাৎ পাণ্ডবা ঘটোৎকচাদয়শ্চাতিপ্রসিদ্ধা গ্রাহ্যাঃ, সর্ব্বেঽপি মহারথা এব। তল্লক্ষণন্তু "একো দশসহস্রাণি যোধয়েদ্যস্তু ধন্বিনাং। শস্ত্রশাস্ত্রপ্রবীণশ্চ স বৈ প্রোক্তো মহারথঃ॥ অমিতান্ যোধয়েদ্যস্তু সংপ্রোক্তোঽতিরথস্তু সঃ। রথী ত্বেকেন যোদ্ধা স্যাত্তন্ন্যূনোঽর্দ্ধরথঃ স্মৃতঃ॥" ইতি॥ ৪। ৫। ৬॥

বিশ্বনাথ।—অত্র চম্বাং মহান্তঃ শত্রুভিশ্ছেত্তুমশক্যা ইষ্বাসা ধনূংষি যেষাং তে। যুযুধানঃ সাত্যকিঃ, সৌভদ্রঃ অভিমন্যুঃ, দ্রৌপদেয়াঃ যুধিষ্ঠিরাদিভ্যঃ পঞ্চভ্যো জাতাঃ প্রতিবিন্ধ্যাদয়ঃ। মহারথাদীনাং লক্ষণম্—"একো দশসহস্রাণি যোধয়েদ্যস্তু ধন্বিনাম্। শস্ত্রশাস্ত্রপ্রবীণশ্চ মহারথ ইতি স্মৃতঃ॥ অমিতান্ যোধয়েদ্যস্তু স এবাতিরথঃ স্মৃতঃ। রথী চৈকেন যো যোদ্ধা তন্ন্যূনোঽর্দ্ধরথঃ স্মৃতঃ" ইতি॥ ৪। ৫। ৬॥

তাৎপর্য্য।—একমাত্র দ্রুপদপুত্র ধৃষ্টদ্যুম্ন কর্ত্তৃক পাণ্ডবগণের ব্যূহ রচিত হইয়াছে; সুতরাং তাহাতে ভয়ের কারণ কিছুই নাই; দ্রোণাচার্য্য স্বয়ং কিম্বা আমাদের পক্ষীয় অন্য কোন বীর ইহাদিগকে অবহেলায় জয় করিবেন; অতএব আমাদিগের চিন্তা ও আশঙ্কা নিতান্ত অমূলক। পাছে দ্রোণাচার্য্য এইরূপ মনে করিয়া বিপক্ষপক্ষের বল উপেক্ষণীয় বলিয়া বোধ করেন, এরূপ আশঙ্কা করিয়া দুর্য্যোধন উপস্থিত সংগ্রামে দ্রোণাচার্য্যের বিশেষ মনোনিবেশার্থ বলিতেছেন "গুরুদেব! ইঁহাদের মধ্যে কেবল ধৃষ্টদ্যুম্নই যে এক মাত্র প্রসিদ্ধ বীর এরূপ নহে, বিপক্ষ পক্ষে ভীমার্জ্জুন তুল্য পরসৈন্যবিদারণক্ষম অনেক বীর বর্ত্তমান আছে, অতএব ইহারা কদাপি উপেক্ষার যোগ্য নহে।" দুর্য্যোধন অতঃপর এক একটী বিশেষণ দ্বারা ও নাম নির্দ্দেশ করিয়া পাণ্ডবপক্ষীয় বীরদিগের সমরদক্ষতা ও বলবীর্য্যাদি দেখাইতেছেন এবং সকলেই মহারথী বলিয়া নির্দ্দেশ করিতেছেন। এইরূপে দ্রুপদরাজ, বিরাটরাজ, অভিমন্যু, দ্রৌপদীর পঞ্চপুত্রাদি সপ্তদশ বীরের নামোল্লেখ করিয়া 'চ' শব্দ দ্বারা, দুর্য্যোধন তদ্ব্যতিরিক্ত আরও অনেক বীরের বিদ্যমানতা ইঙ্গিতে ব্যক্ত

করিলেন। যথা ;—ভীমের ঔরসে হিড়িম্বা নাম্নী নিশাচরীর গর্ভজাত ঘটোৎকচ নামক মহাবীর। পাণ্ডবগণ অতি প্রসিদ্ধ, এজন্য স্বতন্ত্ররূপে তাঁহাদের নামোল্লেখ আবশ্যক বলিয়া মনে করিলেন না। (মহারথ প্রভৃতির লক্ষণ যথা,—যে বীর একাকী দশ সহস্র ধনুর্দ্ধারীর সহিত যুদ্ধ করেন এবং শস্ত্রশাস্ত্রে প্রবীণ তিনিই মহারথ ; যে বীর একাকী অপরিমিত সৈন্যের সহিত যুদ্ধ করেন তাঁহাকে অতিরথ বলে ; যে বীর একজন মাত্র প্রতিপক্ষের সহিত যুদ্ধ করেন, তিনি রথী ; তদপেক্ষা ন্যূন বীরকে অর্দ্ধ-রথী বলে) ॥ ৪ । ৫ । ৬ ॥

—০(:*:)০—

অস্মাকন্তু বিশিষ্টা যে তান্ নিবোধ দ্বিজোত্তম !।
নায়কা মম সৈন্যস্য সংজ্ঞার্থং তান্ ব্রবীমি তে ॥ ৭ ॥

অন্বয়।—দ্বিজোত্তম অস্মাকম্ (সর্ব্বেষাং মধ্যে) তু যে বিশিষ্টাঃ (পরমোৎকৃষ্টাঃ) মম সৈন্যস্য নায়কাঃ * (নেতারঃ) তান্ নিবোধ (বুধ্যস্ব) সংজ্ঞার্থম্ (সম্যক্ জ্ঞানার্থম্) তান্ তে (তুভ্যম্) ব্রবীমি (বিজ্ঞাপয়ামি) ॥ ৭ ॥

প্রতিশব্দ।—বিপ্রশ্রেষ্ঠ ! আমাদিগেরও যে প্রতিষ্ঠাভাজনগণ আমার সৈন্যের সেনাপতি তাঁহাদিগকে বুঝুন সুগোচরার্থ তাঁহাদিগকে আপনার নিকট বলিতেছি ॥ ৭ ॥

ব্যাখ্যা।—হে ব্রাহ্মণসত্তম দ্রোণাচার্য্য ! আমাদিগের পক্ষেও যে সুপ্রতিষ্ঠিত বীরগণ আমার সৈন্য সমূহের অধিনায়ক হইয়াছেন, আপনার সম্যক্ জ্ঞানার্থে তাঁহাদিগের নাম উল্লেখ করিতেছি ॥ ৭ ॥

আনন্দগিরি।—যদ্যেবং পরকীয়ং বলমতি প্রভূতং প্রতীত্যাতিভীতবদভিদধাসি হন্ত সন্ধিরেব পরৈরিষ্যতামলং বিগ্রহাগ্রহেণেত্যাচার্য্যাভিপ্রায়মাশঙ্ক্য ব্রবীতি অস্মাকমিতি। তু শব্দেনাস্তৎপক্ষমপি স্বকীয়ং ভয়ং তিরোদধানো ধৃষ্টতামাত্মনো দ্যোতয়তি, যে খল্বস্মৎপক্ষে ব্যবস্থিতাঃ সর্ব্বেভ্যঃ সমুৎকর্ষজুষস্তান্ ময়োচ্যমানান্ নিবোধ, নিশ্চয়েন মদ্বচনাদবধারয়েত্যর্থঃ। যদ্যপি ত্বমেব ত্রৈবর্ণিকেষু ত্রৈবিদ্যবৃদ্ধেষু প্রধানত্বাৎ প্রতিপত্তুং প্রভবসি তথাপি মদীয়সৈন্যস্য যে মুখ্যাস্তানহং তে তুভ্যং সংজ্ঞার্থমসংখ্যেষু তেষু মধ্যে কতিচিন্নামভির্গৃহীত্বা পরিশিষ্টানুপলক্ষয়িতুং বিজ্ঞাপনং করোমি ন ত্বজ্ঞাতং কিঞ্চিৎ তব জ্ঞাপয়ামীতি মত্বাহ দ্বিজোত্তমেতি ॥ ৭ ॥

* । নায়কঃ সেনাপতিঃ। ইতি ত্রিকাণ্ডশেষঃ।

শ্রীধর।—অস্মাকমিতি। নিবোধ বুধ্যস্ব, নায়কা নেতারঃ, সংজ্ঞার্থং সম্যগ্‌জ্ঞানার্থমিত্যর্থঃ ॥ ৭ ॥

বলদেব।—তর্হি কিং পাণ্ডবসৈন্যাদ্ভীতোঽসীত্যাচার্য্যভাবং সম্ভাব্যাত্মজাতামপি ভীতিমাচ্ছাদয়ন্ ধার্ষ্ট্যেনাহ অস্মাকমিতি। অস্মাকং সর্ব্বেষাং মধ্যে যে বিশিষ্টাঃ পরমোৎকৃষ্টা বুদ্ধ্যাদিবলশালিনঃ, নায়কা নেতারঃ, তান্ সংজ্ঞার্থং সম্যগ্‌জ্ঞানার্থং ব্রবীমীতি। পাণ্ডবপ্রেম্ণা ত্বং চেন্নো যোৎস্যসে তদাপি ভীষ্মাদিভির্ম্মিজ্জয়ো ভবিষ্যত্যেবেতি। তৎকোপোৎপাদনং দ্যোত্যম্॥ ৭ ॥

মধুসূদন।—যদ্যেবং পরবলমতিপ্রভূতং দৃষ্ট্বা ভীতোঽসি হন্ত তর্হি সন্ধিরেব পরৈরিষ্যতাং কিং বিগ্রহেণেত্যাচার্য্যাভিপ্রায়মাশঙ্ক্যাহ অস্মাকন্ত্বিতি। তুশব্দেনান্তরুৎপন্নমপি ভয়ং তিরোদধানো ধৃষ্টতামাত্মনো দ্যোতয়তি অস্মাকমিতি। অস্মাকং সর্ব্বেষাং মধ্যে যে বিশিষ্টাঃ সর্ব্বেভ্যঃ সমুৎকর্ষজুষস্তান্ ময়োচ্যমানান্ নিবোধ নিশ্চয়েন মম বচনাদবধারয়েতি (ভৌবাদিকস্য পরস্মৈপদিনো বুধে রূপম্) যে চ মম সৈন্যস্য নায়কা মুখ্যা নেতারস্তান সংজ্ঞার্থং অসঙ্খ্যেষু তেষু মধ্যে কতিচিন্নামভির্গৃহীত্বা পরিশিষ্টানুপলক্ষয়িতুং তেন তুভ্যং ব্রবীমি, নহ্যজ্ঞাতং কিঞ্চিদপি তব জ্ঞাপয়ামীতি। দ্বিজোত্তমেতি বিশেষণেনাচার্য্যং স্তুবন্ স্বকার্য্যে তদাভিমুখ্যং সম্পাদয়তি। দোষপক্ষে। দ্বিজোত্তমেতি ব্রাহ্মণত্বাৎ তব যুদ্ধাকুশলত্বং তেন ত্বয়ি বিমুখেঽপি ভীষ্মপ্রভৃতীনাং ক্ষত্রিয়প্রবরাণাং সত্বাদস্মাকং মহতী ক্ষতিরিত্যর্থঃ। সংজ্ঞার্থমিতি। প্রিয়শিষ্যাণাং পাণ্ডবানাং চমূং দৃষ্টা হর্ষেণ ব্যাকুলমনসস্তব স্বীয়-বীরবিস্মৃতির্মাভূদিতি মমেয়মুক্তিরিতি ভাবঃ।

নীলকণ্ঠ।—অস্মাকমিতি। বিশিষ্টাঃ শ্রেষ্ঠাঃ নিবোধ বুধ্যস্ব, (ভৌবাদিকস্য পরস্মৈপদিনো বুধেরিদং রূপম) সংজ্ঞার্থং অস্মৎপক্ষেঽপি শূরাঃ সন্তীতি জ্ঞাপনার্থং, পরেষু প্রাবল্যং দৃষ্ট্বা তবোৎসাহভঙ্গো মাভূদিত্যর্থঃ ॥ ৭ ॥

বিশ্বনাথ।—অস্মাকমিতি। নিবাধ বুধ্যস্ব। সংজ্ঞার্থং সম্যগ্‌জ্ঞানার্থম্ ॥৭ ॥

তাৎপর্য্য।—পাণ্ডবদিগের বীরবাহুল্যের বিবরণ সমাপ্ত করিয়া, দুর্য্যোধন মনে করিলেন যে, হয়ত গুরুদেব এই বর্ণনা শ্রবণে আমাকে ভীত মনে করিয়া বলিতে পারেন, "প্রভূত বলশালী অসীম পাণ্ডবসৈন্যদর্শনে যদি তোমার ভয় হইয়া থাকে, তবে পাণ্ডবগণের প্রাপ্য রাজ্য প্রদান করিয়া সন্ধি স্থাপন কর, কেন বৃথা যুদ্ধের জন্য এত আগ্রহ করিতেছ?" দ্রোণাচার্য্যের এবংবিধ অন্তরভাব কল্পনা করিয়া দুর্য্যোধন আপন সৈন্য মধ্যস্থ সমর-দক্ষ প্রধান প্রধান বীরপুরুষগণের নামোল্লেখ করিতেছেন।

দুর্য্যোধনের উক্তিতে "অস্মাকন্তু" এই 'তু' পদ দ্বারা ইহাও সূচিত হইতেছে যে, 'গুরুদেব! পাণ্ডবপক্ষীয় বীরগণের নামকীর্ত্তন শ্রবণ করিয়া মনে করিবেন না যে, কেবল তাহাদের পক্ষেই সমরকুশল মহাবীরগণ রহিয়াছেন;

আমাদের পক্ষেও বিদ্যা, বল, বুদ্ধি, জাতি, কুল, শীলাদিতে সর্ব্বশ্রেষ্ঠ অসংখ্য সৈন্য বর্ত্তমান আছেন। দুর্য্যোধন এইরূপে স্বকীয় সমরোৎসাহিত ও স্বসৈন্য-বাহুল্য প্রদর্শন পূর্ব্বক আচার্য্য-সমীপে পরসৈন্য-দর্শনে অন্তরোৎপন্ন ভয় সঙ্গোপিত করিলেন, এবং উল্লিখিত"তু"শব্দ দ্বারা গুরুসমক্ষে স্বকীয় ধৃষ্টতাও পরিহার করিলেন।

"দ্বিজোত্তম"এই সম্বোধন দ্বারা, আপনি ব্রাহ্মণের শ্রেষ্ঠ, আপনার বাক্য কখনও অন্যথা হইতে পারে না, সম্মুখ সংগ্রামে আপনি যাহা প্রতিশ্রুত হইয়াছেন, প্রিয়শিষ্য পাণ্ডবদিগের বিপুল বাহিনী সন্দর্শনে স্নেহাতিশয্যে ও হর্ষ-ব্যাকুল-হৃদয়ে তাহা বিস্মৃত হইবেন না, দুর্য্যোধন ইত্যাদি ভাবে আচার্য্যের স্তব করিয়া, পরিগৃহীত কার্য্যে তাঁহাকে বিশেষ প্রোৎসাহিত করিয়া দিতেছেন। আবার পক্ষান্তরে "দ্বিজোত্তম"এই সম্বোধনে আচার্য্যকে নিন্দাও করিতেছেন। তুমি ব্রাহ্মণশ্রেষ্ঠ ; যাজন, অধ্যাপনাদি কার্য্যেই তুমি পারদর্শী ; তোমার সমর-দক্ষতা কোথায় ? তুমি ব্রাহ্মণোচিত স্বধর্ম্ম উল্লঙ্ঘন করিয়া, যুদ্ধাদিরূপ ক্ষাত্রধর্ম্মে প্রবৃত্ত হইয়াছ। তুমি যখন কুলাগত ব্যবসায় পরিত্যাগ করিয়া পরকীয় পন্থা পরিগ্রহ করিয়াছ, তখন তোমার চিত্তের স্থৈর্য্য ও দৃঢ়তা কোথায় ? তোমার ন্যায় স্বধর্ম্মত্যাগী ব্যক্তি যে আত্ম-প্রতিশ্রুতি বিস্মৃত হইয়া যুদ্ধে পাণ্ডব-পক্ষের সমর্থন করিবে না, তাহাতেই বা বিশ্বাস কি ? কিন্তু পাণ্ডবগণের প্রতি স্নেহবশতঃ, যদি তুমি কার্য্যকালে ঐ পক্ষ অবলম্বন কর; তাহাতেও আমার বিশেষ ক্ষতির সম্ভাবনা নাই ; কারণ তুমি ভিন্ন আমার পক্ষে যে আর গণ্য বীর নাই এমন নহে ; প্রত্যুত ভীষ্মাদি অনেক ক্ষত্রিয়প্রবর মহাশূর আমার পক্ষে সেনাপতি হইয়া প্রাণপণে যুদ্ধ করিতে প্রবৃত্ত হইয়াছেন। সুতরাং তোমার ন্যায় একজন বিমুখ হইলে আমার বিশেষ ক্ষতি হইবে না। এরূপ স্তুতি ও নিন্দাসূচক সম্বোধন করিয়া, প্রিয়শিষ্যপাণ্ডবগণের দর্শন-জনিত-হর্ষ ব্যাকুল-চিত্ত আচার্য্যের পাছে বিস্মৃতি হয়, এই ভয়ে তাঁহার সংজ্ঞাসংবিধানার্থ, স্বকীয় অসংখ্য সৈন্যের মধ্যে সমর-প্রবীণ কতিপয় সেনাপতির নাম উচ্চারণ করিলেন। "সংজ্ঞার্থম্" ( অর্থাৎ চেতনার নিমিত্ত ) এই পদ দ্বারা ইহাও সূচিত হইতেছে যে,আচার্য্যের ইহাও যেন সর্ব্বদা মনে থাকে, আপনি ভিন্নও কুরুপক্ষে অনেক সেনাধিনায়ক বর্ত্তমান রহিয়া ছেন ॥ ৭ ॥

ভবান্ ভীষ্মশ্চ কর্ণশ্চ কৃপশ্চ সমিতিঞ্জয়ঃ।
অশ্বত্থামা বিকর্ণশ্চ সৌমদত্তির্জয়দ্রথঃ ॥ ৮ ॥

অন্বয়।—ভবান্ (দ্রোণঃ) ভীষ্মঃ (পিতামহঃ) চ কর্ণঃ চ সমিতিঞ্জয়ঃ (সমরবিজয়ী) কৃপঃ চ অশ্বত্থামা (দ্রোণপুত্রঃ) বিকর্ণঃ (মৎকনিষ্ঠ-ভ্রাতা) চ সোমদত্তিঃ (ভূরিশ্রবাঃ) জয়দ্রথঃ (সিন্ধুরাজঃ) ॥ ৮ ॥

প্রতিশব্দ।—আপনি এবং ভীষ্ম এবং কর্ণ এবং সমরবিজয়ী কৃপাচার্য্য অশ্বত্থামা এবং বিকর্ণ সোমদত্ত-তনয় জয়দ্রথ ॥ ৮ ॥

ব্যাখ্যা।—আপনি স্বয়ং অর্থাৎ দ্রোণাচার্য্য, পিতামহ ভীষ্ম (১),

---

(১) শান্তনুরাজার ঔরসে ও গঙ্গার গর্ভে ভীষ্মের জন্ম হয়। অষ্টবসু একদা বশিষ্ঠ মহর্ষির বিরাগভাজন হইয়া ভূলোকে নররূপে জন্মিবার নিমিত্ত অভিশপ্ত হন। সামান্যা-মানবীর গর্ভে জন্মগ্রহণ নিতান্ত ক্লেশকর মনে করিয়া, বসুগণ পুতসলিলা জাহ্নবী দেবীকে গর্ভে স্থান দিতে এবং জন্মমাত্র তাঁহাদিগকে একে একে বিনষ্ট করিতে অনুরোধ করেন। কেবল মহর্ষি বশিষ্ঠের প্রধান ক্রোধ-ভাজন দ্যুনামক বসু, যাবজ্জীবন মানবরূপে বিদ্যমান থাকিবেন স্থির হয়। বসুগণের প্রস্তাবে সম্মত হইয়া সুরধুনী সুরকন্যাতীত সুন্দরী বেশে সমাগতা হইলেন এবং রাজা শান্তনুর চিত্তাপহরণ করিয়া তাঁহার সহিত বিবাহ বন্ধনে বদ্ধ হইলেন। একে একে গঙ্গার গর্ভে সাত পুত্র জন্মিল এবং সকলেই মাতৃকর্ত্তৃক জলে নিক্ষিপ্ত হইয়া প্রাণত্যাগ করিল॥ সুন্দরী-শিরোমণি সুরধুনীর প্রেমান্ধ প্রতীপনন্দন শান্তনু পুত্রঘাতিনী পত্নীর হৃদয়হীনতা ও নিরতিশয় নিষ্ঠুরতার আলোচনা করিয়া আকুলহৃদয়ে কালপাত করিতে লাগিলেন। অবশেষে অষ্টম কুমার ভূমিষ্ঠ হইলে রাজা শান্তনু সেই সন্তানের জীবন রক্ষার্থ কাতরভাবে প্রার্থনা করিলেন। পুণ্যতোয়া পতিতপাবনী তখন সকল কথাই জানাইয়া, রাজার হস্তে শেষ সন্তান সমর্পণ করিলেন এবং আপনি চিরদিনের নিমিত্ত পত্নী সম্বন্ধ পরিত্যাগ করিয়া রাজার নিকট বিদায় গ্রহণ করিলেন। সেই অষ্টম নন্দন দেবব্রত ও শান্তনব নামে পরিচিত হইলেন। একদা রাজা শান্তনু যমুনানদী সন্নিহিত অরণ্যে প্রবেশ করিয়া সত্যবতী নাম্নী এক সুন্দরী ধীবর-তনয়ার অলোকসামান্য রূপ দর্শনে ও তদীয় অঙ্গসৌরভে আকুল হইয়া তাঁহাকে পত্নীরূপে প্রাপ্তি কামনা করিলেন। কন্যার পিতা রাজ-প্রস্তাবে সম্মত হইয়া কহিলেন যে, এই কন্যার গর্ভে যে পুত্র জন্মগ্রহণ করিবেন তিনি ভিন্ন অন্য কেহই কুরুরাজার সিংহাসন অধিকার করিতে পারিবেন না। সর্ব্বগুণান্বিত পরম রূপবান্ পুত্র দেবব্রতকে বঞ্চিত করিয়া ধীবর কন্যার গর্ভজাত সন্তানকে সিংহাসন প্রদানের অঙ্গীকার করা শান্তনু নিতান্ত অসঙ্গত বলিয়া জ্ঞান করিলেন। কিন্তু সেই সুন্দরীর রূপ-লাবণ্য অনুচিন্তনে নিরন্তর ব্যাপৃত থাকিয়া দিন দিন বিমলিন, বিশুষ্ক ও বিষয়-ব্যাপারে উদাসীন হইতে থাকিলেন। উপযুক্ত পুত্র দেবব্রত পিতার চিত্তচাঞ্চল্যের কারণ অবগত হইয়া স্বয়ং ধীবরসমীপে উপস্থিত হইলেন এবং প্রতিজ্ঞা করিলেন যে, সত্যবতীর গর্ভে রাজা শান্তনুর যে সন্তান জন্ম গ্রহণ করিবেন, তিনিই রাজসিংহাসন অধিকার করিবেন। যদি এ সম্বন্ধে ভবিষ্যতে মতান্তর জন্মিবার আশঙ্কা হয়, এজন্য তিনি আরও প্রতিজ্ঞা করিলেন যে, যাবজ্জীবন দারপরিগ্রহ করিবেন না। এইরূপে পিতার সন্তোষ-সাধনার্থ মহাত্মা প্রিয়ব্রত সাম্রাজ্য পরিত্যাগ ও ব্রহ্মচর্য্য করিয়া ভূতলে অতুল কীর্ত্তি বিস্তার করিলেন। এই ভীষণ ব্যাপার সম্পন্ন করার পর হইতে তাঁহার নাম ভীষ্ম হইল। মহানুভব ভীষ্ম বিমাতৃনন্দনদিগকে

**কর্ণ (১), যুদ্ধজেতা কৃপাচার্য্য (২), অশ্বত্থামা (৩), বিকর্ণ (৪) সোমদত্তসুত ভূরিশ্রবা (৫), এবং জয়দ্রথ (৬), মৎপক্ষে এই সকল শূর প্রধান ॥৮॥**

---

সিংহাসনাসীন করিয়া, বিহিত প্রযত্নে তাঁহাদের রক্ষণাবেক্ষণ, পরিপালন, কল্যাণকামনা এবং শ্রীবৃদ্ধিসাধনে ব্যাপৃত রহিলেন। সম্বন্ধে ভীষ্ম, যুধিষ্ঠির দুর্য্যোধনাদির জ্যেষ্ঠ পিতামহ ছিলেন, ("কুরু ও পাণ্ডবগণের ইতিহাস" শীর্ষক প্রবন্ধ দেখুন।)

(১) পাণ্ডব জননী কুন্তীদেবীর এক কানীন পুত্র ছিলেন। কুন্তীর কৌমার্য্যাবস্থায়, সূর্য্যের ঔরসে সেই সন্তানের জন্ম হয়। সেই মহাবল পরাক্রান্ত পুত্র কর্ণ নামে বিখ্যাত। লোকলজ্জাভয়ে কুন্তী সেই সদ্যঃ প্রসূত শিশুকে সলিলে নিক্ষেপ করিলে, অধিরথ নামে এক সূত সেই ভাসমান নন্দনকে গৃহে আনয়ন করে এবং রাধানাম্নী পত্নীর হস্তে সেই কুমারের লালন পালন ভার সমর্পণ করে। রাধা ঐ সুকুমার শিশুর বসুষেণ নাম রক্ষা করেন। রাধেয় ও সূতপুত্র নামেও কর্ণ অনেক স্থানে উল্লিখিত হইয়াছেন দেখা যায়। ইনি সর্ব্বশাস্ত্র বিশারদ ও অতিশয় দাতা ছিলেন। পরশুরামের নিকট অস্ত্রবিদ্যা শিক্ষা করিয়া কর্ণ অসাধারণ বীর হইয়া উঠেন। একদা ইন্দ্র ইহার দাতৃত্বে বিমোহিত হইয়া ইহাঁকে একপুরুষঘাতিনী শক্তি প্রদান করিয়াছিলেন। বৈকর্ত্তন ইহাঁর নামান্তর। এই মহাবীর্য্যশালী যোদ্ধাকে দুর্য্যোধন অঙ্গরাজ্যে অভিষিক্ত করিয়াছিলেন। ইনি দুর্য্যোধনের প্রধান সুহৃদ ও সখা এবং পাণ্ডবগণের প্রবল প্রতিপক্ষ ছিলেন। দুর্য্যোধন ইঁহার বাহুবলের উপর যথেষ্ট নির্ভর করিতেন; কিন্তু বীরকুলরবি ভীষ্ম কর্ণের অলোকসামান্য বীরত্বে কদাপি আস্থা প্রদর্শন করিতেন না। তিনি কর্ণকে অর্দ্ধরথী বলিয়া জ্ঞান করিতেন এবং পাণ্ডবগণের ষোড়শাংশেরও তুল্য নহে বলিয়া মনে করিতেন।

(২) শরদ্বান্ নামক এক ধনুর্ব্বেদ বিদ্যাপারদর্শী তপস্বীর এক সঙ্গে এক পুত্র ও এক কন্যা জন্মে। তপস্বী শরদ্বান্ পুত্র ও কন্যাকে নিঃসহায় অবস্থায় বনমধ্যে ফেলিয়া যান। মৃগয়ার্থী রাজা শান্তনু সেই সন্তান দ্বয়কে আনয়ন করিয়া পালন করেন। রাজার কৃপায় তাঁহারা পালিত হন বলিয়া বালকের কৃপ এবং বালিকার কৃপী এই নামকরণ হয়। কিছুকাল পরে একদা শরদ্বান্ শান্তনু রাজার ভবনে সমাগত হইয়া আপন পুত্রকে আত্ম পরিচয় প্রদান এবং স্বকীয় শাস্ত্র ও শস্ত্র বিদ্যা সমস্ত সমর্পণ করেন। পিতৃ-শিক্ষিত কৃপাচার্য্য ক্রমশঃ যুদ্ধ বিদ্যায় যথেষ্ট যশস্বী হইলেন। মহাত্মা দ্রোণাচার্য্য শরদ্বান্ তনয়া কৃপীর পাণিগ্রহণ করেন, সুতরাং কৃপাচার্য্য দ্রোণের শ্যালক।

(৩) কৃপীর গর্ভে দ্রোণাচার্য্যের ঔরসে অশ্বত্থামার জন্ম হয়। ইনি জন্মকালে অশ্বের ন্যায় চীৎকার করিয়াছিলেন এজন্য ইঁহার অশ্বত্থামা নাম হইয়াছিল।

(৪) ধৃতরাষ্ট্রের শত পুত্রের অন্যতম।

(৫) চন্দ্রবংশীয় সোমদত্ত নামক রাজার পুত্র মহাবীর ও মহাযশা ভূরিশ্রবা। ইনি ভারত যুদ্ধে সাত্যকি কর্ত্তৃক নিহত হন। আর এক সৌমদত্তি দ্রৌপদীর পঞ্চ পুত্রের সহিত যুদ্ধ করিয়া, শেষে সহদেবের হস্তে নিহত হইয়াছিলেন। এরূপ প্রসঙ্গ মহাভারতে দেখিতে পাওয়া যায়।

(৬) সিন্ধুরাজ বীরবর জয়দ্রথের সহিত দুর্য্যোধনের ভগিনী দুঃশীলার বিবাহ হয়, সুতরাং ইনি রাজা ধৃতরাষ্ট্রের জামাতা ছিলেন। জয়দ্রথ, অন্য ছয় রথীর সহিত মিলিত হইয়া অর্জ্জুনের অপ্রাপ্ত যৌবন নন্দন অভিমন্যুকে নিহত করেন। শেষোক্ত অর্জ্জুনের হস্তে বহু সৈন্য সহ জয়দ্রথ লীলা সংবরণ করেন।

---

পাঠান্তর — সৌমদত্তিস্তথৈব চ।

**আনন্দগিরি।**—তান্মের স্বসেনানিবিষ্টান্ পুরুষধৌরেয়ানাত্মীয়ভয়পরিহারার্থং পরিগণয়তি ভবানিত্যাদিনা ॥ ৮ ॥

**শ্রীধর।**—তানেবাহ ভবানিতি দ্বাভ্যাম্। ভবান্ দ্রোণঃ, সমিতিং সংগ্রামং জয়তীতি তথা. সৌমদত্তিঃ সোমদত্তস্য পুত্রো ভূরিশ্রবাঃ ॥ ৮ ॥

**বলদেব।**—তানাহ ভবানিতি। ভবান্ দ্রোণঃ বিকর্ণো মদভ্রাতা কনিষ্ঠঃ সৌমদত্তি-ভূর্রিশ্রবাঃ। সমিতিঞ্জয়ঃ সংগ্রামবিজয়ীতি দ্রোণাদীনাং সপ্তানাং বিশেষণম্ ॥ ৮ ॥

**মধুসূদন।**—তত্র বিশিষ্টান্ গণয়তি ভবানিতি। ভবান্ দ্রোণঃ, ভীষ্মঃ, কর্ণঃ, কৃপশ্চ, সমিতিং সংগ্রামং জয়তীতি সমিতিঞ্জয় ইতি কৃপবিশেষণম্। কর্ণাদনন্তরং গণ্যমানত্বেন তস্য কোপমাশঙ্ক্য তন্নিরাসার্থঃ, এতে চত্বারঃ সর্ব্বতো বিশিষ্টাঃ। নায়কান্ গণয়তি. অশ্বত্থামা. দ্রোণপুত্রঃ। ভীষ্মাপেক্ষয়া যদাচার্য্যস্য প্রথমগণনং বিকর্ণাদ্যপেক্ষয়া তৎপুত্রস্য চ প্রথমগণনং আচার্য্যপরিতোষার্থম্, বিকর্ণঃ স্বভ্রাতা কনীয়ান্, সোমদত্তিঃ সৌমদত্তস্য পুত্রঃ শ্রেষ্ঠত্বাৎ ভূরিশ্রবাঃ, জয়দ্রথঃ সিন্ধুরাজঃ। তথৈব চেতি কেচিৎ প্রাহুঃ ॥ ৮ ॥

**নীলকণ্ঠ।**—বিকর্ণঃ স্বভ্রাতা সৌমদত্তিভূর্রিশ্রবাঃ, জয়দ্রথপদস্থানে তথৈব চেতি ক্বচিৎ পাঠঃ ॥ ৮ ॥

তাৎপর্য্য।—শঠ-শিরোমণি দুর্য্যোধন নিজ সৈন্যগণের নামোল্লেখ করিতে প্রবৃত্ত হইয়া. ভীষ্ম কর্ণ প্রভৃতি সমর-দক্ষ বীরচূড়ামণিগণের নামের অগ্রে, দ্রোণাচার্য্যের নাম এবং একান্ত স্নেহপাত্র কনিষ্ঠ সহোদর বিকর্ণ ও সোমদত্তের পুত্র ভূরিশ্রবার নামের পূর্ব্বে গুরুপুত্র অশ্বত্থামার নাম কীর্ত্তন করিয়া আচার্য্যের প্রীতি সম্পাদন করিলেন। কারণ অসীম যশোরাশি দ্বারা বিভূষিত জনগণের মধ্যে স্বনাম কিংবা স্বপুত্রের নাম অগ্রগণ্য শ্রবণ করিলে মানবমাত্রেরই হৃদয় আপ্যায়িত ও হর্ষোৎফুল্ল হইয়া থাকে। 'সমিতিঞ্জয়ঃ' অর্থাৎ সংগ্রামবিজয়ী এই শব্দ দ্রোণাচার্য্যের শ্যালক কৃপাচার্য্যের বিশেষণ স্বরূপে ব্যবহৃত হইয়াছে। দ্রোণাচার্য্যের এই কুটুম্বের নাম প্রথম পর্য্যায়স্থ বীরবৃন্দের নামের শেষ ভাগে সন্নিবিষ্ট হওয়ায়, পাছে গুরুদেব বিরক্ত হন, এই আশঙ্কায়, ভীষ্ম কর্ণ কাহারও কোন বিশেষণ না দিয়া, কৃপাচার্য্যের নামের সহিত 'সমিতিঞ্জয়' এই গৌরবাত্মক বিশেষণ সংযুক্ত হইয়াছে। কেহ কেহ এই শব্দ দ্রোণাদি সকলের বিশেষণ স্বরূপে গ্রহণ করিয়াছেন ॥ ৮ ॥

—•:(•:•:•):•—

অন্যে চ বহবঃ শূরা মদর্থে ত্যক্তজীবিতাঃ।
নানাশস্ত্রপ্রহরণাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ ॥ ৯ ॥

অন্বয়।—মদর্থে ( মৎপ্রয়োজনার্থম্ ) ত্যক্ত-জীবিতাঃ ( জীবিতানি ত্যক্তুং কৃতনিশ্চয়াঃ) নানা-শস্ত্র-প্রহরণাঃ (নানা বহূনি শস্ত্রাণি প্রহরণ-সাধনানি যেষাং তে ) সর্ব্বে যুদ্ধবিশারদাঃ ( যুদ্ধনিপুণাঃ ) অন্যে পূর্ব্বকথিতাদ্ভিন্নাঃ ) চ বহবঃ ( অসংখ্যাঃ ) শূরাঃ * [ সন্তি ] ॥ ৯ ॥

প্রতিশব্দ।—আমার-নিমিত্ত প্রাণ-ত্যাগে-সঙ্কল্প-বদ্ধ বিবিধায়ুধ সম্পন্ন সকলে সমরাভিজ্ঞ অন্য-ও অনেক বীর [ আছেন ] ॥ ৯ ॥

ব্যাখ্যা।—পূর্ব্বোক্ত বীরগণ ব্যতীত, আমার নিমিত্ত প্রাণ পর্য্যন্ত পরিত্যাগ করিতে কৃতনিশ্চয়, বহুবিধ যুদ্ধাস্ত্র † সমন্বিত, আমার পক্ষে অন্যান্য অনেক রণপণ্ডিত বীর আছেন ॥ ৯ ॥

আনন্দগিরি।—দ্রোণাদিপরিগণনস্য পরিশিষ্টপরিসংখ্যার্থত্বং ব্যাবর্ত্তয়তি অন্যে চেতি। সর্ব্বেঽপি ভবন্তমারভ্য মদীয়পৃতনায়াং প্রবিষ্টাঃ স্বজীবিতাদপি মহ্যং স্পৃহয়ন্তীত্যাহ মদর্থ ইতি। যত্তু তেষাং শূরত্বমুক্তং তদিদানীং বিশদয়তি নানেতি। নানাবিধান্যনেক-প্রকারাণি শস্ত্রাণ্যায়ুধানি প্রহরণানি প্রহরণসাধনানি যেষাং তে তথা। বহুবিধায়ুধসম্পত্তা-বপি তৎপ্রয়োগে নৈপুণ্যাভাবে তদ্বৈফল্যমিতি চেন্নেত্যাহ সর্ব্ব ইতি ॥ ৯ ॥

শ্রীধর।—মদর্থে মৎপ্রয়োজনার্থং জীবিতং ত্যক্তুমধ্যবসিতা ইত্যর্থঃ। নানা অনেকানি শস্ত্রাণি প্রহরণসাধনানি যেষাং তে যুদ্ধে বিশারদাঃ নিপুণাঃ ॥ ৯ ॥

বলদেব।—নন্বেতাবন্ত এব মৎসৈন্যে বিশিষ্টাঃ কিন্তসংখ্যেয়াঃ সন্তীত্যাহ অন্যে চেতি। বহবো জয়দ্রথ-কৃতবর্ম্ম-শল্যপ্রভৃতয়ঃ ( ত্যক্তেত্যাদি কর্ম্মণি নিষ্ঠা ) জীবিতানি ত্যক্তুং কৃতনিশ্চয়া ইত্যর্থঃ। ইত্থঞ্চ তেষাং সর্ব্বেষাং ময়ি স্নেহাতিরেকাৎ শৌর্য্যাতিরেকাদ্যুদ্ধপণ্ডিতত্বাচ্চ মদ্বিজয়ঃ সিধ্যেদেবেতি দ্যোত্যতে ॥ ৯ ॥

* কেহ কেহ "অন্যে চ বহবঃ শূরা মদর্থে ত্যক্তজীবিতাঃ। নানা শস্ত্রপ্রহরণাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ" এরূপ অন্বয়ও করেন।

† খড়্গচর্ম্ম-ধনুর্ব্বাণৌ শল্য-ভল্লৌ তথাপরৌ।" অর্দ্ধচন্দ্রশ্চ নারাচঃ শক্তিযষ্টী তথাপরে॥ পরশুশ্চক্রশূলে চ পরিঘশ্চৈবমাদয়ঃ। এই সকল শস্ত্র ও অস্ত্র পুরাকালে সমরে ব্যবহৃত হইত।

শস্ত্র ও অস্ত্র এই দুই শব্দের অর্থগত বিভিন্নতা যথা; "যেন করধৃতেন হন্যতে তৎ শস্ত্রং খড়্গাদি। যেন ক্ষিপ্তেন হন্যতে তদস্ত্রং কাণ্ডাদি ইতি অমরকোষটীকায়াং ভরতঃ।

মধুসূদন।—কিমেতাবন্ত এব নায়কা নেত্যাহ অন্যে চেতি। অন্যে চ শল্য-কৃতবর্ম্ম-প্রভৃতয়ঃ, মদর্থে মৎপ্রয়োজনায় জীবনমপি( জীবিতমপি ) ত্যক্তুমধ্যবসিতা ইত্যর্থঃ। ত্যক্ত-জীবিতা ইত্যনেন স্বস্মিন্নমুরাগাতিশয়স্তেষাং কথ্যতে। এবং স্বসৈন্যবাহুল্যম্ তস্য স্বস্মিন্ ভক্তিঃ, শৌর্য্যম্, যুদ্ধোদ্যোগম্ যুদ্ধকৌশলঞ্চ দর্শিতং শূরা ইত্যাদি বিশেষণৈঃ ॥ ৯ ॥

নীলকণ্ঠ।—অন্যে শল্য-কৃতবর্ম্মপ্রভৃতয়ঃ, শস্ত্রাণি বিদারকাণি খড়্গাদীনি প্রহরণানি কেবলং প্রহারার্থানি গদাদীনি নানাবিধানি যেষাং তে নানাশস্ত্রপ্রহরণাঃ ॥ ৯ ॥

বিশ্বনাথ।—ত্যক্তজীবিতা ইতি জীবিতত্যাগেনাপি যদি মদুপকারঃ স্যাত্তদা তমপি কর্ত্তুং প্রবৃত্তা ইত্যর্থঃ। বস্তুতস্তু "ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্" ইতি ভগবদুক্তের্দুর্য্যোধনসরস্বতীসত্যম্ ॥ ৯ ॥

তাৎপর্য্য।—গুরুদেব! উল্লিখিত কয়েকটী মাত্র সৈন্যের নাম শ্রবণ করিয়া আপনি মনে করিবেন না যে, আমাদের পক্ষে গণনীয় যোদ্ধৃসংখ্যা ঐ কয় নামেই পর্য্যবসিত। উল্লিখিত যোদ্ধৃবর্গ ব্যতিরিক্ত, শল্য কৃতবর্ম্মা প্রভৃতি বিবিধ অস্ত্রশস্ত্রধারী যুদ্ধবিশারদ অসংখ্য বীর এই সমরক্ষেত্রে মদীয় সাহায্যার্থ উপস্থিত আছেন এবং প্রাণ পরিত্যাগেও যদি আমার উপকার হয়, তাঁহারা তাহাও করিতে প্রস্তুত আছেন। "মদর্থে ত্যক্তজীবিতাঃ" এই বিশেষণ দ্বারা দুর্য্যোধনের প্রতি তৎপক্ষীয় সৈন্যগণের অনুরাগাধিক্য সূচিত হইল। বস্তুতঃ "ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্" ( গীতা ১১ অধ্যায় ৩৩ শ্লোক ) অর্থাৎ "আমার দ্বারা ইহারা পূর্ব্ব হইতেই নিহত হইয়া আছে, হে অর্জ্জুন! তুমি কেবল নিমিত্ত কারণ মাত্র হও" ইত্যাদি ভগবদুক্তি দ্বারা "মদর্থে ত্যক্তজীবিতাঃ" ( আমার জন্য জীবনত্যাগে সঙ্কল্পবদ্ধ) দুর্য্যোধনের এই বাক্যটী যথার্থ বলিয়া প্রতীত হইতেছে এবং সার্থকরূপে প্রযুক্ত হইয়াছে। "শূরাঃ" এই পদদ্বারা উভয়পক্ষীয় সৈন্যমধ্যে নিজ সৈন্যগণের প্রাধান্য প্রদর্শিত হইল। "সর্ব্বে" এই বিশেষণ দ্বারা যোদ্ধৃগণের বাহুল্য, শৌর্য্য, যুদ্ধোদ্যোগ, যুদ্ধনৈপুণ্যাদি পরিব্যক্ত হইল। স্বপক্ষীয় সৈন্যগণ 'নানাশস্ত্রপ্রহরণাঃ' অর্থাৎ বহুশস্ত্র সম্পন্ন বলিয়া দুর্য্যোধন নির্দ্দেশ করিলেন। কিন্তু বহু অস্ত্রযুক্ত হইলেই যে যুদ্ধ-জয়ী হওয়া যায় এমন নহে; অস্ত্রচালনায় দক্ষতা আবশ্যক। এই জন্য দুর্য্যোধন সঙ্গে সঙ্গে বলিতেছেন, "সর্ব্বে যুদ্ধ বিশারদাঃ" সকলে যুদ্ধ বিষয়ে সুপণ্ডিত অর্থাৎ অস্ত্রপ্রয়োগাদি যুদ্ধ ব্যাপারে পারদর্শী ॥ ৯ ॥

অপর্য্যাপ্তং তদস্মাকং বলং ভীষ্মাভিরক্ষিতং।
পর্য্যাপ্তন্ত্বিদমেতেষাং বলং ভীমাভিরক্ষিতম ॥১০॥

অন্বয়।—ভীষ্ম অভিরক্ষিতম (ভীষ্মেণ মহাবুদ্ধিমতা অভি সর্ব্বতো-রক্ষিতম) অস্মাকং তৎ বলম, (সৈন্যম) অপর্য্যাপ্তম (একাদশাক্ষৌহিণীপরিমিতমনন্তমিত্যর্থঃ) ভীম-অভিরক্ষিতং এতেষাং (পাণ্ডবানাম) ইদং বলং তু পর্য্যাপ্তম (সপ্তাক্ষৌহিণী পরিমিতম) * ॥ ১০ ॥

প্রতিশব্দ। ভীষ্ম-কর্ত্তৃক-বিশেষরূপে-রক্ষিত আমাদিগের সেই সৈন্য আবশ্যকের-অধিক ভীম-কর্ত্তৃক-বিশেষ-রূপে-রক্ষিত ইহাদের এই সৈন্য কি আবশ্যকানুরূপ ॥ ১০ ॥

ব্যাখ্যা।—হে গুরো! ভীষ্ম কর্ত্তৃক পরিচালিত ও সুরক্ষিত আমাদের পক্ষীয় সেনা সংখ্যায় প্রয়োজনাধিক এবং ভীম কর্ত্তৃক পরিচালিত ও সুরক্ষিত পাণ্ডব-সৈন্য প্রয়োজনোপযোগী ॥ ১০ ॥

আনন্দগিরি।—রাজা পুনরপি স্বকীয়ভয়াভাবে হেত্বন্তরমাচার্য্যং প্রত্যাবেদয়তি অপর্য্যাপ্তমিতি। অস্মাকং খল্বিদমেকাদশসঙ্খ্যাকাক্ষৌহিণীপরিগণিতমপরিমিতং বলং ভীষ্মেণ চ প্রথিতমহামহিম্না সূক্ষ্মবুদ্ধিনা সর্ব্বতো রক্ষিতং পর্য্যাপ্তং পরেষাং পরিভবে সমর্থম্ এতেষাং পুনস্তদল্পং সপ্তসঙ্খ্যাকাক্ষৌহিণীপরিমিতং বলং ভীমেন চ চপলবুদ্ধিনা কুশলতাবিকলেন পরিপালিতমপর্য্যাপ্তমস্মানভিভবিতুমসমর্থমিত্যর্থঃ, অথবা তদিদমস্মাকং বলং ভীষ্মাধিষ্ঠিতম-পর্য্যাপ্তমপরিমিতমধৃষ্যমক্ষোভ্যম্. এতেষাং পাণ্ডবানাং বলং ভীমেনাভিরক্ষিতং পর্য্যাপ্তং পরি-মিতং ক্ষেপ্তুং শক্যমিত্যর্থঃ। অথবা তৎ পাণ্ডবানাং বলমপর্য্যাপ্তং নালমস্মাকমস্মভ্যং, ভীষ্মাভিরক্ষিতং ভীষ্মোঽভিরক্ষিতোঽস্মৈ পরবলনিবৃত্ত্যর্থমিতি তদেব তথোচ্যতে, ইদং পুনরস্মদীয়ং

* অপর্য্যাপ্ত, ও 'পর্য্যাপ্ত" এই দুই শব্দের অর্থ সম্বন্ধে মতদ্বৈধ আছে। টীকাকারগণের মধ্যে শ্রীমদানন্দগিরি "অপর্য্যাপ্ত' শব্দের অর্থ অপরিমিত, অজেয় এবং "পর্য্যাপ্ত" শব্দের অর্থ পরিমিত, সমর্থ মনে করিয়াছেন। শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ ও "অপর্য্যাপ্ত" অপরিমিত এবং পর্য্যাপ্ত শব্দে পরিমিত অর্থ স্থির করিয়াছেন। শ্রীমৎ শ্রীধরস্বামী "অপর্য্যাপ্ত" অর্থে যুদ্ধে অসমর্থ এবং "পর্য্যাপ্ত" অর্থে যুদ্ধে সমর্থ স্থির করিয়াছেন। শ্রীমন্নীলকণ্ঠ "পর্য্যাপ্ত শব্দের "পরিবেষ্টিত" অর্থ স্থির করিয়াছেন। শ্রীমচ্চক্রবর্ত্তী 'অপর্য্যাপ্ত' অপরিপূর্ণ অর্থাৎ যুদ্ধে অক্ষম স্থির করিয়াছেন। ঐ দুই শব্দ সম্বন্ধে টীকাকারগণের যেরূপ মতভেদ পরিদৃষ্ট হয়, বাঙ্গালী অনুবাদকদিগের মধ্যেও সেইরূপ দেখা যায়। কালীপ্রসন্ন সিংহ মহাশয় মহাভারতের অনুবাদে ঐ দুই শব্দের অপরিমিত ও পরিমিত অর্থই গ্রহণ করিয়াছেন। আমরা অনেক বিবেচনা করিয়া অপরিমিত ও পরিমিত ব্যতীত, অন্যরূপ অর্থ গ্রহণ করা সঙ্গত বলিয়া মনে করিলাম না এবং তদনুসারে মূলের ব্যাখ্যা করিলাম।

বলমেতেষাং পাণ্ডবানাং পর্য্যাপ্তং পরিভবে সমর্থম্. ভীমাভিরক্ষিতং ভীমো দুর্ব্বলহৃদয়োঽভিরক্ষিতো যস্মৈ যৎ পরবলনিবৃত্ত্যর্থমিত্যর্থঃ। তস্মাদস্মাকং ন কিঞ্চিদপি ভয়কারণমস্তীত্যর্থঃ ॥ ১০ ॥

শ্রীধর।—ততঃ কিমত আহ অপর্য্যাপ্তমিত্যাদি। তত্তথাভূতৈর্বীরৈর্যুক্তমপি ভীষ্মেণাভিরক্ষিতমপি অস্মাকং বলং সৈন্যং অপর্য্যাপ্তং তৈঃ সহ যোদ্ধুমসমর্থং ভাতি। ইদন্ত্বেতেষাং পাণ্ডবানাং বলং ভীমাভিরক্ষিতং সৈন্যং পর্য্যাপ্তং সমর্থং ভাতি ॥ ১০ ॥

বলদেব।—নন্বেবমুভয়োঃ সৈন্যয়োস্তৌল্যাৎ তবৈব বিজয়ঃ কথম্? ইত্যাশঙ্ক্য স্বসৈন্যস্যাধিক্যমাহ অপর্য্যাপ্তমিতি। অপর্য্যাপ্তমপরিমিতমস্মাকং বলম্, তত্রাপি ভীষ্মেণ মহাবুদ্ধিমতাতিরথেনাভিরক্ষিতম্। এতেষাং পাণ্ডবানাং বলন্তু পর্য্যাপ্তং পরিমিতম্, তত্রাপি ভীমেন তুচ্ছবুদ্ধিনার্দ্ধরথেনাভিরক্ষিতমতঃ সিদ্ধবিজয়োঽহম্ ॥ ১০ ॥

মধুসূদন।—রাজা পুনরপি সৈন্যদ্বয়সাম্যমাশঙ্ক্য স্বসৈন্যাধিক্যমাবেদয়তি অপর্য্যাপ্তমিতি। অপর্য্যাপ্তমনন্তমেকাদশাক্ষৌহিণীপরিমিতং ভীষ্মেণ চ প্রথিতমহিম্না সূক্ষ্মবুদ্ধিনা অভিতঃ সর্ব্বতো রক্ষিতং তত্তাদৃশগুণবৎপুরুষাধিষ্ঠিতমস্মাকং বলম্। এতেষাং পাণ্ডবানাং বলন্তু পর্য্যাপ্তং পরিমিতং সপ্তাক্ষৌহিণীমাত্রাত্মকত্বাৎ ন্যূনম্, ভীমেন চাতিচপলবুদ্ধিনা রক্ষিতম, তস্মাদস্মাকমেব বিজয়ো ভবিষ্যতীত্যভিপ্রায়ঃ। অথবা তৎ পাণ্ডবানাং বলমপর্য্যাপ্তং নালম্, অস্মাকমস্মভ্যম্; কীদৃশং তৎ? ভীষ্মোঽভরক্ষিতোঽস্মাভির্যস্মৈ যন্নিবৃত্ত্যর্থমিত্যর্থঃ। তৎ পাণ্ডববলম্, ভীষ্মাভিরক্ষিতং ইদং পুনরস্মদীয়ং বলং এতেষাং পাণ্ডবানাং পর্য্যাপ্তং পরিভবে সমর্থম্, ভীমোঽতিদুর্ব্বলহৃদয়ো রক্ষিতো যস্মৈ তদস্মাকং বলং ভীমাভিরক্ষিতম্। যস্মাদ্ভীমোঽত্যযোগ্য এবৈতন্নিবৃত্ত্যর্থং তৈরক্ষিতস্তস্মাদস্মাকং ন কিঞ্চিদপি ভয়কারণমস্তীত্যভিপ্রায়ঃ ॥ ১০ ॥

নীলকণ্ঠ।—পর্য্যাপ্তং পরিতঃ আপ্তং ব্যাপ্তং পরিবেষ্টিতম্, পাণ্ডবসৈন্যং হি সপ্তাক্ষৌহিণীমিতত্বাদল্পং বহুনৈকাদশাক্ষৌহিণীমিতেনাঽস্মৎসৈন্যেন বেষ্টয়িতুং শক্যং ন তু তদীয়েনাস্মদীয়মিত্যর্থঃ, এবঞ্চ পর্য্যাপ্তমিত্যস্য পারণীয়মিত্যর্থঃ ॥ ১০ ॥

বিশ্বনাথ।—অপর্য্যাপ্তং অপরিপূর্ণং পাণ্ডবৈঃ সহ যোদ্ধুং ক্ষমমিত্যর্থঃ। ভীষ্মেণাতিসূক্ষ্মবুদ্ধিনা শস্ত্রশাস্ত্রপ্রবীণেনাভিতো রক্ষিতমপি ভীষ্মস্যোভয়পক্ষপাতিত্বাৎ। এতেষাং পাণ্ডবানান্তু ভীমেন স্থূলবুদ্ধিনা শস্ত্রশাস্ত্রানভিজ্ঞেনাপি রক্ষিতম্, পর্য্যাপ্তং পরিপূর্ণং অস্মাভিঃ সহ যুদ্ধে প্রবীণমিত্যর্থঃ ॥ ১০ ॥

তাৎপর্য্য।—রাজা দুর্য্যোধন উভয় পক্ষীয় গণ্যমান্য যোদ্ধৃবর্গের নামোল্লেখ করিয়া স্বকীয় ভয়হীনতা প্রদর্শনার্থ বলিতেছেন, তথাপি আমাদের পক্ষই যে শ্রেষ্ঠ, তাহার সন্দেহ নাই। কারণ আমাদের সৈন্য সংখ্যা একাদশ অক্ষৌহিণী এবং পাণ্ডবদিগের সপ্ত অক্ষৌহিণী; সুতরাং আমাদের বল পাণ্ডবগণের অপেক্ষা অনেক অধিক। অধিকন্তু আমাদের সৈন্যরক্ষী সুবিখ্যাত সূক্ষ্মবুদ্ধি ও অসামান্য বীর পিতামহ ভীষ্ম কর্ত্তৃক

পরিচালিত ও সুরক্ষিত এবং পাণ্ডবদিগের সৈন্য সমূহ চপলচিত্ত, হঠকারী ও অপরিণামদর্শী ভীম কর্ত্তৃক পরিচালিত ও সুরক্ষিত। এ সকল বিষয় বিবেচনায় আমাদিগের শ্রেষ্ঠতা অবিসংবাদিতরূপে প্রতিপন্ন হইতেছে। অন্যরূপে অর্থ করিলে উপলব্ধ হয় যে, রাজা দুর্য্যোধন মুখে ভীতিবিহীনতা প্রদর্শন করিলেও, অন্তরস্থ আশঙ্কা সঙ্গোপন করিতে অসমর্থ। তিনি বলিতেছেন, আমাদের সৈন্য, সংখ্যায় বিপুল হইলেও, কার্য্যকালে অর্থাৎ শত্রুপরাভব সময়ে অসমর্থ হইয়া পড়িবে এবং পাণ্ডবগণের সৈন্য সংখ্যায় হীন হইলেও, যথোপযুক্ত সময়ে অরাতিনিপাতে সমর্থ হইবে। ভীষ্ম অদ্বিতীয় বীর হইলেও, উভয়পক্ষপাতী, সুতরাং তৎকর্ত্তৃক পরিচালিত সৈন্য সম্ভবতঃ সমরে সুদক্ষতার পরিচয় দিতে পারিবে না। কিন্তু ভীম বুদ্ধিহীন হইলেও আমাদিগের বদ্ধবৈরী, সুতরাং সমরে তদধীন সৈন্যসমূহ কৃতকার্য্য হইবে। মতান্তরে এরূপ অর্থও হয় যে, পাণ্ডবদিগের অল্প সংখ্যক সৈন্য আমাদের বহুল সেনাকে বেষ্টন ও অবরোধ করিতে কখনই সক্ষম হইবে না; কিন্তু আমাদের সৈন্য অবশ্যই তাহাদিগকে পরিবেষ্টিত করিতে সমর্থ হইবে। অতএব আমাদের জয়ের সন্দেহ নাই ॥ ১০ ॥

অয়নেষু চ সর্ব্বেষু যথাভাগমবস্থিতাঃ।
ভীষ্মমেবাভিরক্ষন্তু ভবন্তঃ সর্ব্ব এব হি ॥ ১১ ॥

**অন্বয়।**—ভবন্তঃ (ভবদাদয়ঃ) সর্ব্ব এব হি সর্ব্বেষু চ অয়নেষু (ব্যূহপ্রবেশমার্গেষু) যথাভাগম্ (বিভক্তাং স্বাং স্বাং যুদ্ধভূমিং অবিহায়) অবস্থিতাঃ [সন্তঃ] ভীষ্মম্ এব অভিরক্ষন্তু ॥ ১১ ॥

**প্রতিশব্দ।**—আপনারা সকলেই সকল প্রবেশ পথে-ই বিভাগানুসারে উপস্থিত[থাকিয়া]ভীষ্মকে-ই সর্ব্বপ্রকারে-রক্ষা-করিতে থাকুন॥১১॥

**ব্যাখ্যা।**—অতঃপর আপনারা সকলে প্রত্যেকে নিয়মিতরূপে বিভক্ত হইয়া এবং ব্যূহদ্বারে স্ব স্ব স্থানে অধিষ্ঠিত থাকিয়া সর্ব্বতোভাবে ভীষ্মের রক্ষা সাধনে বিনিযুক্ত হউন ॥ ১১ ॥

**আনন্দগিরি।**—স্বকীয়বলস্য ভীষ্মাধিষ্ঠিতত্বেন বলিষ্ঠত্ব মুক্ত্বা ভীষ্মশেষত্বেন তদনুগুণত্বং দ্রোণাদীনাং প্রার্থয়তে অয়নেষ্বিতি। কর্ত্তব্যবিশেষদ্যোতী চ শব্দঃ, সমরসমারম্ভসময়ে যোদ্ধৃনাং

যথাপ্রধানং যুদ্ধভূমৌ পূর্ব্বাপরাদিদিগ্বিভাগেনাবস্থিতিস্থানানি নিয়ম্যন্তে তান্যত্রায়নান্যুচ্যন্তে, সেনাপতিশ্চ সর্ব্বসৈন্যমধিষ্ঠায় মধ্যে তিষ্ঠতি তেষু সর্ব্বেষু প্রকৃপ্তং প্রবিভাগমপ্রত্যাখ্যায় ভবানশ্বত্থামা কর্ণশ্চেত্যেবমাদয়ো ভবন্তঃ সর্ব্বেঽবস্থিতাঃ সন্তো ভীষ্মমেব সেনাপতিং সর্ব্বতো রক্ষন্তু, তস্য হি রক্ষণে সর্ব্বমস্মদীয়ং বলং রক্ষিতং স্যাৎ পরবলনিবৃত্ত্যর্থত্বেন তস্যাস্মাভী-রক্ষিতত্বাদিত্যর্থঃ ॥ ১১ ॥

রামানুজ।—দুর্য্যোধনো ভীমাভিরক্ষিতং পাণ্ডবানাং বলং, আত্মীয়ঞ্চ বলং ভীষ্মাভিরক্ষিতমবলোক্যাত্মবিজয়ে অস্য বলস্য পর্য্যাপ্ততামাত্মীয়বলস্য তদ্বিজয়ে চাপর্য্যাপ্ততামাচার্য্যে নিবেদ্যান্তরে বিষণ্ণোঽভবৎ ॥ ২। ৩। ৪। ৫। ৬। ৭। ৮। ৯। ১০। ১১ ॥

শ্রীধর ;—তস্মাদ্ভবদ্ভিরেবং বর্ত্তিতব্যমিত্যাহ অয়নেষ্বিতি। অয়নেষু ব্যূহপ্রবেশমার্গেষু যথাভাগং বিভক্তাং স্বাং স্বাং রণভূমিং অপরিত্যজ্যাবস্থিতাঃ সন্তো ভীষ্মমেবাভিরক্ষন্তু তথান্যৈর্যুধ্যমানঃ পৃষ্ঠতঃ কৈশ্চিন্ন হন্যেত তথা রক্ষন্তু। ভীষ্মবলেনাস্মাকং জীবনমিতি ভাবঃ ॥ ১১ ॥

বলদেব।—তথৈবং মদুক্তিভাবং বিজ্ঞায়াচার্য্যশ্চেদুদাসীত তদা মৎকার্য্যক্ষতিরিতি বিভাব্য তস্মিন্ স্বকার্য্যভারমর্পয়ন্নাহ অয়নেষ্বিতি। অয়নেষু সৈন্যপ্রবেশবর্ত্মসু, যথাভাগং বিভক্তাং স্বাং স্বাং যুদ্ধভূমিমপরিত্যজ্যাবস্থিতা ভবন্তো ভবদাদয়ো ভীষ্মমেবাভিতো রক্ষন্তু, যুদ্ধাভিনিবেশাৎ পার্শ্বতঃ পৃষ্ঠতশ্চাপশ্যন্তং তং যথান্যো ন হিংস্যাৎ তথা কুর্ব্বন্বিত্যর্থঃ। সেনাপতৌ ভীষ্মে নির্ব্বাধে মদ্বিজয়সিদ্ধিরিতি ভাবঃ। অয়মাশয়ঃ ভীষ্মেঽস্মাকং পিতামহঃ ভবাংস্তু গুরুঃ। তৌ যুবামস্মদেকান্তহিতৈষিণৌ বিদিতৌ, যাবক্ষসদসি মদন্যায়ং বিদন্তাবপি দ্রৌপদ্যা ন্যায়ং পৃষ্টৌ নাবোচতাং, ময়া তু পাণ্ডবেষু প্রতীতং স্নেহাভাসং ত্যাজয়িতুং তথা নিবেদিতমিতি ॥ ১১ ॥

মধুসূদন।—এবং চেন্নির্ভয়োঽসি তর্হি কিমিতি বহু জল্পসীত্যত আহ অয়নেষ্বিতি, কর্ত্তব্যবিশেষদ্যোতী তুশব্দঃ। সমরসমারম্ভসময়ে যোধানাং যথাপ্রধানং যুদ্ধভূমৌ পূর্ব্বাপরাদিদিগ্বিভাগেনাবস্থিতিঃ স্থানানি যানি নিয়ম্যন্তে তান্যত্রায়নান্যুচ্যন্তে, সেনাপতিশ্চ সর্ব্বসৈন্যমধিষ্ঠায় মধ্যে তিষ্ঠতি তত্রৈবং সতি যথাভাগং বিভক্তাং স্বাং স্বাং রণভূমিমপরিত্যজ্যাবস্থিতাঃ সন্তো ভবন্তঃ সর্ব্বেঽপি যুদ্ধাভিনিবেশাৎ পুরতঃ পৃষ্ঠতঃ পার্শ্বতশ্চানিরীক্ষ্যমাণং ভীষ্মং সেনাপতিমেব রক্ষন্তু। ভীষ্মে হি সেনাপতৌ রক্ষিতে তৎপ্রসাদাদেব সর্ব্বং সুরক্ষিতং ভবিষ্যতীত্যভিপ্রায়ঃ ॥ ১১ ॥

নীলকণ্ঠ।—অয়নেষ্বিতি। অয়নেষু ব্যূহরচনয়া স্থিতে সৈন্যে প্রবেশমার্গেষু যে যে স্থানে স্থিতা যূয়ং মধ্যস্থং ভীষ্মমেবাভিরক্ষন্তু, অস্য সেনাপতেশ্চাঞ্চল্যে সর্ব্বাপি সেনা আকুলীভবেৎ, তৎস্থৈর্য্যে স্থিরা চ ভবেদতঃ স এব রক্ষ্য ইত্যর্থঃ ॥ ১১ ॥

বিশ্বনাথ।—তস্মাদ্যুষ্মাভিঃ সাবধানৈর্ভবিতব্যমিত্যাহ অয়নেষ্বিতি। অয়নেষু ব্যূহপ্রবেশমার্গেষু, যথাভাগং বিভক্তাঃ স্বাং স্বাং রণভূমিং অপরিত্যজ্যৈবাবস্থিতা ভবন্তো ভীষ্মমেবাভিতস্তথা রক্ষন্তু যথান্যৈর্যুধ্যমানোঽয়ং পৃষ্ঠতঃ কৈশ্চিন্ন হন্যতে, ভীষ্মবলেনৈবাস্মাকম্ জীবিতমিতিভাবঃ ॥ ১১ ॥

তাৎপর্য্য।—দুর্য্যোধন বিবেচনা করিলেন আমার সৈন্য বাহুল্য এবং বলশ্রেষ্ঠতার বর্ণনা শ্রবণে আমার জন্য আর বিশেষ উৎকণ্ঠার কারণ নাই, সুতরাং অধিক পরিশ্রম ও দৈহিক ক্লেশ স্বীকার করিবার প্রয়োজন নাই মনে করিয়া, আচার্য্য অতঃপর যদি যুদ্ধবিষয়ে ঔদাসীন্য অবলম্বন করেন, তাহা হইলে প্রভূত অনিষ্টের সম্ভাবনা। অতএব অধুনা সঙ্গে সঙ্গেই আচার্য্য ও মৎপক্ষীয় অন্যান্য যোধগণের বিশেষ কর্ত্তব্য নির্দ্দেশ করিয়া ভারার্পণ করা আবশ্যক। এইরূপ বিবেচনা করিয়া দুর্য্যোধন বলিলেন,—"হে আচার্য্য! এক্ষণে আপনারা অর্থাৎ আপনি কর্ণ, কৃপাচার্য্য, অশ্বত্থামা, জয়দ্রথ প্রভৃতি যাবতীয় সৈন্য-প্রবেশ-দ্বারে যথাভাগে দণ্ডায়মান থাকিয়া এবং নিজ নিজ স্থান কদাপি পরিত্যাগ না করিয়া, বিহিতবিধানে পিতামহ ভীষ্মদেবের রক্ষাকার্য্যে ব্রতী হউন। এক্ষণে পিতামহ ভীষ্মই আমাদের একমাত্র ভরসাস্থল। তিনি যখন রণমদে মত্ত হইবেন, তখন শত্রুসংহারই তাঁহার অনন্য-কর্ম্ম হইবে, আত্মরক্ষায় তাঁহার লক্ষ্য থাকিবে না এবং সম্মুখ ব্যতীত কোন দিকেই তাঁহার দৃষ্টি পড়িবে না। সেই দারুণ দুর্ব্বিপাককালে আমাদের পরম সহায় স্বরূপ সেই মহাপুরুষকে রক্ষা করিতে পারিলেই তাঁহার প্রসাদে আমাদের সকল রক্ষা হইবে। অতএব আপনাকে ও মৎ-পক্ষীয় অন্যান্য বীরগণকে অতঃপর যাবতীয় ব্যূহদ্বারাদিতে, নিয়মিতরূপ সৈন্যাদি সহকারে সশস্ত্রে সমুপস্থিত থাকিয়া, চতুর্দ্দিকাগত বিপদ হইতে ভীষ্মকে রক্ষা করিতে হইবে। ভীষ্ম আমাদের পিতামহ, আপনি আমাদের গুরু; সুতরাং আপনাদের উভয়ের ন্যায় হিতৈষী আমাদের আর কে আছে? আপনি স্বয়ং যখন বদ্ধপরিকর হইয়াছেন, তখন ভবদীয় কর্ত্তব্য বিশেষের নির্দ্দেশ করা আমার পক্ষে নিতান্ত অনাবশ্যক হইলেও, অন্তর-জাত ব্যাকুলতা হেতুই, এতাদৃশ বাক্যব্যয় করিয়া ধৃষ্টতা প্রকাশ করিতেছি। দুর্য্যোধনের এইরূপ ভাবযুক্ত উক্তির দ্বারা আচার্য্যের হৃদয় ঔদাসীন্য পরি-হার করিয়া উৎসাহশীল ও যথেষ্ট উত্তেজনাপূর্ণ হইল এবং ভীষ্মের উপর ঐকান্তিকী নির্ভর করায় আচার্য্য যদি বা মনঃক্ষুণ্ণ হইয়া থাকেন, তাহাও নিরাকৃত হইল। মূলান্তর্গত "তু" ও "চ" দ্বারা কর্ত্তব্য বিশেষ দ্যোতিত হইতেছে ॥ ১১ ॥

—•:(*):•—

তস্য সঞ্জনয়ন্ হর্ষং কুরুবৃদ্ধঃ পিতামহঃ।
সিংহনাদং বিনদ্যোচ্চৈঃ শঙ্খং দধ্মৌ প্রতাপবান্ ॥১২ ॥

**অন্বয়।**—প্রতাপবান্ কুরুবৃদ্ধঃ পিতামহঃ তস্য হর্ষং সঞ্জনয়ন্ উচ্চৈঃ সিংহনাদং বিনদ্য শঙ্খং দধ্মৌ ॥ ১২ ॥

**প্রতিশব্দ।**—বিক্রমশালী কুরু-কুল-বয়োজ্যেষ্ঠ পিতামহ তাহার আনন্দ উৎপাদন-করিয়া মহানির্ঘোষে কেশরি-তুল্য-গর্জ্জন-পূর্ব্বক শঙ্খ-নাদ করিলেন ॥ ১২ ॥

**ব্যাখ্যা।**—অনন্তর বর্ষীয়ান্ অতিবিক্রান্ত পিতামহ ভীষ্ম, দুর্য্যোধনের আনন্দোৎপাদনের অভিপ্রায়ে, মহাশব্দে সিংহের ন্যায় গর্জ্জন করিয়া শঙ্খ ধ্বনি করিলেন ॥ ১২ ॥

**আনন্দগিরি।**—তমেবমাচার্য্যং প্রতি সংবাদং কুর্ব্বন্তং ভয়াবিষ্টং রাজানং দৃষ্ট্বা তদভ্যাসবর্ত্তী পিতামহস্তদ্বুদ্ধ্যনুরোধার্থং ইত্থং কৃতবানিত্যাহ তস্যেতি। রাজ্ঞো দুর্য্যোধনস্য হর্ষং বুদ্ধিগতমুল্লাসবিশেষং পরপরিভবদ্বারা স্বকীয়বিজয়দ্বারকং সম্যগুৎপাদয়ন্ ভয়ং তদীয়মপনিনীষুরুচ্চৈঃসিংহনাদং কৃত্বা শঙ্খমাপূরিতবান্, কিমিতি দুর্য্যোধনস্য হর্ষমুৎপাদয়িতুং পিতামহো যততে? কুরুবৃদ্ধত্বাৎ তস্য কুরুরাজত্বাৎ পিতামহত্বাচ্চাস্য দুর্য্যোধনভয়াপনয়নার্থো প্রবৃত্তিরুচিতা, তদুপজীবিতয়া তদ্বশত্বাচ্চ তস্য সিংহনাদে শঙ্খশব্দে চ পরেষাং হৃদয়ব্যথাং সম্ভাব্যতে, দূরাদেবারিনিবহং প্রতি ভয়জননলক্ষণপ্রতাপত্বাদিত্যর্থঃ ॥ ১২ ॥

**শ্রীধর।**—তদেবং বহুমানযুক্তং রাজবাক্যং শ্রুত্বা ভীষ্মঃ কিং কৃতবান্ তদাহ তস্যেত্যাদি। তস্য রাজ্ঞো হর্ষং কুর্ব্বন্ পিতামহো ভীষ্ম উচ্চৈর্মহান্তং সিংহনাদং কৃত্বা শঙ্খং দধ্মৌ বাদিতবান্ ॥ ১২ ॥

**বলদেব**—এবং দুর্য্যোধনকৃতাং স্বস্তুতিমবধার্য্য সহর্ষো ভীষ্মস্তদন্তর্গতাং ভীতিমুৎসাদয়িতুং শঙ্খং দধ্মাবিত্যাহ তস্যেতি। ( সিংহনাদমিত্যুপমানে কর্ম্মণি চেতি•• পাণিনিসূত্রান্ণমুল্। চাৎ কর্ত্তর্য্যুপমানে ইত্যর্থঃ )। সিংহ ইব বিনদ্যেত্যর্থঃ। মুখতঃ কিঞ্চিদমুক্ত্বা। শঙ্খনাদমাত্রকরণেন জয়পরাজয়ৌ খবীশ্বরাধীনৌ ত্বদর্থে ক্ষত্রধর্ম্মেণ দেহং ত্যক্ষ্যামীতি ব্যজ্যতে ॥ ১২॥

**মধুসূদন।**—তস্যেতি। এবং পাণ্ডবসৈন্যদর্শনাদতিভীতস্য ভয়নিবৃত্ত্যর্থমাচার্য্যং কপটেন শরণং গতস্য ইদানীমপ্যয়ং মাং প্রতারয়তীত্যসন্তোষবশাদাচার্য্যেণ বাঙ্মাত্রেণাপ্যনাদৃতস্যাচার্য্যোপেক্ষাং বুদ্ধ্বায়নেষ্বিত্যাদিনা ভীষ্মমেব স্তবতস্তস্য রাজ্ঞো ভয়নিবর্ত্তকং হর্ষং বুদ্ধিগতমুল্লাসবিশেষং স্ববিজয়সূচকং জনয়ন্ উচ্চৈর্মহান্তং সিংহনাদং বিনদ্য কৃত্বা ( সিংহনাদমিতি ণমুলান্তম্ অন্তো বৈ পোষং পুষ্যতীতিবৎ তস্যৈব ধাতোঃ পুনঃ প্রয়োগঃ ) শঙ্খং দধ্মৌ বাদিতবান্। কুরুবৃদ্ধত্বাদাচার্য্যদুর্য্যোধনয়োরভিপ্রায়পরিজ্ঞানম. পিতামহত্বাদদয়পেক্ষণম. নত্বাচার্য্যবদুপেক্ষণম্।

প্রতাপবত্বাদুচ্চৈঃসিংহনাদপূর্ব্বক শঙ্খবাদনম্ পরেষাম্ ভয়োৎপাদনায়। ( অত্র সিংহনাদশঙ্খবাদ-য়োর্হর্ষজনকত্বেন পূর্ব্বাপরকালত্বেঽপ্যভিচরন্ যজেতেতিবজ্জনয়ন্নিতি শতাঽবশ্যম্ভাবিত্বরূপবর্ত্ত-মানত্বে ব্যাখ্যাতব্যম্ ) ॥ ১২ ॥

**নীলকণ্ঠ**।—তস্যেতি। তস্য এবং বদতো দুর্য্যোধনস্য সঞ্জয়বাক্যমিদম্। ( সিংহনাদমিতি, ণমুলন্তম্. তেন বিনদ্যইত্যস্যানুপ্রয়োগঃ কষাদিত্বাৎ সমূলকাষং কষতি স্ম দৈত্যানিত্যাদিবৎ ) কুরুবৃদ্ধো ভীষ্মঃ প্রাগ্বিরাটনগরাদৌ দৃষ্টপ্রভাবান পাণ্ডবান্ দৃষ্ট্বা রাজ্ঞো ভয়ং মাভূদিতি শঙ্খং দধ্মৌ, হর্ষং যুদ্ধোৎসাহং জনয়ন্, ( হেত্বর্থে শতৃপ্রত্যয়ঃ ) হর্ষজননার্থমিত্যর্থঃ ॥ ১২ ॥

**বিশ্বনাথ**।—ততশ্চ স্বসম্মানশ্রবণজনিতহর্ষঃ, তস্য দুর্য্যোধনস্য ভয়বিধ্বংসেন হর্ষং সংজনয়িতুং কুরুবৃদ্ধো ভীষ্মঃ। সিংহনাদমিতি ( উপমানে কর্ম্মণি চেতি ণমুল্ ) সিংহ ইব বিনদ্য ইত্যর্থঃ ॥ ১২ ॥

**তাৎপর্য্য**।—অতঃপর আচার্য্য সমীপে দুর্য্যোধনের বাক্য পরিসমাপ্ত করিয়া, সঞ্জয় অন্য বৃত্তান্ত বিবৃত করিতেছেন। দ্রোণাচার্য্য সমীপে দুর্য্যোধনের উক্তি সমূহ শ্রবণ করিয়া এবং স্বকীয় প্রশংসাসূচক স্তুতি সমূহের মর্ম্ম পরিজ্ঞাত হইয়া, কুরু-কুল-ধুরন্ধর অশেষ শৌর্য্য-বীর্য্য-সম্পন্ন বলীয়ান্ পিতামহ ভীষ্ম, দুর্য্যোধনের অন্তরস্থ আশঙ্কা অপনোদিত করিয়া আনন্দ সংবিধান বাসনায়, সিংহের ন্যায় ভীষণ গর্জ্জন পূর্ব্বক, শঙ্খধ্বনি করিলেন। মূলোক্ত ভীষ্মের বিশেষণত্রয়ের যথেষ্ট সার্থকতা পরিদৃষ্ট হইতেছে। বৃদ্ধগণ বহুদর্শিতা বিজ্ঞতা ও প্রবীণতা হেতু অপরের হৃদয়ভাব অনুমান করিতে সুনিপুণ হইয়া থাকেন। এজন্য দ্রোণাচার্য্য ও দুর্য্যোধনের বচন এবং ভাব-ভঙ্গী দর্শনে 'কুরুবৃদ্ধ' ভীষ্ম সহজেই তাঁহাদের অন্তরের অবস্থা প্রণিধান করিলেন। পিতামহগণ, স্বাভাবিক স্নেহ হেতু, শরণাগত নিতান্ত দুর্ব্বিনীত পৌত্রকেও, হতাদর ও অবজ্ঞা করিতে অক্ষম। রাজা দুর্য্যোধনের বাক্যাবলী শ্রবণ করিয়া, কুলাগত সম্পর্ক-শূন্য দ্রোণাচার্য্য উপেক্ষার ভাবে নির্ব্বাক রহিলেন; একটি মাত্র বাক্যও ব্যয় করিলেন না, কোন প্রকার উৎসাহ প্রদান করিলেন না; কিন্তু নিকট সম্পর্কিত 'পিতামহ' ভীষ্ম এ অবস্থায় দুর্য্যোধনের হর্ষোৎপাদন না করিয়া এবং তাঁহাকে উৎসাহিত না করিয়া কোন ক্রমেই থাকিতে পারিলেন না। তাদৃশ গুরু গম্ভীর আরাবে সিংহ তুল্য গর্জ্জন করিয়া বিপক্ষপক্ষের ভীতি উৎপাদনের চেষ্টা করা 'প্রতাপবান্' ভীষ্ম ভিন্ন আর কাহারও পক্ষে সম্ভাবিত নহে। দৃঢ়-ব্রত চির-কর্ত্তব্য-পরায়ণ ভীষ্ম এরূপ বিবেচনা করিয়া থাকিতে পারেন যে, যুদ্ধে জয় পরাজয় অবশ্যই বিধি-

নিয়োজিত। আমি যখন দুর্য্যোধনের অন্নভোজী ও আশ্রিত তখন তাঁহারই প্রীতিপ্রদ কার্য্য সম্পন্ন করিতে বাধ্য। পরিণামে রণে পরাজয় ঘটিলে, ক্ষত্র ধর্ম্মানুসারে সমরে দেহত্যাগ করিয়া, পারলৌকিক নিশ্রেয়ঃ লাভ করিব। সুতরাং অধুনা কোন বাচনিক অভিপ্রায় ব্যক্ত না করিয়া, দুর্ম্মতি দুর্য্যোধনের সন্তোষবিধায়কসিংহনাদ ও শঙ্খধ্বনি করায় কোন হানি নাই। সমর-ক্ষেত্রে সমুপস্থিত হইয়া সিংহনাদ ও শঙ্খধ্বনি প্রভৃতির দ্বারা সমরারম্ভ সংবাদ সংঘোষিত হয়। এ স্থলে, পাণ্ডবেরা অগ্রে তাদৃশ কোন অনুষ্ঠান না করায়, কৌরবগণেরই উত্তেজিত ভাব পরিদৃষ্ট হইতেছে। পাণ্ডবদিগের প্রতি অসীম অত্যাচার অনুষ্ঠিত হইলেও, তাঁহারা প্রথমাবধি নানা প্রকারে সন্ধি সংস্থাপনের প্রয়াসী ছিলেন। তাহাতে বিফল-মনোরথ হইয়া অগত্যা সমরক্ষেত্রে অবতীর্ণ হইয়াছেন। যুদ্ধার্থে উপস্থিত হইয়াও তাঁহারা কোন প্রকার আস্ফালন না করিয়া স্থির ও ধীর ভাবে পরিণামের প্রতীক্ষা করিতেছেন; ইহাতে তাঁহাদের উদারতা ও সহৃদয়তা স্পষ্টই লক্ষিত হইতেছে। দুর্য্যোধনের পক্ষ হইতেই প্রথমতঃ সিংহনাদ ও শঙ্খধ্বনি প্রচারিত হওয়ায় তাঁহার ঔদ্ধত্য ও গর্ব্বিত ভাব সুস্পষ্টরূপে পরিব্যক্ত হইতেছে। এরূপ যাহাদের হৃদয়-ভাব সে পক্ষ যে স্থান-মাহাত্ম্য হেতু কোমল-হৃদয় হইয়া সন্ধি-বন্ধন করিবে ইহা কদাচ সম্ভবপর নহে। মূর্ত্তিমান অহঙ্কার স্বরূপ দুর্য্যোধনের হৃদয়ভাব আন্দোলন করিয়া, তাঁহার প্রীতির নিমিত্ত তদাশ্রিত স্থিরধী ভীষ্মকে অহঙ্কার বিজ্ঞাপক ব্যবহার করিতে হইয়াছে। তত্ত্বজ্ঞ ভীষ্ম এই সমরের পরিণাম পূর্ব্ব হইতেই পরিজ্ঞাত ছিলেন এবং নিয়তি যে অপরিহার্য্য তাহাও তাঁহার অবিদিত ছিল না। সুতরাং যাহার তিনি আশ্রিত, যাহার সৈন্যাপত্যে তিনি ব্রতী, যাহার বশ্যতা তিনি অবলম্বন করিয়াছেন, তাহার সন্তোষসাধন কাল ও অবস্থানুসারে তৎকালে তাঁহার অবশ্য কর্ত্তব্য। কর্ত্তব্যপরায়ণ ভীষ্মের বর্ত্তমান ব্যবহারে, অধীন ব্যক্তি পদপ্রতিষ্ঠায় অতুলনীয় হইলেও, বিবেকমূঢ় ও স্বার্থপর প্রভুর বাসনানুবর্ত্তী হইয়া কার্য্য সম্পাদনে বাধ্য ইহাই পরিব্যক্ত হইতেছে। সম্বন্ধে উভয় পক্ষই সমান হইলেও, অধীনতা হেতু, ভীষ্ম কর্ত্তব্য-পূজার নিমিত্ত এস্থলে বাসনা ছাগ বলি দিতেছেন ॥ ১২ ॥

——(:০:)——

ততঃ শঙ্খাশ্চ ভের্য্যশ্চ পণবানক-গোমুখাঃ।
সহসৈবাভ্যহন্যন্ত স শব্দস্তুমুলোঽভবৎ ॥ ১৩ ॥

অন্বয়।—ততঃ শঙ্খাঃ চ ভের্য্যঃ চ পণব-আনক-গোমুখাঃ এব সহসা অভি-অহন্যন্ত স শব্দঃ তুমুলঃ-অভবৎ ॥ ১৩ ॥

প্রতিশব্দ।—তদনন্তর শঙ্খ-সকল ও ভেরী-সকল ও মার্দ্দিল-পটহ-গোমুখ-সকল ও সহসা বাদিত হইল সেই শব্দ মহান্ হইল ॥ ১৩ ॥

ব্যাখ্যা।—অনন্তর কুরুসৈন্য মধ্যে সহসা শঙ্খ, ভেরী, মার্দ্দল, ঢক্কা প্রভৃতি বিবিধ বাদ্যযন্ত্র বাদিত হইল এবং সেই সম্মিলিত শব্দ অতি প্রচণ্ড হইয়া উঠিল ॥ ১৩ ॥

আনন্দগিরি।—রাজাভিপ্রায়ং প্রতীত্য ভীষ্মপ্রবৃত্ত্যনন্তরং তৎপক্ষৈস্তৈস্তৈরাজভিঃ শঙ্খাদয়ো বাদ্যবিশেষা ঝটিতি শব্দবন্তঃ সম্পাদিতাঃ। স চ শঙ্খাদিপ্রযুক্তশব্দস্তুমুলো বহুলং ভয়ং পরেষাং পরিদোতয়ন্নাসীদিত্যাহ ততইতি ॥ ১৩ ॥

রামানুজ—তস্য বিষাদমালোক্য ভীষ্মস্তস্য হর্ষং জনয়িতুং সিংহনাদং শঙ্খনাদঞ্চ কৃত্বা শঙ্খ-ভেরীনিনাদৈশ্চ বিজয়াভিশংসিনং ঘোষঞ্চাকারয়ৎ ॥ ১২। ১৩ ॥

শ্রীধর।—তদেবং সেনাপতেভীষ্মস্য যুদ্ধোৎসবমালোক্য সর্ব্বতো যুদ্ধোৎসবঃ প্রবৃত্ত ইত্যাহ তত ইত্যাদিনা। পণবা মর্দ্দলা আনকা গোমুখাশ্চ বাদ্যবিশেষাঃ সহসা তৎক্ষণামেবাভ্যহন্যন্ত বাদিতাঃ, স শব্দঃ শঙ্খাদিশব্দস্তুমুলো মহানভূৎ ॥ ১৩ ॥

বলদেব।—তত ইতি। সেনাপতৌ ভীষ্মে প্রবৃত্তে তৎসৈন্যে সহসা তৎক্ষণমেব শঙ্খাদয়োঽভ্যহন্যন্ত বাদিতাঃ। (কর্ম্মকর্ত্তরি প্রয়োগঃ)। পণবাদয়স্ত্রয়ো বাদিত্রভেদাঃ। স শব্দস্তুমুল ধ্বাকাকারতয়া মহানাসীৎ ॥ ১৩ ॥

মধুসূদন।—ততো ভীষ্মস্য সেনাপতেঃ প্রবৃত্ত্যনন্তরং, পণবা আনকা, গোমুখাশ্চ বাদ্যবিশেষাঃ সহসা তৎক্ষণমেবাভ্যহন্যন্ত বাদিতাঃ (কর্ম্মকর্ত্তরি প্রয়োগঃ) স শব্দস্তুমুলো মহানাসীৎ তথাপি ন পাণ্ডবানাং ক্ষোভো জাত ইত্যভিপ্রায়ঃ ॥ ১৩ ॥

বিশ্বনাথ।—ততশ্চোভয়ত্রৈব যুদ্ধোৎসাহঃ প্রবৃত্ত ইত্যাহ তত ইতি। পণবা মার্দ্দলাঃ, আনকাঃ পটহাঃ, গোমুখাঃ বাদ্যবিশেষাঃ ॥ ১৩ ॥

তাৎপর্য্য।—ভীষ্মকে সিংহনাদ ও শঙ্খবাদন তৎপর দেখিয়া কুরুপক্ষীয় যোধগণ যথেষ্ট উৎসাহান্বিত হইয়া উঠিলেন। ভীষ্ম ইচ্ছামৃত্যু এবং অজেয়। সেই ভীষ্মের উৎসাহ সন্দর্শনে অন্যান্য বীর ও যোধগণের হৃদয়ে তাড়িতের ন্যায় উৎসাহস্রোত সহসা প্রবাহিত হইল এবং সকলে, শঙ্খ, ভেরী

ঢক্কা, মৃদঙ্গ প্রভৃতি বাদ্য যন্ত্র বাদন করিতে আরম্ভ করিলেন। নানাবিধ বাদ্যযন্ত্র এক সঙ্গে বাদিত হওয়ায় তথায় তুমুল কোলাহল ও মহা নির্ঘোষ সমুৎপন্ন হইল। এতাদৃশ ভীতিবিধায়ক কলরব সমুপস্থিত হইলেও বিপক্ষ, পাণ্ডবগণের হৃদয়ে অণুমাত্র ভয় জন্মিল না, বা তাঁহারা কিঞ্চিন্মাত্র আকুলিত হইলেন না ॥ ১৩ ॥

——(:*:)——

ততঃ শ্বেতৈর্হয়ৈর্যুক্তে মহতি স্যন্দনে স্থিতৌ।
মাধবঃ পাণ্ডবশ্চৈব দিব্যৌ শঙ্খৌ প্রদধ্মতুঃ ॥১৪॥

অন্বয়।—ততঃ শ্বেতৈঃ হয়ৈঃ যুক্তে মহতি স্যন্দনে * স্থিতৌ মাধব চ পাণ্ডবঃ এব দিব্যৌ শঙ্খৌ প্রদধ্মতুঃ ॥ ১৪ ॥

প্রতিশব্দ।—তদনন্তর ধবলবর্ণ বহু-অশ্ব যোজিত মহা-রথে আরূঢ় শ্রীকৃষ্ণ এবং পাণ্ডব-ও স্বর্গীয় শঙ্খদ্বয় বাজাইলেন ॥ ১৪ ॥

ব্যাখ্যা।—অনন্তর শ্বেতাশ্ব-সংযুক্ত মহারথ-সমারূঢ় শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনও দুই অপূর্ব্ব শঙ্খ বাদন করিলেন ॥ ১৪ ॥

আনন্দগিরি।—এবং দুর্য্যোধনপক্ষে প্রবৃত্তিমালক্ষ্য পরিসরবর্ত্তিনৌ কেশবার্জ্জুনৌ শ্বেতৈর্হয়ৈরতিবলপরাক্রমৈর্যুক্তে মহত্যপ্রধৃষ্যে রথে ব্যবস্থিতাবপ্রাকৃতৌ শঙ্খৌ পূরিতবন্তাবিত্যাহ ততঃ শ্বেতৈর্হয়ৈরিতি ॥ ১৪ ॥

রামানুজ।—ততস্তং ঘোষমাকর্ণ্য সর্ব্বেশ্বরেশ্বরঃ পার্থ-সারথী রথী চ পাণ্ডুতনয়স্ত্রৈলোক্যবিজয়োপকরণভূতে মহতিস্যন্দনে স্থিতৌ ত্রৈলোক্যং কম্পয়ন্তৌ শ্রীমৎপাঞ্চজন্য-দেবদত্তৌ শঙ্খৌ প্রদধ্মতুঃ ॥ ১৪ ॥

শ্রীধর।—ততঃ পাণ্ডবসৈন্যে প্রবৃত্তং যুদ্ধোৎসবমাহ তত ইত্যাদিপঞ্চভিঃ। স্যন্দনে রথে স্থিতৌ সন্তৌ কৃষ্ণার্জ্জুনৌ শঙ্খৌ প্রকর্ষেণ দধ্মতুর্ব্বাদয়ামাসতুঃ ॥ ১৪ ॥

---

* খাণ্ডবদাহন কালে ভগবান্ হুতাশনের প্রার্থনায় চতুর্থ লোকপাল বরুণদেব অর্জুনকে এক রমণীয় রথ প্রদান করেন। ঐ স্যন্দন স্বর্ণালঙ্কার সুশোভিত, উহার ধ্বজযষ্টি সুবর্ণময়, উহার উপরিভাগে শার্দ্দূলবৎ ভয়ানক বৃহৎ কলেবর এক কপি সংস্থাপিত। ঐ রথের ধ্বনি শ্রবণ করিলে অরাতিকুল হতচেতন হয়। ঐ রথ সর্ব্বপ্রকার যুদ্ধোপকরণ সমন্বিত, বিশ্বকর্ম্মা কর্ত্তৃক বিনির্ম্মিত, সর্ব্বত্র সুশোভিত এবং দেবদানবগণের অজেয়।

বলদেব।—অথ পাণ্ডবসৈন্যে প্রবৃত্তং যুদ্ধোৎসবমাহ তত ইতি। অন্যেষামপি রথস্থিতত্বে সত্যপি কৃষ্ণার্জ্জুনয়োঃ রথস্থিতত্বোক্তিস্তদ্রথস্যাগ্নিদত্তত্বং ত্রৈলোক্যবিজেতৃত্বং মহাপ্রভত্বঞ্চ ব্যঞ্জয়তে॥ ১৪॥

মধুসূদন।—অন্যেষামপি রথাঃ সন্ত্যেব অসাধারণেন রথোৎকর্ষকথনার্থং "ততঃ শ্বেতৈর্হয়ৈর্যুক্তে" ইত্যাদি রথতত্ত্বকথনং, তেনাগ্নিদত্তে দুষ্প্রধৃষ্যে রথে স্থিতৌ সর্ব্বরথৈজ্জেতুমশক্যাবিত্যর্থঃ॥ ১৪॥

তাৎপর্য্য।—দুর্য্যোধন কৃত সৈন্যবর্ণনা ও ভীষ্মাদিকৃত শঙ্খবাদনাদি-ব্যাপারের বৃত্তান্ত শেষ করিয়া সঞ্জয় অতঃপর পাণ্ডব-সৈন্যগণের সমরোৎসাহ বর্ণন করিতেছেন। কুরু-সৈন্য মধ্যে ভীষ্ম-দ্রোণাদি মহাবীরগণের সমরোৎসাহ জনিত সিংহনাদের সহিত মিলিত সেই ভীষণ শঙ্খধ্বনি ও অন্যান্য বাদ্য শব্দ শ্রবণ করিয়া সর্ব্বেশ্বর পার্থ-সারথি ভগবান্ শ্রীকৃষ্ণ ও রথী পাণ্ডুতনয় অর্জ্জুন ত্রৈলোক্য বিজয়োপকরণ-ভূত শ্বেতাশ্বযুক্ত অতি দুর্দ্ধর্ষ অসাধারণ দেবদত্ত রথে সমাসীন হইয়া ত্রিলোক কম্পিত, করতঃ সর্ব্ববিজয়ী শঙ্খধ্বনি দ্বারা গগনমণ্ডল পরিপূরিত করিলেন। শ্রীকৃষ্ণ ও অর্জ্জুন ব্যতীত অপরাপর সৈন্যগণও রথারোহণ পূর্ব্বক এই সমরক্ষেত্রে সমুপস্থিত হইয়াছেন, কিন্তু "শ্বেতৈর্হয়ৈর্যুক্তে" এই পদ দ্বারা কেবল মাত্র অর্জ্জুনের রথ কীর্ত্তিত এবং অন্য রথাপেক্ষা ইহার শ্রেষ্ঠত্ব ও সর্ব্বাজেয়ত্ব সূচিত হইল॥ ১৪॥

-(:*:)-

পাঞ্চজন্যং হৃষীকেশো দেবদত্তং ধনঞ্জয়ঃ।
পৌণ্ড্রং দধ্মৌ মহাশঙ্খং ভীমকর্ম্মা বৃকোদরঃ॥১৫॥
অনন্তবিজয়ং রাজা কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ।
নকুলঃ সহদেবশ্চ সুঘোষমণিপুষ্পকৌ॥ ১৬॥

অন্বয়।—হৃষীকেশঃ * পাঞ্চজন্যং † ধনঞ্জয়ঃ ‡ দেবদত্তং ভীমকর্ম্মা বৃকোদরঃ § পৌণ্ড্রং মহাশঙ্খং দধ্মৌ।

কুন্তীপুত্রঃ রাজা যুধিষ্ঠিরঃ অনন্তবিজয়ং নকুলঃ চ সহদেবঃ সুঘোষ-মণিপুষ্পকৌ ॥ ১৫ । ১৬ ॥

প্রতিশব্দ।—ইন্দ্রিয়নিয়ন্তা পাঞ্চজন্য অর্জ্জুন দেবদত্ত ঘোরকর্ম্মকারী ভীমসেন পৌণ্ড্র মহাশঙ্খ বাজাইলেন।

কুন্তীনন্দন ভূপতি যুধিষ্ঠির অনন্তবিজয় নকুল এবং সহদেব সুঘোষ-মণিপুষ্পকদ্বয় ॥ ১৫ । ১৬ ॥

ব্যাখ্যা।—শ্রীকৃষ্ণ পাঞ্চজন্য নামক শঙ্খ, পার্থ দেবদত্ত নামক শঙ্খ এবং বিভীষিকাজনক উৎকট ক্রিয়াশালী ভীমসেন পৌণ্ড্র নামক মহাশঙ্খ বাদিত করিলেন।

* হৃষীকেশ। হৃষীকাণামিন্দ্রিয়াণামীশো হৃষীকেশঃ, ক্ষেত্রজ্ঞরূপকত্বাৎ পরমাত্মত্বাদ্বা ইন্দ্রিয়াণি যদ্বশে বর্ত্তন্তে স পরমাত্মা ॥ ইতি শঙ্করঃ। এইরূপ অর্থ এই স্থলে গৃহীত হইয়াছে। কিন্তু গ্রন্থান্তরে অন্যরূপ অর্থও দৃষ্ট হইতেছে। যথা; হৃষ্টা জগৎপ্রীতিকরাঃ কেশা রশ্ময়োঽস্য ইতি হৃষীকেশঃ পৃষোদরাদিঃ। যথা; সূর্য্যাচন্দ্রমসোঃ শশ্বংশুভিঃ কেশসংজ্ঞিতৈঃ। ইতি মোক্ষধর্ম্ম। হৃষীকাণি নিয়ম্যাহং যতঃ প্রত্যক্ষতাং গতঃ। ;হৃষীকেশ ইতি খ্যাতো নাম্না তত্রৈব সংস্থিতঃ। ইতি বারাহে।

† সমুদ্রে পঞ্চজন নামে এক দৈত্য তিমিরূপ ধারণ করিয়া বাস করিত। তাহার অস্থি দ্বারা শ্রীকৃষ্ণের শঙ্খ বিনির্ম্মিত হইয়াছিল বলিয়া, উহার পাঞ্চজন্য নাম হইয়াছে।

‡ অর্জ্জুনের দশটি নাম বিশেষ বিখ্যাত এবং সেই দশটি নামের অন্যতম দ্বারা তিনি প্রায়শঃ সম্বোধিত হইয়া থাকেন। সেই দশটি নাম যথা; অর্জ্জুন, ফাল্গুন, জিষ্ণু, কিরীটী, শ্বেতবাহন, বীভৎসু, বিজয়, কৃষ্ণ, সব্যসাচী ও ধনঞ্জয়। সর্ব্বদা নির্ম্মল কর্ম্ম ভিন্ন তাঁহার দ্বারা নিকৃষ্ট কার্য্য সম্পাদিত হইত না বলিয়া, তাঁহার নাম অর্জ্জুন; হিমালয় পর্ব্বতে উত্তরফল্গুনী নক্ষত্রে জন্ম হইয়াছিল বলিয়া, তাঁহার নাম ফাল্গুন; যুদ্ধস্থলে দুর্দ্ধর্ষ শত্রুকেও তিনি জয় করিতে সক্ষম, এজন্য তাঁহার নাম জিষ্ণু; দেবরাজ প্রীত হইয়া তাঁহার মস্তকে সমুজ্জ্বল কিরীট প্রদান করিয়াছিলেন বলিয়া তাঁহার নাম কিরীটি; যুদ্ধকালে রথে শ্বেতাশ্ব সংযুক্ত থাকে বলিয়া, তাঁহার নাম শ্বেতবাহন; যুদ্ধকালে কখন কোন বীভৎস কর্ম্ম করেন নাই বলিয়া, তাঁহার নাম বীভৎসু; রণস্থলে বীরগণকে পরাজয় না করিয়া নিবৃত্ত হন না, এজন্য তাঁহার নাম বিজয়; কৃষ্ণবর্ণ বালক লোকের প্রিয়, এজন্য তাঁহার পিতৃপ্রদত্ত নাম কৃষ্ণ; দক্ষিণ ও বাম উভয় হস্তেই ধনুচালনায় সুদক্ষ, এজন্য তাঁহার নাম সব্যসাচী; সমস্ত জনপদ জয় করিয়া ধনসংগ্রহ করেন, এই জন্য তাঁহার নাম ধনঞ্জয়।

§ বৃকোদর শব্দের ব্যুৎপত্তি।—যস্য তীক্ষ্ণো বৃকো নাম জঠরে হব্যবাহনঃ। ময়া দত্তঃ স্বধর্ম্মাত্মা তেন চাসৌ বৃকোদরঃ ॥ ইতি মাৎস্যে—৬৫ অধ্যায়। ভীম ও দুর্য্যোধন এক দিবসেই জন্মগ্রহণ করেন।

কুন্তীর গর্ভজাত ধর্ম্মনন্দন, রাজ-চক্রবর্ত্তী যুধিষ্ঠির অনন্তবিজয় নামক শঙ্খ, নকুল সুঘোষ নামক শঙ্খ, এবং সহদেব মণি-পুষ্পক নামক শঙ্খ বাদন করিলেন॥ ১৫ । ১৬ ॥

আনন্দগিরি।—তয়োঃ শঙ্খয়োর্দিব্যত্বমেবাপাদয়তি পাঞ্চজন্যমিতি। কেশবার্জ্জুনয়োর্যুদ্ধাভিমুখ্যং দৃষ্ট্বা সংহৃষ্টঃ সারম্ভেন সমররসিকো ভীমসেনোঽপি যুদ্ধাভিমুখোঽভূদিত্যাহ পৌণ্ড্রমিতি। এতেষামীদৃশীং প্রবৃত্তিং প্রতীত্য পরিপালনাবকাশমাসাদ্য রাজ্ঞো যুধিষ্ঠিরস্যাপি প্রবৃত্তিং দর্শয়তি অনন্তেতি। জ্যায়সাং ভ্রাতৃণামনুসরণমাবশ্যকমিতি মত্বা তয়োর্যবীয়সোভ্রাত্রোরপি প্রবৃত্তিমাহ নকুল ইতি॥ ১৫ । ১৬ ॥

শ্রীধর।—তদেব বিভাগেন দর্শয়ন্নাহ পাঞ্চজন্যমিতি। পাঞ্চজন্যাদীনি নামানি শ্রীকৃষ্ণাদিশঙ্খানাং, ভীমং ঘোরং কর্ম্ম যস্য সঃ। অনন্তেতি। নকুলঃ সুঘোষং নাম শঙ্খং দধ্মৌ, সহদেবো মণিপুষ্পকং নাম॥ ১৫ । ১৬ ॥

বলদেব।—পাঞ্চজন্যমিত্যাদি। পাঞ্চজন্যাদয় কৃষ্ণাদিশঙ্খানামাহ্বয়াঃ। অত্র হৃষীকেশশব্দেন পরমেশ্বরসহায়িত্বম্। পাঞ্চজন্যাদিশব্দৈঃ প্রসিদ্ধাহ্বয়ানেকদিব্যশঙ্খবত্ত্বম্। রাজা, ভীমকর্ম্মা, ধনঞ্জয় ইত্যেভির্যুধিষ্ঠিরাদীনাং রাজসূয়যাজিত্ব-হিড়িম্বাদিনিহন্তৃত্ব দিগ্বিজয়াহৃতানন্তধনত্বানি চ ব্যজ্য পাণ্ডবসেনাসূৎকর্ষঃ সূচ্যতে। পরসেনাসু তদভাবাদপকর্ষশ্চ॥ ১৫ । ১৬ ॥

মধুসূদন।—পাঞ্চজন্যঃ, দেবদত্তঃ, পৌণ্ড্রঃ, অনন্তবিজয়ঃ, সুঘোষঃ, মণিপুষ্পকশ্চেতি শঙ্খনামকথনং, পরসৈন্যে স্বনামভিঃ প্রসিদ্ধা এতাবন্তঃ শঙ্খা ভবৎসৈন্যে তু নৈকোঽপি স্বনামপ্রসিদ্ধঃ শঙ্খোঽস্তীতি পরেষামুৎকর্ষাতিশয়কথনার্থম্। সর্ব্বেন্দ্রিয়প্রেরকত্বেন সর্ব্বান্তর্য্যামীসহায়ঃ পাণ্ডবানামিতি কথয়িতুং হৃষীকেশপদম্। দিগ্বিজয়ে সর্ব্বান্ রাজ্ঞো জিত্বা ধনমাহৃতবানিতি সর্ব্বথৈবায়মজেয় ইতি কথয়িতুং ধনঞ্জয়পদম্। ভীমং হিড়িম্ববধাদিরূপং কর্ম্ম যস্য তাদৃশঃ। বৃকোদরত্বেন বহ্বন্নপাকাদতিবলিষ্ঠো ভীমসেন ইতি কথিতম্। কুন্তীপুত্র ইতি কুন্ত্যা মহতা তপসা ধর্ম্মমারাধ্য লব্ধঃ স্বয়ঞ্চ রাজসূয়যাজিত্বেন মুখ্যো রাজা যুধিষ্ঠির এব জয়ভাগিত্বেন স্থিরো নত্বেতদ্বিপক্ষাঃ স্থিরা ভবিষ্যন্তীতি যুধিষ্ঠিরপদেন সূচিতম্, নকুলঃ সুঘোষং, সহদেবো মণিপুষ্পকং দধ্মাবিত্যনুষুজ্যতে॥ ১৫ । ১৬ ॥

বিশ্বনাথ।—পাঞ্চজন্যাদয়ঃ শঙ্খাদীনাং নামানি॥ ১৪ । ১৫ । ১৬ ॥

তাৎপর্য্য।—পাণ্ডবগণের পক্ষে পাঞ্চজন্য, দেবদত্ত, পৌণ্ড্র, অনন্তবিজয়, সুঘোষ ও মণিপুষ্পক এই সকল নামে প্রসিদ্ধ বহু সংখ্যক শঙ্খ রহিয়াছে; আপনার পক্ষে একটিও স্বনামপ্রসিদ্ধ শঙ্খ নাই। পর পক্ষের উৎকর্ষ কথনার্থ সঞ্জয় এস্থলে শঙ্খের নাম করিলেন; সর্ব্বেন্দ্রিয়-প্রেরক অন্তর্য্যামী নারায়ণ পাণ্ডবগণের সহায় ইহাই প্রতিপাদন করিবার নিমিত্ত প্রথমতঃ হৃষীকেশ পদের উল্লেখ করিয়াছেন। যিনি দিগ্বিজয়ে সকল

রাজাদিগকে জয় করিয়া ধনরাশি আহরণ করিয়াছেন. তিনি সর্ব্বথাই অজেয়। "ধনঞ্জয়" পদদ্বারা ইহা সূচিত হইল। যাঁহার হিড়ম্ব বধাদিরূপ ভয়ানক কর্ম্ম তিনিই "ভীমকর্ম্মা"। উদ্দীপ্ত জঠরানল বিশিষ্ট উদর যাঁহার তাঁহার নাম "বৃকোদর"। এই পদদ্বারা ভীমসেন বহুভোজনক্ষম সুতরাং অতিশয় বলশালী কথিত হইল। কুন্তীদেবী মহতী তপস্যা দ্বারা ধর্ম্মের আরাধনা করিয়া যাঁহাকে লাভ করিয়াছেন, যিনি স্বয়ং রাজসূয় যজ্ঞ করিয়া মুখ্য রাজোপাধি প্রাপ্ত হইয়াছেন, এবং যিনি যুদ্ধে স্থির, তিনিই উপস্থিত সমরে জয়লাভ করিবেন। আপনার পুত্রগণের কেবল দুরাশামাত্র, ইহাই "কুন্তীপুত্র, রাজা, যুধিষ্ঠির" এই পদত্রয় দ্বারা প্রকটীকৃত হইল ॥ ১৫ । ১৬ ॥

—০:(:*:):০—

কাশ্যশ্চ পরমেষ্বাসঃ শিখণ্ডী চ মহারথঃ।
ধৃষ্টদ্যুম্নো বিরাটশ্চ সাত্যকিশ্চাপরাজিতঃ ॥ ১৭ ॥
দ্রুপদো দ্রৌপদেয়াশ্চ সর্ব্বশঃ পৃথিবীপতে।
সৌভদ্রশ্চ মহাবাহুঃ শঙ্খান্ দধ্মুঃ পৃথক্ পৃথক্ ॥১৮॥

অন্বয়।—পরম-ইষ্বাসঃ কাশ্যঃ চ মহারথঃ শিখণ্ডী * চ ধৃষ্টদ্যুম্নঃ বিরাটঃ চ অপরাজিতঃ সাত্যকিঃ † চ।

পৃথিবীপতে! দ্রুপদঃ দ্রৌপদেয়াঃ চ মহাবাহুঃ সৌভদ্রঃ চ সর্ব্বশঃ পৃথক্ পৃথক্ শঙ্খান্ দধ্মুঃ ॥ ১৭ । ১৮ ॥

প্রতিশব্দ।—ধানুকী কাশীরাজ এবং মহারথ শিখণ্ডী এবং ধৃষ্টদ্যুম্ন এবং বিরাট ও অজিত সাত্যকি।

রাজন্! দ্রুপদ এবং দ্রৌপদীনন্দন এবং মহাবীর সুভদ্রাতনয় সকলে স্বতন্ত্র স্বতন্ত্র শঙ্খ-সকল বাজাইলেন ॥ ১৭ । ১৮ ॥

* দ্রুপদ রাজার শিখণ্ডী নাম্নী এক কন্যা জন্মিয়াছিল। এই শিখণ্ডী পূর্ব্বে ত্রিপুর্ব্বা নামে রাক্ষস ছিল। স্থূল নামক এক যক্ষ স্বকীয় অভিসন্ধি সংসাধনার্থ সেই কন্যাকে পুরুষ করিয়াছিল।

† কেহ কেহ "সাত্যকিঃ চাপরাজিতঃ" এরূপ অন্বয়ও করেন। এরূপ অন্বয় করিলে ধনুর্ব্বিত সাত্যকি এইরূপ অর্থ হয়।

ব্যাখ্যা।—অধিকন্তু শ্রেষ্ঠ ধনুর্দ্ধারী কাশীরাজ এবং মহারথ শিখণ্ডী, ধৃষ্টদ্যুম্ন, বিরাটরাজ এবং অপরাজিত সাত্যকি সকলেই স্ব স্ব শঙ্খ বাদন করিলেন।

হে ধরণীনাথ ধৃতরাষ্ট্র! দ্রুপদ রাজা, প্রতিবিন্ধ্যাদি পাঞ্চালীর পঞ্চপুত্র, অভিমন্যু নামক সুভদ্রার বীরবর কুমার সকলেই স্ব স্ব শঙ্খ বাদন করিলেন॥ ১৭। ১৮॥

আনন্দগিরি।—অন্যেষামপি তৎপক্ষীয়াণাং রাজ্ঞামৈকমত্যং বিজ্ঞাপয়ন্ ধৃতরাষ্ট্রস্য দুরাশাং সঞ্জয়ো ব্যুদস্যতি কাশ্যশ্চেত্যাদিনা। দ্রুপদ ইতি। পরমেষ্বাসাদিবিশেষলক্ষণচতুষ্টয়ং প্রত্যেকং সম্বধ্যতে॥ ১৭। ১৮॥

রামানুজ।—ততো যুধিষ্ঠিরবৃকোদরাদয়শ্চ স্বকীয়ান্ শঙ্খান্ পৃথক্ পৃথক্ দধ্মুঃ॥ ১৫। ১৬। ১৭। ১৮॥

শ্রীধর।—কাশ্যশ্চেতি। কাশ্যঃ কাশীরাজঃ, কথম্ভূতঃ পরমঃ শ্রেষ্ঠঃ ইষ্বাসো ধনুর্যস্য সঃ। দ্রুপদ ইতি। হে পৃথিবীপতে ধৃতরাষ্ট্র!॥ ১৭। ১৮॥

বলদেব।—কাশ্য ইতি। কাশ্যঃ কাশিরাজঃ। পরমেষ্বাসঃ মহাধনুর্দ্ধরঃ, চাপরাজিতো ধনুষা দীপ্তঃ। দ্রুপদ ইতি। পৃথিবীপতে হে ধৃতরাষ্ট্র ইতি তব দুর্ম্মন্ত্রণোদয়ঃ কুলক্ষয়লক্ষণোঽনর্থঃ সমাগত ইতি সূচ্যতে॥ ১৭। ১৮॥

মধুসূদন।—যুদ্ধাদিমহাসংগ্রামেষু এতাদৃশঃ সাত্যকিঃ। হে পৃথিবীপতে ধৃতরাষ্ট্র স্থিরো ভূত্বা শৃণিত্যভিপ্রায়ঃ। সুগমমন্যৎ॥ ১৭। ১৮॥

বিশ্বনাথ।—অপরাজিতঃ কেনাপি পরাজেতুমশক্যত্বাৎ, অথবা চাপেন ধনুষা রাজিতঃ দীপ্তঃ॥ ১৭॥

তাৎপর্য্য।—ভীষ্মাদি মহাবীরগণের ভীষণ শঙ্খধ্বনির বৃত্তান্ত শ্রবণে ধৃতরাষ্ট্রের মনে স্বপুত্রগণের রাজ্যলাভ বিষয়ে যে দুরাশা জন্মিয়াছিল, পাণ্ডব পক্ষীয় সৈন্যদিগের তুমুল শঙ্খধ্বনি ও পরস্পরের ঐকমত্য বিজ্ঞাপিত করিয়া সঞ্জয় ক্রমে তাহা নিরাকৃত করিবার জন্য বলিতে লাগিলেন, "হে পৃথিবীপতে! হে ধৃতরাষ্ট্র! আপনি স্থির হইয়া শ্রবণ করুন, আরও পাণ্ডব পক্ষীয় সমর-দক্ষ যোধগণের নাম কীর্ত্তন করিতেছি। মহাধনুর্দ্ধারী কাশীরাজ, মহারথ শিখণ্ডী, ধৃষ্টদ্যুম্ন, বিরাটরাজ, অপরাজিত অর্থাৎ নন্দন বন হইতে পারিজাত হরণ সময়ে দেববৃন্দের সহিত মহাসমরে জয়যুক্ত সাত্যকি, (কেহ কেহ "চাপরাজিতঃ" এরূপ পৃথক্ ভাবে ব্যাখ্যা করেন। চাপ শব্দে ধনু তাহাতে রাজিত অর্থাৎ শোভিত) রণবিজয়ী দ্রুপদ রাজ দ্রৌপদীর পঞ্চ

তনয় এবং সুভদ্রা নন্দন মহাবাহু অভিমন্যু, ইঁহারা সকলেই মহাসমরে উল্লাসিত হইয়া পৃথক্ পৃথক্ স্ব স্ব শঙ্খধ্বনি করিয়াছিলেন ॥ ১৭।১৮ ॥

—•(:*:)•—

স ঘোষো ধার্ত্তরাষ্ট্রাণাং হৃদয়ানি ব্যদারয়ৎ।
নভশ্চ পৃথিবীঞ্চৈব তুমুলোঽভ্যনুনাদয়ন্ ॥ ১৯ ॥

অন্বয়।—স তুমুলঃ ঘোষঃ নভঃ চ পৃথিবীং চ এব অভি-অনুনাদয়ন্ ধার্ত্তরাষ্ট্রাণাং হৃদয়ানি ব্যদারয়ৎ ॥ ১৯ ॥

প্রতিশব্দ।—সেই উৎকট শব্দ আকাশ এবং বসুন্ধরা-ও আপূরিত-করিয়া ধৃতরাষ্ট্র-পুত্রগণের অন্তর বিদীর্ণ-করিল ॥ ১৯ ॥

ব্যাখ্যা।—পাঞ্চজন্যাদি সমসময় বাদিত বিবিধ শঙ্খের তুমুল নির্ঘোষে নভোমণ্ডল ও ক্ষিতীতল পরিপূর্ণ হইয়া উঠিল এবং দুর্য্যোধনাদি ধৃতরাষ্ট্র-নন্দনগণের মনঃ প্রাণ সেই শব্দে বিদীর্ণ-প্রায় হইয়া পড়িল ॥ ১৯ ॥

আনন্দগিরি।—তৈস্তৈ রাজভিঃ শঙ্খানাপূরয়দ্ভিরাপাদিতো মহান্ ঘোষস্তুমুলোঽতি-ভৈরবো, নভশ্চান্তরীক্ষং পৃথিবীঞ্চ ভুবনং লোকত্রয়ং সর্ব্বমেব, বিশেষেণানুক্রমেণ নাদয়ন্ নাদ-যুক্তং কুর্ব্বন্, ধার্ত্তরাষ্ট্রানাং দুর্য্যোধনাদীনাং, হৃদয়ানিস্তঃকরণানি ব্যদারয়ৎ বিদারিতবান্। যুজ্যতে হি তৎপ্রেরিতশঙ্খঘোষশ্রবণাৎ ত্রৈলোক্যাক্রোশে তমুপশৃণ্বতাং তেষাং হৃদয়েষু দোধূয়মানত্বং তদাহ স ঘোষ ইতি ॥ ১৯ ॥

রামানুজ।—স ঘোষো দুর্য্যোধনপ্রমুখানাং সর্ব্বেষামেব ভবৎপুত্রাণাং হৃদয়ানি বিভেদ। অদ্যৈব নষ্টং কুরূণাং বলমিতি ধার্ত্তরাষ্ট্রা মেনিরে। এবং তদ্বিজয়াভিকাঙ্ক্ষিণে ধৃতরাষ্ট্রায় সঞ্জয়োঽকথয়ৎ ॥ ১৯ ॥

শ্রীধর।—স চ শঙ্খানাং নাদস্ত্বদীয়ানাং মহাভয়ং জনয়ামাসেত্যাহ স ঘোষ ইত্যাদি। ধার্ত্তরাষ্ট্রানাং ত্বদীয়ানাং হৃদয়ানি বিদারিতবান্। কিং কুর্ব্বন্ নভশ্চ পৃথিবীঞ্চাভ্যনুনাদয়ন প্রতিধ্বনিভিরাপূরয়ন্ ॥ ১৯ ॥

বলদেব।—স ইতি পাণ্ডবৈঃ কৃতঃ শঙ্খনাদো ধার্ত্তরাষ্ট্রাণাং ভীষ্মাদীনাং সর্ব্বেষাং হৃদয়ানি ব্যদারয়ৎ তদ্বিদারণতুল্যাং পীড়ামজনয়দিত্যর্থঃ। তুমুলোঽতিতীব্রঃ। অভ্যনুনাদয়ন্

পাঠান্তর—তুমুলো ব্যনুনাদয়ন্

প্রতিধ্বনিভিঃ পূরয়ন্নিত্যর্থঃ। ধার্ত্তরাষ্ট্রৈঃ কৃতস্য শঙ্খাদিনাদস্য তুমুলোঽপি তেষাং কিঞ্চিদপি ক্ষোভং নাজনয়ৎ, তথানুক্তেরপীতি বোধ্যং॥ ১৯॥

মধুসূদন।—ধার্ত্তরাষ্ট্রাণাং সৈন্যে শঙ্খাদিধ্বনিরতিতুমুলোঽপি ন পাণ্ডবানাং ক্ষোভকোঽভূৎ। পাণ্ডবানাং সৈন্যে জাতস্তু স শঙ্খঘোষো ধার্ত্তরাষ্ট্রানাং ধৃতরাষ্ট্রস্য তব সম্বন্ধিনাং, সর্ব্বেষাং ভীষ্মদ্রোণাদীনামপি হৃদয়ানি ব্যদারয়ৎ হৃদয়বিদারণতুল্যাং ব্যথাং জনিতবানিত্যর্থঃ। যতস্তুমুলোঽতিতীব্রঃ অতো নভশ্চ পৃথিবীঞ্চ প্রতিধ্বনিভিরাপূরয়ন্॥ ১৯॥

তাৎপর্য্য।—যৎকালে ভীষ্মপ্রমুখ দুর্য্যোধন পক্ষীয় যোধগণ সিংহনাদ ও শঙ্খধ্বনি করিয়া রণোল্লাস বার্ত্তা সংঘোষিত করিলেন এবং প্রতিপক্ষগণের হৃদয় কন্দরে ত্রাস সমুৎপাদনে প্রয়াসবান হইলেন, তখন সেই আরাব শ্রবণে পাণ্ডবগণের অন্তর অনুমাত্র বিচলিত বা সন্ত্রাসিত হয় নাই; কিন্তু অধুনা পাণ্ডবগণকৃত শঙ্খধ্বনি শ্রবণে কুরুপক্ষাশ্রিত বীরগণের হৃদয় অবসন্ন ও বিদীর্ণপ্রায় হইল এবং সেই তুমুল কোলাহল জনিত প্রতিধ্বনিতে বসুন্ধরা ও নভোমণ্ডল সম্পূরিত হইয়া উঠিল॥ ১৯॥

—•:(•:•:•):•—

**অথ ব্যবস্থিতান্ দৃষ্ট্বা ধার্ত্তরাষ্ট্রান্ কপিধ্বজঃ।**
**প্রবৃত্তে শস্ত্রসম্পাতে ধনুরুদ্যম্য পাণ্ডবঃ।**
**হৃষীকেশং তদা বাক্যমিদমাহ মহীপতে!॥ ২০॥**

অন্বয়।—মহীপতে! অথ কপিধ্বজঃ পাণ্ডবঃ ধার্ত্তরাষ্ট্রান্ ব্যবস্থিতান্ দৃষ্ট্বা শস্ত্রসম্পাতে প্রবৃত্তে ধনুঃ উদ্যম্য তদা হৃষীকেশং ইদং বাক্যং আহ॥ ২০॥

প্রতিশব্দ।—পৃথিবীনাথ! অনন্তর বানর-কেতন অর্জ্জুন দুর্য্যোধনাদিকে সমরাবস্থিত-দেখিয়া অস্ত্রপাতে উদ্যত-হইলে কার্ম্মুক উন্নয়নপূর্ব্বক তখন শ্রীকৃষ্ণকে এই বাক্য কহিলেন॥ ২০॥

ব্যাখ্যা।—হে ভূপতে ধৃতরাষ্ট্র! অনন্তর ভবদীয় পুত্রদিগকে সমরার্থে অবস্থিত দেখিয়া বানর-কেতন রথারূঢ় তৃতীয় পাণ্ডব অর্জ্জুন অস্ত্র

সন্ধানাভিপ্রায়ে শরাসন ধারণ করিয়া স্বকীয় সারথী শ্রীকৃষ্ণকে নিম্ন লিখিত বাক্য কহিলেন ॥ ২০ ॥

আনন্দগিরি।—দুর্য্যোধনাদীনাং ধার্ত্তরাষ্ট্রাণামেবং ভয়প্রাপ্তিং প্রদর্শ্য পার্থাদীনাং পাণ্ডবানাং তদ্বৈপরীত্যমিদানীমুদাহরতি অথেত্যাদিনা। ভীতিপ্রত্যুপস্থিতৈরনন্তরং পলায়নে প্রাপ্তেঽপি ধৈর্য্যমুৎপাদ্য ব্যবস্থিতানপ্রচলিতানেব পরান্ প্রত্যক্ষেণোপলভ্য হনুমন্তং বানরবরং ধ্বজলক্ষণত্বেনাদায়াবস্থিতোঽর্জ্জুনো ভগবন্তমাহ ইতি সম্বন্ধঃ। কিমাহেত্যপেক্ষায়ামিদং বক্ষ্যমাণং হেতুমদ্বচনমাহ বাক্যমিতি। কস্যামবস্থায়ামিদমুক্তবানিতি তত্রাহ প্রবৃত্ত ইতি। শস্ত্রাণামিষুপ্রাসপ্রভৃতীনাং সম্পাতঃ সমুদায়স্তস্মিন্ প্রবৃত্তে প্রয়োগাভিমুখে সতীতি যাবৎ। কিং কৃত্বা ভগবন্তং প্রত্যুক্তবানিতি। তদাহ ধনুরিতি। মহীপতিশব্দেন রাজা প্রজ্ঞাচক্ষুঃ সঞ্জয়েন সম্বোধ্যতে ॥ ২০ ॥

শ্রীধর।—এতস্মিন্ সময়ে শ্রীকৃষ্ণার্জ্জুনৌ বিজ্ঞাপয়ামাসেত্যাহ অথেত্যাদিভিশ্চতুর্ভিঃ শ্লোকৈঃ। অথেতি। অথানন্তরং মহাশব্দানন্তরং, ব্যবস্থিতান্ যুদ্ধোদ্যোগেঽবস্থিতান্, কপিধ্বজোঽর্জ্জুনঃ ॥ ২০ ॥

বলদেব।—এবং ধার্ত্তরাষ্ট্রাণাং যুদ্ধে ভীতিং প্রদর্শ্য পাণ্ডবানাস্তু তত্রোৎসাহমাহ অথেতি সার্দ্ধকেন। অথ রিপুশঙ্খনাদকৃতোৎসাহভঙ্গানন্তরং, ব্যবস্থিতান্ তত্তঙ্গবিরোধিযুযুৎসয়াবস্থিতান্ ধার্ত্তরাষ্ট্রান্ ভীষ্মাদীন্। কপিধ্বজোঽর্জ্জুনঃ। যেন শ্রীদাশরথেরপি মহান্তি কার্য্যাণি পুরা সাধিতানি, তেন মহাবীরেণ ধ্বজমধিতিষ্ঠতা হনুমতানুগৃহীতো ভয়গন্ধশূন্য ইত্যর্থঃ। প্রবৃত্তে প্রবর্ত্তমানে ॥ ২০ ॥

মধুসূদন।—ধার্ত্তরাষ্ট্রাণাং ভয়প্রাপ্তিং প্রদর্শ্য পাণ্ডবানাং তদ্বৈপরীত্যমুদাহরতি অথেত্যাদিনা। ভীতিপ্রত্যুপস্থিতেরনন্তরং পলায়নে প্রাপ্তে তদ্বিরুদ্ধতয়া যুদ্ধোদ্যোগেনাবস্থিতানেব পরান্ প্রত্যক্ষেণোপলভ্য তদা শস্ত্রসম্পাতে প্রবৃত্তে প্রবর্ত্তমানে সতি (বর্ত্তমানে ক্তঃ) কপিধ্বজঃ পাণ্ডবঃ হনুমতা মহাবীরেণ ধ্বজরূপতয়ানুগৃহীতোঽর্জ্জুনঃ, সর্ব্বথাভয়শূন্যত্বেন যুদ্ধায় গাণ্ডীবং ধনুরুদ্যম্য হৃষীকেশমিন্দ্রিয়প্রবর্ত্তকত্বেন সর্ব্বান্তঃকরণবৃত্তিজ্ঞং শ্রীকৃষ্ণমিদং বক্ষ্যমাণং বাক্যমাহ উক্তবান্। মুক্তবিমৃষ্যকারিতয়া স্বয়মেব যৎ কিঞ্চিৎ কৃতবানিতি পরেষাং ত্বিমৃশ্যকারিত্বেন নীতিধর্ম্ময়োঃ কৌশলং যদসুবিমৃশ্যকারিতয়া পরেষাং রাজ্যং গৃহীতবানসীতি নীতিধর্ম্ময়োরভাবাদ্বিজয়ো নাস্তীতি মহীপতে ইতি সম্বোধনেন সূচয়তি ॥ ২০ ॥

নীলকণ্ঠ।—অভ্যহন্যন্ত অভিহতাঃ। (কর্ম্মকর্ত্তরি প্রয়োগঃ)। ব্যবস্থিতান্ ভয়োদ্বিগ্নতয়া বৈষম্যেণাবস্থিতান্, কপিধ্বজপাণ্ডবপদাভ্যাং ভীষণধ্বজত্বং শৌর্য্যঞ্চ প্রদৃশ্যতে ॥ ১৩।১৪।১৫।১৬ ১৭।১৮।১৯।২০ ॥

তাৎপর্য্য।—মহাবীরগণ কর্ত্তৃক সংঘোষিত কোলাহল শ্রবণে অধার্ম্মিক ধৃতরাষ্ট্র পুত্রগণের অন্তরোৎপন্ন ভয় এবং নীতিবিশারদ পরম ধার্ম্মিক

পাণ্ডবগণের স্বশক্র প্রদর্শন নিমিত্ত সমুৎপন্ন পরমোৎসাহ সঙ্কেতে পরিব্যক্ত করিয়া, সঞ্জয়, অন্ধরাজ ধৃতরাষ্ট্রকে বলিতেছেন, "হে মহীপতে ধৃতরাষ্ট্র! যখন উভয় সৈন্যমধ্যে পরস্পর নিদারুণ বাক্য-যুদ্ধ ও অস্ত্র-যুদ্ধের উপক্রম হইয়া উঠিল, তখন বীরকেশরী অর্জ্জুন শ্রীকৃষ্ণকে যাহা বিজ্ঞাপিত করিয়াছিলেন অধুনা আপনার নিকট তাহাই কীর্ত্তন করিতেছি শ্রবণ করুন। রিপুগণের ভীষণ শঙ্খনাদ ও সিংহনাদ শ্রবণে সমরোৎসাহ ভঙ্গ হইলেও আপনার পুত্রগণ একমাত্র সাহসের উপর নির্ভর করিয়া, এই ভয়ঙ্কর যুদ্ধক্ষেত্রে যুদ্ধাভিলাষে সমুপস্থিত রহিয়াছেন। তাঁহাদিগকে তদবস্থাপন্ন সন্দর্শন করিয়া গাণ্ডীব ধনু উত্তোলন পূর্ব্বক কপিধ্বজ অর্থাৎ কপিবর মহাবীর হনুমান কর্ত্তৃক ধ্বজরূপে অনুগৃহীত তৃতীয় পাণ্ডব অর্জ্জুন ভয়লেশ শূন্য হইয়া হৃষীকেশ অর্থাৎ সর্ব্বেন্দ্রিয় প্রেরক ভগবান্ শ্রীকৃষ্ণকে এই বাক্য বলিয়াছিলেন। সুবিবেচনা সহকৃত কার্য্যকারী আপনার বিপক্ষগণেরই নীতি-নৈপুণ্য ও ধর্ম্মপারতন্ত্র্য বশতঃ এই সমরে নিশ্চয় জয় হইবে, আর নীতি-ধর্ম্ম-পরাঙ্মুখ অবিমৃষ্যকারী আপনার পুত্রগণের জয়ের সম্ভাবনা কোথায়? "মহীপতে" এই সম্বোধনে ইহা সূচিত হইল ॥ ২০ ॥

—০:):*:(:০ —

অর্জ্জুন উবাচ।

সেনয়োরুভয়োর্মধ্যে রথং স্থাপয় মেঽচ্যুত ॥ ২১ ॥

অন্বয়।—অচ্যুত! উভয়োঃ সেনয়োঃ মধ্যে মে রথং স্থাপয় ॥২১॥

প্রতিশব্দ।—নারায়ণ! দুই-পক্ষীয় সৈন্যদলের মধ্যে আমার রথ স্থাপন-কর ॥ ২১ ॥

ব্যাখ্যা।—হে পরমপুরুষ! এই সমরোদ্ভূত শত্রু-ভাবাপন্ন উভয়-পক্ষীয় সেনা সমূহের মধ্যে আমার রথ রক্ষা কর ॥ ২১ ॥

আনন্দগিরি।—তদেব গাণ্ডীবধন্বিনো বাক্যমনুক্রামতি সেনয়োরিতি। উভয়োরপি সেনয়োঃ সন্নিহিতয়োর্মধ্যে মদীয়ং রথং স্থাপয়েত্যর্জ্জুনেন সারথ্যে সর্ব্বেশ্বরো নিযুজ্যতে, কিং হি ভক্তানামশক্যং যদ্ভগবানপি তন্নিয়োগমনুতিষ্ঠতি. যুক্তং হি ভগবতো ভক্তপার-

বশ্যং। অচ্যুতেতি সম্বোধনতয়া ভগবতঃ স্বরূপং ন কদাচিদপি প্রচ্যুতিং প্রাপ্নোতী-ত্যুচ্যতে ॥ ২১ ॥

শ্রীধর।—তদেব বাক্যমাহ সেনয়োরিত্যাদি ॥ ২১ ॥

বলদেব।—হৃষীকেশমিতি। হৃষীকেশং সর্ব্বেন্দ্রিয়প্রবর্ত্তকং কৃষ্ণং তদিদং বাক্যমুবাচেতি সর্ব্বেশ্বরো হরির্যেষাং নিযোজ্যস্তেষাং তদেকান্তভক্তানাং পাণ্ডবানাং বিজয়ে সন্দেহগন্ধোঽপি নেতি ভাবঃ। হে মহীপতে! ইতি ধৃতরাষ্ট্রসম্বোধনম্। অর্জ্জুনবাক্যমাহ সেনয়োরিতি। হে অচ্যুতেতি। স্বভাবসিদ্ধাদ্ভক্তবাৎসল্যাৎ পারমৈশ্বর্য্যাচ্চ ন চ্যবসে স্মেতি। তেন চ নিয়-ন্ত্রিতো ভক্তস্য মে বাক্যাৎ তত্র রথং স্থিতং কুরু নির্ভয়ঃ ॥ ২১ ॥

মধুসূদন।—তদেবার্জ্জুনবাক্যমবতারয়তি অর্জ্জুন উবাচ। সেনয়োরুভয়োঃ স্বপক্ষ-প্রতিপক্ষভূতয়োঃ সন্নিহিতয়োর্ম্মধ্যে মম রথং স্থাপয় স্থিরীকুর্ব্বিতি। সর্ব্বেশ্বরো নিযুজ্যতে-ঽর্জ্জুনেন, কিং হি ভক্তানামশক্যং, যদ্ভগবানপি তন্নিয়োগমনুতিষ্ঠতীতি ধ্রুবো জয়ঃ পাণ্ডবানা-মিতি সূচয়তি। নন্বেবং রথং, স্থাপয়ন্তং মামেতে শত্রবো রথাৎ চ্যাবয়িষ্যন্তীতি ভগবদা-শঙ্কামাশঙ্ক্যাহ অচ্যুতেতি। দেশকালবস্তুভিরচ্যুতং ত্বাং কো বা চ্যাবয়িতুমর্হতীতি ভাবঃ। এতেন সর্ব্বদা নির্ব্বিকারত্বেন নিয়োগনিমিত্তো রোষোঽপি পরিহৃতঃ ॥ ২১ ॥

নীলকণ্ঠ।—হৃষীকেশং সর্ব্বেষামিন্দ্রিয়াণাং প্রবর্ত্তকত্বেন পরচিত্তাভিজ্ঞম্। বাক্যমেবাহ ন তু কঞ্চিদর্থমিতি দ্যোতনার্থং বাক্যং পদম্। বাক্যমেবাহ সেনয়োরিতি ॥ ২১ ॥

তাৎপর্য্য।—অর্জ্জুন বলিতেছেন, "হে অচ্যুত! আপনি স্বপক্ষ ও বিপক্ষ উভয় সৈন্যের মধ্যস্থলে আমার রথ স্থাপন করুন।" অর্জ্জুন এইরূপে সর্ব্বনিয়ন্তা সর্ব্বেশ্বর হরিকে রথস্থাপনার্থ আদেশ করিলেন। ভগবানের প্রেম-বশ্যত্ব অতি বিচিত্র! যখন ভক্তবৎসল ভগবানের নিকটে ভক্তগণের কোন বিষয়ই অসম্পন্ন থাকে না, অর্থাৎ ভক্তগণ যাহা ইচ্ছা করেন, ভক্ত-বাঞ্ছা-কল্পতরু হরি তাহাই সম্পন্ন করিয়া দেন, তখন নিজ ভৃত্য স্বরূপ অর্জ্জুনের আদেশ যে তিনি প্রতিপালন করিবেন ইহাতে আর আশ্চর্য্য কি? আর এতদ্দ্বারা ইহাও পরিব্যক্ত হইল যে, ত্রিকালদর্শী বৈকুণ্ঠপতি হরি স্বয়ং সারথি হইয়া যাহাদের পক্ষে প্রতিনিয়ত উত্তম মন্ত্রণা প্রদান করিতেছেন, সেই পাণ্ডব পক্ষেরই জয়লাভ হইবে নিশ্চয় জানিবেন। অসংখ্য শত্রুসৈন্য মধ্যে রথস্থাপন কালে যদি একাকী দেখিয়া ভগবানকে বিপক্ষগণ আক্রমণ করে; তাঁহার এই আশঙ্কা পরিহারার্থ অর্জ্জুন তাঁহাকে 'হে অচ্যুত'! বলিয়া সম্বোধন করিতেছেন; অর্থাৎ আপনি দেশ কাল ও বস্তুদ্বারা অবিকৃত, সুতরাং দেশকালাদি দ্বারা আপনার স্বরূপের অন্যথা হয় না। অতএব আপনাকে এ জগতে কে আক্রমণ করিবে? এতদ্দ্বারা ভগবানের সর্ব্বাজেয়ত্ব প্রকটিত হইতেছে ॥ ২১ ॥

যাবদেতান্ নিরীক্ষেঽহং যোদ্ধুকামানবস্থিতান্।
কৈর্ময়া সহ যোদ্ধব্যমস্মিন্ রণসমুদ্যমে॥ ২২ ॥

অন্বয়।—যাবৎ অহং এতান্ যোদ্ধুকামান্ অবস্থিতান্ নিরীক্ষে অস্মিন্ রণসমুদ্যমে কৈঃ সহ ময়া যোদ্ধব্যং ॥ ২২ ॥

প্রতিশব্দ।—'যে-পর্য্যন্ত আমি এই-সকল যুদ্ধাভিলাষী অবস্থিত-গণকে নিরীক্ষণ-করি এই যুদ্ধোদ্যমে কাহাদিগের সহিত আমার যুদ্ধ-করিতে-হইবে ॥ ২২ ॥

ব্যাখ্যা।—এই সমরাঙ্গনে সমরার্থ দণ্ডায়মান বীরগণকে নিরীক্ষণ করিয়া যে পর্য্যন্ত কোন্ কোন্ ব্যক্তির সহিত আমায় যুদ্ধ করিতে হইবে, তাঁহা অবধারণ করিতে না পারি, ততক্ষণ পর্য্যন্ত ( ২১ দেখুন ) হে নারায়ণ! উভয় সেনার মধ্যে আমার রথ স্থাপন করুন ॥ ২২ ॥

আনন্দগিরি।—মধ্যে রথং স্থাপয়েত্যুক্তং, তদেব রথস্থাপনস্থানং নির্দ্ধারয়তি যাবদিতি। এতান্ প্রতিপক্ষত্বেন প্রতিষ্ঠিতান্ ভীষ্মদ্রোণাদীনস্মাভিঃ সার্দ্ধং যোদ্ধুমপেক্ষাবতো যাবদগত্বা নিরীক্ষিতুমহং ক্ষমঃ স্যাং তাবতি প্রদেশে রথস্য স্থাপনং কর্ত্তব্যমিত্যর্থঃ। কিঞ্চ প্রবৃত্তে যুদ্ধপ্রারম্ভে বহবো রাজানোঽমুষ্যাং যুদ্ধভূমাবুপলভ্যন্তে তেষাং মধ্যে কৈঃ সহ ময়া যোদ্ধব্যং। ন হি কচিদপি মম গতিপ্রতিহতিরস্তি ইত্যাহ কৈর্ময়েতি ॥ ২২ ॥

শ্রীধর।—ননু ত্বং যোদ্ধা ন তু যুদ্ধপ্রেক্ষকস্তত্রাহ কৈর্ম্ময়েত্যাদি। কৈঃ সহ ময়া যোদ্ধব্যম্ ॥ ২২ ॥

বলদেব।—তত্র রথস্থাপনে ফলমাহ যাবদিতি। যোদ্ধুকামান্ ন তু সহাস্মাভিঃ সন্ধিং চিকীর্ষূন। অবস্থিতান্ ন তু ভীত্যা প্রচলিতান্। ননু ত্বং যোদ্ধা ন তু যুদ্ধপ্রেক্ষকস্তত্তদ্দর্শনেন কিমিতি চেৎ তত্রাহ কৈরিতি। অস্মিন্ বন্ধূনামেব মিথো রণোদ্যোগে কৈর্ব্বন্ধুভিঃ সহ মম যুদ্ধং ভাবীত্যেতজ্জ্ঞানায়ৈব মধ্যে রথস্থাপনমিতি ॥ ২২ ॥

মধুসূদন।—মধ্যে রথস্থাপনপ্রয়োজনমাহ যাবদেতানিতি। যোদ্ধুকামান ন ত্বস্মাভিঃ সহ সন্ধিকামান্, অবস্থিতান্ ন তু ভয়াৎ প্রচলিতান্, এতান্ ভীষ্মদ্রোণাদীন্ যাবদহং নিরীক্ষিতুং ক্ষমঃ স্যাং তাবৎপ্রদেশে রথং স্থাপয়েত্যর্থঃ। যাবদিতি কালপরম্। ত্বমেব যোদ্ধা নতু যুদ্ধপ্রেক্ষকঃ অতস্তব কিমেষাং দর্শনেনেত্যত আহ কৈরিতি। অস্মিন্ রণসমুদ্যমে বন্ধূনামেব পরস্পরং যুদ্ধোদ্যোগে ময়া কৈঃ সহ যোদ্ধব্যং মৎকর্তৃকযুদ্ধপ্রতিযোগিনঃ কে, কৈর্ময়া সহ যোদ্ধব্যং, কিংকর্তৃকযুদ্ধপ্রতিযোগ্যহমিতি চ মহদিদং কৌতুকমেতৎ জ্ঞানমেব মধ্যে রথস্থাপনপ্রয়োজনমিত্যর্থঃ ॥ ২২ ॥

নীলকণ্ঠ।—রথস্থাপনপ্রয়োজনমাহ যাবদিতি। কৈঃ সহ ময়া যোদ্ধব্যং ময়া সহ বা কৈর্যোদ্ধব্যমিত্যুভয়ত্র সহশব্দসম্বন্ধঃ, কে বা মাং জেতুং যতন্তে ময়া বা কে জেতব্যা ইত্যালোচনার্থমিত্যর্থঃ ॥ ২২ ॥

তাৎপর্য্য।—হে ভগবন্! পিতামহ ভীষ্ম প্রভৃতি মহাবীরগণ আমাদের সহিত এই সমরক্ষেত্রে যুদ্ধাভিলাষে অবস্থিতি করিতেছেন। ইহাঁদের অন্তরে যে সন্ধি বন্ধনের কোন অভিপ্রায় আছে, এরূপ বোধ হইতেছে না। এবং ইহাঁরা সকলেই সমরদক্ষ ও যুদ্ধে নির্ভীক, সুতরাং এক্ষণে যুদ্ধ ভিন্ন অন্য কোন সম্ভাবনা নাই। অতএব আমি যেখানে থাকিয়া ইহাঁদিগকে উত্তমরূপ দর্শন করিতে পারি, আপনি আমার রথ সেইরূপ স্থানে স্থাপন করুন। যদি বলেন, তুমি এখানে যুদ্ধার্থ উপস্থিত হইয়াছ, যুদ্ধের যাহা কর্ত্তব্য তাহাই কর; ইহাঁদিগকে দর্শন করিয়া তোমার কি লাভ হইবে? এইরূপ কল্পিত প্রশ্নের উত্তরে অর্জ্জুন বলিতেছেন, বন্ধুগণের পরস্পর উপস্থিত যুদ্ধোদ্‌যোগে, আমি কাহাদের সহিত যুদ্ধ করিব এবং আমার সহিত বা কোন বীর যুদ্ধ করিবেন, ইহা জানিবার নিমিত্ত আমার অতিশয় ঔৎসুক্য জন্মিয়াছে। সেই জন্যই আমি সানুনয়ে প্রার্থনা করিতেছি যে, যুদ্ধার্থী উভয় পক্ষীয় সৈন্যের মধ্যে রথ স্থাপন করতঃ আমার কৌতুহল নিবারণ করিয়া আমাকে চরিতার্থ করুন ॥ ২২ ॥

—০:(*):০—

যোৎস্যমানানবেক্ষেঽহং য এতেঽত্র সমাগতাঃ।
ধার্ত্তরাষ্ট্রস্য দুর্ব্বুদ্ধের্যুদ্ধে প্রিয়চিকীর্ষবঃ ॥ ২৩ ॥

অন্বয়।—অত্র যুদ্ধে দুর্ব্বুদ্ধেঃ ধার্ত্তরাষ্ট্রস্য প্রিয়চিকীর্ষবঃ যে এতে সমাগতাঃ (তান্) যোৎস্যমানান্ অহং অবেক্ষে ॥ ২৩ ॥

প্রতিশব্দ।—এই সমরে মন্দমতি ধৃতরাষ্ট্রতনয়ের হিতসাধনেচ্ছু, যে-সকল ইহাঁরা সমুপস্থিত (সেই সকল) সমরোৎসুকদিগকে আমি দেখি ॥ ২৩ ॥

ব্যাখ্যা।—পাপপরায়ণ দুর্য্যোধনাদির হিত-সাধনাভিলাষী যুদ্ধার্থ যে সকল ব্যক্তি এই সমরক্ষেত্রে সমবেত হইয়াছেন, তাঁহাদের যতক্ষণ

না দেখি, ততক্ষণ (২১ দেখুন) হে নারায়ণ! আমার রথ উভয় সৈন্যের মধ্যে স্থাপন করুন ॥ ২৩ ॥

**আনন্দগিরি।**—প্রতিযোগিনামভাবে কথং তব যুদ্ধোৎসুক্যং ফলবত্তবেদিতি তত্রাহ যোৎস্যমানানিতি। যে কেচিদেতে রাজানো নানাদেশেভ্যোঽত্র কুরুক্ষেত্রে সমবেতাস্তানহং যোৎস্যমানান্ পরিগৃহীতপ্রহরণোপায়ানতিতরাং সংগ্রামসমুৎসুকানুপলভে. তেন প্রতিযোগিনাং বাহুল্যমিত্যর্থঃ। তেষামস্মাভিঃ সহ পূর্ব্ববৈরাভাবে কথং প্রতিযোগিত্বং প্রকল্প্যতে তত্রাহ ধার্ত্তরাষ্ট্রস্যেতি। ধৃতরাষ্ট্রপুত্রস্য দুর্য্যোধনস্য দুর্ব্বুদ্ধেঃ স্বরক্ষণোপায়মপ্রতিপদ্যমানস্য যুদ্ধায় সংরম্ভং কুর্ব্বতো যুদ্ধে যুদ্ধভূমৌ স্থিত্বা প্রিয়ং কর্ত্তুমিচ্ছবো রাজানঃ সমাগতাঃ দৃশ্যন্তে, তেন তেষামৌপাধিকমস্মৎপ্রতিযোগিত্বমুপপন্নমিত্যর্থঃ ॥ ২৪ ॥

**শ্রীধর।**—যোৎস্যমানানিতি। ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য প্রিয়ং কর্ত্তুমিচ্ছন্তো য ইহ সমাগতাস্তানহং দ্রক্ষ্যামি যাবৎ তাবদুভয়োঃ সেনয়োর্মধ্যে মে রথং স্থাপয়েত্যন্বয়ঃ ॥ ২৩ ॥

**বলদেব।**—নন্বু বন্ধুত্বাদেতে সন্ধিমেব বিধাস্যন্তীতি চেৎ তত্রাহ যোৎস্যমানানিতি। ন তু সন্ধিং বিধাস্যতঃ। অবেক্ষে প্রত্যেমি। দুর্ব্বুদ্ধেঃ কুধিয়ঃ স্বজীবনোপায়াননভিজ্ঞস্য। যুদ্ধে ন তু দুর্ব্বুদ্ধ্যপনয়নে। অতো মদ্যুদ্ধপ্রতিযোগিনিরীক্ষণং যুক্তমিতি ॥ ২৩ ॥

**মধুসূদন।**—নন্বু বান্ধবা এব তে পরস্পরং সন্ধিং কারয়িষ্যন্তীতি কুতো যুদ্ধমিত্যাশঙ্ক্যাহ যোৎস্যমানানিতি। য এতে ভীষ্মদ্রোণাদয়ঃ ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য দুর্ব্বুদ্ধেঃ স্বরক্ষণোপায়মজানতঃ প্রিয়চিকীর্ষবো যুদ্ধে ন তু দুর্ব্বুদ্ধ্যাপনয়নাদৌ, তান্ যোৎস্যমানান্ অহমবেক্ষে উপলভে, নতু সন্ধিকামান্ অতো যুদ্ধায় তৎপ্রতিযোগ্যবলোকনমুচিতমেবেতিভাবঃ ॥ ২৩ ॥

**নীলকণ্ঠ।**—যোৎস্যমানান্ ন তু শান্তিকামান্ যতো দুর্ব্বুদ্ধেঃ প্রিয়ং চিকীর্ষন্তি, তেন তেষামপি তত্তুল্যত্বং সূচিতম্ ॥ ২৩ ॥

**তাৎপর্য্য।**—প্রতিদ্বন্দ্বী অভাবে তোমার এই সমরোৎসাহ কিরূপে সফল হইবে, এই আশঙ্কা পরিহারার্থ অর্জ্জুন বলিতেছেন, এই কুরুক্ষেত্রে নানা দেশ হইতে সমাগত রাজন্যগণ, অস্ত্র শস্ত্রাদি গ্রহণ করিয়া, অতিশয় সমরোৎসাহী হইয়াছেন। এই বীরবৃন্দ যুদ্ধ দ্বারা দুর্য্যোধনের হিতসাধনে অভিলাষী—রণভূমি পরিত্যাগ করিয়া পলায়ন পরায়ণ হইয়া, বা সন্ধি সংস্থাপন করিয়া যুদ্ধের নিবৃত্তি করিতে কাহারও বাসনা দেখিতেছি না। দুর্য্যোধন নিতান্ত দুর্ম্মতি—সে আত্মরক্ষার উপায় পর্য্যন্ত পরিজ্ঞাত নহে। তাদৃশ মোহান্ধ ও ভ্রমান্ধ দুর্য্যোধনকে যথাবিহিত সদুপদেশ দ্বারা তাহার ভ্রমাপনোদনে এই বীরবৃন্দের কাহারও প্রবৃত্তি দেখিতেছি না; অতএব ইহাঁরা যে প্রতিদ্বন্দ্বী স্বরূপে দণ্ডায়মান হইয়া শেষ পর্য্যন্ত যুদ্ধ করিবেন তাহার আর সন্দেহ নাই। সমরক্ষেত্রস্থ আমার এই প্রতিদ্বন্দ্বীদিগকে দর্শন করিতে আমি বিশেষ আগ্রহান্বিত হইয়াছি। যদি বলেন, ইহাদের সহিত

পূর্ব্বে কখনত তোমার শত্রুতা ভাব লক্ষ্য হয় নাই, তবে উপস্থিত রাজদিগকে এই যুদ্ধের প্রতিযোগি বলিয়া কিরূপে কল্পনা করিলে? এই আশঙ্কা তিরোহিত করিবার অভিপ্রায়ে অর্জ্জুন বলিতেছেন, ইহাঁরা দুর্ব্বুদ্ধি ধৃতরাষ্ট্র পুত্র দুর্য্যোধনের প্রিয় কার্য্য সম্পন্ন করিতে অভিলাষী হইয়াছেন। পূর্ব্বে এই রাজগণের সহিত শত্রুতা না থাকিলেও, উপস্থিত রণে আমাদের চির-বৈরী দুর্য্যোধনের সহায়তা করিতেছেন বলিয়াই ইহাঁরা আমাদেরও শত্রু হইয়াছেন। অতএব পরস্পর কে কাহার সহিত যুদ্ধ করিবে, ইহা স্থির করিবার নিমিত্ত, অগ্রে যুদ্ধের প্রতিযোগি দর্শন করা অর্জ্জুনের যুক্তিযুক্তই হইয়াছে। এই জন্যই উভয় সৈন্যের মধ্যস্থলে রথ স্থাপনার্থ অর্জ্জুন শ্রীকৃষ্ণকে আদেশ করিয়াছিলেন॥ ২৩॥

—০:(০:*:০):০—

সঞ্জয় উবাচ।

এবমুক্তো হৃষীকেশো গুড়াকেশেন ভারত।
সেনয়োরুভয়োর্মধ্যে স্থাপয়িত্বা রথোত্তমম্॥ ২৪॥
ভীষ্মদ্রোণপ্রমুখতঃ সর্ব্বেষাঞ্চ মহীক্ষিতাম্।
উবাচ পার্থ পশ্যৈতান্ সমবেতান্ কুরূনিতি॥ ২৫॥

অন্বয়।—সঞ্জয় উবাচ। ভারত! গুড়াকেশেন * এবং উক্তঃ (সন্) হৃষীকেশঃ উভয়োঃ সেনয়োঃ মধ্যে সর্ব্বেষাং মহীক্ষিতাং চ ভীষ্ম-দ্রোণ-প্রমুখতঃ রথ-উত্তমং স্থাপয়িত্বা ইতি উবাচ পার্থ † এতান্ সমবেতান্ কুরূন্ ‡ পশ্য॥ ২৪। ২৫॥

* গুড়াকেশ।—গীতার কোন কোন ব্যাখ্যাতা বিশেষতঃ পূজ্যপাদ চক্রবর্ত্তী মহাশয় গুড়াকেশ পদের অন্যরূপ অর্থও গ্রহণ করিয়াছেন। যথা গুড়+অকেশ। গুড় মাধুর্য্যরস প্রকাশক অর্থাৎ ভগবৎ স্নেহ রসাস্বাদ প্রকাশক। অকেশ—অ বিষ্ণু, ক ব্রহ্মা, এবং ঈশ মহাদেব। অর্থাৎ বিষ্ণু, ব্রহ্মা ও মহাদেব যাঁহার সুখকে ভগবৎ প্রেমরসাস্বাদ পরিত্যক্ত করিয়াছেন তিনিই গুড়াকেশ।

† যদুবংশাবতংস শূর নামক রাজা বসুদেবের পিতা। শূর রাজার পৃথা নাম্নী পরমরূপবতী এক কন্যা জন্মিয়াছিল। শূররাজের পিতৃস্বস্রীয় পুত্র কুন্তীভোজ রাজা অনপত্য ছিলেন। শূর স্বকীয় প্রথম সন্তান কুন্তীভোজ রাজাকে দান করিতে প্রতিজ্ঞাবদ্ধ ছিলেন। তদনুসারে লাবণ্যময়ী পৃথাকে শূর রাজা কুন্তী-ভোজকে প্রদান করিলেন। তদবধি সেই সুন্দরী কুন্তী নামেও পরিচিতা হইলেন। কুন্তীদেবী, শ্রীকৃষ্ণের পিতা বসুদেবের ভগ্নী, সুতরাং শ্রীকৃষ্ণের পিতৃস্বসা ছিলেন এবং তাঁহার গর্ভজাত পাণ্ডবেরা নারায়ণের পিতৃস্বস্-পুত্র ছিলেন।

‡ এস্থলে 'কুরু সমূহ' এই পদ দ্বারা কৌরব ও পাণ্ডব উভয়পক্ষীয় ব্যক্তিবর্গকে লক্ষ্য করা হইয়াছে।

প্রতিশব্দ।—সঞ্জয় বলিলেন। ভরতবংশাবতংস! জিতনিদ্র- কর্ত্তৃক নারায়ণ এইরূপ কথিত (হইয়া) দুই-পক্ষীয় সৈন্যের মধ্যে সকল ভূপতির ও ভীষ্ম-দ্রোণের সম্মুখে মহারথ রক্ষা-করিয়া এই বলিলেন, অর্জ্জুন! এই-সকল সম্মিলিত কুরুদিগকে দেখ ॥ ২৪। ২৫ ॥

ব্যাখ্যা।—অনন্তর ধৃতরাষ্ট্রকে সম্বোধন করিয়া সঞ্জয় বলিলেন, হে ভরতবংশাবতংস! অর্জ্জুন কর্ত্তৃক পূর্ব্বোক্তরূপে অনুরুদ্ধ হইয়া শ্রীকৃষ্ণ উভয় পক্ষীয় সেনার মধ্যস্থলে সমাগত রাজন্য ও ভীষ্মদ্রোণাদি বীর-বর্গের সম্মুখ ভাগে সেই দেবদত্ত মহারথ সংস্থাপন করিয়া কহিলেন, "হে ধনঞ্জয়! অতঃপর সমবেত কৌরবকুলকে দর্শন কর" ॥ ২৪। ২৫॥

আনন্দগিরি।—এবমর্জ্জুনেন প্রেরিতো ভগবানহিংসারূপং ধর্ম্মমাশ্রিত্য প্রায়শো যুদ্ধাৎ তং নিবর্ত্তয়িষ্যতীতি ধৃতরাষ্ট্রস্য মনীষাং দুদূষয়িষুঃ সঞ্জয়ো রাজানং প্রত্যুক্তবানিত্যাহ সঞ্জয় ইতি। ভগবতো হি ভূভারাপহারার্থং প্রবৃত্তস্যার্জ্জুনাভিপ্রায়প্রতিপত্তিদ্বারেণ স্বাভিসন্ধিং-প্রতিলম্ভমানস্য পরোক্তিমনুসৃত্য স্বাভিপ্রায়ানুকূলমনুষ্ঠানমাদর্শয়তি এবমিতি। ভীষ্মদ্রোণা-দীনামন্যেষাঞ্চ রাজ্ঞামন্তিকে রথং স্থাপয়িত্বা ভগবান্ কিং কৃতবানিতি তদাহ উবাচেতি। এতানভ্যাসে বর্ত্তমানান্ কুরূন্ কুরুবংশপ্রসূতান্ ভবদ্ভিঃ সার্দ্ধং যুদ্ধার্থং সংগতান্ পশ্য, দৃষ্ট্বা চ যৈঃ সহাত্র যুযুৎসা তবোপাবর্ত্ততে তৈঃ সাকং যুদ্ধং কুরু, ন খলেতেষাং শস্ত্রাস্ত্রশিক্ষাবতাং মহীক্ষিতামুপেক্ষোপপদ্যতে, সারথ্যে তু ন মনঃ খেদনীয়মিত্যর্থঃ ॥ ২৪। ২৫ ॥

রামানুজ।—অথ ব্যবস্থিতানিত্যারভ্য ভীষ্মদ্রোণপ্রমুখত ইত্যন্তম্। অথ যুযুৎসূনব-স্থিতান্ ধার্ত্তরাষ্ট্রান্ ভীষ্মদ্রোণপ্রমুখান্ বীক্ষ্য পাণ্ডুতনয়ো জ্ঞান-শক্তি-বলৈশ্বর্য্য-বীর্য্যতেজসাং নিধিং স্বসঙ্কল্পকৃতজগদুদয়-বিভবলয়লীলং হৃষীকেশং পরাপরনিখিললোকোত্তরবাহ্যসর্ব্বকার-ণানাং সর্ব্বপ্রকারনিয়মেনাবস্থিতং সমাশ্রিতবাৎসল্যবিবশতয়া স্বস্যারথ্যেঽবস্থিতং যুযুৎসূ-নেতান্ সমেতান্ যাবদহং নিরীক্ষে তাবদুভয়োঃ সেনয়োর্মধ্যে রথং স্থাপয়েতি তং জগাদ। তথাচোদিতস্তৎক্ষণাদেব ভীষ্ম-দ্রোণাদীনাং সর্ব্বেষামেব মহীক্ষিতাং প্রমুখে হৃষীকেশো যথো-ক্তমকরোৎ। ঈদৃগ্ ভবদীয়ানাং জয়স্থিতিরিতি চাবোচৎ ॥ ২৪। ২৫ ॥

শ্রীধর।—ততঃ কিং বৃত্তমিত্যপেক্ষায়াং সঞ্জয় উবাচ এবমুক্ত ইত্যাদি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশেন জিতনিদ্রেণার্জ্জুনেন এবমুক্তঃ সন্, ভারত হে ধৃতরাষ্ট্র। ভীষ্মেতি। মহীক্ষিতাং রাজ্ঞাঞ্চ প্রমুখতঃ সম্মুখে রথং স্থাপয়িত্বা হে পার্থ এতান্ কুরূন্ পশ্যেতি শ্রীভগবানু-বাচ ॥ ২৪। ২৫ ॥

বলদেব।—ততঃ কিং বৃত্তমিত্যপেক্ষায়াং সঞ্জয়ঃ প্রাহ এবমিতি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশঃ, স্বসখশ্রীভগবদ্গুণলাবণ্যস্মৃতিনিবেশন বিজিতনিদ্রস্তৎপরমভক্তস্তেনার্জ্জুনেনৈব-

মুক্তঃ প্রবর্ত্তিতো হৃষীকেশস্তচ্চিত্তবৃত্ত্যভিজ্ঞো ভগবান্ সেনয়োর্মধ্যে ভীষ্মদ্রোণয়োঃ সর্ব্বেষাঞ্চ মহীক্ষিতাং ভূভুজাঞ্চ প্রমুখতঃ সম্মুখে রথোত্তমমগ্নিদত্তং রথং স্থাপয়িত্বোবাচ, হে পার্থ সমবেতানেতান্ কুরূন্ পশ্যেতি। পার্থহৃষীকেশশব্দাভ্যামিদং সূচ্যতে। মৎপিতৃস্বসৃপুত্রত্বাৎ ত্বৎসারথ্যমহং করিষ্যাম্যেব ত্বন্তু ধুনৈব যুযুৎসাং ত্যক্ষ্যসীতি কিং শত্রুসৈন্যবীক্ষণেনেতি সোপহাসো ভাবঃ ॥ ২৪ ॥ ২৫ ॥

**মধুসূদন।**—এবমর্জ্জুনেন প্রেরিতো ভগবানহিংসারূপং ধর্ম্মমাশ্রিত্য প্রায়শো যুদ্ধান্নিবর্ত্তয়িষ্যতীতি ধৃতরাষ্ট্রাভিপ্রায়মাশঙ্ক্য তন্নিরাচিকীর্ষুঃ সঞ্জয়ো ধৃতরাষ্ট্রং প্রত্যুক্তবানিত্যাহ বৈশম্পায়নঃ। সঞ্জয় উবাচ। হে ভারত ধৃতরাষ্ট্র! ভরতবংশমর্য্যাদামনুসন্ধায়াপি দ্রোহং পরিত্যজ জ্ঞাতীনামিতি সম্বোধনাভিপ্রায়ঃ। গুড়াকায়া নিদ্রায়া ঈশেন জিতনিদ্রতয়া সর্ব্বত্র সাবধানেনার্জ্জুনেনৈবমুক্তো ভগবানয়ং মত্তুল্যোঽপি সারথ্যে মাং নিযোজয়তীতি দোষমাশ্বাদ্য নাকুপ্যৎ, ন বা তং যুদ্ধান্ন্যবর্ত্তয়ৎ, কিন্তু সেনয়োরুভয়োর্মধ্যে ভীষ্মদ্রোণ প্রমুখতস্তয়োঃ প্রমুখে সম্মুখে সর্ব্বেষাঞ্চ মহীক্ষিতাং সম্মুখে (আদ্যাদিত্বাৎ সার্ব্ববিভক্তিকস্তসিঃ) চকারেণ সমাসনিবিষ্টোঽপি প্রমুখতঃ শব্দ আকৃষ্যতে। ভীষ্মদ্রোণয়োঃ পৃথক্‌কীর্ত্তনমতিপ্রাধান্যসূচনায়, রথোত্তমমগ্নিনা দত্তং দিব্যং রথং ভগবতা স্বয়মেব সারথ্যেনাধিষ্ঠিততয়া চ সর্ব্বোত্তমং, স্থাপয়িত্বা হৃষীকেশঃ সর্ব্বেষাং নিগূঢ়াভিপ্রায়জ্ঞো ভগবানর্জ্জুনস্য শোকমোহাবুপস্থিতাবিতি বিজ্ঞায় সোপহাসমর্জ্জুনমুবাচ, হে পার্থ! পৃথায়াঃ স্ত্রীস্বভাবেন শোকমোহগ্রস্ততয়া তৎসম্বন্ধিনস্তবাপি তদ্বত্তা সমুপস্থিতেতি সূচয়ন্ হৃষীকেশত্বমাত্মনো দর্শয়তি। পৃথা মম পিতুঃ স্বসা তস্যাঃ পুত্রোঽসীতি সম্বন্ধোল্লেখেন চাশ্বাসয়তি, মম সারথ্যে নিশ্চিন্তো ভূত্বা সর্ব্বানপি সমবেতান্ কুরূন্ যুযুৎসূন্ পশ্য, নিঃসঙ্কতয়েতি দর্শনবিধ্যভিপ্রায়ঃ। অহং সারথ্যেঽতিসাবধানঃ ত্বন্তু সাম্প্রতমেব পার্থত্বং ত্যক্ষ্যসীতি, কিং তব পরসেনাদর্শনেনেত্যর্জ্জুনস্য ধৈর্য্যমাপাদয়িতুং তাবন্মাত্রং তাবৎপর্য্যন্তং ভগবতো বাক্যং. অন্যথা রথং সেনয়োর্মধ্যে স্থাপয়ামাসেত্যেবং ব্রূয়াৎ ॥ ২৪ । ২৫ ॥

**নীলকণ্ঠ।**—রথোত্তমং স্থাপয়িত্বা উবাচেতি দ্বয়োঃ সম্বন্ধঃ। মহীক্ষিতাং পৃথ্বীশ্বরাণাম্ ॥ ২৪ । ২৫ ॥

**বিশ্বনাথ।**—হৃষীকেশঃ সর্ব্বেন্দ্রিয়নিয়ন্তাপি এবমুক্তঃ অর্জ্জুনেনাদিষ্টঃ, অর্জ্জুনেন বাগিন্দ্রিয়মাত্রেণাপি নিয়ম্যোঽভূদিতি, অহো প্রেমবশ্যত্বং ভগবত ইতি ভাবঃ। গুড়াকেশেন গুড়া যথা মাধুর্য্যমাত্রপ্রকাশকাস্তত্তথা স্বীয়স্নেহরসাস্বাদপ্রকাশকাঃ অকেশা বিষ্ণু-ব্রহ্ম-শিবা যস্য তেন, অকারো বিষ্ণুঃ, কো ব্রহ্মা, ঈশো মহাদেবঃ। যত্র সর্ব্বাবতারচূড়ামণীন্দ্রঃ স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণ এব প্রেমাধীনঃ সন্ আজ্ঞানুবর্ত্তী বভূব, তত্র গুণাবতারত্বাৎ তদংশা বিষ্ণু-ব্রহ্ম-রুদ্রাঃ কথমৈশ্বর্য্যং প্রকাশয়ন্তু কিন্তু স্বকর্ত্তৃকস্নেহরসং প্রকাশ্যৈব স্বং স্বং কৃতার্থং মন্যন্ত ইত্যর্থঃ। যদুক্তং শ্রীভগবতা পরমব্যোমনাথেনাপি "দ্বিজাত্মজা মে যুবয়োর্দিদৃক্ষুণা" ইতি। যদ্বা গুড়াকা নিদ্রা তস্যা ঈশেন জিতনিদ্রেণেত্যর্থঃ। অত্রাপি ব্যাখ্যায়াং

সাক্ষান্মায়ায়া অপি নিয়ন্তা যঃ শ্রীকৃষ্ণঃ স চাপি যেন প্রেম্না বিজিত্য বশীকৃতঃ তেনার্জ্জুনেন মায়াবৃত্তির্নিদ্রা বরাকী জিতেতি কিং চিত্রমিতি ভাবঃ। ভীষ্মদ্রোণয়োঃ প্রমুখতঃ প্রমুখে সম্মুখে সর্ব্বেষাং মহীক্ষিতাং রাজ্ঞাঞ্চ। প্রমুখত ইতি সমাসপ্রবিষ্টোঽপি প্রমুখতঃ শব্দ আকৃষ্যতে ॥ ২১। ২২। ২৩। ২৪। ২৫ ॥

তাৎপর্য্য।—এরূপে অর্জ্জুন কর্ত্তৃক প্রেরিত ভগবান্ শ্রীকৃষ্ণ অহিংসা ধর্ম্ম অবলম্বন করিয়া অর্জ্জুনকে যুদ্ধ হইতে নিবৃত্তি করিলেও করিতে পারেন, পুত্র-স্নেহ পরবশ ধৃতরাষ্ট্রের এই আশা দূরীকরণাভিপ্রায়ে সঞ্জয় বলিতেছেন, "হে ভরত কুলজাত ধৃতরাষ্ট্র! তুমি ভরতবংশ মহিমা সর্ব্বদা স্মরণ করিয়া জ্ঞাতি-গণের সহিত দ্রোহাচরণ পরিত্যাগ কর। "ভারত" এই সম্বোধন দ্বারা ইহা সূচিত হইল। ( গুড়াকা শব্দে নিদ্রা তাহার ঈশ্বর অর্থাৎ জিতনিদ্র ) অর্জ্জুন কার্য্যকালে নিদ্রিত কিংবা বিমুগ্ধ নহেন, তিনি অতিশয় সাবধান হইয়া কার্য্য করেন; এজন্য লোকে তাঁহাকে "গুড়াকেশ" বলিয়া নির্দ্দেশ করে। মায়ার নিয়ন্তা ভগবান্ শ্রীকৃষ্ণকে যিনি প্রেমদ্বারা বশীভূত করিয়াছেন, সেই অর্জ্জুন মায়া বৃত্তিরূপা বরাকী নিদ্রাকে যে বশীভূত করিবেন তাহাতে আর আশ্চর্য্য কি? অর্জ্জুন কর্ত্তৃক এরূপ আদিষ্ট ভগবান্, 'আমার ভৃত্য আমাকে সারথ্য কার্য্যে নিযুক্ত করিতেছে' এই দোষ গ্রহণ করিয়া তাঁহার প্রতি কোপ করি-লেন না, কিংবা যুদ্ধ হইতে তাঁহাকে নিবৃত্তও করিলেন না; বরং তাঁহার আদেশ গ্রহণ করিয়া ভীষ্ম দ্রোণাদির সম্মুখে দিব্য রথ স্থাপন পূর্ব্বক বলিলেন; 'হে পার্থ! তুমি ইচ্ছামত সকলকে দর্শন কর।' ভীষ্ম ও দ্রোণ এই দুইজনের মাত্র নাম গ্রহণ করায়, সর্ব্ব সৈন্যাপেক্ষা এতদুভয়ের শ্রেষ্ঠত্ব প্রতীতি হইল। "হৃষীকেশ" অর্থাৎ সকলের গূঢ়াভিপ্রায়াভিজ্ঞ ভগবান্ শ্রীকৃষ্ণ, ভীষ্মাদি বন্ধু-দিগকে দর্শনে অর্জ্জুনের শোক ও মোহ উপস্থিত হইয়াছে, ইহা জ্ঞাত হইয়া তদীয় মাতৃ নামদ্বারা উপহাস পূর্ব্বক তাঁহাকে সম্বোধন করিয়া বলিতেছেন, 'হে পার্থ!' হে পৃথা সুত! অর্থাৎ কুন্তী যিনি স্ত্রী স্বভাববশতঃ শোক মোহ-গ্রস্তা তুমি তাঁহারই পুত্র, সুতরাং এই সম্মুখ সংগ্রামে বন্ধু বান্ধবদিগকে দর্শন করিয়া তোমারও শোক-মোহ উপস্থিত হইয়াছে। ইহাই পার্থ এই সম্বোধনের তাৎপর্য্য। পক্ষান্তরে পৃথা আমার পিতৃষ্বসা, তুমি তাঁহার পুত্র, এই সম্বন্ধ উল্লেখ পূর্ব্বক সম্বোধন করিয়া আশ্বাস প্রদান করিতেছেন। 'আমি সাবধানে সারথ্য কার্য্যে নিযুক্ত আছি; হে মদীয় পিতৃষ্বসা পুত্র! তুমি এই সমর-ক্ষেত্রে নিশ্চিন্ত হইয়া বীরদিগকে দর্শন কর।' অর্থাৎ 'আমি

সারথি রূপে বর্ত্তমান থাকিতে এই ঘোরতর সংগ্রাম ক্ষেত্রে তোমার কোন বিপদের সম্ভাবনা নাই জানিবে ॥ ২৪ । ২৫ ॥

—০:(:*:):০—

**তত্রাপশ্যৎ স্থিতান্ পার্থঃ পিতৄনথ পিতামহান্।**
**আচার্য্যান্মাতুলান্ভ্রাতৄন্পুত্রান্পৌত্রান্সখীংস্তথা।**
**শ্বশুরান্ সুহৃদশ্চৈব সেনয়োরুভয়োরপি ॥ ২৬ ॥**

অন্বয়।—পার্থঃ তত্র উভয়োঃ সেনয়োঃ অপি স্থিতান্ পিতৄন্ অথ পিতামহান্ আচার্য্যান্ মাতুলান্ ভ্রাতৄন্ পুত্রান্ পৌত্রান্ তথা সখীন্ * শ্বশুরান্ চ সুহৃদঃ এব অপশ্যৎ † ॥ ২৬ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন সেই-স্থানে উভয় সেনার-ই বিদ্যমান্ পিতৃব্য সকল ও পিতামহগণ আচার্য্যসমূহ মাতুলবৃন্দ ভ্রাতৃবর্গ পুত্রসকল পৌত্রসমূহ ও সখাগণ শ্বশুরসকল এবং বন্ধুসমূহকে দেখিলেন ॥ ২৬ ॥

ব্যাখ্যা।—অর্জ্জুন সেই সমরোদ্যত যোদ্ধৃবর্গ মধ্যে পিতৃপর্য্যায়স্থ ব্যক্তিগণ, পিতামহ, আচার্য্য, মাতুল, ভ্রাতা, পুত্রস্থানীয় কুমার, সখা, শ্বশুর এবং সুহৃদ্ সমূহ দর্শন করিলেন ॥ ২৬ ॥

আনন্দগিরি।—এবং স্থিতে মহানধর্ম্মো হিংসেতি বিপরীতবুদ্ধ্যা যুদ্ধাদুপরিরংসা পার্থস্য সম্প্রবৃত্তেতি কথয়তি অত্রেত্যাদিনা। সপ্তম্যা ভগবদভ্যনুজ্ঞানে সমরসমারম্ভায় সম্প্রবৃত্তে সতীত্যেতদুচ্যতে সেনয়োরুভয়োরপি স্থিতান্ পার্থোঽপশ্যদিতি সম্বন্ধঃ। অথশব্দস্তথাশব্দপর্য্যায়ঃ, শ্বশুরাঃ ভার্য্যাণাং জনয়িতারঃ, সুহৃদো মিত্রাণি কৃতবর্ম্মপ্রভৃতয়ঃ

---

* সখা—সুহৃৎ। সখা ও সুহৃদ্ শব্দের অর্থ ও ভাবগত বিশেষ বিভিন্নতা আছে। উভয় শব্দের ব্যুৎপত্তি আলোচনা করিলে তাহা অনুমিত হইবে। সমানঃ খ্যায়তে জনৈঃ নাম্নীতি ডিঃ মনীষাদিত্বাৎ খ্যাতের্যলোপঃ সমানস্য সভাবশ্চ সখ্যুস্তামিতি সের্ডা। অমরটীকায়াং ভরতঃ। সু শুভং উত্তমং বা হৃৎ হৃদয়ং যথা; চিত্তন্তু চেতো হৃদয়ং স্বান্তং হৃন্মানসং মনঃ ইত্যমরঃ শুভং হিতং হৃদয়ং যস্য সঃ। সমান প্রকৃতি বিশিষ্ট আত্মীয় সখা এবং শুভানুধ্যায়ী আত্মীয় সুহৃদ।

† অর্জ্জুন এস্থলে যে সকল সম্পর্কিত লোকের উল্লেখ করিতেছেন তন্মধ্যে অধিকাংশই পিতৃবদ্গুরু। যথা; উপাধ্যায়ঃ পিতা জ্যেষ্ঠো ভ্রাতা চৈব মহীপতিঃ। মাতুলঃ শ্বশুরস্ত্রাতা মাতামহ, পিতামহৌ। বন্ধু, জ্যেষ্ঠ পিতৃব্যশ্চ পুংস্যেতে গুরবঃ স্মৃতাঃ। ইতি কৌর্ম্মে উপবিভাগে ১১ অধ্যায়ঃ ॥

☞ পাঠান্তর—অত্রাপশ্যৎ

শ্রীধর।—ততঃ কিংবৃত্তমিত্যাহ তত্রেত্যাদি। পিতৄন্ পিতৃব্যানিত্যর্থঃ। পুত্রান্ পৌত্রানিতি দুর্য্যোধনাদীনাং যে পুত্রাঃ পৌত্রাশ্চ তানিত্যর্থঃ। সখীন্ মিত্রাণি, সুহৃদঃ কৃতোপকারাংশ্চ অপশ্যৎ॥ ২৬॥

বলদেব।—এবং ভগবতোক্তোঽর্জ্জুনঃ পরসেনামপশ্যদিত্যাহ তত্রেতি সার্দ্ধকেন। তত্র পরসেনায়াং, পিতৄন্ পিতৃব্যান্ ভূরিশ্রবঃপ্রভৃতীন্, পিতামহান্ ভীষ্ম-সোমদত্তাদীন্, আচার্য্যান্ দ্রোণ-কৃপাদীন্, মাতুলান্ শল্য-শকুন্যাদীন্, ভ্রাতৄন্ দুর্য্যোধনাদীন্, পুত্রান্ লক্ষ্মণাদীন্, পৌত্রান্ নপ্তৄন্ লক্ষ্মণাদিপুত্রান্, সখীন্ বয়স্যান্ দ্রোণি-সৈন্ধবাদীন্, সুহৃদঃ কৃতবর্ম্ম-ভগদত্তাদীন্। এবং স্বসৈন্যেঽপ্যুপলক্ষণায়ম্ উভয়োরপি সেনয়োরবস্থিতান্ তান্ সর্ব্বান্ বন্ধূন্ সমীক্ষ্যেত্যন্বয়াৎ॥ ২৬॥

মধুসূদন।—তত্র সমরসমারম্ভার্থং সৈন্যদর্শনে ভগবতাভ্যনুজ্ঞাতে সতি সেনয়োরুভয়োরপি স্থিতান্ পার্থোঽপশ্যদিত্যন্বয়ঃ। অথশব্দস্তথাশব্দপর্য্যায়ঃ। পরসেনায়াং পিতৄন্ পিতৃব্যান্ ভূরিশ্রবঃপ্রভৃতীন্, পিতামহান্ ভীষ্ম-সোমদত্তপ্রভৃতীন্, আচার্য্যান্ দ্রোণ-কৃপপ্রভৃতীন্, মাতুলান্ শল্য-শকুনিপ্রভৃতীন্ ভ্রাতৄন্ দুর্য্যোধনপ্রভৃতীন্, পুত্রান্ লক্ষ্মণপ্রভৃতীন্, পৌত্রান্ লক্ষ্মণাদিপুত্রান্, সখীন্ অশ্বত্থাম-জয়দ্রথপ্রভৃতীন্ বয়স্যান্, সুহৃদো মিত্রাণি কৃতবর্ম্ম-ভগদত্ত-প্রভৃতীন্। সুহৃদ ইত্যনেন যাবন্তঃ কৃতোপকারা মাতামহাদয়শ্চ তে দ্রষ্টব্যাঃ। এবং স্বসেনায়ামপ্যুপলক্ষণায়ম্॥ ২৬॥

নীলকণ্ঠ।—তত্রেতি। পিতৄন্ পিতৃব্যাদীন্, ভূরিশ্রবঃপ্রভৃতীন্,পিতামহান্ ভীষ্মাদীন্, মাতুলান্ শল্যাদীন্, ভ্রাতৄন্ দুর্যোধাদীন্, পুত্রান্ লক্ষ্মণাদীন্, পৌত্রান্ লক্ষ্মণাদিপুত্রান্, সখীন্ অশ্বত্থামাদীন্ সুহৃদঃ কৃতবর্ম্মাদীন্॥ ২৬॥

তাৎপর্য্য।—উভয় সৈন্য মধ্যে বন্ধু-বান্ধবগণই যুদ্ধাভিলাষে দণ্ডায়মান রহিয়াছেন দেখিয়া, অর্জ্জুনের মানসিক বৈরনির্য্যাতন প্রবৃত্তি শিথিল হইয়া ক্রমশঃ তাঁহার সাত্ত্বিক ভাব অতিশয় প্রবল হইয়া উঠিল। তিনি আর ধৃতরাষ্ট্র পুত্রদিগকে শত্রু বলিয়া বিবেচনা করিতে পারিলেন না। তখন অর্জ্জুন উভয় দিকে দৃষ্টি করিয়া দেখিলেন, এক পক্ষে পিতৃব্য ভূরিশ্রবা প্রভৃতি, পিতামহ ভীষ্ম-সোমদত্ত প্রভৃতি, আচার্য্য দ্রোণ ও কৃপ প্রভৃতি, মাতুল শল্য-শকুনি প্রভৃতি, ভ্রাতা দুর্য্যোধন প্রভৃতি, পুত্র দুর্য্যোধনাদির পুত্র লক্ষ্মণ প্রভৃতি, পৌত্র লক্ষ্মণাদির পুত্র, সখা অশ্বত্থামা ও জয়দ্রথ প্রভৃতি, এবং নিজ পক্ষেও উল্লিখিতরূপ সম্বন্ধ বিশিষ্ট আত্মীয়গণ, ইহাঁরা সকলেই প্রাণের মায়া উপেক্ষা করিয়া এই ঘোরতর সংগ্রামে উপস্থিত হইয়াছেন। "সুহৃদ্" শব্দ দ্বারা যাহারা কৃতোপকারী, এবং মাতামহ প্রভৃতি স্বজনগণও প্রতিপন্ন হইতেছে॥ ২৬॥

**তান্ সমীক্ষ্য স কৌন্তেয়ঃ সর্ব্বান্ বন্ধূনবস্থিতান্।**
**কৃপয়া পরয়াবিষ্টো বিষীদন্নিদমব্রবীৎ ॥ ২৭ ॥**

অন্বয়।—সঃ কৌন্তেয়ঃ অবস্থিতান্ তান্ সর্ব্বান্ বন্ধূন্ * সমীক্ষ্য পরয়া কৃপয়া আবিষ্টঃ বিষীদন্ ইদং অব্রবীৎ ॥ ২৭ ॥

প্রতিশব্দ।—সেই অর্জ্জুন অবস্থিত সেই সকল সুহৃদ্গণকে দর্শন-করিয়া অতিশয়-দয়া-পরবশ-হইয়া দুঃখ-করিতে-করিতে ইহা বলিলেন ॥ ২৭ ॥

ব্যাখ্যা।—অর্জ্জুন সৈন্যমণ্ডলীর মধ্যে নানাপ্রকার সম্বন্ধযুক্ত আত্মীয়, কুটুম্ব ও সুহৃদবর্গকে সন্দর্শন করিয়া দয়ার্দ্র চিত্ত হইলেন এবং শোক সহকারে বলিলেন ॥ ২৭ ॥

আনন্দগিরি।—সেনাদ্বয়ে ব্যবস্থিতান্ যথোক্তান্ পিতৃপিতামহাদীনালোক্য পুরিম-কৃপাপরবশঃ সন্নর্জ্জুনো ভগবন্তমুক্তবানিত্যাহ তানিতি। বিষীদন্ যথোক্তানাং পিত্রাদীনাং হিংসাসংরম্ভনিবন্ধনং বিষাদমুপতাপং কুর্ব্বন্নিত্যর্থঃ ॥ ২৭ ॥

শ্রীধর।—ততঃ কিং কৃতবান্ ইত্যাহ তানিতি। সেনয়োরুভয়োরেবং সমীক্ষ্য কৃপয়া মহত্যা আবিষ্টো গৃহীতো বিষণ্ণঃ সন্ ইদমর্জ্জুনোঽব্রবীৎ। ইত্যুত্তরস্যার্দ্ধশ্লোকবাক্যার্থঃ। আবিষ্টোব্যাপ্তঃ ॥ ২৭ ॥

বলদেব।—অথ সর্ব্বেশ্বরো দয়ালুঃ কৃষ্ণঃ সপরিকরাত্মোপদেশেন বিশ্বমুদ্দিধীর্ষুরর্জ্জুনং শিষ্যং কর্ত্তুং তৎসধর্ম্মেঽপি যুদ্ধে "ন হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইতি শ্রুত্যর্থাভাসেনাধর্ম্মতামাভাস্য তং সমোহং কৃতবানিত্যাহ তান্ সমীক্ষ্যেতি। কৌন্তেয় ইতি স্বায়পিতৃস্বস্পুত্রত্বোক্ত্যা তদ্ধর্ম্মৌ মোহশোকৌ তদা তস্য ব্যজ্যেতে। কৃপয়া কর্ত্র্যা ইত্যুক্তেঃ স্বভাবসিদ্ধাস্য কৃপেতি দ্যোত্যতে, অতঃ পরয়েতি তদ্বিশেষণম্। অপরয়েতি বা চ্ছেদঃ। স্বসৈন্যে পূর্ব্বমপি কৃপাস্তি, পরসৈন্যে ত্বপরাপি সাভূদিত্যর্থঃ। বিষীদন্নুনুতাপং বিন্দন্। অত্রোক্তিবিষাদ-য়োরৈককাল্যাদুক্তিকালে বিষাদকার্য্যাণ্যশ্রুকম্পসন্নকণ্ঠতাদীনি ব্যজ্যন্তে ॥ ২৭ ॥

মধুসূদন।—এবং স্থিতে মহানধর্ম্মো হিংসেতি বিপরীতবুদ্ধ্যা মোহাখ্যয়া শাস্ত্রবিহিত ত্বেনাধর্ম্মত্বমিতি জ্ঞানপ্রতিবন্ধকেন চ মমতানিবন্ধনেন চিত্তবৈকল্যেন শোকাখ্যেনাভিভূত-বিবেকস্যার্জ্জুনস্য পূর্ব্বমারব্ধাদ্যুদ্ধাখ্যাৎ স্বধর্ম্মাদুপরিরংসা মহানর্থপর্য্যবসায়িনী বৃত্তেতি

---

* সগোত্র বান্ধব-বন্ধু জ্ঞাতি-স্বজনাঃ সমাঃ ইত্যমরঃ। জ্ঞাতি ও কুটুম্বের ইদানীং যেরূপ অর্থগত বিভিন্নতা ঘটিয়াছে, পূর্ব্বকালে সেরূপ ছিল না। জ্ঞাতি শব্দ কুটুম্ববাচকও ছিল। সুতরাং একমাত্র বন্ধু শব্দে পূর্ব্বোক্ত সর্ব্বপ্রকার আত্মীয়ই বুঝাইতেছে।

দর্শয়তি। কৌন্তেয় ইতি স্ত্রীপ্রভবত্বকীর্ত্তনং, পার্থবদসাত্ত্বিক মৃঢ়তামপেক্ষ্য কৃপয়া কর্ত্র্যা স্বব্যাপারেণৈবাবিষ্টো ব্যাপ্তো ন তু কৃপাং কেনচিদ্ব্যাপারেণাবিষ্ট ইতি স্বতঃ সিদ্ধৈবাস্য কৃপেতি সূচ্যতে, এতৎ প্রকটীকরণায় পরয়েতি ব্যবচ্ছেদঃ। স্বসৈন্যে পুরাপি কৃপাভূদেব তস্মিন্ সময়ে তু কৌরবসৈন্যেঽপ্যপরা কৃপাভূদিত্যর্থঃ। বিষীদন্ বিষাদমুপতাপং প্রাপ্নুবন্ অব্রবীদিত্যুক্তি-বিষাদয়োঃ সমকালতাং বদন্ সগদ্গদকণ্ঠতাশ্রুপাতাদিবিষাদকার্য্যমুক্তিকালে দ্যোতয়তি ॥ ২৭ ॥

বিশ্বনাথ।—দুর্য্যোধনাদীনাং যে পুত্রাঃ পৌত্রাশ্চ তান্ ॥ ২৬। ২৭ ॥

তাৎপর্য্য।—পিতৃব্য, পিতামহ, আচার্য্যাদি পরম আত্মীয় ও অন্যান্য সুহৃদ্গণকে দর্শন করিয়া অর্জ্জুনের হৃদয় অতিশয় বিষণ্ণ ও কাতর হইয়া উঠিল। এই মহাযুদ্ধে প্রবৃত্ত হইলে নিশিত শায়কাদি অস্ত্র দ্বারা এই সকল পরমাত্মীয় ব্যক্তির কলেবর বিদ্ধ করিতে হইবে এবং তাঁহাদিগকে জীবন বিহীন করিতে হইবে, এই কথা মনে মনে আলোচনা করিয়া এবং তাদৃশ হৃদয়বিদারক দুর্ঘটনার পরিণাম সমূহ স্মরণ করিয়া জ্ঞানবান্ ও সহৃদয় অর্জ্জুনের অন্তঃকরণ মথিতপ্রায় হইল। বীরকুলচূড়ামণি অর্জ্জুন অধুনা স্ত্রীজনোচিত কোমল হৃদয় হইয়াছেন বলিয়া তাঁহার মাতৃনামের পরিচয়ে তাঁহাকে এ স্থলে 'কৌন্তেয়' বলিয়া উল্লেখ করা হইল।

পরমদয়াপ্রবণ বিশ্বেশ্বর শ্রীকৃষ্ণ অমৃতকল্প উপদেশ দ্বারা বিশ্ব সংসার উদ্ধার করিবার অভিপ্রায়ে যে পরম শাস্ত্র ব্যাখ্যা করিবেন মনস্থ করিয়াছেন, তাহার নিমিত্ত অর্জ্জুনের ন্যায় সর্ব্বগুণান্বিত শিষ্যের প্রয়োজন। এই জন্য ভগবান্ কৃত কৌশলেই অর্জ্জুনের অধুনা এই সম্মোহ উপস্থিত হইল এবং আত্মীয় হননাভিপ্রায়ে সমরক্ষেত্রে উপস্থিত হইয়াও সম্প্রতি তাঁহার বিষম চিত্তবৈক্লব্য জন্মিল।

কেহ কেহ "অপরয়া কৃপয়া" এরূপ ছেদ করেন। স্বপক্ষীয় সৈন্যের প্রতি পূর্ব্ব হইতেই যথেষ্ট কৃপা ছিল, এক্ষণে অপর পক্ষীয় সৈন্যের প্রতি অর্জ্জুনের হৃদয়ে কৃপার আবির্ভাব হইল, ইহাই এরূপ অন্বয়ের ভাব ॥ ২৭ ॥

---

অর্জ্জুন উবাচ।

**দৃষ্ট্বেমান্ স্বজনান্ কৃষ্ণ যুযুৎসূন্ সমবস্থিতান্।**
**সীদন্তি মম গাত্রাণি মুখঞ্চ পরিশুষ্যতি ॥ ২৮ ॥**

অন্বয়।—অর্জ্জুন উবাচ। কৃষ্ণ * যুযুৎসূন্ ইমান্ স্বজনান্ সমবস্থিতান্ দৃষ্ট্বা মম গাত্রাণি সীদন্তি মুখং চ পরিশুষ্যতি ॥ ২৮ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন বলিলেন। ভগবন্! যুদ্ধাভিলাষী এই আত্মীয়সকলকে সমবেত দেখিয়া আমার অঙ্গ সকল অবসন্ন-হইতেছে মুখও বিশুষ্ক-হইতেছে ॥ ২৮ ॥

ব্যাখ্যা।—হে নারায়ণ! সম্মুখবর্ত্তী সমরক্ষেত্র মধ্যে এই সকল আত্মীয়বর্গকে দর্শন করিয়া আমার অঙ্গ প্রত্যঙ্গাদি অবসন্ন এবং মুখ পরিশুষ্ক হইতেছে ॥ ২৮ ॥

আনন্দগিরি।—তদেবেদং শব্দবাচ্যং বচনমুদাহরতি দৃষ্ট্বেতি। আত্মীয়ং বন্ধুবর্গং যুদ্ধেচ্ছয়া যুদ্ধভূমাবুপস্থিতমুপলভ্য শোকপ্রবৃত্তিং দর্শয়তি সীদন্তীতি। দেবাংশস্যৈবার্জ্জুনস্যানাত্মবিদঃ স্বপরদেহেষ্বাত্মাত্মীয়াভিমানবতস্তৎপ্রিয়স্য যুদ্ধারম্ভে তন্মৃত্যুপ্রসঙ্গদর্শিনঃ শোকো মহানাসীদিত্যর্থঃ ॥ ২৮ ॥

শ্রীধর।—কিমব্রবীদিত্যপেক্ষায়ামাহ দৃষ্ট্বেমা নিত্যাদি যাবদধ্যায়সমাপ্তিম্। হে কৃষ্ণ যোদ্ধুমিচ্ছতঃ পুরতঃ সম্যগবস্থিতান্ স্বজনান্ বন্ধুজনান্ দৃষ্ট্বা মদীয়ানি গাত্রাণি করচরণাদীনি সীদন্তি বিশীর্য্যন্তে ॥ ২৮ ॥

বলদেব।—কৌন্তেয়ঃ শোকব্যাকুলং যদাহ তদনুবদতি দৃষ্ট্বেমমিতি। স্বজনং স্ববন্ধুবর্গং ( জাতাবেকবচনং )। "সগোত্রবান্ধবজ্ঞাতিবন্ধুস্বস্বজনাঃ সমাঃ" ইত্যমরঃ। দৃষ্ট্বাবস্থিতস্য মম গাত্রাণি করচরণাদীনি সীদন্তি শীর্য্যন্তে। পরিশুষ্যতীতি শ্রমাদিহেতুকাচ্ছোষাদতিশয়িতমস্য শোষস্য ব্যজ্যতে ॥ ২৮ ॥

মধুসূদন।—তদেব ভগবন্তং প্রত্যর্জ্জুনবাক্যমবতারয়তি সঞ্জয়ো অর্জ্জুন উবাচেত্যাদিনা। "এবমুক্ত্বার্জ্জুনঃ সংখ্যে" ইত্যতঃ প্রাক্তনেন গ্রন্থেন। তত্র স্বধর্ম্মপ্রবৃত্তিকারণীভূততত্ত্বজ্ঞানপ্রতিবন্ধকঃ স্বপরদেহ আত্মাত্মীয়াভিমানবতোঽনাত্মবিদোঽর্জ্জুনস্য যুদ্ধেন স্বপরদেহবিনাশপ্রসঙ্গদর্শিনঃ শোকো মহানাসীদিতি তল্লিঙ্গকথনেন দর্শয়তি ত্রিভিঃ। অর্জ্জুন উবাচ। ইমং স্বজনং আত্মীয়ং বন্ধুবর্গং যুযুৎসুং যুদ্ধভূমৌ চোপস্থিতং দৃষ্ট্বা স্থিতস্য মম পশ্যতো মমেত্যর্থঃ। গাত্রানি অঙ্গানি সীদন্তি মুখঞ্চ পরিশুষ্যতি, পরিশ্রমাদিনিমিত্তশোষাপেক্ষয়াতিশয়কথনায় সর্ব্বতোভাববাচিপরিশব্দপ্রয়োগঃ ॥ ২৮ ॥

---

* পদ্মপুরাণের 'কৃষ্ণ' এই নামের অর্থ নির্ণয় উপলক্ষে শ্রীমৎ শ্রীধর স্বামী লিখিয়াছেন, "কৃষিভূর্বাচকঃ শব্দো নশ্চ নির্বৃতিবাচকঃ। তয়োরৈক্যং পরংব্রহ্ম কৃষ্ণ ইত্যভিধীয়তে।" অর্থাৎ কৃষ্-সংসার, ন মুক্তি। যিনি সংসার হইতে মুক্তি প্রদান করেন তিনিই কৃষ্ণ। অথবা "কর্ষয়েৎ সর্ব্বং জগৎ কালরূপেণ যঃ সকৃষ্ণঃ"। যিনি কালরূপে সকল জগৎকে কর্ষণ করেন তিনিই কৃষ্ণ। অথবা "কৃষিশ্চ পরমানন্দঃ নশ্চ তদ্দাস্যকর্ম্মণি।" অর্থাৎ যাঁহার দাস্যকর্ম্মে পরমানন্দ তিনিই কৃষ্ণ।

পাঠান্তর—দৃষ্ট্বেমং স্বজনং কৃষ্ণ।

**নীলকণ্ঠ** ।— কৃপয়া :ঈহেন, স চ স্বজনমিতি বিশেষণেন প্রদর্শ্যতে ॥ ২৭ । ২৮ ॥

তাৎপর্য্য ।—সেই সংক্ষুব্ধ সাগরবৎ উৎসাহ ও উদ্যমপূর্ণ যুদ্ধক্ষেত্রে সমাগত উদ্যতায়ুধ বীরগণের বদন মণ্ডল নিরীক্ষণ করিয়া, অর্জ্জুনের হৃদয় আলোড়িত হইয়া উঠিল। তিনি যতদূর নেত্রপাত করিলেন, সমরক্ষেত্রের ততদূর পর্য্যন্ত কেবল চিরপরিচিত পরমাত্মীয়, সুহৃদগণের বদন অবলোকন করিতে লাগিলেন। ধৃতরাষ্ট্রের আশঙ্কিত ধর্ম্মক্ষেত্রের মাহাত্ম্য অনর্থক বাক্যে পর্য্যবসিত হইল না। বীরপুঙ্গব অর্জ্জুনের হৃদয় সত্বগুণের প্রভাবে নিরতিশয় কাতর ও অবসন্ন হইয়া উঠিল। সেই ব্যথিত-হৃদয় বিকলচিত্ত অর্জ্জুন তখন স্বীয় সখা ও সারথী নারায়ণকে সম্বোধন করিয়া কহিলেন,— "হে ভবরোগবৈদ্য, হে হৃদয়-বেদনাবিনাশক কৃষ্ণ! অদ্য এই সুহৃদ্ সমাকীর্ণ সমরক্ষেত্র সন্দর্শন করিয়া অমার হৃদয় নিদারুণ বিষাদভারে নিপীড়িত হইতেছে, আমার দেহ নিতান্ত অবসন্ন বোধ হইতেছে এবং আমার মুখ বিশুষ্ক হইয়াছে।"

এতক্ষণে প্রকৃত প্রস্তাবে শ্রীমদ্ভগবদ্গীতা আরব্ধ হইল। ধনঞ্জয়ের এতাদৃশ উদ্বেগই এই অমূল্য শাস্ত্রের বীজ। এই বীজ অচিরে অঙ্কুরিত হইয়া সেই পরমকবি, একমাত্র দার্শনিক, জগদেক আশ্রয়, জীবের অনন্য শরণ্য, পুণ্যপুরুষ ভগবানের যুক্তি, তর্ক ও তত্ত্বকথারূপ পরম শোভাময় শাখাপল্লব পরিশোভিত সুবিস্তৃত বিটপীর আকার ধারণ করিবে ॥ ২৮ ॥

—০:(*):০—

**বেপথুশ্চ শরীরে মে রোমহর্ষশ্চ জায়তে।**
**গাণ্ডীবং স্রংসতে হস্তাৎ ত্বক্ চৈব পরিদহ্যতে ॥ ২৯ ॥**

অন্বয় ।—মে শরীরে বেপথুঃ চ রোমহর্ষঃ চ জায়তে হস্তাৎ গাণ্ডীবং চ স্রংসতে ত্বক্এব পরিদহ্যতে ॥ ২৯ ॥

প্রতিশব্দ ।—আমার দেহে কম্প ও রোমাঞ্চ জন্মিতেছে হস্ত-হইতে গাণ্ডীবধনু-ও * বিস্রস্ত-হইতেছে এবং চর্ম্ম—ও দগ্ধ হইতেছে ॥ ২৯ ॥

* খাণ্ডব দাহনের পূর্ব্বে বরুণ কর্ত্তৃক অর্জ্জুনকে প্রদত্ত ধনুর নাম গাণ্ডীব। এই ধনু ভগবান্ ব্রহ্মা কর্ত্তৃক বিনির্ম্মিত, বিচিত্র বর্ণাদি বিশিষ্ট এবং বিবিধ অসাধারণ ও অত্যদ্ভুত শক্তি সম্পন্ন। এই গাণ্ডীবের সঙ্গে সঙ্গে দুইটী অক্ষয় তূণীরও তৎকালে অগ্নির নিদেশ বশবর্ত্তী বরুণদেব অর্জ্জুনকে প্রদান করিয়াছিলেন।

ব্যাখ্যা।—এই বন্ধুগণকে দর্শন করিয়া আমার দেহ বিকম্পিত ও কণ্টকিত হইতেছে, শরীর এতই অবসন্ন হইয়াছে যে গাণ্ডীবধনু হস্ত-ভ্রষ্ট হইতেছে এবং উৎকণ্ঠা-জনিত উত্তাপে আমার চর্ম্ম যেন দগ্ধীভূত হইতেছে ॥ ২৯ ॥

আনন্দগিরি।—অঙ্গেষু ব্যথা মুখে পরিশোষশ্চেত্যুভয়ং শোকলিঙ্গমুক্তং, সম্প্রতি বেপথুপ্রভৃতীনি ভীতিলিঙ্গান্যুপন্যস্যতি বেপথুশ্চেতি। রোমহর্ষো রোম্ণাং গাত্রেষু পুলকিতত্বম্ ॥ ২৯ ॥

শ্রীধর।—কিঞ্চ বেপথুশ্চেত্যাদিনা। বেপথুঃ কম্পঃ, রোমহর্ষো রোমাঞ্চঃ, স্রংসতে নিপততি, পরিদহ্যতে সর্ব্বতঃ সন্তপ্যতে ॥ ২৯ ॥

বলদেব।—বেপথুঃ কম্পঃ, রোমহর্ষঃ পুলকঃ। গাণ্ডীবস্রংশেনাধৈর্য্যং ত্বগ্দাহেন হৃদ্বিদাহো দর্শিতঃ ॥ ২৯ ॥

মধুসূদন।—বেপথুঃ কম্পঃ রোমহর্ষঃ পুলকিতত্বম্। গাণ্ডীবস্রংশেনাধৈর্য্যলক্ষণং দৌর্ব্বল্যং, ত্বক্‌পরিদাহেন চান্তঃসন্তাপো দর্শিতঃ ॥ ২৯ ॥

নীলকণ্ঠ।—সীদন্তি নিশ্চেষ্টানি ভবন্তি। রোমহর্ষো রোমাঞ্চঃ ॥ ২৮। ২৯ ॥

তাৎপর্য্য।—যে বীর সশরীরে স্বর্গালয়ে গমন করিয়া অলোক-সামান্য শৌর্য্য প্রভাবে দেবগণের কৃপাভাজন হইয়াছিলেন, যে বীর ভূতনাথ ভবানীপতির সহিত সমরে ভীত বা কুণ্ঠিত হন নাই, যে বীরবর অত্যদ্ভুত রণপাণ্ডিত্য দর্শনে দেবগণ বিমোহিত হইয়া তাঁহাকে বহুবিধ দিব্যাস্ত্র পুরস্কার প্রদান করিয়াছেন, যে বীর দক্ষিণ ও বাম উভয় হস্তেই সায়ক-প্রক্ষেপ তৎপরতা হেতু সব্যসাচী নামে অভিহিত, অদ্য স্থান মাহাত্ম্যে অভূতপূর্ব্ব সাত্ত্বিক ভাবের সমাবেশ হেতু, সেই দৈবশক্তি সম্পন্ন বীরবরের দেহ শিশুর ন্যায় বলহীন, হস্ত জরাগ্রস্তের ন্যায় নিশ্চল, অঙ্গাদি বেতসবৎ বিকম্পিত ও শরীর শল্লকীর তুল্য কণ্টকিত হইয়া উঠিল। যে গাণ্ডীব নামক মহাধনুঃ অর্জ্জুনের বাহুর অবিচ্ছিন্ন অলঙ্কার স্বরূপ, আজি ধনঞ্জয়ের বিশাল বাহু সে আয়ুধের ভারবহনে অশক্ত হইল। তিনি সকাতরে স্বকীয় বিসদৃশ দশার বৃত্তান্ত সেই সনাতন পুরুষের নিকট নিবেদন করিতে লাগিলেন ॥ ২৯ ॥

—০:(*):০—

न च शक्नोम्यवस्थातुं भ्रमतीव च मे मनः।
निमित्तानि च पश्यामि विपरीतानि केशव ॥ ৩০ ॥

অন্বয়।—কেশব * অবস্থাতুং চ ন শক্নোমি মে মনঃ চ ভ্রমতি ইব বিপরীতানি নিমিত্তানি † চ পশ্যামি ॥ ৩০ ॥

প্রতিশব্দ।—কেশব! স্থির-থাকিতে আর পারিতেছি না আমার মনও যেন ঘুরিতেছে এবং বিরুদ্ধ দুর্লক্ষণ সকলও দেখিতেছি ॥ ৩০ ॥

ব্যাখ্যা।—হে দুষ্টনাশক ও শিষ্টপালক হরে! আমি আর স্থির থাকিতে পারিতেছি না, বিবিধ দুর্লক্ষণ দর্শনে আমার চিত্ত যেন বিঘূর্ণিত হইতেছে ॥ ৩০ ॥

আনন্দগিরি।—কিঞ্চাধৈর্য্যমপি সংবৃত্তমিত্যাহ নচেতি। মোহোঽপি মহান্ ভবতীত্যাহ ভ্রমতীবেতি। বিপরীতনিমিত্তপ্রতীতেরপি মোহো ভবতীত্যাহ নিমিত্তানীতি। তানি বিপরীতানি নিমিত্তানি যানি বামনেত্রস্ফুরণাদীনি ॥ ৩০ ॥

শ্রীধর।—অপিচ নচ শক্নোমীত্যাদি। বিপরীতানি নিমিত্তানি অনিষ্টসূচকানি শকুনাদীনি পশ্যামি ॥ ৩০ ॥

বলদেব।—ন চেতি। অবস্থাতুং স্থিরো ভবিতুং মনো ভ্রমতীব চেতি দৌর্ব্বল্য-মূর্চ্ছয়োরুদয়ঃ। নিমিত্তানি ফলান্যত্র যুদ্ধে বিপরীতানি পশ্যামি। বিজয়িনো মে রাজ্যপ্রাপ্তি-রানন্দো ন ভবিষ্যতি। কিন্তু তদ্বিপরীতোঽনুতাপ এব ভাবীতি। নিমিত্তশব্দঃ ফলবাচী কস্মৈ নিমিত্তায়াত্র বসসীত্যাদৌ তথা প্রতীতেঃ ॥ ৩০ ॥

মধুসূদন।—অবস্থাতুং শরীরং ধারয়িতুং ন চ শক্নোমীত্যনেন মূর্চ্ছা সূচ্যতে, তত্র হেতুঃ মম মনো ভ্রমতীবেতি ভ্রমণকর্ত্তৃসাদৃশ্যং নাম মনসঃ কশ্চিদ্বিকারবিশেষো মূর্চ্ছায়াঃ পূর্ব্বা-পরাবস্থাভেদো যত এবমতো নাবস্থাতুং শক্নোমীত্যর্থঃ। পুনরপ্যবস্থানাসামর্থ্যে কারণমাহ নিমিত্তানি চ সূচকতয়া আসন্নদুঃখস্য বিপরীতানি বামনেত্রস্ফুরণাদীনি পশ্যামি অনুভবামি, অতোঽপি নাবস্থাতুং শক্নোমীত্যর্থঃ, অহমনাত্মবিত্তেন দুঃখিত্বকষ্টনিবন্ধনং ক্লেশমনুভবামি, ত্বং তু সদানন্দরূপত্বাচ্ছোকাসংস্পর্শীতি কৃষ্ণপদেন সূচিতম্, অতঃ স্বজনদর্শনে তুল্যেঽপি শোকাসংসক্তিত্বলক্ষণাদ্বিশেষাৎ ত্বং মামশোকং কুর্ব্বিতি ভাবঃ। কেশবপদেন চ তৎকরণ-

* কেশব—ক ব্রহ্মা, ঈশ রুদ্র অর্থাৎ শিব, গমনার্থ বধাতু সহকারে, এ দুই দেবতা অনুকম্পা সহকারে গমন করিতেছেন এই অর্থ। অথবা কেশ—ব অর্থাৎ যিনি প্রাপ্ত হন, যিনি সুন্দর কেশ প্রাপ্ত হন তিনিই কেশব। অথবা কেশী নামক দৈত্যকে যিনি সংহার করিয়াছেন তিনিই কেশব।

† নিমিত্তং—হেতু চিহ্নম্ ইত্যমরঃ।

সামর্থ্যং। কো ব্রহ্মা সৃষ্টিকর্ত্তা, ঈশো রুদ্রঃ সংহর্ত্তা, তৌ বাতোঽনুকম্পতয়া গচ্ছত ইতি ব্যুৎপত্তেঃ। ভক্তদুঃখকর্ষিত্বং বা কৃষ্ণপদেনোক্তং, কেশবপদেন চ কেশ্যাদিদুষ্টদৈত্যনিবর্হনেন সর্ব্বদা ভক্তান্ পালয়সীত্যতো মামপি শোকনিবারণেন পালয়িষ্যসীতি সূচিতম্॥ ৩০॥

বিশ্বনাথ।—দৃষ্টে ত্যত্র স্থিতস্যেত্যধ্যাহার্য্যং, বিপরীতানি নিমিত্তানি ধননিমিত্তকোঽহয়-মত্র মে বাস ইতিবন্নিমিত্তশব্দোঽয়ং প্রয়োজনবাচী। ততশ্চ যুদ্ধে বিজয়িনো মম রাজ্যলাভাৎ সুখং ন ভবিষ্যতি কিন্তু তদ্বিপরীতমনুতাপদুঃখমেব ভাবীত্যর্থঃ॥ ২৮। ২৯। ৩০॥

তাৎপর্য্য।—অর্জ্জুনের হৃদয় এতই দুর্ব্বল হইয়া উঠিল যে, তিনি যেন চতুর্দ্দিকে নানাবিধ অচিন্তিত-পূর্ব্ব দুর্লক্ষণ দর্শন করিতে লাগিলেন এবং তজ্জন্য নিতান্ত চলচ্চিত্ত হইয়া পড়িলেন। তাঁহার হৃদয় অতিশয় অস্থির ও মস্তক বিঘূর্ণিত হইতে থাকিল, সুতরাং তাঁহার স্থিরভাবে অবস্থান করিবার শক্তি তিরোহিত হইয়া আসিল। তখন তিনি সকাতরে হৃদয়-সখা, বিপন্ন-বান্ধব রুক্মিণী-কান্তকে নিজ অবস্থা নিবেদন করিলেন। অচিরে ভারত যুদ্ধরূপ যে দুর্নিবার দারুণ বিপদ সমুপস্থিত হইবে, যে শোণিত-স্রোতে বসুন্ধরা প্লাবিত হইবে এবং যে হৃদয়-দ্রবকর নরহত্যা-ব্যাপার সঙ্ঘটিত হইবে তাহার অগ্রদূত স্বরূপ বিবিধ অশুভ চিহ্ন অর্জ্জুনের গোচরীভূত হইতে থাকিল। ভাবী অমঙ্গল ব্যাপার স্মরণ করিয়া অশক্ত অর্জ্জুন, ভগবানের অনুকম্পা লাভার্থ ও স্বকীয় ব্যাকুল হৃদয়ের প্রসাধনার্থ,নারায়ণকে উপর্য্যুপরি,এই দুই শ্লোকে 'কৃষ্ণ' ও 'কেশব' এই দুই অল্পাক্ষরযুক্ত বহ্বর্থ সম্বলিত ও অতিপ্রিয় নাম দ্বারা সম্বোধন করিলেন। অর্থাৎ হে কৃষ্ণ! তুমি শোক-মোহাতীত পরমপুরুষ, দয়া করিয়া আত্মীয়-হনন-কল্পনা-বিকল এ দাসকে তোমার ন্যায় শোক-মোহ-শূন্য করিয়া চরিতার্থ কর। হে কেশব! তুমি যে এই মহোপকারসাধনে সমর্থ তাহার সন্দেহ নাই, যেহেতু কেশ্যাদি দুষ্ট-দমন পূর্ব্বক নিরন্তর শিষ্ট-পালন করিয়া তুমি চিরদিনই ভক্ত ও অনুগত জনের রক্ষাবিধান করিয়া আসিতেছ। অতএব শোকমোহ বিদূরিত করিয়া আমাকেও তোমার রক্ষা করিতে হইবে॥ ৩০॥

—০:(*):০—

**ন চ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে।**
**ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ ন চ রাজ্যং সুখানি চ॥ ৩১॥**

অন্বয়।—কৃষ্ণ আহবে ( যুদ্ধে ) স্বজনং হত্বা * শ্রেয়ঃ ( মঙ্গলং ) চ ন অনুপশ্যামি বিজয়ং চ রাজ্যং সুখানি চ ন কাঙ্ক্ষে (কাময়ে) ॥৩১॥

প্রতিশব্দ।—নারায়ণ ! যুদ্ধে আত্মীয় বিনাশ-করিয়া শুভ-ও দেখিতেছি না জয়লাভ এবং রাজ্য এবং সুখ-সকল আকাঙ্ক্ষা-করি না ॥৩১॥

ব্যাখ্যা।—হে পরমপুরুষ! এই সমরে আত্মীয়বর্গকে বিনষ্ট করিয়া পরিণামে শুভফল কি হইবে তাহা অনুভব করিতে পারিতেছি না; এরূপ অবৈধ কার্য্য সম্পাদন করিয়া, আমি বিজয়লাভ বা সুখৈশ্বর্য্য সম্ভোগের কামনা করি না ॥ ৩১ ॥

আনন্দগিরি।—যুদ্ধে স্বজনহিংসয়া ফলানুপলম্ভাদপি তস্মাদুপরিরিংসা জায়ত ইত্যাহ নচেতি। প্রাপ্তানাং যুযুৎসূনাং হিংসয়া বিজয়ো রাজ্যং সুখানি চ লব্ধুং শক্যানীতি কুতোযুদ্ধাদুপরতিরিত্যাশঙ্ক্যাহ ন কাঙ্ক্ষে ইতি ॥ ৩১ ॥

শ্রীধর।—কিঞ্চ নচেত্যাদি। আহবে যুদ্ধে স্বজনং হত্বা শ্রেয়ঃ ফলং ন পশ্যামি। বিজয়াদিকং ফলং কিং ন পশ্যসীতি চেৎ তত্রাহ ন কাঙ্ক্ষ ইতি ॥ ৩১ ॥

বলদেব।—এবং তত্ত্বজ্ঞানপ্রতিকূলং শোকমুক্ত্বা তৎপ্রতিকূলাং বিপরীতবুদ্ধিমাহ ন চেতি। আহবে স্বজনং হত্বা শ্রেয়ো নৈব পশ্যামীতি। "দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডলভেদিনৌ। পরিব্রাড়্ যোগযুক্তশ্চ রণে চাভিমুখে হতঃ॥" ইত্যাদিনা হতস্য শ্রেয়ঃস্মরণাৎ হন্তুর্ম্মে ন কিঞ্চিচ্ছ্রেয়ঃ। অস্বজনমিতি বা চ্ছেদঃ। অস্বজনবধেঽপি শ্রেয়সোঽভাবাৎ স্বজনবধে পুনঃ কুতস্তরাং তদিত্যর্থঃ। নন্বু যশো রাজ্যলাভো দৃষ্টং ফলমস্তীতি চেৎ তত্রাহ ন কাঙ্ক্ষ ইতি। রাজ্যাদিস্পৃহাবিরহাদুপায়ে বিজয়ে মম প্রবৃত্তির্ন যুক্তা, রন্ধনে যথা ভোজনেচ্ছাবিরহিণঃ। তস্মাদরণ্যনিবসনমেবাস্মাকং শ্লাঘ্যজীবনত্বং ভাবীতি ॥ ৩১ ॥

মধুসূদন।—এবং লিঙ্গদ্বারেণ সমীচীনপ্রবৃত্তিহেতুভূততত্ত্বজ্ঞানপ্রতিবন্ধকীভূতং শোকমুক্ত্বা সম্প্রতি তৎকারিতাং বিপরীতপ্রবৃত্তিহেতুভূতাং বিপরীতবুদ্ধিং দর্শয়তি নচেতি। শ্রেয়ঃ পুরুষার্থং দৃষ্টমদৃষ্টং বা বহুবিচারয়ন্নপি পশ্চাদপি ন পশ্যামি স্বজনমপি যুদ্ধে হত্বা শ্রেয়ো ন পশ্যামি। "দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডলভেদিনৌ। পরিব্রাড়্ যোগযুক্তশ্চ রণে চাভিমুখে হতঃ॥" ইত্যাদিনা হতস্যৈব শ্রেয়োবিশেষাভিধানাৎ। হন্তুস্তু ন কিঞ্চিৎ সুকৃতং এবং অস্বজনবধেঽপি শ্রেয়সোঽভাবে স্বজনবধে সুতরাং তদভাব ইতি জ্ঞাপয়িতুং স্বজনমিত্যুক্তম্, এবং মমাহববধে শ্রেয়ো নাস্তীতি সিদ্ধসাধারণায়াহব ইত্যুক্তম্ ॥ ৩১ ॥

---

* যুদ্ধে মৃত্যুর শুভফল সম্বন্ধে বহ্নিপুরাণে নিম্ন লিখিতরূপ লিখিত আছে। রাজা বা রাজপুত্রো বা সেনাপতিরথাপি বা। হতঃ ক্ষত্রেণ যঃ শূরস্তস্য লোকোঽক্ষয়ো ধ্রুবঃ। যাবন্তি তস্য গাত্রাণি ভিনত্তি শস্ত্রমাহবে। তাবতা লভতে লোকান্ সর্ব্বকামদুঘোঽক্ষয়ান্ ॥

বিশ্বনাথ।—শ্রেয়ো ন পশ্যামীতি। "দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডলভেদিনৌ। পরিব্রাড়্‌যোগযুক্তশ্চ রণে চাভিমুখে হতঃ॥" ইত্যাদিনা হতস্যৈব শ্রেয়োবিধানাৎ হন্তুস্ত ন কিমপি সুকৃতম্‌। নন্বু দৃষ্টং ফলং যশো রাজ্যম্‌ বর্ত্ততে যুদ্ধস্যেতি অত আহ ন কাঙ্ক্ষ ইতি॥ ৩১॥

তাৎপর্য্য।—বিষাদ-ভারাবনত-অন্তর অর্জ্জুন সুহৃদ্‌গণের শোণিতে ধরণী রঞ্জিত করিয়া, আত্মীয়গণের কলেবর বাণবিদ্ধ ও তাঁহাদিগকে জীবন-বিহীন করিয়া বিশেষ কোন শুভফল সম্ভাবিত বলিয়া অনুমান করিলেন না। আত্মীয় হননরূপ বিগর্হিত কর্ম্মের পরিণামফলস্বরূপ রাজ্য ও সুখৈশ্বর্য্য তাঁহার বিবেচনায় নিতান্ত অকিঞ্চিৎকর বলিয়া প্রতীয়মান হইল। সেই সামান্য ভাবী সৌভাগ্যের প্রত্যাশায়, আপাততঃ এতাদৃশ হৃদয়হীন কার্য্যের অনুষ্ঠান করিতে তাঁহার প্রবৃত্তি হইল না। তিনি বিজয়লাভ ও রাজ্যভোগকে যৎসামান্য জ্ঞানে উপেক্ষা করিলেন।

টীকাকার পূজ্যপাদ বলদেব বিদ্যাভূষণ, মধুসূদন সরস্বতী এবং বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয় এই শাস্ত্রীয় বচন ধৃত করিয়াছেন। "দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডলভেদিনৌ। পরিব্রাড়্‌যোগযুক্তশ্চ রণে চাভিমুখে হতঃ॥" অর্থাৎ দ্বিবিধ পুরুষ সূর্য্যমণ্ডলে অবস্থিতি করেন; যোগযুক্ত পরিব্রাজক এবং সংগ্রামে নিহত বীর। অর্জ্জুন বিচার করিয়া দেখিলেন, তিনি যোগযুক্ত পরিব্রাজক নহেন, সুতরাং তদ্ধেতু তাঁহার সূর্য্যলোকে বাসের আশা নাই। আর তিনি জয়লাভার্থ যুদ্ধাভিলাষী; সম্মুখ যুদ্ধে প্রাণত্যাগ তাঁহার কামনা নহে। সুতরাং তদ্ধেতু তাঁহার পরকালে সূর্য্যলোকে নিবাসের সম্ভাবনা নাই। অতএব যাহাতে পারলৌকিক শ্রেয়োলাভের কোন সম্ভাবনা নাই, তাদৃশ ক্ষণ-বিধ্বংসী, মরণকাল পর্য্যন্ত স্থায়ী, অতি তুচ্ছ জয়লাভ ও রাজ্য-ভোগ কামনায়, আত্মীয় নিপাতরূপ মহাপাপের অনুষ্ঠান যৎপরোনাস্তি অবৈধ। তিনি রাজ্যপ্রাপ্তির আশা উপেক্ষার সহিত অন্তর হইতে বর্জ্জন করিলেন। কেহ কেহ "হত্বা অস্বজনমাহবে" এরূপ ছেদ করেন। অস্বজন অর্থাৎ অনাত্মীয় ব্যক্তিকেও সমরে বধ করিলে কোনই শ্রেয়োলাভ ঘটে না, সুতরাং স্বজনবধে শ্রেয়োলাভের সম্ভাবনা কোথায়? অর্জ্জুন এরূপ বিবেচনাও করিয়া থাকিতে পারেন॥ ৩১॥

——:(*):——

কিং নো রাজ্যেন গোবিন্দ কিং ভোগৈর্জীবিতেন বা।
যেষামর্থে কাঙ্ক্ষিতং নো রাজ্যং ভোগাঃ সুখানি চ ॥৩২॥
ত ইমেঽবস্থিতা যুদ্ধে প্রাণাংস্ত্যক্ত্বা ধনানি চ।
আচার্য্যাঃ পিতরঃ পুত্রাস্তথৈব চ পিতামহাঃ ॥ ৩৩ ॥
মাতুলাঃ শ্বশুরাঃ পৌত্রাঃ শ্যালাঃ সম্বন্ধিনস্তথা।
এতান্ ন হন্তুমিচ্ছামি ঘ্নতোঽপি মধুসূদন ॥ ৩৪ ॥
অপি ত্রৈলোক্যরাজ্যস্য হেতোঃ কিন্নু মহীকৃতে।
নিহত্য ধার্ত্তরাষ্ট্রান্ নঃ কা প্রীতিঃ স্যাজ্জনার্দ্দন ॥ ৩৫॥

অন্বয়।—গোবিন্দ! * নঃ (অস্মাকং) রাজ্যেন কিং ভোগৈঃ জীবিতেন বা কিং যেষাং অর্থে (নিমিত্তে) নঃ রাজ্যং ভোগাঃ সুখানি চ কাঙ্ক্ষিতং (প্রার্থিতং) তে ইমে আচার্য্যাঃ পিতরঃ পুত্রাঃ চ তথা এবচ পিতামহাঃ মাতুলাঃ শ্বশুরাঃ পৌত্রাঃ শ্যালাঃ তথা সম্বন্ধিনঃ (বৈবাহিকাঃ) প্রাণান্ ধনানি চ ত্যক্ত্বা যুদ্ধে অবস্থিতাঃ মধুসূদন! † মহীকৃতে (ক্ষিতিলাভায়) কিং নু ত্রৈলোক্য-রাজ্যস্য হেতোঃ অপি (মাং)

* গোবিন্দ।—(১) গোবিন্দ বেদনাদ্‌গবাম্। গো—ভাষা, বিন্দ যিনি জানেন, অর্থাৎ যিনি বেদান্ত সর্ব্ব শাস্ত্রে ও সর্ব্ব ভাষায় অভিজ্ঞ। (২) গাং বিন্দতা ভগবতা গোবিন্দেন নষ্টাং ধরণীং পুর্ব্বং অবিন্দন্ ত্বাং গুহাগতাং। গোবিন্দ ইতি তেনাহং দেবৈর্ব্বাগ্‌ভিরভিষ্টুতঃ॥ যিনি বরাহরূপ ধারণ করিয়া নষ্টা মেদিনীর উদ্ধার সাধন করিয়াছিলেন। অথবা যিনি গো অর্থাৎ স্বর্গ প্রাপক, অথবা যিনি গোরক্ষায় আনন্দিত। (৩) অহং কিলেন্দ্রো দেবানাং ত্বং গবামিন্দ্রতাং গতঃ। গোবিন্দ ইতি লোকাস্ত্বাং স্তোষ্যন্তি ভুবি শাশ্বতম্॥ (৪) গাশ্চ বিশ্বসমূহশ্চ বিন্দতে যোঽবলীলয়া। জ্ঞানসিন্ধুসমূহশ্চ গোবিন্দস্তেন কীর্ত্তিতঃ। যিনি বিশ্বসকলের তত্ত্বজ্ঞ। গোবিন্দ নাম অপরিসীম মাহাত্ম্যযুক্ত। বহ্নিপুরাণে যমানুশাসনাধ্যায়ে লিখিত আছে,—"যে তিষ্ঠন্তঃ স্বপন্তশ্চ গচ্ছন্তশ্চলিতে ক্ষুতে। সংকীর্ত্তয়ন্তি গোবিন্দং তে বস্ত্যাজ্যাঃ সুদূরতঃ॥

† মধুসূদন।—সূদনং মধুদৈত্যস্য যস্মাৎ স মধুসূদনঃ। ইতি সন্তো বদন্তীশং বেদৈর্ব্বিপ্রার্থমীপ্সিতম্॥ মধু-ক্লীবঞ্চ মাধ্বীকে কৃতকর্ম্ম শুভাশুভে। ভক্তানাং কর্ম্মণাঞ্চৈব সূদনং মধুসূদনঃ॥ পরিণামাশুভং কর্ম্ম ভ্রান্তানাং মধুরং মধু। করোতি সূদনং যো হি স এব মধুসূদনঃ॥ ব্রহ্মবৈবর্ত্ত-পুরাণ। মধুসূদন নামের মাহাত্ম্য যথা। মহাবিপত্তৌ সংসারে যঃ স্মরেন্মধুসূদনম্। বিপত্তৌ তস্য সম্পত্তির্ভবেদিত্যাহ শঙ্করঃ॥

ঘ্নতঃ ( মারয়তঃ ) অপি এতান্ হন্তুং ন ইচ্ছামি জনার্দ্দন! ‡ ধার্ত্তরাষ্ট্রান্ নিহত্য (বিনাশ্য) নঃ কা প্রীতিঃ (আনন্দঃ)স্যাৎ ॥ ৩২—৩৫ ॥

প্রতিশব্দ।—জগৎপতে! আমাদের রাজ্যে কি-প্রয়োজন, সম্পদসম্ভোগে বা জীবনধারণে কি-প্রয়োজন, যাহাদের নিমিত্ত আমাদের রাজ্য ভোগ এবং সুখ প্রার্থিত সেই ইহাঁরা আচার্য্য সকল পিতৃস্থানীয় সকল পুত্র সকল এবং সেই প্রকারই পিতামহগণ মাতুলগণ শ্বশুরগণ পৌত্রগণ শ্যালকগণ এবং বৈবাহিকসকল প্রাণ ও ধন পরিত্যাগ করিয়া যুদ্ধে অবস্থিত, শত্রুতাপন! পৃথিবীর নিমিত্ত কি স্বর্গ-মর্ত্ত-পাতাল-রাজ্যের নিমিত্ত-ও ( আমাকে ) বধ করিলেও ইহাঁদিগকে হনন করিতে ইচ্ছা করি না, জগজ্জীবন! দুর্য্যোধনাদিকে বধ-করিয়া আমাদের কি আনন্দ হইবে ॥ ৩২। ৩৩। ৩৪। ৩৫ ॥

ব্যাখ্যা।—হে নারায়ণ! আমাদের রাজ্যভোগ ও সুখৈশ্বর্য্যের প্রয়োজন কি? আচার্য্য, পিতৃব্য, পুত্র, পিতামহ, মাতুল, শ্বশুর, পৌত্র, শ্যালক এবং বৈবাহিক প্রভৃতি যে সকল আত্মীয় কুটুম্বের সহিত একযোগে সুখ সম্ভোগ করিতে সক্ষম হইবে বলিয়া লোকে রাজ্যভোগ ও সুখাদির কামনা করে, তাঁহারা সকলেই জীবন ও সম্পত্তির মায়া পরিত্যাগ করিয়া এই সময়ে দণ্ডায়মান হইয়াছেন। অতএব হে মধুসূদন! সামান্য বসুন্ধরার কথা কি বলিতেছ, যদি এই সকল ব্যক্তি আমাকে বিনাশও করেন এবং ইহাঁদিগকে হত্যা করিলে আমি ত্রিলোকাধীশ্বর হইতে পারি, তথাপি সে কার্য্য সম্পন্ন করিতে আমি অস-

‡ জনার্দ্দন।—সমুদ্রবাসী জন নামক অসুরকে যিনি অর্দ্দন অর্থাৎ বধ করেন। অথবা যিনি জনের অর্থাৎ লোকসমূহের পুরুষার্থ প্রার্থনা করেন। অথবা যিনি জন্ম নাশ করেন অর্থাৎ ভক্তের মুক্তিদান করেন। অথবা যিনি শিবরূপে লোকসমূহের সংহার করেন। অথবা যিনি ব্রহ্মরূপে লোকসমূহের উৎপাদন করেন। অথবা যিনি কালরূপে লোক সমূহকে আশ্রয় করেন। সমুদ্রান্ত বাসিনো জনীনাম্নোঽসুরান্ অর্দ্দিতবান্ জনার্দ্দনঃ। কিংবা জনৈর্লোকৈরর্দ্দ্যতে যাচ্যতে পুরুষার্থায়াঽসৌ জনার্দ্দনঃ। কিংবা জনং জন্ম অর্দ্দয়তি হন্তি ভক্তস্য মুক্তিদত্বাদিতি জনার্দ্দনঃ। কিংবা জনান্ লোকান্ অর্দ্দতি হররূপেণ সংহারকত্বাদিতি জনার্দ্দনঃ। কিংবা জনয়তি উৎপাদয়তি লোকান্ ব্রহ্মরূপেণ সৃষ্টিকর্ত্তৃত্বাদিতি জনার্দ্দনঃ। জনশ্চাসৌ অর্দ্দনশ্চেতি জনার্দ্দনঃ। কিংবা জনান্ লোকান্ অর্দ্দতি গচ্ছতি প্রাপ্নোতি রক্ষণার্থং পালকত্বাদিতি জনার্দ্দনঃ। ইত্যমরটীকায়াং ভরতঃ। জনার্দ্দন শব্দের মাহাত্ম্যোক্তি যথা: ভোজনে চ জনার্দ্দন ইত্যাদি।

মর্থ। হে সর্ব্বলোক-সন্তাপ-নাশক পুরুষোত্তম! দুর্য্যোধনাদি আত্মীয়-বর্গকে সমরে নিহত করিয়া আমাদের কোনই আনন্দের সম্ভাবনা নাই ॥ ৩২ । ৩৩ । ৩৪ । ৩৫ ॥

**আনন্দগিরি।**—কিমিতি রাজ্যাদিকং সর্ব্বাকাঙ্ক্ষিতত্বাৎ ন কাঙ্ক্ষ্যসে তেন হি পুত্রভ্রাত্রাদীনাং স্বাস্থ্যমাধাতুং শক্যমিত্যাশঙ্ক্যাহ কিমিতি। রাজ্যাদীনামাক্ষেপে হেতুমাহ যেষামিতি। তানেব বিশিনষ্টি আচার্য্যা ইতি। মাতুলা ইতি। শ্যালা ভার্য্যাণাং ভ্রাতরো ধৃষ্টদ্যুম্নপ্রভৃতয়ঃ। বধ্যেষ্বপি স্বরাজ্যপরিপন্থিষ্বাততায়িষু কৃপাবুদ্ধ্যা স্বধর্ম্মাৎ যুদ্ধাৎ পূর্ব্বোক্ত-মোহাদিবশাৎ প্রচ্যুতিং প্রদর্শয়তি এতানিতি। "জিঘাংসন্তং জিঘাংসীয়াৎ" ইতি ন্যায়াদেতেষাং হিংসা ন দোষায়েত্যাশঙ্ক্যাহ ঘ্নতোঽপীতি। পৃথিবীপ্রাপ্ত্যর্থং হি হননমেতেষামিষ্যতে ন চ তৎপ্রাপ্তিঃ সমহিতেতি কৈমুতিকন্যায়েন দর্শয়তি অপীতি। ন হি মহদপি ত্রৈলোক্য-লক্ষণং রাজ্যং লব্ধুং স্বজনহিংসায়ৈ মনো মদীয়ং স্পৃহয়তি, পৃথিবীপ্রাপ্ত্যর্থং পুনর্ব্বন্ধুবধং ন শ্রদ্দধামীতি কিং বক্তব্যমিত্যর্থঃ। দুর্য্যোধনাদীনাং শত্রূণাং নিগ্রহে প্রীতিপ্রাপ্তিসম্ভবাদ্‌যুদ্ধং কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ নিহত্যেতি ॥ ৩২ । ৩৩ । ৩৪ । ৩৫ ॥

**শ্রীধর।**—এতদেব প্রপঞ্চয়তি কিং নো রাজ্যেনেত্যাদি সার্দ্ধদ্বয়েন। ত ইমে ইতি। যদর্থমস্মাকম্ রাজ্যাদিকমপেক্ষিতম্ তে এতে প্রাণধনাদিত্যাগমঙ্গীকৃত্য যুদ্ধার্থমবস্থিতাঃ, অতঃ কিমস্মাকম্ রাজ্যাদিভিঃ কৃত্যমিত্যর্থঃ। নন্বু যদি কৃপয়া ত্বমেতান্ ন হংসি তর্হি ত্বামেতে রাজ্যলোভেন হনিষ্যন্ত্যেব অতস্ত্বমেবৈতান্ হত্বা রাজ্যং ভুঙ্ক্ষ্বেতি তত্রাহ এতানিত্যাদিনা সার্দ্ধেন। ঘ্নতোঽপি অস্মান্ মারয়তোঽপি এতান্। অপীতি। ত্রৈলোক্যরাজ্যস্যাপি হেতো-স্তৎপ্রাপ্ত্যর্থমপি হন্তুং নেচ্ছামি কিং পুনর্ম্মহীমাত্রপ্রাপ্তয়ে ইত্যর্থঃ ॥ ৩২ । ৩৩ । ৩৪ । ৩৫ ॥

**বলদেব।**—গোবিন্দেতি। গাঃ সর্ব্বেন্দ্রিয়বৃত্তীঃ বিন্দসীতি ত্বমেব মে মনোগতম্ প্রতীহীত্যর্থঃ। রাজ্যাদ্যনাকাঙ্ক্ষায়াং হেতুমাহ যেষামিতি। প্রাণান্ প্রাণাশাম্ ধনানি ধনাশামিতি লক্ষণয়া বোধ্যম্। স্বপ্রাণব্যয়েঽপি স্ববন্ধুসুখার্থী রাজ্যস্পৃহা স্যাৎ তেষামপ্যত্র নাশপ্রাপ্তেরপার্থৈব যুদ্ধে প্রবৃত্তিরিতি ভাবঃ। নন্বু ত্বং চেৎ কারুণিকস্তান ন হন্যাস্তর্হি তে স্বরাজ্যং নিষ্কণ্টকং কর্ত্তুং ত্বামেব হন্যুরিতি চেৎ তত্রাহ এতানিতি। মাং ঘ্নতোঽপি হিংসতো-ঽপ্যেতান্ হন্তুমহং নেচ্ছামি। ত্রৈলোক্যরাজ্যস্য প্রাপ্তয়েঽপি কিম্ পুনর্ভূমাত্রস্য। নন্বন্যান্ হিত্বা ধৃতরাষ্ট্রপুত্রা এব হন্তব্যা বহুদুঃখদাতৄণাম্ তেষাম্ ঘাতে সুখসম্ভবাদিতি চেৎ তত্রাহ নিহত্যেতি। ধার্ত্তরাষ্ট্রান্ দুর্য্যোধনাদীন্ নিহত্য স্থিতানাং নঃ পাণ্ডবানাং কা প্রীতিঃ প্রসন্নতা স্যান্ন কাপীতি। অচিরসুখাভাসস্পৃহয়া চিরতরনরকহেতুভ্রাতৃবধো ন যোগ্য ইতি ভাবঃ। হে জনার্দ্দনেতি। যদ্যেতে হন্তব্যাস্তর্হি ভূভারাপহারী ত্বমেব তান্ জহি পরেশস্য তে পাপগন্ধ-সম্বন্ধো ন ভবেদিতি ব্যজ্যতে ॥ ৩২ । ৩৩ । ৩৪ । ৩৫ ॥

**মধুসূদন।**—নন্বু মাভূদদৃষ্টং প্রয়োজনম দৃষ্টপ্রয়োজনানি তু বিজয়ো রাজ্যং সুখানি

চ নির্ব্বিবাদানীত্যত আহ ফলাকাঙ্ক্ষাহ্যুপায়প্রবৃত্তৌ কারণম্ অতস্তদাকাঙ্ক্ষায়া অভাবাৎ তদুপায়ে যুদ্ধে ভোজনেচ্ছাবিরহিণ ইব পাকাদৌ মম প্রবৃত্তিরনুপপন্নেত্যর্থঃ। কুতঃ পুনরিতর-পুরুষৈরিষ্যমাণেষু তেষু তবানিচ্ছেত্যত আহ কিম্ ন ইতি। ভোগৈঃ সুখৈঃ, জীবিতেন জীবিতসাধনেন বিজয়েনেত্যর্থঃ। বিনা রাজ্যং ভোগান্ কৌরববিজয়ঞ্চ বনে নিবসতামস্মাকম্ তৈনৈব জগতি শ্লাঘনীয়জীবিতানাং কিমেভিরাকাঙ্ক্ষিতৈরিতি ভাবঃ। গোশব্দবাচ্যানীন্দ্রি-য়াণ্যধিষ্ঠানতয়া নিত্যং প্রাপ্তস্ত্বমেব মমৈহিকফলবিরাগং জানাসীতি সূচয়ন্ সম্বোধয়তি গোবি-ন্দেতি। রাজ্যাদীনামাক্ষেপে হেতুমাহ যেষামিতি। এতেন স্বস্য বৈরাগ্যেঽপি স্বীয়ানামর্থে যতনীয়মিত্যপাস্তম্, একাকিনো হি রাজ্যাদ্যনপেক্ষিতমেব। যেষান্তু বন্ধূনামর্থে তদপেক্ষিতং ত এতে প্রাণান্ প্রাণাশাং ধনানি ধনাশাঞ্চ ত্যক্ত্বা যুদ্ধেঽবস্থিতা ইতি ন স্বার্থঃ স্বীয়ার্থো বায়ং প্রযত্ন ইতি ভাবঃ। ভোগশব্দঃ পূর্ব্বত্র সুখপরতয়া নির্দ্দিষ্টোঽপ্যত্র পৃথক্ সুখগ্রহণাৎ সুখসাধনবিষয়পরঃ। প্রাণ-ধনশব্দৌ তু তদাশালক্ষকৌ, স্বপ্রাণত্যাগেঽপি স্ববন্ধূনামুপভোগায় ধনাশা সম্ভবেদিতি তন্নিবারণায় পৃথগ্ধনগ্রহণম্। যেষামর্থে রাজ্যাদ্যপেক্ষিতং তে তত্র নাগতা ইত্যাশঙ্ক্য তান্ বিশিনষ্টি। স্পষ্টম্। ননু যদি কৃপয়া ত্বমেতান্ ন হংসি তর্হি ত্বামেতে রাজ্য-লোভেন হনিষ্যন্ত্যেব অতস্ত্বমেবৈতান্ হত্বা রাজ্যং ভুঙ্ক্ষ্বেত্যত আহ। ত্রৈলোক্যরাজ্যস্যাপি হেতোস্তৎপ্রাপ্ত্যর্থমপি অস্মান্ ঘ্নতোঽপ্যেতান্ হন্তুমিচ্ছামপি ন কুর্য্যামহং কিং পুনর্হন্যাং, মহীমাত্রপ্রাপ্তয়ে তু ন হন্যামিতি কিমু বক্তব্যমিত্যর্থঃ। মধুসূদনেতি সম্বোধয়ন্ বৈদিক-মার্গপ্রবর্ত্তকত্বং ভগবতঃ সূচয়তি। নম্বন্যান্ বিহায় ধার্ত্তরাষ্ট্রা এব হন্তব্যাস্তেষামত্যন্তক্রূরতর তত্তদ্দুঃখদাতৄণাং বধে প্রীতিসম্ভবাদিত্যত আহ। ধার্ত্তরাষ্ট্রান্ দুর্য্যোধনাদীন্ ভ্রাতৄন্নিহত্য স্থিতানামস্মাকং কা প্রীতিঃ স্যাৎ ন কাপীত্যর্থঃ। নহি মূঢ়জনোচিতক্ষণমাত্রবর্ত্তিসুখাভাসলোভেন চিরতরনরকযাতনাহেতুর্ব্বন্ধুবধোঽস্মাকং যুক্ত ইতি ভাবঃ। জনার্দ্দনেতি সম্বোধনেন যদি বধ্যা এতে তর্হি ত্বমেবৈতান্ জহি প্রলয়ে সর্ব্বজনহিংসকত্বেঽপি সর্ব্বপাপাসংস্পর্শিত্বাদিতি সূচয়তি ॥৩২—৩৫॥

নীলকণ্ঠ।—নিমিত্তানি লোকক্ষয়করাণি ভূমিকম্পাদীনি। স্যালা ইতি (স্যল শব্দো দন্ত্যাদিঃ, বিজামাতুরুতবাঘাস্যালা ইতি মন্ত্রবর্ণাৎ স্যাল্লাজানাবপতীতি বা লাজা লাজতেঃ স্যং শূর্পং স্যতেরিতি যাস্কঃ)। হন্তুমিচ্ছাপি মম ন ভবতি কিমুত হন্তৃত্বমিত্যর্থঃ। মহীকৃতে পৃথিব্যর্থে ॥ ৩১। ৩২। ৩৩। ৩৪। ৩৫॥

তাৎপর্য্য।—ইহ সংসারে নিতান্ত স্বার্থপর ও হৃদয়হীন জনগণই স্বকীয় সুখ সৌভাগ্যের কামনা করে এবং আত্মীয় বন্ধু ও স্বজনাদিকে বঞ্চনা করিয়া স্বকীয় ইষ্ট সাধনের উপায় অন্বেষণ করে। কিন্তু যাঁহারা জ্ঞানবান্ তত্ত্বজ্ঞ ও বিবেক-বুদ্ধি-সম্পন্ন তাঁহারা সতত আত্মীয় স্বজনাদির সুখ সাধনের উপায় অন্বেষণ করিয়া থাকেন এবং তাঁহাদিগকে পরিতুষ্ট করিয়া পরমানন্দ উপ-ভোগ করেন। অর্জ্জুন দেবরাজ ইন্দ্রের তনয়, সুতরাং দৈব-বুদ্ধি-সম্পন্ন,

বিশেষতঃ সংসার-সাগরের ভেলক-কল্প সচ্চিদানন্দ পরম পুরুষ তাঁহার হৃদয় সখা এবং সারথী রূপে তদীয় রথে অবস্থিত। সাক্ষাৎ ধর্ম্ম-স্বরূপ ধর্ম্ম-নন্দন যুধিষ্ঠির, তাঁহার পরম ভক্তিভাজন অগ্রজ, ইত্যাদি সকল বিষয় বিবেচনা করিলে তাঁহার জ্ঞান, বিবেক ও তত্ত্ব-বুদ্ধি স্বভাব-সঞ্জাত ও অলৌকিক বলিয়া প্রতীত হয়। সেই ধর্ম্ম-প্রাণ কোমল-হৃদয় অর্জ্জুন, এই আত্মীয় স্বজন পরিপূরিত সমরক্ষেত্র সন্দর্শনে, নিতান্ত ব্যথিত-হৃদয় ও বিকল-চিত্ত হইলেন। যে দিকে তিনি নেত্রপাত করিতে লাগিলেন, সেই দিকেই পরম পূজ্যপাদ এবং ভক্তিভাজন আচার্য্য ও পিতামহ, পিতৃব্য ও মাতুল, পরম স্নেহ-ভাজন ভ্রাতুষ্পুত্র ও পৌত্র, বা নিরতিশয় প্রেমাস্পদ সুহৃদ ও শ্যালকাদির বদনকমল তাঁহার নেত্র-সমক্ষে নিপতিত হইতে থাকিল। সেই সকল স্বজনগণের কোমল কলেবর বাণবিদ্ধ করিয়া তাঁহাদিগকে নিহত না করিলে যুদ্ধে জয় লাভের সম্ভাবনা নাই। যে সকল আত্মীয় স্বজনের সহিত একত্র অবস্থিত হইয়া সুখ সৌভাগ্য সম্ভোগ না করিলে সকলই বৃথা ও নিতান্ত অরুচিকর রূপে উপলব্ধ হয়, সেই সুহৃদ্‌বর্গকে বিনষ্ট করিয়া রাজ্যার্জ্জনের আকাঙ্ক্ষা নিতান্ত ঘৃণাজনক ও অকিঞ্চিৎকর বলিয়া অর্জ্জুনের হৃদয়ঙ্গম হইল। তখন তিনি নিরতিশয় করুণস্বরে ও কাতর ভাবে সেই অত্র মন্ত্রণা ও পরত্র মুক্তি প্রদায়ক, ব্যথিত বেদনা বিনাশক, বিপত্তির মধুসূদনকে বলিলেন, "হে গোবিন্দ, হে মদেক ভরসাস্থল! তুমি সম্মুখে থাকিলে রণে বা বনে, জলে বা স্থলে কুত্রাপি আমার হৃদয় অণুমাত্র বিচলিত হয় না; কিন্তু অদ্য, হে অনবদ্যাঙ্গ! তোমার এই অনুগতাধমের হৃদয় সমরে পরাঙ্মুখ হইতেছে। সামান্য রাজ্যের কথা কি বলিতেছ, যদি আজি স্বজনবর্গকে হনন করিলে, ত্রিলোকপতির সিংহাসন আমার সম্মুখে পরিস্থাপিত হয়, যদি এই প্রিয় আত্মীয়গণের প্রাণ-নাশ করিলে কল্পনাতীত সুখ-সৌভাগ্যের দ্বার আমার সম্মুখে উন্মুক্ত হয়, হে অন্তর্য্যামিন্! আমি উপেক্ষার সহিত, সেই সিংহাসন আমার দৃষ্টিপথ হইতে বিদূরিত করিয়া দিব এবং যৎপরোনাস্তি ঘৃণার সহিত সেই উন্মুক্ত দ্বার হইতে দৃষ্টি বিপথগামী করিব, তথাপি, এই সুহৃদ্‌বর্গের প্রাণ নাশ ত দূরের কথা, ইহাঁদিগের অঙ্গে অস্ত্রক্ষেপও করিব না। যদি সমরার্থী প্রতিদ্বন্দ্বী বোধে সম্মুখস্থ স্বজনগণ আমাকে ক্ষত বিক্ষত করেন, আমি নীরবে ও অকাতরে তাহা সহ্য করিব, তথাপি অগর্ব-প্রদীপ্ত বা বিজিগীষা-পরতন্ত্র হইয়া

তাঁহাদিগের অঙ্গে অস্ত্রক্ষেপের বাসনাও করিব না। নিতান্ত ক্ষণবিধ্বংসী ও যৎসামান্য সুখের লোভে, ভ্রাতৃহননরূপ ঘোর বিগর্হিত পাপের অনুষ্ঠান করিয়া, আমি অনন্ত নরক ভোগ করিতে বাসনা করি না। সমাগত স্বজন ও সুহৃদ্গণের হৃদয়ের উদারতা ও মহত্ত্ব দর্শনে আমি বিস্ময়াবিষ্ট ও বিমোহিত হইতেছি। ইহাঁরা প্রাণপরিত্যাগে সঙ্কল্পবদ্ধ হইয়া এই মহাযুদ্ধে আগমন করিয়াছেন; ধনোপার্জ্জন বা স্বার্থসাধন বাসনা ইহাঁদিগকে এই বিপদার্ণবে উপস্থিত করে নাই। কেবল সুহৃদের হিতকামনা ও পরের উপকার সাধন বাসনার বশবর্ত্তী হইয়াই ইহাঁরা এই দারুণ বিপজ্জনক যুদ্ধক্ষেত্রে সমাগত হইয়াছেন। সুতরাং তাঁহারা যে অতিশয় মহোচ্চমনা ও উদারহৃদয় তাহার আর সন্দেহ নাই। এরূপ দেবকল্প ব্যক্তিবর্গকে বিনাশ করিবার কল্পনাও নিতান্ত দূষণীয়।

হে শ্রীকৃষ্ণ! যদি ইহাঁকে বধ্য বলিয়াই তোমার বোধ হইয়া থাকে, তাহা হইলে—তুমি ইচ্ছাময় ও প্রলয়কালে সকল জীবের ধ্বংসসাধন তোমারই কার্য্য, তুমি অবহেলায় সকলকে বিনষ্ট করিয়া স্বকীয় উদ্দেশ্য সিদ্ধ করিতে পার। প্রলয়কালে মনুষ্য সংহার কর বলিয়াই তোমার নাম 'জনার্দ্দন'; তুমি পাপাতীত পরম পুরুষ। সুতরাং এরূপ প্রাণিনাশে তোমার কোনই সঙ্কোচের কারণ নাই ॥ ৩২। ৩৩। ৩৪। ৩৫ ॥

—(:•:)—

পাপমেবাশ্রয়েদস্মান্ হত্বৈতানাততায়িনঃ।
তস্মান্নার্হা বয়ং হন্তুং ধার্ত্তরাষ্ট্রান্ সবান্ধবান্।
স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব! ॥ ৩৬॥

অন্বয়।—এতান্ আততায়িনঃ (বধার্হান্) হত্বা [ স্থিতান্ * ] অস্মান্ পাপং এব আশ্রয়েৎ তস্মাৎ বয়ং সবান্ধবান্ ধার্ত্তরাষ্ট্রান্ হন্তুং ন অর্হাঃ (সমর্থাঃ) মাধব! হি স্বজনং হত্বা কথং সুখিনঃ (আনন্দিতাঃ) স্যামঃ (ভবেম) ॥ ৩৬ ॥

* ব্যাকরণের সূত্রানুসারে এক কর্তৃকে "ক্ত্বা" প্রত্যয় হয়। "এতান্ হত্বা অস্মান্ পাপ মেবাশ্রয়েৎ" এই স্থলে ক্রিয়াদ্বয়ের ভিন্ন কর্তৃকত্ব হেতু টীকাকারগণ "স্থিতান্" এই পদ উহ্য করিয়াছেন।

প্রতিশব্দ।—এই-সকল আততায়িদিগকে * বধ-করিয়া (অবস্থিত) আমাদিগকে পাপই আশ্রয় করিবে তজ্জন্য আমাদের আত্মীয়-সহকৃত ধৃতরাষ্ট্র তনয়-গণকে বধ-করা যোগ্য নহে মাধব! † যেহেতু আত্মীয়কে বিনাশ-করিয়া কিরূপে সুখী হইব॥ ৩৬॥

ব্যাখ্যা।—আততায়িগণকে নিপাত করা শাস্ত্রসঙ্গত হইলেও, আমাদের এই বিপক্ষগণকে বধ করিলে পাপই হইবে; তজ্জন্য আত্মীয় পরিবৃত দুর্য্যোধনাদির বধ সাধন করা কদাপি যুক্তিযুক্ত নহে। হে কেশব! স্বজন সংহার করিয়া কিরূপে সুখলাভ করিব তাহা বুঝিতে পারিতেছি না॥ ৩৬॥

আনন্দগিরি।—যদি পুনরমী দুর্য্যোধনাদয়ো ন নিগৃহ্যেরন্ ভবন্তস্তর্হি তৈর্নিগৃহীতা দুঃখিতাঃ স্যুরিত্যাশঙ্ক্যাহ পাপমেবেতি। যদীমে দুর্য্যোধনাদয়ো নির্দ্দোষানেবাস্মান্ যুদ্ধভূমৌ হন্যুস্তদৈতানগ্নিদো গরদশ্চেত্যাদিলক্ষণোপেতানাততায়িনো নির্দ্দোষস্বজনহিংসা-প্রবৃত্তং পাপং পূর্ব্বমেব পাপিনঃ সমাশ্রয়েদিত্যর্থঃ। অথবা যদ্যপ্যেতে ভবন্ত্যাততায়িন-

* স্মৃতি শাস্ত্রানুসারে অগ্নিদ্বারা গৃহদাহকারী, বিষ প্রদানকারী, যথার্থ শস্ত্রধারী, ধনাপহারী, ভূসম্পত্তি-হারী, স্ত্রীহরণকারী এই ছয় জন আততায়ী। "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী চ ষড়েতে আততায়িনঃ॥" আততায়ী বধ করিলে ধর্ম্মশাস্ত্রানুসারে পাপস্পর্শ হয় না। যথা; "আততায়িনমায়ান্তং হন্যাদেবাবিচারয়ন্। নাততায়িবধে দোষো হন্তুর্ভবতি কশ্চন॥" ভারত যুদ্ধের অবসানে পাণ্ডবদিগের পুত্রহন্তা অশ্বত্থামা ধৃত ও রজ্জুবদ্ধ হইলে ভগবান্ শ্রীকৃষ্ণ বলিয়াছিলেন, "তদসৌ বধ্যতাং পাপ আততায্যাত্ম-বন্ধুহা।" সে স্থলেও অর্জ্জুন, স্বকীয় অসাধারণ মহত্ত্ব ও উদারতা হেতু ভগবানের নির্দ্দেশ পালন না করিয়া সেই পরম শত্রুকে শিবিরে আনয়ন করিলেন। অলৌকিক উদারহৃদয়া দ্রৌপদী সেই পুত্রহা গুরু-পুত্রকে ক্ষমা করিতে বলিলেন। ভীমসেন সেই শত্রুকে তৎক্ষণাৎ নিহত করিতে পরামর্শ দিলেন। কিংকর্ত্তব্যবিমূঢ় অর্জ্জুনকে পুনরায় ভগবান্ বলিলেন, "ব্রহ্মবন্ধুর্ন হন্তব্য আততায়ী বধার্হণঃ। ময়ৈবোভয়মাম্নাতং পরিপাহ্যনু-শাসনম্॥" অর্জ্জুন তখন পূর্ণপ্রজ্ঞ ও সম্পূর্ণ সাধু। তিনি সেই পরম শত্রুর মূর্দ্ধজ কেশ সহিত মস্তকমণি ছেদন করিয়া তাঁহাকে শিবির হইতে বিদূরিত করিয়া দিলেন। ভাগবত। ১ম স্কন্ধ ৭ম অধ্যায়।

† মাধব। মা চ ব্রহ্মস্বরূপা যা মূলপ্রকৃতিরীশ্বরী। নারায়ণীতি বিখ্যাতা বিষ্ণুমায়া সনাতনী। মহালক্ষ্মী-স্বরূপা চ বেদমাতা সরস্বতী। রাধা বসুন্ধরা গঙ্গা তাসাং স্বামীচ মাধবঃ॥ ইতি ব্রহ্মবৈবর্ত্ত। মাধব নামের মাহাত্ম্য বিস্তর। যথা "ওমিত্যেকাক্ষরে মন্ত্রে স্থিতঃ সর্ব্বগতো হরিঃ। মাধবায়েতি বৈ নাম ধর্ম্মকামার্থমোক্ষদম্॥" বহ্নিপুরাণ। অর্জ্জুন একদা শ্রীকৃষ্ণকে জিজ্ঞাসা করিয়াছিলেন, যে পুনঃপুনঃ তোমার সহস্রনাম জপের প্রয়োজন কি? তোমার কোন কোন নাম প্রত্যক্ষ ফলপ্রদ তাহা আমাকে বল। তদুত্তরে শ্রীভগবান্ যে অষ্টাবিংশতি নামের উল্লেখ করেন, তাহার মধ্যে মাধব নাম পরিদৃষ্ট হয়। যথা; গোবিন্দং পুণ্ডরীকাক্ষং মাধবং মধুসূদনম॥" ইতি শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদ।

স্বধাপ্যেতানতিশোচ্যান্ দুর্য্যোধনাদীন্ হিংসিত্বা তৎকৃতং পাপমস্মানেবাশ্রয়েদতো নাস্মাভি-রেতে হন্তব্যা ইত্যর্থঃ। অথবা গুরুভ্রাতৃসুহৃৎপ্রভৃতীনেতান্ হত্বা বয়মাততায়িনঃ স্যাম-স্ততশ্চৈতান্ হত্বা তৎকৃতং পাপমাততায়িনোঽস্মানেব সমাশ্রয়েদিতি যুদ্ধাদুপরমণমস্মাকং শ্রেয়স্করমিত্যর্থঃ। ফলাভাবাদনর্থসম্ভবাচ্চ পরহিংসা ন কর্ত্তব্যা ইত্যুপসংহরতি তস্মাদিতি। কিঞ্চ রাজ্যসুখমুদ্দিশ্য যুদ্ধমুপক্রম্য তেন ন স্বজনপরিক্ষয়ে সুখমুপপদ্যতে তেন ন কর্ত্তব্যং যুদ্ধমিত্যাহ স্বজনং হীতি॥ ৩৬॥

শ্রীধর।—নমু চ "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী চ ষড়েতে আততায়িনঃ॥" ইতি স্মরণাদগ্নিদাহাদিভিঃ যড়্ভির্হেতুভিরেতে তাবদাততায়িনঃ। আত-তায়িনাঞ্চ বধো যুক্ত এব। "আততায়িনমায়ান্তং হন্যাদেবাবিচারয়ন্। নাততায়িবধে দোষো হন্তুর্ভবতি কশ্চন॥" ইতি বচনাৎ। তত্রাহ পাপমেবেত্যাদি সার্দ্ধেন। "আততায়িনমায়ান্তম্" ইত্যাদিকমর্থশাস্ত্রং, তচ্চ ধর্ম্মশাস্ত্রাত্তু দুর্ব্বলম্, যথোক্তং যাজ্ঞবল্ক্যেন "স্মৃত্যোর্বিরোধে ন্যায়স্তু বলবান্ ব্যবহারতঃ। অর্থশাস্ত্রাত্তু বলবদ্ধর্ম্মশাস্ত্রমিতি স্থিতিঃ॥" ইতি তস্মাদাততায়িনামপ্যে-তেষামাচার্য্যাদীনাং বধেঽস্মাকং পাপমেব ভবেৎ। অন্যায্যত্বাদধর্ম্মত্বাচ্চৈতদ্বধস্য অমুত্র চেহ বা ন সুখং স্যাদিত্যাহ স্বজনং হীতি॥ ৩৬॥

বলদেব।—নমু "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী চ ষড়েতে আততায়িনঃ। আততায়িনমায়ান্তং হন্যাদেবাবিচারয়ন্। নাততায়িবধে দোষো হন্তুর্ভ-বতি ভারত॥" ইত্যুক্তেরেষাং ষাড়্বিধ্যেনাততায়িনাং যুক্তো বধ ইতি চেৎ তত্রাহ পাপমিতি। এতান্ হত্বা স্থিতানস্মান্ পাপমেব বন্ধুক্ষয়হেতুকমাশ্রয়েৎ। অয়ং ভাবঃ। আততায়িনমা-য়ান্তমিত্যাদিকমর্থশাস্ত্রং "ন হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইতি ধর্ম্মশাস্ত্রাদ্দুর্ব্বলম্। "অর্থশাস্ত্রাত্তু বলবদ্ধর্ম্মশাস্ত্রমিতি স্থিতিঃ।" ইতি স্মৃতেঃ। তস্মাদ্দুর্ব্বলার্থশাস্ত্রবলেন পূজ্যানাং দ্রোণভীষ্মা-দীনাং বধঃ পাপহেতুরেবেতি। ন চ শ্রেয়োঽনুপশ্যামীত্যারভ্যোক্তমুপসংহরতি তস্মাদিতি। পাপসম্ভবাৎ দৈহিকসুখস্যাপ্যভাবাচ্চেত্যর্থঃ। ন হি গুরুভির্বন্ধুজনৈশ্চ বিনাস্মাকং রাজ্য-ভোগঃ সুখায়াপি তু অনুতাপায়ৈব সম্পৎস্যতে। হে মাধবেতি শ্রীপতিস্ত্বমশ্রীকে যুদ্ধে কথং প্রবর্ত্তয়সীতিভাবঃ॥ ৩৬॥

মধুসূদন।—নমু "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী চ ষড়েতে আততায়িনঃ॥" ইতি স্মৃতেরেতেষাঞ্চ সর্ব্বপ্রকারৈরাততায়িত্বাৎ "আততায়িনমায়ান্তং হন্যাদেবা-বিচারয়ন্। নাততায়িবধে দোষো হন্তুর্ভবতি কশ্চন॥" ইতি বচনেন দোষাভাবপ্রতীতের্হন্তব্যা এব দুর্য্যোধনাদয়ঃ আততায়িন ইত্যাশঙ্ক্যাহ পাপমেবেতি। এতানাততায়িনোঽপি হত্বা স্থিতানস্মান পাপমেবাশ্রয়েদেবেতি সম্বন্ধঃ। অথবা পাপমেবাশ্রয়েৎ ন কিঞ্চিদন্যৎ দৃষ্টমদৃষ্টং বা প্রয়োজনমিত্যর্থঃ। "ন হিংস্যাৎ" ইতি ধর্ম্মশাস্ত্রাদাততায়িনং হন্যাদিত্যর্থশাস্ত্রস্য দুর্ব্বলত্বাৎ। তদুক্তং যাজ্ঞবল্ক্যেন—"স্মৃত্যোর্বিরোধে ন্যায়স্তু বলবান্ ব্যবহারতঃ। অর্থশাস্ত্রাত্তু বলবদ্ধর্ম্ম-শাস্ত্রমিতিস্থিতিঃ॥" ইতি। অপরা: ব্যাখ্যা। নমু ধার্ত্তরাষ্ট্রান ঘ্নতাং ভবতাং প্রীত্যভাবেঽপি

যুষ্মান্ ঘ্নতাং ধার্ত্তরাষ্ট্রাণাং প্রীতিরস্ত্যেব, অতস্তে যুষ্মান্ হন্যুরিত্যত আহ পাপমেবেতি। অস্মান্ হত্বা স্থিতানেতানাততায়িনো ধার্ত্তরাষ্ট্রান্ পূর্ব্বমপি পাপিনঃ সাম্প্রতমপি পাপমেবাশ্রয়েৎ, ন্যূন্যৎ কিঞ্চিৎ সুখমিত্যর্থঃ। তথাচাযুধ্যতোঽস্মান্ হত্বৈত এব পাপিনো ভবিষ্যন্তি, নাস্মাকং কাপি ক্ষতিঃ পাপাসম্বন্ধাদিত্যভিপ্রায়ঃ। ফলাভাবাদনর্থসম্ভবাচ্চ পরহিংসা ন কর্ত্তব্যেতি, ন চ শ্রেয়োঽনুপশ্যামীত্যাদাবভিব্যক্তং, তদুপসংহরতি তস্মাদিতি। অদৃষ্টফলাভাবোঽনর্থসম্ভবশ্চ তচ্ছব্দেন পরামৃশ্যতে। দৃষ্টসুখাভাবমাহ স্বজনং হীতি। মাধবেতি লক্ষ্মীপতিত্বাৎ নালক্ষ্মীকে কর্ম্মণি প্রবর্ত্তয়িতুমর্হসীতিভাবঃ॥ ৩৬॥

**বিশ্বনাথ।**—নম্ন "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী চ ষড়েতে আততায়িনঃ। আততায়িনমায়ান্তং হন্যাদেবাবিচারয়ন্। নাততায়িবধে দোষো হন্তুর্ভবতি ভারত॥" ইত্যাদি বচনাদেষাং বধ উচিত এবেতি তত্রাহ পাপমিতি। এতান্ হত্বা স্থিতানস্মান্। আততায়িনমায়ান্তমিত্যাদিকমর্থশাস্ত্রং ধর্ম্মশাস্ত্রাদ্দুর্ব্বলম্। যদুক্তং যাজ্ঞবল্ক্যেন—"অর্থশাস্ত্রাত্তু বলবদ্ধর্ম্মশাস্ত্রমিতি স্থিতম্" ইতি। তস্মাদাচার্য্যাদীনাং বধে পাপং স্যাদেব। নচৈহিকং সুখমপি স্যাদিত্যাহ স্বজনং হীতি॥ ৩২। ৩৩। ৩৪। ৩৫। ৩৬॥

**তাৎপর্য্য।**—দুর্য্যোধনাদি ধার্ত্তরাষ্ট্রগণ আমাদিগের আততায়ী, সুতরাং শাস্ত্রানুসারে তাঁহারা বধার্হ সত্য। কিন্তু এ ব্যবস্থা যে শাস্ত্রের অন্তর্গত তাহা লৌকিক ইষ্ট সাধনোদ্দেশে সূচিত, সুতরাং সে শাস্ত্র অর্থ শাস্ত্র নামে অভিহিত হইবার উপযোগী। নিরবচ্ছিন্ন পারলৌকিক কল্যাণ-কামনা যে শাস্ত্রের উদ্দেশ্য তাহাই যথার্থ ধর্ম্ম-শাস্ত্র। বেদ শাস্ত্রে উক্ত হইয়াছে যে "মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি।" অর্থাৎ কোন ভূতেরই হিংসা করিবে না। এই শ্রুতি বাক্যই এস্থলে প্রবল বলিয়া বিবেচনা করা আবশ্যক। যেহেতু যাজ্ঞবল্ক্য বলিয়াছেন যে, "স্মৃতির বিরোধ হইলে ব্যবহারানুসারে ন্যায়ের শাসনই বলবান্ বলিয়া গণ্য করিতে হইবে, এবং অর্থশাস্ত্রাপেক্ষা ধর্ম্মশাস্ত্র প্রদিত ব্যবস্থা বলবান্ বলিয়া জানিবে।" এই বিচারানুসারে ধার্ত্তরাষ্ট্রগণ আততায়ী হইলেও, তাঁহাদিগকে বধ করিলে পাপস্পর্শ হইবে বলিয়া অর্জ্জুন বিবেচনা করিলেন। এই জন্যই তিনি সকাতরে বলিলেন,—"হে মাধব, অর্থাৎ লক্ষ্মীপতে, হে রমেশ! তুমি আমাকে লক্ষ্মীভ্রষ্ট পাপিষ্ঠ ঘৃণিত জনের ন্যায় হীন ও পাপ কার্য্যে প্রবৃত্ত করিও না। আমাকে লক্ষ্মীবান জনোচিত সাধুসম্মত সৎকার্য্যের পথ দেখাইয়া দেও। হে নারায়ণ! যখন কোনমাত্র ভূতের হিংসা সাধন করিলে পাপস্পর্শ হয়, তখন এই গুরুজন ও স্বজন সমূহের অঙ্গে অস্ত্রক্ষেপ করিয়া তাঁহাদের হিংসা করিলে অবশ্যই আমাদিগকে

মহাপাপগ্রস্ত হইতে হইবে। যে কার্য্যে এরূপ পাপ ও মনস্তাপের উদ্ভব হইবে, তাহাতে, হে পুরুষোত্তম! সুখের সম্ভাবনা কিছুই নাই, অতএব তাদৃশ জঘন্য কার্য্যের অনুষ্ঠান করিবার আর প্রয়োজন নাই।"

এই শ্লোকের এক চরণের অন্যরূপে অন্বয় করিতে পারা যায়। 'অস্মান্ হত্বা এতান্ আততায়িনঃ পাপং আশ্রয়েৎ।' অর্থাৎ ধার্ত্তরাষ্ট্রগণকে নিহত করিয়া আমাদের কোনই আনন্দ নাই, বরং আমরা তাদৃশ চিন্তা করিতেও হৃদয়-বেদনা অনুভব করিতেছি। কিন্তু তাঁহারা চিরদিন আমাদের সহিত যেরূপ ব্যবহার করিয়া আসিতেছেন, তাহাতে আমাদিগকে নিহত করা তাঁহাদের পরমানন্দের বিষয় এবং তাহাই তাঁহাদের সঙ্কল্প। আমাদিগকে বধ করিলে এই চিরন্তন পাপী দুর্য্যোধনাদিকে অধিকতর পাপগ্রস্ত হইতে হইবে; তদ্ভিন্ন তাঁহাদের কোন প্রকার সুখের উদ্ভব হইবে না। কারণ পাপানুষ্ঠান করিয়া কেহ কদাপি সুখের অধিকারী হয় না। আর আমরা যুদ্ধে বিরত থাকিব, সুতরাং আমাদের পাপ-সংস্পর্শ না হওয়ায়, আনন্দ লাভ ভিন্ন অন্য কোন প্রকার অনিষ্ট ঘটিবে না।

মনু বলিয়াছেন, "বেদঃ স্মৃতিঃ সদাচারঃ স্বস্য চ প্রিয়মাত্মনঃ। এতচ্চতুর্ব্বিধং প্রাহুঃ সাক্ষাদ্ধর্ম্মস্য লক্ষণম্॥" অর্থাৎ বেদ স্মৃতি শিষ্টাচার ও আত্মতুষ্টি ধর্ম্মের এই চারি প্রকার লক্ষণ সাক্ষাৎ প্রমাণ স্বরূপ। এজন্য অর্জ্জুন বলিতেছেন, "হে রমাপতে! আত্মীয়গণের বিরুদ্ধে এই সমর-কার্য্য বেদ-বিরুদ্ধ, সদাচার বিরুদ্ধ এবং যৎপরোনাস্তি আত্মগ্লানি প্রদায়ক। অতএব এতাদৃশ কর্ম্মের অনুষ্ঠান কদাপি ধর্ম্ম-সঙ্গত হইতে পারে না॥ ৩৬॥

——(০)——

যদ্যপ্যেতে ন পশ্যন্তি লোভোপহতচেতসঃ।
কুলক্ষয়কৃতং দোষং মিত্রদ্রোহে চ পাতকম্॥ ৩৭॥
কথং ন জ্ঞেয়মস্মাভিঃ পাপাদস্মান্নিবর্ত্তিতুম্।
কুলক্ষয়কৃতং দোষং প্রপশ্যদ্ভির্জনার্দ্দন!॥ ৩৮॥

অন্বয়।—যদি-অপি এতে লোভ উপহত-চেতসঃ ( লোভাক্রুষ্ট-বুদ্ধয়ঃ ). কুল-ক্ষয়-কৃতং ( বংশনাশকৃতং ) দোষং মিত্রদ্রোহে ( বন্ধু-হননে ) চ পাতকং ন-পশ্যন্তি ( তথাপি ) জনার্দ্দন! কুল-ক্ষয়-কৃতং ( বংশনাশজনিতং ) দোষং প্রাপশ্যদ্ভিঃ (অনুভবদ্ভিঃ) অস্মাভিঃ অস্মাৎ পাপাৎ নিবর্ত্তিতুং কথং ন জ্ঞেয়ং ॥ ৩৭ । ৩৮ ॥

প্রতিশব্দ।—যদি-ও এই-সকল লোভ দ্বারা-বিনষ্ট-বুদ্ধিগণ বংশ-নাশ-জনিত দোষ এবং বন্ধুহিংসা-জনিত পাপ না দেখিতেছে ( তথাপি) নারায়ণ! কুল-ক্ষয়-জনিত দোষ দর্শন-কারী আমাদের এই পাপ-হইতে নিবৃত্তির-নিমিত্ত জ্ঞান কেন না হইবে॥ ৩৭ । ৩৮ ॥

ব্যাখ্যা।—দুর্য্যোধনাদি ধার্ত্তরাষ্ট্রগণ লোভ কর্ত্তৃক হতবুদ্ধি হইয়া বংশনাশ ও আত্মীয়বিনাশ জনিত পাপের পরিমাণ স্থির করিতে পারিতেছেন না সত্য, কিন্তু আমরা সেই বংশনাশ পাপের পরিমাণ সম্পূর্ণ রূপে পরিজ্ঞাত হইয়া, কেন পূর্ব্ব হইতে তদ্বিষয়ে নিরস্ত না হইব ? ॥ ৩৭ । ৩৮ ॥

আনন্দগিরি।—কথং তর্হিং পরেষাং কুলক্ষয়ে স্বজনহিংসায়াঞ্চ প্রবৃত্তিস্তত্রাহ যদ্যপীতি। লোভোপহতবুদ্ধিত্বাৎ তেষাং কুলক্ষয়াদিপ্রযুক্তদোষপ্রতীত্যভাবাৎ প্রবৃত্তিবিস্রম্ভঃ সম্ভবতীত্যর্থঃ। পরেষামিবাস্মাকমপি প্রবৃত্তিবিস্রম্ভঃ সম্ভবেদিতি চেন্নেত্যাহ কথমিতি। কুলক্ষয়েতি। কুলক্ষয়ে মিত্রদ্রোহে চ দোষং প্রপশ্যদ্ভিরস্মাভিস্তদ্দোষশঙ্কিতং পাপং কথং ন জ্ঞাতব্যং তদজ্ঞানে তৎপরিহারাসম্ভবাদতোঽস্মাৎ পাপান্নিবৃত্ত্যর্থং তজ্জ্ঞানমপেক্ষিতমিতি পাপপরিহারার্থিনামস্মাকং ন যুক্তা যুদ্ধে প্রবৃত্তিরিত্যর্থঃ॥ ৩৭ । ৩৮ ॥

শ্রীধর।—ননু চৈতেষামপি বন্ধুবধদোষে সমানে যথৈতৈঃ বন্ধুবধমঙ্গীকৃত্যাপি যুদ্ধে প্রবর্ত্তন্তে তথৈব ভবানপি প্রবর্ত্ততাং কিমনেন বিষাদেনেত্যাহ যদ্যপীতি দ্বাভ্যাম্। রাজ্য-লোভেনোপহতং ভ্রষ্টবিবেকং চেতো যেষাং তে এতে দুর্য্যোধনাদয়ো যদ্যপি দোষং ন পশ্যন্তি। কথমিতি। তথাপ্যস্মাভির্দোষং প্রপশ্যদ্ভিরস্মাৎ পাপান্নিবর্ত্তিতুং কথং ন জ্ঞেয়ং নিবৃত্তাবেব বুদ্ধিঃ কর্ত্তব্যেত্যর্থঃ॥ ৩৭ । ৩৮ ॥

বলদেব।—ননু "আহূতো ন নিবর্ত্তেত দ্যূতাদপি রণাদপি। বিদিতং ক্ষত্রিয়স্ত" ইতি ক্ষত্রধর্ম্মস্মরণাৎ, তৈরাহূতানাং ভবতাং যুদ্ধে প্রবৃত্তির্যুক্তেতি চেৎ তত্রাহ যদ্যপীতি দ্বাভ্যাং। পাপে প্রবৃত্তৌ লোভস্তেষাং হেতুরস্মাকন্তু লোভবিরহান্ন তত্র প্রবৃত্তিরিতি। ইষ্টসাধনতা-জ্ঞানং খলু প্রবর্ত্তকম্। ইষ্টঞ্চানিষ্টাননুবন্ধি বাচ্যং। যদুক্তম্। "ফলতোঽপি চ যৎ কর্ম্ম নানর্থে-নানুবধ্যতে। কেবলং প্রীতিহেতুত্বাৎ তদ্ধর্ম্ম ইতি কথ্যতে॥" ইতি। তথাচ "শ্যেনেনাভি-

চরন্ যজেত" * ইত্যাদিশাস্ত্রোক্তেঽপি শ্যেনাদাবিবানিষ্টানুবন্ধিত্বাদ্যুদ্ধেঽস্মিন্ নঃ প্রবৃত্তির্ন যুক্তেতি। আহুত ইত্যাদি শাস্ত্রন্তু কুলক্ষয়দোষবিনাভূতবিষয়ং ভাবি। হে জনার্দ্দনেতি প্রাগ্‌বৎ ॥ ৩৭। ৩৮ ॥

মধুসূদন।—কথং তর্হি পরেষাং কুলক্ষয়ে স্বজনসিংহারাঞ্চ প্রবৃত্তিস্তত্রাহ যদ্যপীতি। লোভোপহতবুদ্ধিত্বাৎ তেষাং কুলক্ষয়াদিনিমিত্তদোষ প্রতিসন্ধানাভাবাৎ প্রবৃত্তিঃ সম্ভবতীত্যর্থঃ। অতএব ভীষ্মাদীনাং শিষ্টানাং বন্ধুবধে প্রবৃত্তত্বাচ্ছিষ্টাচারত্বেন বেদমূলত্বাদিতরেষামপি তৎপ্রবৃত্তিরুচিতেত্যপাস্তম্। হেতুদর্শনাচ্চেতি ন্যায়াৎ। তত্র হি লোভাদিহেতুদর্শনে বেদমূলত্বং ন কল্প্যত ইতি স্থাপিতম্। যদ্যপেতে ন পশ্যন্তি তথাপি কথমস্মাভির্ন জ্ঞেয়মিত্যুত্তরশ্লোকেন সম্বন্ধঃ। নন্বু যদ্যপ্যেতে লোভাৎ প্রবৃত্তাস্তথা "আহুতো ন নিবর্ত্তেত দ্যূতাদপি রণাদপি" ইতি "বিজিতং ক্ষত্রিয়স্য" ইত্যাদিভিঃ ক্ষত্রিয়স্য যুদ্ধং ধর্ম্মঃ, যুদ্ধার্জ্জিতঞ্চ ধর্ম্ম্যং ধনমিতি ধর্ম্মশাস্ত্রে নিশ্চয়াস্তবতাঞ্চ তৈরাহুতত্বাৎ যুদ্ধে প্রবৃত্তিরুচিতৈবেতি শঙ্কয়াহ অস্মাদিতি। অস্মাৎ পাপাৎ বন্ধুবধফলযুদ্ধরূপাৎ। অয়মর্থঃ শ্রেয়ঃসাধনতাজ্ঞানং হি প্রবর্ত্তকং, শ্রেয়শ্চ তৎ, যদশ্রেয়োঽননুবন্ধি অন্যথা শ্যেনাদীনামপি ধর্ম্মত্বাপত্তেঃ। তথাচোক্তং "ফলতোঽপি চ যৎ কর্ম্ম নানর্থেরনুবধ্যতে। কেবলপ্রীতিহেতুত্বাৎ তদ্ধর্ম্ম ইতি কথ্যতে॥" ইতি ততশ্চাশ্রেয়োঽননুবন্ধিতয়া শাস্ত্রপ্রতিপাদিতেঽপি শ্যেনাদাবিবাস্মিন্ যুদ্ধেঽপি নাস্মাকং প্রবৃত্তিরুচিতেতি ॥ ৩৭। ৩৮ ॥

নীলকণ্ঠ।—আততায়িনঃ, "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারহরশ্চৈব ষড়েতে আততায়িনঃ। আততায়িনমায়ান্তং হন্যাদেবাবিচারয়ন্। নাততায়িবধে দোষো হন্তুর্ভবতি কশ্চন॥" ইতি, যদ্যপ্যেবং তথাপি এতান্ হত্বা অস্মান্ পাপমেব আশ্রয়েৎ, আততায়িবধো হি অর্থশাস্ত্রবিহিতঃ, "ন হিংস্যাৎ সর্ব্বাভূতানি" ইতি তু ধর্ম্মশাস্ত্রম্, তচ্চ পূর্ব্বস্মাৎ প্রবলম্, যথোক্তং যাজ্ঞবল্ক্যেন—"স্মৃত্যোর্ব্বিরোধে ন্যায়স্তু বলবান্ ব্যবহারতঃ। অর্থশাস্ত্রাত্তু বলবদ্ধর্ম্মশাস্ত্রমিতি স্থিতিঃ॥" ইতি। অস্মান্ হত্বা এতান্ আততায়িনঃ পাপমেবাশ্রয়েদিত্যপরা যোজনা, তথা চ, এত এবাস্মদ্বধেন নশ্যন্ত নতু বয়মেতেষাং বধেন নজ্জ্যাম ইতি ভাবঃ। নন্বু "আহুতো ন নিবর্ত্তেত দ্যূতাদপি রণাদপি" ইতি "বিজিতং ক্ষত্রিয়স্য" ইতি চ যুদ্ধাদনিবৃত্তিঃ হিংসয়া চ বৃত্তিঃ ক্ষত্রিয়স্যেষ্টা, তৎ কথং যুদ্ধান্নিবৃত্তিমিচ্ছসীত্যাশঙ্ক্যাহ কথমিতি। সা হি

* "শ্যেনেনাভিচরন্ যজেত" ইতি অথর্ব্ববেদোক্ত শ্রুতি। শ্যেন পক্ষিদ্বারা অভিচার কর্ম্ম করিবে। অথর্ব্ববেদোক্ত মন্ত্র যন্ত্রাদি নিষ্পাদিত মারণোচাটনাদি হিংসাত্মক কর্ম্মের নাম অভিচার। শত্রুহননের নিমিত্ত অভিচার কর্ম্ম অনুষ্ঠিত হয়। যথা মনু। "শ্রুতিরথর্ব্বাঙ্গিরসীঃ কুর্য্যাদিত্যবিচারয়ন্। বাক্‌শস্ত্রং বৈ ব্রাহ্মণস্য তেন হন্যাদরীন্ দ্বিজঃ॥" অর্থাৎ অথর্ব্ববেদোক্ত আঙ্গিরস মন্ত্রের দ্বারা বিনা বিচারে অভিচার কর্ম্মের অনুষ্ঠান করিবে। ব্রাহ্মণের বাক্যই অস্ত্র তদ্দ্বারা শত্রুসংহার করিবে। অভিচার ক্রিয়ায় শ্যেন মাংসে হোম করিতে হয়, এবং ফলস্বরূপে অভিপ্রেত শত্রুনাশ হয়। স্বার্থসাধনোদ্দেশে অভিচারি কর্ম্মে নিরপরাধ শ্যেন-হনন যেরূপ পাপরূপে গণ্য, বর্ত্তমান ক্ষেত্রে স্বার্থসিদ্ধির নিমিত্ত স্বজনসংহার তদপেক্ষা অধিকতর পাপরূপে পরিগণিত হইবার যোগ্য।

লোভমূলিকা স্মৃতিঃ কুলক্ষয়দোষবিধিনা বাধ্যতে, যথা; ঔড়ুম্বরীং স্পৃষ্ট্বোদ্গায়েদিতি স্পর্শন-বিধিনা বিরুদ্ধা সতী ঔড়ুম্বরী সর্ব্বা বেষ্টয়িতব্যেতি সর্ব্ববেষ্টনস্মৃতির্ব্বাধ্যতে লোভমূলত্বাৎ তদ্বৎ, ন হি বিধিমাত্রাৎ যৎকিঞ্চিৎ কর্ত্তব্যং শ্যেনাদীনামধর্ম্মরূপাণামপ্যবশ্যানুষ্ঠেয়ত্বাপত্তেঃ, তস্মাদ্যৎ ফলতো ন দুষ্যতি তদেব বিহিতং ধর্ম্মরূপমনুষ্ঠেয়ম্, যথোক্তম্ "ফলতোঽপি চ যৎ কর্ম্ম নানর্থেনানুবধ্যতে। কেবলং প্রীতিহেতুত্বাত্তদ্ধর্ম্ম ইতি কথ্যতে" ইতি। শ্যেনাদিবৎ পাপানুবন্ধিত্বাৎ যুদ্ধং ত্যাজ্যমেবেত্যর্থঃ ॥ ৩৬। ৩৭। ৩৮ ॥

**বিশ্বনাথ।**—নন্বেতে তর্হি কথং যুদ্ধে বর্ত্তন্তে তত্রাহ যদ্যপীতি ॥ ৩৭। ৩৮ ॥

তাৎপর্য্য।—মনু বলিয়াছেন,—"ঋত্বিক্পুরোহিতাচার্য্যৈর্মাতুলাতিথি-সংশ্রিতৈঃ। বালবৃদ্ধাতুরৈর্বৈদ্যজ্ঞাতিসম্বন্ধিবান্ধবৈঃ ॥ মাতাপিতৃভ্যাং যামীভির্ভ্রাত্রা পুত্রেণ ভার্য্যয়া। দুহিত্রা দাসবর্গেণ বিবাদং ন সমাচরেৎ ॥" অর্থাৎ ঋত্বিক্, পুরোহিত, আচার্য্য, মাতুল, অতিথি, আশ্রিত, বালক, বৃদ্ধ, আতুর, বৈদ্য, জ্ঞাতি, বৈবাহিক, কুটুম্ব, মাতা, ভগিনী, ভ্রাতা, পুত্র, স্ত্রী, কন্যা এবং দাসবর্গের সহিত বিবাদ করিবে না। অর্জ্জুন দেখিলেন, এই সমরাঙ্গণে দ্রোণকৃপাচার্য্য প্রভৃতি আচার্য্য, শল্যশকুনি প্রভৃতি মাতুল, লক্ষণ ও তদীয় পুত্র প্রভৃতি বালক ভীষ্ম প্রভৃতি বৃদ্ধ, ধার্ত্তরাষ্ট্রগণ জ্ঞাতি, জয়দ্রথ প্রভৃতি কুটুম্ব; উপস্থিত রহিয়াছেন। যাঁহাদের সহিত বিরোধ পর্য্যন্ত শাস্ত্রনিষিদ্ধ তাদৃশ ব্যক্তিবর্গের অঙ্গে অস্ত্রক্ষেপ করিয়া তাঁহাদের প্রাণসংহার করা এই যুদ্ধের উদ্দেশ্য। অতএব তিনি সানুনয়ে বলিতে লাগিলেন,—"হে প্রলয়কারিন্! হে জননাশনরক্ষণক্ষম পরমেশ্বর! দুর্য্যোধনাদি আমাদের প্রতিপক্ষগণ রাজ্যলোভে নিতান্ত প্রলুব্ধ হইয়া হিতাহিত ও ধর্ম্মাধর্ম্মবোধ-বিরহিত হইয়াছেন। সেই জন্যই তাঁহারা কুলক্ষয় ও মিত্রদ্রোহ জনিত অবশ্যম্ভাবী পাপের কথা হৃদয়ঙ্গম করিতে পারিতেছেন না। কেবলমাত্র লোভবৃত্তির চরিতার্থতা সম্পাদন বাসনায়, ন্যায় ও ধর্ম্মসঙ্গত বাক্যে কর্ণপাত না করিয়া, সুহৃদ্ ও স্বজন বিনাশরূপ অতি গর্হিত পাপ কার্য্যে তাঁহারা প্রবৃত্ত হইয়াছেন। কিন্তু আমাদের মনে সম্প্রতি কোন প্রবৃত্তির অত্যধিক প্রাবল্য নাই। ন্যায়তঃ প্রাপ্য অন্যায়োপায়ে অপহৃত রাজ্য পুনরায় উদ্ধার করাই আমাদের একমাত্র বাসনা। সুতরাং পরবিত্ত অপহরণ, বা পরকীয় রাজ্য যে কোন উপায়ে গ্রহণ করিয়া আত্মবিত্ত বর্দ্ধন করিতে আমাদের লোভ নাই। অতএব প্রতিপক্ষগণের ন্যায় আমাদের বুদ্ধি ও জ্ঞান কলুষিত ও আচ্ছন্ন হয় নাই। অনুষ্ঠেয় কার্য্যের অবৈধতা সম্পূর্ণরূপে প্রণিধান করিয়া ও ফলাফল হৃদয়ঙ্গম করিয়া

যে ব্যক্তি নিন্দনীয় কার্য্যসাধনে প্রবৃত্ত হয়, তাহার ন্যায় পাষণ্ড ও নির্ব্বোধ আর কেহই নাই। সকল বিষয় পরিজ্ঞাত হইয়াও যদি আমরা এই দুষ্কৃতি সম্পাদনে নিরস্ত না হই, তাহা হইলে, আমরা অবশ্য মহাপাপী ও যৎ-পরোনাস্তি দুরাত্মারূপে পরিগণিত হইব। অতএব হে পাপাতীত পরম-পুরুষ! এ নিন্দনীয় যুদ্ধে নিবৃত্ত হওয়াই শ্রেয়ঃ, অকারণ কুলক্ষয় ও মিত্র-দ্রোহরূপ বিগর্হিত ব্যাপারে আর প্রয়োজন নাই। অর্জ্জুনের এবংবিধ বিচার শাস্ত্র-বিরুদ্ধ নহে, ইহাই সপ্রমাণিত করিবার অভিপ্রায়ে টীকাকার-গণ শাস্ত্রীয় বচন ধৃত করিয়াছেন। আহূত হইলে ক্ষত্রিয়ের দ্যূত-ক্রীড়া ও যুদ্ধ হইতে নিরস্ত হইতে নাই। এস্থলে অর্জ্জুন যুদ্ধার্থ আহূত, সুতরাং যুদ্ধে প্রবৃত্ত হওয়াই তাঁহার পক্ষে বিধেয়। এইরূপ আশঙ্কা করিয়া অর্জ্জুন বিচার করিতেছেন যে, ক্ষত্রিয়ের পক্ষে তাদৃশ ব্যবস্থা থাকিলেও সর্ব্বত্র অবি-সংবাদিতরূপে তাহা কদাচ পালনীয় হইতে পারে না। যে হেতু যে কর্ম্মের পরিণাম ফল দূষণীয় নহে, তাহাই শ্রেয়স্কর ও ধর্ম্মকর্ম্ম, ইহাই শাস্ত্র-সঙ্গত বিধি। এই উপস্থিত যুদ্ধ-ব্যাপারের পরিণাম নিতান্ত অমঙ্গলময়। সুত-রাং এ কার্য্য অবশ্যই পরিত্যাজ্য। বৈদিক অভিচার-বিশেষে স্বার্থ-সিদ্ধির নিমিত্ত, শ্যেনপক্ষী সংহার যেরূপ নিন্দনীয় কার্য্য, এ যুদ্ধ-কার্য্যও তদ্রূপ নিন্দনীয়॥ ৩৭। ৩৮॥

—:(০):—

**কুলক্ষয়ে প্রণশ্যন্তি কুলধর্ম্মাঃ সনাতনাঃ।**
**ধর্ম্মে নষ্টে কুলং কৃৎস্নমধর্ম্মোঽভিভবত্যুত॥ ৩৯॥**

**অন্বয়।**—কুলক্ষয়ে সনাতনাঃ (পরম্পরপ্রাপ্তাঃ) কুলধর্ম্মাঃ প্রণশ্যন্তি উত ধর্ম্মে* নষ্টে কৃৎস্নং (সমগ্রং) কুলং অধর্ম্মঃ † অভিভবতি (গ্রসতি)॥ ৩৯॥

* ধর্ম্ম।—"পুণ্যং শ্রেয়ঃ সুকৃতং বৃষঃ" ইত্যমরঃ। "ব্রহ্মচর্য্যেণ সত্যেন তপসা চ প্রবর্ত্ততে। দানেন নিয়মেনাপি ক্ষমাশৌচেন বল্লভ। অহিংসয়া সুশান্ত্যা চ অস্তেয়েনাপি বর্ত্ততে॥ এতৈর্দশভিরঙ্গৈস্তু ধর্ম্মমেব প্রসূচয়েৎ॥" ইতি পদ্মপুরাণ। অন্যচ্চ—"অদ্রোহশ্চাপ্যলোভশ্চ দমো ভূতদয়া তপঃ। ব্রহ্মচর্য্যং ততঃ সত্যমনুক্রোশঃ ক্ষমা ধৃতিঃ। সনাতনস্য ধর্ম্মস্য মূলমেতদ্দুরাসদম্॥" ইতি মৎস্যপুরাণ।

† যুদ্ধ, আত্মীয়বিনাশ, মিত্রদ্রোহ ইত্যাদি সমস্ত ব্যাপারই ধর্ম্মবিরোধী। ক্ষমা, অহিংসা, সুশান্তি, অদ্রোহ, ভূতদয়া, ইত্যাদি ধর্ম্মসঙ্গত সকল ব্যবহারই উপস্থিত যুদ্ধে বিরোধ ঘটিতেছে। সুতরাং এ কার্য্য অধর্ম্মজনক বলিয়া অর্জ্জুন যে আশঙ্কা করিতেছেন, তাহা প্রমাণ-বিহীন নহে।

**প্রতিশব্দ।**—বংশনাশে চিরাগত কুল-প্রচলিত-ধর্ম্মসকল ধ্বংস-হয় আর ধর্ম্ম নষ্ট-হইলে সকল কুল অধর্ম্ম প্রাপ্ত-হয় ॥ ৩৯ ॥

**ব্যাখ্যা।**—বংশনাশ ঘটিলে পিতৃপিতামহাদি পরম্পরাগত কুল প্রচলিত নিয়ম ও আচারসমূহ বিনষ্ট হয় এবং ক্রমশঃ বংশ অধর্ম্মগ্রস্ত হইয়া পড়ে ॥ ৩৯ ॥

**আনন্দগিরি।**—কোঽসৌ কুলক্ষয়ে দোষো যদ্দর্শনাদ্যুষ্মাকং যুদ্ধাদুপরতিরপেক্ষ্যতে তত্রাহ কুলেতি। কুলস্য হি ক্ষয়ে কুলসম্বন্ধিনশ্চিরন্তনা ধর্ম্মাস্তত্তদগ্নিহোত্রাদি * ক্রিয়াসাধ্যা নাশমুপযান্তি কর্ত্তুরভাবাদিত্যর্থঃ। ধর্ম্মনাশেঽপি কিং স্যাদিতি চেৎ তত্রাহ ধর্ম্ম ইতি। কুল-প্রযুক্তে ধর্ম্মে কুলনাশাদেব নষ্টে কুলক্ষয়করস্য কুলপরিশিষ্টমখিলমপি তদীয়োঽধর্ম্মোঽভি-ভবত্যধর্ম্মভূয়িষ্ঠং তস্য কুলং ভবতীত্যর্থঃ ॥ ৩৯ ॥

**শ্রীধর।**—তমেব দোষং দর্শয়তি কুলক্ষয় ইত্যাদি। সনাতনাঃ পরম্পরাপ্রাপ্তাঃ, উত অপি। অবশিষ্টং কৃৎস্নমপি কুলং অধর্ম্মোঽভিভবতি প্রাপ্নোতীত্যর্থঃ ॥ ৩৯ ॥

**বলদেব।**—দোষমেব প্রপঞ্চয়তি কুলক্ষয়ে ইতি। কুলধর্ম্মাঃ কুলোচিতা অগ্নি-হোত্রাদয়ো ধর্ম্মাঃ, সনাতনাঃ কুলপরম্পরাপ্রাপ্তাঃ, প্রণশ্যন্তি কর্ত্তুর্বিনাশাৎ। উতেত্যপ্যর্থে কৃৎস্নমিত্যনেন সম্বধ্যতে। ধর্ম্মে নষ্টে সত্যবশিষ্টং বালাদিকৃৎস্নমপি কুলমধর্ম্মোঽভিভবতি প্রসতীত্যর্থঃ ॥ ৩৯ ॥

**মধুসূদন।**—এবঞ্চ বিজয়াদীনামশ্রেয়স্ত্বেনানাকাঙ্ক্ষিতত্বাৎ ন তদর্থং প্রবর্ত্তিতব্যমিতি প্রতিপাদিতুমনর্থানুবন্ধিত্বেনাশ্রেয়স্ত্বমেব প্রপঞ্চয়ন্নাহ কুলক্ষয় ইতি। সনাতনাঃ পরম্পরাপ্রাপ্তাঃ, কুলধর্ম্মাঃ কুলোচিতা ধর্ম্মাঃ, কুলক্ষয়ে প্রণশ্যন্তি কর্ত্তুরভাবাৎ। উত অপি, অগ্নিহোত্রাদ্যনুষ্ঠাতৃ-

---

* অগ্নিহোত্রেতি।—যজ্ঞবিশেষঃ, তচ্চ মাসসাধ্যং যাবজ্জীবনসাধ্যঞ্চ। দ্বিতীয়ে বিশেষোঽয়ং। তদগ্নৌ যাবজ্জীবং প্রত্যহং প্রাতঃসায়ং হবনং। তদগ্নিনা যাগকর্ত্তুর্দাহশ্চ। ইতি স্মৃতিঃ। ব্রাহ্মণ-ক্ষত্রিয় বৈশ্যানাং কৃতদারপরিগ্রহাণাং কাণত্বাজত্ববধিরত্বপঙ্গুত্বাদিদোষরহিতানাং বর্ণক্রমেণ বসন্ত গ্রীষ্ম-শরৎসু অগ্ন্যাধানং বিহিতং। অগ্নয়স্ত্রয়ঃ, গার্হপত্যঃ, দক্ষিণাগ্নিঃ, আহবনীয়ঃ। এবামাধানং নাম দেশবিশেষে তত্তন্মন্ত্রৈঃ স্থাপনম্। তেষগ্নিষু সায়ংকালে প্রাতঃকালে চ অগ্নিহোত্রহোমঃ কর্ত্তব্যঃ। অগ্নিহোত্রং নাম হোমস্য নামধেয়ং। অগ্নয়ে হোত্রং হোমো যস্মিন কর্ম্মণীতি ব্যধিকরণবহুব্রীহিঃ। তথাচ গোভিলীয়গৃহ্যসূত্রে প্রথমপ্রপাঠক। অথাতো গৃহ্যাকর্ম্মাণ্যুপদেক্ষ্যামঃ। ব্রহ্মচারী বেদমধীত্যান্ত্যাং সমিধমভ্যাধাস্যন্। জায়ায়া বা পাণিং জিঘৃক্ষাং স যদেবাস্ত্যাং সমিধমভ্যাদধাতি জায়ায়া বা পাণিং জিঘৃক্ষাং জুহোতি তমভিসংযচ্ছেৎ। স এবাস্য গৃহ্যোঽগ্নি-র্ভবতি। ভগবান্ গোভিলাচার্য্য গৃহ্যকর্ম্মের সূত্র নির্দ্দেশ করিতে আরম্ভ করিয়া, প্রথমতঃ অগ্নিহোত্রাদি কার্য্যের নিমিত্ত অগ্নিপ্রণয়ন বিধি করিতেছেন। ব্রহ্মচারী বেদাধ্যয়ন পূর্ব্বক শেষ সমিধ আহুত করিতে উদ্যত হইয়া অথবা পত্নী-পাণিগ্রহণাভিলাষী হইয়া অগ্নি আহরণ পূর্ব্বক যাহাতে শেষসমিধ আহুতি করিবে, অথবা পাণিগ্রহণকালে যাজ হোম যাহাতে সম্পন্ন করিবে সেই অগ্নি সযত্নে সংরক্ষণীয়। তাহাই তাহার গৃহ্যাগ্নি। তাহাতেই যাবজ্জীবন সায়ং প্রাতঃ হোম করিতে হইবে।

পুরুষনাশেন ধর্ম্মে নষ্টে (জাত্যভিপ্রায়মেকবচনম্) অবশিষ্টং বালাদিরূপং কৃৎস্নমপি কুলং অধর্ম্মোঽভিভবতি স্বাধীনতয়া ব্যাপ্নোতি। উতশব্দঃ কৃৎস্নপদেন সম্বধ্যতে॥ ৩৯॥

তাৎপর্য্য।—এইরূপ আত্মীয় বিনাশ করিয়া যুদ্ধে বিজয়-লাভ-জনিত ফল কদাপি শ্রেয়স্কর হইতে পারে না; তাহা হইতে পরিণামে নানাবিধ অনর্থের উদ্ভব হইবে বিবেচনায়, অর্জ্জুন তাহা প্রার্থয়িতব্য নহে বলিয়া অনুমান করিলেন এবং স্বকীয় অভিপ্রায় সমর্থনার্থ বলিতে লাগিলেন, কুলক্ষয় হইলে স্বতঃই কুলধর্ম্ম বিনষ্ট হইয়া থাকে। ধর্ম্ম যাঁহারা রক্ষা করিয়া আসিতেছেন, কুলাগত ধর্ম্মের মর্ম্ম যাঁহারা সম্যক্‌রূপে পরিজ্ঞাত আছেন, এরূপ কুলক্ষয় ব্যাপারে, তাদৃশ অভিজ্ঞজনগণেরও জীবননাশ সম্ভাবিত। সেই সকল প্রবীণ ও সুবিজ্ঞজনগণের অভাবে, বংশের অবশিষ্ট জনগণ সুশিক্ষালাভে বঞ্চিত হইবে এবং ক্রমশঃ জ্ঞান ও বুদ্ধির অবনতি হেতু উত্তরোত্তর উচ্ছৃঙ্খল ও উন্মার্গগামী হইয়া পতিত, অধর্ম্মক্রান্ত ও হীনদশাপন্ন হইবে। অপালন ও অজ্ঞতা হেতু ক্রমশঃ কুলাগত ধর্ম্ম-সমূহ বিনষ্ট ও স্মৃতি-পথাতীত বিষয়স্বরূপে পরিণত হইবে। অগ্নিহোত্রাদি বেদ-বিহিত ধর্ম্ম-কর্ম্ম সমূহ, কর্ত্তার অভাবে, বিলুপ্ত হইয়া পড়িবে। এইরূপে ধর্ম্মাবলম্বী সাধুবংশ কাল সহকারে অধার্ম্মিক ও অসাধু হইয়া পড়িবে॥৩৯॥

অধর্ম্মাভিভবাৎ কৃষ্ণ! প্রদুষ্যন্তি কুলস্ত্রিয়ঃ।
স্ত্রীষু দুষ্টাসু বার্ষ্ণেয়! জায়তে বর্ণসঙ্করঃ॥ ৪০॥

অন্বয়।—কৃষ্ণ! অধর্ম্ম-অভিভবাৎ কুল-স্ত্রিয়ঃ প্রদুষ্যন্তি (দোষং প্রাপ্নুবন্তি) বার্ষ্ণেয়! দুষ্টাসু স্ত্রীষু (সতীষু) বর্ণসঙ্করঃ* জায়তে॥ ৪০॥

* বর্ণসঙ্কর ইতি।—যাজ্ঞবল্ক্য উবাচ। "বক্ষ্যে সঙ্করজাত্যাদি গৃহস্থাদিবিধিং পরম্। বিপ্রান্মূর্দ্ধাবসিক্তো হি ক্ষত্রিয়ায়াং বিশঃ স্ত্রিয়াম্। জাতোঽম্বষ্ঠস্তু শূদ্রায়াং নিষাদঃ পার্শবোঽপি বা। মাহিষ্যোগ্রৌ প্রজায়েতে বিট্‌শূদ্রাঙ্গনয়োর্নৃপাৎ। বৈশ্যাৎ শূদ্রাচ্চ রাজন্যাঃ মাহিষ্যোগ্রৌ সুতৌ স্মৃতৌ। শূদ্রায়াং করণো বৈশ্যাদ্ বিপ্রান্ এষ বিধিঃ স্মৃতঃ। ব্রাহ্মণ্যাং ক্ষত্রিয়াৎ সুতো বৈশ্যাদ্বৈদেহকস্তথা। শূদ্রাজ্জাতস্তু চাণ্ডালঃ সর্ব্বধর্ম্মবহিষ্কৃতঃ। ক্ষত্রিয়া মাগধম্ বৈশ্যাৎ শূদ্রাৎ ক্ষত্তারমেব চ। শূদ্রাদায়োগিবম্ বৈশ্যা জনয়ামাস বৈ সুতং। মাহিষ্যেণ করণ্যাস্তু রথকারঃ প্রজায়তে। অসংস্কৃতাস্ত বিজ্ঞেয়াঃ প্রতিলোমানুলোমজাঃ।" ইতি গারুড়ে

প্রতিশব্দ।—গোবিন্দ! অধর্ম্ম-প্রাপ্তি-হইতে কুলবালা-সকল দূষিতা হয় যাদব! ললনাকুল ব্যভিচারিণী (হইলে) মিশ্রজাতি জন্মে ॥ ৪০ ॥

ব্যাখ্যা।—হে বৃষ্ণিবংশ-সম্ভূত-নারায়ণ! বংশে অধর্ম্ম প্রবেশ করিলে ক্রমশঃ কুলবালাগণ কুলটা হইয়া থাকে এবং নারীগণ ভ্রষ্টা হইলে সঙ্কর জাতির উৎপত্তি হয় ॥ ৪০ ॥

আনন্দগিরি।—কুলক্ষয়কৃতেঽবশিষ্টকুলস্যাধর্ম্মপ্রবণত্বে কো দোষঃ স্যাদিতি তত্রাহ অধর্ম্মেতি। পাপপ্রচুরে কুলে প্রসূতানাং স্ত্রীণাং প্রদুষ্টত্বে কিং প্রদুষ্যতি তত্রাহ স্ত্রীষিতি ॥ ৪০ ॥

শ্রীধর।—ততশ্চ অধর্ম্মাভিভবাদিত্যাদি ॥ ৪০ ॥

বলদেব।—ততশ্চাধর্ম্মাভিভবাদিতি। অস্মদ্ভর্তৃভির্ধর্ম্মমুল্লঙ্ঘ্য যথা কুলক্ষয়লক্ষণে পাপে বর্ত্তিতং, তথাস্মাভিঃ পাতিব্রত্যমবজ্ঞায় দুরাচারে বর্ত্তিতব্যমিতি দুর্ব্বুদ্ধিহতাঃ কুলস্ত্রিয়ঃ প্রদুষ্যেয়ুরিত্যর্থঃ ॥ ৪০ ॥

মধুসূদন।—অস্মদীয়ৈঃ পতিভির্ধর্ম্মমতিক্রম্য কুলক্ষয়ঃ কৃতশ্চেদস্মাভিরপি ব্যভিচারে কৃতে কো দোষঃ স্যাদিত্যেবং কুতর্কহতাঃ কুলস্ত্রিয়ঃ প্রদুষ্যেয়ুরিত্যর্থঃ। অথবা কুলক্ষয়কারি-পতিতপতিসম্বন্ধাদেব স্ত্রীণাং দুষ্টত্বম্ ॥ "আশুদ্ধেঃ সংপ্রতীক্ষ্যো হি মহাপাতকদূষিতঃ।" ইত্যাদি স্মৃতেঃ ॥ ৪০ ॥

নীলকণ্ঠ।—কুলক্ষয় ইতি। প্রণশ্যন্তি অনুষ্ঠাতৃণাং বৃদ্ধানামভাবাদবশিষ্টং বালাদিরূপং বংশং ধর্ম্মলোপাদধর্ম্মোঽভিভবতি। অধর্ম্মেতি। দুষ্টাসু পুত্রার্থং বর্ণান্তরমুপাসীনাসু ॥৩৯।৪০॥

বিশ্বনাথ।—কুলক্ষয় ইতি। সনাতনাঃ কুলপরম্পরাপ্রাপ্তত্বেন বহুকালতঃ প্রাপ্তা ইত্যর্থঃ। প্রদুষ্যন্তীতি। অধর্ম্ম এব তা ব্যভিচারে প্রবর্ত্তয়তীতি ভাবঃ ॥ ৩৮ । ৩৯ । ৪০ ॥

---

অধ্যায়। বিপ্র হইতে ক্ষত্রিয়ার গর্ভে মূর্দ্ধাবসিক্ত জাতি, বৈশ্যাতে অম্বষ্ঠ, শূদ্রাতে নিষাদ ও পারশব। ক্ষত্রিয় হইতে বৈশ্যা ও শূদ্রাঙ্গনাতে মাহিষ্য ও উগ্র (আগুরি) জাতি জন্মগ্রহণ করে। শূদ্র হইতে বৈশ্যা ও ক্ষত্রিয়াতে মাহিষ্য ও উগ্রজাতি উৎপন্ন হয়। বৈশ্য হইতে শূদ্রাতে করণ জাতি উৎপন্ন হয়। ব্রাহ্মণীতে ক্ষত্রিয় হইতে সূত জাতি এবং বৈশ্য হইতে বৈদেহক জাতি জন্মে। ব্রাহ্মণীতে শূদ্র হইতে চণ্ডাল জাতি উৎপন্ন হয়। ক্ষত্রিয়ের গর্ভে বৈশ্য হইতে মাগধ জাতি, শূদ্রার গর্ভে বৈশ্য হইতে ক্ষত্ত জাতি জন্মগ্রহণ করে। শূদ্র হইতে বৈশ্যার গর্ভে আয়োগব জাতি হইয়াছে। উক্ত মাহিষ্য হইতে করণীর গর্ভে রথকার জন্মিয়াছে। অনুক্ত বর্ণসঙ্কর জাতি প্রতিলোমজ ও অনুলোমজ জানিবে। বেণ রাজার সময়ে বর্ণসঙ্করের উদ্ভব হয়। যথা, "ততঃ প্রভৃতি যো মোহাৎ প্রমীতপতিকাং স্ত্রিয়ম্" "দ্বিজৈর্হি বিদ্বদ্ভিঃ পশুধর্ম্মো বিগর্হিতঃ। মনুষ্যাণামপি প্রোক্তো বেণে রাজ্যে প্রশাসতি ॥ স মহীমখিলাং ভুঞ্জন্ রাজর্ষিপ্রবরঃ পুরা। বর্ণানাং সঙ্করং চক্রে কামোপহতচেতনঃ ॥" মনুসংহিতা। অর্থাৎ ইন্দ্রিয় প্রবৃত্তির প্রাবল্যহেতু বিলুপ্ত জ্ঞান বেণ রাজার সময়ে এই নিষিদ্ধ পশু ব্যবহার প্রচলিত হইয়া বর্ণ সঙ্করের উদ্ভব হইয়াছে।

তাৎপর্য্য।—পুরুষগণ আচার-ভ্রষ্ট ও ধর্ম্ম-হীন হইলে কুলকামিনীগণ মনে মনে নানাপ্রকার কুতর্ক করিতে থাকিবে এবং স্বামী বা অভিভাবকগণ যদি ধর্ম্মত্যাগী ও বিপথগামী হইয়া থাকেন, তবে আমরাই বা কেন স্বাধীন ভাবে স্বেচ্ছানুরূপ-পথে বিচরণ না করিব, ইত্যাদিরূপ কল্পনা করিতে থাকিবে। অপিচ কুমার্গগামী স্বধর্ম্মত্যাগী স্বামী, ভ্রাতা, পিতা প্রভৃতি স্বজনগণের কুদৃষ্টান্তের অনুকরণে কামিনীগণ অবশ্যই নানাপ্রকার পাপ-পঙ্ক-পরিলিপ্তা হইবে। কুলকামিনীগণ বিপথগামিনী হইলে নিশ্চয়ই জারজ সন্তানের আবির্ভাব হইবে এবং বংশের মহিমা এককালে উৎসন্ন হইয়া যাইবে। হৃদয়ের এই বিষাদজনক কল্পনাপ্রসূত নিদারুণ বেদনা নিবেদন করিবার নিমিত্ত, অর্জ্জুন নারায়ণকে "কৃষ্ণ" এই অতি প্রিয়, মধুর ও প্রেম-পূর্ণ নামে সম্বোধন করিলেন। কৃষ্ণের বৃষ্ণিবংশে জন্ম, তিনি যদুকুলপতি, কুলাগত মহিমা সংরক্ষণে তিনি সতত সচেষ্ট ইত্যাদি বিষয় সমূহ স্বয়ং স্মরণ করিয়া এবং নারায়ণকেও তৎসমস্ত স্মরণ করাইবার অভিপ্রায়ে, অর্জ্জুন তাঁহাকে "বার্ষ্ণেয়" বলিয়া সম্বোধন করিলেন ॥ ৪০ ॥

—০:(*):০—

সঙ্করো নরকায়ৈব কুলঘ্নানাং কুলস্য চ।
পতন্তি পিতরো হ্যেষাং লুপ্তপিণ্ডোদকক্রিয়াঃ ॥৪১॥

অন্বয়।—সঙ্করঃ কুলঘ্নানাং (কুল নাশকানাং) কুলস্য চ নরকায়* (নরক পাতায়) এব এষাং পিতরঃ হি লুপ্ত-পিণ্ড-উদক-ক্রিয়াঃ† (সন্তঃ) পতন্তি ॥ ৪১ ॥

---

* নরক।—পাপিনাং মরণোত্তরকালে যাতনাসঙ্কুলং নিবাসস্থানম্। "উদ্যোর্দ্ধে নরকাঃ শঙ্কু কোট্যঃ পচ্যমানতঃ। চত্বারিংশন্মিতং তেষাং প্রধানং তন্নিবোধত।" ইত্যাদি দেবী পুরাণীয়বর্ণনায় নরক বর্ণনা পরিদৃষ্ট হয়। বরাহ পুরাণে লিখিত আছে, "অহিংসকা ন গচ্ছন্তি ব্রহ্মচর্য্যব্যবস্থিতাঃ।" এবং স্থানান্তরে লিখিত আছে, "ন্যায়চিন্নরকং যাতি ন সৎপুত্রী ন ভূমিদঃ।" পদ্মপুরাণে লিখিত আছে, "প্রাণিহিংসাপ্রকৃতাশ্চ তে বৈ নিরয়গামিনঃ।" বিষ্ণুপুরাণে লিখিত আছে, "পাপকৃদ্যাতি নরকং প্রায়শ্চিত্তপরাঙ্মুখঃ।" ইত্যাদি শাস্ত্রোক্তি সমূহ দ্বারা সপ্রমাণিত হইতেছে যে, অর্জ্জুনের আশঙ্কা অমূলক নহে, এবং যুদ্ধাদি প্রাণিহিংসা ব্যাপার, কুলক্ষয় জনিত সৎপুত্রের অভাব, ধর্ম্মজ্ঞান ও শিক্ষার অভাব জনিত প্রায়শ্চিত্ত-বিমুখতা ইত্যাদি সকল কারণই নরকপ্রদ।

† "পুত্রঃ পৌত্রঃ প্রপৌত্রো বা ভ্রাতা বা ভ্রাতৃসন্ততিঃ। সপিণ্ডসন্ততির্বাপি ক্রিয়ার্হা নৃপ জায়তে॥ তেষামভাবে সর্ব্বেষাং সমানোদকসন্ততিঃ।" মাতৃপক্ষ পিণ্ডেন সংবদ্ধা যে জলেন বা। কুলদ্বয়েহপি চোৎসন্নে

**প্রতিশব্দ।—বর্ণ সঙ্কর কুলনাশকদিগের এবং কুলের নরক-নিমিত্ত-ই ইহাদের পিতৃগণ নিশ্চয় পিণ্ড-জল-হীন ( হইয়া ) পতিত হয় ॥ ৪১॥**

---

স্ত্রীভিঃ কার্য্যা ক্রিয়া নৃপ। সংঘাতান্তর্গতৈর্ব্বাপি কার্য্যাঃ প্রেতস্য বাঃ ক্রিয়াঃ॥" ইত্যাদি বিষ্ণুপুরাণান্তর্গত শ্রাদ্ধাধিকারীর নির্ণয় দ্রষ্টব্য। কুলক্ষয়ে শ্রাদ্ধ সম্পর্কিত লোকের অভাব ঘটিলে অগত্যা পিতৃপুরুষদিগের পিণ্ড তর্পণাদি বন্ধ হইবে।

মনু বলিয়াছেন,—"অপত্যং ধর্ম্মকার্য্যাণি শুশ্রূষা রতিরুত্তমা। দারাধীনস্তথা স্বর্গঃ পিতৃণামাত্মনশ্চ হ॥" অর্থাৎ অপত্য উৎপাদন, ধর্ম্মকার্য্য সম্পাদন, পরিচর্য্যা, উত্তমা রতি, স্বকীয় এবং পিতৃগণের স্বর্গ এ সকলই স্ত্রীগণের অধীন। স্ত্রীগণ ব্যভিচারিণী হইলে এবং কুলক্ষয় হেতু ক্ষেত্রাধিকারী স্বরূপ তাহাদের স্বামী নির্ণয় না থাকিলে সেই ভ্রষ্টা নারীর গর্ভজাত সন্তান কাহার হইবে তাহার স্থিরতা থাকে না। অনিযুক্তাক্ষেত্রে যে বীজ উপ্ত হয় তাহা বীজিরই হইয়া থাকে। তদযথা মনু;—"বিশিষ্টং কুত্রচিদ্বীজং স্ত্রীযোনিস্ত্বেব কুত্রচিৎ। উভয়ন্তু সমং যত্র সা প্রসূতিঃ প্রশস্যতে॥" এই বচনের টীকায় শ্রীমৎ কুল্লুক ভট্ট লিখিয়াছেন। "কচিদ্বীজং প্রধানং জাতো যে অনিযুক্তায়ামিতি ন্যায়েনোৎপন্নো বীজিনো বুধ এব সোমস্য, তথা ব্যাস-ঋষ্যশৃঙ্গাদয়া বীজিনামেব সুতাঃ।" কচিৎ ক্ষেত্রস্য প্রাধান্যং, "যথাস্ত্যাত্মজঃ প্রমীতস্য" ইতি বক্ষ্যতি। অতএব বিচিত্রবীর্য্য-ক্ষেত্রে ক্ষত্রিয়ায়াং ব্রাহ্মণোৎপাদিতা অপি ধৃতরাষ্ট্রাদয়ঃ ক্ষত্রিয়াঃ ক্ষেত্রিণঃ এব পুত্রা বভুবুঃ ইত্যাদি।" অর্থাৎ অনিযুক্ত স্থলে জাত সন্তান বীজির হয়। যেমন চন্দ্রের ঔরসে তদীয় গুরুপত্নী তারার গর্ভজাত বুধ চন্দ্র-তনয় রূপে পরিচিত এবং পরাশরের ঔরসে ধীবর-নন্দিনী সত্যবতীর গর্ভজাত ব্যাস ব্রাহ্মণরূপে খ্যাত। নিযুক্তাস্থলে জাত অপত্য ক্ষেত্রপতির হইয়া থাকে। যেমন বিচিত্রবীর্য্যের পত্নীদ্বয়ের গর্ভে ব্যাসের ঔরসজাত ধৃতরাষ্ট্র ও পাণ্ডু ক্ষত্রিয়রূপে খ্যাত। সুতরাং ভ্রষ্টা স্ত্রীর গর্ভে উক্ত বীজ নিরূপিত না থাকায় এবং অনিযুক্তা বিধায়, সন্তান অনিশ্চিত-পিতৃক হইবে। অতএব পূর্ব্বোক্ত বিষ্ণুপুরাণীয় বচনানুসারে পিণ্ডাধিকারীর নিশ্চয় থাকিবে না। অপিচ মনু বলিয়াছেন, "ইয়ং ভূমির্হি ভূতানাং শাশ্বতী যোনিরুচ্যতে। নচ যোনিগুণান্ কাংশ্চিদ্বীজং পুষ্যতি পুষ্টিষু॥ ভূম্যাবপ্যেককেদারে কালোপ্তানি কৃষীবলৈঃ। নানারূপাণি জায়ন্তে বীজানীহ স্বভাবতঃ। ব্রীহয়ঃ শালয়ো মুদ্গাস্তিলা মাষাস্তথা যবাঃ। যথা বীজং প্ররোহন্তি লশুনানীক্ষবস্তথা। অন্যদুপ্তং জাতমন্যদিত্যেতন্নোপপদ্যতে॥ উপ্যতে যদ্ধি যদ্বীজং তত্তদেব প্ররোহতি॥" অর্থাৎ ক্ষেত্র যাবতীয় উদ্ভিদের উৎপত্তির কারণ হইলেও, সকলই বীজ-ধর্ম্ম প্রাপ্ত হয়। ক্ষেত্রের নানাস্থানে নানা বীজ উপ্ত হইলেও, ফল সকল ক্ষেত্র ধর্ম্ম প্রাপ্ত হয় না, বিভিন্ন প্রকার বীজধর্ম্মই প্রাপ্ত হয়। একক্ষেত্রে ব্রীহি, শালি, মুগ, মাষ, লশুন, ইক্ষু প্রভৃতি উপ্ত হইলে সকলে স্ব স্ব ধর্ম্ম বিশিষ্ট হয়, ক্ষেত্র ধর্ম্ম প্রাপ্ত হয় না। সুতরাং বীজেরই প্রাধান্য কীর্ত্তিত হইল। অতএব নীচব্যক্তিগণের সংযোগে উত্তরোত্তর নীচ ভাবাপন্ন সন্তান জন্মিবে এবং বংশের ধর্ম্ম, নিয়ম ও আচার সকলই বিলুপ্ত হইবে। এইরূপে এই যুদ্ধ জনিত কুলক্ষয় হইতে ইহলৌকিক ও পারলৌকিক মহানর্থের উৎপত্তি হইবে।

পিণ্ড।—মৃত পিত্রাদির উদ্দেশ্যে দেয় শ্রাদ্ধ-শেষ হবিষ্যান্নাদি নির্ম্মিত বিল্বফলাকার অন্ন। "শ্রাদ্ধার্থাদ্ধৃত-বিষোৎন্নাদেঃ সর্ব্বাণীং যাবদুক্তব্যোদনব্যঞ্জনাদি ততোন্নং গৃহীত্বা যদগ্নৌ করণশেষেণ সহ সর্ব্বীয় মিলীকৃত্য পিণ্ডদানমারভেত।" "মধ্বাজ্যতিলসংযুক্তং সর্ব্বব্যঞ্জনসংযুতম্। উদ্ধৃত্যান্নাদ পিণ্ডং কৃত্বা বিল্বফলোপমম্॥ দদ্যাৎ" ইত্যাদি শ্রাদ্ধতত্ত্ব। অন্নাভাবেও অন্য পদার্থে পিণ্ড হইতে পারে, তাহার প্রমাণ রামায়ণে আছে। যথা; ইঙ্গুদং বদরৈর্মিশ্রং পিণ্যাকং দর্ভসংস্তরে। ন্যস্য পিণ্ডং ততো রাম ইদং বচনমব্রবীৎ। ইদং ভুঙ্ক্ষ্ব মহারাজ প্রীতো যদশনা বয়ম্। যদন্নাঃ পুরুষা রাজংস্তদন্নাঃ পিতৃদেবতাঃ॥"

ব্যাখ্যা।—বর্ণসঙ্করগণ কুলনাশকারিগণকে এবং সেই কুলকেও নরকস্থ করে; তাহাদের পিতৃপিতামহাদি শ্রাদ্ধ-তর্পণ বিরহিত হইয়া পতিত-দশা প্রাপ্ত হয়॥ ৪১॥

আনন্দগিরি।—বর্ণসঙ্করস্য দোষপর্য্যবসায়িতামাদর্শয়তি সঙ্কর ইতি। কুলক্ষয়করাণাং দোষান্তরং সঞ্চিনোতি পতন্তীতি। কুলক্ষয়কৃতাং পিতরো নিরয়গামিনঃ সম্ভবন্তীত্যত্র হেতুমাহ লুপ্তেতি। পুত্রাদীনাং কর্ত্তৄণামভাবাৎ লুপ্তাঃ পিণ্ডস্যোদকস্য চ ক্রিয়া যেষাং তে তথা। ততশ্চ প্রেতত্বপরাবৃত্তিকারণাভাবান্নরকপতনমেবাবশ্যকমাপতেদিত্যর্থঃ॥ ৪১॥

শ্রীধর।—এবং সতি সঙ্কর ইত্যাদি। এষাং কুলঘ্নানাং পিতরঃ পতন্তি, হি যস্মাৎ, লুপ্তাঃ পিণ্ডোদকক্রিয়া যেষাং তে তথা॥ ৪১॥

বলদেব।—কুলস্য সঙ্করঃ কুলঘ্নানাং নরকায়ৈবেতি যোজনা। ন কেবলং কুলঘ্ন এব নরকে পতন্তি কিন্তু তৎপিতরোঽপীত্যাহ পতন্তীতি। হির্হেতৌ। পিণ্ডাদিদাতৄণাং পুত্রাদীনামভাবাদ্বিলুপ্তপিণ্ডাদিক্রিয়াঃ সন্তস্তে নরকায়ৈব পতন্তি॥ ৪১॥

মধুসূদন।—কুলস্য সঙ্করশ্চ কুলঘ্নানাং নরকায়ৈব ভবতীত্যন্বয়ঃ। ন কেবলং কুলঘ্নানামেব নরকপাতঃ কিন্তু তৎপিতৄণামপীত্যাহ পতন্তীতি। হিশব্দোঽপ্যর্থে হেতৌ বা। পুত্রাদীনাং কর্ত্তৄণামভাবাৎ। লুপ্তাঃ পিণ্ডস্যোদকস্য চ ক্রিয়া যেষাং তে তথা। কুলঘ্নানাং পিতরঃ পতন্তি নরকায়ৈবেত্যনুষঙ্গঃ॥ ৪১॥

নীলকণ্ঠ।—সঙ্কর ইতি। কথং তর্হি জামদগ্ন্যেন রামেণ ক্ষত্রিয়েষু হতেষু তত্স্ত্রিয়ঃ পুনঃ পুনর্ব্রাহ্মণেভ্যঃ পুত্রান্ জনয়ামাসুরিত্যুপাখ্যায়তে, কথং বা ধৃতরাষ্ট্রাদীনামসঙ্করজত্বমিত্যাশঙ্ক্যাহ পতন্তীতি। হিশব্দো বৈদিকীং প্রসিদ্ধিং দ্যোতয়তি। সা হি "ন শেষো অগ্নে অন্যজাতমস্তি" ইতি শ্রুতিঃ। অন্যস্মাজ্জাতং শেষোঽপত্যং নাস্তীতি তদর্থঃ। "অন্যোদর্য্যো মনসাপি ন মন্তব্যো মমায়ং পুত্রঃ" ইতি যাস্কবচনাচ্চ।" "যে যজামহে" ইতি শাস্ত্রাৎ। যে বয়ং যজামহে ইত্যর্থকাৎ দৃশ্যমানস্য পিত্রাদেঃ সংশয়গ্রস্তত্বাদয়ং মম পিতৈবেতি নিশ্চয়স্য দুঃখসাধ্যত্বাৎ। মন্ত্রশ্চ "যোঽহমস্মি স সন্ যজে, ব্রাহ্মণেঽপ্যর্থবাদশ্চ, ন চৈতদ্বিদ্মো ব্রাহ্মণাঃ স্মো বয়মব্রাহ্মণা বা" ইতি, তস্মাদ্বীজপতেরেব পিণ্ডাদিপ্রাপ্তির্ন তু ক্ষেত্রপতেরিতি লুপ্তপিণ্ডোদকক্রিয়ত্বাদবশ্যং পিতৄণাং পাতো ভবতি। ক্ষেত্রজপুত্রস্মৃতিস্তু ইহ লোকে বংশস্থাপনমাত্রপরা ন তু তেন ক্ষেত্রপতেঃ কশ্চিদামুষ্মিক উপকারোঽস্তি উদাহৃতশ্রুতিবিরোধাৎ। অয়ঞ্চ সঙ্করোঽস্মাভিঃ স্বয়ং কৃতশ্চেদবশ্যমস্মান্ বাধিষ্যত এবেতি ভাবঃ॥ ৪১॥

তাৎপর্য্য।— স্বামীর অভাবে স্ত্রীর গর্ভে অপরের ঔরসে পুত্রোৎপাদনের বহুতর নিদর্শন ইতিহাসে পরিদৃষ্ট হয়। পাণ্ডবগণের পিতৃ-পিতৃব্যেরাও

উদকক্রিয়া অর্থাৎ তর্পণ।—দেবর্ষি পিতৃপুরুষাদির তৃপ্তির নিমিত্ত জলাঞ্জলি দানের নাম তর্পণ। যাজ্ঞবল্ক্য বলিয়াছেন, "নাস্তিক্যভাবাদ্যশ্চাপি ন তর্পয়তি বৈ সুতঃ। পিবন্তি দেহনিঃস্রাবং পিতরো বৈ জলার্থিনঃ॥"

পিতার অবর্ত্তমানে ব্যাস কর্ত্তৃক জাত। পরশুরাম,একবিংশবার ক্ষত্রিয়বংশ ধ্বংস করিলে, ক্ষত্রিয়াগণ ব্রাহ্মণের ঔরসে পুত্রবতী হইয়াছিলেন। দীর্ঘতমা নামক অন্ধ বিপ্রেন্দ্রের ঔরসে বলিরাজ-মহিষী সদেষ্ণা সন্তানলাভ করিয়াছিলেন। যুধিষ্ঠিরাদি পাণ্ডবগণও পিতৃ-বিদ্যমানে অন্যের ঔরসজাত। ইত্যাদিরূপ বহুল দৃষ্টান্ত থাকিতেও, অর্জ্জুন এস্থলে কুলক্ষয় হইলে বর্ণসঙ্করের উৎপত্তি হইবে বলিয়া কেন আশঙ্কা করিতেছেন এবং তাদৃশ ঘটনা ঘটিলে পিতৃকুল, জল-পিণ্ডাভাবে, নরকস্থ হইবেন ভাবিয়া কেনই বা কাতর হইতেছেন? উল্লিখিত দৃষ্টান্ত সকল অনুলোম পদ্ধতি* সম্মত। অনুলোমানুসারে যে সন্তান জন্মে সে সন্তান মাতৃবর্ণাপেক্ষা নীচবর্ণ হয় না। ঐসকল স্থলে উৎপন্ন অপত্য দ্বারা পিতৃপুরুষদিগের পিণ্ডোদক ক্রিয়ার কোনই ব্যাঘাত ঘটে নাই। শাস্ত্রানুসারে ক্ষেত্রোৎপন্ন সন্তান ক্ষেত্র-স্বামীর অর্থাৎ সেই স্ত্রীর বিবাহিত পতিরই হইয়া থাকে, বীজপতি পিতার হয় না; পরম জ্ঞানবান্ বাঙ্‌নিষ্ঠ ভীষ্মও এরূপ সনাতন ধর্ম্মের কথা নিজমুখে স্বীকার করিয়াছেন। সুতরাং অর্জ্জুনের আশঙ্কা আপাততঃ অমূলক বলিয়া বোধ হইতে পারে; কিন্তু বস্তুতঃ তাহা নহে। উল্লিখিত ঐতিহাসিক দৃষ্টান্ত সমূহ পর্য্যালোচনা করিলে প্রতীতি হইবে যে, তত্তৎস্থলে কামিনীকুল পুত্রার্থে নিযুক্ত হইয়াছিলেন এবং পুত্রার্থ ব্যতীত ইন্দ্রিয়-লালসায় পুরুষ সংসর্গের কামনা করেন নাই; আরও দেখা যাইতেছে, উদ্ধৃত দৃষ্টান্ত সমূহের কোন স্থলেই অনুলোম পদ্ধতির ব্যভিচার ঘটে নাই। বর্ত্তমান ক্ষেত্রে অর্জ্জুন আশঙ্কা করিতেছেন যে, স্ত্রীগণ স্বৈরিণী হইবে এবং স্বৈরিণী হইলে স্বেচ্ছাচার নিরতা ও যদৃচ্ছাবিহারানুরাগিণী হইবে। গুরুজন কর্ত্তৃক নিয়োগ বা সন্তানকামনা তখন তাহাদের পুরুষ-সংসর্গের কারণ হইবে না। তখন তাহারা ইন্দ্রিয়-ভোগ ও বিলাসোন্মত্ত হইয়া অনুলোম প্রভৃতি শাস্ত্র-বিহিত পদ্ধতির মস্তকে পদাঘাত করিবে। তাদৃশী যদৃচ্ছাভোগনিরতা কামিনীগণের গর্ভে নিশ্চয়ই বর্ণসঙ্করের উদ্ভব হইবে সুতরাং পিতৃপুরুষগণের জল-পিণ্ড রহিত হইবে সন্দেহ নাই।

---

* অনুলোমজ।—ব্রাহ্মণ হইতে ক্ষত্রিয়া গর্ভজাত, এবং ক্ষত্রিয় হইতে বৈশ্যাতে জাত ইত্যাদিকে অনুলোমজ বলে। আর ক্ষত্রিয় হইতে ব্রাহ্মণী গর্ভজাত ইত্যাদি সন্তানকে প্রতিলোমজ বলে। উত্তমাধমবর্ণায়াং জাতঃ অনুলোমজঃ। যথা মনুঃ; "সঙ্কীর্ণযোনয়ো যেতু প্রতিলোমানুলোমজাঃ। অন্যোন্যব্যতিষক্তাশ্চ তান্ প্রবক্ষ্যাম্যশেষতঃ।" ইতি॥

নিয়োগ ক্রমে পুরুষান্তর দ্বারা সন্তানোৎপাদন সর্ব্বতোভাবে অনুমোদিত ব্যবস্থা নহে। ভগবান্ মনু, শাস্ত্র-সম্মত প্রণালী ক্রমে নিয়োগের ব্যবস্থা প্রকটিত করিয়া, উপসংহার কালে পশ্চাদুদ্ধৃত অভিপ্রায় লিপিবদ্ধ করিয়াছেন। "নান্যস্মিন্ বিধবা নারী নিযোক্তব্যা দ্বিজাতিভিঃ। অন্যস্মিন্ হি নিযুঞ্জানা ধর্ম্মং হন্যুঃ সনাতনম্॥ নোদ্বাহিকেষু মন্ত্রেষু নিয়োগঃ কীর্ত্ত্যতে ক্বচিৎ। ন বিবাহবিধাবুক্তং বিধবাবেদনং পুনঃ॥ অয়ং দ্বিজৈর্হি বিদ্বদ্ভিঃ পশুধর্ম্মো বিগর্হিতঃ। মনুষ্যাণামপি প্রোক্তো বেণে রাজ্যং প্রশাসতি॥" অর্থাৎ দ্বিজাতিগণ কখন অন্যের বিধবা নারী নিযুক্তা করিবেন না। এইরূপে নিয়োগ করিলে চিরাগত ধর্ম্ম নষ্ট হয়। বিবাহের মন্ত্র মধ্যে কোন স্থানে নিয়োগের উল্লেখ নাই এবং বিবাহবিধির মধ্যেও বিধবা নারীর পুনর্ব্বিবাহের ব্যবস্থা নাই। বিদ্বান্ দ্বিজগণ এই নিয়োগ কার্য্য পশুধর্ম্ম ও বিগর্হিত বলিয়া জানেন। এই নিন্দিত ব্যবস্থা বেণের রাজ্য শাসন কাল হইতে প্রচলিত হইয়াছে; সুতরাং ইহা আধুনিক ও অশাস্ত্রীয়। নিয়োগ কার্য্যের অবৈধতার উল্লেখ করিয়াই ভগবান্ মনু ক্ষান্ত হন নাই। তিনি পূর্ব্বেই বলিয়াছেন যে, একটী মাত্র সন্তান-কামনা ভিন্ন অন্য কোন কারণে কদাপি পুরুষান্তর সংসর্গ, নিয়োগ বলিয়া পরিগণিত হইবে না এবং পুরুষ ও স্ত্রীর তাদৃশ সম্মিলন নিতান্ত অশ্রেয়স্কর হইবে। সুতরাং যখন নিয়োগই সুব্যবস্থা সম্মত এবং চিরন্তন শাস্ত্রানুমোদিত নহে, যদি বা তাহা অবলম্বিত হয়, তাহা হইলেও একটি সন্তান কামনা ব্যতীত অন্য কদাপি তাহা অনুষ্ঠেয় নহে, তখন কুলনারীগণের পক্ষে স্বাধীনা ও ভ্রষ্টচরিত্রা হওয়া কখনই অনুমোদিত হইতে পারে না। সেইরূপ পতিতা কামিনীর গর্ভজাত সন্তান কুলের কোনই উপকারে আসিবে না এবং বংশের অধঃপতনের হেতুভূত হইবে, এ কথা বলাই বাহুল্য। কেহ কেহ "কুলস্য সঙ্করশ্চ কুলঘ্নানাং নরকায়ৈব ভবতি" এরূপ যোজনা করিয়া থাকেন। অর্থাৎ কুলের জারজ সন্তানগণ কুল নাশকদিগেরই নরকের কারণ হয় ॥৪২॥

——০:;::(:০——

দোষৈরেতৈঃ কুলঘ্নানাং বর্ণসঙ্করকারকৈঃ।
উৎসাদ্যন্তে জাতিধর্ম্মাঃ কুলধর্ম্মাশ্চ শাশ্বতাঃ॥ ৪৩॥

**অন্বয়।**—কুলঘ্নানাং ( কুলনাশকানাং ) বর্ণসঙ্করকারকৈঃ দোষৈঃ শাশ্বতাঃ ( সনাতনাঃ ) জাতিধর্ম্মাঃ * কুলধর্ম্মাঃ † চ উৎসাদ্যন্তে ( বিলুপ্যন্তে ) ॥ ৪২ ॥

**প্রতিশব্দ।**—কুলনাশকদিগের এই-সকল বর্ণসঙ্কর-বিধায়ক দোষে সনাতন বর্ণগত-ধর্ম্ম-সকল এবং বংশগত-ধর্ম্ম-সকল উৎসন্ন-হয় ॥ ৪২ ॥

**ব্যাখ্যা।**—কুলনাশকদিগের বর্ণসঙ্কর বিধায়ক দোষে চিরাগত বর্ণসংক্রান্ত ধর্ম্ম ও বংশ প্রচলিত ধর্ম্ম বিলুপ্ত হইয়া যায় ॥ ৪২ ॥

**আনন্দগিরি।**—কুলক্ষয়কৃতামেতৈরুদাহৃতৈর্দোষৈর্ব্বর্ণসঙ্করহেতুভির্জ্জাতিপ্রযুক্তা বংশপ্রযুক্তাশ্চ ধর্ম্মাঃ সর্ব্বে সমুৎসাদ্যন্তে। তেন কুলক্ষয়কারণাদ্যুদ্ধাদুপরতিরেব শ্রেয়সীত্যাহ দোষৈরিতি ॥ ৪২ ॥

**শ্রীধর।**—উক্তদোষমুপসংহরতি দোষৈরিত্যাদি দ্বাভ্যাম্। উৎসাদ্যন্তে লুপ্যন্তে জাতিধর্ম্মা বর্ণধর্ম্মাঃ কুলধর্ম্মাশ্চেতি। চকারাদাশ্রমধর্ম্মাদয়োঽপি গৃহ্যন্তে ॥ ৪২ ॥

**বলদেব।**—উক্তং দোষমুপসংহরতি দোষৈরিতি দ্বাভ্যাং। উৎসাদ্যন্তে বিলুপ্যন্তে, জাতিধর্ম্মাঃ ক্ষত্রিয়ত্বাদিনিবন্ধনাঃ, কুলধর্ম্মাস্ত্বসাধারণাঃ। চশব্দাদাশ্রমধর্ম্মা গ্রাহ্যাঃ ॥ ৪২ ॥

**মধুসূদন।**—দোষৈরিতি। জাতিধর্ম্মাঃ ক্ষত্রিয়ত্বাদিনিবন্ধনাঃ, কুলধর্ম্মা অসাধারণাশ্চ, এতৈর্দোষৈরুৎসাদ্যন্তে উৎসন্নাঃ ক্রিয়ন্তে বিনাশ্যন্ত ইত্যর্থঃ ॥ ৪২ ॥

**বিশ্বনাথ।**—দোষৈরিতি উৎসাদ্যন্তে লুপ্যন্তে ॥ ৪২ ॥

**তাৎপর্য্য।**—এইরূপে বর্ণসঙ্কর ঘটিলে অচিরে সেই কুল নাশকদিগের পিতৃ পিতামহাদি পরম্পরাক্রমে পরিপালিত অতিপবিত্র কুলধর্ম্ম বিনষ্ট

---

* জাতিধর্ম্মঃ।—"অধ্যাপনমধ্যয়নং যজনং যাজনং তথা। দানং প্রতিগ্রহঞ্চৈব ব্রাহ্মণানামকল্পয়ৎ ॥ প্রজানাং রক্ষণং দানমিজ্যাধ্যয়নমেব চ। বিষয়েষ্বপ্রসক্তিশ্চ ক্ষত্রিয়স্য সমাসতঃ ॥ পশূনাং রক্ষণং দানমিজ্যাধ্যয়নমেব চ। বণিক্‌পথং কুসীদঞ্চ বৈশ্যস্য কৃষিমেব চ ॥ একমেব তু শূদ্রস্য প্রভুঃ কর্ম্ম সমাদিশৎ। এতেষামেব বর্ণানাং শুশ্রূষামনসূয়য়া ॥" মনুসংহিতা। অধ্যাপন, অধ্যয়ন, যজন, যাজন, দান, প্রতিগ্রহ ব্রাহ্মণদিগের কার্য্য। প্রজারক্ষা, দান, যজ্ঞ, অধ্যয়ন বিষয়াসক্তি ক্ষত্রিয়ের কার্য্য। পশুপালন, দান, যজ্ঞ, অধ্যয়ন বাণিজ্য, সুদের ব্যবসায়, কৃষিকর্ম্ম বৈশ্যের কার্য্য। অসূয়াবিরহিত হইয়া এই সকল বর্ণের শুশ্রূষা করা শূদ্রের কার্য্য। যে যে বর্ণের নিমিত্ত যে যে কার্য্য শাস্ত্রে বিহিত হইয়াছে, তাহাই তাহাদের বর্ণধর্ম্ম বা জাতিধর্ম্ম।

† কুলধর্ম্মঃ।—পুরুষানুক্রম, গুরুর উপদেশানুসারে যে উপাসনাপদ্ধতি-বিশেষ বংশ মধ্যে গোপন ভাবে অবলম্বিত ও অনুষ্ঠিত হইয়া থাকে, তাহাই তত্তবংশীয় কুলধর্ম্ম। তন্ত্রশাস্ত্রে কুলাচারী বা কৌল বলিয়া এক শ্রেণীর সাধকের উল্লেখ আছে এবং তদীয় সাধন প্রণালী কুলাচার বা কুলধর্ম্ম নামে পরিকীর্ত্তিত হইয়াছে

হইয়া যায় এবং ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র ভেদে শাস্ত্রে যে বিশেষ বিশেষ ধর্ম্ম বিহিত হইয়াছে, তাহাও বিলুপ্ত হইয়া যায়। কারণ যে সকল সঙ্কর সন্তান জন্মগ্রহণ করে, তাহারা যে গর্ভে জন্মে সেই বংশের প্রকৃষ্ট পদ্ধতি সমূহ এবং পরম্পরাগত কুলধর্ম্মাদি শিক্ষা করিতে পায় না; সুতরাং ভ্রষ্টাচার ও মূর্খ হইয়া কালযাপন করে। "চ" শব্দ দ্বারা ব্রহ্মচর্য্য, গার্হস্থ্য, ভিক্ষু ও বাণপ্রস্থ এই চারি প্রকার আশ্রম ধর্ম্মও বিনষ্ট হইবে ইহাই সূচিত হইতেছে ॥ ৪২ ॥

——(:০:)——

উৎসন্নকুলধর্ম্মাণাং মনুষ্যাণাং জনার্দ্দন!।
নরকে নিয়তং বাসো ভবতীত্যনুশুশ্রুম ॥ ৪৩ ॥

অন্বয়।—জনার্দ্দন! উৎসন্ন-কুল-ধর্ম্মাণাং (কুলধর্ম্মরহিতানাং) মনুষ্যাণাং নিয়তং নরকে* বাসঃ ভবতি ইতি অনুশুশ্রুম (শ্রুতবন্তঃ) ॥ ৪৩ ॥

প্রতিশব্দ।—প্রলয়কারিন্! বিনষ্ট-কুলধর্ম্ম-মনুষ্যদিগের সতত নরকে বাস-হয় ইহা শুনিয়াছি ॥ ৪৩ ॥

ব্যাখ্যা।—হে জনার্দ্দন! শাস্ত্রবেত্তাদিগের মুখে শ্রুত হইয়াছি, কুলধর্ম্ম বিরহিত মানবগণ অনন্তকালের নিমিত্ত নরকবাসী হইয়া থাকে ॥ ৪৩ ॥

আনন্দগিরি।—কিঞ্চ জাতিধর্ম্মেষু কুলধর্ম্মেষু চ উৎসন্নেষু তত্তদ্ধর্ম্মবর্জ্জিতানাং মনুষ্যাণামনধিকৃতানাং নরকপতনশ্রেয়োব্যাদনর্থকরমিদমেব হেয়মিত্যাহ উৎসন্নেতি। যথোক্তানাং মনুষ্যাণাং নরকপাতস্যাবশ্যকত্বে প্রমাণমাহ ইত্যনুশুশ্রুমেতি ॥ ৪৩ ॥

শ্রীধর।—উৎসন্নেতি। উৎসন্নাঃ কুলধর্ম্মা যেষামিতি উৎসন্নজাতিধর্ম্মাদীনামপ্যুপলক্ষণম্। অনুশুশ্রুম শ্রুতবন্তো বয়ং "প্রায়শ্চিত্তমকুর্ব্বাণাঃ পাপেষভিরতা নরাঃ। অপশ্চাত্তাপিনঃ পাপান্নিরয়ান্ যান্তি দারুণান্॥" ইত্যাদিবচনেভ্যঃ ॥ ৪৩ ॥

বলদেব।—উৎসন্নেতি। জাতিধর্ম্মাদীনামুপলক্ষণমেতৎ। অনুশুশ্রুম শ্রুতবন্তো বয়ং গুরুমুখাৎ। "প্রায়শ্চিত্তমকুর্ব্বাণাঃ পাপেষু নিরতা নরাঃ। অপশ্চাত্তাপিনঃ কষ্টান্নিরয়ান্ যান্তি দারুণান্" ইত্যাদিবাক্যৈঃ ॥ ৪৩ ॥

মধুসূদন।—ততশ্চ প্রেতত্বপরাবৃত্তিকারণাভাবান্নরক* এব কেবলং নিরন্তরং বাসো

---

* প্রেত।—মরণান্ত কাল হইতে সপিণ্ডীকরণ পর্য্যন্ত প্রেত শব্দবাচ্য। "কৃতে সপিণ্ডীকরণে নরঃ সংবৎসরাৎ পরম্। প্রেতদেহং পরিত্যজ্য ভোগদেহং প্রপদ্যতে।" রঘুনন্দন ধৃত বচন। মরণান্তে প্রথমে অতি

ভবতীতি ধ্রুবমিতি অনুশুশ্রুমেতি আচার্য্যাণাং মুখাদ্বয়ং শ্রুতবন্তো ন স্বাভ্যুহেন কল্পয়াম ইতি পূর্ব্বোক্তস্যৈব দৃঢ়ীকরণম্ ॥ ৪৩ ॥

তাৎপর্য্য।—হে জনার্দ্দন! আমি আচার্য্যদিগের মুখে শ্রবণ করিয়াছি যে, যাহাদিগের কুল-ধর্ম্ম বিনষ্ট হইয়া যায়, তাহাদিগকে প্রতিনিয়ত নিদারুণ নরকে বাস করিতে হয়। অর্জ্জুনের এই উক্তির প্রমাণ স্বরূপে পূজ্যপাদ টীকাকার শ্রীমৎ শ্রীধরস্বামী ও শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ নিম্নলিখিত শাস্ত্রীয় বচন ধৃত করিয়াছেন। "প্রায়শ্চিত্তমকুর্ব্বাণাঃ পাপেষভিরতা নরাঃ। অপশ্চাত্তাপিনঃ পাপাৎ নিরয়ান্ যান্তি দারুণান্ ॥" পাপরত মানবগণ, প্রায়শ্চিত্ত না করিলে এবং পাপের জন্য অনুতাপ না করিলে, দারুণ নরকে গমন করে। অর্থাৎ বংশে ভ্রষ্টাচারী অজ্ঞসন্তানের আবির্ভাব হইলে, বিদ্যা-বুদ্ধি ও ধর্ম্ম-জ্ঞানের অভাবে, তাহারা প্রায়শ্চিত্তাদি হিতকর অনুষ্ঠান দ্বারা স্ব স্ব হৃদয় সুনির্ম্মল করিয়া পুনরায় ধর্ম্মের সুপরিষ্কৃত পন্থায় বিচরণ করিতে পারে না; সুতরাং তাদৃশ ব্যক্তিগণের উত্তরোত্তর অধোগতি ভিন্ন উন্নতির আশা নাই। অর্জ্জুন পূর্ব্বে বলিয়াছেন, বর্ণসঙ্করকারক দোষ হইতে পিতৃ-পুরুষগণ শ্রাদ্ধ তর্পণাদি বিরহিত হন; পিণ্ডোদক ক্রিয়া ব্যতীত মৃত ব্যক্তির প্রেতত্ব পরিহার হয় না। অতএব বিগত-জীব ব্যক্তিগণকে গত্যন্তরাভাবে প্রেত হইয়া নিরন্তর নিরয় নিবাস করিতে হয়। যদি অর্জ্জুনোক্তি অশ্রদ্ধেয় বলিয়া ভগবান্ উপেক্ষিত করেন, এই আশঙ্কায় বলিতেছেন, হে ত্রিকালদর্শিন্ নারায়ণ! মানবের ইহকাল ও পরকাল ঘটিত কোন অবস্থাই তোমার অপরিজ্ঞাত নহে; সুতরাং তোমাকে বলিবার ও বুঝাইবার কথা কিছুই নাই; তথাপি আচার্য্যদিগের নিকট যেরূপ উপদেশ লাভ করিয়াছি, অধুনা তোমার নিকট তাহাই নিবেদন করিলাম;

---

বাহিক দেহ হয়, তদনন্তর প্রেতপিণ্ড প্রদানের পর, প্রেত দেহ হয় এবং সপিণ্ডীকরণের পর প্রেত স্বকীয় কর্ম্মানুসারে স্বর্গে বা নরকে গমন করে। যথা; "তৎক্ষণাদেব গৃহ্লাতি শরীরমাতিবাহিকং। আতিবাহিকসংজ্ঞোঽসৌ দেহো ভবতি ভার্গব। কেবলং তন্মনুষ্যাণাং নান্যেষাং প্রাণিনাং ক্বচিৎ। প্রেতপিণ্ডৈস্তথো দত্তৈর্দেহমাপ্নোতি ভার্গব। ভোগদেহমিতি প্রোক্তং ক্রমাদেব ন সংশয়ঃ। প্রেতপিণ্ডা ন দীয়ন্তে যস্য তস্য বিমোক্ষণং। শ্মাশানিকেভ্যো দেবেভ্য আকল্পং নৈব বিদ্যতে। তত্রাস্য যাতনা ঘোরাঃ শীতবাতাতপোদ্ভবাঃ। ততঃ সপিণ্ডীকরণে বান্ধবৈঃ সুকৃতে নরঃ। পূর্ণে সংবৎসরে দেহমতোঽন্যং প্রতিপদ্যতে। ততঃ স নরকে যাতি স্বর্গে বা স্বেন কর্ম্মণা ॥" শুদ্ধিতত্ত্ব।

এ সকল কিছুই আমার স্বকপোলকল্পিত নহে। ইত্যাকার বাক্য দ্বারা অর্জ্জুন পূর্ব্বোক্ত বাক্য সকল সমর্থিত করিলেন ॥ ৪৩ ॥

—o:):o:(:o—

অহো বত মহৎ পাপং কর্ত্তুং ব্যবসিতা বয়ম্।
যদ্রাজ্যসুখলোভেন হন্তুং স্বজনমুদ্যতাঃ ॥ ৪৪ ॥

অন্বয়।—অহো বত বয়ং মহৎ পাপং কর্ত্তুং ব্যবসিতাঃ(উদ্যুক্তাঃ) যৎ রাজ্য-সুখ-লোভেন স্বজনং (আত্মীয়ং) হন্তুং উদ্যতাঃ (প্রবৃত্তাঃ) ॥ ৪৪ ॥

প্রতিশব্দ।—হায় কষ্ট ! আমরা গুরুপাপ করিতে নিযুক্ত, যে রাজ্য-সুখের-লোভে আত্মীয়কে বিনাশ-করিতে প্রস্তুত-হইয়াছি ॥ ৪৪ ॥

ব্যাখ্যা।—অহো কি কষ্টের বিষয় ! সামান্য রাজ্যলোভের বশ-বর্ত্তী হইয়া আমরা আত্মীয় হননরূপ অতি বিগর্হিত কার্য্যানুষ্ঠানে প্রবৃত্ত হইয়াছি ॥ ৪৪ ॥

আনন্দগিরি।—রাজ্যপ্রাপ্তিপ্রযুক্তসুখোপভোগলুব্ধতয়া স্বজনহিংসায়াং প্রবৃত্তিরস্মাকং গুণদোষবিভাগবিজ্ঞানবতামতিকষ্টেতি পরিভ্রষ্টহৃদয়ঃ সন্নাহ অহো বতেতি ॥ ৪৪ ॥

শ্রীধর।—বন্ধুবধাধ্যবসায়েন সন্তপ্যমান আহ অহো বতেত্যাদি। স্বজনং হন্তুমুদ্যতা ইতি যৎ, এতন্মহৎ পাপং কর্ত্তুমধ্যবসায়ং কৃতবন্তো বয়ং, অহোবত বৃহৎ কষ্টমিত্যর্থঃ ॥ ৪৪ ॥

বলদেব।—বন্ধুবধব্যবসায়েনাপি পাপং সম্ভাব্যানুতপন্নাহ অহো ইতি। বতেতি খেদে।

মধুসূদন।—বন্ধুবধপর্য্যবসায়িযুদ্ধাধ্যবসায়োঽপি সর্ব্বথা পাপিষ্ঠতরঃ, কিং পুনর্যুদ্ধমিতি বক্তুং তদধ্যবসায়েনাত্মানং শোচয়ন্নাহ অহো বতেত্যাদি। যদীদৃশী তে বুদ্ধিঃ কুতস্তর্হি যুদ্ধাভি-নিবেশেনাগতোঽসীতি ন বক্তব্যং, অবিমৃষ্যকারিতয়া ময়ৌদ্ধত্যস্য কৃতত্বাদিতি ভাবঃ ॥ ৪৪ ॥

তাৎপর্য্য।—সিংহাসনে সমাসীন এবং অমাত্যাদি পরিবেষ্টিত হইয়া প্রতাপ ও গৌরব-স্ফীতভাবে সুখৈশ্বর্য্য সম্ভোগ করা ও প্রজাবর্গের উপর আধিপত্য বিস্তার করা কি এতই অসংবরণীয় লোভজনক যে, আমরা অধুনা তজ্জন্য পরমাত্মীয় ব্যক্তিবৃন্দের নিধনবাধনরূপ মহাপাপ সম্পাদনে ব্রতী হইয়াছি ? অহো ধিক ! আমাদের পাপাসক্ত লোভ-পরায়ণ হৃদয়কে ! অতি অকিঞ্চিৎকর, নিতান্ত উপেক্ষণীয় সামান্য সুখের লোভে যাহারা

আত্মীয়গণের রুধিরে বসুন্ধরাকে রাগ-রঞ্জিতা করিতে বদ্ধ-পরিকর হইয়াছে, জগতে কোন দুষ্কর্ম্মই তাহাদের অসাধ্য নহে। অর্জ্জুনকে এতাদৃশঃ দুর্ম্মনায়মান ও শোকমোহাভিভূত দেখিয়া, যদি ভগবান্ এরূপ মনে করেন. যে, এই সমর ক্ষেত্রে বিবিধ আত্মীয়, কুটুম্ব, আচার্য্য, পিতৃ পিতামহাদি উপস্থিত আছে, ইহা তুমি পূর্ব্বে জানিতে এবং যুদ্ধক্ষেত্রে আত্মীয় হনন যে অবশ্যম্ভাবী তাহাও তুমি নিশ্চয়ই পরিজ্ঞাত ছিলে; যুদ্ধ জনিত কুলক্ষয় ও তৎপরিণাম স্বরূপ যে সকল মহানর্থের বৃত্তান্ত অধুনা বিবৃত করিতেছ এবং শাস্ত্রীয় আচার ব্যবহার ও যুক্তি দ্বারা তৎসমস্তের সমর্থন করিয়া অবসন্ন ও কাতর হইতেছ, তোমার এ জ্ঞান এত দিন কোথায় ছিল? এ দারুণ অধ্যবসায়ে বিনিযুক্ত হইবার পূর্ব্বে এতাদৃশ চৈতন্য তোমার হৃদয়ে সমুদিত হয় নাই কেন? ইহার উত্তর স্বরূপে অর্জ্জুন বলিতেছেন, মদীয় অতি নিন্দনীয় অবিমৃষ্যকারিতা হেতু, হৃদয়ে ঘোরতর ঔদ্ধত্যের উদ্ভব হইয়াছিল। অতএব অবলম্বিত কার্য্যের হিতাহিত ও পরিণাম ফল পূর্ব্বে বিবেচনা করিতে পারি নাই। এইক্ষণে সম্মুখে প্রাণত্যাগে সঙ্কল্প-বদ্ধ স্বজনগণকে দেখিয়া আমার হৃদয়ের ঔদ্ধত্যরূপ তিমির অপগত হইয়াছে এবং তথায় শান্তি স্বরূপ সুবিমল সুধাংশু সমুদিত হইয়াছে। এই রূপ ভাবার্থ কোন পূজ্যপাদ টীকাকার সূচিত করিয়াছেন ॥ ৪৪ ॥

—০:):০:(:০—

**যদি মামপ্রতীকারমশস্ত্রং শস্ত্রপাণয়ঃ।**
**ধার্ত্তরাষ্ট্রা রণে হন্যুস্তন্মে ক্ষেমতরং ভবেৎ ॥৪৫॥**

**অন্বয়।**—যদি, অপ্রতীকারং (অকৃতব্যবসায়ং) অশস্ত্রং মাং, শস্ত্রপাণয়ঃ ধার্ত্তরাষ্ট্রাঃ রণে হন্যুঃ (হনিষ্যন্তি) তৎ মে ক্ষেমতরং * (মঙ্গলকরং) ভবেৎ ॥ ৪৫ ॥

**প্রতিশব্দ।**—যদি আত্মরক্ষায়-অচেষ্টিত অস্ত্র-বিহীন আমাকে শস্ত্রধারী ধৃতরাষ্ট্র-পুত্রেরা সমরে বধ-করে তাহা আমার অপেক্ষাকৃত-হিতকর হইবে ॥ ৪৫ ॥

---

* ক্ষেম—ক্ষেম শব্দের অর্থ অমরকোষের মতে 'কুশল' মেদিনীর মতে 'লব্ধরক্ষণ,' এবং হেমচন্দ্রের মতে 'মোক্ষ।' এই ত্রয় ভাবেই মূলের অর্থ করা যাইতে পারে।

পাঠান্তর—প্রিয়তরং ভবেৎ।

ব্যাখ্যা ।—আমি আত্মরক্ষায় উদাসীন হইলে ও শস্ত্র ত্যাগ করিলে যদি সশস্ত্র দুর্য্যোধনাদি সমরে আমাকে সংহার করেন তাহাও আমার পক্ষে অধুনা পরম কল্যাণকর ॥ ৪৫ ॥

আনন্দগিরি ।—যদ্যেবং যুদ্ধে বিমুখঃ সন্ পরপরিভবপ্রতীকাররহিতো বর্ত্তেথাস্তর্হি ত্বাং শস্ত্রপরিগ্রহরহিতং শত্রুং শস্ত্রপাণয়ো ধার্ত্তরাষ্ট্রা নিগৃহ্ণীযুরিত্যাশঙ্ক্যাহ যদীতি। প্রাণত্রাণাদপি প্রকৃষ্টো ধর্ম্মঃ প্রাণভৃতামহিংসেতি ভাবঃ ॥ ৪৫ ॥

শ্রীধর ।—এবং সন্তপ্তঃ সন্ মৃত্যুমেবাশংসমান আহ যদি মামিত্যাদি। অকৃতপ্রতীকারং তূষ্ণীমুপবিষ্টং মাং দৃষ্ট্বা যদি হনিষ্যন্তি তর্হি তদ্ধননং মম ক্ষেমতরং অত্যন্তহিতং ভবেৎ পাপানিষ্পত্তেঃ ॥ ৪৫ ॥

বলদেব ।—নন্বু ত্বয়ি বন্ধুবধাদ্বিনিবৃত্তেঽপি ভীষ্মাদিভির্যুদ্ধোৎসুকৈস্ত্বদ্বধঃ স্যাদেব ততঃ কিং বিধেয়মিতি চেৎ তত্রাহ যদি মামিতি। অপ্রতীকারমকৃতমদ্বধাধ্যবসায়পাপপ্রায়শ্চিত্তম্। ক্ষেমতরমতিহিতম্। প্রাণান্তপ্রায়শ্চিত্তেনৈবৈতৎপাপাবমার্জ্জনম্, ভীষ্মাদয়স্তু ন তৎপাপফলং প্রাপ্স্যন্ত্যেবেতি ভাবঃ ॥ ৪৫ ॥

মধুসূদন ।—নন্বু তব বৈরাগ্যেঽপি ভীমসেনাদীনাং যুদ্ধোৎসুকত্বাদ্বন্ধুবধো ভবিষ্যত্যেব ত্বয়া পুনঃ কিং বিধেয়মিত্যত আহ যদীতি। প্রাণাদপি প্রকৃষ্টো ধর্ম্মঃ প্রাণভৃতামহিংসা পাপানিষ্পত্তেঃ, তস্মাজ্জীবনাপেক্ষয়া মরণমেব মম ক্ষেমতরং অত্যন্তং হিতং ভবেৎ। প্রিয়তরমিতি পাঠেঽপি স এবার্থঃ। অপ্রতীকারং স্বপ্রাণত্রাণায় ব্যাপারমকুর্ব্বাণং বন্ধুবধাধ্যবসায়মাত্রেণাপি প্রায়শ্চিত্তান্তররহিতং বা। তথাচ প্রাণান্তপ্রায়শ্চিত্তেনৈব শুদ্ধির্ভবিষ্যতীত্যর্থঃ ॥ ৪৫ ॥

তাৎপর্য্য ।—আমি অস্ত্র শস্ত্র পরিত্যাগ করিয়া, আত্মরক্ষায় নিশ্চেষ্টভাবে বসিয়া থাকিলে, যদি শস্ত্রধারী দুর্য্যোধনাদি আমাকে অস্ত্রবিদ্ধ ও জীবনবিহীন করে, তাহাও আমার পক্ষে এক্ষণে পরম প্রার্থনীয় ও অতীব মঙ্গলময়। অর্জ্জুনের নির্ব্বেদ ক্রমশঃ উচ্চতর সোপানে আরোহণ করিতেছে। তিনি এক্ষণে, আত্মীয় হনন করিয়া জীবনধারণ করণাপেক্ষা, শত্রু হস্তে হত হইবার প্রার্থনা করিতেছেন এবং বন্ধুবধরূপ বিগর্হিত সঙ্কল্পের প্রায়শ্চিত্ত স্বরূপে, আত্মপ্রাণ পরিত্যাগ করিয়া বিশুদ্ধ হইবার কামনা করিতেছেন। তিনি মনে করিতেছেন, স্বয়ং বিনষ্ট হইলে তাঁহার দ্বারা সমরে যত নরহত্যা ঘটিত তাহার অন্যথা হওয়ায়, একবংশ সম্ভূত অনেক ব্যক্তির জীবন রক্ষিত হইতে পারে এবং কুলক্ষয় ও তজ্জনিত দোষ সমূহ কিয়ৎপরিমাণে নিবারিত হইতে পারে; সুতরাং তাঁহার বিবেচনায় অধুনা আত্মনাশই প্রশস্ততর। অপিচ স্বকীয় জীবন নিগত হইলে এই রণের পরি-

দাম স্বরূপ যে সকল মঙ্গলনিষ্ট ঘটিবে বলিয়া তিনি আশঙ্কা করিতেছেন, তাহার কিছুই তাঁহাকে দেখিতে হইবে না ; সুতরাং একণে জীবনত্যাগ করা তিনি প্রার্থনীয় বলিয়া মনে করিতেছেন।

একজন কাহারও কোন অপকার করিলে অপকৃত ব্যক্তি যদি ক্রোধ বা বিদ্বেষবুদ্ধির বশবর্ত্তী হইয়া অপকারকের অনিষ্ট করে, তাহার নাম 'প্রতীকার'। অর্জ্জুনাদি পাণ্ডবগণ, দুর্য্যোধনাদি কৌরবগণের দ্বারা নানারূপে অপকৃত হইয়াছেন ; তথাপি তৃতীয় পাণ্ডব অধুনা তাহাদের অপকার সাধনে অর্থাৎ বৈরনির্য্যাতনে বিমুখ। ইহাই মূলোক্ত 'অপ্রতীকার' শব্দের তাৎপর্য্য। যদি শোক মোহাচ্ছন্ন হইয়া অর্জ্জুন আত্মীয় হনন রূপ বিগর্হিত কার্য্যে বিরত হন এবং যুদ্ধাধ্যবসায় পরিত্যাগ করেন, তাহা হইলে প্রতিপক্ষগণ তাদৃশ বুদ্ধির বশবর্ত্তী হইয়া কদাচ সমরে বিমুখ হইবেন না এবং ভীষ্মাদি বীর পুরুষগণ, তাঁহাকে নিশ্চেষ্ট দেখিয়া, সহজেই বিনষ্ট করিবেন। ইত্যাকার আশঙ্কার উত্তর স্বরূপে অর্জ্জুন কর্ত্তৃক সমালোচ্য শ্লোক কথিত হইয়াছে। অপিচ অর্জ্জুন যুদ্ধ বিরত হইলেও ক্রোধোন্মত্ত বৈরনির্য্যাতনব্যাকুল ভীমসেনাদি পাণ্ডবগণ কখনই শত্রু সংহারে নিরস্ত হইবেন না, সুতরাং যেরূপেই হউক স্বজন সংহার অপরিহার্য্য। অতএব অর্জ্জুনের এই ঔদাসীন্য নিষ্ফল। এই আশঙ্কায় অর্জ্জুন মনে করিয়াছেন, ভীষ্ম বা ভীম যিনিই কেন পাপানুষ্ঠান করুন না, তাঁহাকে নিশ্চয়ই তজ্জন্য ফলভোগী হইতে হইবে ॥ ৪৫ ॥

———

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বার্জ্জুনঃ সংখ্যে রথোপস্থ উপাবিশৎ।
বিসৃজ্য সশরং চাপং শোকসংবিগ্নমানসঃ ॥ ৪৬ ॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে সৈন্যদর্শনো নাম প্রথমোঽধ্যায়ঃ।

অন্বয়।—সঞ্জয় উবাচ। শোক-সংবিগ্ন-মানসঃ ( শোকাকুলহৃদয়ঃ ) অর্জ্জুনঃ এবং উক্ত্বা সংখ্যে ( যুদ্ধে ) সশরং চাপং বিসৃজ্য (ত্যক্ত্বা) রথ-উপস্থে ( রথোপরি ) উপাবিশৎ ॥ ৪৬ ॥

প্রতিশব্দ।—শোক-কাতর-চিত্ত অর্জ্জুন এইরূপ বলিয়া যুদ্ধে বাণ-সহিত ধনুক ত্যাগ-করিয়া রথোপরে উপবেশন-করিলেন ॥ ৪৬ ॥

ব্যাখ্যা।—শোকাকুল হৃদয় অর্জ্জুন এইরূপে স্বকীয় হৃদয়বেদনা হৃষীকেশকে নিবেদন করিয়া ধনুর্ব্বাণ দূরে নিক্ষেপ করিলেন এবং বিষণ্ণভাবে সেই রথে উপবেশন করিলেন ॥ ৪৬ ॥

আনন্দগিরি।—যথোক্তমর্জ্জুনস্য বৃত্তান্তং সঞ্জয়ো ধৃতরাষ্ট্রং রাজানং প্রতি প্রবেদিতবান্ তমেব প্রবেদনপ্রকারং দর্শয়তি এবমিতি। প্রদর্শিতেন প্রকারেণ ভগবন্তং প্রতি বিজ্ঞাপনং কৃত্বা শোকমোহাভ্যাং পরিভূতমানসঃ সন্নর্জ্জুনঃ, সংখ্যে যুদ্ধমধ্যে, শরেণ সহিতং গাণ্ডীবং ত্যক্ত্বা ন যোৎস্যেঽহমিতি ব্রুবন্ রথস্য মধ্যে সন্ন্যাসমেব শ্রেয়স্করং মত্বোপবিষ্টবানিত্যর্থঃ ॥ ৪৬ ॥

শ্রীমৎপরমহংস-পরিব্রাজকাচার্য্য-শুদ্ধানন্দ-পূজ্যপাদ-শিষ্য-ভগবদানন্দগিরি বিরচিতে শ্রীগীতাভাষ্যবিবেচনে প্রথমোঽধ্যায়ঃ।

রামানুজ।—"তত্রাপশ্যৎ স্থিতান্ পার্থ" ইত্যারভ্য "এবমুক্ত্বার্জ্জুনঃ সংখ্যে" ইত্যন্তম্। এবন্তু পার্থো মহামনাঃ পরমকারুণিকোঽতিধার্ম্মিকঃ, ভ্রাতৃগৃহাদিভিরসকৃদ্বঞ্চিতোঽপি পরম-পুরুষসহায়োঽপি, আত্মনা হনিষ্যমাণান্ ভবদীয়ান্ বিলোক্য বন্ধুস্নেহে মলমনা ভবদ্ভিরতি-ঘোরৈর্ম্মারণোপায়ৈর্ম্মৎকৃপয়া ধর্ম্মভয়েন চাতিমাত্রখিন্নসর্ব্বগাত্রঃ সর্ব্বথা ন যোৎস্যামীত্যুক্ত্বা বন্ধুবিশ্লেষজনিতশোকসংবিগ্নমানসঃ সশরং চাপমুৎসৃজ্য রথোপরি উপাবিশৎ ॥ ২৬। ২৭। ২৮। ২৯। ৩০। ৩১। ৩২। ৩৩। ৩৪। ৩৫। ৩৬। ৩৭। ৩৮। ৩৯। ৪০। ৪১। ৪২। ৪৩। ৪৪। ৪৫। ৪৬ ॥

ইতি শ্রীমদ্রামানুজাচার্য্যবিরচিতে গীতাভাষ্যে প্রথমোঽধ্যায়ঃ।

শ্রীধর।—ততঃ কিং বৃত্তমিত্যপেক্ষায়াং সঞ্জয় উবাচ। এবমুক্ত্বেত্যাদি। সংখ্যে সংগ্রামে রথোপস্থে রথস্যোপরি, উপাবিশৎ উপবিবেশ। শোকেন সংবিগ্নং প্রকম্পিতং মানসং চিত্তং যস্য স তথা ॥ ৪৬ ॥

ইতি শ্রীভগবদ্গীতায়াং স্বামিকৃতটীকায়াং সৈন্যদর্শনো নাম প্রথমোঽধ্যায়ঃ।

বলদেব।—ততঃ কিমভূদিত্যপেক্ষায়াম্ সঞ্জয় উবাচ এবমুক্ত্বেতি। সংখ্যে যুদ্ধে. রথো-পস্থে রথোপরি, উপাবিশৎ উপবিবেশ। পূর্ব্বং যুদ্ধায় প্রতিযোদ্ধৃবিলোকনায় চোত্থিতঃ সন্ ॥ ৪৬ ॥

অহিংস্রত্বাত্মজিজ্ঞাসা দয়ার্দ্রস্তোপজায়তে। তদ্বিরুদ্ধস্য নৈবেতি প্রথমাদুপধারিতম্

ইতি শ্রীমদ্বলদেবকৃতে শ্রীভগবদ্গীতোপনিষদ্ভাষ্যে প্রথমোঽধ্যায়ঃ।

**মধুসূদন।**—ততঃ কিং বৃত্তমিত্যপেক্ষায়ামাহ। সঞ্জয় উবাচ। সংখ্যে সংগ্রামে, রথোপস্থে রথস্তোপরি উপবিবেশ। পূর্ব্বং যুদ্ধার্থমবলোকনার্থঞ্চোত্থিতঃ সন্। শোকেন সংবিগ্নং পীড়িতং মানসং যস্ত সঃ ॥ ৪৬ ॥

ইতি শ্রীমৎপরমহংসপরিব্রাজকাচার্য্যবিশ্বেশ্বরসরস্বতী-শ্রীপাদ শিষ্য শ্রীমধুসূদনসরস্বতী-বিরচিতায়াং গীতাগূঢ়ার্থদীপিকায়াং প্রথমোঽধ্যায়ঃ সমাপ্তঃ।

**নীলকণ্ঠ।**—এতদেব বিবৃণোতি দ্বাভ্যাং দোষৈরিতি এবমুক্তেতি। সংখ্যে সংগ্রামে ॥ ৪৩। ৪৪। ৪৫। ৪৬ ॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে গীতাসু প্রথমোঽধ্যায়ঃ।

**বিশ্বনাথ।**—সংখ্যে সংগ্রামে, রথোপস্থে রথোপরি ॥ ৪৩। ৪৪। ৪৫। ৪৬ ॥

ইতি সারার্থবর্ষিণ্যাং হর্ষিণ্যাং ভক্তচেতসাম্। গীতাসু প্রথমোঽধ্যায়ঃ সঙ্গতঃ সঙ্গতঃ সতাম্ ॥

**তাৎপর্য্য।**—এতদূর পর্য্যন্ত অর্জ্জুনের আন্তরিক অবসন্নতা তদীয় নিজ বাক্যে বিবৃত করিয়া, এক্ষণে সঞ্জয় বলিতেছেন যে, অতঃপর শোকাবসন্ন-হৃদয় অর্জ্জুন, ধনুর্ব্বাণ পরিত্যাগ পূর্ব্বক, বিষণ্ণ ভাবে রথের একদেশে উপবেশন করিয়া রহিলেন। সর্ব্বায়োজন সম্পন্ন হইয়া সমরে সমাগত হইলেও, সহসা সাত্ত্বিকভাবের পূর্ণ বিকাশ হেতু, অধুনা অর্জ্জুনের সমর-সাধ নিবৃত্ত হইয়াছে; রাজ্য লাভ ও বিষয় ভোগে তাঁহার আর বাসনা নাই; স্বজন সংহার করিয়া বিজয় গৌরবে স্ফীত হইতে তিনি আর অভিলাষী নহেন এবং পাপানুষ্ঠান অপেক্ষা প্রাণত্যাগ শুভকর বোধে, তিনি এক্ষণে আত্মরক্ষায় পরাঙ্মুখ। অতঃপর সন্ন্যাসধর্ম্মই শ্রেয়স্কর বলিয়া অর্জ্জুন বিবেচনা করিলেন। সমরার্থ সমাগত যোদ্ধৃবর্গকে দর্শন করিবার নিমিত্ত অর্জ্জুন পূর্ব্বে দণ্ডায়মান হইয়াছিলেন, এক্ষণে শোকমোহাচ্ছন্ন হইয়া বিরক্ত, নির্ব্বিন্ন ও হতাশভাবে উপবেশন করিলেন ॥ ৪৬ ॥

প্রথম অধ্যায়ের তাৎপর্য্য সমাপ্ত।

☞ পাঠান্তর - কোন কোন গ্রন্থে এই অধ্যায়ের নাম 'অর্জ্জুন-বিষাদঃ' এইরূপ দৃষ্ট হয়।

——০:):০:(:০——

# দ্বিতীয়োঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

**তং তথা কৃপয়াবিষ্টমশ্রুপূর্ণাকুলেক্ষণম্।**
**বিষীদন্তমিদং বাক্যমুবাচ মধুসূদনঃ॥ ১॥**

অন্বয়।—সঞ্জয় উবাচ। তথা কৃপয়া-আবিষ্টং (কৃপাপূর্ণং) অশ্রুপূর্ণ-আকুল-ঈক্ষণং বিষীদন্তং (বিষণ্ণং) তং মধুসূদনঃ ইদং বাক্যং উবাচ॥১॥

প্রতিশব্দ।—সঞ্জয় বলিলেন। সেইরূপ দয়া-বিশিষ্ট অশ্রু-সম্পূরিত কাতর-নয়ন শোকনিরত তাঁহাকে নারায়ণ এই কথা বলিলেন॥১॥

ব্যাখ্যা।—সঞ্জয় এখনও বলিতেছেন, সেই করুণার্দ্র হৃদয় গলদশ্রুলোচন ব্যাকুলচিত্ত বিষাদ-নিমগ্ন অর্জ্জুনকে ভগবান্ পশ্চাল্লিখিত বাক্য বলিতে লাগিলেন॥ ১॥

আনন্দগিরি।—অহিংসা পরমো ধর্ম্মো ভিক্ষাশনঞ্চেত্যেবং লক্ষণয়া বুদ্ধ্যা যুদ্ধবৈমুখ্যমর্জ্জুনস্য শ্রুত্বা স্বপুত্রাণাং রাজৈশ্বর্য্যমপ্রচলিতমবধার্য্য স্বস্থহৃদয়ং ধৃতরাষ্ট্রং দৃষ্ট্বা তস্য দুরাশামপনেষ্যামীতি মনীষয়া সঞ্জয়স্তং প্রত্যুক্তবানিত্যাহ সঞ্জয় ইতি। পরমেশ্বরেণ স্মার্য্যমাণোঽপি কৃত্যাকৃত্যে সহসা নার্জ্জুনঃ সস্মার, বিপর্য্যয়প্রযুক্তস্য শোকস্য দৃঢ়তরমোহহেতুত্বাৎ তথাপি তং ভগবান্ নোপেক্ষিতবানিত্যাহ তং তথেতি। তং প্রকৃতং পার্থং তথা স্বজনমরণপ্রসঙ্গদর্শনেন কৃপয়া করুণয়া * আবিষ্টমধিষ্ঠিতমশ্রুভিঃ পূর্ণে সমাকুলে চেক্ষণে যস্য তং অশ্রুব্যাপ্তনয়নং, বিষীদন্তং শোচন্তমিদং বক্ষ্যমাণং বাক্যং সোপপত্তিকং বচনং মধুনামানমসুরং সূদিতবানিতি মধুসূদনো ভগবানুক্তবান্ ন তু যথোক্তমর্জ্জুনমুপেক্ষিতবানিত্যর্থঃ॥ ১॥

শ্রীধর।—দ্বিতীয়ে শোকসন্তপ্তমর্জ্জুনং ব্রহ্মবিদ্যয়া। প্রতিবোধ্য হরিশ্চক্রে স্থিতপ্রজ্ঞস্য লক্ষণম্॥ ততঃ কিং বৃত্তমিত্যপেক্ষায়াং সঞ্জয় উবাচ তং তথেতি। অশ্রুভিঃ পূর্ণে আকুলে ঈক্ষণে যস্য তং, তথা উক্তপ্রকারেণ বিষীদন্তমর্জ্জুনং প্রতি মধুসূদন ইদং বাক্যমুবাচ॥ ১॥

---

* করুণা।—"কারুণ্যং করুণা ঘৃণা কৃপা দয়ানুকম্পানুক্রোশঃ" ইত্যমর। অস্যা লক্ষণং যথা; যত্নাদপি পরক্লেশং হর্ত্তুং যা হৃদি জায়তে। ইচ্ছা ভূমিসুরশ্রেষ্ঠ সা দয়া পরিকীর্ত্তিতা॥" ইতি পদ্মপুরাণীয় ক্রিয়াযোগসার। "আত্মবৎ সর্ব্বভূতেষু যো হিতায় শুভায় চ। বর্ত্ততে সততং হৃষ্টঃ ক্রিয়া হ্যেষা দয়া স্মৃতা"॥ ইতি মৎস্যপুরাণ। "পরে বা বন্ধুবর্গে বা মিত্রে দ্বেষ্টরি বা সদা। আত্মবদ্বর্ত্তিতব্যং হি দয়ৈষা পরিকীর্ত্তিতা॥" ইতি একাদশীতত্ত্ব

বলদেব।— দ্বিতীয়ে জীবযাথাত্ম্যজ্ঞানং তৎসাধনং হরিঃ। নিষ্কামকর্ম্ম চ প্রোচে স্থিতপ্রজ্ঞস্য লক্ষণম্॥ এবমর্জ্জুনবৈরাগ্যমুপশ্রুত্য স্বপুত্ররাজ্যাভ্রংশাশঙ্কয়া হৃষ্যন্তং ধৃতরাষ্ট্রমালক্ষ্য সঞ্জয় উবাচ তং তথেতি। মধুসূদন ইতি তস্য শোকমপি মধুবন্নিহনিষ্যতীতি ভাবঃ॥ ১॥

মধুসূদন।—অহিংসা পরমো ধর্ম্মো ভিক্ষাশনঞ্চেত্যেবং লক্ষণয়া বুদ্ধ্যা যুদ্ধবৈমুখ্যমর্জ্জুনস্য শ্রুত্বা স্বপুত্রাণাং রাজ্যমপ্রচলিতমবধার্য্য স্বস্থহৃদয়স্য ধৃতরাষ্ট্রস্য হর্ষনিমিত্তাং ততঃ কিং বৃত্তমিত্যাকাঙ্ক্ষামপনিনীষুঃ সঞ্জয়স্তং প্রত্যুক্তবান্ ইত্যাহ বৈশম্পায়নঃ। সঞ্জয় উবাচ। কৃপা মমৈতে ইতি ব্যামোহনিমিত্তঃ স্নেহবিশেষঃ, তয়া আবিষ্টং স্বভাবসিদ্ধয়া ব্যাপ্তং, অর্জ্জুনস্য কর্ম্মত্বং কৃপায়াশ্চ কর্ত্তৃত্বং বদতা তস্যা আগন্তুকত্বং ব্যুদস্তং, অতএব বিষীদন্তং স্নেহবিষয়ীভূতস্বজনবিচ্ছেদায় শঙ্কানিমিত্তঃ শোকাপরপর্য্যায়শ্চিত্তব্যাকুলীভাবো বিষাদস্তং প্রাপ্নুবন্তম্। অত্র বিষাদস্য কর্ম্মত্বেনার্জ্জুনস্য কর্ত্তৃত্বেন চ তস্যাগন্তুকত্বং সূচিতম্। অতএব কৃপাবিষাদবশাদশ্রুভিঃ পূর্ণে আকুলে দর্শনাক্ষমে চেক্ষণে যস্য তং, এবমশ্রুপাতব্যাকুলীভাবাখ্যকার্য্যদ্বয়জননদ্বারা পরিপোষং গতাভ্যাং কৃপাবিষাদাভ্যামুদ্বিগ্নং তমর্জ্জুনমিদং সোপপত্তিকং বক্ষ্যমাণং বাক্যমুবাচ, নতুপেক্ষিতবান্। মধুসূদন ইতি স্বয়ং দুষ্টনিগ্রহকর্ত্তার্জ্জুনং প্রত্যপি তথৈব বক্ষ্যতীতিভাবঃ॥ ১॥

নীলকণ্ঠ।—অর্জ্জুনে যুদ্ধাদুপরতে মৎপুত্রা নিষ্কণ্টকং রাজ্যং প্রাপ্স্যন্তীত্যাশাবন্তং রাজানং প্রতি সঞ্জয় উবাচ, তং তথেতি। তমর্জ্জুনম্, তথা "স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব" ইত্যুক্তপ্রকারেণ, কৃপয়া স্নেহেন, ন তু দয়য়া পরদুঃখপ্রহরণেচ্ছারূপয়া, তস্যাঃ পরদৌর্ব্বল্যনিশ্চয়োত্তরভাবিন্যা অর্জ্জুনে "যদি বা নো জয়েয়ুঃ," ইতি স্বপরাজয়মাশঙ্কমানে দুর্ভণত্বাৎ "যানেব হত্বা ন জিজীবিষামঃ" ইতিস্নেহাতিশয়সূচকবাক্যশেষবিরোধাচ্চ। আবিষ্টং ব্যাপ্তম্, বিষীদন্তং "সীদন্তি মম গাত্রাণি" ইত্যাদিনা উক্তরূপং বিষাদং প্রাপ্নুবন্তম্, ইদং বক্ষ্যমাণং বাক্যং বচনীয়ং উবাচ। মধুসূদন ইতি দুষ্টহন্তৃত্বাদেবাহর্জ্জুনং নিমিত্তীকৃত্য ত্বৎপুত্রানপি হনিষ্যত্যেবেতি ত্বয়া জয়াশা ন কার্য্যেতি ভাবঃ॥ ১॥

তাৎপর্য্য।—ভগবান্ শ্রীকৃষ্ণচন্দ্র দ্বিতীয়াধ্যায়ে আত্মানাত্ম বিচারজনিত ব্রহ্মবিদ্যা দ্বারা, অর্জ্জুনের শোকমোহরূপ তমোরাশিকে অপনোদন করতঃ, স্থিত-প্রজ্ঞ মুক্ত পুরুষের লক্ষণ নির্দ্দেশ করিয়াছেন।

যখন উভয়দলে ভীষণ রণবাদ্য বাজিয়া উঠিল এবং বীরগণ স্ব স্ব বাহু আস্ফালনপূর্ব্বক আত্মশ্লাঘা করিতে আরম্ভ করিলেন, তখন বীরকেশরী নরপুঙ্গব অর্জ্জুনের হৃদয়ে ধর্ম্মক্ষেত্র-মাহাত্ম্যেই হউক, কিম্বা সত্বগুণনিকেতন ভগবৎসান্নিধ্য বশতই হউক, সত্বগুণ অতিশয় প্রবল হইয়া উঠিল।

তাঁহার হৃদয়াকাশে 'অহিংসা পরমধর্ম্ম' এই পরম জ্ঞানস্বরূপ দিবাকর সমুদিত হইল। সমরপ্রাঙ্গণে সমুপস্থিত পিতার ন্যায় প্রতিপালন কর্ত্তা পিতামহ ভীষ্ম, সমরসন্ধানের শিক্ষা বিধানে সুদক্ষ পূজ্যাস্পদ গুরুদেব দ্রোণাচার্য্য ও ভ্রাতা দুর্য্যোধন প্রভৃতি আত্মীয় স্বজনগণকে দর্শন করিয়া ভক্তি ও স্নেহে তিনি এতই বিকলিতচিত্ত হইয়া পড়িলেন যে, আর অস্ত্র শস্ত্রাদির সহিত সমরক্ষেত্রে দণ্ডায়মান থাকিতে পারিলেন না এবং তিনি ভাবিতে লাগিলেন, জ্ঞানদাতা গুরু, অবিচ্ছেদ্য সম্বন্ধ-সম্পর্কিত জ্ঞাতি ও চিরপরিচিত পরম প্রেমাস্পদ বন্ধুগণের বিনাশ সাধন অপেক্ষা, বল্কলবসন ধারণ পূর্ব্বক, বনবাস কিংবা ভিক্ষাশনই শ্রেয়স্কর। অর্জ্জুন এরূপ বিবেচনা করিয়া প্রতিপক্ষের উত্তেজনাজনিত কুলক্ষয়কর যুদ্ধ হইতে বিমুখ হইলেন। স্ববক্তা' সঞ্জয়-মুখে এইসকল বৃত্তান্ত শ্রবণ করিয়া দুরাশা-কবলিত-হৃদয় দুর্ম্মতি ধৃতরাষ্ট্র মনে মনে ভাবিলেন,অতঃপর আমার পুত্রগণের চিরবাঞ্ছিত রাজৈশ্বর্য্য নিষ্কণ্টক হইল; কারণ ভীষ্ম দ্রোণাদি সম্মুখে বীরগণের যুদ্ধক্ষেত্রে অবিচলিতভাবে অবস্থিতি করিতে পারে,পাণ্ডব-সৈন্য-মধ্যে অর্জ্জুন ব্যতীত এরূপ সমর-দক্ষ দ্বিতীয় বীর আর লক্ষিত হইতেছে না। সেই শূর-কেশরী অর্জ্জুন যখন বৈরাগ্য হেতু সমর বিমুখ, তখন মৎপুত্রগণের বিজয়-বিষয়ে কোনই সন্দেহ নাই। ঈদৃশ্ সম্মুহময় ধৃতরাষ্ট্রকে অবলোকন করিয়া বুদ্ধি-মান্ সঞ্জয় স্ববুদ্ধি কৌশলে "ততঃ কিং" অর্থাৎ "তাহার পর কি হইল"। পুত্রস্নেহপরায়ণ অন্ধরাজের এতাদৃশ হৃদয়গত অনুসন্ধানেচ্ছা অনুমান করিয়া, অঙ্কুরেই তদীয় আশাবৃক্ষের মূলচ্ছেদ বাসনায় নিম্নলিখিতরূপ বাক্য বলিতেছেন। শুক্র-শোণিত-সম্ভূত নশ্বর স্থূলদেহধারী ব্যক্তি বিশেষের প্রতি পালন-কর্ত্তা পিতামহ, শিক্ষাদাতা গুরু, প্রাণতুল্য ভ্রাতৃগণ ইত্যাদি রূপ মনঃকল্পিত মমতা বশতঃ অর্জ্জুন কর্ত্তব্যবিমূঢ়, কৃপাপরতন্ত্র ও স্বজনগণ বিচ্ছেদভয়ে বিষণ্ণ ভাবাপন্ন হইয়াছিলেন। সেই উদ্বেগাকুল ধনঞ্জয়কে ভগবান্ মধুসূদন, মীমাংসা বেদান্ত সাঙ্খ্য পাতঞ্জল ও ন্যায়রূপ দর্শনাদি শাস্ত্র দ্বারা প্রমাণীকৃত এবং লৌকিক দৃষ্টান্তাদি দ্বারা নানাবিধ সমর্থ সম্পূরিত বাক্যাবলীসমন্বিত উপদেশ প্রদান করিয়াছিলেন। ভস্ম, পুরীষ কৃমি যাহার পরিণাম, তাদৃশ নশ্বর দেহ হইতে আত্মা স্বতন্ত্র ও অবিনাশী; তাদৃশ দেহ বিশিষ্ট ব্যক্তিগণকে অর্জ্জুন পিতামহাদিরূপে কল্পনা করিতেছেন এবং

তাঁহাদিগের বিনাশ সম্ভাবনায় নিরতিশয় ভীতভাবাপন্ন হইয়া আপনাকে কলুষিত বলিয়া তিরস্কৃত করিতেছেন। অর্জ্জুনের সেই বুদ্ধি-বিবেচনা আপাততঃ মনোহর হইলেও, নিতান্ত ভ্রমাত্মক এবং শুক্তিতে রজত কল্পনার ন্যায় অলীক কল্পনামাত্র। এবংবিধ ভূরি ভূরি উপদেশ দ্বারা শ্রীভগবান্ অর্জ্জুনের হৃদয়াবসাদ বিদূরিত করিয়াছিলেন। বন্ধুগণের বিচ্ছেদভয়ে হতবুদ্ধি ও কিংকর্ত্তব্যবিমূঢ় অর্জ্জুনকে ভগবান্ এই সঙ্কট স্থানে উপেক্ষা করিলেন না। বরং অঘটন-ঘটন-পটীয়সী বৈষ্ণবী মহামায়ার মহিমায় বিকলমতি অর্জ্জুনের আত্মবিস্মৃতিকারী মহামোহরূপ দুরন্ত মধু দৈত্যকে দূরীকৃত করিয়া কর্ত্তব্য কার্য্যে তাঁহাকে নিয়োজিত করিলেন। যিনি মধুনামা দৈত্যকে সূদন অর্থাৎ বিনাশ করিয়াছিলেন তিনি মধুসূদন এই অর্থে মূলে "মধুসূদন" এই শব্দ প্রযুক্ত হইয়াছে। এই বাক্য দ্বারা সঞ্জয় স্বপুত্রগণের কল্যাণাকাঙ্ক্ষী রাজা ধৃতরাষ্ট্রকে সঙ্কেতে ইহাই বলিলেন যে; দুষ্টদলনকারী ভগবান্ হরি, নরকেশরী অর্জ্জুনের দ্বারা কুরু-কুল-কলঙ্ক, তোমার পুত্রদিগকে নিহত করিয়া, ভূমণ্ডলে অশেষ যশোরাশি প্রতিষ্ঠিত করিবেন ॥ ১ ॥

—:*:

শ্রীভগবানুবাচ।

কুতস্ত্বা কশ্মলমিদং বিষমে সমুপস্থিতম্।
অনার্য্যজুষ্টমস্বর্গ্যমকীর্ত্তিকরমর্জ্জুন ! ॥ ২ ॥

অন্বয়।—শ্রীভগবান্ উবাচ। অর্জ্জুন! ত্বা বিষমে (বিপত্তৌ) কুতঃ অনার্য্য*জুষ্টং (শিষ্ট বিগর্হিতং) অস্বর্গ্যং অকীর্ত্তিকরং ইদং কশ্মলং (বৈক্লব্যং) সমুপস্থিতং ॥ ২ ॥

---

* অনার্য্য।—আর্য্যশব্দে ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য এই তিন বর্ণকে বুঝায় এবং অনার্য্য শব্দে শূদ্রগণ লক্ষিত হয়। নিম্নোদ্ধৃত কাত্যায়নকৃত শ্রৌতসূত্র ও তদ্ভাষ্য আলোচনা করিলে ইহা উপলব্ধ হইবে। "শূদ্রার্য্যৌ চর্ম্মণি পরিমণ্ডলে ব্যাযচ্ছেয়াতাম্" ইহার ভাষ্য যথা; "শূদ্রশ্চতুর্থো বর্ণঃ আর্য্যস্ত্রৈবর্ণিকঃ।" অর্থাৎ চতুর্থবর্ণ শূদ্র; ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এই ত্রিবর্ণ আর্য্য।

মনুসংহিতা আলোচনা করিলেও শূদ্রদিগকেই অনার্য্যজাতি বলিয়া অনুমিত হয়। আর্য্যাবর্ত্তের প্রসঙ্গে মনুতে লিখিত আছে, "এতান্ দ্বিজাতয়ো দেশান্ সংশ্রয়েরন্ প্রযত্নতঃ। শূদ্রস্তু যস্মিন্ কস্মিন্ বা নিবাসেদ্বৃত্তি-

প্রতিশব্দ।—শ্রীকৃষ্ণ বলিলেন। অর্জ্জুন! তোমাতে বিপত্তিকালে কোথা-হইতে আর্য্যজন-অসেবিত স্বর্গ অযোগ্য * অযশস্কর এই মোহ সমাগত-হইল ॥ ২ ॥

ব্যাখ্যা।—শ্রীকৃষ্ণ বলিলেন, হে অর্জ্জুন! এই দারুণ বিপত্তি জনক সঙ্কট সময়ে তোমার হৃদয়ে কোথা হইতে আর্য্যগণের নীতি-বিরুদ্ধ, পারলৌকিক অধোগতির কারণভূত, কলঙ্ক বিধায়ক এবংবিধ চিত্তবিকারের আবির্ভাব হইল? ॥ ২ ॥

আনন্দগিরি।—কিন্তদ্বাক্যমিত্যপেক্ষায়ামাহ শ্রীভগবানিতি। কুতো হেতোস্ত্বা ত্বাং সর্ব্বক্ষত্রিয়প্রবরং কশ্মলং মলিনং শিষ্টগর্হিতং যুদ্ধাৎ পরাঙ্মুখত্বং, বিষমে সভয়ে স্থানে

---

বর্ত্তিতঃ॥" অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এই দ্বিজাতিগণ সাগ্রহে এই সকল দেশ আশ্রয় করিবে। কিন্তু শূদ্রগণ বৃত্তির অনুরোধে যেখানে সেখানে বাস করিবে। মনুসংহিতার আর্য্য ও অনার্য্য জাতির বিভিন্নতা সুস্পষ্টরূপে নির্দ্দিষ্ট আছে। যথা; "জাতো নার্য্যামনার্য্যায়ামার্য্যাদার্য্যো ভবেদ্গুণৈঃ। জাতোহপ্যনার্য্যাদার্য্যায়ামনার্য্য ইতি নিশ্চয়ঃ॥ অনার্য্যমার্য্যকর্ম্মাণমার্য্যঞ্চানার্য্যকর্ম্মিণম্। সম্প্রধার্য্যাব্রবীদ্ধাতা ন সমৌ নাসমাবিতি॥" শ্রীমৎ কুল্লুক ভট্ট এই দুই শ্লোকের নিম্নলিখিত টীকা লিখিয়াছেন। তত্র নির্ণয়মাহ জাত ইতি। শূদ্রায়াং স্ত্রিয়ং ব্রাহ্মণাজ্জাতঃ স্মৃত্যুক্তৈঃ, পাকযজ্ঞাদিভিশ্চ গুণৈরনুষ্ঠীয়মানৈর্যুক্তঃ প্রশস্যো ভবতি, শূদ্রেণ পুনর্ব্রাহ্মণ্যাং জাতঃ, প্রতিলোমতঃ উৎপন্নতয়া শূদ্রধর্ম্মেহপ্যনধিকারাদপ্রশস্য ইতি নিশ্চয়ঃ, স্তায়প্রাপ্তোহপ্যর্থো বচনপ্রামাণ্যাদত্র বোধ্যতে॥ অনার্য্যমিতি। শূদ্রং দ্বিজাতি কর্ম্মকারিণং দ্বিজাতিঞ্চ শূদ্রকর্ম্মকারিণং ব্রহ্মা বিচার্য্য ন সমৌ নাসমাবিত্যবোচৎ ইত্যাদি॥ ইতি কুল্লুকভট্টঃ॥ অর্থাৎ আর্য্যের ঔরসে অনার্য্যের অর্থাৎ শূদ্রার গর্ভে যে সন্তান উদ্ভব হয় সে গুণযুক্ত হইলে আর্য্য হয়, এবং অনার্য্য অর্থাৎ শূদ্রের ঔরসে আর্য্যার গর্ভে যে সন্তান জন্মে সে নিশ্চয়ই অনার্য্য হইবে। অনার্য্য আর্য্য জাতির এবং আর্য্য অনার্য্য জাতির কর্ম্মানুষ্ঠান করিলে ধাতা বিচারপূর্ব্বক তাহাদের না সমান না অসমান বলিয়াছেন।

অথর্ব্ববেদেও আর্য্য ও শূদ্রের বিভিন্নতা উল্লিখিত আছে। যথা; "তয়াহং সর্ব্বং পশ্যামি যশ্চ শূদ্র উতার্য্যঃ।" অপিচ "প্রিয়ং মা কৃণু দেবেষু প্রিয়ং রাজসু মা কৃণু। প্রিয়ং সর্ব্বস্য পশ্যত উত শূদ্র উতার্য্যে॥" অথর্ব্ববেদসংহিতা॥

ঋগ্বেদে আর্য্য ও দস্যু বা দাস এইরূপ জাতিগত বিভিন্নতা পরিদৃষ্ট হয়। উক্ত সংহিতায় আর্য্য শব্দের প্রয়োগ দেখিয়া হিন্দুধর্ম্মাবলম্বি জনসাধারণ তাহার লক্ষিত বলিয়া উপলব্ধি হয়। তদিতর যাবতীয় মনুষ্য অনার্য্য, দস্যু বা দাস শব্দবাচ্য।

† স্বর্গ।—"স্বর্গস্থানং মহাপুণ্যং প্রোচ্যমানং নিবোধ মে। ভারতে কৃতপুণ্যানাং দেবানামপি চালয়ম্॥" নৃসিংহপুরাণ॥ "ন তত্র নাস্তিকা যান্তি ন স্তেনা নাজিতেন্দ্রিয়াঃ। ন নৃশংসা ন পিশুনাঃ কৃতঘ্নাঃ ন চ মানিনঃ। সত্যাস্তপঃস্থিতাঃ শূরাঃ দয়াবন্তঃ ক্ষমাপরাঃ। যজ্বানো দানশীলাশ্চ তত্র গচ্ছন্তি তে নরাঃ।" পদ্মপুরাণ ভূখণ্ডে ৯০ অধ্যায়।

সমুপস্থিতং প্রাপ্তমনার্য্যৈঃ শাস্ত্রার্থমবিজ্ঞৈঃ জুষ্টং সেবিতমস্বর্গ্যং স্বর্গানর্হং প্রত্যবায়কারণম্, ইহ চাকীর্ত্তিকরমযশস্করমর্জ্জুননাম্না প্রখ্যাতস্য তব নৈতদ্ যুক্তমিত্যর্থঃ ॥ ২ ॥

শ্রীধর।—তদেব বাক্যমাহ কুত ইতি। কুতো, হেতোস্বা ত্বাং বিষমে সঙ্কটে ইদং কশ্মলমুপস্থিতময়ং মোহঃ প্রাপ্তঃ, যত আর্য্যৈরসেবিতম্, অস্বর্গ্যমধর্ম্ম্যমযশস্করঞ্চ ॥ ২ ॥

বলদেব।—তদ্বাক্যমনুবদতি শ্রীভগবানিতি। "ঐশ্বর্য্যস্য সমগ্রস্য বীর্য্যস্য যশসঃ শ্রিয়ঃ। জ্ঞানবৈরাগ্যয়োশ্চাপি ষণ্ণাং ভগ ইতীঙ্গনা" ইতি পরাশরোক্তৈরৈশ্বর্য্যাদিভিঃ ষড়্ভির্নিত্যং বশিষ্ঠঃ। সমগ্রস্যেত্যেতৎ ষট্সু যোজ্যম্। হে অর্জ্জুন! ইদং স্বধর্ম্মবৈমুখ্যং কশ্মলং শিষ্টনিন্দ্যত্বান্মলিনং কুতো হেতোস্বাং ক্ষত্রিয়চূড়ামণিং সমুপস্থিতমভূৎ। বিষমে যুদ্ধসময়ে। ন চ মোক্ষায় স্বর্গায় কীর্ত্তয়ে বৈতদ্যুদ্ধবৈরাগ্যমিত্যাহ অনার্য্যেতি। আর্য্যৈর্মুমুক্ষুভির্ন জুষ্টং সেবিতং, আর্য্যাঃ খলু হৃদ্বিশুদ্ধয়ে স্বধর্ম্মানাচরন্তি। অস্বর্গ্যং স্বর্গোপলম্ভকধর্ম্মবিরুদ্ধম্। অকীর্ত্তিকরং কীর্ত্তিবিপ্লাবকম্॥ ২ ॥

মধুসূদন।—তদেব ভগবতো বাক্যমবতারয়তি শ্রীভগবানুবাচেতি। "ঐশ্বর্য্যস্য সমগ্রস্য ধর্ম্মস্য যশসঃ শ্রিয়ঃ। বৈরাগ্যস্যাথ মোক্ষস্য ষণ্ণাং ভগ ইতীঙ্গনা।" সমগ্রস্যেতি প্রত্যেকং সম্বন্ধঃ, মোক্ষস্যেতি তৎসাধনস্য জ্ঞানস্য, ইঙ্গনা সংজ্ঞা। এতাদৃশং সমগ্রৈশ্বর্য্যাদিকং নিত্যম্ প্রতিবন্ধেন যত্র বর্ত্ততে স ভগবান্। (নিত্যযোগে মতুপ্)। তথা "উৎপত্তিঞ্চ বিনাশঞ্চ ভূতানামাগতিং গতিং। বেত্তি বিদ্যামবিদ্যাঞ্চ স বাচ্যো ভগবানিতি॥" অত্র ভূতানামিতি প্রত্যেকং সম্বধ্যতে। উৎপত্তিবিনাশশব্দৌ তৎকারণস্যাপ্যুপলক্ষকৌ, আগতিগতী আগামিন্যৌ সম্পদাপদৌ। এতাদৃশো ভগবচ্ছব্দার্থঃ শ্রীবাসুদেব এব পর্য্যবসিত ইতি তথোচ্যতে। ইদং স্বধর্ম্মাৎ পরাঙ্মুখত্বং কৃপাব্যামোহাশ্রুপাতাদিপুরঃসরং কশ্মলং শিষ্টবিগর্হিতত্বেন মলিনং, বিষমে সভয়ে স্থানে, ত্বা ত্বাং সর্ব্বক্ষত্রিয়প্রবরং, কুতো হেতোঃ, সমুপস্থিতং প্রাপ্তম্। কিং মোক্ষেচ্ছাতঃ, কিংবা স্বর্গেচ্ছাতঃ, অথবা কীর্ত্তীচ্ছাত ইতি কিংশব্দেনাক্ষিপ্যতে। হেতুত্রয়মপি নিষেধতি ত্রিভির্বিশেষণৈরুত্তরার্দ্ধেন অনার্য্যেতি। আর্য্যৈর্মুমুক্ষুভির্নজুষ্টং ন সেবিতং, স্বধর্ম্মৈরাশয়শুদ্ধিদ্বারা মোক্ষমিচ্ছদ্ভিরপক্ককষায়ৈর্মুমুক্ষুভিঃ কথং স্বধর্ম্মস্ত্যাজ্য ইত্যর্থঃ। সন্ন্যাসাধিকারীতু পক্ককষায়োঽগ্রে বক্ষ্যতে। অস্বর্গ্যং স্বর্গহেতুধর্ম্মবিরোধিত্বাৎ, ন স্বর্গেচ্ছয়া সেব্যম্। অকীর্ত্তিকরং কীর্ত্ত্যভাবকরমপকীর্ত্তিকরং বা, ন কীর্ত্তীচ্ছয়া সেব্যম্। তথাচ মোক্ষকামৈঃ স্বর্গকামৈঃ কীর্ত্তিকামৈশ্চ বর্জ্জনীয়ম্, তৎকামএব ত্বং সেবসে, ইত্যহোঽনুচিতচেষ্টিতং তবেতিভাবঃ ॥ ২ ॥

নীলকণ্ঠ।—অর্জ্জুনং উদ্বোজয়ন্ শ্রীভগবানুবাচ কুত ইতি। কশ্মলং বৈক্লব্যম্, বিষমে যুদ্ধসঙ্কটে, অনার্য্যৈ ভীরুভির্জুষ্টং সেবিতং ন তু ত্বাদৃশৈঃ শূরৈঃ, ন আর্য্যৈর্জুষ্টমিতি বা। যত্তু আর্য্যৈরজুষ্টমিতি বিগ্রহো দর্শিতঃ তদর্থৈক্যেঽপি পদবুৎক্রমদোষাদুপেক্ষ্যম্, অতএবাস্বর্গ্যমকীর্ত্তিকরঞ্চ। হে অর্জ্জুন! স্বচ্ছস্বভাব! তব নৈতদযুক্তমিতি ভাবঃ ॥ ২ ॥

বিশ্বনাথ।—আত্মানাত্মবিবেকেন শোকমোহতমোঽপনুদন্। দ্বিতীয়ে কৃষ্ণচন্দ্রোঽত্র প্রোচে মুক্তস্য লক্ষণম্॥ কশ্মলং মোহং বিষমেঽত্র সংগ্রামসঙ্কটে, কুতো হেতোরুপস্থিতং ত্বাং প্রাপ্তমভূৎ। অনার্য্যজুষ্টং সুপ্রতিষ্ঠিতশ্লোকৈরসেবিতং, অস্বর্গ্যং অকীর্ত্তিকরমিতি পারত্রিকৈহিক-সুখপ্রতিকূলমিত্যর্থঃ॥ ১। ২॥

তাৎপর্য্য।—অতঃপর মধুসূদন কি বাক্য বলিয়াছিলেন, সন্দেহ-সমাকুল ধৃতরাষ্ট্রের এইরূপ কল্পিত প্রশ্নের উত্তরে সর্ব্বজ্ঞ সঞ্জয় নিম্নলিখিত ভাব সংযুক্ত বাক্য কহিতে লাগিলেন। সমগ্র ঐশ্বর্য্য, সমগ্র ধর্ম্ম, সমগ্র যশঃ, সমগ্র শ্রী, সমগ্র বৈরাগ্য ও সমগ্র মোক্ষ অর্থাৎ মোক্ষসাধন জ্ঞান, "ভগ" শব্দ প্রতিপাদ্য। এই ষড়্‌বিধ পদার্থ সম্পূর্ণভাবে ও অপ্রতিবন্ধরূপে যাঁহাতে নিত্য বর্ত্তমান আছে তিনিই ভগবান্। অপিচ প্রাণিগণের উৎপত্তি, বিনাশ, তদুভয়ের কারণ, ভবিষ্যৎ সম্পদ, বিপদ, বিদ্যা, অবিদ্যাকে যিনি উত্তমরূপে বিদিত আছেন, সেই সর্ব্বদর্শী মহাপুরুষই ভগবান্ শব্দের একমাত্র লক্ষ্য। ঈদৃশ ভগবান্ বাসুদেব স্বয়ং স্বকীয় সখাকে 'অর্জ্জুন' নামে সম্বোধন করিতেছেন। এই সম্বোধন বাক্য দ্বারা ইহা ব্যক্ত হইতেছে যে, যিনি সসাগরা বসুন্ধরা মধ্যে নির্ম্মল কর্ম্ম করিয়া থাকেন তিনিই অর্জ্জুন। অতঃপর বিষণ্ণ স্বধর্ম্মবিমুখ অর্জ্জুনকে ভগবান্ বলিতেছেন, "হে পার্থ নামধারিন্ ক্ষত্রিয়-কুল-ধুরন্ধর! এই বিষম সঙ্কট স্থানে সমাগত হইয়া, কি হেতু তোমার অন্তরে স্বধর্ম্ম-বিরুদ্ধ শিষ্টগণ-বিনিন্দিত কুপ্রবৃত্তি উপস্থিত হইল? তোমার হৃদয়ে সহসা এই যে দুরন্ত মোহ সমুপস্থিত হইয়াছে দেখিতেছি, তাহা কি মুক্তির নিমিত্ত, কিংবা স্বর্গের, অথবা কীর্ত্তিলাভ কামনায় সঞ্জাত হইয়াছে ইহা আমি নিশ্চয় করিতে পারিতেছি না।

যুদ্ধ ক্ষত্রিয়কুলের কুলধর্ম্ম। অপরিপক্কমনা মুমুক্ষু ব্যক্তিগণ প্রথমতঃ আশয় শুদ্ধি অর্থাৎ চিত্তশুদ্ধির নিমিত্ত বিধিবোধিত স্বধর্ম্মেরই অনুষ্ঠান করিয়া থাকেন, বিরুদ্ধ ধর্ম্ম কদাপি গ্রহণ করেন না। কেননা স্বধর্ম্ম-বহির্ম্মুখ পুরুষের চিত্তশুদ্ধির সম্ভাবনা কোথায়, এবং চিত্তশুদ্ধি ব্যতীত তাদৃশ লোকের আনন্দময়ী মুক্তি লাভের উপায়ই বা কোথায়? নির্দ্বন্দ্ব, নির্ম্মম, নিরহঙ্কারী, বিশুদ্ধচিত্ত সন্ন্যাসিগণই, স্বধর্ম্মোক্ত ক্রিয়াকলাপ বিধি অনুসারে পরিত্যাগ করিয়া, বনবাসাদি আশ্রয় করিয়া থাকেন (সন্ন্যাসধর্ম্মের বিষয় পঞ্চমাধ্যায়ে বিশেষরূপে বিবৃত হইবে)। তুমি যখন সম্মুখসমরে সমুপস্থিত হইয়া

স্বধর্ম্ম পরিত্যাগ করিতে উদ্যত হইয়াছ,তখন যে মুক্তিলাভের জন্য তোমার হৃদয়ে এরূপ প্রবৃত্তির উদ্ভব হইয়াছে, ইহা কিরূপে সম্ভবপর হইতে পারে ?

স্বধর্ম্মানুরক্ত গৃহমেধী আর্য্যগণ স্বর্গকামনায় আশ্রমোক্ত নিত্যনৈমিত্তিক যজ্ঞদানাদি কর্ম্ম সকল সর্ব্বদা অনুষ্ঠান করিয়া থাকেন, বনবাসাদি পরধর্ম্ম কদাপি আশ্রয় করেন না। সম্মুখ সংগ্রামে শত্রু কর্ত্তৃক সমাহূত হইয়াও,তুমি যখন বহির্ম্মুখ ও বিভিন্ন মতাবলম্বী হইলে, তখন স্বর্গলাভের জন্য তোমার অন্তরে এরূপ প্রবৃত্তি আবির্ভূত হইয়াছে, তাহাই বা কিরূপে স্থির করা যাইতে পারে ?

যে বীরপুরুষগণ জগতে অতুল যশঃ কামনা করেন, তাঁহারা যাহাতে সুতীক্ষ্ণ অস্ত্র-শস্ত্র-সম্পন্ন শত্রুকে পরাস্ত করিতে পারা যায়,প্রাণপণে তাহারই ব্যবস্থা ও আয়োজন করিয়া থাকেন। সেই সময় অস্ত্র-শস্ত্রাদি পরিত্যাগ পূর্ব্বক যাহারা বহির্ম্মুখ হয়, ভীত ও কাপুরুষ বলিয়া ভূমণ্ডলে তাহাদের জনপদেয় অকীর্ত্তি সম্ভোষিত হইতে থাকে। সুতরাং কীর্ত্তির জন্য যে তোমারএরূপ বুদ্ধি হইয়াছে তাহাই বা কিরূপে সিদ্ধান্ত করিব ?

তোমার ন্যায় জগদ্বিখ্যাত যশস্বী ও সর্ব্বসদ্গুণ সম্পন্ন পুরুষ, মুক্তি, স্বর্গ কিংবা কীর্ত্তির অভিলাষে এরূপ নিন্দনীয়া নীতির অনুবর্ত্তী হইয়া, এতাদৃশ লোকবিগর্হিত কার্য্য কখনই অবলম্বন করেন না। অতএব এই বিপত্তি-পরি-পুরিত বিষম স্থলে তোমার এইরূপ বিপরীত বুদ্ধি নিতান্ত অনুচিত ও ক্ষত্রিয়কুলের অযশস্কর বলিয়া বোধ হইতেছে ॥ ২ ॥

——•:):•:(:•——

**ক্লৈব্যং মাস্ম গমঃ পার্থ ! নৈতৎ ত্বয্যুপপদ্যতে ।***
**ক্ষুদ্রং হৃদয়দৌর্ব্বল্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ পরন্তপ ! ॥ ৩ ॥**

অন্বয়।—কৌন্তেয় ! ক্লৈব্যং ( কাতর্য্যং ) মাস্ম গমঃ এতৎ ত্বয়ি ন উপপদ্যতে পরন্তপ ! ক্ষুদ্রং (তুচ্ছং) হৃদয়-দৌর্ব্বল্যং ত্যক্ত্বা উত্তিষ্ঠ ॥৩॥

প্রতিশব্দ।—পার্থ ! পৌরুষ-বিহীনতা প্রাপ্ত-হইও না। ইহা তোমাতে উপযুক্ত-হয় না ; শত্রুদমন-কারিন্ ! তুচ্ছ চিত্তাবসাদ ত্যাগ-করিয়া উত্থিত-হও ॥ ৩ ॥

* পাঠান্তর।—মা ক্লৈব্যং গচ্ছ।

ব্যাখ্যা।—হে অরাতি-দমন ধনঞ্জয়! তোমার এবংবিধ কাতর ভাব কখনই শোভা পায় না, এই হেয় অবসন্নতা বিদূরিত করিয়া সত্বর সমরার্থ গাত্রোত্থান কর॥ ৩॥

আনন্দগিরি।—পুনরপি ভগবান্ অর্জ্জুনং প্রত্যাহ ক্লৈব্যমিতি। ক্লৈব্যং ক্লীবভাবমধৈর্য্যং, মাস্ম গমঃ মাগাঃ। হে পার্থ পৃথাতনয়! ন হি ত্বয়ি মহেশ্বরেণাপি কৃতাহবে প্রখ্যাতপৌরুষে মহামহিমনি এতদুপপদ্যতে। ক্ষুদ্রং ক্ষুদ্রত্বকারণং, হৃদয়দৌর্ব্বল্যং মনসো দুর্ব্বলত্বমধৈর্য্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ, যুদ্ধায়োপক্রমং কুরু। হে পরন্তপ! পরং শত্রুং তাপয়তীতি তথা সম্বোধ্যতে॥ ৩॥

শ্রীধর।—মা ক্লৈব্যমিতি। তস্মাৎ হে পার্থ! ক্লৈব্যং কাতর্য্যং মা গচ্ছ ন প্রাপ্নুহি যতস্ত্বয্যেতন্নোপপদ্যতে যোগ্যং ন ভবতি, ক্ষুদ্রং তুচ্ছং, হৃদয়দৌর্ব্বল্যং কাতর্য্যং ত্যক্ত্বা যুদ্ধায়োত্তিষ্ঠ। হে পরন্তপ শত্রুতাপন!॥ ৩॥

বলদেব।—নমু বন্ধুক্ষয়াধ্যবসায়দোষাৎ প্রকম্পিতেন ময়া কিং ভাব্যমিতি চেত্তত্রাহ ক্লৈব্যমিতি। হে পার্থ! দেবরাজপ্রসাদাৎ পৃথায়ামুৎপন্ন! ক্লৈব্যং কাতর্য্যং মাস্ম গমঃ প্রাপ্নুহি। ত্বয়ি বিশ্ববিজেতরি মৎসখেঽর্জ্জুনে ক্ষত্রবন্ধাবিবৈতদীদৃশং ক্লৈব্যং নোপযুজ্যতে। নমু ন মে শৌর্য্যাভাবরূপং ক্লৈব্যং কিন্তু ভীষ্মাদিষু পূজ্যেষু ধর্ম্মবুদ্ধ্যা বিবেকোঽয়ম্, দুর্য্যোধনাদিষু ভ্রাতৃষু মচ্ছস্ত্রপ্রহারেণ মরিষ্যৎসু কৃপেয়মিতি চেৎ তত্রাহ ক্ষুদ্রমিতি। নৈতে তব বিবেক-কৃপে কিন্তু ক্ষুদ্রং লঘিষ্ঠং হৃদয়দৌর্ব্বল্যমেব। তস্মাৎ তৎ ত্যক্ত্বা যুদ্ধায়োত্তিষ্ঠ সজ্জীভব। হে পরন্তপ! শত্রুতাপনেতি শত্রুহাসপাত্রতাং মা গাঃ॥ ৩॥

মধুসূদন।—নমু বন্ধুজনাবেক্ষণজাতেনাধৈর্য্যেণ ধনুরপি ধারয়িতুমশক্নুবতা ময়া কিং কর্ত্তুং শক্যমিত্যত আহ ক্লৈব্যমিতি। ক্লৈব্যং ক্লীবভাবমধৈর্য্যং ওজস্তেজআদিভঙ্গরূপং মাস্ম গমঃ মাগাঃ। হে পার্থ পৃথাতনয়! পৃথায়া দেবপ্রসাদেন লব্ধে ত্বত্তনয়মাত্রে বীর্য্যাতিশয়স্য প্রসিদ্ধত্বাৎ, পৃথাতনয়ত্বেন ত্বং ক্লৈব্যাযোগ্য ইত্যর্থঃ। অর্জ্জুনত্বেনাপি তদযোগ্যত্বমাহ নৈতদিতি। ত্বয়ি অর্জ্জুনে সাক্ষান্মহেশ্বরেণাপি সহ কৃতাহবে প্রখ্যাতমহাপ্রভাবে নোপপদ্যতে ন যুজ্যতে এতৎ ক্লৈব্যমিত্যসাধারণ্যেন তদযোগ্যত্বনির্দ্দেশঃ। নমু "ন চ শক্নোম্যবস্থাতুং ভ্রমতীব চ মে মনঃ" ইতি পূর্ব্বমেব মল্লোক্তমিত্যাশঙ্ক্যাহ ক্ষুদ্রমিতি। হৃদয়দৌর্ব্বল্যং মনসো ভ্রমণাদিরূপমধৈর্য্যং ক্ষুদ্রত্বকারণত্বাৎ ক্ষুদ্রং, স্বত্বনিরসনং বা ত্যক্ত্বা বিবেকেনাপনীয় উত্তিষ্ঠ যুদ্ধায় সজ্জো ভব। হে পরন্তপ! পরং শত্রুং তাপয়তীতি তথা সম্বোধ্যতে হেতুগর্ভম্॥ ৩॥

নীলকণ্ঠ।—তদেবাহ ক্লৈব্যমিতি। ক্লৈব্যং নির্বীর্য্যত্বং "ন চ শক্নোম্যবস্থাতুম্" ইত্যুক্তরূপং মা গাঃ, নৈতৎ ত্বয়ি মহাদেবপ্রতিভটে যুক্তম্, অতঃ ক্ষুদ্রং তুচ্ছং হৃদয়কৃতমেব তব দৌর্ব্বল্যং ন তু শক্তিসহায়াদ্যভাবকৃতং, তৎ ত্যক্ত্বা উত্তিষ্ঠ যুদ্ধায়। পরন্তপ শত্রুতাপন!॥ ৩॥

বিশ্বনাথ।—ক্লৈব্যং ক্লীবধর্ম্মং কাতর্য্যং, হে পার্থেতি পৃথাপুত্রঃ সন্ অপি গচ্ছসি তস্মান্মাস্ম গমঃ মা প্রাপ্নুহি, অস্মিন্ ক্ষত্রবন্ধৌ বরমিদমুপপদ্যতাং ত্বয়ি মৎসখৌ তু নোপ-

যুজ্যতে। নবিদং শৌর্য্যাভাবলক্ষণং ক্লৈব্যং মাশঙ্কিষ্ঠাঃ কিন্তু ভীষ্মদ্রোণাদিগুরুষু ধর্ম্মদৃষ্ট্যা বিবেকোঽয়ং, ধার্ত্তরাষ্ট্রেষু তু দুর্ব্বলেষু মদস্ত্রঘাতমাসাদ্য মর্ত্তুমুদ্যতেষু দয়েয়মিতি তত্রাহ ক্ষুদ্রমিতি। নৈতে তব বিবেক-দয়ে কিন্তু শোকমোহাবেব। তৌ চ মনসো দৌর্ব্বল্যব্যঞ্জকৌ। তস্মাৎ হৃদয়দৌর্ব্বল্যমিদং ত্যক্ত্বা উত্তিষ্ঠ। হে পরন্তপ! পরান্ শত্রূন্ তাপয়ন্ যুধ্যস্ব ॥ ৩ ॥

তাৎপর্য্য।—অর্জ্জুন বলিয়াছেন, "ভগবন্! বন্ধুগণের বিনাশভয়ে আমি অতিশয় অধীর ও প্রকম্পিত হইতেছি। আর গাণ্ডীব ধারণ করিতেও পারিতেছি না, এবং স্থিরভাবে দণ্ডায়মান থাকিতেও সক্ষম হইতেছি না, এইক্ষণে আমার উপায় কি আদেশ করুন।" অর্জ্জুনকে এরূপ উৎসাহ-বিহীন ও কর্ত্তব্যবিমূঢ় দেখিয়া পুনর্ব্বার যুদ্ধে উত্তেজিত করিবার অভিপ্রায়ে ভগবান্ বলিতেছেন, "হে পার্থ! অর্থাৎ পৃথাতনয়! তুমি দেবরাজ ইন্দ্রের প্রসাদে আমার পিতৃষ্বসা কুন্তীদেবীর গর্ভে জন্মগ্রহণ করিয়াছ! তোমার ন্যায় মহদ্ব্যক্তির এবংবিধ ক্লৈব্য অর্থাৎ কাতরতারূপ ক্লীবধর্ম্ম কদাপি শোভা পায় না। তুমি বিশ্ববিজেতা ও আমার সখা। তুমি কৈলাসধামে ভূতপতি ভগবান্ পিনাকপাণির সহিত সাক্ষাৎ মহাসংগ্রাম সম্পাদন করিয়া জগতে অতুল খ্যাতিলাভ ও বিপুল কীর্ত্তি বিস্তার করিয়াছ, সুতরাং ক্ষত্রবন্ধু অর্থাৎ হীন ক্ষত্রিয়ের ন্যায় এতাদৃশ কাতরতা তোমার উপযুক্ত হইতেছে না।

অতঃপর টীকাকারগণের কল্পিত ভাবার্থ নিম্নে প্রকটিত হইতেছে। ভগবানের পূর্ব্বোক্ত বাক্য শ্রবণ করিয়া অর্জ্জুন বলিতেছেন, "হে ভগবন্! বল-বীর্য্যের অভাব বশতঃ আমার এরূপ কাতরতা উপস্থিত হইয়াছে, আপনি এরূপ মনে করিবেন না; পূজাস্পদ ধর্ম্মপরায়ণ ভীষ্মাদি গুরুজন সন্দর্শনে আমার চিত্তে ভক্তিসহকৃত ধর্ম্মভাব অতিশয় প্রবল হইয়া, এরূপ বিবেক উৎপন্ন হইয়াছে। আর এই যুদ্ধে দুর্য্যোধনাদি ভ্রাতৃগণ আমার অস্ত্রপ্রহারে যমসদনে গমন করিবে, এজন্য তাঁহাদিগকে দেখিয়া আমার অন্তঃকরণে অত্যন্ত কৃপা প্রাদুর্ভূত হইয়াছে। অতএব "আমি যুদ্ধার্থ আর স্থির থাকিতে পারিতেছি না, আমার মন যেন বিঘূর্ণায়মান হইতেছে' ইত্যাদি হৃদয়ভাব ও অবস্থা আপনার সমীপে পূর্ব্বেই নিবেদন করিয়াছি।" অর্জ্জুনের এতাদৃশ অভিপ্রায় অবগত হইয়া ভগবান্ বলিতেছেন, "হে পরন্তপ! হে শত্রুদলন-কারিন্! তুমি চিরদিন শত্রুবিজয়ী, অধুনা শত্রুগণের উপহাসাস্পদ হইও

না। তুমি মনে করিতেছ, ভক্তিভাজন গুরুজন ও স্নেহাস্পদ ভ্রাতৃগণকে দর্শনে তোমার হৃদয়ে বিবেক ও দয়া উৎপন্ন হইয়াছে। বাস্তবিক তাহা নহে; তোমার বর্ত্তমান বিহ্বলতা কেবল শোকমোহ-জনিত; যেহেতু বিবেকিগণ কখনও নশ্বর স্থূল দেহকে বন্ধু-বান্ধবাদিরূপে কল্পনা করিয়া তাহার দর্শনে আনন্দিত ও অদর্শনে অত্যন্ত বিষণ্ণ হন না এবং ক্ষণবিধ্বংসি-দেহ-ধারী আত্মীয়-স্বজনের মরণাশঙ্কায় ব্যাকুল-হৃদয় হইয়া তোমার ন্যায় কর্ত্তব্য-বিমুখ হন না। অতএব স্পষ্টই প্রতীয়মান হইতেছে যে, সম্প্রতি সাধারণের ন্যায়, তোমারও শোকমোহজনিত ক্ষুদ্র হৃদয়-দুর্ব্বলতাই উপস্থিত হইয়াছে। এই হেয় হৃদয়-দৌর্ব্বল্য, সমাগত বীরবৃন্দ-সমাকীর্ণ সমরক্ষেত্রে তোমার ক্ষুদ্রতাই প্রতিপাদন করিবে। তোমার দৈহিক সামর্থ্য ও সমুচিত সহায়ের কোনই অভাব দেখিতেছি না। সুতরাং তোমার এবংবিধ ভাবান্তর কেবল মমতা নিবন্ধন হৃদয়জাত দুর্ব্বলতা। তুমি অবিলম্বে বিবেকবলে হৃদয়কে বলীয়ান্ করিয়া এই ঘৃণিত জড়তা অপনোদন পূর্ব্বক যুদ্ধার্থ উত্তিষ্ঠ এবং সজ্জীভূত হও ॥ ৩ ॥



অর্জ্জুন উবাচ।

**কথং ভীষ্মমহং সংখ্যে দ্রোণঞ্চ মধুসূদন।**
**ইষুভিঃ প্রতিযোৎস্যামি পূজার্হাবরিসূদন ॥ ৪ ॥**

অন্বয়।—অর্জ্জুন-উবাচ। অরিসূদন মধুসূদন! অহং কথং সংখ্যে (যুদ্ধে) পূজার্হৌ ভীষ্মং দ্রোণং চ প্রতি ইষুভিঃ যোৎস্যামি ॥ ৪ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন কহিলেন। শত্রুনাশিন্ মধুসূদন আমি কিরূপে যুদ্ধে অর্চ্চনীয় ভীষ্ম ও দ্রোণের প্রতিকূলে বাণ-সমূহ-দ্বারা যুদ্ধ-করিব ॥ ৪ ॥

ব্যাখ্যা।—হে শত্রুবিমর্দ্দন নারায়ণ! পরম পূজনীয় পিতামহ ভীষ্ম ও আচার্য্য দ্রোণের বিরুদ্ধে আমি কি প্রকারে শরক্ষেপ করিয়া যুদ্ধ করিব? ॥ ৪ ॥

আনন্দগিরি।—এবং ভগবতা প্রতিবোধ্যমানোঽপি শোকাভিভূতচেতস্ত্বাদপ্রতিবুধ্যমানঃ সন্নর্জ্জুনঃ স্বাভিপ্রায়মেব প্রকৃতং ভগবন্তং প্রত্যুক্তবান্ কথমিত্যাদিনা। ভীষ্মং

পিতামহং দ্রোণঞ্চাচার্য্যং সংখ্যে রণে, হে মধুসূদন! ইষুভিঃ যত্র বাচাপি যোৎস্যামীতি বক্তুমনুচিতং তত্র কথং বাণৈর্য্যোৎস্যে ইতি ভাবঃ। সায়কৈস্তৌ কথং প্রতিযোৎস্যামি প্রতিযোৎস্যে। তৌ হি পূজার্হৌ কুসুমাদিভিরর্চ্চনযোগ্যৌ। হে অরিসূদন! সর্ব্বানেবারীন্ যত্নেন সূদিতবানিতি ভগবানেবং সম্বোধ্যতে ॥ ৪ ॥

**শ্রীধর।**—নাহং কাতরত্বেন যুদ্ধাদুপরতোঽস্মি কিন্তু যুদ্ধস্যান্যায্যত্বাদধর্ম্মত্বাচ্চেত্যাহ অর্জ্জুন উবাচ কথমিতি। ভীষ্মদ্রোণৌ পূজার্হৌ পূজায়ামর্হৌ যোগ্যৌ তৌ প্রতি কথমহং যোৎস্যামি তত্রাপীষুভিঃ যত্র বাচাপি যোৎস্যামীতি বক্তুমনুচিতং তত্র বাণৈঃ কথং যোৎস্যামীত্যর্থঃ। হে অরিসূদন শত্রুবিমর্দ্দন! ॥ ৪ ॥

**বলদেব।**—নমু ভীষ্মাদিষু প্রতিযোদ্ধৃষু সৎসু ত্বয়া কথং ন যোদ্ধব্যম্। "আহূতো ন নিবর্ত্তেত" ইতি যুদ্ধবিধানাচ্চ ক্ষত্রিয়স্যেতি চেৎ তত্রাহ কথমিতি। ভীষ্মং পিতামহং দ্রোণঞ্চ বিদ্যাগুরুং ইষুভিঃ কথং যোৎস্যে। যদিমৌ পূজার্হৌ পুষ্পাদিভিরভ্যর্চ্চ্যৌ পরিহাসবাগ্‌ভিরপি যাভ্যাং যুদ্ধং ন যুক্তং তাভ্যাং সহেষুভিস্তৎ কথং যুজ্যেত। "প্রতিবধ্নাতি হি শ্রেয়ঃ পূজ্যপূজাব্যতিক্রমঃ" ইতি স্মৃতেশ্চ। মধুসূদনারিসূদনেতি সম্বোধনপুনরুক্তিঃ শোকাকুলস্য পূর্ব্বোক্তরানুসন্ধিবিরহাৎ। তত্তাবচ্চ ত্বমপি শত্রূনেব যুদ্ধে নিহংসি নতুগ্রসেনসান্দীপন্যাদীন্ * পূজ্যানিতি ॥ ৪ ॥

**মধুসূদন।**—নমু নাহং স্বধর্ম্মস্য ত্যাগঃ শোকমোহাদিবশাৎ, কিন্তু ধর্ম্মত্বাভাবাদধর্ম্মত্বাচ্চাস্য যুদ্ধস্য ত্যাগো ময়া ক্রিয়ত ইতি ভগবদভিপ্রায়ং প্রতিপদ্যমানস্যার্জ্জুনস্যাভিপ্রায়মবতারয়তি অর্জ্জুন উবাচেতি। ভীষ্মং পিতামহং, দ্রোণঞ্চাচার্য্যং, সংখ্যে রণে, ইষুভিঃ সায়কৈঃ প্রতিযোৎস্যামি প্রহরিষ্যামি কথং ন কথঞ্চিদপীত্যর্থঃ। যতস্তৌ পূজার্হৌ কুসুমাদিভিরর্চ্চনযোগ্যৌ, পূজার্হাভ্যাং সহ ক্রীড়াস্থানেঽপি বাচাপি হর্ষফলকমপি লীলাযুদ্ধমনুচিতং, কিং পুনর্যুদ্ধভূমৌ শরৈঃ প্রাণত্যাগফলকং প্রহরণমিত্যর্থঃ। মধুসূদনারিসূদনেতি সম্বোধনদ্বয়ং শোকব্যাকুলত্বেন পূর্ব্বাপরপরামর্শবৈকল্যাৎ। অতো ন মধুসূদনারিসূদনেত্যস্যার্থস্য পুনরুক্তত্বং দোষঃ। যুদ্ধমাত্রমপি যত্র নোচিতং, দূরে তত্র বধ ইতি প্রতিযোৎস্যামি ইত্যনেন সূচিতম্। অথবা পূজার্হৌ কথং প্রতিযোৎস্যামি। পূজার্হয়োরেব বিবরণং ভীষ্মং দ্রোণঞ্চেতি। যৌ ব্রাহ্মণৌ ভোজয় দেবদত্তং যজ্ঞদত্তঞ্চেতিবৎ সম্বন্ধঃ। অয়ংভাবো দুর্য্যোধনাদয়ো নাপুরস্কৃত্য ভীষ্মদ্রোণৌ যুদ্ধায় সজ্জীভবন্তি, তত্র তাভ্যাং সহ যুদ্ধং ন তাবদ্ধর্ম্ম পূজাদিবদবিহিতত্বাৎ। নচায়মনিষিদ্ধত্বাদধর্ম্মোঽপি ন ভবতীতি বাচ্যং, "গুরুং হুংকৃত্য" ইত্যাদি † শব্দমাত্রেণাপি

* উগ্রসেন।—মথুরাপ্রদেশস্থ রাজা। ইনি কংসের পিতা এবং শ্রীকৃষ্ণের মাতামহ ছিলেন। ইঁহার পিতার নাম আহুক। ভাগবত দ্রষ্টব্য।

সান্দীপনি।—অবন্তীদেশস্থ সুবিখ্যাত মুনি বিশেষ। ইনি শ্রীকৃষ্ণ ও শ্রীবলরামের শিক্ষাগুরু ছিলেন। বিষ্ণুপুরাণ, ব্রহ্মবৈবর্ত্ত পুরাণ দ্রষ্টব্য।

† "গুরুং হুংকৃত্য তুংকৃত্য বিপ্রান্ নির্জ্জিত্য বাদতঃ। শ্মশানে জায়তে বৃক্ষঃ কঙ্কগৃধ্রোপসেবিতঃ ॥"

গুরুদ্রোহো যদাসিষ্টফলপ্রদর্শনেন নিষিদ্ধঃ, তদা কিং বাচাং তাভ্যাং সহ সংগ্রামস্তাপর্য্যবে নিষিদ্ধব্যে চ ॥ ৪ ॥

নীলকণ্ঠ।—নম্ন শত্রবো বা স্বভাবদুষ্টা বা তাপনীয়া ন তু বান্ধবাঃ সাধবশ্চেত্যর্জ্জুন উবাচ কথমিতি। মধুসূদনারিসূদনেতি সম্বোধয়ন্ তথাপি দুষ্টানপি শত্রূনেব তাপয়তঃ পূজার্হৌ অদুষ্টৌ গুরু চ ভীষ্মদ্রোণৌ জহীতি বক্তুমযুক্তমিতি সূচয়তি। সমানার্থকমিদং সম্বোধনদ্বয়ং বক্তুঃ শোকেনঃ বিক্লবত্বাৎ ন পৌনরুক্ত্যদোষাবহমিত্যাহুঃ। ইষুভিরিতি তাভ্যাং সহ বাচাপি যোদ্ধুমশক্যং কিমুত বাণৈরিতি ভাবম্ ॥ ৪ ॥

বিশ্বনাথ।—নম্ন "প্রতিবধ্নানি হি শ্রেয়ঃ পূজ্যপূজাব্যতিক্রমঃ" ইতি ধর্ম্মশাস্ত্রম্। অতোহহং যুদ্ধান্নিবর্ত্তে ইত্যাহ কথমিতি। প্রতিযোৎস্যামি প্রতিযোৎস্যে। নম্বেতৌ যুধ্যেতে তর্হি অনয়োঃ প্রতিযোদ্ধা ভবিতুং কিং ন শক্নোষি? সত্যং ন শক্নোম্যেবেত্যাহ পূজার্হাবিতি? অনয়োশ্চরণেষু ভক্ত্যা কুসুমান্যেব দাতুমর্হামি ন তু ক্রোধেন তীক্ষ্ণশরানিতিভাবঃ। ভো বয়স্য কৃষ্ণ! ত্বমপি শত্রূনেব যুদ্ধে হংসি, ন তু সান্দীপনিং স্বগুরুং, নাপি বন্ধূন্ যদূনিত্যাহ হে মধুসূদনেতি! নম্ন মধবো যদব এব তত্রাহ হে অরিসূদন ইতি। মধুর্নাম দৈত্যো যস্তবারিরিতি ব্রবীমীতি ॥ ৪ ॥

তাৎপর্য্য।—অর্জ্জুন বলিতেছেন, "আমি শোক-মোহাদি নিমিত্ত কিংবা কাতরতা বশতঃ স্বধর্ম্মসম্মত যুদ্ধ হইতে উপরত হই নাই; গুরুজনের সহিত যুদ্ধ অনুচিত ও অধর্ম্মজনক মনে করিয়াই এই নিদারুণ যুদ্ধ ব্যাপার হইতে বিরত হইতেছি।" এইরূপ স্নেহ, কারুণ্য ও অধর্ম্মভয়ে ব্যাকুল-হৃদয় অর্জ্জুন, পূর্ব্বোল্লিখিত জ্ঞান ও যুক্তিগর্ভ ভগবদ্বাক্য পরম্পরা অহিতকর বিবেচনা করিয়া, পুনর্ব্বার স্বকীয় অভিপ্রায় পরিব্যক্ত করিতেছেন, "হে মধুসূদন! হে অরিসূদন! অর্থাৎ শত্রুদর্পদলন! রণভূমিতে সুতীক্ষ্ণ বাণ দ্বারা পতিত-পাবনী গঙ্গাদেবীর গর্ভজাত পিতামহ ভীষ্মদেব ও বিপ্রকুলবর্য্য দ্রোণের সহিত কিরূপে প্রতিযুদ্ধ করিব? যাঁহাদের চরণকমলে ভক্তিসহকারে একাগ্রভাবে চন্দন-কুসুম-তোয়াদি সমর্পণ করাই কর্ত্তব্য এবং যাঁহাদের সহিত ক্রীড়াচ্ছলে, বা কৌতুকের নিমিত্ত, বাক্য দ্বারা লীলাযুদ্ধ করাও অনুচিত, যুদ্ধক্ষেত্রে প্রাণসংহারের নিমিত্ত তাঁহাদের প্রতিকূলে সুতীক্ষ্ণ শস্ত্রপ্রহার কিরূপে সম্ভবপর হইতে পারে? হে অভিন্নহৃদয় বান্ধব কৃষ্ণ! তোমার অনিন্দনীয় পরম পবিত্র জীবনবৃত্তান্ত স্মরণ ও পর্য্যালোচনা করিয়া এতাদৃশ কোন বিগর্হিত অনুষ্ঠানই আমার জ্ঞানপথে সমুদিত হইতেছে না। তুমিও সমরক্ষেত্রে সমুপস্থিত শত্রুদিগকেই নিহত করিয়াছ, উপদেষ্টা ও ভক্তিভাজন

সান্দীপনি মুনি কিংবা পূজ্যপাদ উগ্রসেন বা স্ববন্ধু যাদবদিগকে কখনও বাণপথবর্ত্তী কর নাই; বরং ভক্তিসহকারে বিহিত স্তবাদি দ্বারা গুরুদেব সান্দীপনি মুনি ও উগ্রসেনের পূজা এবং স্নেহ সম্ভাষণাদি দ্বারা যাদবগণের যথোচিত সমাদরই করিয়াছ।" যদি কেহ আপত্তি করেন যে, শাস্ত্রে কোথায়ও গুরুবধাদি অধর্ম্মজনক বলিয়া নিষিদ্ধ হয় নাই, এই আশঙ্কা অপনোদনার্থ কোন কোন টীকাকার-কর্ত্তৃক ধর্ম্মশাস্ত্রোক্ত পশ্চাল্লিখিত প্রমাণ উদ্ধৃত হইয়াছে। "পূজ্য ব্যক্তির পূজার ব্যতিক্রম হইলেই অমঙ্গল হয়"; সুতরাং গুরুজনের প্রতি জিগীষা বশতঃ অস্ত্রনিক্ষেপ দ্বারা গুরুদ্রোহ করিলে যে অনর্থ হইবে তাহা বলাই বাহুল্য। এইরূপ যুক্তির বশবর্ত্তী হইয়া অর্জ্জুন এই নৃশংস যুদ্ধ হইতে নিবৃত্ত হইতেছেন। এই শ্লোকে "মধুসূদন" ও "অরিসূদন" এই সমার্থে সম্বোধন শব্দদ্বয় প্রযুক্ত হইয়াছে। অর্জ্জুনের হৃদয়ের ব্যাকুলতা ও অস্থিরভাব হেতু এ পুনরুক্তি দোষাবহ হয় নাই। পক্ষান্তরে কোন পূজ্যপাদ টীকাকার লিখিয়াছেন, মধুনামা দুষ্ট অসুর দলনকারী এবং কংসাদি শত্রু দমনকারী বলিয়া ভগবানের এই দুই সম্বোধন এস্থলে সার্থক হইয়াছে এবং অর্জ্জুনের বাক্যে পুনরুক্তিদোষও ঘটে নাই। অর্জ্জুনের বাক্যের এরূপ মর্ম্ম স্থির করিতে হইবে;—হে দুষ্টদলনকারিন্! হে শত্রুতাপন! তুমি চিরদিন দুষ্ট ও শত্রুসংহার করিয়া থাক। অধুনা শিষ্ট ও গুরু ভীষ্ম দ্রোণের নিধনসাধনে কেন আমাকে প্রবৃত্ত করিতেছ? তোমার এই সকল উপদেশ কোন মতেই যুক্তিযুক্ত বলিয়া আমার বোধ হইতেছে না॥ ৪॥

——(০:০:০)——

গুরূনহত্বা হি মহানুভাবান্
শ্রেয়ো ভোক্তুং ভৈক্ষ্যমপীহ লোকে।
হত্বার্থকামাংস্তু গুরূনিহৈব
ভুঞ্জীয় ভোগান্ রুধিরপ্রদিগ্ধান্॥ ৫॥

অন্বয়।—মহানুভাবান্ গুরূন্ অহত্বা হি ইহ লোকে ভৈক্ষ্যং (ভিক্ষান্নং) অপি ভোক্তুং শ্রেয়ঃ তু গুরূন্ হত্বা ইহ এব রুধির-প্রদিগ্ধান্ (শোণিতলিপ্তান্) অর্থকামান্ ভোগান্ ভুঞ্জীয় (আশ্নীয়ান্)॥ ৫॥

প্রতিশব্দ।—মহামহিম গুরু-সকলকে * বিনাশ-না-করিয়া নিশ্চয় এই জগতে ভিক্ষা-লব্ধ-অন্ন-ও ভোজন-করা শুভকর কিন্তু গুরুজন-দিগকে বধ-করিয়া এই সংসারে-ই শোণিত-প্রলিপ্ত অর্থ-কাম-রূপ ভোগ্য-সমূহ ভোজন-করিব ॥ ৫ ॥

ব্যাখ্যা।—উদারস্বভাব পূজ্য ব্যক্তি প্রভৃতিকে বিনাশ করিয়া ইহ সংসারে শোণিত সম্পৃক্তবৎ ঘৃণার্হ ভোগৈশ্বর্য্য উপভোগ করার অপেক্ষা, তাঁহাদিগের জীবন রক্ষা করিয়া এ মরণধর্ম্মপ্রবণ জগতে ভিক্ষার্জ্জিত কদন্নে কথঞ্চিৎ-রূপে উদর পূরণ করাও পরম কল্যাণময় ॥ ৫ ॥

আনন্দগিরি।—রাজ্ঞাং ধর্ম্মেঽপি যুদ্ধে গুর্ব্বাদিবধে বৃত্তিমাত্রফলত্বং গৃহীত্বা পাপমারোপ্য ব্রূতে গুরূনিতি। গুরূন্ ভীষ্মদ্রোণাদীন্ ভ্রাত্রাদীংশ্চাত্র প্রাপ্তান্ অহিংসিত্বা মহানুভাবান্ মহামাহাত্ম্যান্ শ্রুতাধ্যয়নসম্পন্নান্, শ্রেয়ঃ প্রশস্ততরং, যুক্তং ভোক্তুমভ্যবহর্ত্তুং, ভৈক্ষ্যং ভিক্ষাণাং সমূহং ভিক্ষাশনং, নৃপাদীনাং নিষিদ্ধমপি ইহ লোকে ব্যবহারভূমৌ, ন হি গুর্ব্বাদিহিংসয়া রাজ্যভোগোঽপেক্ষ্যতে, কিঞ্চ হত্বা গুর্ব্বাদীনর্থকামানেব ভুঞ্জীয় ন মোক্ষমনুভবেয়মিহৈব ভোগো ন স্বর্গে। অর্থকামানেব বিশিনষ্টি ভোগানিতি। ভুজ্যন্ত ইতি ভোগাস্তান্ রুধিরপ্রদিগ্ধান্ লোহিতলিপ্তানিবাত্যন্তগর্হিতানতো ভোগান্ গুরুবধাদিসাধ্যান্ পরিত্যজ্য ভিক্ষাশনমেব যুক্তমিত্যর্থঃ ॥ ৫ ॥

রামানুজ।—তমিত্যারভ্য ক্লৈব্যমিত্যন্তম্। এবমুপবিষ্টে পার্থে কুতোঽয়মস্থানে শোক উপস্থিত ইত্যাক্ষিপ্য তমিমং বিষমস্থং শোকমবিদ্বৎসেবিতং পরলোকবিরোধিনমকীর্ত্তিকরমতিক্ষুদ্রং হৃদয়দৌর্ব্বল্যকৃতং পরিত্যজ্য যুদ্ধায়োত্তিষ্ঠেতি শ্রীভগবানুবাচ। পুনরপি পার্থঃ স্নেহকারুণ্যধর্ম্মব্যাকুলো ভগবদুক্তং হিতমজানন্নিদমুবাচ। ভীষ্মদ্রোণাদিকান্ বহুমন্তব্যান্ গুরূন্ কথমহং হনিষ্যামি। কথন্তরাং ভোগেষ্বতিমাত্রসক্তাংস্তান্ হত্বা তৈর্ভুজ্যমানাংস্তানেব ভোগাংস্তদ্রুধিরেণোপসিচ্য তেষ্বাসনেষূপবিশ্য ভুঞ্জীয় তেষ্বাসক্তা ভবেম ইতি ॥ ১ । ২ । ৩ । ৪ । ৫ ॥

শ্রীধর।—তর্হি তানহত্বা তব দেহযাত্রাপি ন স্যাদিতি চেৎ তত্রাহ গুরূনিতি। গুরূন্ দ্রোণাচার্য্যাদীন্, অহত্বা পরলোকবিরুদ্ধং গুরুবধমকৃত্বা, ইহ লোকে ভিক্ষান্নমপি ভোক্তুং শ্রেয় উচিতম্। বিপক্ষে তু ন কেবলং পরত্র দুঃখং কিন্ত্বিহৈব চ নরকদুঃখমনুভবেয়মি-

* গুরু।—"উপাধ্যায়ঃ পিতা জ্যেষ্ঠভ্রাতা চৈব মহীপতিঃ। মাতুলঃ শ্বশুরস্ত্রাতা মাতামহ-পিতামহৌ। বন্ধুর্জ্যেষ্ঠঃ পিতৃব্যশ্চ পুংস্যেতে গুরবঃ স্মৃতাঃ ॥" "গুরুং দৃষ্ট্বা সমুত্তিষ্ঠেদভিবাদ্য কৃতাঞ্জলিঃ। নৈতৈরুপবিশেৎ সার্দ্ধং বিবদেন্নাত্মকারণাৎ। জীবিতার্থমপি দ্বেষাদ্‌গুরুভির্নৈব ভাষণম্। উদিতোঽপি গুণৈরন্যৈর্গুরুদ্বেষী পতত্যধঃ ॥" ইতি কূর্ম্মপুরাণ উপবিভাগে ১১শ অধ্যায়।

ত্যাহ হত্বেতি। গুরূন্ হত্বা ইহৈব রুধিরেণ প্রদিগ্ধান্ প্রকর্ষেণ লিপ্তান্, অর্থকামাত্মকান্ ভোগানহং ভুঞ্জীয় অশ্নীয়াম্। যদ্বা অর্থকামানিতি গুরূণাং বিশেষণম্ অর্থতৃষ্ণাকুলত্বাদেতে তাবৎ যুদ্ধান্ন নিবর্ত্তেরংস্তস্মাদেতদ্বধঃ প্রসজ্যেতৈবেত্যর্থঃ। তথাচ যুধিষ্ঠিরং প্রতি ভীষ্মেণোক্তং, "অর্থস্য পুরুষো দাসো দাসস্ত্বর্থো ন কস্যচিৎ। ইতি সত্যং মহারাজ বদ্ধোঽস্ম্যর্থেন কৌরবৈঃ॥" ইতি ॥৫॥

বলদেব।—নমু স্বরাজ্যে স্পৃহা চেৎ তব নাস্তি তর্হি দেহযাত্রা বা কথং সেৎস্যতীতি চেৎ তত্রাহ গুরূনিতি। গুরূনহত্বা গুরুবধমকৃত্বা, স্থিতস্য মে ভৈক্ষ্যান্নং ক্ষত্রিয়াণাং নিন্দ্যমপি ভোক্তুং শ্রেয়ঃ প্রশস্ততরং, ঐহিকদুর্যশোহেতুত্বেঽপি পরলোকাবিঘাতিত্বাৎ। নম্বেতে ভীষ্মাদয়ো গুরবোঽপি যুদ্ধগর্ব্বাবলেপাৎ ছদ্মনা যুষ্মদ্রাজ্যাপহারং যুষ্মদ্দ্রোহঞ্চ কুর্ব্বতাং দুর্য্যোধনাদীনাং সংসর্গেণ কার্য্যাকার্য্যবিবেকবিরহাচ্চ সম্প্রতি ত্যাজ্যা এব। "গুরোরপ্যবলিপ্তস্য কার্য্যাকার্য্যমজানতঃ। উৎপথপ্রতিপন্নস্য পরিত্যাগো বিধীয়তে॥" ইতি স্মৃতেরিতি চেৎ তত্রাহ মহানুভাবানিতি। মহান্ সর্ব্বোৎকৃষ্টোঽনুভাবো বেদাধ্যয়নব্রহ্মচর্য্যাদিহেতুকঃ প্রভাবো যেষাং তান্। কালকামাদয়োঽপি যদ্বশ্যাস্তেষাং তদ্দোষসংবন্ধোনেতি ভাবঃ। নমু "অর্থস্য পুরুষো দাসো দাসস্ত্বর্থো ন কস্যচিৎ। ইতি সত্যং মহারাজ বদ্ধোঽস্ম্যর্থেন কৌরবৈঃ॥" ইতি ভীষ্মোক্তেরর্থলোভেন বিক্রীতাত্মনাং তেষাং কুতো মহানুভাবতা ততো যুদ্ধে হন্তব্যাস্তে ইতি চেৎ তত্রাহ হত্বার্থকামানিতি। অর্থকামানপি গুরূন্ হত্বাহমিহৈব লোকে ভোগান্ ভুঞ্জীয় নতু পরলোকে। তাংশ্চ রুধিরপ্রদিগ্ধান্ তদ্রুধিরমিশ্রানেব নতু শুদ্ধান্ ভুঞ্জীয় তদ্ধিংসয়া তল্লাভাৎ। তথাচ যুদ্ধগর্ব্বাবলেপাদিমত্ত্বেঽপি তেষাং মদ্গুরুত্বমস্ত্যেবেতি পুনর্গুরুগ্রহণেন সূচ্যতে ॥ ৫ ॥

মধুসূদন।—নমু ভীষ্মদ্রোণয়োঃ পূজার্হত্বং গুরুত্বেনৈব, এবমন্যেষামপি কৃপাদীনাম্। ন চ তেষাং গুরুত্বেন স্বীকারঃ সাম্প্রতমুচিতঃ, "গুরোরপ্যবলিপ্তস্য কার্য্যাকার্য্যমজানতঃ। উৎপথপ্রতিপন্নস্য পরিত্যাগো বিধীয়তে॥" ইতি স্মৃতেঃ। তস্মাদেষাং যুদ্ধগর্ব্বেণাবলিপ্তানামন্যায়রাজ্যগ্রহণেন শিষ্যদ্রোহেন চ কার্য্যাকার্য্যবিবেকশূন্যানামুৎপথনিষ্ঠানাং বধ এব শ্রেয়ানিত্যাশঙ্ক্যাহ গুরূনিতি। গুরূনহত্বা পরলোকে অমঙ্গলস্তাবদস্ত্বেব, * অস্মিংস্তু লোকে ভৈক্ষ্যতরাজ্যানাং নো নৃপাদীনাং নিষিদ্ধং ভৈক্ষ্যমপি ভোক্তুং শ্রেয়ঃ প্রশস্যতরং সূচিতং, নতু তদ্বধেন রাজ্যমপি শ্রেয় ইতি ধর্ম্মেঽপি যুদ্ধে নিবৃত্তিমাত্রফলত্বং গৃহীত্বা পাপমারোপ্য ব্রূতে। নম্ববলিপ্তত্বাদিনা তেষাং গুরুত্বাভাব উক্ত ইত্যাশঙ্ক্যাহ মহানুভাবানিতি। মহানুভাবঃ শ্রুতাধ্যয়নতপআচারাদিনিবন্ধনঃ প্রভাবো তেষাং তান্। তথাচ কালকামাদয়োঽপি যৈর্বশীকৃতাস্তেষাং পুণ্যাতিশয়শালিনাং নাবলিপ্তত্বাদিক্ষুদ্রপাপসংশ্লেষ ইত্যর্থঃ। হিমহানুভাবানিত্যেকং বা পদম্। হিমং জাড্যমপহন্তীতি হিমহা আদিত্যোঽগ্নির্ব্বা তস্যেবানুভাবঃ সামর্থ্যং যেষাং

* পাঠান্তর—পরলোকস্তাবদস্ত্বেব।

তান্। তথাচাতিতেজস্বিত্বাৎ তেষামবলিপ্তত্বাদিদোষো নাস্ত্যেব। "ধর্ম্মব্যতিক্রমো দৃষ্ট ঈশ্বরাণাঞ্চ সাহসম্। তেজীয়সাং ন দোষায় বহ্নেঃ সর্ব্বভুজো যথা॥" ইত্যুক্তেঃ। নমু যদা অর্থলুব্ধাঃ * সন্তো যুদ্ধে প্রবৃত্তাস্তদৈষাং বিক্রীতাত্মনাং কুতস্ত্যং পূর্ব্বোক্তং মাহাত্ম্যম্। তথাচোক্তং ভীষ্মেণ যুধিষ্ঠিরং প্রতি। "অর্থস্য পুরুষো দাসো দাসস্ত্বর্থো ন কস্যচিৎ। ইতি সত্যং মহারাজ বদ্ধোঽস্ম্যর্থেন কৌরবৈঃ॥" ইত্যাশঙ্ক্যাহ হত্বেতি। অর্থলুব্ধা অপি তে মদপেক্ষয়া গুরবো ভবন্ত্যেবেতি পুনর্গুরুগ্রহণেনোক্তং, তুশব্দোঽপ্যর্থে, ঈদৃশানপি গুরূন্ হত্বা ভোগানেব ভুঞ্জীয় ন তু মোক্ষং লভেয়। ভুজ্যন্ত ইতি ভোগা বিষয়াঃ (কর্ম্মণি ঘঞ্) তে চ ভোগা ইহৈব ন পরলোকে, ইহাপি চ রুধিরপ্রদিগ্ধা ইবাযশোব্যাপ্তত্বেনাত্যন্তজুগুপ্সিতা ইত্যর্থঃ। যদেহাপ্যেবং তদা পরলোকদুঃখং কিয়দ্বর্ণনীয়মিতি ভাবঃ। অথবা গুরূন্ হত্বার্থকামাত্মকান্ ভোগান্ এব ভুঞ্জীয় নতু ধর্ম্মমোক্ষাবিত্যর্থকামপদস্য ভোগবিশেষণতয়া ব্যাখ্যানান্তরং দ্রষ্টব্যম্॥ ৫॥

**নীলকণ্ঠ।**—নমু যুদ্ধোদ্যতানাং গুরূণামপি বধঃ শ্রেয়ানিত্যাশঙ্ক্যাহ গুরূনিতি। যদ্যপি ত্বদুক্তং প্রশস্তমেব তথাপি মহানুভাবান্ গুরূন্ অহত্বা ভৈক্ষ্যমেব ভোক্তুং শ্রেয়ঃ প্রশস্ততরং, এবং তর্হি গুরূংস্ত্যক্ত্বা দুর্য্যোধনাদীনেব দুষ্টান্ জহীত্যাশঙ্ক্যাহ অর্থকামানিতি। ধনার্থিনো গুরবোঽবশ্যং দুর্য্যোধনসাহায্যং করিষ্যন্তি তেন তদ্বধোঽপি প্রশস্ত এবৈত্যর্থঃ। তুশব্দঃ পক্ষান্তরোপন্যাসার্থঃ, ইহৈব ন তু পরলোকে। ভুঞ্জীয়েতি (সম্প্রশ্নে লিঙ্) গুরূন্ অহত্বা ভৈক্ষ্যং শ্রেয়ঃ উত হত্বা ভোগসম্পাদনং শ্রেয় ইতি সম্প্রশ্নে স্বয়মেবাস্তপক্ষে দূষণমাহ রুধিরপ্রদিগ্ধানিতি॥ ৫॥

**বিশ্বনাথ।**—নম্বেবং তে যদি স্বরাজ্যেঽস্মিন্ নাস্তি জিঘৃক্ষা তর্হি কয়া বৃত্ত্যা জীবিষ্যসীত্যত্রাহ গুরূনিতি। গুরূন্ অহত্বা গুরুবধমকৃত্বা ভৈক্ষ্যং ক্ষত্রিয়ৈর্বিগীতমপি ভিক্ষয়া প্রাপ্তমন্নমপি ভোক্তুং শ্রেয়ঃ। ঐহিকদুর্যশোলাভেঽপি পারত্রিকমমঙ্গলস্তু নৈব স্যাদিতি ভাবঃ। নচৈতে গুরবোঽবলিপ্তাঃ কার্য্যাকার্য্যমজানন্তশ্চাধার্ম্মিকদুর্য্যোধনাদ্যনুগতাস্ত্যাজ্যা এব। যদুক্তং—"গুরোরপ্যবলিপ্তস্য কার্য্যাকার্য্যমজানতঃ। উৎপথপ্রতিপন্নস্য পরিত্যাগো বিধীয়তে॥" ইতি বাচ্যং, ইত্যাহ মহানুভাবানিতি। কালকামাদয়োঽপি যৈর্বশীকৃতাস্তেষাং ভীষ্মাদীনাং কুতস্তত্তদ্দোষসম্ভব ইতি ভাবঃ। নমু "অর্থস্য পুরুষো দাসো দাসস্ত্বর্থো ন কস্যচিৎ। ইতি সত্যং মহারাজ বদ্ধোঽস্ম্যর্থেন কৌরবৈঃ॥" ইতি যুধিষ্ঠিরং প্রতি ভীষ্মেণৈবোক্তং, অতঃ সাম্প্রতমর্থকামত্বাদেতেষাং মহানুভাবত্বং প্রাক্তনং বিগলিতম্। সত্যং, তদপ্যেতান্ হতবতো মম দুঃখমেব স্যাদিত্যাহ অর্থকামানিতি। অর্থলুব্ধান্ অপ্যেতান্ গুরূন্ হত্বা অহং ভোগান্ ভুঞ্জীয়, কিন্ত্বেতেষাং রুধিরেণ প্রদিগ্ধান্ প্রলিপ্তানেব। অয়মর্থঃ এতেষাং অর্থলুব্ধত্বেঽপি মদ্গুরুত্বমস্ত্যেব। অতএব এতদ্বধে সতি গুরুদ্রোহিণো মম খলু ভোগো দুষ্কৃতমিশ্রঃ স্যাদিতি॥ ৫॥

**তাৎপর্য্য।**—অর্জ্জুন কল্পনা করিলেন যে, ভগবান্ নিম্নলিখিতরূপ

---

* পাঠান্তর—অন্যার্থচরাঃ অন্যসন্তোষার্থে প্রবৃত্তাঃ।

আশঙ্কা করিতেছেন। ভীষ্ম, দ্রোণ ও কৃপাচার্য্য প্রভৃতি ব্যক্তিগণ পূজার পাত্র বটেন ; কিন্তু অধুনা তাঁহাদিগকে গুরু বলিয়া স্বীকার করা উচিত হইতেছে না। যেহেতু স্মৃতিশাস্ত্রে উক্ত হইয়াছে, "অহঙ্কার-গর্ব্বিত কার্য্যাকার্য্য বিষয়ানভিজ্ঞ এবং উৎপথগামী গুরুকেও পরিত্যাগ করিবে।" অন্যায়রূপে রাজ্য-গ্রহণ এবং শিষ্য-দ্রোহাচরণ দ্বারা কার্য্যাকার্য্য-বিবেক-শূন্য, যুদ্ধ-গর্ব্বে গর্ব্বিত, উৎপথনিষ্ঠ এবং দুর্য্যোধনাদি অধার্ম্মিকগণের অনুগত, এই সকল ব্যক্তিকে বধ করাই শ্রেয়ঃ। মতান্তরে, যদি অর্জ্জুনের স্বরাজ্য-গ্রহণে অনিচ্ছা হইয়া থাকে, তবে অতঃপর কোন্ বৃত্তি অবলম্বন করিয়া তিনি জীবনধারণ করিবেন, তাহা দেখিতে পাওয়া যাইতেছে না। অতএব, অন্য উপায়াভাবে জীবিকা-নির্ব্বাহার্থ, সম্প্রতি ইহাঁদিগকে বধ করাই তাঁহার পক্ষে ন্যায়-সঙ্গত ! যেহেতু ইহাঁদের বধ-সাধন ব্যতীত তাঁহার দেহ-যাত্রা নির্ব্বাহিত হইবার উপায়ান্তর পরিদৃষ্ট হইতেছে না। ভগবানের ইত্যাকার অভিপ্রায় অনুমান করিয়া, অর্জ্জুন বলিতেছেন, "ভীষ্ম দ্রোণাদির বধ-সাধনরূপ পারলৌকিক অমঙ্গলজনক কার্য্য সম্পন্ন করার অপেক্ষা, ইহ লোকে ভিক্ষা-লব্ধ অন্নদ্বারা জীবন-ধারণ করা শ্রেয়স্কর। ভিক্ষা-বৃত্তির দ্বারা জীবনপাত করিলে ইহলোকে অপরিসীম কলঙ্কের আস্পদ হইতে হয় সন্দেহ নাই ; কিন্তু পরহিংসা-পরিশূন্য ভাবে তাদৃশ নীচোপায়ে কাল-কর্ত্তন করিলেও অবশ্যই পরলোকে অশেষ সুখ-সৌভাগ্য সমুপস্থিত হইবে। আরও বিবেচনা করিয়া দেখুন, গুরুজনের বিনাশ-সাধন করিয়া অসীম রাজ্যলাভও কদাপি শ্রেয়স্কর বলিয়া পরিগণিত হইতে পারে না। যুদ্ধে, অপরিহার্য্য স্থলে, গুরু-বধাদি কার্য্য রাজগণের স্বধর্ম্ম হইলেও হইতে পারে, কিন্তু কেবল ভোগৈশ্বর্য্য উপভোগ বা জীবিকার নিমিত্ত তাহার অনুষ্ঠান, আমার ক্ষুদ্র বুদ্ধিতে, যৎপরোনাস্তি পাপজনক বলিয়া প্রতীত হইতেছে। এই সকল কথা আলোচনা করিয়া, আমি সম্মুখ যুদ্ধ হইতে বিমুখ হইয়াছি। স্মৃতি শাস্ত্রে নির্দ্দিষ্ট আছে, অহঙ্কারে গর্ব্বিত, কার্য্যাকার্য্য বিষয়ানভিজ্ঞ এবং উৎপথগামী ব্যক্তিগণ গুরু হইলেও, তাঁহাদিগকে গুরু বলিয়া বিবেচনা করিবে না এবং তাদৃশ দোষে দূষিত গুরুকে পরিত্যাগ করিবে। এই শাস্ত্রীয় শাসন সত্য ও সুসঙ্গত হইলেও, আমার পিতামহ ভীষ্মদেব ও আচার্য্য মহর্ষি দ্রোণ প্রভৃতি মহাত্মগণের সুনির্ম্মল চরিত্র কখনই উল্লিখিতরূপ দোষ-কালিমায় কলঙ্কিত হয় নাই ; ইহাঁরা

মহানুভাব, অর্থাৎ বেদাধ্যয়ন, ব্রহ্মচর্য্য, বিনয় ও আচারাদি সম্পন্ন ; এজন্য মহা-প্রভাবশালী। ইহাঁরা অবলীলাক্রমে কাল (মৃত্যু) ও কামাদি রিপুদিগকে বশী-ভূত করিয়াছেন। এবংবিধ পরম পুণ্যাত্মা আমার পিতামহাদি গুরুগণের অনবদ্য চরিত্রে উল্লিখিতরূপ হেয় ও ক্ষুদ্র দোষ সংস্পর্শের সম্ভাবনা কোথায় ? সুতরাং এতাদৃশ পাপাতীত পুণ্যময় পূজ্যপাদ গুরুগণকে পরিত্যাগ বা অবজ্ঞাস্পদ জ্ঞান করা আমার পক্ষে কদাচ সুসঙ্গত নহে।

কেহ কেহ "হিমহানুভাবান্" এইরূপ পদচ্ছেদ করেন। হিম শব্দের অর্থ জড়তা; তাহা যিনি বিনাশ করেন তিনি হিমহা, অর্থাৎ সূর্য্য কিংবা অগ্নি ; এই উভয়ের ন্যায় অনুভব (সামর্থ্য) যাঁহাদের তাঁহারাই হিমহানুভাব (অতি-শয় তেজস্বী)। ঈদৃশ মহানুভাবদিগকে উল্লিখিত সামান্য দোষ সমূহ স্পর্শও করিতে পারে না। শ্রীমদ্ভাগবতের ১০ স্কন্ধে ৩৪ অধ্যায়ে উক্ত হইয়াছে যথা ; "অগ্নি যেমন পবিত্র ও অপবিত্র যাবতীয় বস্তু ভক্ষণে দূষিত হন না, অর্থাৎ পবিত্রই থাকেন, তদ্রূপ ঈশ্বরানুগৃহীত ও তেজীয়ান পুরুষ-গণের পক্ষে ধর্ম্ম-ব্যতিক্রম কিংবা লোকাতীত সাহস দৃষ্ট হইলেও তাহা দোষাবহ হয় না।" অতএব পিতামহ ভীষ্ম ও গুরুদেব দ্রোণাচার্য্য প্রভৃতি ঈশ্বরানুগৃহীত, অতুলনীয় তেজঃ-প্রভাবসম্পন্ন মহাপুরুষদিগের চরিত্রে উক্ত-বিধ দোষারোপ করা কোনরূপে সম্ভবপর হইতে পারে না।

টীকাকারগণ আরও কল্পনা করিয়া বলিতেছেন যে, যখন ভীষ্মাদি মহোদয়গণ অন্যের সন্তোষার্থে সমর-প্রবৃত্ত এবং অর্থের নিমিত্ত দুরাত্মা দুর্য্যোধনের নিকট আত্মবিক্রীত, তখন আর তাঁহাদের চরিত্রে পূর্ব্বোক্তরূপ মহানুভাবতা কোথায় থাকিতেছে ? ভীষ্ম স্বয়ং যুধিষ্ঠিরকে বলিয়াছেন, "মহারাজ ! সম্বন্ধে উভয়পক্ষ আমার সমান হইলেও, দুর্য্যোধনের অন্নে আমি চিরদিন প্রতিপালিত ; পুরুষগণ অর্থেরই দাস, অর্থ কাহারও দাস নহে, ইহা সত্য ; আমি কৌরবগণের অর্থে নিতান্ত বদ্ধ হইয়াছি।" ভীষ্ম-দেবের স্বমুখোচ্চরিত এই বাক্য দ্বারা অনুমিত হইতেছে, ভীষ্মাদি ব্যক্তিগণ অতিশয় অর্থলোভী এবং পরাধীন ; সুতরাং ইহাঁদিগকে বধ করিলে কোন প্রকার পাপে পরিলিপ্ত হইবে না। এই কল্পিত আশঙ্কা নিরাসার্থ অর্জ্জুন বলিতেছেন, "ভীষ্মাদি মহাত্মগণ অর্থানুচর অর্থাৎ অর্থলোভে অন্যের দাসত্ব স্বীকার করিলেও, আমার পক্ষে চিরদিন গুরুই আছেন।" শাস্ত্রে

অর্জ্জুনোক্তির সমর্থন দৃষ্ট হইতেছে। "অবিদ্যো বা সবিদ্যো বা গুরুরেব দৈবতম্। অমার্গস্থোঽপি মার্গস্থো গুরুরেব সদাগতিঃ॥" অর্থাৎ বিদ্বান্ বা মুর্খই হউন গুরুই দেবতা; এবং কুপথাবলম্বী বা সুপথাবলম্বী হউন, গুরুই আশ্রয়। সুতরাং অর্জ্জুন যে বলিতেছেন, "ভীষ্মদ্রোণাদি যেরূপ আচার-পরতন্ত্র হউন না কেন, তাঁহারা আমার পক্ষে চিরদিন পরমপূজ্য গুরু-দেবতা," এ কথা অসঙ্গত নহে। মূলের দ্বিতীয় "গুরু" শব্দ দ্বারা এই ভাব ব্যক্ত হইতেছে। "এইরূপ গুরুদিগকে বধ করিয়া ইহলোকে কেবল অযশঃ ও তাদৃশ পুণ্যাত্মগণের রুধির-লিপ্ত অর্থাৎ অত্যন্ত গর্হিত ভোগ্য সমূহ (অর্থ এবং কাম) লব্ধ হইবে; এতাদৃশ পাপকার্য্য দ্বারা ধর্ম্ম ও পরম পুরুষার্থ অর্থাৎ মোক্ষপ্রাপ্তি কখনই হইবে না। অতএব হে ভগবন্! ইহলোকে নিন্দনীয় ও পারলৌকিক অধোগতির হেতুভূত এই নৃশংস কার্য্য অপেক্ষা অতঃপর ভিক্ষাশনই আমার পক্ষে শ্রেয়ঃ।"

কেহ কেহ "অর্থকামান্ গুরূন্" এরূপও অন্বয় করিয়া থাকেন। তাহাতে 'অর্থলোভী গুরু সকল' এইরূপ অর্থ হয়॥ ৫॥

ন চৈতদ্বিদ্মঃ কতরন্নো গরীয়ো
যদ্বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ।
যানেব হত্বা ন জিজীবিষাম-
স্তেঽবস্থিতাঃ প্রমুখে ধার্ত্তরাষ্ট্রাঃ॥ ৬॥

অন্বয়।—চ নঃ কতরৎ গরীয়ঃ (শ্রেষ্ঠং) এতৎ ন বিদ্মঃ (জানামি) যৎ জয়েয়ুঃ যদি বা নঃ জয়েয়ুঃ যান্ এব হত্বা ন জিজীবিষামঃ (জীবিতুমিচ্ছামঃ) তে ধার্ত্তরাষ্ট্রাঃ প্রমুখে (সম্মুখে) অবস্থিতাঃ॥ ৬॥

প্রতিশব্দ।—আর আমাদের কি শ্রেষ্ঠ ইহা জানি না যে জয়ী-হই কি যদি বা আমরা পরাজিত-হই যাহাদিগকে-ই বিনাশ-করিয়া বাঁচিতে-ইচ্ছা-করি না সেই ধৃতরাষ্ট্র-পক্ষীয়-গণ সম্মুখে সমুপস্থিত॥ ৬॥

ব্যাখ্যা।—যে স্বজনগণকে সংহার করিলে আর জীবন ধারণে প্রবৃত্তি থাকে না, সেই দুর্য্যোধনাদিকে সম্মুখে দণ্ডায়মান দেখিয়া

সমরে বিজয় লাভ করা অথবা বিপক্ষ হস্তে পরাজিত হওয়া এতদুভয়ের মধ্যে অধুনা আমাদের পক্ষে কি শ্রেয়স্কর তাহা বুঝিতে পারিতেছি না ॥ ৬ ॥

আনন্দগিরি।—ক্ষত্রিয়াণাং স্বধর্ম্মত্বাদ্‌যুদ্ধমেব শ্রেয়স্করমিত্যাশঙ্ক্যাহ ন চৈতদিতি। এতদপি ন জানীমো ভৈক্ষ্যযুদ্ধয়োঃ কতরৎ নোঽস্মাকং গরীয়ঃ শ্রেষ্ঠং কিং ভৈক্ষ্যং হিংসাশূন্যত্বাদুত যুদ্ধং স্ববৃত্তিত্বাদিতি সন্দিগ্ধা চ জয়স্থিতিঃ, কিং সাম্যমেবোভয়েষাম্। যদ্বা বয়ং জয়েম অতিশয়েমহি যদি বা নোঽস্মান্ ধার্ত্তরাষ্ট্রা দুর্য্যোধনাদয়ো জয়েয়ুঃ, জাতোঽপি জয়ো ন ফলবান্ যতো যান্ বন্ধূন্ হত্বা ন জিজীবিষামো জীবিতুং নেচ্ছামস্তে এবাবস্থিতাঃ প্রমুখে সম্মুখে ধার্ত্তরাষ্ট্রা ধৃতরাষ্ট্রস্যাপত্যানি তস্মাদ্ভৈক্ষ্যাদ্‌যুদ্ধস্য শ্রেষ্ঠত্বং ন সিদ্ধমিত্যর্থঃ ॥ ৬ ॥

শ্রীধর।—কিঞ্চ যদ্যধর্ম্মানঙ্গীকরিষ্যামস্তথাপি কিমস্মাকং জয়ঃ পরাজয়ো বা গরীয়ান্ ভবেদিতি ন জ্ঞায়ত ইত্যাহ ন চৈতদিতি। দ্বয়োর্ম্মধ্যে নোঽস্মাকং কতরৎ কিন্নাম গরীয়োঽধিকতরং ভবিষ্যতীতি ন বিদ্মঃ। তদেব দ্বয়ং দর্শয়তি যদ্বেতি। যদ্বা এতান্ বয়ং জয়েম জেষ্যামঃ যদি বা নোঽস্মানেতে জয়েয়ুর্জেষ্যন্তীতি। কিঞ্চাস্মাকং জয়োঽপি ফলতঃ পরাজয় এবেত্যাহ যানিতি। যানেব হত্বা জীবিতুং নেচ্ছামস্তে এবৈতে সম্মুখেঽবস্থিতাঃ ॥ ৬ ॥

বলদেব।—ননু ভৈক্ষ্যভোজনং ক্ষত্রিয়স্য বিগর্হিতম্, যুদ্ধঞ্চ স্বধর্ম্মং * বিজানন্নপি কিমিদং বিভাষসে ইতি চেৎ তত্রাহ ন চৈতদিতি। এতদ্দ্বয়ং ন বিদ্মঃ ভৈক্ষ্যযুদ্ধয়োর্ম্মধ্যে নোঽস্মাকং কতরদ্গরীয়ঃ প্রশস্ততরম্। হিংসাবিরহাদ্ভৈক্ষ্যং গরীয়ঃ স্বধর্ম্মত্বাদ্‌যুদ্ধং বেতি এতচ্চ ন বিদ্মঃ। সমারব্ধে যুদ্ধে বয়ং ধার্ত্তরাষ্ট্রান্ জয়েম তে বা নোঽস্মান্ জয়েয়ুরিতি। ননু মহাবিক্রমিণাং ধর্ম্মিষ্ঠানাঞ্চ ভবতামেব বিজয়ো ভাবীতি চেৎ তত্রাহ যানেবেতি। যান্ ধার্ত্তরাষ্ট্রান্ ভীষ্মাদীন্ সর্ব্বান্। ন জিজীবিষামো জীবিতুমপি নেচ্ছামঃ, কিং পুনর্ভোগান্ ভোক্তুমিত্যর্থঃ। তথাচ বিজয়োঽপ্যস্মাকং ফলতঃ পরাজয় এবেতি। তস্মাৎ যুদ্ধস্য ভৈক্ষ্যাদ্ গরীয়স্ত্বমপ্রসিদ্ধমিতি। এবমেতাবতা গ্রন্থেন "তস্মাদেবংবিচ্ছান্তদান্তউপরতস্তিতিক্ষুঃ শ্রদ্ধান্বিতো ভূত্বাত্মন্যেবাত্মানং পশ্যেৎ" ইতি শ্রুতিপ্রসিদ্ধমর্জ্জুনস্য জ্ঞানাধিকারিত্বং দর্শিতম্। তত্র "কিন্নো রাজ্যেন" ইতি শমদমৌ *। "অপি ত্রৈলোক্যরাজ্যস্য" ইত্যৈহিকপারত্রিকভোগোপেক্ষালক্ষণা

* সমোত্তমাধমৈ রাজা ত্বাহূতঃ পালয়ন্ প্রজাঃ। ন নিবর্ত্তেত সংগ্রামাৎ ক্ষাত্রং ধর্ম্মমনুস্মরন্॥ সংগ্রামেষ্বনিবর্ত্তিত্বং প্রজানাঞ্চৈব পালনম্। শুশ্রূষা ব্রাহ্মণানাঞ্চ রাজ্ঞাং শ্রেয়স্করং পরম্। আহবেষু মিথোঽন্যোন্যং জিঘাংসন্তো মহীক্ষিতঃ। যুধ্যমানাঃ পরং শক্ত্যা স্বর্গং যান্ত্যপরাঙ্মুখাঃ॥ ইতি মনু সংহিতা। সপ্তমাধ্যায়॥

আপনার তুল্যবল বা আপনা হইতে প্রবল অথবা হীনবল অন্য কোন রাজা যুদ্ধে আহ্বান করিলে "যুদ্ধ রাজাদিগের ধর্ম্ম" ইহা স্মরণ করিয়া সংগ্রাম হইতে নিবৃত্ত হইবে না। যুদ্ধে বিমুখ না হওয়া এবং সুন্দররূপে প্রজাপালন, এবং ব্রাহ্মণের সেবা করা রাজাদিগের পরম মঙ্গলদায়ক। রাজারা যুদ্ধে পরাঙ্মুখ না হইয়া পরস্পর স্পর্দ্ধা পুরঃসর যুদ্ধে পরস্পরের হননেচ্ছায় প্রবৃত্ত হইয়া যথাশক্তি যুদ্ধ করিয়া মৃত হইলে স্বর্গে গমন করেন, যুদ্ধে রাজ্যলাভাদি দৃষ্ট ফল ও যুদ্ধে অপরাঙ্মুখের স্বর্গরূপ অদৃষ্টফল লাভ হয়।

উপরতিঃ। "ভৈক্ষ্যং ভোক্তুং শ্রেয়ঃ" ইতি দ্বন্দ্বসহিষ্ণুত্বলক্ষণা তিতিক্ষা। গুরুবাক্যদৃঢ়-বিশ্বাসলক্ষণা শ্রদ্ধা তূত্তরবাক্যে ব্যক্তীভবিষ্যতি; ন খলু শমাদিশূন্যস্য জ্ঞানেঽস্ত্যধিকারঃ, পঙ্গ্বাদেরিব কর্ম্মণীতি ॥ ৬ ॥

মধুসূদন।—নহু ভিক্ষাশনস্য ক্ষত্রিয়ং প্রতিনিষিদ্ধত্বাদ্যুদ্ধস্য চ বিহিতত্বাৎ স্বধর্ম্মত্বেন যুদ্ধমেব তব শ্রেয়স্করমিত্যাশঙ্ক্যাহ ন চৈতদিতি। এতদপি ন জানীমো ভৈক্ষ্যযুদ্ধয়োর্ম্মধ্যে কতরৎ নোঽস্মাকং গরীয়ঃ শ্রেষ্ঠং, কিং ভৈক্ষ্যং হিংসাশূন্যত্বাদুত যুদ্ধং স্বধর্ম্মত্বাদিতি ইদঞ্চ ন বিদ্মঃ। আরব্ধেঽপি যুদ্ধে যদ্বা বয়ং জয়েম অতিশয়েমহি যদিবা নোঽস্মান্ জয়েয়ুঃ ধার্ত্তরাষ্ট্রা উভয়োঃ সাম্যপক্ষোঽপ্যর্থাদ্বোদ্ধব্যঃ। কিঞ্চ জাতোঽপি জয়ো নঃ ফলতঃ পরাজয় এব, যতো যান্ বন্ধূন্ হত্বা জীবিতুমপি বয়ং নেচ্ছামঃ কিং পুনর্ব্বিষয়ানুপভোক্তুং, তে এবাবস্থিতাঃ সম্মুখে ধার্ত্তরাষ্ট্রাঃ ধৃতরাষ্ট্রসম্বন্ধিনো ভীষ্মদ্রোণাদয়ঃ সর্ব্বেঽপি তস্মাদ্ভৈক্ষ্যাদ্যুদ্ধস্য শ্রেষ্ঠত্বং ন সিদ্ধমিত্যর্থঃ। তদেবং প্রাক্তনেন গ্রন্থেন সংসারদোষনিরূপণমুখেনাধিকারি-বিশেষণান্যুক্তানি, তত্র "নচ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে" ইত্যত্র রণে হতস্য পরিব্রাড়্‌সমানযোগক্ষেমত্বোক্তেঃ, "অন্যচ্ছ্রেয়োঽন্যদুত এব প্রেয়ঃ" ইত্যাদিশ্রুতিসিদ্ধং, শ্রেয়ো মোক্ষাখ্যমুপন্যস্তং, অর্থাচ্চ তদিতরদশ্রেয় ইতি নিত্যানিত্যবস্তুবিবেকো দর্শিতঃ। "ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ" ইত্যত্রৈহিকফলবিরাগঃ। "অপি ত্রৈলোক্যরাজ্যস্য হেতোঃ" ইত্যত্র পারলৌকিক-ফলবিরাগঃ। "নরকে নিয়তং বাসঃ" ইত্যত্র স্থূলদেহাতিরিক্ত আত্মা। "কিং নো রাজ্যেন" ইতি ব্যাখ্যাতবর্ত্মনা শমঃ। "কিং ভোগৈঃ" ইতি দমঃ। "যদ্যপ্যেতে ন পশ্যন্তি" ইত্যত্র নির্লোভতা। "তন্মে ক্ষেমতরং ভবেৎ" ইতি প্রথমাধ্যায়ান্তার্থঃ সসন্ন্যাসসাধনসূচনম্। অস্মিংস্ত্বধ্যায়ে "শ্রেয়ো ভোক্তুং ভৈক্ষ্যমপি" ইত্যত্র ভিক্ষাচর্য্যোপলক্ষিতঃ সন্ন্যাসঃ প্রতিপাদিতঃ ॥ ৬ ॥

নীলকণ্ঠ।—এবং তর্হি ভৈক্ষ্যমেব তব শ্রেয় ইত্যাশঙ্ক্যাহ ন চৈতদিতি। যদ্যপ্য-ক্ষত্রিয়স্য ভৈক্ষ্যমেবেষ্টং, তথাপি নঃ অস্মাকং ক্ষত্রিয়াণাং, ভৈক্ষ্যভোগয়োর্ম্মধ্যে কতরদ্গরীয়ঃ ইতি বয়ং ন বিদ্মঃ। ননূক্তং যুদ্ধমেব গরীয় ইতি তত্রাহ যদ্বেতি। যদি বা বয়ং জয়েম শত্রূন্, যদি বা নোঽস্মান্ শত্রব এব জয়েয়ুরিদমপি ন বিদ্মঃ। অন্তপক্ষেতু পুনর্ম্মরণমপ্রার্থিতং ভৈক্ষ্য-মেবাপদ্যত ইতি ভাবঃ। নমু ময়ি সহায়ে সতি তব জয় এব নিশ্চিত ইত্যত আহ যানে-বেতি। ইষ্টনাশাজ্জয়োঽপি পরাজয়রূপ এবেত্যর্থঃ। যত্তু নিশ্চিতেঽপি ভৈক্ষ্যশ্রেয়স্ত্বে পুনর্যুদ্ধ-ভৈক্ষ্যয়োঃ কতরৎ শ্রেয় ইতি সংশয়ো নোচিতঃ, অতো নঃ অস্মাকং মধ্যে কতরৎ সৈন্যং গরীয় ইতি ব্যাখ্যেয়মিতি। তদসৎ "ধর্ম্মসংমূঢ়চেতাঃ" ইতি বাক্যশেষাদুক্তসংশয়স্যৈবোচিত-ত্বাৎ সৈন্যগরীয়স্ত্বসংশয়েনৈব জয়সংশয়েঽন্যথাসিদ্ধেঽন্যতরসংশয়বৈয়র্থ্যাৎ বিশেষ্যাধ্যাহারদোষাচ্চ ॥ ৬ ॥

এই পুস্তকের ১৩ পৃষ্ঠায় শমদমাদি বিষয়ক টিপ্পনী দ্রষ্টব্য।

বিশ্বনাথ।—কিঞ্চ গুরুদ্রোহে প্রবৃত্তস্যাপি মম জয়ঃ পরাজয়ো বা ভবেদিত্যপি ন জ্ঞায়তে ইত্যাহ ন চৈতদিতি। তথাপি নোঽস্মাকং কতরৎ জয়পরাজয়য়োর্মধ্যে কিং খলু গরীয়ঃ অধিকতরং ভবিষ্যতি এতন্ন বিদ্মঃ। তদেব পক্ষদ্বয়ং দর্শয়তি যদ্বেতি। এতান্ বয়ং জয়েম নোঽস্মান্ বা এতে জয়েয়ুরিতি। কিঞ্চ জয়োঽপ্যস্মাকং ফলতঃ পরাজয় এবেত্যাহ যানেবেতি॥৬॥

তাৎপর্য্য।—শাস্ত্রকারগণ ক্ষত্রিয়কুলের পক্ষে ভিক্ষাশন নিষেধ করিয়াছেন,আর যুদ্ধ স্বধর্ম্ম বলিয়া কর্ত্তব্যরূপে নির্দ্দেশ করিয়াছেন ; অতএব ভিক্ষা অপেক্ষা যুদ্ধই তোমার শ্রেয়স্কর। এইরূপ ভগবদাশঙ্কা পরিহরণ মানসে অর্জ্জুন বলিতেছেন,"যুদ্ধে গুরুদ্রোহাদিরূপ অধর্ম্মানুষ্ঠানে বদ্ধপরিকর হইলেও, সমর-পরিণামে আমাদের জয় কিংবা পরাজয় হইবে, অধুনা তাহা নিশ্চয় করিতে পারিতেছি না। আমি ইহাও বুঝিতে পারিতেছি না যে, ভিক্ষা ও যুদ্ধ এতদুভয়ের মধ্যে কোন্‌টী আমাদের পক্ষে শ্রেষ্ঠ ; অহিংসা-মূলক ভিক্ষাই পরিগ্রহণীয়,না স্বধর্ম্মসঙ্গত যুদ্ধই অবলম্বনীয় ? এবংবিধ অনিশ্চয়তা হেতু আমি যুদ্ধে সন্দিগ্ধ হইয়াছি। পক্ষান্তরে,আরব্ধ যুদ্ধে আমরাই কুরুকুল জয় করিব, কিংবা আমাদিগকেই তাঁহারা জয় করিবেন, ইহাও আমি স্থির করিতে পারিতেছি না। আপনি বলিতে পারেন, 'তোমরা মহাবিক্রমশালী ও পরমধার্ম্মিক ; সুতরাং তোমাদের বিজয় বিষয়ে কোনই সন্দেহ নাই।' ইহার উত্তরে আমি বলিতেছি যে, আমাদের জয় হইলেও, ফলতঃ তাহা পরাজয়রূপেই পরিগণিত করিতে হইবে। যে সকল পরম গুরু ও স্নেহভাজন স্বজনের মরণ দর্শনে আমাদের জীবিত প্রয়োজন পর্য্যবসিত হইবে, ও স্বতঃই দেহ হইতে প্রাণাত্যয় ঘটিবে, তাদৃশ আত্মীয়গণকে বিনষ্ট করিয়া বিজয়লাভ, পরাজয়েরই তুল্য ও আত্মনাশের কারণ স্বরূপ। যখন স্বজনগণের বিয়োগে তৎক্ষণাৎ বিগতজীব হইতে হইবে, নতুবা আজীবন শোকের তুষানলে ধীরে ধীরে দগ্ধীভূত হইতে হইবে, তখন আর ছার রাজৈশ্বর্য্য সম্ভোগের কথা কি বলিব ? ভীষ্ম-দ্রোণাদি পরমার্চ্চনীয় মহাপুরুষগণই, দুর্য্যোধনের পক্ষে সম্মুখ সংগ্রামে জীবন দান করিবার অভিপ্রায়ে, দণ্ডায়মান হইয়াছেন। সমরে প্রবৃত্ত হইলে সর্ব্বাগ্রে ইহাঁদিগকে শমনসদনে প্রেরণ করা আবশ্যক হইবে। ইহাঁদের বধসাধন অপেক্ষা ভিক্ষাশ্রম গ্রহণ করাই সর্ব্বথা শ্রেষ্ঠ বলিয়া আমার প্রতীতি হইতেছে।

"শান্ত, দান্ত, উপরত, তিতিক্ষু ও শ্রদ্ধান্বিত হইয়া আত্মাতেই আত্মাকে

দেখিবে" ; শাস্ত্রার্থবিদ্‌গণ এই শ্রুতি অবলম্বনে অর্জ্জুনকেই প্রসিদ্ধ জ্ঞানাধিকারিরূপে নির্দ্দেশ করিয়াছেন। জ্ঞানরাজ্যে অর্জ্জুনের ক্রমোন্নতির প্রমাণ স্বরূপে তাঁহারা তদুক্ত নিম্নলিখিত শ্লোক সমূহ প্রদর্শন করিয়াছেন। যথা ; "কিন্নোরাজ্যেন" ইতি (১ম। ৩২) শ্লোক দ্বারা শম-দম। "অপি ত্রৈলোক্য রাজ্যস্য" ইতি ( ১ম। ৩৫ ) শ্লোক দ্বারা ঐহিক পারত্রিক ভোগের উপেক্ষা রূপ উপরতি। "শ্রেয়ো ভোক্তুং ভৈক্ষ্যম্" (২য়। ৫ম) এই শ্লোক দ্বারা সুখ-দুঃখ-দ্বন্দ্ব-সহিষ্ণুতা-লক্ষণ তিতিক্ষা উক্ত হইয়াছে। "নরকে নিয়তং বাসঃ" ইতি ( ১ম। ৪৩ ) শ্লোক দ্বারা আত্মার স্থূল দেহাতিরিক্ততা বিষয়ক সন্ন্যাস-সাধন জ্ঞান প্রতিপাদিত হইয়াছে। গুরু বেদান্ত-বাক্যে দৃঢ়-বিশ্বাস-লক্ষণ-শ্রদ্ধা পরবর্ত্তী শ্লোকে ( ২য়। ৭ ) বিশদরূপে পরিব্যক্ত হইবে। প্রথমাধ্যায়ে সন্ন্যাসসাধন উক্ত হইয়া, দ্বিতীয়াধ্যায়ের ৫ম শ্লোকে ভিক্ষাটন সহকৃত সর্ব্বাঙ্গসম্পন্ন সন্ন্যাসধর্ম্ম উপলক্ষিত হইয়াছে। এইরূপে অর্জ্জুনের জ্ঞান-মার্গে ক্রমোন্নতি প্রদর্শন করিয়া তাঁহার অধিকারিত্ব * প্রতিপন্ন হইয়াছে। পঙ্গু প্রভৃতি বিকলেন্দ্রিয় মনুষ্যগণ যেমন কর্ম্মে অনধিকারী, শম-দমাদি-শূন্য সাধকও তদ্রূপ জ্ঞানে অনধিকারী ; এজন্য উল্লিখিত গ্রন্থ-সন্দর্ভসমূহ দ্বারা অর্জ্জুনের জ্ঞানাধিকারিতা প্রদর্শিত হইল ॥ ৬ ॥

—০:):০:(:০—

কার্পণ্যদোষোপহতস্বভাবঃ
পৃচ্ছামি ত্বাং ধর্ম্মসংমূঢ়চেতাঃ।
যচ্ছ্রেয়ঃ স্যান্নিশ্চিতং ব্রূহি তন্মে
শিষ্যস্তেঽহং শাধি মাং ত্বাং প্রপন্নম্ ॥ ৭ ॥

* অধিকারী যথা।—বিধিবদধীতবেদবেদাঙ্গত্বেনাপাততোঽধিগতাখিলবেদার্থোঽস্মিন্ জন্মনি জন্মান্তরে বা কাম্যনিষিদ্ধবর্জ্জনপুরঃসরং নিত্য-নৈমিত্তিক-প্রায়শ্চিত্তোপাসনানুষ্ঠানেন নির্গতনিখিলকল্মষতয়া নিতান্তনির্ম্মলঃ-স্বান্তসাধনচতুষ্টয়সম্পন্নঃ প্রমাতা। বেদান্তসার।

যথাবিহিত প্রণালীক্রমে বেদবেদাঙ্গাদি অধ্যয়ন করিয়া সমস্ত বেদার্থ বিষয়ে কথঞ্চিৎ অভিজ্ঞ হইয়া এই জন্মে বা জন্মান্তরে কাম্য ও নিষিদ্ধ ক্রিয়া, অর্থাৎ কোন ফললাভ প্রত্যাশায় যথা পুত্রেষ্ট্যাদি ক্রিয়া এবং নরকাদি অনিষ্টসাধন ব্রহ্মহনন্যাদি ক্রিয়া, পরিত্যাগ পূর্ব্বক নিত্য নৈমিত্তিক ও প্রায়শ্চিত্তাদির অনুষ্ঠান দ্বারা, সমস্ত পাপবিহীনতা জনিত নিতান্ত নির্ম্মল চিত্ত, শমাদি চতুর্ব্বিধ সাধন সম্পন্ন, ঈদৃশ সর্ব্বসদ্‌গুণাক্রান্ত ব্যক্তিই জ্ঞানোপদেশের অধিকারী। অর্জ্জুনের এতাদৃশ অধিকারিতা টীকাকারগণ উদ্ধৃত শ্লোক দ্বারা সুন্দররূপে প্রমাণীকৃত করিয়াছেন ৮ ।

অন্বয়।—কার্পণ্য (অনাত্মাধ্যাসবত্ত্বং 'দৈন্যং)-দোষ-উপহত (অভিভূতঃ)-স্বভাবঃ ধর্ম্ম-সংমূঢ়-চেতাঃ (সন্দিগ্ধচিত্তঃ) [অহং] ত্বাং পৃচ্ছামি (অনুযুঞ্জে) যৎ শ্রেয়ঃ (পরমপুরুষার্থভূতং) স্যাৎ তৎ মে নিশ্চিতং (সত্যং) ব্রূহি অহং তে শিষ্যঃ ত্বাং প্রপন্নং (শরণাগতং) মাং শাধি (শিক্ষয়) ॥ ৭ ॥

প্রতিশব্দ।—কৃপণতা-দোষ-অভিভূত-প্রকৃতি ধর্ম্ম-সন্দিগ্ধ-চিত্ত [আমি] তোমাকে জিজ্ঞাসিতেছি যাহা মঙ্গলকর হয় তাহা আমাকে নিশ্চয়রূপে বল আমি তোমার শিষ্য তোমার শরণাগত আমাকে শিক্ষা-দাও ॥ ৭ ॥

ব্যাখ্যা।—আমি মমতা-জনিত শোক-মোহাভিভূত,ধর্ম্মাধর্ম্ম বিষয়ে সন্দিহান-হৃদয়। আমি অতি দীন ও জ্ঞান-বিহীন শরণাগত শিষ্য; তুমি আমাকে অবিসংবাদিত রূপ মঙ্গলময় উপায় বল এবং যথাবিহিত সদুপদেশ প্রদান করিয়া চরিতার্থ কর ॥ ৭ ॥

আনন্দগিরি।—সমধিগতসংসারদোষজাতস্যাতিতরাং নির্ব্বিণ্ণস্য মুমুক্ষোরুপসন্নস্যাত্মোপদেশসংগ্রহেঽধিকারং সূচয়তি কার্পণ্যেতি। যোঽল্পাং স্বল্পামপি স্বক্ষতিং ন ক্ষমতে স কৃপণস্তদ্বিধত্বাদখিলোঽনাত্মবিদপ্রাপ্তপরমপুরুষার্থতয়া কৃপণো ভবতি। "যো বা এতদক্ষরং গার্গ্যবিদিত্বাস্মাল্লোকাৎ প্রৈতি স কৃপণঃ" ইতি শ্রুতেঃ, তস্য ভাবঃ কার্পণ্যং দৈন্যং, তেন দোষেণোপহতো দূষিতঃ স্বভাবশ্চিত্তমস্যেতি বিগ্রহঃ, সোঽহং পৃচ্ছাম্যনুযুঞ্জে, ত্বা ত্বাং, ধর্ম্মসংমূঢ়চেতাঃ ধর্ম্মো ধারয়তীতি পরং ব্রহ্ম, তস্মিন্ সংমূঢ়মবিবেকতাং গতং চেতো যস্য মমেতি তথাঽযুক্তঃ। কিং পৃচ্ছসি, যন্নিশ্চিতমৈকান্তিকমনাপেক্ষিকং শ্রেয়ঃ স্যাৎ রোগনিবৃত্তিবদনৈকান্তিকমনাত্যন্তিকং স্বর্গবদাপেক্ষিকং বা, তন্নিঃশ্রেয়সং মে মহ্যং প্রব্রূহি। "নাপুত্রায়াশিষ্যায়েতি" নিষেধাৎ ন প্রবক্তব্যমিতি মা মংস্থাঃ, যতঃ শিষ্যস্তেঽহং ভবামি, শাধ্যনুশাধি মাং নিঃশ্রেয়সং। ত্বামহং প্রপন্নোঽস্মি ॥ ৭ ॥

রামানুজ।—ননু যুদ্ধমারভ্য নিবৃত্তব্যাপারান্ ভবতো ধার্ত্তরাষ্ট্রাঃ প্রসহ্য হন্যুরিতিচেৎ। অস্তু তদ্বধলব্ধজয়াদস্মাকং ধর্ম্মাধর্ম্মমজানদ্ভিস্তৈর্হননমেব গরীয় ইতি মে প্রতিভাতি। ইত্যুক্ত্বা যন্মহ্যং শ্রেয় ইতি নিশ্চিতং তৎ তব শরণাগতায় তব শিষ্যায় মে ব্রূহীত্যতিমাত্রকৃপণো ভগবৎপদাম্বুজমুপসসার ॥ ৬। ৭ ॥

শিষ্য।—"শিষ্যঃ শুদ্ধান্বয়ঃ শ্রীমান্ বিনীতঃ প্রিয়দর্শনঃ। সত্যবাক্ পুণ্যচরিতোঽদভ্রধীর্দম্ভবর্জ্জিতঃ॥ কামক্রোধপরিত্যাগী ভক্তশ্চ গুরুপাদয়োঃ। দেবতাপ্রবণঃ কায়মনোবাগভির্দিবানিশম্॥ নীরুজো নির্জ্জিতাশেষপাতকঃ শ্রদ্ধয়ান্বিতঃ। দ্বিজদেবপিতৃণাঞ্চ নিত্যমর্চ্চাপরায়ণঃ॥ যুবা বিনিয়তাশেষকরণঃ করুণালয়ঃ। ইত্যাদিলক্ষণৈর্যুক্তঃ শিষ্যো দীক্ষাধিকারবান্॥" মন্ত্রমুক্তাবলীর এই শিষ্য লক্ষণ আলোচনা করিয়া দেখিলে উপলব্ধ হইবে যে, অর্জ্জুন এক্ষণে সর্ব্বলক্ষণাক্রান্ত যথোপযুক্ত শিষ্যের স্থানীয় হইয়াছেন।

শ্রীধর।—কার্পণ্যেত্যাদি। তস্মাদেতান্ হত্বা কথং জীবিষ্যাম ইতি কার্পণ্যং, দোষঃ কুলক্ষয়কৃতঃ, তাভ্যামুপহতোঽভিভূতঃ স্বভাবঃ শৌর্য্যলক্ষণো যস্য সোঽহং ত্বাং পৃচ্ছামি। তথা ধর্ম্মে সংমূঢ়ং চেতো যস্য সঃ, যুদ্ধং ত্যক্ত্বা ভিক্ষাটনমপি ক্ষত্রিয়স্য ধর্ম্মোঽধর্ম্মো বেতি সন্দিগ্ধচিত্তঃ সন্নিত্যর্থঃ; অতো মে যন্নিশ্চিতং শ্রেয়ঃ স্যাৎ তদ্‌ব্রূহি। কিঞ্চ তেঽহং শিষ্যঃ শাসনার্হোঽতস্ত্বাং প্রপন্নং শরণং গতং মাং শাধি শিক্ষয় ॥ ৭ ॥

বলদেব।—অথ তদ্বিজ্ঞানার্থং "স গুরুমেবাভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং * ব্রহ্মনিষ্ঠমাচার্য্যবান্ পুরুষো বেদ" ইত্যাদি শ্রুতিসিদ্ধাং গুরূপসত্তিং দর্শয়তি কার্পণ্যেতি। "যো বা এতদক্ষরং গার্গ্যবিদিত্বাস্মাল্লোকাৎ প্রৈতি স কৃপণঃ" ইতি শ্রবণাদব্রহ্মবিত্ত্বং কার্পণ্যং, তেন হেতুনা যো দোষঃ। "যানেব হত্বেতি" বন্ধুবর্গমমতালক্ষণস্তেনোপহতস্বভাবো যুদ্ধস্পৃহালক্ষণঃ স্বধর্ম্মো যস্য সঃ। ধর্ম্মে সংমূঢ়ং ক্ষত্রিয়স্য মে যুদ্ধং স্বধর্ম্মস্তদ্বিহায় ভিক্ষাটনং বেত্যেবং সন্দিহানং চেতো যস্য সঃ। ঈদৃশঃ সন্নহং ত্বামিদানীং পৃচ্ছামি। তস্মান্নিশ্চিতমৈকান্তিকং আত্যন্তিকং যন্মে শ্রেয়ঃ স্যাৎ তৎ ত্বং ব্রূহি। সাধনোত্তরমবশ্যম্ভাবিত্বমৈকান্তিকম্। ভূতস্যাবিনাশিত্বমাত্যন্তিকত্বম্। নন্নু শরণাগতস্যোপদেশস্তদ্বিজ্ঞানার্থং "স গুরুমেবাভিগচ্ছেৎ" ইত্যাদি শ্রুতেঃ, সখায়ং ত্বাং কথমুপদিশামি ইতি চেৎ তত্রাহ শিষ্যস্তেঽহমিতি। শাধি শিক্ষয় ॥ ৭ ॥

মধুসূদন।—গুরূপসদনমিদানীং প্রতিপদ্যতে। সমধিগতসংসারদোষজাতস্যাতিতরাং নির্ব্বিন্নস্য বিধিবদ্‌গুরুমুপসন্নস্যৈব বিদ্যাগ্রহণেঽধিকারাৎ। তদেবং ভীষ্মাদিসঙ্কটবশাৎ, "ব্যুত্থায়াথ ভিক্ষাচার্য্যং চরন্তি" ইতি শ্রুতিসিদ্ধভিক্ষাচার্য্যেঽর্জ্জুনস্যাভিলাষং প্রদর্শ্য বিধিবদুপসত্তিমপি তৎসঙ্কটব্যাজেনৈব দর্শয়তি কার্পণ্যেতি। যোঽল্পাং স্বল্পামপি বিত্তক্ষতিং ন ক্ষমতে স কৃপণ ইতি লোকে প্রসিদ্ধস্তদ্বিধত্বাদখিলো নাত্মবিদপ্রাপ্তপুরুষার্থতয়া কৃপণো ভবতি। "যো বা এতদক্ষরং গার্গ্যবিদিত্বা অস্মাৎ লোকাৎ প্রৈতি স কৃপণঃ" ইতি শ্রুতেঃ। তস্য ভাবঃ কার্পণ্যং অনাত্মাধ্যাসবত্ত্বং তন্নিমিত্তোঽস্মিন্ জন্মন্যেত এব মদীয়াস্তেষু হতেষু কিং জীবিতেনেত্যভিনিবেশরূপো মমতালক্ষণো দোষস্তেনোপহতঃ তিরস্কৃতঃ স্বভাবঃ ক্ষাত্রো যুদ্ধোদ্যোগলক্ষণো যস্য স তথা। ধর্ম্মবিষয়ে নির্ণায়কপ্রমাণাদর্শনাৎ সংমূঢ়ং কিমেতেষাং বধো ধর্ম্মঃ, কিমেতৎপরিপালনং ধর্ম্মঃ, তথা কিং পৃথিবীপরিপালনং ধর্ম্মঃ, কিংবা যথাবস্থিতোঽরণ্যনিবাস এব ধর্ম্ম ইত্যাদিসংশয়ৈর্ব্যাপ্তং চেতো যস্য স তথা। "ন চৈতদ্বিদ্মঃ কতরন্নো গরীয়ঃ" ইত্যত্র ব্যাখ্যানমেতৎ, এবংবিধঃ সন্নহং ত্বা ত্বামিদানীং পৃচ্ছামি শ্রেয়ঃ ইত্যনুষঙ্গঃ। অতো যন্নিশ্চিতং ঐকান্তিকমাত্যন্তিকঞ্চ শ্রেয়ঃ পরমপুরুষার্থভূতং ফলং স্যাৎ তন্মে সত্যং ব্রূহি। সাধনানন্তরমবশ্যম্ভাবিত্বমৈকান্তিকত্বং, জাতস্যাবিনাশ আত্যন্তিকত্বং, যথাহ্যৌষধে কৃতে কদাচিৎ রোগনিবৃত্তির্ন ভবেদপি জাতাপি চ রোগনিবৃত্তিঃ

* শ্রোত্রিয়।—বেদাধ্যয়নকারী ব্রাহ্মণ। তস্য লক্ষণং যথা; জন্মনা ব্রাহ্মণো জ্ঞেয়ঃ সংস্কারাদ্দ্বিজ উচ্যতে। বেদাভ্যাসী ভবেদ্বিপ্রঃ শ্রোত্রিয় ত্রিভিরেব হি। ইতি পাদ্মে উত্তর খণ্ডে ১১৮ অধ্যায়। অপিচ—একাং শাখাং সকল্পাং বা ষড়্ভিরঙ্গৈরধীত্য চ। ষট্‌কর্ম্মনিরতো বিপ্রঃ শ্রোত্রিয়ো নাম ধর্ম্মবিৎ। ইতি দানকমলাকর।

পুনরপি রোগোৎপত্ত্যা বিনাশস্তে এবং ক্রতেঽপি যাগে প্রতিবন্ধবশাৎ স্বর্গো ন ভবেদপি জাতোঽপি স্বর্গো দুঃখাক্রান্তো নশ্যতি চেতি নৈকান্তিকত্বমাত্যন্তিকত্বং বা তয়োঃ। তদুক্তং, "দুঃখত্রয়াভিঘাতাজ্জিজ্ঞাসা তদপঘাতকে হেতৌ। দৃষ্টে সা পার্থা চেন্নৈকান্তাত্যন্ততোঽভাবাৎ॥" ইতি।"দৃষ্টবদানুশ্রবিকঃ স হ্যবিশুদ্ধিক্ষয়াতিশয়যুক্তঃ। তদ্বিপরীতঃ শ্রেয়ান্ ব্যক্তাব্যক্তজ্ঞবিজ্ঞানাৎ।" ইতি চ। নমু ত্বং মম সখা নতু শিষ্যোঽত আহ শিষ্যস্তেঽহমিতি। ত্বদনুশাসনযোগ্যত্বাদহং তব শিষ্য এব ভবামি ন সখা ন্যূনজ্ঞানত্বাৎ, অতস্ত্বাং প্রপন্নং শরণাগতং মাং শাধি শিক্ষয় করুণয়া নত্বশিষ্যত্বশঙ্কয়োপেক্ষণীয়োঽহমিত্যর্থঃ। এতেন তদ্বিজ্ঞানার্থং "স গুরুমেবাভিগচ্ছেৎ সমিৎপাণিঃ শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্।" "ভৃগুর্বৈ বারুণির্বরুণং পিতরমুপসসার অধীহি ভগবো ব্রহ্ম" ইত্যাদি-গুরূপসত্তিপ্রতিপাদকশ্রুত্যর্থো দর্শিতঃ॥ ৭॥

নীলকণ্ঠ।—উক্ত সংশয়বানেব পৃচ্ছতি কার্পণ্যেতি। কার্পণ্যং দীনত্বম্, স্বভাবঃ শৌর্য্যং, "তেজোধৃতির্দাক্ষ্যম্" ইত্যাদিনা বক্ষ্যমাণলক্ষণঃ। শেষং স্পষ্টম্॥ ৭॥

বিশ্বনাথ।—নমু তর্হি সোপপত্তিকং শাস্ত্রার্থং ত্বমেব ব্রুবাণঃ ক্ষত্রিয়ো ভূত্বা ভিক্ষাটনং নিশ্চিনোষি তর্হ্যলং মদুক্ত্যেতি তত্রাহ কার্পণ্যেতি। স্বাভাবিকস্য শৌর্য্যস্য ত্যাগএব মে কার্পণ্যং "ধর্ম্মস্য সূক্ষ্মা গতি" ইত্যতো ধর্ম্মব্যবস্থায়ামপ্যহং মূঢ়বুদ্ধিরেবাস্মি। অতস্ত্বমেব নিশ্চিত্য শ্রেয়ো ব্রূহি। নমু মদ্বাচস্ত্বং পণ্ডিতমানিত্বেন খণ্ডয়সি চেৎ কথং ব্রূয়াং, তত্রাহ শিষ্যস্তেঽহমস্মি. নাতঃ পরং বৃথাখণ্ডয়ামীতি ভাবঃ॥ ৭॥

তাৎপর্য্য।—এই গ্রন্থের পূর্ব্বভাগে, সংসারের বিবিধ দোষ দর্শনে, যেরূপে অর্জ্জুনের চিত্ত-বৈকল্য জন্মিয়াছে, তাহা বর্ণিত হইয়াছে। 'আকীট ব্রহ্মপর্য্যন্তং বৈরাগ্যং বিষয়েষনু। যথৈব কাকবিষ্ঠায়াং বৈরাগ্যং তদ্ধি নির্ম্মলম্॥' বৈরাগ্যের এই লক্ষণানুসারে, আকীট ব্রহ্ম পর্য্যন্ত সাংসারিক যাবতীয় পদার্থ কাকবিষ্ঠার ন্যায় তুচ্ছ ও ঘৃণার্হ বোধ হওয়া আবশ্যক। তদনন্তর ঐহিক এবং পারত্রিক সুখভোগে নিস্পৃহ ও তত্ত্ব-জিজ্ঞাসু হইয়া 'বিধি অনুসারে সমিদ্ গ্রহণ পূর্ব্বক বিদ্যা গ্রহণের নিমিত্ত শ্রোত্রিয় এবং ব্রহ্মনিষ্ঠ সদ্গুরু সমীপে গমন করা বিধেয়। আচার্য্যবান্ পুরুষই ব্রহ্মজ্ঞান প্রাপ্ত হন।' ইত্যাদি ব্যবস্থা শ্রুতি প্রতিপাদিত। ক্রমশঃ চিত্ত-বিকার-জনিত জ্ঞানোন্নতিলাভ করিয়া, অধুনা অর্জ্জুন যে অবস্থায় উপনীত হইয়াছেন, তাহাতে তাঁহার সদ্গুরু সমীপে বিধি সঙ্গত প্রণালীতে উপস্থিত হইয়া, বিহিত উপদেশ লাভ করা নিতান্ত আবশ্যক। সমালোচ্য শ্লোকে সৌভাগ্যবান্ অর্জ্জুনের সদ্গুরু লাভ ও শিষ্যত্ব স্বীকারের বিবরণ বিবৃত হইতেছে।

অর্জ্জুন, স্বকীয় হৃদয়ের দীনতা আলোচনা করিয়া, আপনাকে 'কার্পণ্য-

দোষোপহত-স্বভাব' এবং 'ধর্ম্মসংমূঢ়চেতা' বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। অর্জ্জুনোক্ত বাক্যদ্বয়ের ভাবার্থ নিম্নে প্রকটিত হইতেছে। যে পুরুষ কিঞ্চিন্মাত্রও আত্মক্ষতি সহ্য করিতে সমর্থ হয় না সেই কৃপণ; কৃপণ শব্দের ইহাই লৌকিক অর্থ। শ্রুতি বলিয়াছেন, 'হে গার্গি! শরীরধারী যে ব্যক্তি অক্ষর ব্রহ্মকে বিদিত না হইয়া পরলোকে গমন করেন, তিনিই কৃপণ; ইহাই এই শব্দের বেদোক্ত অর্থ। কৃপণের ভাব অর্থাৎ ধর্ম্মই কার্পণ্য। আত্মাতিরিক্ত জড় দেহাদিতে আত্মরূপে কল্পনা এবং তন্নিমিত্ত ইহাঁরা আমার আত্মীয়, ইহাঁদের অভাবে আমার জীবনের কি প্রয়োজন, এতাদৃশ অভিনিবেশরূপ মমতাদোষ দ্বারা উপহত-স্বভাব অর্থাৎ মোহাচ্ছন্ন-প্রকৃতিক। ক্ষাত্রকুলোচিত যুদ্ধোদ্যোগে নিরুৎসাহ, সুতরাং ধর্ম্ম-বিষয়ে সংমূঢ়, অর্থাৎ ইহাঁদের বধাদিরূপ কার্য্য দ্বারা রাজ্য পরিপালই ক্ষত্রিয়গণের ধর্ম্ম, কিংবা ইহাঁদিগকে প্রতিপালন অথবা অরণ্যবাসাদি স্বীকার পূর্ব্বক ভিক্ষাটনই ধর্ম্ম (৬ শ্লোক দ্রষ্টব্য) তৎসম্বন্ধে সন্দিহান।

অতঃপর গুরুবধাদি দুষ্কর কার্য্যসাধনে অনিচ্ছুক, রাজৈশ্বর্য্যে নিরাকাঙ্ক্ষ, ও ভিক্ষাভিলাষী অর্জ্জুন, সাংসারিক দুঃখ নিবৃত্তির নিমিত্ত,ইদানীন্তন কর্ত্তব্য নির্ণয়ে স্বকীয় অসমর্থতা হেতু,সেই নরকান্তকারী হৃদয়সখা পরমগুরু নারায়ণের বিনীত শিষ্যত্ব স্বীকার করিয়া, হৃদয়গত সন্দেহ ভঞ্জনার্থ নিম্নলিখিত ভাবে আন্তরিক অভিপ্রায় পরিব্যক্ত করিতেছেন। "হে সর্ব্বজ্ঞান-সম্পন্ন সর্ব্বশাস্ত্র প্রতিপাদ্য পরমপুরুষ! আপনি কৃপা সহকারে আমাকে, আধিভৌতিক,আধিদৈবিক এবং আধ্যাত্মিক দুঃখের * একান্ত ও অত্যন্ত নিবৃত্তি অর্থাৎ দুঃখ-নিবৃত্তির অবশ্যম্ভাবিতা ও নিবৃত্ত দুঃখের অনুৎপত্তি সাধনরূপ, শ্রেয়ঃ বিষয়ে (পরমপুরুষার্থ লক্ষণ) বিহিত উপদেশ প্রদান করিয়া চরিতার্থ করুন। নীতি শাস্ত্রাদি দ্বারা আধিভৌতিক দুঃখ; গ্রহশান্তি-স্বস্ত্যয়নাদি দ্বারা গ্রহবৈগুণ্যাদিজনিত আধিদৈবিক দুঃখ, ভিষগ্বরোপদিষ্ট রাসায়নিক ঔষধাদি দ্বারা বাত-পিত্ত-শ্লেষ্ম-বৈষম্য নিবন্ধন আধ্যাত্মিক শারীরিক দুঃখ, এবং স্রক্-চন্দন-বনিতাদি বিষয় বিশেষের উপভোগ দ্বারা আধ্যাত্মিক মানসিক দুঃখ নিবৃত্তি হইলেও হইতে পারে। কিন্তু বিবিধ কারণে পুনর্ব্বার ঐ সকল দুঃখোৎপত্তির যথেষ্ট সম্ভাবনা আছে এবং উক্ত

* আধিভৌতিকাদি দুঃখত্রয়ের বিবরণ ৪২ পৃষ্ঠার টিপ্পনীতে দ্রষ্টব্য।

নীতি শাস্ত্রাভ্যাস ও রাসায়নিক প্রক্রিয়াদি দ্বারা দুঃখ নিবৃত্তি অবশ্যম্ভাবী এরূপও কোন প্রমাণ নাই। অপিচ যাগ-যজ্ঞাদি দ্বারা স্বর্গাদি প্রাপ্তি হইলেও, "ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।" 'পুণ্যক্ষয় হইলে পুনর্ব্বার মর্ত্ত্যলোকে গমন করিতে হইবে' ইত্যাদি শ্রুতি দ্বারা উপলব্ধ হইতেছে যে, স্বর্গভোগও অচিরস্থায়ী। অতএব যদ্দ্বারা সম্পূর্ণরূপে ও নিশ্চয়ই দুঃখের নিবৃত্তি হয় এবং নিবৃত্ত দুঃখ পুনর্ব্বার উৎপন্ন না হয়, অর্থাৎ নিরন্তর অবিচ্ছিন্ন পরমানন্দ উপভোগ করিতে পারি,এরূপ সদুপদেশ প্রদান করিয়া আমাকে কৃতার্থ করুন।

উক্ত বাক্য সমর্থনার্থ টীকাকারগণ-ধৃত সাংখ্যতত্ত্ব কৌমুদীর শ্লোকদ্বয়ের ব্যাখ্যা নিম্নে বিবৃত হইতেছে। মনুষ্যগণ দুঃখত্রয়ের বিনাশার্থ গুরুর নিকটে দুঃখ নিবৃত্তির উপায় জিজ্ঞাসা করিবে, পরে গুরুমুখে শাস্ত্র শ্রবণ পূর্ব্বক তদুপায় অবগত হইয়া জন্ম জন্মান্তরে, বহু ক্লেশ স্বীকার পূর্ব্বক ভগদুপাসনা দ্বারা, তদীয় কৃপায় ব্রহ্ম সাক্ষাৎকার ও দুঃখত্রয় বিনষ্ট করিবে। কিন্তু শারীরিক দুঃখের প্রতীকারার্থ ভিষগ্বরোপদিষ্ট রাসায়নিক ঔষধাদি, মানসিক সন্তাপ বিনাশার্থ মনোজ্ঞস্ত্রী, পান ভোজন, বিলেপন বস্ত্রালঙ্কারাদি; আধিভৌতিক দুঃখের প্রতীকারের নিমিত্ত নীতি-শাস্ত্রাভ্যাস-জনিত ক্রিয়া-দক্ষত্বাদি এবং আধিদৈবিক দুঃখোপশমনার্থ মণি-মন্ত্র-মহৌষধাদি শত শত লৌকিক সহজ উপায় সত্ত্বে, লোক সকল গুরূপদেশানুসারে জন্ম জন্মান্তরে বহু ক্লেশ দ্বারা [illegible] করিবে? "অর্কে চেন্মধু বিন্দেত কিমর্থং পর্ব্বতং ব্রজেৎ। দৃষ্টস্যার্থস্য সংসিদ্ধৌ কো বিদ্বান্ যত্নমাচরেৎ॥" অর্থাৎ গৃহে থাকিয়া যদি মধুলাভ করিতে পারা যায়, তবে কি জন্য পর্ব্বতে গমন করিবে? অনায়াসে অর্থসিদ্ধি হইলে কোন্ বিদ্বান্ ব্যক্তি তাহার নিমিত্ত আয়াস স্বীকার করিয়া থাকে? লৌকিক উপায় দ্বারা দুঃখনিবৃত্তি অবশ্যই হইবে; ও নিবৃত্ত দুঃখের পুনরাগমন নিবারিত হইবে, এরূপ কোন স্থিরতা নাই। অতএব সর্ব্বতোভাবে দুঃখনিবৃত্তির নিমিত্ত এবং নিবৃত্ত দুঃখের পুনরুদ্ভব নিবারণার্থ, গুরুর নিকটে তত্ত্বজিজ্ঞাসু হইয়া, বিহিত উপায় পরিজ্ঞাত হইবে। লৌকিক দৃষ্ট উপায় দ্বারা দুঃখত্রয়ের অবশ্য নিবৃত্তি যদি অসম্ভব হয় এবং নিবৃত্তি হইলেও যদি, পুনর্ব্বার সেই দুঃখত্রয় উৎপন্ন হইবার সম্ভাবনা থাকে, তাহা হইলে সংবৎসর সাধ্য জ্যো-

জ্যোতিষ্টোমাদি* বৈদিক কর্ম্ম-কলাপ দ্বারা তাপত্রয় অবশ্যই নিবৃত্ত হইবে এবং তদুপায়ে দুঃখ নিবৃত্ত হইলে পুনরুৎপন্ন হইবে না, ইহাতে সন্দেহ নাই। যথা শ্রুতিঃ; "স্বর্গকামো যজেত" অর্থাৎ স্বর্গকামী হইয়া যজ্ঞ করিবে। "স্বর্গশ্চ দুঃখবিরোধী সুখবিশেষঃ" অর্থাৎ দুঃখ-প্রতিকূল সুখ বিশেষের নাম স্বর্গ। অতএব তাপত্রয়ের প্রতিকারের নিমিত্ত মুহূর্ত্ত, যাম, অহোরাত্র, মাস, সংবৎসরাদি সাধ্য, অনেক জন্ম ব্যাপৃত, অশেষ আয়াস সহকারে সম্পাদনীয়, বিবেক-বিজ্ঞান জনিত ফলপ্রাপ্তির অপেক্ষা, সহজ বৈদিক উপায় বর্ত্তমান থাকিতে, গুরুসমীপে তদ্বিষয় জিজ্ঞাসু হইবার প্রয়োজন কি? এই আশঙ্কার উত্তর স্বরূপে উক্ত হইয়াছে যে, দুঃখনিবৃত্তির লৌকিক উপায় সমূহ দুঃখনিবৃত্তি বিষয়ে যেরূপ অক্ষম, জ্যোতিষ্টোমাদি বৈদিক উপায় সকলও তদ্রূপ অক্ষম। বৈদিক যজ্ঞাদি প্রাণিহিংসাসাধ্য সুতরাং অবিশুদ্ধ; বৈদিক যজ্ঞে পশু-বধ-জনিত পাপ হইয়া থাকে। অতএব পাপজনক অবিশুদ্ধ কার্য্য হইতে দুঃখই হইবে, সুখপ্রাপ্তির সম্ভাবনা কোথায়? অশ্বমেধাদি যজ্ঞ দ্বারা স্বর্গাদি স্থান প্রাপ্তি হইলেও, বেদোক্ত বিধানানুসারে, তাহা ক্ষয় যুক্ত অর্থাৎ চিরস্থায়ী নহে; স্বর্গাদি সুখভোগ দ্বারা সুকৃতি শেষ হইলে, তথা হইতে পুনর্ব্বার মর্ত্ত্যলোকে আসিতে হইবে। অতএব বৈদিক জ্যোতিষ্টোমাদি উপায়ের অপেক্ষা, ব্যক্ত, অব্যক্ত, জ্ঞ অর্থাৎ কার্য্য, প্রকৃতি ও পুরুষ এতদ্বিষয়ক বিজ্ঞান জনিত তত্ত্ব-জ্ঞানই শ্রেয়ঃ বলিয়া বিবেচিত হইতেছে।

...বিষয়ক প্রকৃত জ্ঞানলাভের কোনই উপায় নাই। গুরুমুখে শ্রুতি-স্মৃতি-ইতিহাস-পুরাণাদির বিবৃতি শ্রবণ, শাস্ত্রযুক্তি দ্বারা সমর্থিত, দীর্ঘকাল শ্রদ্ধান্বিতভাবে অবিশ্রান্ত সুসেবিত ধর্ম্মচিন্তা হইতে উল্লিখিত বিষয়ত্রিতয় বিষয়ক বিজ্ঞান সমুৎপন্ন হয়। এই কার্য্যময় জাগতিক ক্রিয়াকলাপের অনুধ্যান ও আলোচনা দ্বারা তৎকারণ স্বরূপ প্রকৃতি সম্বন্ধীয় জ্ঞান সঞ্জাত হয়। সত্ত্ব, রজঃ, তমঃ এই ত্রিগুণাত্মিকা প্রকৃতি বিষয়ক জ্ঞান দ্বারা তদধিষ্ঠাতা চৈতন্যময় পুরুষ বিষয়ক জ্ঞান জন্মে। এতদ্রূপে পরম মঙ্গলময় পূর্ণ বিজ্ঞান সমুৎপন্ন হইলে আত্মতত্ত্ব স্ফূর্ত্তি স্বরূপা পরমানন্দময়ী মুক্তিলাভ হয়।

---

* জ্যোতিষ্টোম—বৈদিক যজ্ঞ-বিশেষ। এই যজ্ঞ ষোড়শ পুরোহিত দ্বারা সম্পাদনীয় এবং এই যজ্ঞে ব্রাহ্মণকে দ্বাদশ শত গো-দক্ষিণা দিতে হয়।

বিজ্ঞান জনিত উপায় ভিন্ন বৈদিক বা লৌকিক অন্য কোন উপায়ের দ্বারা এবংবিধ মুক্তি সাধিত হইতে পারে না। অতএব তাপত্রয়ের অবশ্য নিবৃত্তি এবং দুঃখত্রয়ের পুনরাবির্ভাব নিবারণার্থ, গুরুসমীপে তদুপায় অবশ্যই জিজ্ঞাস্য বোধে,নারায়ণকে গুরুপদে প্রতিষ্ঠিত করিয়া, অর্জ্জুন বিনীতভাবে স্বকীয় দুঃখনিবৃত্তির উপায় জিজ্ঞাসা করিতেছেন। যদি শ্রীকৃষ্ণ এরূপ বলেন যে, "উপদেশ লাভ করিতে হইলে গুরুসমীপে গমন করা আবশ্যক। আমি চিরদিনই তোমার সহিত সখ্যসূত্রে বদ্ধ, কখনই তোমার গুরু-পদবী গ্রহণ করি নাই। সম্প্রতি তুমি কেন আমার নিকট তত্ত্বজ্ঞানোপদেশ লাভের প্রার্থনা করিতেছ? তুমি যাহা বলিতেছ, তাহাই যদি তোমার অভিপ্রেত হয়, তাহা হইলে উপদেশ লাভের নিমিত্ত যথোপযুক্ত অন্য গুরুসমীপে গমন করা তোমার উচিত। অথবা যখন তুমি স্বয়ং পণ্ডিতাভিমানী হইয়া আমার বাক্য সকল খণ্ডন করিতে প্রবৃত্ত হইয়াছ, তখন আমি কেন তোমাকে উপদেশ প্রদান করিব?" এরূপ ভগবদাশঙ্কা পরিহারার্থ অর্জ্জুন বলিতেছেন, "হে জনন-মরণ-নাশন নারায়ণ! এ অধমকে অতঃপর আপনি সখা বলিয়া মনে করিবেন না; আমি ভবদীয় পবিত্র পাদপদ্মাশ্রিত দীনহীন শিষ্য। হে পরম করুণাময় আর্ত্তজনবান্ধব! আমি শোকমোহাচ্ছন্ন ও হিতাহিত বোধ-বিরহিত হইয়া এতাবৎকাল নানাবিধ প্রলাপ বাক্যে আপনাকে উত্ত্যক্ত করিয়াছি। স্বকীয় স্বভাব-সিদ্ধ ঔদার্য্য ও ভক্ত-বৎসলতা গুণে, আমার অপরাধ ক্ষমা করিয়া,এই কাতর ও বোধ-বিহীন জনকে শিষ্যরূপে চরণ-তলে স্থান প্রদান করিয়া চরিতার্থ করুন এবং যথোপযুক্ত সদুপদেশ প্রদান করিয়া আমাকে তাপত্রয় হইতে বিমুক্ত করুন। হে পুরুষোত্তম! আপনি কর্ত্তব্য-পরায়ণগণের শীর্ষস্থানীয় এবং জ্ঞানিগণের অগ্রগণ্য। এ মর-নরলোকে ভাগ্যবান্ অর্জ্জুন আপনাকে গুরুরূপে লাভ করিয়া চিরদিনের নিমিত্ত অসীমগুণে ধন্য ও গৌরবান্বিত হইয়া থাকিল। হে বিভো! হে গুরো! হে সর্ব্ব-দুঃখবিনাশন! তোমার এই কাতর ও ব্যথিত শিষ্যকে আজি চিরানন্দময়ী মুক্তির পথ দেখাইয়া দিতে হইবে। ভক্তের প্রার্থনা পূরণই তোমার চিরপ্রিয় ব্রত এবং ভক্ত নিতান্ত অধম হইলেও, কখনই তোমার উপেক্ষণীয় নহে। সুতরাং হে নারায়ণ! অধীন অর্জ্জুনের আবেদন অগ্রাহ্য করা তোমার সাধ্যাতীত॥ ৭॥

অয়মর্থঃ—শোকঃ স্থূলদেহবিনাশনিমিত্তঃ সূক্ষ্মদেহবিনাশনিমিত্তো বা? নাদ্যঃ, স্থূলদেহানাং বিনাশিত্বাৎ। নান্ত্যঃ, সূক্ষ্মদেহানাং মুক্তেঃ প্রাগবিনাশিত্বাৎ। তদ্বতাং আত্মনান্তু ষড়্ভাববিকার-বর্জ্জিতানাং নিত্যত্বান্ন শোচ্যতেতি। দেহাত্মস্বভাববিদাং ন কোঽপি শোকহেতুঃ। যদর্থ-শাস্ত্রাদ্ধর্ম্মশাস্ত্রস্য বলবত্ত্বমুচ্যতে, তৎ কিল ততোঽপি বলবতা জ্ঞানশাস্ত্রেণ প্রত্যুচ্যতে। তস্মাদ্-শোচ্যে শোচ্যভ্রমঃ পামরসাধারণঃ পণ্ডিতস্য তে ন যোগ্য ইতি ভাবঃ॥ ১১॥

মধুসূদন।—তত্রার্জ্জুনস্য যুদ্ধাখ্যে স্বধর্ম্মে স্বতো জাতাপি প্রবৃত্তির্দ্বিবিধেন মোহেন তন্নিমিত্তেন চ শোকেন প্রতিবদ্ধেতি দ্বিবিধো মোহস্তস্য নিরাকরণীয়ঃ। তত্রাত্মনি স্বপ্রকাশ-পরমানন্দরূপে সর্ব্বসংসারধর্ম্মাসংস্পর্শিনি স্থূলসূক্ষ্মশরীরদ্বয়তৎকারণাবিদ্যাখ্যোপাধিত্রয়া অবিবেকেন মিথ্যাভূতস্যাপি সংসারস্য সত্যত্বাত্মধর্ম্মত্বাদিপ্রতিভাসরূপ একঃ সর্ব্বপ্রাণি-সাধারণঃ। অপরস্তু যুদ্ধাখ্যে স্বধর্ম্মে হিংসাদিবাহুল্যেনাধর্ম্মত্বপ্রতিভাসরূপোঽর্জ্জুনস্যৈব করুণাদি-দোষনিবন্ধনোঽসাধারণঃ। এবমুপাধিত্রয়বিবেকেন শুদ্ধাত্মস্বরূপবোধঃ প্রথমস্য নিবর্ত্তকঃ সর্ব্বসাধারণঃ, দ্বিতীয়স্য তু হিংসাদিমত্ত্বেঽপি যুদ্ধস্য স্বধর্ম্মত্বেনাধর্ম্মত্বাভাববোধোঽসাধারণঃ। শোকস্য তু কারণনিবৃত্ত্যৈব নিবৃত্তের্ন পৃথক্ সাধনান্তরাপেক্ষেত্যভিপ্রেত্য ক্রমেণ ভ্রমদ্বয়মনু-বদন্ শ্রীভগবানুবাচ। অশোচ্যানিত্যাদি। অশোচ্যান্ শোচিতুমযোগ্যানেব ভীষ্ম-দ্রোণাদীন্ আত্মসহিতান্ ত্বং পণ্ডিতোঽপি সন্ অন্বশোচঃ অনুশোচিতবানসি, তে ম্রিয়ন্তে মন্নিমিত্তমহং তৈর্ব্বিনাভূতঃ কিং করিষ্যামি রাজ্যসুখাদিনা ইত্যেবমর্থকেন "দৃষ্ট্বেমান্ স্বজনান্" ইত্যাদিনা। তথাচাশোচ্যে শোচ্যভ্রমঃ পশ্বাদিসাধারণঃ তবাত্যন্তপণ্ডিতস্যানুচিত ইত্যর্থঃ। তথা "কুতস্ত্বা কশ্মলম্" ইত্যাদিনা মদ্বচনেনানুচিতমিদমাচরিতং ময়েতি, বিমর্শে প্রাপ্তেঽপি ত্বং স্বয়ং প্রাজ্ঞোঽপি সন্ প্রজ্ঞানাং অবাদান্ প্রাজ্ঞৈর্বক্তুমনুচিতান্ শব্দাংশ্চ "কথং ভীষ্মমহং সংখ্যে" ইত্যাদীন্ ভাষসে বদসি, নতু লজ্জয়া তূষ্ণীং ভবসি, অতঃ পরং কিমনুচিতমস্তীতি সূচয়িতুং চকারঃ। তথাচাধর্ম্মে ধর্ম্মত্বভ্রান্তির্ধর্ম্মে চাধর্ম্মত্বভ্রান্তিরসাধারণী তবাতিপণ্ডিতস্য নোচিতেতিভাবঃ। প্রজ্ঞাবতাং পণ্ডিতানাং বাদান্ ভাষসে পরং নতু বুধ্যাস ইতি বা ভাষণাপেক্ষয়া অনুশোচনস্য প্রাক্কালত্বাদতীতত্বনির্দ্দেশঃ। ভাষণস্য তু তদুত্তরকাল-ত্বেনাব্যবহিতত্বাদ্বর্ত্তমানত্বনির্দ্দেশঃ। (চ্ছান্দসেন তিঙ্ প্রত্যয়েন) অনুশোচসীতি বর্ত্তমানত্বং বা ব্যাখ্যেয়ম্। নম্নু বন্ধুবিচ্ছেদে শোকো নানুচিতঃ, বশিষ্ঠাদিভির্মহাভাগৈরপি কৃতত্বাদি-ত্যাশঙ্ক্যাহ গতাসূনিতি। যে পণ্ডিতাঃ বিচারজন্যাত্মতত্ত্বজ্ঞানবন্তঃ, তে গতপ্রাণাংশ্চ বন্ধুত্বেন কল্পিতান্ দেহান্ নানুশোচন্তি। এতে মৃতাঃ সর্ব্বোপকরণপরিত্যাগেন গতাঃ, কিং কুর্ব্বন্তি ক্ব তিষ্ঠন্তি, এতে চ জীবন্তো বন্ধুবিচ্ছেদেন কথং জীবিষ্যন্তীতি ন ব্যামুহ্যন্তি। সমাধিসময়ে তৎপ্রতিভাসাভাবাৎ ব্যুত্থানসময়ে তৎপ্রতিভাসেঽপি মৃষাত্বেন নিশ্চয়াৎ, নহি রজ্জুতত্ত্ব-সাক্ষাৎকারেণ সর্পভ্রমেঽপনীতে, তন্নিমিত্তভয়কম্পাদি সম্ভবতি, নবা পিত্তোপহতে-ন্দ্রিয়স্য কদাচিদ্ গুড়ে তিক্ততাপ্রতিভাসেঽপি তিক্তার্থিতয়া তত্র প্রবৃত্তিঃ সম্ভবতি, মধুরত্ব-নিশ্চয়স্য বলবত্ত্বাৎ এবমাত্মস্বরূপাজ্ঞাননিবন্ধনত্বাৎ শোচ্যভ্রমস্য, তৎস্বরূপজ্ঞানেন তদজ্ঞা-

নেহপনীতে তৎকার্য্যভূতঃ শোচ্যভ্রমঃ কথমবতিষ্ঠতে ইতিভাবঃ। বুশিষ্ঠাদীনান্তু প্রারব্ধ-কর্ম্মপ্রাবল্যাৎ, তথা তথানুকরণং ন শিষ্টাচারতয়া অন্যেষামনুষ্ঠেয়তামাপাদয়তি, শিষ্টৈর্দ্ধর্ম্ম-বুদ্ধ্যানুষ্ঠীয়মানস্যালৌকিকব্যবহারস্যৈব তদাচারত্বাৎ, অন্যথা নিষ্ঠীবনাদেরপ্যনুষ্ঠেয়ত্বপ্রসঙ্গা-দিতি দ্রষ্টব্যম্। যস্মাদেবং তস্মাৎ ত্বমপি পণ্ডিতো ভূত্বা শোকং মা কার্ষীরিত্যভিপ্রায়ঃ॥ ১১ ॥

নীলকণ্ঠ।—অর্জ্জুনস্য দেহনাশে আত্মনাশধীঃ স্বধর্ম্মে যুদ্ধে চাধর্ম্মধীরিতি মোহদ্বয়ং, তত্রাদ্যং ব্রহ্মবিদ্যাসূত্রভূতৈর্বিংশত্যা শ্লোকৈরপনিনীষন্ শ্রীভগবানুবাচ অশোচ্যানন্বশোচ-স্ত্বমিতি। "জীবাপেতং বাব কিলেদং ম্রিয়তে ন জীবো ম্রিয়তে" ইতি শ্রুতেঃ দেহাদ্যুপাধিনাশে ঽপ্যাকাশবৎ নাশরহিতত্বেন অশোচনীয়ান্ ভীষ্মাদীনন্বশোচঃ, কথমেতে গুরবো ময়া হন্তব্যাঃ কথং বা তৈর্বিনাহং জীবিষ্যামীতি শোকং কৃতবানসি। এবং মূঢ়োঽপি ত্বংপ্রজ্ঞাবাদান্ প্রজ্ঞাবতাং দেহাদন্যমাত্মানং জানতাং বাদান্ শব্দান্ "নরকে নিয়তং বাসঃ" "পতন্তি পিতরো হ্যেষাম্" ইত্যাদীন্ ভাষসে পরং, ন তু প্রজ্ঞাবানসি। তত্র হেতুঃ গতাসূনিতি। গতাসূন্ গত-প্রাণান্ দেহান্ নানুশোচন্তি প্রত্যুত নির্হরন্ত্যেব। এতেন প্রাণ এব ইষ্টো ন তু দেহঃ। তথা চ শ্রুতিঃ, "প্রাণো হ পিতা প্রাণো মাতা প্রাণ আচার্য্যঃ" ইত্যাদিঃ। অতএব সপ্রাণান্ জনতান্ অবগণয়ন্তং নরং পিত্রাদিহন্তা ত্বমসি ধিক্ ত্বামিতি বদন্তি, উৎক্রান্তপ্রাণান্ দহন্তমপি নৈবং বদন্তীতি লোকবেদপ্রসিদ্ধিঃ। তস্মাৎ আত্মা দেহাদন্যঃ চেতনত্বাৎ, ব্যতিরেকেন ঘটবৎ। দেহো ন চেতনঃ, দৃশ্যত্বাৎ ঘটবৎ। যদি দেহশ্চেতনঃ স্যাৎ, মৃতেঽপি তত্র চৈতন্য-মুপলভ্যেত। তস্মাদ্দেহনাশেনাত্মনাশং মন্বানো মূর্খ এবাসীত্যর্থঃ। যত্তু প্রজ্ঞানাং পণ্ডিতানাং অবাদান্ বক্তুমযোগ্যান্ ভাষসে ইতি তার্কিকব্যাখ্যানং, তৎ অর্হার্থে যপ্রো দুর্লভত্বাৎ বিশেষ্যাধ্যাহারসাপেক্ষত্বাচ্চোপেক্ষ্যম্॥ ১১ ॥

বিশ্বনাথ।—ভো অর্জ্জুন! তবায়ং বন্ধুবধহেতুকঃ শোকো ভ্রমমূলক এব। তথা "কথং ভীষ্মমহং সংখ্যে" ইত্যাদিকোঽবিবেকশ্চাপ্রজ্ঞামূলক এবেত্যাহ অশোচ্যানিতি। অশোচ্যান্ শোকানর্হানেব ত্বমন্বশোচঃ অনুশোচিতবানসি। তথা ত্বাং প্রবোধয়ন্তং মাং প্রতি প্রজ্ঞাবাদীন্ ভাষসে, প্রজ্ঞায়াং সত্যামেব যে বাদাঃ "কথং ভীষ্মমহং সংখ্যে" ইত্যাদীনি বাক্যানি তান্ ভাষসে। ন তু তব কাপি প্রজ্ঞা বর্ত্তত ইতিভাবঃ। যতঃ পণ্ডিতাঃ প্রজ্ঞাবন্তঃ, গতাসূন গতা নিঃসৃতা ভবন্ত্যসবো যেভ্যঃ তান্ স্থূলদেহান্, ন শোচন্তি তেষাং নশ্বরস্বভাব-ত্বাদিতি ভাবঃ। অগতাসূন্ অনিঃসৃতপ্রাণান্ সূক্ষ্মদেহানপি ন শোচন্তি, তে হি মুক্তেঃ পূর্ব্বমনশ্বরা এব উভয়েষামপি তথা তথা স্বভাবস্য দুষ্পরিহরত্বাৎ। মূর্খাস্তু পিত্রাদিদেহেভ্যঃ প্রাণেষু নিঃসৃতেষ্বেব শোচন্তি, সূক্ষ্মদেহাংস্তু ন তে প্রায়ঃ পরিচিন্বন্ত্যতস্তেষামীম্। এতে হি সর্ব্বে ভীষ্মাদয়ঃ স্থূলসূক্ষ্মদেহসহিতা আত্মান এব। আত্মনান্তু নিত্যত্বাৎ তেষু শোকপ্রসক্তিরেব নাস্তীত্যতস্ত্বয়া যৎ পূর্ব্বমর্থশাস্ত্রাৎ ধর্ম্মশাস্ত্রং বলবদিত্যুক্তং, তত্র ময়া তু ধর্ম্মশাস্ত্রাদপি জ্ঞান-শাস্ত্রং বলবদিত্যুচ্যতে ইতি ভাবঃ॥ ১১ ॥

তাৎপর্য্য।—জরামরণের রঙ্গভূমি, আশা ও আকাঙ্ক্ষার লীলাক্ষেত্র

ধরণীধামে জন্মপরিগ্রহ করিয়া, মানবকুল নিরন্তর নানা কারণে অপরিসীম ক্লেশ ভোগ করে। নশ্বর দেহে জীবন ও যৌবনের স্থায়িত্ব; ব্যাধি-মন্দির শরীরের চিরস্বাস্থ্য, বিষয়ভোগের বিষম দুরাকাঙ্ক্ষায় উদ্বেলিত হৃদয়ের পরিতৃপ্তি, মান ও যশের আতিশয্য, ধন-সম্পত্তির সীমাশূন্যতা প্রভৃতি বহুবিধ অসম্ভব বিষয়ের লালসায় মনুষ্য প্রতিনিয়ত নিরতিশয় ব্যাকুল। কিন্তু জীবনে বাসনার নিবৃত্তি হয় না, আকাঙ্ক্ষার শেষ হয় না এবং কোন বিষয়েই তৃপ্তি হয় না। দারুণ সুখতৃষ্ণায় শুষ্ককণ্ঠ হইয়া, মানব উন্মত্তভাবে জীবন-যুদ্ধে অগ্রসর হয়; কিন্তু মায়াময়ী মৃগতৃষ্ণিকার ন্যায় তাহার কাঙ্ক্ষিত সুখ-সরোবর ক্রমশঃ অধিকতর দূরবর্ত্তী হইতে থাকে এবং তাহার সকল আশাই শূন্যে বিলীন হইয়া যায়। তখন সেই হতভাগ্য শুষ্ককণ্ঠ পিপাসাতুর মানবের যাতনা অপরিসীম হইয়া উঠে এবং সে আপনার বুদ্ধিবিহীনতা ও ভ্রমান্ধতা হেতু আপনাকে আপনি শত ধিক্কার প্রদান করিতে থাকে। বিবিধশ্বাপদসঙ্কুল সংসাররূপ ঘনারণ্যে দিগ্‌ভ্রান্ত, সীমাশূন্য সমুদ্র-বক্ষে নাবিকবিহীন বাত্যাবিঘূর্ণিত পোতের ন্যায় অসহায়, সেই মানবকে সর্ব্বপ্রকারে সাহায্য করিবার অভিপ্রায়ে, যথোপযুক্ত প্রকৃষ্ট পন্থা প্রদর্শন করিয়া তাহাকে তাহার চিরাকাঙ্ক্ষিত সুখের উপায় দেখাইবার জন্য এবং অমোঘ ও অমৃতকল্প ভেষজ প্রয়োগে তাহার দুরাশাবিকারগ্রস্ত কাতর প্রাণকে সুশীতল করিবার বাসনায়, পরম দয়ার আস্পদ, সকল গুরুর গুরু, জ্ঞান ও বিদ্যার উৎস সেই করুণাময় ভগবান্ শ্রীকৃষ্ণ ভূমণ্ডলে এই গীতা শাস্ত্রের অবতারণা করিয়াছেন। আলোচ্য শ্লোক হইতে ভগবানের সেই পরমোপদেশ আরব্ধ হইল, সুতরাং গীতার প্রগাঢ়তার এই স্থান হইতেই সূত্রপাত। তাহার অতুলনীয় চিরনবীন সৌন্দর্য্য এই স্থান হইতেই সূচিত হইতেছে এবং তাহার স্বর্গীয় সৌরভ এই স্থান হইতেই ভাবুক ও ভক্তের প্রাণকে উন্মত্ত ও বিহ্বল করিতেছে।

এই শ্লোকের প্রারম্ভে পূজ্যপাদ ভগবান্ শঙ্করাচার্য্য সমগ্র গীতাশাস্ত্র আলোড়নপূর্ব্বক জ্ঞানকর্ম্মের সমুচ্চয়বাদ খণ্ডন করিয়া তৎপরে শ্লোকের ব্যাখ্যা অবতারিত করিয়াছেন। তিনি বলেন, সংসারে ও দুঃখে কোন প্রভেদ নাই। দুঃখ বলিলে যাহা বুঝা যায়, সংসার * বলিলেও তাহাকেই

* স্বাদৃষ্টোপনিবদ্ধঃ শরীরপরিগ্রহঃ হি সংসারঃ। স্বীয় অদৃষ্টজনিত যে শরীর ধারণ তাহারই নাম সংসার।

উপলব্ধি হয় যে, তিনি প্রজাপালনাদি রাজকর্ম্ম, পূজার্হ গুরু দ্রোণাচার্য্য প্রভৃতি, পুত্র সৌভদ্রের প্রভৃতি, বিশেষ ঘনিষ্ঠ সম্বন্ধ না থাকিলেও স্নেহভাজন গুরুপুত্র অশ্বত্থামা প্রভৃতি মিত্র,উপকারনিরপেক্ষ অথচ মহোপকারে

পঞ্চদশী গ্রন্থে বর্ণিত আছে,—"চিদানন্দময়-ব্রহ্ম-প্রতিবিম্ব-সমন্বিতা। তমোরজঃসত্ত্বগুণা প্রকৃতির্দ্বিবিধা চ সা। সত্ত্বশুদ্ধাবিশুদ্ধিভ্যাং মায়াবিদ্যে চ তে মতে॥" অর্থাৎ চিদানন্দময় ব্রহ্মের প্রতিবিম্ব সংযুক্ত, সত্ত্ব রজ ও তম এই তিনগুণের সাম্যাবস্থারূপ প্রকৃতি সত্ত্বগুণের তারতম্যে "মায়া" এবং "অবিদ্যা" এই দুই প্রকার ব্যবস্থা প্রাপ্ত হয়। সত্ত্বগুণ যখন তম ও রজ এই দুই গুণ দ্বারা কলুষিত না হয়, তখন তাহাকে সত্ত্বগুণের শুদ্ধি বা শুদ্ধসত্ত্বপ্রধান বলে; এবং যখন সত্ত্বগুণ তম ও রজ এই দুই গুণ দ্বারা কলুষিত হয়, তখন তাহাকে সত্ত্বগুণের অবিশুদ্ধি বা মলিনসত্ত্বপ্রধান বলে। তাহা হইলে বেদান্তসারোক্ত ব্যষ্টিভূত মলিনসত্ত্বপ্রধান অজ্ঞানই "অবিদ্যা" এবং সমষ্টিভূত শুদ্ধসত্ত্বপ্রধান অজ্ঞানই "মায়া"। অবিদ্যা বা মায়া পদার্থ দুইই এক, কেবল মাত্র প্রভেদ ব্যষ্টি ও সমষ্টি।

যেমন ব্যষ্টিভূত বৃক্ষ সমূহের সমষ্টিকে "বন" বলিয়া নির্দ্দেশ করা যায়, সেইরূপ ব্যষ্টিভূত অবিদ্যা বা অজ্ঞানের সমষ্টিকে মায়া বলিয়া নির্দ্দেশ করিতে কোনও রূপ আপত্তি পরিলক্ষিত হয় না। আর যেমন "বন" বৃক্ষ হইতে কোনও রূপ ব্যতিরিক্ত পদার্থ নহে, সেইরূপ মায়াও অবিদ্যা বা অজ্ঞান হইতে কোনরূপ ব্যতিরিক্ত পদার্থ নহে।

প্রকৃতি, মায়া, অবিদ্যা বা অজ্ঞান এ চতুষ্টয়ই সাধারণতঃ একার্থ প্রতিপাদক। "মায়াস্তু প্রকৃতিং বিদ্যান্মায়িনন্তু মহেশ্বরং" (পঞ্চদশী) ইত্যাদি অনেকস্থলে "মায়া" প্রকৃতি বলিয়া অভিহিত হইয়াছে।

অবিদ্যা বা অজ্ঞানের "আশ্রয়" জীব, এবং "বিষয়" ব্রহ্ম। যাহার অজ্ঞান সেই অজ্ঞানের "আশ্রয়" যে বিষয়ে অজ্ঞান সেই বিষয়ই অজ্ঞানের "বিষয়"। অজ্ঞান কাহার? অজ্ঞান জীবের। অতএব জীবই অজ্ঞানের আশ্রয়। জীবের অজ্ঞান কি বিষয়ে? ব্রহ্ম বিষয়ে। অতএব ব্রহ্মই অজ্ঞানের বিষয়। একটী লৌকিক দৃষ্টান্ত দেখুন। আমি বলিলাম, "আমি রামকে জানি না" এখন "জানি না" আমিই, অতএব "জানিনার" আশ্রয়ও আমিই "আমি রামকে জানি না" অর্থাৎ রাম বিষয়কই আমার অজ্ঞান, অতএব "জানি না" বা অজ্ঞানের বিষয় রামই হইল। "জীবাশ্রয়া ব্রহ্মপদা হ্যবিদ্যা তত্ত্ববিন্মতা"। ইতি বেদান্তমুক্তাবলী।

সিসৃক্ষু প্রজাপতির স্তবে তুষ্ট ভগবান্ কমলাপতি তাঁহাকে চতুঃশ্লোকি ভাগবতরূপ যে উপদেশ প্রদান করিয়াছিলেন, তন্মধ্যে মায়াবিষয়ক উপদেশটী শ্রীজীবগোস্বামী পাদের ব্যাখ্যানুযায়ী নিম্নে যথাযথ বিবৃত হইল। জীবগোস্বামী পাদের ব্যাখ্যাই সর্ব্বত্র গোস্বামী সিদ্ধান্ত বলিয়া পরিগৃহীত হয়। "ঋতেঽর্থং যৎ প্রতীয়েত ন প্রতীয়েত চাত্মনি। তদ্বিদ্যাদাত্মনো মায়াং যথাভাসো যথা তমঃ॥" শ্রীমদ্ভাগবত॥ ২। ৯। ৩৩॥

ভগবান্ কহিলেন, হে ব্রহ্মন্! অর্থ অর্থাৎ পরমার্থ-ভূত যে আমি সেই আমি ছাড়া যাহার প্রতীতি হয়, অর্থাৎ আমার প্রতীতি (স্ফুরণ) হইলে আর যাহার প্রতীতি হয় না বলিয়া, আমার বাহিরে যাহার প্রতীতি হয়; এবং যাহা আপনা আপনি প্রতীতি বিষয়ীভূত হয় না, অর্থাৎ আমার আশ্রয় ব্যতিরেকে যাহার স্বতঃ প্রতীতি নাই, এইরূপ লক্ষণাক্রান্ত বস্তুকে আমার মায়াশক্তি বলিয়া জানিও।

প্রবৃত্ত হৃদয়ানুরাগভাজন ভগবৎপ্রমুখ সুহৃদ্বর্গ, স্বজন অর্থাৎ দুর্য্যোধনাদি জ্ঞাতিবর্গ, সম্বন্ধী অর্থাৎ শ্বশুর ও শ্যালক দ্রুপদ ও ধৃষ্টদ্যুম্ন প্রভৃতি, বান্ধব অর্থাৎ পিতৃপিতামহ প্রভৃতি পরম্পরাক্রমে প্রণয়ভাজন রাজগণ, এই সকলের প্রতি ইহাঁরা আমার এবং আমি ইহাঁদের, এরূপ ভ্রান্তি বশতঃ স্নেহপ্রাবল্যে

---

সেই মায়া আবার দুই প্রকার। প্রথম জীবমায়া বা অবিদ্যা এবং দ্বিতীয় গুণমায়া বা প্রকৃতি। জীবমায়া আভাসের মত। যেমন কোন জ্যোতির্ব্বিম্ব পদার্থের (যেমন বেলোয়ারি ঝাড়ের কলম, দর্পণ প্রভৃতি) জ্যোতির্ম্ময় প্রতিবিম্ব বিশেষ বা আভাস ঐ জ্যোতির্ব্বিম্ব পদার্থ হইতে দূরেই প্রকাশিত হয় এবং সেই জ্যোতির্ব্বিম্বের প্রতিচ্ছায়াবিশেষ জ্যোতির্ব্বিম্বের বাহিরে প্রকাশিত হইলেও সেই জ্যোতির্ব্বিম্ব ছাড়া নিজে নিজে তাহার (প্রতিচ্ছায়াবিশেষের) কোন রকম একটা স্ফুরণ হয় না; সেই মত জীবমায়ারও আমার আভাস রূপে আমার বাহিরে স্ফুরণ হয় বটে, কিন্তু আমার আশ্রয় ব্যতিরেকে তাহার স্বতঃস্ফুরণ নাই। আর যেমন কোন সুবৃহৎ দর্পণাদি জ্যোতির্ব্বিম্ব পদার্থে প্রখর দিনকর-কর নিপতিত হইলে, তাহার তেজোময় আভাস বা প্রতিবিম্ববিশেষ নিজ চাকচিক্য-চ্ছটায় তৎসন্নিহিত জনগণের নয়নপথ আবৃত করিয়া, নিজ অসাধারণ তেজঃপ্রভাবে তাহাদিগের চক্ষুকে ব্যাকুলিত করে এবং তদনন্তর নিজ-সমীপে বহুবিধ মিশ্রিত বর্ণের আবির্ভাব করে এবং কখন কখন সেই মিশ্রিত বর্ণকেই আবার এক একটি পৃথক্ পৃথক্ ভাবে বহুবিধ আকারে পরিণত করে; সেইরূপ এই জীবমায়াও নিজ অঘটনঘটনপটীয়সী শক্তি প্রভাবে জীবগণের জ্ঞানকে আবৃত করে, ও সত্ত্ব রজ ও তম এই তিন গুণের সাম্যাবস্থাস্বরূপা গুণমায়ানাম্নী জড়া প্রকৃতিকে প্রকাশিত করে, এবং কখন কখন সেই সত্ত্ব আদি গুণগণকে পৃথক্ পৃথক্ করিয়া বহুবিধ আকারে পরিণত করে। গুণমায়া তমঃস্বরূপা। অর্থাৎ উক্ত জ্যোতির্ব্বিম্ব পদার্থের তেজোময় আভাসে চক্ষু ঝলসিত হইলে যে অন্ধকরের ন্যায় বর্ণশাবল্য (পীত লোহিতাদি বর্ণের একত্র মিশ্রণ) দেখা যায়, সেই অন্ধকার যেমন তাহার মূল যে জ্যোতিঃ তাহাতে অর্থাৎ তেজঃপুঞ্জে অবর্ত্তমান থাকিয়াও, তাহার আশ্রয় উক্ত জ্যোতিঃ ব্যতিরেকে প্রকাশিত হইতে পারে না; সেইরূপ গুণমায়া আমার আভাসরূপে বাহিরে স্ফূর্ত্তি পাইলেও আমার আশ্রয় ব্যতিরেকে তাহার স্বতঃস্ফুরণ নাই। বিশ্বসৃষ্টির প্রতি জীবমায়া নিমিত্তকারণ স্বরূপ এবং গুণমায়া উপাদান কারণ স্বরূপ।

উক্তমতে এই শ্লোকের নিম্নলিখিতরূপ ব্যাখ্যান্তর পরিলক্ষিত হয়। আভাস ও তম এই দুই দৃষ্টান্তদ্বারা কেবল মায়া মাত্রেরই নিরূপণ হইল। অর্থাৎ যেমন স্বীয় প্রকাশস্থল হইতে ব্যবহিত প্রদেশে প্রতিবিম্বিত জ্যোতির্ব্বিম্বের প্রতিবিম্ববিশেষ বা আভাস উক্ত জ্যোতির্ব্বিম্বের বাহিরেই স্ফূর্ত্তি পায়, এবং ঐ জ্যোতির্ব্বিম্ব ব্যতিরেকে প্রতিবিম্ব নিজে নিজে স্ফূর্ত্তি পাইতে পারে না; সেই মত মায়া আমার আভাসরূপে আমার বাহিরে (আমা হইতে ব্যবহিত প্রদেশে) স্ফূর্ত্তি পাইলেও, আমি ছাড়া সে নিজে স্ফূর্ত্তি পাইতে পারে না। আর যেমন তম অর্থাৎ অন্ধকার জ্যোতির্ম্ময় পদার্থের অন্যত্র প্রকাশিত হয়, অর্থাৎ যেখানে সূর্য্যাদি তেজঃপুঞ্জময় পদার্থ প্রকাশিত হয়, অন্ধকার সেখানে প্রকাশিত হইতে পারে না, এবং জ্যোতিঃপদার্থ ব্যতিরেকেও তাহার প্রতীতি (জ্ঞান) হয় না, অর্থাৎ জ্যোতিরাত্মা চক্ষুর দ্বারাই অন্ধকারের প্রতীতি হয়, কিন্তু পৃষ্ঠাদি দ্বারা প্রতীতি হয় না; সেই মত মায়া আমার বাহিরে প্রকাশিত হইলেও আমার আশ্রয় ব্যতিরেকে তাহার প্রতীতি হয় না। সর্ব্বত্র "আমার" শব্দের অর্থ ভগবানের।—পণ্ডিত অতুল কৃষ্ণ গোস্বামী।

ও বিচ্ছেদভয়ে এবং সেই বান্ধবগণের বধজনিত পাতকাশঙ্কায় ও লোক-নিন্দাভয়ে, আকুল হইয়া হৃদয়ের অপরিসীম শোকমোহসূচক কাতরতা প্রকাশ করিয়াছেন।

এইরূপে শোক-মোহের প্রভাবে অর্জ্জুনের বিবেক ও বিজ্ঞান আচ্ছন্ন হইয়া পড়িলে, তিনি ক্ষাত্রধর্ম্মস্বরূপ যুদ্ধে স্বতঃ প্রবৃত্ত হইয়াও, পুনর্ব্বার তাহা হইতে উপরত হইলেন এবং ভিক্ষাশনরূপ পরধর্ম্ম অবলম্বনে জীবিকা নির্ব্বাহ করিতে উদ্যত হইলেন। সুতরাং চিরকর্ত্তব্য-নিষ্ঠ অর্জ্জুনের পরিদৃশ্যমান শোক-মোহাদি ও তজ্জনিত কর্ত্তব্য-বিমুখতা দেখিয়া, স্বভাবত শোক-মোহাবিষ্ট প্রাণিমাত্রই, স্বধর্ম্ম পরিত্যাগ ও নিষিদ্ধ পরধর্ম্মাদি আশ্রয় করিয়া মোক্ষপথ হইতে অধিকতর দূরবর্ত্তী হইয়া পড়িবে। আবার যাহারা স্বধর্ম্মে প্রবৃত্ত, দেখিতে পাওয়া যায়, বিশেষ বিশেষ ফল-কামনা ব্যতীত, তাহাদেরও বাক্য; মন, কায় ও অন্যান্য ইন্দ্রিয়গণের তত্তৎ কর্ম্মানুষ্ঠানে কদাপি প্রবৃত্তি হয় না এবং ইন্দ্রিয়সমূহের প্রবৃত্তির সঙ্গে সঙ্গে, আমি কর্ত্তা, আমি ভোক্তা, আমি দ্রষ্টা এবংবিধ অহঙ্কারও জন্মিয়া থাকে। শত্রুদমনেচ্ছা-পরতন্ত্র অভিচাররত মানব, বা গৌরব ও যশোলোলুপ অশ্বমেধাদি যজ্ঞপ্রবৃত্ত রাজা বা পুত্রকামী পুত্রেষ্টি যাগনিরত ব্যক্তি ইত্যাদি কাম্যক্রিয়াপরতন্ত্র মানবগণ বিশেষ বিশেষ ফলাভিসন্ধি সহকারে, অলীক ব্যাপারকে সার্থক ও পরম প্রয়োজনীয় কার্য্য বোধে, তদনুষ্ঠানে ব্যাকুল হইয়া থাকে। এ সকলই মোহের কার্য্য; কারণ এরূপ ক্রিয়ার ফলাফল লৌকিক ও অচিরস্থায়ী। এ সকলই ফলকামনাসম্ভূত অনুষ্ঠান এবং কেবল হৃদয়জাত অহঙ্কারই এতাদৃশ কার্য্যের প্রণোদক। ইন্দ্রিয়-পরায়ণ জীবগণের, সাহঙ্কার ও ফলাভিলাষপূর্ণ শুভকর্ম্মানুষ্ঠান দ্বারা ধর্ম্ম-বৃদ্ধি হইয়া, দেবাদিরূপে জন্ম ও তজ্জনিত সুখপ্রাপ্তি এবং অশুভকর্ম্মানুষ্ঠাননিবন্ধন তির্য্যগাদি যোনিতে জন্ম ও তদ্দ্বারা দুঃখপ্রাপ্তি এবং শুভাশুভরূপ ব্যামিশ্র কর্ম্মানুষ্ঠানজনিত ধর্ম্মাধর্ম্ম দ্বারা মনুষ্য জন্ম ও তদ্দ্বারা সুখ-দুঃখ উভয় প্রাপ্তিই হয় *। এরূপ সুখ-

* শ্রীমদ্ভাগবতেও এই কথার নিম্নলিখিত সমর্থন দৃষ্ট হয়। "সত্ত্বসঙ্গাদৃষীন্ দেবান্ রজসাসুরমানুষান্। তমসা ভূততির্য্যক্ত্বং ভ্রামিতো যাতি কর্ম্মভিঃ॥" ১১ স্কন্ধ। ২২ অধ্যায়। ৫১ শ্লোক। অর্থাৎ সত্ত্বকর্ম্মদ্বারা ঋষি ও দেবতা, রজোগুণের ক্রিয়া হেতু অসুর ও মানুষ এবং তমোগুণের কার্য্য দ্বারা জড় পদার্থ বা তির্য্যক্ জন্ম প্রাপ্তি ঘটে। অন্যত্র যথা; "ইষ্টেহ দেবতা যজ্ঞৈঃ

দুঃখময় সংসারবৃক্ষ, তৎকারণীভূত শোক-মোহরূপ বীজের অবিনাশ পর্য্যন্ত, সমভাবে বর্ত্তমান থাকিবে। সর্ব্বকর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক, আত্মজ্ঞান ব্যতীত, সংসার-বৃক্ষের বীজস্বরূপ শোক-মোহের বিনাশ সাধনের উপায়ান্তর লক্ষিত হইতেছে না; এজন্য ভগবান্ বাসুদেব, সর্ব্বসাধারণের উপকারার্থ, আত্মজ্ঞানের উপদিদিক্ষু হইয়া, অর্জ্জুনকে উপলক্ষ্য করিয়া, যথাবিহিত আত্মজ্ঞানের উপদেশ প্রদান করিতেছেন।

কোন কোন আচার্য্য বলিয়াছেন, সর্ব্বকর্ম্মসন্ন্যাস অর্থাৎ যাবতীয় কর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক কেবল আত্মজ্ঞান হইতে মুক্তি হইতে পারে না; অগ্নিহোত্রাদি শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্ম সহকৃত আত্মজ্ঞান হইতেই কৈবল্য লাভ হইয়া থাকে। স্বর্গপ্রাপ্তির সাধনস্বরূপ দর্শপৌর্ণমাসাদি যজ্ঞে প্রযাজ ও অনুযাজাদি * যেরূপ উপকারী ও সহায়, কৈবল্য প্রাপ্তির সাধনস্বরূপ ব্রহ্মজ্ঞানের পক্ষেও শ্রৌত ও স্মার্ত্ত ক্রিয়াকলাপ তদ্রূপ উপকারী বলিয়া জানিবে। সেই সকল আচার্য্যের মতে, সমস্ত গীতাশাস্ত্রে এই অভিপ্রায়ই অবধারিত হইয়াছে। এই বিষয়ের প্রমাণ স্বরূপে তাঁহারা গীতাগ্রন্থ হইতে নিম্নলিখিত শ্লোকসমূহ উল্লেখ করিয়া থাকেন। "ধর্ম্মজনক এই সংগ্রাম যদি তুমি না কর" ইত্যাদি (২য় অধ্যায়, ৩৩ শ্লোক), "কর্ম্মেতেই তোমার অধিকার হউক" ইত্যাদি (২য় অধ্যায়ের ৪৭ শ্লোক), "অতএব তুমি কর্ম্মই কর" ইত্যাদি (৪র্থ অধ্যায়ের ১৫ শ্লোক) উল্লিখিত শ্লোকসকল উদ্ধৃত করিয়া, উক্ত আচার্য্যগণ ভগবদ্বাক্য দ্বারা মোক্ষবিষয়ে কর্ম্মের সহকারিতা প্রতিপাদন করিয়াছেন। এই সম্প্রদায় জ্ঞানকর্ম্মের সমুচ্চয়বাদী বলিয়া অভিহিত। ইঁহাদিগের মতকে জ্ঞানকর্ম্মের সমুচ্চয়বাদ বলা হইয়া থাকে।

"কোন প্রাণিকেই হিংসা করিবে না," ইহা শ্রুতি-সঙ্গত ব্যবস্থা; সুতরাং শ্রৌতস্মার্ত্ত ক্রিয়াকলাপ প্রাণিহিংসাবশতঃ অধর্ম্মজনক এবং অনুষ্ঠানের

স্বর্লোকং যাতি যাজ্ঞিকঃ। ভুঞ্জীত দেববৎ তত্র ভোগান্ দিব্যান্ নিজার্জ্জিতান্॥" "পশূনবিধিনালভ্য প্রেতভূতগণান্ যজন্। নরকানবশো জন্তুর্গত্বা যাত্যুল্বণং তমঃ॥" ১১ স্কন্ধ ১০ অধ্যায়। ২২ ও ২৭ শ্লোক। (অর্থাৎ ইষ্টদেবতার উদ্দেশে যজ্ঞ করিয়া যজ্ঞকারী স্বর্গলোকে গমন করেন এবং স্বকীয় ভাবে, স্বর্গীয় ভোগ্য সমূহ দেবতার ন্যায় উপভোগ করেন। বিধিবিরুদ্ধ প্রণালীতে হনন করিয়া ভূত প্রেতাদির উদ্দেশে যজ্ঞ করিলে অবশ শরীরে নরক গমন করেন এবং পরিশেষে স্থাবরতা প্রাপ্ত হন।

* দর্শপৌর্ণমাস যজ্ঞের অঙ্গ হবন বিশেষ।

অযোগ্য। অতএব এতাদৃশ শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্মসহকৃত জ্ঞান কদাপি মুক্তির সাধন হইতে পারে না। এই সাঙ্খ্যমতের উল্লেখ করিয়া, উল্লিখিত আচার্য্য গণের অভিপ্রায়ের বিরুদ্ধে, কেহ কেহ আপত্তি উত্থাপন করিয়া থাকেন। কিন্তু সমুচ্চয়বাদী বলেন, এ আপত্তি সমীচীন নহে; যেহেতু গুরু, ভ্রাতৃ ও পুত্রাদি হিংসারূপ যুদ্ধক্রিয়া, নিষ্ঠুরতাবশতঃ অতি গর্হিত হইলেও, ক্ষত্রিয়-গণের তাহা স্বধর্ম্ম, সুতরাং তাহা অধর্ম্মজনক বলিয়া আশঙ্কা করা যাইতে পারে না। প্রত্যুত তাহা না করিলে, অধর্ম্ম ও অকীর্ত্তিই সম্ভূত হইয়া থাকে। এই গীতা শাস্ত্রের দ্বিতীয়াধ্যায়ের স্থানান্তরে (৩৩ শ্লোকে) উক্ত হইয়াছে, "স্বধর্ম্ম ও কীর্ত্তি পরিত্যাগ করিয়া, পাপকে আশ্রয় করিতে হইবে" ইত্যাদি অর্থাৎ স্বধর্ম্ম-সঙ্গত যুদ্ধে স্বজন-হনন ও আত্মীয়-বিয়োগ-ভয়ে নিরস্ত হইলে অহিংসাজনিত পুণ্য না হইয়া পাপই হইবে। অতএব গুরু প্রভৃতির হিংসা-রূপ অতি ক্রূর কর্ম্ম যখন অধর্ম্মরূপে পরিগণিত হইতেছে না, তখন পশ্বাদি হিংসা-লক্ষণ বৈদিক ক্রিয়াকলাপ কদাপি অধর্ম্মজনক হইতে পারে না *। ইহাই এই গীতাশাস্ত্রে নানাযুক্তি সহকারে বিনিশ্চিত হইয়াছে। অতএব অগ্নিহোত্র প্রভৃতি শ্রৌত ও স্মার্ত্ত ক্রিয়াকলাপ সহকৃত ব্রহ্মজ্ঞানই মুক্তির সাধক; তাহা পরিত্যাগ পূর্ব্বক কর্ম্মনিরপেক্ষ কেবল জ্ঞান মুক্তির প্রয়োজক নহে।

ভগবান্ শঙ্করাচার্য্য এইরূপে সমুচ্চয়বাদিগণের অভিপ্রায় ও তৎসম্বন্ধীয় বাদপ্রতিবাদ লিপিবদ্ধ করিয়া, অধুনা স্বয়ং সেই অভিপ্রায় খণ্ডন করিতে প্রবৃত্ত হইয়া বলিতেছেন যে, আচার্য্যগণের উল্লিখিতরূপ অভিপ্রায় সঙ্গত নহে। যেহেতু এই গীতাশাস্ত্রে জ্ঞান ও কর্ম্মরূপ নিষ্ঠাদ্বয়ের বিভিন্নতা বিশেষরূপে উক্ত হইয়াছে। জ্ঞাননিষ্ঠা অর্থাৎ সাঙ্খ্য যোগের কথা প্রথমে কথিত হইতেছে। "অশোচ্যান্" ইত্যাদি আলোচ্য শ্লোক হইতে ৩১ শ্লোক পর্য্যন্ত গ্রন্থাংশ দ্বারা ভগবান্ যে পরমার্থতত্ত্ব নিরূপণ করিয়াছেন, তাহাই,

* "মা হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইতি সামান্যশাস্ত্রং। "অগ্নীষোমীয়ং পশুমালভেত" ইতি বিশেষশাস্ত্রেণ বাধ্যতে। ইতি মীমাংসকমতম্। বিশেষ বিধির দ্বারা সামান্য বিধির বাধা হয়। "কোন প্রাণি হিংসা করিবে না" ইহা একটি বৈদিক সামান্যবিধি। অগ্নীষোমীয় যজ্ঞে যথার্থ পশু গ্রহণ করিবে। ইহা বিশেষবিধি। এই বিশেষ বিধির দ্বারা পূর্ব্বোক্ত সামান্য বিধি খণ্ডিত হইল। যুদ্ধে প্রাণিহিংসা ক্ষত্রিয়গণের স্বধর্ম্ম, তাহাই তাঁহাদের পক্ষে বিশেষ বিধি। অতএব প্রাণিহিংসা করিবে না, এই সামান্য বিধি এ স্থলে বাধা প্রাপ্ত হইল।

সাখ্য ; তদ্বিষয়িণী বুদ্ধিই সাখ্যবুদ্ধি। অর্থাৎ জন্মাদি ষড়্‌বিধ বিকারাভাব* বশতঃ, আত্মা অকর্ত্তা অর্থাৎ কূটস্থ † ইত্যাকার জায়মানা বুদ্ধিই সাখ্য-বুদ্ধি বা জ্ঞাননিষ্ঠারূপে খ্যাত ; এবং তৎপরায়ণ সন্ন্যাসিগণই সাংখ্য, অর্থাৎ জ্ঞাননিষ্ঠাবলম্বী। আর এতাদৃশী বুদ্ধি উদিত হইবার পূর্ব্বে, দেহাদি হইতে স্বতন্ত্র হইলেও, আত্মাকে কর্ত্তা, ভোক্তা মনে করিয়া, ধর্ম্মাধর্ম্ম বিচার পূর্ব্বক

---

* ষড়্‌বিধ বিকারাভাবের বিষয় ২য় অধ্যায়ের ২০শ শ্লোকে বিশেষরূপে বিবৃত হইবে।

† কূটস্থ—"কালব্যাপী স কূটস্থ একরূপতয়া তু যঃ"। যিনি অবিকৃত ভাবে একইরূপে অনন্তকাল ব্যাপিয়া রহিয়াছেন, তাঁহাকে কূটস্থ বলা যায়।—পণ্ডিত বলাইচাঁদ গোস্বামী।

কূটস্থ শব্দ এইরূপ অর্থেই এস্থলে প্রযুক্ত হইয়াছে। কিন্তু ইহার বিশেষ অর্থজ্ঞান এই গ্রন্থ পাঠের অতিশয় সহায়তা করিবে বলিয়া, নিম্নে তাহাও প্রদত্ত হইল।

"কূট" শব্দের অর্থ নিশ্চল অধিষ্ঠান যন্ত্র বিশেষ। ভাষা কথায় যাহাকে স্বর্ণকার বা কর্ম্মকারের "নাই" বলে, তাহাই 'কূট' শব্দের উত্তম উদাহরণ স্থল। সেই 'কূট' সদৃশ যাহা নির্ব্বিকারে স্থিত তাহার নাম কূটস্থ। অর্থাৎ যেরূপ স্বর্ণকার বা কর্ম্মকারগণ "নাইএর" উপর বহুবিধ ধাতুর বহুবিধ অলঙ্কারাদি সৃজন করিলেও ঐ "নাই" কখনও বিকার প্রাপ্ত হয় না, সেই রূপ নির্ব্বিকারভাবে স্থিত যে অধিষ্ঠান চৈতন্য তাহারই নাম কূটস্থ চৈতন্য। পঞ্চদশীতেও কথিত আছে,—"অধিষ্ঠানতয়া দেহদ্বয়াবচ্ছিন্নচেতনঃ। কূটবন্নির্ব্বিকারেণ স্থিতঃ কূটস্থ উচ্যতে॥" অর্থাৎ অবিদ্যাকল্পিত পঞ্চীকৃত পঞ্চভূত হইতে সমুৎপন্ন স্থূলদেহ, এবং অপঞ্চীকৃত পঞ্চভূত হইতে সমুৎপন্ন সূক্ষ্মদেহ, এই দুই দেহের অধিষ্ঠানরূপে অর্থাৎ আধার রূপে বর্ত্তমান বলিয়া উক্ত দুই দেহাবচ্ছিন্ন এবং কূটের ন্যায় নির্ব্বিকারে স্থিত যে চৈতন্য আত্মা তাহারই নাম কূটস্থ চৈতন্য। দুই দেহাবচ্ছিন্ন অর্থাৎ ঐ দুই দেহ হইতে অন্যত্র বৃত্তিশূন্য। এ বিষয়ে একটি দৃষ্টান্ত দেখুন। সর্ব্বস্থান-ব্যাপী যে আকাশ তাহার নাম মহাকাশ। ঘটের মধ্যস্থিত যে শূন্য তাহার নাম ঘটাকাশ। শূন্যশব্দের অর্থই আকাশ। এখন মনে করুন, একটি খালি ঘট রহিয়াছে। যখন ঘট শূন্য রহিয়াছে তখন তাহার মধ্যে শূন্য বা আকাশ রহিয়াছে ; এমন সময়ে কেহ ঐ ঘট জলে পরিপূর্ণ করিল ; তাহা হইলে ঘটাকাশের উপরেই ঐ জল পড়িল ; ইহা অবশ্য স্বীকার করিতে হইবে। অতএব প্রথমতঃ উক্ত জলের আধার হইল ঘটমধ্যস্থিত আকাশ। উক্ত জলে প্রতিবিম্বিত যে মেঘাদিযুক্ত কল্পিত আকাশ তাহার নাম জলাকাশ।

এখন বিচার পূর্ব্বক বুঝিয়া দেখুন, উক্ত মহাকাশ পরব্রহ্ম স্থানীয়, উক্ত ঘটাকাশ অধিষ্ঠান রূপে কূটস্থ স্থানীয়, এবং উক্ত জলাকাশ জীবস্থানীয়। কেবল ব্যবহার দশাতেই এই রূপ কূটস্থাদি কল্পিত হয়, পারমার্থিক দশায় এক পরব্রহ্ম বই নাই। সাদাসিদে কথায় কূটস্থ চৈতন্যের বিষয় বলিতে হইলে ইহাই বলা যায় যে, সকলেই "আমি স্বয়ং (নিজে) এই কার্য্য করিতেছি" আমি স্বয়ং তথায় যাইব" ইত্যাদি রূপ স্থলে "আমি" শব্দের পর "স্বয়ং" শব্দের প্রয়োগ করিতে দেখা যায়। এখন বেশ ধীর ভাবে অনুভব পূর্ব্বক বিচার করিয়া দেখিলে জানা যায় যে, ব্যবহার দশায় "আমি" শব্দ জীবচৈতন্যকে বুঝায়, এবং ঐ "স্বয়ং" শব্দই কূটস্থের পরিচায়ক। "আমি"র পরও যে একটা "স্বয়ং" আছে, অনুভব করিয়া দেখিলে বুঝা যায় ঐ "স্বয়ং"ই কূটস্থ।

অহংশব্দবাচ্য আমি, স্বয়ং শব্দবাচ্য কূটস্থে কল্পিত মাত্র। জীব চৈতন্য কূটস্থচৈতন্যের কল্পিত মাত্র। কূটস্থচৈতন্য সর্ব্বসাক্ষী।—পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

কিসে মোক্ষসাধন হইতে পারে, তাহার প্রতি লক্ষ্য রাখিয়া, যে শ্রুতি-স্মৃতি-প্রতিপাদিত বিবিধ অনুষ্ঠান, তাহার নাম যোগ। তদ্বিষয়া যোগবুদ্ধি অর্থাৎ কর্ম্মনিষ্ঠা। তদনুষ্ঠাতা পুরুষগণ যোগিশব্দবাচ্য।

ভগবান্‌ও এইরূপেই এই গীতাশাস্ত্রে "এষা তেঽভিহিতা সাঙ্খ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" ইত্যাদি (২য়। ৩৯ পরে দ্রষ্টব্য) শ্লোকে, বুদ্ধির দুই প্রকার বিভাগ করিয়াছেন। কর্ম্ম ও জ্ঞান এতদুভয়ের মধ্যে বিশুদ্ধচিত্ত সন্ন্যাসিগণই জ্ঞানযোগের অনুষ্ঠান করিবেন। আর কর্ত্তৃত্বভোক্তৃত্বাভিমানী অবিশুদ্ধচেতা, অল্পজ্ঞ, সকাম মানবগণ চিত্তশুদ্ধির নিমিত্ত কর্ম্মযোগের অনুষ্ঠান করিবেন। ভগবান্‌ও এই গ্রন্থে (৩য়। ৩য় শ্লোকে) বলিয়াছেন, "লোকেঽস্মিন্ দ্বিবিধা নিষ্ঠা" ইত্যাদি (পরে দ্রষ্টব্য)। দেহাভিমানী জীবই সুখ-দুঃখাদির আশ্রয়। ভগবান্ ঈশ্বরই জীবগণের কর্ম্মানুসারে ফলদাতা। এইরূপ ভেদবুদ্ধি সহকারে, বাঞ্ছিত ফলপ্রাপ্তির নিমিত্ত, ঈশ্বরোপাসনাদির নাম কর্ম্ম। অর্থাৎ জীব ও ঈশ্বরের ভেদজ্ঞানের সঙ্গে সঙ্গে, বাঞ্ছিত ফললাভার্থ কর্ত্তৃত্ব-ভোক্তৃত্বাভিনিবেশ-সহকৃত, অগ্নিহোত্রাদি শ্রৌত ও স্মার্ত্ত যাগ-যজ্ঞাদিই কর্ম্ম।

"তত্ত্বমসি" এই মহাবাক্য প্রতিপাদিত জীব ও ব্রহ্মের যে একত্ব বুদ্ধি, তাহারই নাম জ্ঞান। এই জ্ঞান ও পূর্ব্বোল্লিখিতরূপ কর্ম্ম একই কালে একই পুরুষে কখনই থাকিতে পারে না। কারণ জ্ঞান ও কর্ম্ম পরস্পর সম্পূর্ণ বিরোধী। একত্ব বুদ্ধি ভিন্ন জ্ঞান স্বীয় সত্তা ধারণ করিতে পারে না; কিন্তু কর্ম্মে বুদ্ধির গতি বহুমুখী হইয়া থাকে। জ্ঞানে "আমি কর্ত্তা, আমি ভোক্তা" এইরূপ বুদ্ধি থাকে না; কর্ম্মে ঐ বুদ্ধি পূর্ণ মাত্রায় বিদ্যমান থাকে। এই জন্যই ভগবান্ অবস্থাভেদে জ্ঞান ও কর্ম্মোপাসনার পৃথক্ বিধি করিয়াছেন। যথা; "জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং কর্ম্মযোগেন যোগিনাম্" ইত্যাদি (৩য় অধ্যায় ৩য় শ্লোক)।

প্রথমতঃ চিত্তশুদ্ধির নিমিত্ত, স্ববর্ণাশ্রমোক্ত ক্রিয়াকলাপের অনুষ্ঠান করিবে, তৎপরে বিষয়-ভোগে বিতৃষ্ণ হইয়া, কর্ম্মফল সকল অন্তর্য্যামী ভগবানের উদ্দেশে অর্পণ করিয়া, সদ্গুরু সমীপে গমনপূর্ব্বক উপদেশ গ্রহণ করিবে। পরে ভগবৎকৃপায় যথাবিধি উপদেশ প্রাপ্ত হইয়া, জ্ঞানযোগের অনুষ্ঠান করিবে। যদি শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্ম সহকৃত জ্ঞানই মুক্তির প্রাপক

হইত, তাহা হইলে কখনই ভগবান্ জ্ঞান ও কর্ম্মের অধিকারিভেদে বিভাগ করিয়া, স্বতন্ত্রভাবে জ্ঞান ও কর্ম্মের উপদেশ বিধান করিতেন না। অতএব যেমন শুক্তিতে রজতবোধ হেতু, ভ্রান্ত পুরুষের রজত-ভ্রম নিবৃত্তির নিমিত্ত শুক্তি-বিষয়ক যথার্থ জ্ঞান ব্যতীত অন্য কোন সহকারি কারণান্তরের প্রয়োজন থাকে না, অর্থাৎ কেবল শুক্তি-জ্ঞান হইতেই শুক্তিতে রজত বুদ্ধিরূপ অজ্ঞান নিবৃত্তি হয়; তদ্রূপ সর্ব্ব কর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক, কেবল মাত্র আত্মজ্ঞান নিষ্ঠা হইতেই কৈবল্য প্রাপ্তি হয়; শ্রৌত ও স্মার্ত্তস্বরূপ সহকারি ক্রিয়া-কলাপরূপ কারণান্তরের প্রয়োজন হয় না।

শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্ম সহকৃত তত্ত্বজ্ঞানই মুক্তির প্রযোজক,কেবলমাত্র জ্ঞান মুক্তি-প্রাপক নহে; ভগবান্ শঙ্করাচার্য্য পুনর্ব্বার ইত্যাকার মতাবলম্বী আচার্য্যগণের অভিপ্রায়ের দোষ দেখাইতেছেন। তৃণ, অরণি (অগ্নি-মন্থন কাষ্ঠ) ও মণি (সূর্য্যকান্ত প্রভৃতি) এতদন্যতম অগ্নির কারণ; পুরুষেরা স্ব স্ব সামর্থ্যানুসারে ইহারই একতম দ্বারা অগ্নি-প্রণয়ন করিয়া থাকে। তদ্রূপ কোন কোন ব্যক্তি, প্রথমতঃ শ্রৌত ও স্মার্ত্ত ক্রিয়াদি অনুষ্ঠান পূর্ব্বক বিশুদ্ধচিত্ত হইয়া, গুরূপদেশ জনিত তত্ত্বজ্ঞান দ্বারা মুক্তিপথাধিরূঢ় হইয়া থাকেন। আর ইহ জন্মে কর্ম্মকাণ্ডের অনুষ্ঠান না করিয়াও, জন্মজন্মান্তরীন ক্রিয়া-কলাপ-জনিত বিশুদ্ধচেতা কোন কোন পুরুষ, সদ্গুরুর কৃপায়, কর্ম্ম-কাণ্ডে প্রবৃত্ত হইবার পূর্ব্বেই, তত্ত্বজ্ঞানোপাসনায় প্রবৃত্ত হইয়া, মুক্তিপথা-বলম্বী হন*। অতএব অগ্নি-প্রযোজক তৃণ, অরণি ও মণির ন্যায়, অধিকারি-ভেদে কখন কর্ম্ম ও কখন জ্ঞান এই উভয়ই বিভিন্নরূপে মুক্তির প্রযোজক হইয়া থাকে। কর্ম্ম ও জ্ঞান একত্রিত ভাবে কখনই মুক্তির প্রযোজক হইতে পারে না। কর্ম্ম সহকৃত জ্ঞান মুক্তির প্রযোজক, যদি ইহাই ভগবদভিপ্রেত হইত, তবে "হে জনার্দ্দন! যদি কর্ম্ম হইতে জ্ঞান শ্রেষ্ঠ ইহাই তোমার অভিমত হয়, তবে এই হিংসাত্মক নিদারুণ কর্ম্মে আমাকে কেন নিয়োজিত করিতেছ?" (৩য়। ১ম শ্লোক) অর্জ্জুনের এই প্রশ্ন নিতান্ত অসঙ্গত হইয়া পড়িত। কেননা ভগবান্ কোথাও এরূপ বলেন নাই যে, এক ব্যক্তি

* শুকদেব জন্মাবধি জ্ঞানপথে ধর্ম্মানুসন্ধান ব্যতীত সাধারণ মনুষ্যোচিত অন্য কোন ক্রিয়ার অনুষ্ঠান করেন নাই। সুতরাং আজন্ম এরূপ তত্ত্বজ্ঞানের পূর্ণাবস্থা কেবল পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্ম-ফল ব্যতীত আর কিছুই নহে। ভগবান্ ভাষ্যকার মহাত্মা শঙ্করাচার্য্যের জীবনও এইরূপ পূর্ব্ব-জন্মার্জ্জিত কর্ম্মফল জনিত জ্ঞানোন্নতির উত্তম উদাহরণ স্থল।

কর্ত্তৃক জ্ঞান ও কর্ম্মের যুগপদনুষ্ঠান অসম্ভব। তবে অর্জ্জুন কিরূপে "কর্ম্ম হইতে বুদ্ধি শ্রেষ্ঠ"(৩য়। ১ম শ্লোক) ইত্যাদি অশ্রুত বিষয়ের আশঙ্কা করি-লেন? অপিচ কর্ম্ম ও জ্ঞান সমুচ্চিত হইয়াই মুক্তির প্রযোজক হইয়া থাকে, যদি এরূপ অভিপ্রায় ভগবান্ অর্জ্জুনের নিকট পরিব্যক্ত করিয়া থাকেন, তবে জ্ঞান ও কর্ম্ম উভয় পথই অনুষ্ঠান কর এরূপ উপদেশ কালে, "যচ্ছ্রেয় এতয়োরেকং তন্মে ব্রূহি সুনিশ্চিতম্" অর্থাৎ জ্ঞান ও কর্ম্ম এই উভয়ের মধ্যে যাহা আমার পক্ষে শ্রেয় হয়, তাহারই একটী আমাকে নিশ্চয় করিয়া বল," ইত্যাদি বাক্য দ্বারা, একতর বিষয় বলিবার জন্য, অর্জ্জুন প্রার্থনা করিলেন কেন? যদি পিত্তপ্রশমনার্থী রোগী, বৈদ্য কর্ত্তৃক মধুর * ও শীতল দ্রব্য ভোজন করিতে উপদিষ্ট হইয়াও,এরূপ প্রশ্ন করে যে, আমার ব্যাধি-শান্তির নিমিত্ত একতদন্যতর আমাকে বলুন, তাহা হইলে সেই ব্যাধি-ক্লিষ্ট ব্যক্তির প্রশ্ন যেরূপ অসঙ্গত বলিয়া মনে হয়; অর্জ্জুনের প্রার্থনাও তদ্রূপ অসঙ্গত বলিয়া প্রতীত হইতে পারে। যদি বলা যায় যে, অর্জ্জুন ভগবদ্বা-ক্যার্থ যথাবিহিতরূপে অবধান না করিয়াই এরূপ বলিয়াছেন, তাহা হই-লেও তদীয় প্রশ্নের উত্তর স্বরূপে ভগবানের এইরূপ প্রত্যুত্তর প্রদান করা কর্ত্তব্য যে, "আমি জ্ঞান-কর্ম্মের সমুচ্চয় অর্থাৎ একত্রীভাবের কথা পূর্ব্বে বলিয়াছি, তুমি এরূপ ভ্রান্ত হইতেছ কেন?" এতাদৃশ সুসঙ্গত উত্তর না দিয়া, অর্জ্জুনকৃত প্রশ্নের ভগবান্ যে উত্তর প্রদান করিয়াছিলেন, তাহা সমুচিত হয় নাই। শাস্ত্রেও যুদ্ধরূপ কর্ম্ম ক্ষত্রিয়কুলের স্বধর্ম্ম বলিয়া উক্ত হইয়াছে। ইহা জানিয়াও "কিং কর্ম্মণি ঘোরে মাং নিযোজয়সি কেশব!" ভগবানের প্রতি অর্জ্জুনের এইরূপ সরোষ বাক্য সহকৃত দোষারোপ কিরূপে সঙ্গত হইতে পারে? অতএব এই গীতা শাস্ত্রে শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্মের সহিত জ্ঞানের সমুচ্চয়ভাব কিঞ্চিন্মাত্রও প্রদর্শন করাইতে কেহই সমর্থ নহেন।

"লোক সংরক্ষণেচ্ছায় অনাসক্তভাবে কর্ম্ম করিবে," ইত্যাদি (৩য়। ২৫) শ্লোক দ্বারা শ্রৌতাদি কর্ম্মের অনুষ্ঠান-বিধিও এই গীতাশাস্ত্রে ভগবৎ কর্ত্তৃক উক্ত হইয়াছে। সুতরাং গীতাশাস্ত্রে জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়ভাব প্রদর্শন করাইতে কাহারও সাধ্য নাই,ইত্যাদি পূর্ব্বোক্ত বাক্য কিরূপে সঙ্গত

* রসো মধুরকঃ শীতো ধাতুবৃদ্ধ বলপ্রদঃ। চক্ষুষ্যো বাতপিত্তঘ্নঃ কুর্য্যাৎ স্থৌল্যকফক্রিমীন্॥
—আয়ুর্ব্বেদীয় দ্রব্যগুণ

হইবে? ভগবান্ শঙ্করাচার্য্য, এইরূপ আশঙ্কা উত্থাপিত করিয়া, উত্তর স্বরূপে বলিতেছেন, অজ্ঞান বশতঃ, বা অনুরাগ বিশেষ বশতঃ, প্রোক্ত কর্ম্মে প্রবৃত্ত পুরুষগণের হৃদয়ে যজ্ঞ, দান ও তপস্যা দ্বারা বিশুদ্ধচিত্ততা হেতু 'এই জগতই একমাত্র ব্রহ্ম' ইত্যাকার পরমার্থ তত্ত্ববিষয়ক জ্ঞান উৎপন্ন হয়। তাদৃশ আত্মতত্ত্বদর্শী পুরুষেরা, কর্ম্ম বা কর্ম্মপ্রয়োজন নিবৃত্ত হইলেও, লোক-সংরক্ষণার্থ (লোকশিক্ষার নিমিত্ত) * যত্ন পূর্ব্বক কর্ম্মে প্রবৃত্ত হন; কিন্তু তাঁহাদের সে কর্ম্মানুরাগ কেবল প্রবৃত্তি মাত্র, বাস্তবিক কর্ম্ম নহে; অর্থাৎ ফলাভিলাষ শূন্য নিরহঙ্কারী তত্ত্ববিদ্গণ কর্ত্তৃক অনুষ্ঠিত কর্ম্ম, ফলাকাঙ্ক্ষ সাহঙ্কার কামি পুরুষের কর্ম্মের ন্যায়, সুকৃতি ও দুষ্কৃতিজনক নহে। কেবল মাত্র লোক-সংগ্রহই তাদৃশ কর্ম্মের উদ্দেশ্য। সুতরাং এবংবিধ কর্ম্ম ও জ্ঞান সমুচ্চয় অর্থাৎ একত্রীভাবাপন্ন বলিয়া কিরূপে আশঙ্কা হইতে পারে?

ভগবান্ হরি ভূভার হরণার্থ ভূমণ্ডলে অবতীর্ণ হইয়াছেন। তিনি পূর্ণ অর্থাৎ তাঁহার কোন বিষয়ের অভাব ছিল না; তথাপি তিনি, লোকশিক্ষার্থ ক্ষত্রধর্ম্মরূপ যুদ্ধাদি করিয়া, শিষ্ট-পালন ও দুষ্ট-দমন করিয়াছেন। ভগবদনুষ্ঠিত-তত্তৎ-ক্রিয়া যেমন কুকর্ম্ম বলিয়া পরিগণিত হইবার উপযুক্ত নহে, তত্ত্ববিদ্গণ কর্ত্তৃক অনুষ্ঠিত অহঙ্কার ও ফল-কামনা-রহিত ক্রিয়া সকলও তদ্রূপ জানিবে।

তত্ত্ববিদ্গণের জ্ঞানোৎপত্তির পূর্ব্বে কর্ম্মে যেরূপ প্রবৃত্তি থাকে, জ্ঞানো-

* লোক-সংরক্ষণার্থ।—লোক-শিক্ষার্থ সুধীর ধার্ম্মিক, ক্রিয়া-দক্ষ মহদ্ব্যক্তিগণ যেরূপ ধর্ম্ম-কর্ম্মের অনুষ্ঠান করেন, অল্পদর্শী অজ্ঞ পুরুষগণও তদনুরূপ ধর্ম্ম-কর্ম্ম করিয়া থাকেন। যদি বিশুদ্ধচেতাঃ জ্ঞানিগণ চিত্ত শুদ্ধ হইয়াছে বলিয়া নিত্যনৈমিত্তিকাদি কর্ম্ম সকল পরিত্যাগ করেন, তবে তাহা দেখিয়া অল্পদর্শী অজ্ঞব্যক্তিগণও মনে ভাবিতে পারেন যে, যখন ধার্ম্মিকাগ্রগণ্য ঈদৃশ মহাত্মগণই সন্ধ্যাবন্দনাদি ত্রিকালানুষ্ঠেয় ক্রিয়া-কলাপ পরিত্যাগ করিয়াছেন, তখন বোধ হয় এই কর্ম্মের আর কোন ফল নাই; সুতরাং আর আমাদের উপবাসাদি-সাধ্য এই সকল কঠোর কর্ম্মের অনুষ্ঠান করার প্রয়োজন কি? এরূপ চিন্তা করিয়া জ্ঞানিলোকের ন্যায় অজ্ঞগণও নিত্যনৈমিত্তিকাদি ক্রিয়াকলাপ পরিত্যাগ করিলে ইহলোক ও পরলোক হইতে নিশ্চয়ই ভ্রষ্ট হইবে। সুতরাং নিজের প্রয়োজন না থাকিলেও, সাধারণের উপকারার্থ জ্ঞানিগণেরও নিত্য-নৈমিত্তিকাদি ক্রিয়াকলাপ অবশ্য কর্ত্তব্য। এই গীতাশাস্ত্রেই ভগবান্ বলিয়াছেন,— "নমে পার্থাস্তি কর্ত্তব্যং ত্রিষু লোকেষু কিঞ্চন। নানবাপ্তমবাপ্তব্যং বর্ত্ত এব চ কর্ম্মণি। যদি হ্যহং ন বর্ত্তেয়ং জাতু কর্ম্মণ্যতন্দ্রিতঃ। মম বর্ত্মানুবর্ত্তন্তে মনুষ্যাঃ পার্থ সর্ব্বশঃ। উৎসীদেয়ুরিমেলোকা ন কুর্য্যাং কর্ম্ম চেদহম্। সঙ্করস্য চ কর্ত্তাস্যামুপহন্যামিমাঃ প্রজাঃ।" ইত্যাদি তৃতীয়াধ্যায়ের দ্বাবিংশতি প্রভৃতি শ্লোকের তাৎপর্য্যে এই বিষয় বিশেষ রূপে বিবৃত করা যাইবে।—পণ্ডিত নবচন্দ্র শিরোমণি।

দয়ের উত্তর কালেও তদ্রূপই কর্ম্ম-প্রবৃত্তি দেখা যাইতেছে; অতএব তাহা কর্ম্ম নহে, কর্ম্মাভাসমাত্র, এইরূপ কল্পনা কিরূপে করা যাইতে পারে? এবংবিধ আশঙ্কার উত্তরে ভগবান্ শঙ্করাচার্য্যের সিদ্ধান্ত এই যে, স্বর্গাভিলাষি কামি পুরুষগণ, অগ্নিহোত্রাদি কর্ম্মের অনুষ্ঠানার্থ অগ্নি গ্রহণ করিয়া, অগ্নিহোত্রাদি কাম্য কর্ম্মে প্রবৃত্ত হইলে, তত্তৎ কর্ম্ম অর্দ্ধসমাপ্তির পর যদি কোন কারণ বশতঃ ঐ কামনা নষ্ট হয়, এবং উক্ত পুরুষ অগ্নিহোত্রাদি কাম্যকর্ম্ম হইতে নিবৃত্ত হয়, তবে তাদৃশ কামি পুরুষের অর্দ্ধসম্পন্ন কর্ম্ম, যেমন অন্যান্য কাম্যকর্ম্মের ন্যায় অভিলষিত ফলপ্রদান করে না, তদ্রূপ তত্ত্ববিদ্গণের নিষ্কামরূপে অনুষ্ঠিত ক্রিয়া সকলও কর্ম্ম নহে, অর্থাৎ তাদৃশ কর্ম্ম পুরুষের সংসার-বন্ধনের কারণ হয় না। অতএব তাহা কর্ম্মাভাসরূপে পরিগণিত। ভগবান্ এই গীতা শাস্ত্রে বলিয়াছেন, "কর্ম্ম করিলেও তাহা কর্ম্ম নহে; এবং তদ্দ্বারা পুরুষ লিপ্তও হয় না" ইত্যাদি। অতএব জ্ঞানই মুক্তির প্রয়োজক।

আর "কর্ম্মণৈব হি সংসিদ্ধিমাস্থিতা জনকাদয়" ইত্যাদি (৩য়। ২০শ) শ্লোকে যে কর্ম্ম পদের উল্লেখ হইয়াছে, তাহা তত্ত্বজ্ঞ ও অতত্ত্বজ্ঞ উভয়পক্ষেই বিভাগ করিয়া অর্থ করিতে হইবে। যথা; জনক প্রভৃতি পূর্ব্ব পূর্ব্ব রাজর্ষিগণ তত্ত্বজ্ঞ হইয়াও যে কর্ম্মে প্রবৃত্ত হইয়াছেন, তাহা স্বকীয় স্বার্থসিদ্ধির নিমিত্ত নহে; তাঁহারা কেবল লোক-শিক্ষার্থই কর্ম্মে প্রবৃত্ত হইয়াছেন। "গুণা গুণেষু বর্ত্তন্তে," অর্থাৎ ইন্দ্রিয়গণই বিষয়ে বর্ত্তমান থাকে; আমি পদবাচ্য আত্মা অর্থাৎ পুরুষ বিষয়াসক্ত নহে; এরূপ বিবেচনা করিয়াই তাঁহারা কর্ম্মে প্রবৃত্ত হইয়াছিলেন। যেহেতু তাদৃশ ভাবে কর্ম্ম অনুষ্ঠিত হইলে, তজ্জন্য আত্মার কোন ক্ষতি হইবে না, ইহা তাঁহারা বিশেষরূপে জ্ঞাত ছিলেন। অতএব জনক প্রভৃতি রাজর্ষিগণ, কামনাবিহীন কর্ম্ম সহকৃত, জ্ঞান দ্বারা কৈবল্য প্রাপ্ত হইয়াছেন—কখন কর্ম্ম পরিত্যাগ করেন নাই। তত্ত্বজ্ঞ পক্ষে এরূপ অর্থ। আর যদি তাঁহাদিগকে-অতত্ত্ববিৎ বলিয়া মনে করা যায়, অর্থাৎ তাঁহারা আত্মতত্ত্ববিষয় সম্যক্ জ্ঞাত ছিলেন না বলা যায়, তবে বিধি অনুসারে কর্ম্ম-ফল জগদীশ্বরে সমর্পণ পূর্ব্বক, তাঁহারা অনুষ্ঠিত কর্ম্মদ্বারা চিত্তশুদ্ধি, বা জ্ঞানোৎপত্তিরূপ সিদ্ধিলাভ করিয়াছেন বলিতে হইবে। অতত্ত্বজ্ঞ পক্ষে এরূপ অর্থ জানিবে। ভগবান্ এই গ্রন্থের উত্ত-

রাংশে বলিয়াছেন, "সত্ত্বশুদ্ধয়ে, কর্ম্ম কুর্ব্বন্তি" ইত্যাদি, অর্থাৎ সাধকগণ চিত্ত শুদ্ধির নিমিত্ত কর্ম্ম করেন। অতএব কেবল জ্ঞান হইতেই মোক্ষ প্রাপ্তি হইবে, ইহাই গীতা শাস্ত্রে অবধারিত হইল। প্রকরণানুসারে পৃথক্ পৃথক্ করিয়া যথাস্থানে ভগবান্ শঙ্করাচার্য্য অবধারিত বিষয় প্রদর্শন করিবেন।

ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমদ্রামানুজাচার্য্য শ্রীভগবানের উক্তি এইরূপে সমাপ্ত করিতেছেন। হে অর্জ্জুন! তুমি দেহের স্বভাবজ্ঞান না, এবং দেহের অতিরিক্ত যে আত্মা তাহার প্রকৃতিও জান না। আত্মার জন্ম দেহের জন্মাধীন নহে এবং আত্মার বিনাশ দেহের মরণাধীন নহে। আত্মার জন্মও নাই, মরণও নাই। এই কারণে তজ্জন্য শোক অকর্ত্তব্য। দেহ অচেতন; জড় পদার্থ যেরূপ পরিণাম ধর্ম্মশীল দেহও তদ্রূপ; এবং তাহার পুনঃ পুনঃ উৎপত্তি ও নাশ ঘটিয়া থাকে। অতএব তাদৃশ দেহের নিমিত্তও শোক অকর্ত্তব্য।

শ্রীচৈতন্যচরণানুগত শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ এই শ্লোকে নিম্নলিখিত রূপ অভিপ্রায় বিন্যস্ত করিয়াছেন। "সখে! আমায় ক্ষমা কর, আমি যুদ্ধ করিব না।" এই বলিয়া অর্জ্জুন নীরব হইলে, ভগবান্ বর্ত্তমান শ্লোকে তাঁহার সেই বুদ্ধিকে তিরস্কার করিয়া বলিলেন, দেখ অর্জ্জুন! শোক প্রকাশ তোমার কর্ত্তব্য নহে। কেন না, স্থূল অথবা সূক্ষ্ম, দুইটি দেহের মধ্যে কোন্ দেহটি বিনষ্ট হইবে বলিয়া তুমি শোক করিতেছ? স্থূল দেহের জন্য শোক করিতে পার না, কারণ স্থূল দেহ ত বিনষ্ট হইবেই। সূক্ষ্ম দেহের জন্যও শোক হইতে পারে না; যে হেতু মুক্তির পূর্ব্বে তাহা কিছুতেই বিনষ্ট হইবে না। আর স্থূল-সূক্ষ্ম-দেহ-বিশিষ্ট যে অনন্ত আত্মা, তাঁহাদিগের উদ্দেশেও শোকের অবকাশ নাই। কারণ, জন্য পদার্থমাত্রেই যে ছয়টি বিকার পরিলক্ষিত হয়, আত্মাতে তাহা নাই। আত্মা নিত্য; সুতরাং যাঁহারা দেহ ও আত্মার স্বভাব অবগত আছেন, তাঁহাদিগের শোকের কোনই কারণ দেখিতে পাওয়া যায় না। অতএব যাহা অশোচ্য তাহাকে শোচ্য বলিয়া মনে করা ভ্রম মাত্র। এরূপ ভ্রম সাধারণের হইতে পারে; কিন্তু তুমি পণ্ডিত, ইহা কখনই তোমার যোগ্য নহে। আরও দেখ অন্য শাস্ত্র অপেক্ষা ধর্ম্মশাস্ত্রের বল অধিক, এ কথা অস্বীকার্য্য নহে (১২০ পৃষ্ঠার তাৎপর্য্য দ্রষ্টব্য); কিন্তু জ্ঞানশাস্ত্র আবার সেই ধর্ম্মশাস্ত্র অপেক্ষা অধিকতর বলবান্

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী এই শ্লোক উপলক্ষে নিম্ন-লিখিতরূপ অভিপ্রায় পরিব্যক্ত করিয়াছেন,—অর্জ্জুন স্বধর্ম্ম-সঙ্গত যুদ্ধে স্বয়ং ইচ্ছাপূর্ব্বক প্রবৃত্ত হইলেও, সমরক্ষেত্রে আগমন করার পর, তাঁহার হৃদয়ে দুই প্রকার মোহের উদ্ভব হইল। অজ্ঞতা বশতঃ,স্থূল,সূক্ষ্ম ও কারণ* এতদুপাধিত্রয়ে আবৃত, সর্ব্ববিষয়ে নির্লিপ্ত ও স্বপ্রকাশ স্বরূপ আত্মাকে মরণশীল, এবং ক্ষণবিধ্বংসী দেহকে সত্য ও স্থায়ী মনে করিয়া, সকল প্রাণী মোহাচ্ছন্ন হইয়া থাকে। অর্জ্জুনের হৃদয়েও, আত্মীয়নাশ ভয়ে, তাদৃশ এক-বিধ সাধারণ মোহ উপস্থিত হইল। আর যুদ্ধরূপ স্বধর্ম্মসঙ্গত কার্য্যকে হিংসাদি-বহুল, সুতরাং অধর্ম্মানুষ্ঠান মনে করিয়া, অর্জ্জুনের ইন্দ্রিয়গ্রাম যে মোহজনিত বিকলতা প্রাপ্ত হইল, তাহা অসাধারণ মোহ; কারণ তাদৃশ মোহ সতত প্রাণীর হৃদয়ে আবির্ভূত হয় না; অধুনা সমরক্ষেত্রে সমুপস্থিত অর্জ্জুনের অন্তরে সহসা তাহার উদ্ভব হইল। উপাধিত্রয়ের বোধ সহকৃত আত্মার প্রকৃত তত্ত্ব ও স্বরূপ জ্ঞান জন্মিলে,উল্লিখিত সাধারণ মোহ বিদূরিত হইতে পারে; এবং যুদ্ধে প্রাণিহিংসা অবশ্যম্ভাবী হইলেও, ক্ষত্রিয়ের তাহা

* শরীর তিন প্রকার; কারণ শরীর, লিঙ্গ শরীর এবং স্থূল শরীর। "শীর্য্যতে তত্ত্বজ্ঞানেন নশ্যতীতি শরীরং" তত্ত্বজ্ঞান হইলে নাশপ্রাপ্ত বলিয়া ইহাদের নাম শরীর। কি কারণ, কি সূক্ষ্ম কি স্থূল এই তিনই শরীর, অর্থাৎ তিনই তত্ত্বজ্ঞান হইলে নাশ প্রাপ্ত হয়। এই তিন শরীরের নাশ হইলেই জীবাত্মা ও পরমাত্মা দুই এক হইয়া যায়। "অবিদ্যাবশগস্তন্যস্তদ্বৈচিত্র্যাদনেকধা। সা (অবিদ্যা) কারণশরীরং স্যাৎ প্রাজ্ঞস্তত্রাভিমানবান্॥" ইতি পঞ্চদশী। স্থূল ও সূক্ষ্ম এই দুই শরীরের আদি কারণ বলিয়া অবিদ্যার নাম কারণশরীর।

ঈশ্বরেচ্ছায় তমোগুণপ্রধান প্রকৃতি হইতে উৎপন্ন অপঞ্চীকৃত পঞ্চ মহাভূতের (আকাশ, পবন, অনল, জল, পৃথিবী) পঞ্চ সাত্ত্বিক অংশ হইতে "শ্রোত্র, ত্বক্, চক্ষু, জিহ্বা ও ঘ্রাণ" এই পঞ্চ জ্ঞানেন্দ্রিয় জন্মপরিগ্রহ করে। এবং ঐ পঞ্চ সাত্ত্বিক অংশ একত্রিত হইলে তাহা হইতে "অন্তঃকরণ" জন্ম লাভ করে। অন্তঃকরণ প্রধানতঃ দুইভাগে বিভক্ত, প্রথম মন, দ্বিতীয় বুদ্ধি। উক্ত পঞ্চ মহাভূতের পঞ্চ রাজসিক অংশ হইতে "বাক্, পাণি, পাদ, পায়ু ও উপস্থ" এই পঞ্চ কর্ম্মেন্দ্রিয় সঞ্জাত হয়। এবং ঐ পঞ্চ রাজসিক অংশ একত্রিত হইলে তাহা হইতে "প্রাণ" সমুদ্ভূত হয়। প্রাণও প্রধানতঃ, "প্রাণ অপান, সমান; ব্যান ও উদান" এই পঞ্চভাগে বিভক্ত। উক্ত পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, পঞ্চপ্রাণ, বুদ্ধি ও মন এই সপ্তদশ পদার্থ একত্রিত হইয়া সূক্ষ্ম বা লিঙ্গ শরীর সমুৎপন্ন হয়। "বুদ্ধি কর্ম্মেন্দ্রিয় প্রাণপঞ্চকৈর্ম্মনসা ধিয়া। শরীরং সপ্তদশভিঃ সূক্ষ্মং তল্লিঙ্গমুচ্যতে॥" ইতি পঞ্চদশী॥ ঐ অপঞ্চীকৃত পঞ্চ মহাভূত পঞ্চীকৃত হইলে অর্থাৎ পাঁচে পাঁচ মিশিয়া যাইলে তাহা হইতে ব্রহ্মাণ্ড, চতুর্দ্দশ ভুবন, সর্ব্ববিধ জরায়ুজাদি প্রাণীসমুদয়, এবং বহুবিধ ভোগ্যপদার্থরূপ স্থূলশরীর সমুৎপন্ন হয়। "তৈ (তৈঃ—পঞ্চীকৃত পঞ্চভূতৈঃ) রণ্ডস্তত্র ভুবনং ভোগ্যভোগাশ্রয়োদ্ভবঃ॥" ইতি পঞ্চদশী।

স্বধর্ম্ম, সুতরাং তদনুষ্ঠানে অধর্ম্ম নাই, এরূপ বোধ জন্মিলে, অর্জ্জুনের অসাধারণ মোহও অপগত হইতে পারে। অর্জ্জুনের উল্লিখিতরূপ ভ্রমদ্বয় নিবারণার্থ তদীয় হৃদয়জাত শোকের কারণ নিবৃত্তি করা আবশ্যক; তজ্জন্য অন্য কোনরূপ সাধনার প্রয়োজন নাই বিবেচনা করিয়া, শ্রীভগবান্ এই শ্লোক হইতে স্বাভিপ্রায় বিবৃত করিতে প্রবৃত্ত হইলেন।

বিচার-জনিত আত্মতত্ত্ব জ্ঞানসম্পন্ন পণ্ডিতগণ, মৃত বন্ধুগণের বিয়োগে, বা জীবিতগণের বিয়োগাশঙ্কায়, কখনই মুহ্যমান হন না। তাঁহারা সমাধি-দশায় অর্থাৎ যখন ভগবচ্চরণ-চিন্তনে নিযুক্ত থাকেন, তখন এতাদৃশ কোন আভাসই তাঁহাদের হৃদয়ে স্থান পায় না; আর ব্যুত্থান সময়ে, অর্থাৎ সমাধির বিরামকালে, শরীর ও আত্মার পার্থক্য, শরীরের ক্ষণবিধ্বংসিতা এবং আত্মার অবিনাশিতা বিষয়ে সুদৃঢ় বিশ্বাস থাকায়, তাঁহারা অণুমাত্র কাতর হন না। যে ব্যক্তি অন্ধকারে নিপতিত সর্পবৎ রজ্জুকে রজ্জু বলিয়াই জানেন, তাঁহার যেমন তদ্দর্শনে সর্পভ্রম ও তজ্জনিত ভীতি বা অঙ্গকম্পনাদি জন্মে না এবং পিত্তবিকার-জনিত ব্যাধিগ্রস্ত ব্যক্তির কখন গুড়ও তিক্তরস বলিয়া বোধ হইলেও, গুড়ের মধুরতা সম্বন্ধে নিশ্চয় বিশ্বাস থাকায়, তিক্ত সেবনেচ্ছা হইলে, কখন গুড় ভোজনে অভিলাষ জন্মে না, তদ্রূপ আত্মার স্বরূপ সম্বন্ধে অজ্ঞানতা দূরীকৃত হইলে,এরূপ অনর্থক শোক অবশ্যই অপগত হইবে। সত্য বটে বশিষ্ঠাদি * মহাপুরুষেরা নিরতিশয় শোক মোহাচ্ছন্ন হইয়াছিলেন, কিন্তু সে শোক তাঁহাদের প্রারব্ধ কর্ম্মফল বলিয়া বিবেচনা করা উচিত। শিষ্টগণের ধর্ম্মবুদ্ধির অনুগামী লৌকিক ব্যবহার ও সদাচারই শিষ্টাচার এবং তাহাই অনুকরণীয়; কিন্তু তাঁহাদের অনুষ্ঠিত নিন্দিত ক্রিয়াকলাপ কখনই অনুকরণযোগ্য নহে। তুমিও পণ্ডিত, এরূপ শোক তোমার অকর্ত্তব্য।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্নীলকণ্ঠ সূরি এই শ্লোকের টীকায় নিম্নলিখিত

* মহর্ষি বশিষ্ঠের পুত্র শক্তি একদা রাজা কল্মাষপাদ কর্ত্তৃক প্রহারিত হইয়াছিলেন। ক্রোধান্ধ ঋষিনন্দন, রাজা কল্মাষপাদকে নরভক্ষক রাক্ষস হইবার নিমিত্ত, অভিশাপ প্রদান করিলেন। অভিশপ্ত রাজা রাক্ষস হইয়া বনে বনে বিচরণ করিতে করিতে একদিন উল্লিখিত শক্তিকে সম্মুখে দেখিতে পাইয়া, তাঁহাকে ধারণ ও ভক্ষণ করিলেন এবং ক্রমশঃ শক্তির কনিষ্ঠগণকেও একে একে ভক্ষণ করিলেন। মহর্ষি বশিষ্ঠ পুত্রশোকে নিতান্ত কাতর হইলেন এবং দুঃসহ শোকাবেগে বিকলচিত্ত হইয়া বারংবার আত্মহত্যার চেষ্টা করিতে লাগিলেন। অবশেষে অন্তর্ব্বত্নী শক্তিপত্নীর

কথার অবতারণা করিয়াছেন। শরীর নাশে আত্মনাশ হইবে এবং স্বধর্ম্ম-সঙ্গত যুদ্ধে অধর্ম্ম হইবে, অর্জ্জুনের এই দ্বিবিধ মোহ উপস্থিত হইল। তখন শ্রীভগবান্, ব্রহ্মবিদ্যার সূত্রস্বরূপ বিংশতি শ্লোক দ্বারা, তদীয় সেই শোক মোহ অপনোদনার্থ, বলিতে আরম্ভ করিলেন যে, দেহাদি উপাধি * নষ্ট হইলেও, অবিনাশী আত্মার নাশ হয় না। আকাশের ন্যায় নাশরহিত শোকের অযোগ্য ভীষ্মাদিস্বজনগণের নিমিত্ত তুমি কেন শোক করিতেছ? প্রাণই ইষ্ট পদার্থ, দেহ কিছুই নহে। শ্রুতি বলিয়াছেন, "প্রাণই পিতা, প্রাণ মাতা এবং প্রাণ আচার্য্য" ইত্যাদি। জীবিত পিত্রাদিকে কেহ অবজ্ঞামাত্র করিলে লোকে তাহাকে শত ধিক্কার প্রদান করে; কিন্তু বিগত-প্রাণ হইলে, তাঁহাদিগকে চিতায় দগ্ধীভূত করিলেও, লোকে তাহার কোনরূপ নিন্দা করে না। আত্মার চৈতন্যময়তা এবং দেহের চৈতন্য-বিহীনতা দেখিয়া উপলব্ধি হইয়া থাকে যে, আত্মা দেহ হইতে স্বতন্ত্র। যদি দেহের চৈতন্য থাকিত, তাহা হইলে মৃত ব্যক্তিও চৈতন্য লাভ করিতে পারিত। সেই জন্যই দেহনাশে আত্মনাশ হইবে বলিয়া তোমার যে বোধ জন্মিয়াছে, তাহাতে তোমার মূর্খতাই প্রকাশিত হইতেছে।

টীকাকার পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী পূর্ব্বোক্তরূপ অভিপ্রায় প্রকটিত করিয়া, উপসংহার কালে নিম্নলিখিতরূপে ভগবদুক্তি ব্যাখ্যাত করিয়াছেন। আত্মার নাশ নাই। ভীষ্মাদি এই সকল লোক স্থূল-সূক্ষ্ম-দেহধারী আত্মা-মাত্র। অতএব তাঁহাদের নাশ স্মরণ করিয়া শোকের কোনই কারণ নাই। তুমি পূর্ব্বে অর্থশাস্ত্র অপেক্ষা ধর্ম্মশাস্ত্রকে বলবান্ বলিয়া নির্দ্দেশ করিয়াছ। জ্ঞান-শাস্ত্র ধর্ম্মশাস্ত্র অপেক্ষাও বলবান্ ইহাই আমি বলিতেছি। কারণ জ্ঞান জন্মিলে মায়া দূরীভূতা হইবে এবং প্রজ্ঞাচক্ষে আত্মা ও দেহের পার্থক্য দর্শন করিয়া বন্ধুনাশ-জনিত শোক-মোহ বিনষ্ট হইবে।

গর্ভে স্বীয় বংশধর অবস্থান করিতেছেন জানিতে পারিয়া আত্মহত্যার প্রযত্ন হইতে বিরত হইলেন। বশিষ্ঠের পৌত্র এবং শক্তির সেই পুত্র পরাশর নামে কালক্রমে বিখ্যাত হইলেন।

* উপাধি।—"বিশেষ্যে অনন্বয়ত্বে তদিতর ব্যাবর্ত্তকত্বমুপাধিত্বং। যথা কাকোপলক্ষিতং দেবদত্তগৃহং। ইতি উপাধি লক্ষণং।" যে নিকটে থাকিয়া আপনার গুণ সমীপস্থ বস্তুতে আরোপ করে সেই উপাধি। জবা পুষ্প স্ফটিকের নিকটে থাকিয়া আপনার লৌহিত্য স্ফটিকে আরোপিত করে বলিয়া জবা স্ফটিকের উপাধি। অজ্ঞানও চৈতন্যের সন্নিধানে থাকিয়া আপনার গুণদোষ চৈতন্যে আরোপিত করে বলিয়া চৈতন্যের উপাধি। যে যাহার উপাধি সে তাহার উপহিত। চৈতন্যের উপাধি অজ্ঞান, সুতরাং চৈতন্য অজ্ঞানের উপহিত।—পণ্ডিত কালীবর বেদান্তবাগীশ।

অতঃপর সমালোচ্য শ্লোকের ভাব নিম্নে বিবৃত হইতেছে। অর্জ্জুন যুদ্ধ করিব না বলিয়া নীরব হইলে, শ্রীভগবান্ ঈষদ্ধাস্য সহকৃত যে সকল মধুর বাক্যে স্বকীয় সৌভাগ্যবান্ সখার ভ্রমাপনোদন করিয়াছিলেন সমালোচ্য শ্লোক সেই জ্ঞান-সৌধের প্রথম সোপান। যে পরম তত্ত্বজ্ঞান গীতা শাস্ত্রের প্রতি-পাদ্য তাহার শুভানুষ্ঠান এই স্থান হইতেই সূচিত হইতেছে। শ্রীভগবান্ এই শ্লোকে অর্জ্জুনকে বলিতেছেন, হে সখে! যাহারা কখনই শোকের বিষয়ভূত নহেন, তুমি অনর্থক তাঁহাদের নিমিত্ত শোকে কাতর ও অবসন্ন-হৃদয় হইয়াছ এবং এই সকল যুদ্ধার্থি-আত্মীয়গণকে দেখিয়া, "আমার অঙ্গ প্রতপ্ত হইতেছে" ইত্যাদি (১ম অধ্যায়, ২৮ শ্লোক) বাক্যে অস্বর জাত-দুঃসহ শোক পবিব্যক্ত করিতেছ। "কোথা হইতে এই দারুণ সময়ে তোমার এই মোহ উপস্থিত হইল?" ইত্যাদি (২য় অধ্যায়, ২ শ্লোক) নানাবাক্যে আমি তোমাকে কর্ত্তব্য পথে আকৃষ্টচিত্ত করিতেছি; তথাপি তুমি "কিরূপে যুদ্ধক্ষেত্রে ভীষ্মাদির অঙ্গে অস্ত্রক্ষেপ করিব" ইত্যাদি (২য় অধ্যায়, ৪ শ্লোক) পণ্ডিত জনোচিত বাক্যব্যয় করিয়া আমাকে নিরস্ত করিবার প্রয়াস করিতেছ। কিন্তু তুমি কদাপি পণ্ডিত পদবাচ্য নহ এবং যে পরমা প্রজ্ঞা হৃদয়োন্নতির নিদর্শন, তাহার লেশ মাত্রও তোমাতে নাই। যেহেতু প্রাজ্ঞ-ব্যক্তিগণ, কখনই বিগতজীব সুহৃদ্গণের বিয়োগে, বা সজীব বন্ধুবর্গের বিয়োগাশঙ্কায় ব্যাকুল হইয়া, তোমার ন্যায় চলচ্চিত্ত ও কর্ত্তব্যবিমুখ হন না। তুমি সুপণ্ডিত হইলেও, তোমার বর্ত্তমান ব্যবহার দেখিয়া তোমাকে মূঢ় বলাই সঙ্গত। তোমার পরমা প্রজ্ঞার পরিচয় কিছুই দেখিতে পাইতেছি না। ফলতঃ তোমার ন্যায় পণ্ডিত ব্যক্তির এরূপ তর্ক ও ব্যবহার কখনই শোভা পায় না। ভাবিয়া দেখ, এই অনন্ত বিশ্বের যাবতীয় জড়-পদার্থ পরিবর্ত্তনশীল ও পরিণতিপ্রবণ; কিন্তু যাবতীয় পরমাত্মা অবিনশ্বর ও চিরস্থায়ী। তুমি যাহাকে মৃত্যু বলিয়া জ্ঞান করিতেছ এবং যে ঘটনা নিতান্ত শোকসন্তাপকর বিবেচনায় কাতর হইতেছ, বস্তুতঃ তাহা জড় দেহের পরিণতি ও অবস্থান্তর মাত্র। দেহাধিষ্ঠিত অথচ দেহাতিরিক্ত, দেহ-চৈতন্যের কারণ, অথচ কেবল উপাধিরূপে দেহের সহিত সম্বদ্ধ যে পরমাত্মা, তাহার নাশ নাই, ধ্বংস নাই, রূপান্তর নাই; মৃত্যু তাহার অন্ত বিধানে বা অবস্থান্তর সাধনে অক্ষম। অবিবেকী মানবগণ, দেহের

অবস্থান্তর দেখিয়া, আত্মার নাশ হইল মনে করিয়া, শোক-সন্তপ্ত হইয়া থাকে। বিবেকী ব্যক্তিবর্গ, মৃত্যুকে কেবল মাত্র দেহের অবস্থান্তর জানিয়া তজ্জন্য কদাপি শোকমোহে অভিভূত হন না। সম্মুখস্থ সমরক্ষেত্রে সমাগত বীরবৃন্দকে দর্শন করিয়া ও তাঁহাদের অবশ্যম্ভাবী মৃত্যুর কথা আলোচনা করিয়া তুমি নিতান্ত কাতর ও ব্যাকুল হইতেছ। ইহাতে পরমাত্ম-বিষয়ে তোমার জ্ঞানের একান্ত অভাবই প্রতিপাদিত হইতেছে। তুমি পঞ্চভূতময় ও রূপান্তরসহ দেহকেই আত্মীয় ও পরমধন বলিয়া জ্ঞান করিতেছ ; দেহাতীত সেই যে চৈতন্যস্বরূপ জনন-মরণ-বিরহিত আত্মা, তাহার কথা তুমি মনেই করিতেছ না। হে ভ্রান্ত! হে মরণ-ভীতি-ব্যাকুলিত-চিত্ত সখে! তুচ্ছ, লজ্জাজনক ও মূর্খজন-সম্ভব ভ্রান্তি পরিহার করিয়া, এই ব্রহ্মাণ্ড ব্যাপারের পর্য্যালোচনায় হৃদয়কে একবার বিনিবিষ্ট কর ; কে তুমি, কে ভীষ্ম, কে দ্রোণ, কে দুর্য্যোধন, কে আমি ইত্যাদি বিষয় চিন্তা করিয়া দেখ। জ্ঞানালোকে অন্তরস্থ অন্ধকার অপগত হইলে দেখিতে পাইবে, এই ব্রহ্মাণ্ডরূপ বিশাল বারিনিধির বক্ষে তোমার ঐ ভীষ্মাদি গুরুজন, যুধিষ্ঠিরাদি সহোদরবর্গ, দুর্য্যোধনাদি জ্ঞাতিগণ এবং অন্যান্য আত্মীয় কুটুম্ব ও সুহৃদ্‌গণ, ক্ষুদ্র জলবুদ্‌বুদের ন্যায় ভাসমান রহিয়াছেন। তুমি বায়ু প্রক্ষেপে সেই জলবুদ্‌বুদ বিচ্ছিন্ন করিয়া না দিলেও, তাহা অচিরে বিলীন হইয়া যাইবে এবং আপনার জলবায়ুর সহিত মিশাইয়া দিবে। মানবদেহও সলিলোপরি নর্ত্তনশীল ঐ অতি সামান্য বুদ্‌বুদের ন্যায় ক্ষণ-বিধ্বংসী জড় পদার্থ। তাহাকে চিরস্থায়ী ও পরম আত্মীয় জ্ঞান করিয়া, শোককাতর ও ব্যাকুল হওয়া তোমার ন্যায় সুপণ্ডিত ব্যক্তির কদাচ উচিত হয় না ॥ ১১ ॥

——০:):০:(:০——

**ন ত্বেবাহং জাতু নাসং ন ত্বং নেমে জনাধিপাঃ।**
**ন চৈব ন ভবিষ্যামঃ সর্ব্বে বয়মতঃ পরম্ ॥ ১২ ॥**

**অন্বয়।**—অহং ( শ্রীকৃষ্ণঃ ) জাতু ( কদাচিৎ ) ন আসং [ ইতি ] এব ন তু [ তথা ] ত্বং ( অর্জ্জুনঃ ) ন [ আসীঃ এব ন তু ] [ তথা ] ইমে জনাধিপাঃ ( নরপতয়ঃ ) ন [ আসন্ এব ন তু ] চ অতঃ পরং

☞ পাঠান্তর।—ইতঃ পরম্।

( দেহবিনাশাদূত্তরকালে ) বয়ং সর্ব্বে (অহং, ত্বং, রাজানঃ) ন ভবিষ্যামঃ ( স্থাস্যামঃ ) [ ইতি ] এব ন ॥ ১২ ॥

প্রতিশব্দ।—আমি কখন ছিলাম না [ ইহা ]-ও কিন্তু নহে [ সেই-রূপ ] তুমি [ ছিলে নাও কিন্তু ] নহে [ সেইরূপ ] এই সকল ভূপতি-গণ [ছিলেন না ও কিন্তু] নহেন এবং ইহার পরে আমরা সকলে হইব না [ ইহা ]-ও নহে ॥ ১২ ॥

ব্যাখ্যা।—পূর্ব্বকালে আমি ছিলাম না এমন নহে, সেইরূপ তুমি ছিলে না এমনও নহে, এবং এই নরপতিগণ ছিলেন না এমনও নহে। উত্তরকালেও যে আমরা সকলে জন্মিব না এরূপও নহে ॥ ১২ ॥

শঙ্করাচার্য্য।—কুতস্তে অশোচ্যাঃ ? যতো নিত্যাঃ, কথং ? ন তু এব জাতু কদাচিদহং নাসং কিন্ত্বাসমেব, অতীতেষু দেহোৎপত্তিবিনাশেষু ঘটাদিষু বিয়দিব নিত্যমেবাহমাসমিত্যভিপ্রায়ঃ। তথা ন ত্বং নাসীঃ কিন্ত্বাসীরেব, তথা নেমে জনাধিপা নাসন্ কিন্ত্বাসন্নেব, তথা ন চৈব ন ভবিষ্যামঃ কিন্তু ভবিষ্যাম এব সর্ব্বে বয়ম্, অতোঽস্মদ্দেহবিনাশেঽপি ত্রিষ্বপি কালেষু নিত্যা আত্মস্বরূপেণেত্যর্থঃ। দেহভেদানুবৃত্ত্যা বহুবচনং নাত্মভেদাভিপ্রায়েণ ॥ ১২ ॥

আনন্দগিরি।—নিত্যত্বমশোচ্যত্বে কারণমিতি সূচিতং বিবেচয়িতুং প্রশ্নপূর্ব্বকং প্রতিজানীতে কুত ইত্যাদিনা। নিত্যত্বমসিদ্ধং প্রমাণাভাবাদিতি চোদয়তি কথমিতি। আত্মা ন জায়তে প্রাগভাবশূন্যত্বাদ্বিষাণবদিতি পরিহরতি ন ত্বেবেতি। কিঞ্চাত্মা নিত্যো ভাবত্বে সত্যজাতত্বাদ্ব্যতিরেকে ঘটবদিত্যনুমানান্তরমাহ ন চৈবেতি। যত্তু কৈশ্চিদাত্মযাথাত্ম্যং জিজ্ঞাসিতং ভগবানুপদিশতি ন ত্বিত্যাদিনা শ্লোকচতুষ্টয়েনেত্যাদিষ্টং তদসদ্বিশেষবচনে হেত্বভাবাৎ, সর্ব্বত্রৈবাত্মযাথাত্ম্যপ্রতিপাদনাবিশেষাদিত্যাশয়েন "পদচ্ছেদঃ পদার্থোক্তির্বিগ্রহো বাক্যযোজনা" ইতি ত্রিতয়মপি ব্যাখ্যানাঙ্গং প্রতিপাদয়তি ন ত্বিত্যাদিনা নন্বাত্মনো দেহোৎপত্তিবিনাশয়োরুৎপত্তিবিনাশপ্রসিদ্ধেরুক্তমনুমানদ্বয়ং প্রসিদ্ধিবিরুদ্ধতয়া কালাত্যয়াপদিষ্টমিষ্টমিতি নেত্যাহ অতীতেষ্বিতি। চরাচরব্যপাশ্রয়স্তু স্যাদিতি ন্যায়েনাত্মনো জন্মবিনাশপ্রসিদ্ধেরৌপাধিকজন্মবিনাশাবিষয়ত্বান্নিরুপাধিকস্য তস্য জন্মাদিরাহিত্যমিতি ভাবঃ। যদ্যপি তবেশ্বরস্য জন্মরাহিত্যং তথাপি কথং মমেত্যাশঙ্ক্যাহ তথেতি। তথাপি ভীষ্মাদীনাং কথং জন্মাভাবস্তত্রাহ তথা নেম ইতি। দ্বিতীয়মনুমানং প্রপঞ্চয়নুত্তরার্দ্ধং ব্যাচষ্টে তথেত্যাদিনা। নন্থ দেহোৎপত্তিবিনাশয়োরাত্মনো জন্মনাশাভাবেঽপি মহাসর্গমহাপ্রলয়য়োস্তস্যাগ্নিবিস্ফুলিঙ্গদৃষ্টান্তশ্রুত্যা জন্মবিনাশাবেষ্টব্যাবিত্যাশঙ্ক্য নাত্মাশ্রুতেরিতি ন্যায়েন পরিহরতি ত্রিষ্বপীতি। যাবদ্বিকারস্তু বিভাগো লোকবদিতি ন্যায়েন ভিন্নত্বাদ্বিকারিত্বমাত্মনাম্নীয়তে, ভিন্নত্বঞ্চ বহুবচনপ্রয়োগপ্রমিতমিত্যাশঙ্ক্যাহ দেহেতি ॥ ১২ ॥

**রামানুজ।**—প্রথমং তাবদাত্মনাং স্বভাবং শৃণু। অহং সর্ব্বেশ্বরস্তাবদতো বর্ত্তমানাৎ পূর্ব্বস্মিন্নাদৌ কালে ন নাসং অপিত্বাসং, ত্বমুখাশ্চৈতে ঈশিতব্যাঃ ক্ষেত্রজ্ঞা ন নাসন্, অপি ত্বাসন্, অহঞ্চ যূয়ঞ্চ সর্ব্বে বয়মতঃ পরমস্মাদনন্তরে কালে নচৈব ন ভবিষ্যামঃ, অপি তু ভবিষ্যাম এব। যথাহং সর্ব্বেশ্বরঃ পরমাত্মা নিত্য ইতি নাত্র সংশয়ঃ, তথৈব ভবন্তঃ ক্ষেত্রজ্ঞা আত্মানোঽপি নিত্যা এবেতি মন্তব্যাঃ, এবং ভগবতঃ সর্ব্বেশ্বরাদাত্মনাঞ্চ পরস্পরং ভেদঃ পারমার্থিক ইতি ভগবতৈবোক্তমিতি প্রতীয়তে। অজ্ঞানমোহিতং প্রতি তন্নিবৃত্তয়ে পারমার্থিকনিত্যত্বোপদেশসময়ে অহং ত্বমিমে সর্ব্বে বয়মিতি ব্যপদেশাৎ ঔপাধিকাত্মভেদবাদে হ্যাত্মভেদস্যাতাত্ত্বিকত্বেন তত্ত্বোপদেশসময়ে ভেদনির্দ্দেশো ন সঙ্গচ্ছতে। ভগবদুক্তাত্মভেদঃ স্বাভাবিক ইতি শ্রুতিরপ্যাহ, "নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানামেকো বহূনাং যো বিদধাতি কামান্" ইতি নিত্যানাং বহূনাং চেতনানাং য একশ্চেতনো নিত্যঃ স কামান্ বিদধাতীত্যর্থঃ। অজ্ঞানকৃতভেদদৃষ্টিবাদে তু পরমপুরুষস্য পরমার্থতস্বদৃষ্টের্নির্ব্বিশেষকূটস্থনিত্যচৈতন্যাত্মযাথাত্ম্যসাক্ষাৎকারান্নিবৃত্তাজ্ঞানতৎকার্য্যতয়া অজ্ঞানকৃতভেদ দর্শনং তন্মূলোপদেশাদিব্যবহারশ্চ ন সঙ্গচ্ছতে। পরমপুরুষোঽপ্যজ্ঞ ইতি পক্ষে অর্জ্জুনবাক্যাৎ পরমপুরুষবাক্যস্যাজ্ঞানমূলমিথ্যার্থত্বে বিশেষাভাবান্ন তত্ত্বোপদেশরূপত্বম্। অথ পরমপুরুষস্যাধিগতাদ্বৈতজ্ঞানস্য বাধিতানুবৃত্তিরূপমিদং ভেদজ্ঞানং দগ্ধপটাদিবন্ন বন্ধকমিত্যুচ্যতে? নৈতদুপপদ্যতে। মরীচিকাজলজ্ঞানাদিকং হি বাধিতমনুবর্ত্তমানমপি ন জলাহরণাদিপ্রবৃত্তিহেতুঃ। এবমত্রাপ্যদ্বৈতজ্ঞানেন বাধিতং ভেদজ্ঞানমনুবর্ত্তমানমপি মিথ্যার্থবিষয়ত্বনিশ্চয়ান্নোপদেশাদিপ্রবৃত্তিহেতুর্ভবতি। নচেশ্বরস্য পূর্ব্বমজ্ঞস্য শাস্ত্রাধিগততত্ত্বজ্ঞানতয়া বাধিতানুবৃত্তির্ব্বক্তুং শক্যতে। তথাচ শ্রুতিঃ, "যঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্ববিৎ। পরাস্য শক্তির্ব্বিবিধৈব শ্রূয়তে স্বাভাবিকী জ্ঞানবলক্রিয়া চ।" "বেদাহং সমতীতানি বর্ত্তমানানি চার্জ্জুন।" ইত্যাদিশ্রুতি-স্মৃতিবিরোধাৎ। কিঞ্চ পরমপুরুষস্যেদানীন্তনগুরুপরম্পরায়াশ্চাদ্বিতীয়াত্মস্বরূপ নিশ্চয়ে সতি অনুবর্ত্তমানেঽপি ভেদজ্ঞানে স্বনিশ্চয়ানুরূপমদ্বিতীয়মাত্মজ্ঞানং কস্মৈ উপদিশতীতি বক্তব্যম্, প্রতিবিম্ববৎ প্রতীয়মানেভ্যোঽর্জ্জুনাদিভ্য ইতি, চেন্নৈতদুপপদ্যতে, ন হ্যুন্মত্তঃ কোঽপি মণিকৃপাণদর্পণাদিষু প্রতীয়মানেষু স্বাত্মপ্রতিবিম্বেষু তেষাং স্বাত্মনোঽনন্যত্বং জানংস্তেভ্যঃ কমপ্যর্থমুপদিশতি। বাধিতানুবৃত্তিরপি তৈর্ন শক্যতে বক্তুং বাধকেনাদ্বিতীয়াত্মজ্ঞানেনাত্মব্যতিরিক্তভেদজ্ঞানকারণস্যাপ্যজ্ঞানাদের্ব্বিনষ্টত্বাৎ। দ্বিচন্দ্রজ্ঞানাদৌ তু চন্দ্রৈকত্বজ্ঞানেন পারমার্থিকতিমিরাদিদোষস্য দ্বিচন্দ্রজ্ঞানহেতোরবিনষ্টত্বাদ্বাধিতানুবৃত্তির্যুক্তা। অনুবর্ত্তমানমপি প্রবলপ্রমাণবাধিতত্বেনাকিঞ্চিৎকরম্। ইহ তু ভেদজ্ঞানস্য সবিষয়স্য সকারণস্যাপারমার্থিকত্বেন বস্তুযাথাত্ম্যজ্ঞানবিনষ্টত্বান্ন কথঞ্চিদপি বাধিতানুবৃত্তিঃ সম্ভবতি। অতঃ সর্ব্বেশ্বরস্যেদানীন্তনগুরুপরম্পরায়াশ্চ তত্ত্বজ্ঞানমস্তীতি, চেদ্ভেদদর্শনতৎকার্য্যোপদেশাদ্যসম্ভবঃ ভেদদর্শনমস্তীতি চেৎ, অজ্ঞানস্য তদ্ধেতোঃ স্থিতত্বেনাজ্ঞত্বাদেব সুতরামুপদেশো ন সম্ভবতি। কিঞ্চ গুরোরদ্বিতীয়াত্মবিজ্ঞানাদেব ব্রহ্মাজ্ঞানস্য সকার্য্যস্য বিনষ্টত্বাচ্ছিষ্যং প্রত্যুপদেশো

নিষ্প্রয়োজনঃ। গুরোস্তজ্জ্ঞানঞ্চ কল্পিতমিতি চেৎ শিষ্যতজ্জ্ঞানয়োরপি কল্পিতত্বাৎ তদপ্যনিবর্ত্তকং, কল্পিতত্বেঽপি পূর্ব্ববিরোধিত্বেন নিবর্ত্তকমিতি চেৎ তদাচার্য্যজ্ঞানেঽপি সমানমিতি তদেব নিবর্ত্তকং ভবতীত্যুপদেশানর্থক্যমেবেতি কৃতমসমীচীনবাদৈর্নিরস্তৈঃ॥ ১২॥

**হনুমান্‌** ।---কুতস্তেঽশোচ্যাঃ? জন্মমরণাদিমত্তাসম্ভবাদত আহ ন ত্বেবাহমিতি। জাতু শব্দঃ কদাচিদিত্যেতস্মিন্নর্থে বর্ত্ততে। নাহং কদাচিদাসমপি ত্বাসমেব, ন ত্বং নাসীরাসীরেবেত্যর্থঃ, নেমে ভীষ্মাদয়ো নাসন্ কিন্ত্বাসন্নেব। নচৈব ন ভবিষ্যামঃ সর্ব্বে বয়মতঃ পরম্, ত্বমহমিমে রাজানশ্চ সর্ব্বে বয়ং জাতু ন ভবিষ্যামঃ, অপি তু ভবিষ্যাম এব। অতীতেষু দেহোৎপত্তিবিনাশেষু সর্ব্বেষামেবাত্মাকমুৎপত্তিবিনাশৌ ন স্তঃ পরমাত্মস্বরূপেণ নিত্যত্বাৎ। তথা ভবিষ্যদ্দেহোৎপত্তিবিনাশশঙ্কা ন কর্ত্তব্যা ইত্যর্থঃ। বহুবচনং দেহাভিপ্রায়েণ, বহুষু দেহেষু জায়মানেষু বিনশ্যৎসু চ আত্মনো জন্ম-বিনাশৌ ন স্ত ইত্যুক্তং ভবতি॥ ১২॥

**শ্রীধর** ।---অশোচ্যত্বে হেতুমাহ নত্বেবাহমিতি। যথাহং পরমেশ্বরো জাতু কদাচিৎ লীলাবিগ্রহস্যাবির্ভাবতিরোভাবতো নাসমিতি তু নৈব, অপিত্বাসমেব অনাদিত্বাৎ, নচ ত্বং নাসীর্নাভূঃ, অপিত্বাসীরেব, ইমে বা জনাধিপা নৃপা নাসন্নিতি তু ন, অপিত্বাসন্নেব মদংশত্বাৎ, তথাতঃ পরং, ইত উপর্য্যপি ন ভবিষ্যামো ন স্থাস্যাম ইতি চ নৈব, অপি তু স্থাস্যাম এবেতি জন্মমরণশূন্যত্বাদশোচ্যা ইত্যর্থঃ॥ ১২॥

**বলদেব** ।---এবমস্থানশোচিত্বাদপাণ্ডিত্যমর্জ্জুনস্যাপাদ্য তত্ত্বজিজ্ঞাসুং নিযোজিতাঞ্জলিং তং প্রতি সর্ব্বেশ্বরো ভগবান্ "নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানামেকো বহূনাং যো বিদধাতি কামান্" ইতি ( কৃষ্ণ যজুর্ব্বেদীয়শ্বেতাশ্বতরোপনিষৎ। ৬ অঃ। ১৩ শ্ল ) শ্রুতিসিদ্ধং স্বস্মাজ্জীবানাঞ্চ পারমার্থিকং ভেদমাহ ন ত্বেবাহমিতি। হে অর্জ্জুন! অহং সর্ব্বেশ্বরো ভগবান্, ইতঃ পূর্ব্বস্মিন্নাদৌ কালে, জাতু কদাচিন্নাসমিতি ন, অপি ত্বাসমেব, তথা ত্বমর্জ্জুনো নাসীরিতি ন, কিন্ত্বাসীরেব। ইমে জনাধিপা রাজানো নাসন্নিতি ন, কিন্ত্বাসন্নেব। তথেতঃ পরমস্মাদনন্তরে কালে সর্ব্বে বয়ং অহঞ্চ ত্বঞ্চ ইমে চ ন ভবিষ্যাম ইতি ন, কিন্তু ভবিষ্যাম এবেতি। সর্ব্বেশ্বরবজ্জীবানাঞ্চ ত্রৈকালিকসত্তাযোগিত্বাৎ তদ্বিষয়কো ন শোকো যুক্ত ইত্যর্থঃ। ন চাবিদ্যাকৃতত্বাদ্ব্যবহারিকোঽয়ং ভেদঃ, সর্ব্বজ্ঞে ভগবত্যবিদ্যাযোগাৎ। "ইদং জ্ঞানমুপাশ্রিত্য" ইত্যাদিনা মোক্ষেঽপি তস্যাভিধাস্যমানত্বাচ্চ। ন চাভেদজ্ঞস্যাপি হরের্বাধিতানুবৃত্তিন্যায়েনেয়মর্জ্জুনাদিভেদদৃষ্টিরিতি বাচ্যম্। তথা সত্যুপদেশাসিদ্ধেঃ। মরুমরীচিকাদাবুদকবুদ্ধির্বাধিতাপ্যনুবর্ত্তমানা মিথ্যার্থবিষয়ত্বনিশ্চয়ান্নোদকাহরণাদৌ প্রবর্ত্তয়েৎ, এবমভেদবোধবাধিতাপ্যনুবর্ত্তমানার্জ্জুনাদিভেদদৃষ্টিস্তত্ত্বনিশ্চয়ান্নোপদেশাদৌ প্রবর্ত্তয়িষ্যতীতি যৎ কিঞ্চিদেতৎ। নন্বু ফলবত্যজ্ঞাতেঽর্থে শাস্ত্রতাৎপর্য্যবীক্ষণাৎ তাদৃশোঽভেদস্তাৎপর্য্যবিষয়ঃ, বৈফল্যাজ্জ্ঞাতত্বাচ্চ ভেদস্তদ্বিষয়ো ন স্যাৎ, কিন্তু "অন্ত্যো বা এষ প্রাতরুদেত্যপঃ সায়ং প্রবিশতি" ইত্যাদি শ্রুত্যর্থবদনুবাদ্য এব স ইতি চেন্মন্দমেতৎ। "পৃথগাত্মানং প্রেরয়িতারঞ্চ মত্বা জুষ্টস্ততস্তেনামৃতত্বমেতি" ইত্যাদিনা ভেদ এবামৃতত্বফলশ্রবণাৎ। বিরুদ্ধধর্ম্মাবচ্ছিন্নপ্রতিযোগিকতয়া লোকে

তত্ত্বাজ্ঞাতত্বাচ্চ। তে চ ধর্ম্মা, বিভুত্বাণুত্বস্বামিত্বভৃত্যত্বাদয়ঃ শাস্ত্রৈকগম্যা মিথো বিরুদ্ধা বোধ্যাঃ, অভেদত্বফলস্তত্র ফলানঙ্গীকারাৎ। অজ্ঞাতশ্চ শশশৃঙ্গবদসত্ত্বাৎ, তস্মাৎ পারমার্থিকস্তদ্ভেদঃ সিদ্ধঃ॥ ১২॥

**মধুসূদন।**—"নত্বেব" ইত্যাদ্যেকবিংশতিশ্লোকৈঃ "অশোচ্যানন্বশোচস্ত্বম্" ইত্যস্য বিবরণংক্রিয়তে, "স্বধর্ম্মমপি চাবেক্ষ্য" ইত্যাদ্যষ্টভিঃ শ্লোকৈঃ "প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে" ইত্যস্য মোহদ্বয়স্য পৃথক্‌প্রযত্ননিরাকর্ত্তব্যত্বাৎ, তত্র স্থূলশরীরাদাত্মানং বিবেক্তুং নিত্যত্বং সাধয়তি ন ত্বেতি। তু শব্দো দেহাদিভ্যো ব্যতিরেকং সূচয়তি। যথা অহং ইতঃ পূর্ব্বং জাতু কদাচিদপি নাসমিতি নৈব, অপিতু আসমেব, তথা ত্বমপ্যাসীঃ, ইমে জনাধিপাশ্চাসন্নেব, এতেন প্রাগভাবাপ্রতিযোগিত্বং দর্শিতম্। তথা সর্ব্বে বয়ং অহং ত্বং ইমে জনাধিপাশ্চ, অতঃ পরং ন ভবিষ্যামঃ ইতি ন, অপিতু ভবিষ্যাম এবেতি ধ্বংসাপ্রতিযোগিত্বমুক্তম্। অতঃ কালত্রয়েঽপি সত্ত্বাযোগিত্বাদাত্মনো নিত্যত্বেনানিত্যাদ্দেহাদ্বৈলক্ষণ্যং সিদ্ধমিত্যর্থঃ॥ ১২॥

**নীলকণ্ঠ।**—নন্থ দেহাদন্যোঽপি দেহনাশেন নশ্যতাং, কোষকার ইব কোষনাশেনেতি তত্রাহ ন ত্বেবাহমিতি। ত্বমহমিমে চ সর্ব্বে অনাদয়োঽনন্তাশ্চ স্ম ইত্যর্থঃ,। জাতুকদাচিৎ অহং ন আসমিতি ন, অপি তু আসমেব, তথা ত্বমপি নাসীরিতি ন, অপি ত্বাসীরেব, ইমে জনাধিপাঃ রাজানঃ (ইত্যুপলক্ষণং সর্ব্বস্য জন্তুজাতস্য) নাসন্নিতি ন, অপিত্বাসন্নেবেতি যোজনা। অনাদিত্বাদনন্তাচ্চেত্যাহ ন চেতি। ন ভবিষ্যাম ইতি নৈব, কিন্তু সর্ব্বে ভবিষ্যাম এব। নন্থ দেহস্যানাত্মত্বে কথং তৎপীড়য়ায়ং পীড্যত ইতি, চেৎ যক্ষবৎ তদভিমানমাত্রাদিতি ক্রমঃ। যদা হি যক্ষঃ পরশরীরে বিশতি তদা তৎপীড়য়া দেহপতির্ন বাধ্যতে, তস্য তদানীং দেহাভিমানাভাবাৎ, যক্ষস্তু বাধ্যতেঽভিমানসত্ত্বাদিতি লোকে প্রসিদ্ধম্। কিঞ্চ প্রাচীনকর্ম্মব্যতিরেকেণ জীবনং নোপপদ্যতে কৃতহানাকৃতাভ্যাগমপ্রসঙ্গাৎ। বৃক্ষাদিষপি প্রাক্‌কর্ম্মাস্তীত্যনুমেয়ং, স্থাবরজীবিকা প্রাক্‌কর্ম্মপূর্ব্বিকা জীবিকাত্বাৎ পাকাদিক্রিয়াপূর্ব্বকাস্মদাদিজীবিকাবৎ। অপি চ ক্রিয়াবৈচিত্র্যাৎ কার্য্যবৈচিত্র্যং দৃষ্টং ঘটশরাবোদকঞ্চনাদিষু, তদ্বদিহাপি সুখদুঃখাদিবৈচিত্র্যং প্রাক্‌কর্ম্মবৈচিত্র্যাদনুমেয়ম্। তথা সদ্যোজাতস্য গোবৎসস্য স্তনপানাদৌ প্রবৃত্তিঃ, জন্মমাত্রস্য মরণত্রাসশ্চ প্রাগ্‌ভবীয়ানুভবজনিতসংস্কারজন্যৌ, ভোজনাদিপ্রবৃত্তিশ্চোচ্ছ্বাসাদিবদিত্যতোঽস্তি প্রাচীনং কর্ম্ম। অপি চ কৌলিকশাস্ত্রপ্রসিদ্ধমেতৎ, যথা দেবদত্তঃ স্বশরীরে কণ্টকবেধেন খিদ্যতে, এবং শত্রুকৃতায়াং দেবদত্তপ্রতিমায়াং কণ্টকেন বিদ্ধায়াং দেবদত্তো ব্যথতে, তত্র ব্যথাহেতুর্নান্তরং ধাতুবৈষম্যং নাপি বাহ্যং কণ্টকবেধাদি, কিন্তু কেবলং প্রাক্‌কর্ম্মমাত্রম্, এবঞ্চ বীজাঙ্কুরন্যায়েন কর্ম্মতজ্জন্যসংস্কারপরম্পরয়ানাদিঃ সংসার ইতি ন দেহনাশাদাত্মনাশোঽস্তীতি ন ভীষ্মাদয়ঃ শোচনীয়াঃ। অত্র পূর্ব্বস্মিন্ শ্লোকে আত্মনো দেহাদন্যত্বমুক্তং "গতাসূন্ দেহান্" ইতি বিশেষণেন, অত্র তু সূক্ষ্মশরীরবিশিষ্টস্যাত্মনো ব্যবহারদৃষ্ট্যা নিত্যত্বং সাধিতমিতি ভেদঃ॥ ১২॥

**বিশ্বনাথ।**—অথবা হে সখে ত্বামহমেবং পৃচ্ছামি। কিঞ্চ প্রীত্যাস্পদস্য মরণে দৃষ্টে

সতি শোকো জায়তে। তত্রেহ প্রীত্যাস্পদ আত্মা দেহো বা। "সর্ব্বেষামেব ভূতানাং নৃপ স্বাত্মৈব বল্লভঃ" ইতি শুকোক্তেরাত্মৈব প্রীত্যাস্পদমিতি চেৎ, তর্হি জীবেশ্বরভেদেন দ্বিবিধস্যৈবাত্মনো নিত্যত্বাদেব মরণাভাবাদাত্মা শোকস্য বিষয়ো নেত্যাহ ন ত্বেবাহমিতি। অহং পরমাত্মা জাতু কদাচিদপি পূর্ব্বং নাসমিতি ন, অপি ত্বাসমেব। তথা ত্বমপি জীবাত্মা আসীরেব; তথেমে জনাধিপা রাজানশ্চ জীবাত্মান আসন্নেব, ইতি প্রাগভাবাভাবো দর্শিতঃ। তথা সর্ব্বে বয়ং অহং, ত্বং, ইমে জনাধিপাশ্চ, অতঃ পরং ন ভবিষ্যামঃ ইতি ন, স্থাস্যাম ইতি ন, অপিতু স্থাস্যাম এবেতি, ধ্বংসাভাবশ্চ দর্শিতঃ। ইতি পরমাত্মনো জীবাত্মনাঞ্চ নিত্যত্বাদাত্মা ন শোকবিষয় ইতি সাধিতম্। অত্র শ্রুতয়ঃ—"নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানামেকো বহূনাং যো বিদধাতি কামান্" ইত্যাদ্যাঃ॥ ১২॥

তাৎপর্য্য।—ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমদ্রামানুজাচার্য্য দ্বাদশশ্লোকের ব্যাখ্যায় আত্মার স্বভাব নিরূপণ দ্বারা পরমাত্মা ও জীবাত্মার নিত্যতা ও পার্থক্য দেখাইয়াছেন। তাঁহার যুক্তির মর্ম্ম এস্থলে প্রকটিত হইতেছে। ভীষ্মদ্রোণাদির বিনাশাশঙ্কায় ব্যাকুলচিত্ত অর্জ্জুনকে ভগবান্ বলিতেছেন, "হে অজ্ঞানমুগ্ধ অর্জ্জুন! সর্ব্বেশ্বর পরমাত্মা আমি যেমন নিত্য, ইহাতে সংশয় নাই, তদ্রূপ ক্ষেত্রজ্ঞ* অর্থাৎ জীবাত্মা স্বরূপ ভবৎপ্রমুখ রাজন্যবর্গও নিত্য, ইহা তুমি নিশ্চয় জানিবে।" অতএব সর্ব্বেশ্বর সর্ব্বনিয়ন্তা পরমাত্মস্বরূপ ভগবান্ পরমাত্মা ও অর্জ্জুন প্রভৃতি জীবাত্মগণের যে পরস্পর ভেদের বিষয় পরিব্যক্ত করিয়াছেন, তাহা সর্ব্বথা সত্য এবং অজ্ঞান-মোহিত জনের অজ্ঞান-নিবৃত্তির নিমিত্ত, পরমাত্মার ন্যায় জীবাত্মার নিত্যত্ব বিষয়ক যে উপদেশ প্রদত্ত হইয়াছে, তাহাও অভ্রান্ত সত্য। ইহাই উক্ত ভাষ্যকারমতের নিষ্কর্ষ।

ভাষ্যকার মহোদয় স্বপক্ষ সমর্থন করিবার নিমিত্ত নিম্নলিখিতরূপে অদ্বৈতবাদের খণ্ডন করিতেছেন। তুমি, আমি এবং এই সকল রাজগণ ইত্যাদি যে ভেদ কল্পনা করা হইয়া থাকে, তাহা লৌকিক ব্যবহারার্থ কেবল নাম মাত্র; বাস্তবিক তোমার, আমার ও এই সকল রাজগণের পরস্পর কোন প্রভেদ নাই। এইরূপ মতকে অদ্বৈতবাদ বা ঔপাধিকাত্ম-

* ক্ষেত্রজ্ঞ।—গীতার ত্রয়োদশ অধ্যায়ে ভগবান্ বলিয়াছেন, "ইদং শরীরং কৌন্তেয় ক্ষেত্রমিত্যভিধীয়তে। এতদ্যো বেত্তি তং প্রাহুঃ ক্ষেত্রজ্ঞ ইতি তদ্বিদঃ। ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি সর্ব্বক্ষেত্রেষু ভারত।" ইত্যাদি ইহার বিস্তৃত তাৎপর্য্য যথাস্থানে বিবৃত হইবে। অমরকোষে আত্মা ক্ষেত্রজ্ঞ ও পুরুষ সমানার্থ রূপে উল্লিখিত হইয়াছে।

ভেদবাদ বলে। ঐ মতে তুমি, আমি ইত্যাদি উপাধি জনিত আত্মার যে ভেদ দৃষ্ট হইতেছে, তাহা ভ্রান্তি মাত্র। যদি তাহাই হয়, তাহা হইলে যথার্থ তত্ত্বোপদেশ সময়ে, অর্থাৎ আমি, তুমি ও এই সকল রাজগণ কেহই ছিলাম না, এমত নহে, অর্থাৎ ছিলামই। আর ইহার পরেও যে আমরা থাকিব না, তাহাও নহে, অর্থাৎ থাকিবই। ইত্যাদি উপদেশ কালে যে জীবাত্মা ও পরমাত্মার ভেদ নির্দ্দেশ করা হইয়াছে, তাহা কিরূপে সঙ্গত হইবে? অতএব ভগবান্ এই শ্লোকে জীবাত্মা ও পরামাত্মার যে ভেদ অবধারণ করিয়াছেন, তাহা বাস্তবিক, অর্থাৎ স্বতঃসিদ্ধ কখনই কল্পিত নহে, শ্রুতিও বলিয়াছেন "যিনি চেতনময়, নিত্য, এক বস্তু অর্থাৎ পরমাত্মা, তিনি চেতনময় ও নিত্য এবং বহু ঈদৃশ জীবাত্মার কামনা বিধান করিয়াছেন।"

আত্মস্বভাব বিষয়ক অজ্ঞান বশতঃ জীবাত্মা ও পরমাত্ম-বিষয়ক ভেদদৃষ্টি উৎপন্ন হয়, এরূপ যাঁহারা বলেন, তাঁহাদের মতের অবৈধতা প্রতিপাদনার্থ ভাষ্যকার নিম্নলিখিত আপত্তি উত্থাপন করিয়াছেন। পরমার্থতত্ত্বজ্ঞ পরম পুরুষ ভগবান্ শ্রীকৃষ্ণের যখন অজ্ঞানেরই সম্ভাবনা নাই, তখন তাঁহার তুমি, আমি ও এই সকল রাজগণ ইত্যাদি ভেদদর্শন ও অর্জ্জুনের অজ্ঞানাপনয়নার্থ আমরা সকলে পূর্ব্বেও ছিলাম, এখনও আছি ও ভবিষ্যতেও থাকিব ইত্যাদি পরস্পরের যে পার্থক্যোপদেশ তৎকর্ত্তৃক প্রদত্ত হইয়াছে, তাহাই বা কিরূপে সঙ্গত হইবে? অতএব জীবাত্মা ও পরমাত্মার যে ভেদ নির্দ্দেশ করা হইয়াছে, তাহা পারমার্থিক অর্থাৎ প্রকৃত, কল্পিত নহে। যদি বলা যায়, পরমপুরুষ ভগবান্ও অজ্ঞতা নিবন্ধনই তুমি আমি ইত্যাদি ভেদ নির্দ্দেশ করিয়াছেন; তবে অজ্ঞান-তিমিরান্ধ অর্জ্জুনের বাক্যের সহিত ভগবদ্বাক্যের অবিশেষ হেতু ভগবদ্বাক্য উপদেশ স্বরূপে কিরূপে পরিগৃহীত হইবে? লোকে বলে "স্বয়মসিদ্ধঃ কথংপরান্ সাধয়েৎ ইতি" অর্থাৎ উপদেষ্টা যদি স্বয়ং অসিদ্ধ অর্থাৎ অপরিপক্ক হয়, তবে সে অন্যকে কিরূপে সাধনা করাইবে? অপিচ "অন্ধেন নীয়মানা যথান্ধাঃ" অর্থাৎ যদি এক অন্ধ অন্য একজন অন্ধকে পথ দেখাইবার নিমিত্ত হস্ত ধারণ করিয়া লইয়া যায়, তবে দৃষ্টিবিহীনতা বশতঃ, উভয়েই প্রকৃত পথপরিভ্রষ্ট হইয়া কূপাদিতে নিপতিত হয়। তদ্রূপ ভগবান্ শ্রীকৃষ্ণ যখন

স্বয়ং অজ্ঞান, তখন উপদেশ দ্বারা অজ্ঞানাভিভূত অর্জ্জুনের শোক-মোহাদি বিদূরিত করা দূরে থাকুক, উভয়েই অজ্ঞান-কুপে নিপতিত হইবেন।

যদি স্বীকার করা যায় যে, ভগবান্ শ্রীকৃষ্ণের হৃদয়ে অদ্বৈত জ্ঞান অবিসংবাদিতরূপে বর্ত্তমান ছিল এবং বাধিতানুবৃত্তির ন্যায় তুমি আমি ইত্যাদি যে ভেদবুদ্ধি উৎপন্ন হইয়াছে, তাহা দগ্ধ-বস্ত্রাদিবৎ অকর্ম্মণ্য অর্থাৎ বন্ধনের নিবন্ধন নহে। কারণ অজ্ঞানান্ধ ব্যক্তির অজ্ঞান নিমিত্তই শোক-মোহাদি উৎপন্ন হইয়া থাকে; কিন্তু জ্ঞানী ব্যক্তির কোন কারণবশতঃ অজ্ঞান উৎপন্ন হইলেও, সাংসারিক লোকের ন্যায়, তাঁহার উক্ত অজ্ঞান শোক-জনক হয় না। যেমন পিত্তোপহত পুরুষের গুড়াদি মধুর বস্তুতে তিক্ততা প্রতীতি হইলেও, তিক্ত ভোজনের ইচ্ছা হইলে, গুড়ভোজনে প্রবৃত্তি হয় না; তদ্রূপ ভগবানেরও তুমি আমি ইত্যাদি ভেদজ্ঞান উৎপন্ন হইলেও, অস্মদাদির ন্যায় তাহা বন্ধনের কারণ হয় নাই।

অদ্বৈতবাদিগণের পূর্ব্বোক্ত বাক্য সকল সুসঙ্গত বোধ হইতেছে না; কেননা যেমন মরু-মরীচিকাতে জলাভাবের প্রতীতি সত্ত্বেও দৃষ্টিদোষ নিবন্ধন যে জলপ্রতীতি হইয়া থাকে, তাহতে কখন জলাহরণার্থ প্রবৃত্তি হয় না, তদ্রূপ ভগবানের অদ্বৈত জ্ঞান দ্বারা তুমি আমি ইত্যাদি ভেদজ্ঞান নিবৃত্ত হইয়াও, কোন কারণ বশতঃ পুনর্ব্বার ভেদজ্ঞান অনুবর্ত্তমান হইলে, আমরা পূর্ব্বেও ছিলাম, ভবিষ্যতেও থাকিব ইত্যাদি মিথ্যা বিষয়ের উপদেশার্থ প্রবৃত্তি হইতে পারে না। অপিচ ভগবান্ যদি অর্জ্জুনাদি তাবৎকে আপনার স্বরূপ ও অভিন্ন বলিয়া থাকেন, তাহা হইলেও তাঁহাদিগকে উপদেশ প্রদানের প্রবৃত্তি অসঙ্গত। আপনার স্বরূপ ও অভিন্নভাবযুক্ত ব্যক্তিকে স্বতন্ত্র ও ভিন্ন জ্ঞান করিয়া তিনি কেন উপদেশ দিতে সমুদ্যত হইবেন? যদি তত্তাবৎকে ভগবানের প্রতিবিম্বসমূহের স্বরূপ বলিয়া স্বীকার করা যায়, তাহা হইলেও তাঁহাদের উদ্দেশে ভগবানের উপদেশ প্রদান নিতান্ত হাস্যজনক ও অসম্ভব। কারণ সংসারে এমন মূর্খ ও উন্মাদ কেহই নাই যে, দর্পণে, তৈজস পদার্থে, রত্নাদিতে বা সমুজ্জ্বল অস্ত্রাদিতে আত্ম-প্রতিবিম্ব দর্শন করিয়া, সেই প্রতিবিম্বসমূহকে স্বতন্ত্র ব্যক্তি বলিয়া মনে করে এবং তাহাদিগকে উপদেশাদি প্রদান করিতে প্রবৃত্ত হয়।

প্রতিপক্ষগণ যে বাধিতানুবৃত্তির কথা উত্থাপন করিয়াছেন, তাহাও

অযোগ্য। অদ্বিতীয় আত্মজ্ঞান জন্মিলে অবশ্যই আত্ম-ব্যতিরিক্ত পদার্থে যে ভেদজ্ঞান তাহা তিরোহিত হইবে। জ্ঞান হেতু সেই যে ভেদ-জ্ঞানের তিরোধান তাহাই বাধিত। তাহার অনুবর্ত্তন অর্থাৎ পুনরায় তদ্বিষয়ে বিশ্বাস সঞ্জাত হওয়া এরূপ স্থলে অসম্ভব। সকলেই জানেন, নভোমণ্ডলে একমাত্র শশধর সমুদিত হইয়া স্বকীয় বিমল কিরণে বসুন্ধরা আলোকিত করিয়া থাকেন। কিন্তু চক্ষুরোগ-বিশেষ সমুৎপন্ন হইলে, সেই রোগী ব্যক্তি আকাশপটে দ্বিজরাজের দুই মূর্ত্তি সন্দর্শন করে। পীড়িত ব্যক্তির এই যে দ্বিচন্দ্র দর্শন ইহা কদাপি পারমার্থিক অর্থাৎ প্রকৃত নহে। পীড়া আরোগ্য হইলে সে ব্যক্তি পুনরায় এক চন্দ্রমা দর্শন করিবে এবং পীড়ার পূর্ব্বেও সে এক চন্দ্রমা দর্শন করিয়াছে। সুতরাং দ্বিচন্দ্র দর্শন সময়ে তাহার কোনই অজ্ঞান থাকা সম্ভব নহে এবং তাদৃশ বাধিত বিষয়ের অনুবর্ত্তন তাহার পক্ষে কদাচ সম্ভবপর নহে। ভগবানের অভেদজ্ঞানের পূর্ণতা হেতু, কদাচিৎ কারণান্তরে ভেদজ্ঞান সমুপস্থিত হইলেও, তাদৃশ সুনিশ্চিত বাধিত বিষয়ের অনুবর্ত্তন তাঁহার পক্ষে কখনই সঙ্গত নহে।

যদি এমন বলেন যে, ভগবান্ আদৌ পূর্ণ-জ্ঞান-সম্পন্ন ছিলেন না, ক্রমশঃ শিক্ষা-প্রভাবে ও জ্ঞানোন্নতি সহকারে, তাঁহার সম্পূর্ণ অভেদজ্ঞান জন্মিয়াছে, তাহা হইলেও, তাঁহার উপদেশাদি প্রদান অসম্ভব। অপিচ তিনি যৎকালে অর্জ্জুনকে উপদেশ প্রদানে প্রবৃত্ত হইয়াছেন, তৎকালে তাঁহার পূর্ণপ্রজ্ঞত্ব সম্বন্ধে কাহারও মনে কোন প্রকার সন্দেহ থাকিতেই পারে না এবং তাদৃশ হাস্যজনক ও ভ্রমাত্মক আপত্তি কাহারও হৃদয়ে কদাপি উদিত হয় না। যদি একথা বলেন যে, ভগবানের তখনও ভেদ-দর্শন ছিল, তাহা হইলে, প্রতিপক্ষগণের স্বীকার করিতে হইবে যে, তখনও তাঁহার অজ্ঞানতা বিদূরিত হয় নাই। তাহা হইলে অবশ্যই সঙ্গে সঙ্গে স্বীকার করিতে হইবে, যিনি স্বয়ং অজ্ঞান তিনি নিশ্চয়ই উপদেশ প্রদানের অযোগ্য। গুরু-পদবী-সমারূঢ় শ্রীকৃষ্ণের অদ্বিতীয় আত্মজ্ঞানহেতু শিষ্যকে অনর্থক উপদেশ দিবার কোনই প্রয়োজন নাই। কারণ কে গুরু, কেবা শিষ্য ইত্যাদি ভেদ-জ্ঞান না থাকিলে, কে কাহাকে উপদেশ দিবেন? যদি বল গুরুর জ্ঞান কল্পিত অর্থাৎ এরূপ জ্ঞান তাঁহার হৃদয়ে স্ফুরিত হয় নাই, এক্ষণে শিষ্যের অজ্ঞান-নাশ করিবার জন্য তিনি এ জ্ঞান আরোপিত করিয়াছেন মাত্র; তাহা হইলে স্বীকার

করিতে হইবে, গুরুও বস্তুতঃ অজ্ঞান ; কেবল জ্ঞানের পরিচ্ছদে আপনার যুক্তি ও বাক্যসকলকে সমাবৃত করিয়াছেন মাত্র। তাহা হইলেও পূর্ব্ববৎ বিরোধ ঘটিতেছে। অর্থাৎ অন্ধ অন্ধকে পথপ্রদর্শনের ন্যায় অসঙ্গত হইতেছে এবং অজ্ঞান ব্যক্তির উপদেশের নিষ্প্রয়োজনীয়তা প্রতিপন্ন হইতেছে। যদি গুরু ও শিষ্য উভয়কেই সমান জ্ঞান-সম্পন্ন বলিয়া স্বীকার কর, তাহা হইলেও একের অন্যকে উপদেশ প্রদান সম্পূর্ণ অনাবশ্যক বলিতে হইবে। ইত্যাকার ভাব-সমন্বিত যুক্তি-পরম্পরা দ্বারা ভগবান্ রামানুজাচার্য্য দ্বৈতবাদ বা ভেদবাদ সমর্থিত করিবার এবং ভগবান্ শঙ্করাচার্য্য-প্রতিষ্ঠিত অদ্বৈতবাদ বা অভেদবাদ উচ্ছেদ করিবার প্রয়াস করিয়াছেন। মহাত্মা বলদেব বিদ্যাভূষণও শ্রীমদ্রামানুজাচার্য্যের মতের অনুগামী। তাঁহার অভিপ্রায় ও বিচার-প্রণালী, বর্ত্তমান অভিপ্রায় ও বিচারের সহিত একভাবাপন্ন হইলেও, নিম্নে তাহা বিস্তৃতরূপে প্রকাশিত হইতেছে।

ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ মহাশয়ের অভিপ্রায়। পূজ্যপাদ ভগবান্ শঙ্করাচার্য্যের মত অদ্বৈতবাদ, অদ্বয়বাদ, অভেদবাদ, নির্ব্বিশেষবাদ, জ্ঞানবাদ ও মায়াবাদ প্রভৃতি ভিন্ন ভিন্ন নামে নির্দ্দিষ্ট হইয়া থাকে। শঙ্করাচার্য্য ও তাঁহার শিষ্যগণ অদ্বৈতবাদী, অভেদবাদী, নির্ব্বিশেষবাদী, জ্ঞানবাদী, বা মায়াবাদী। মহামহোপাধ্যায় পূজ্যপাদ বলদেব বিদ্যাভূষণ কিন্তু দ্বৈতবাদী, ভেদবাদী বা সবিশেষবাদী। সুতরাং ভগবান্ শঙ্করাচার্য্য গীতাকে যে ভাবে দেখিয়াছেন, বিদ্যাভূষণ সে ভাবে দেখিতে পারেন না। শঙ্করাচার্য্যের ব্যাখ্যার লক্ষ্য যাহা বিদ্যাভূষণের ব্যাখ্যার লক্ষ্য তাহা নহে। শঙ্করাচার্য্যের লক্ষ্য জীবব্রহ্মের ঐক্য, বিদ্যাভূষণ মহাশয়ের লক্ষ্য জীবব্রহ্মের সেব্য-সেবক-ভাব। একের লক্ষ্য নির্ব্বিশেষ তত্ত্ব, অপরের লক্ষ্য সবিশেষ তত্ত্ব। একের লক্ষ্য কেবল জ্ঞান, অপরের লক্ষ্য প্রেম-ভক্তি। এই শ্লোকে ও তাহার পরবর্ত্তী কয়টী শ্লোকে বিদ্যাভূষণ মহাশয় অদ্বৈতবাদকে নিরাস করিবার প্রয়াস করিয়াছেন। তিনি বর্ত্তমান শ্লোকের এইরূপ ব্যাখ্যা করিয়াছেন ;—অর্জ্জুন অনুচিত স্থানে শোক প্রকাশ করিয়া পণ্ডিতের কার্য্য করেন নাই ; ভগবান্ শ্রীকৃষ্ণ পূর্ব্ব শ্লোকে এই কথা বলিলে, অর্জ্জুনের পাণ্ডিত্যাভিমান চূর্ণ হইল। তিনি তত্ত্বজিজ্ঞাসু হইয়া, কৃতাঞ্জলিপুটে অবস্থান করিতে লাগিলেন। তদীয় মনোভাব অবগত হইয়া, সর্ব্বে-

শ্বর ভগবান্ আপনার স্বরূপ ও জীবগণের স্বরূপ এতদুভয়ের মধ্যে যে একটি প্রকৃত বা পারমার্থিক ভেদ আছে, তাহাই বর্ত্তমান শ্লোকে নির্দ্দেশ পূর্ব্বক প্রদর্শন করিতেছেন। ভগবান্ বলিলেন, "হে অর্জ্জুন! এই সমরাঙ্গনে সমবেত হইবার পূর্ব্বে, সুদূর অতীতে, আমি যে ছিলাম না, তাহা নহে; তুমি যে ছিলে না, তাহা নহে; আর এই সকল নরপতিও যে ছিলেন না, তাহাও নহে। আবার ইহার পরে, সুদূর ভবিষ্যতে তুমি, আমি, ইহাঁরা আমরা সকলে যে থাকিব না, তাহাও নহে। আমরা সকলে অনন্ত কাল হইতে রহিয়াছি, অনন্ত কালই থাকিব। আমি সর্ব্বেশ্বর; আমার সত্তা যেমন ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান ত্রিকাল ব্যাপিয়া বিদ্যমান, জীবগণের সত্তাও সেইরূপ ত্রৈকালিক। অতএব শোক প্রকাশ তোমার উপযুক্ত নহে।"

বিদ্যাভূষণ মহাশয় বলেন, এস্থলে 'তুমি', 'আমি' ও 'ইহাঁরা' এই কয়টি পদে যে ভেদের বিষয় অভিব্যক্ত হইয়াছে, তাহা পারমার্থিক বা বাস্তবিক ভেদ। অদ্বয়বাদী বলিবেন, "ভেদমাত্রই অবিদ্যা বা অজ্ঞানের কার্য্য, সুতরাং উক্ত ভেদ পারমার্থিক নহে; ব্যবহারার্থ কল্পিত বা ব্যবহারিক।" এ কথা স্বীকার করিতে পারি না। কারণ প্রথমতঃ, 'তুমি,' 'আমি' ও 'ইহাঁরা' এই কয়টি কথা ভগবানের শ্রীমুখ হইতে উচ্চারিত হইতেছে। তাঁহার স্বরূপ ও জীবগণের স্বরূপ, উভয়ের পরস্পর পার্থক্য না থাকিলে, তিনি কখনই ঐরূপ কথা বলিতে পারিতেন না। যেহেতু ভেদ মাত্রই যখন অবিদ্যার কার্য্য, তখন এই ভেদ-দৃষ্টি আলোচনা করিয়া, তাঁহাতে অবশ্যই অবিদ্যার আধিপত্য আছে স্বীকার করিতে হয়। কিন্তু ভগবান্, "ধাম্না স্বেন সদানিরস্ত কুহকম্।" অর্থাৎ ভগবান্ আপনার স্বরূপভূত শক্তির সহায়ে নিত্যই অবিদ্যা বা মায়ার যত কিছু কপটতা, সকলই দূরীকৃত করিয়া, বিরাজ করিতেছেন। দ্বিতীয়তঃ, "আমি যে জ্ঞানের কথা বলিতেছি, এই জ্ঞান আশ্রয় করিয়া অনেকেই আমার ধর্ম্ম লাভ করিয়াছেন" ইত্যাদি চতুর্দ্দশ অধ্যায়ের ২য় শ্লোকে মোক্ষকালেও যে জীব ও ঈশ্বরের পরস্পর ভেদ থাকে, তাহা নির্দ্দিষ্ট হইয়াছে। যদি বল, মরীচিকায় জলভ্রম হইলে, যখন আমরা জানিতে পারি যে, উহা জল নহে, মরু-মরীচিকা মাত্র, যখন জলবুদ্ধি বাধিত হইয়া মরীচিকাকে প্রকৃত মরীচিকা বলিয়া অবগত হই, তাহার পরেও যেমন সেই বাধিত জলবুদ্ধি আবার সময়ে

সময়ে ফিরিয়া আইসে ; অভেদজ্ঞ হইলেও,ভগবানের এই অর্জ্জুনাদি ভেদ-দৃষ্টিও সেইরূপ। এ কথাও বলিতে পার না ; কারণ তাহা হইলে ভগবানের অর্জ্জুনকে উপদেশ দিবার প্রবৃত্তিই হইতে পারিত না। যেহেতু, মরু-মরীচিকায় যে জল-বুদ্ধি তাহা যদি বাধিত হইয়া আবার ফিরিয়া আইসে, তাহা হইলেও লোকের সেই মরীচিকায় আর জল আহরণের প্রবৃত্তি হয় না। কারণ সে জানিতেছে, উহা জলের মত দেখাইতেছে বটে, কিন্তু উহা জল বলিয়া মিথ্যা বোধ হইতেছে মাত্র। সেইরূপ ইনি অর্জ্জুন, ইনি ভীষ্ম, ইনি কর্ণ, ইনি দ্রোণ, ইনি কৃপ ইত্যাকার ভেদবুদ্ধি ভগবানের আত্মায় বাধিত হইলেও,অনুবৃত্তি-বশে পুনরুদিত হইয়াছে,ইহা স্বীকার করিলে, তত্ত্ব নিশ্চয় করিয়া উহার মিথ্যাত্ব নির্ণয় হইবে। সুতরাং মিথ্যাত্ব নির্ণীত হইলে উহা কদাপি উপদেশাদি কার্য্যে প্রবৃত্ত করিতে পারিবে না। অতএব অভেদবাদীর পূর্ব্বোক্ত আপত্তি সকল নিতান্ত অকিঞ্চিৎকর। শ্রুতিপ্রমাণেও এই ভেদের পারমার্থিকতা বা সত্যতা প্রতিপন্ন হইয়াছে। শ্রুতি বলিয়াছেন, "নিত্যসকলেরও নিত্য এবং চেতনসমূহেরও চেতন যে এক আত্মা বহু আত্মার কামনা বিধান করিতেছেন" ইত্যাদি। যদি বল, যাহা আমরা জানি না, অথচ যাহা জানিয়া কিছু ফল আছে, এরূপ বিষয়েই শাস্ত্রের তাৎপর্য্য পরিলক্ষিত হইয়া থাকে; সুতরাং অভেদতত্ত্ব যখন অজ্ঞাত অথচ ফলদায়ক, তখন অভেদতত্ত্বেই শাস্ত্রের তাৎপর্য্য, ভেদতত্ত্বে নহে। কারণ ভেদ কি, তাহা সকলেই অবগত আছে, অথচ ভেদ কি, জানিয়াও কোন ফল নাই।" এ আপত্তিও সঙ্গত নহে। কারণ প্রথমতঃ, শ্রুতিতে ভেদেরই অমৃত ফল প্রতিপাদিত হইয়াছে। শ্রুতি বলেন, "পরমাত্মাকে জীবাত্মা হইতে পৃথক্ এবং সকলের নিয়ন্তা মনে করিয়া, তাঁহার সেবা করিলে, সেই সেবা দ্বারা জীব অমৃতত্ব লাভ করে।" দ্বিতীয়তঃ, জীব অণুচৈতন্য, ঈশ্বর বিভুচৈতন্য*, জীব ভৃত্য, ঈশ্বর প্রভু। এইরূপে জীব ও ঈশ্বর, পরস্পর অণুত্ব ও বিভুত্ব, প্রভুত্ব ও ভৃত্যত্ব প্রভৃতি বিরুদ্ধ ধর্ম্মের আশ্রয়,ইহা লোকে জানে না। একমাত্র শাস্ত্রই কেবল আমাদিগকে ইহা জানাইয়া দেন। অতএব ভেদতত্ত্ব অজ্ঞাতও বটে, ফলদায়কও বটে। কিন্তু অভেদতত্ত্ব অজ্ঞাতও বটে, কেন না শশশৃঙ্গ, বন্ধ্যাপুত্র, আকাশকুসুম প্রভৃতির যেমন

* অনুসংবিদাদি।—এই গ্রন্থের ৩৭ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য।

সত্তা নাই, উহারও সেইরূপ কোন সত্তা দেখিতে পাওয়া যায় না। অথচ উহা ফলদায়ক নহে, কারণ কোন শাস্ত্র যে উহার কোন ফল অঙ্গীকার করিয়াছেন, তাহা পরিদৃষ্ট হয় না।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্নীলকণ্ঠ সুরি এই শ্লোক উপলক্ষে নিম্নলিখিত অভিপ্রায়সমূহ লিপিবদ্ধ করিয়াছেন ;—

আত্মা দেহ হইতে ভিন্ন সুতরাং দেহের ধর্ম্ম জরা-মরণাদি আত্মার পক্ষে সম্ভব নহে; অতএব তন্নিমিত্ত শোক-মোহ হইতে পারে না; ইহা এই গ্রন্থের পূর্ব্বাংশ দ্বারা প্রতিপাদিত হইয়াছে। কোষকার কীটবিশেষ (অর্থাৎ রেশম কীট) কোষমধ্যে স্বতন্ত্রভাবে থাকিলেও, যেমন কোষনাশ হইলে বিনষ্ট হয়, তদ্রূপ আত্মা, দেহ হইতে ভিন্ন থাকিয়াও, দেহ-নাশের সঙ্গে বিনাশ প্রাপ্ত হয়। অর্জ্জুনের এইরূপ আশঙ্কা কল্পনা করিয়া, তদুত্তরস্বরূপে ভগবান্ বলিলেন,—হে স্বজন-মরণ-শঙ্কিত-মানস অর্জ্জুন! তুমি, আমি, এই রাজগণ ইত্যাদি আমরা সকলেই অনাদি ও অনন্ত; অর্থাৎ আমাদের আদি ও অন্ত নাই। অতএব বিবেচনা করিয়া দেখ, ইহার পূর্ব্বে আমি কখনও বর্ত্তমান ছিলাম না, এ সিদ্ধান্ত অবৈধ; অর্থাৎ ইহার পূর্ব্বেও এরূপ শরীরধারী আমি এক ব্যক্তি ছিলাম। তুমিও ইহার পূর্ব্বে জন্মগ্রহণ কর নাই, এ সিদ্ধান্ত অবৈধ; অর্থাৎ শরীরী হইয়া জন্মগ্রহণ করিয়াছ। এবং এইসকল রাজগণও পূর্ব্বে জন্মগ্রহণ করেন নাই, এ সিদ্ধান্ত অবৈধ; অর্থাৎ তাঁহারাও জন্ম গ্রহণ করিয়াছিলেন। অপিচ এই স্থূল দেহ বিনাশের পর, আমরা আবার জন্মগ্রহণ করিব না কি? অবশ্যই জন্ম গ্রহণ করিব। যেহেতু আমরা অনাদি ও অনন্ত। অতএব বিশেষ মনোযোগ পূর্ব্বক ভাবিয়া দেখ, দেহ-নাশের সঙ্গে আত্মার বিনাশ হয় না। কেন না বর্ত্তমান সময়ে আমাদের পূর্ব্বদেহ বর্ত্তমান নাই, ভবিষ্যতেও এই দেহ থাকিবে না, কিন্তু যে আত্মা দেহাভিমানী হইয়া আমি ও আমার ইত্যাকার ব্যপদেশ লাভ করিয়াছেন, সেই আত্মা পূর্ব্বেও ছিলেন, এখনও আছেন, ভবিষ্যতেও থাকিবেন। আমি, তুমি এবং এই সকল রাজগণ প্রভৃতি উপাধি মাত্র; তদুপহিত আত্মার স্থূল দেহনাশের সহিত বিনাশ হইবে না। ঘোরতর সঙ্কট স্থানে আসিয়া তন্নিমিত্ত তোমার অকারণ কেন এইরূপ শোক উপস্থিত হইতেছে? এতদ্দ্বারা দেহ অনাত্মা ও নশ্বর ইহা স্থির হইল।

ভগবদ্বাক্যের প্রতিবাদ স্বরূপে অর্জ্জুন যেন বলিতেছেন,—দেহ যদি আত্মাই না হয়, তবে দৈহিক পীড়া হইতে আত্মা কেন তজ্জনিত যন্ত্রণা ভোগ করে? লোকে বলে "চালে ভবতি কুষ্মাণ্ডো মহীমাতুর্গলে ব্যথা" অর্থাৎ চালের উপর কুষ্মাণ্ড হইয়াছে, কিন্তু তজ্জননী ধরণীর গলে ব্যথা হইতেছে। আপনার বাক্যগুলিও যেন তদ্রূপই অসঙ্গত বোধ হইতেছে। অর্জ্জুনের এই কল্পিত আশঙ্কা পরিহারার্থ ভগবান্ যেন বলিতেছেন,—হে আত্মমনাঃ অর্জ্জুন! তুমি নিশ্চয় জানিবে, আত্মা নিত্যশুদ্ধ মুক্তস্বরূপ, তাঁহার কখনও জরা-মরণাদিরূপ অবস্থান্তর হয় না; কেবল মাত্র সংসার-দশাতেই দেহাভিমানী, অর্থাৎ দেহের সহিত অভেদভাব প্রাপ্ত হইয়া, আমি স্থূল, আমি কৃশ, আমি বৃদ্ধ, আমি বালক ইত্যাদি পরিবর্ত্তনশীল দেহের ধর্ম্ম গ্রহণ করিয়া সুখ-দুঃখাদি অনুভব করেন। যেমন কোন ব্যক্তির শরীরে যক্ষ (ভূতযোনিবিশেষ) প্রবেশ করিলে, সেই ভূতাবিষ্ট শরীরের পীড়ায় দেহপতি আত্মার কোন কষ্টই অনুভব হয় না, কারণ তৎকালে দেহের সহিত আত্মার তাদাত্ম্য-বুদ্ধি ( অভেদ বুদ্ধি ) বিদূরিত হইয়া যায়, সুতরাং উক্ত ভূতাবিষ্ট দেহকে যন্ত্রণা প্রদান করিলে, তজ্জন্য যক্ষই পীড়িত হইয়া থাকে; কেন না তখন যক্ষই সেই দেহে প্রবেশ করিয়া ইহা আমার দেহ, আমিই এই দেহের স্বামী, ইত্যাকার অভিমানী হইয়া থাকে; সুতরাং সেই সময়ে যক্ষই দৈহিক সুখ দুঃখাদি অনুভব করে। এরূপ লৌকিক দৃষ্টান্ত দ্বারা ভগবান্ অর্জ্জুনকে বলিতেছেন, তুমিও তদ্রূপ ক্ষণভঙ্গুর স্থূল দেহকে আত্মরূপে কল্পনা করিয়া তাহার নাশে অনাদি নিত্য আত্মারও নাশ হইবে বলিয়া ভাবিতেছ। ইহা কেবল তোমার ভ্রান্তিমাত্র।

এই দেহই আত্মা, যদি এরূপই তোমার স্থির হইয়া থাকে, তবে এ দেহও তো পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফল ব্যতীত হইতে পারে না, কেননা কর্ম্মই দেহোৎপত্তির কারণ। যদি কর্ম্মফল ব্যতীত এই ভোগ-শরীর উৎপন্ন হওয়া সম্ভব হয়, তবে পূর্ব্বে অনুষ্ঠিত কাম্য কর্ম্ম সকল কোন প্রকার ফলোৎপাদন না করিয়া, বৃথা হইয়া পড়ে, আর জন্মান্তরে যে সকল বিষয়ের অভিলাষে কোন কর্ম্ম অনুষ্ঠিত হয় নাই, তাদৃশ বিষয় বিশেষেরও লাভ হইতে পারে। অর্থাৎ জন্মান্তরীণ কর্ম্মকেই শরীরোৎপত্তির কারণ বলিয়া যদি স্বীকার না কর, তাহা হইলে তত্তৎকালে অনুষ্ঠিত কর্ম্ম সকলের ফলাফল কোথায় যাইবে? কর্ম্ম মাত্রই ফলপ্রসূ। বিশেষতঃ ফলাভিলাষে যে সকল কর্ম্ম অনুষ্ঠিত হইয়া থাকে, পরজন্মে তাহার ফলাগম স্বীকার না করিলে, তৎসমস্তকে নিষ্ফল বলিতে হয় এবং অতীতজীবনে যে সকল ফলের কখন কামনা করা হয় নাই, তাদৃশ অভিনব ফলাফল বর্ত্তমান জীবনে উপস্থিত হইয়া, অতীত জীবনের কর্ম্ম মাত্রকেই অনাবশ্যক ও নিষ্ফলরূপে প্রতীয়মান করিয়া দেয়। এই সকল কারণে প্রাচীন কর্ম্মই মনুষ্যাদি জন্মের কারণ বলিয়া স্বীকার করা আব-

শুক। বৃক্ষাদিরও প্রাচীন কর্ম্মই স্থাবরত্ব প্রাপ্তির হেতু বলিয়া অনুমান করিতে হইবে।

অপিচ যেমন ক্রিয়ার বিভিন্নতা বশতঃ, ঘট-সরাবাদি কার্য্য অর্থাৎ জন্য পদার্থ সকলও বিভিন্নরূপ আকার বিশিষ্ট হয়, তদ্রূপ জন্মান্তরীন কর্ম্মের বৈচিত্র্য হেতু, ইহ জন্মে ভিন্ন ভিন্ন রূপে সুখ-দুঃখাদি উৎপন্ন হইয়া থাকে, ইহাই বুঝিতে হইবে। বৎসগণ যেমন জন্মমাত্রই স্তনপানাদি ব্যাপারে প্রবৃত্ত হয়, এবং প্রাণীমাত্রই মরণ-ভয়ে সন্ত্রাসিত হয়, তখন নিশ্চয়ই বুঝিতে হইবে, পূর্ব্ব সংস্কারই প্রাণিদিগকে এরূপ অবস্থান্বিত করিয়া থাকে। অতএব প্রাচীন কর্ম্মই সুখ-দুঃখময় দেহের কারণ। কিন্তু এবংবিধ কর্ম্ম কোথা হইতে উৎপন্ন হইয়াছে? এই প্রশ্নের উত্তরে বলিতে হইবে যে, দেহ হইতেই কর্ম্মের উৎপত্তি হইয়াছে।

অধুনা বিবেচনা করিয়া দেখ, কর্ম্মজন্য দেহ, ও দেহজন্য কর্ম্ম, এইরূপে পরস্পর পরস্পরের কারণ। "কার্য্যের পূর্ব্বে কারণ নিয়তই থাকিবে।" এই নিয়মানুসারে পরস্পর কারণ ও কার্য্যরূপ কর্ম্ম এবং দেহের মধ্যে কে পূর্ব্বে হইয়াছে, তাহা স্থির করা দুরূহ ব্যাপার। বৃক্ষ হইতে ফল, না ফল হইতে বৃক্ষ এই উভয়ের মধ্যে কে অগ্রে জন্মিয়াছে, যেমন নিশ্চয় করা যায় না, তদ্রূপ দেহ ও কর্ম্ম এই উভয়েরও পৌর্ব্বাপর্য্য নিশ্চয় করা অসাধ্য। তখন বীজাঙ্কুরের ন্যায় * পরস্পর উভয়ই অনাদি বলিয়া সিদ্ধান্ত করিতে হইবে। অতএব দেহ-নাশে আত্ম-নাশ কখনই সম্ভব নহে। তুমি ভীষ্মাদির বিনাশ আশঙ্কা করিয়া অকারণ শোক করিতেছ। পূর্ব্বশ্লোকে 'গতাসূন্ অগতাসূন্' এই বিশেষণ দ্বারা আত্মা ও স্থূল দেহের পার্থক্য উক্ত হইয়াছে; ারাও এই শ্লোকে সূক্ষ্ম শরীরের নিত্যত্ব ও পার্থক্য উক্ত হইল।

কার পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয়, অর্জ্জুন কৃত নিম্নলিখিত য়রা প্রশ্ন উত্থাপিত করিয়াছেন। "হে সখে শ্রীকৃষ্ণ! প্রেমাস্পদ ব্যক্তির হেতু ণে নিরতিশয় শোক উপস্থিত হইয়া থাকে; অতএব আত্মা ও দেহ এতদুভয়ের মধ্যে কে প্রেমাস্পদ তাহা আমাকে বল।" এই কল্পিত প্রশ্নের উত্তরে ভগবান্ বলিতেছেন যে, শ্রীমদ্ভাগবতে (১০ম স্কন্ধ, ১৪ অধ্যায়, ৪৯ শ্লোক) শুকদেব বলিয়াছেন, হে রাজন্ সকল জীবের আত্মাই প্রীতির নিকেতন। আত্মা দ্বিবিধ,—জীবাত্মা, ও পরমাত্মা। উভয়ই নিত্য এবং মরণ রহিত; সুতরাং তজ্জন্য শোকের কোনই কারণ নাই। আমি পরমাত্মা পূর্ব্বে ছিলাম না, এমন নহে এবং এই রাজন্যবর্গও জীবাত্মা, তাঁহারাও পূর্ব্বে ছিলেন না, এমন নহে। প্রত্যুত আমরা সকলেই পূর্ব্বে ছিলাম। এতদ্দ্বারা আত্মার প্রাগ-

* বীজাঙ্কুর ন্যায়।—অগ্রে বীজ পরে অঙ্কুর, কিংবা অগ্রে অঙ্কুর পরে বীজ ইহার সিদ্ধান্ত না হওয়ায়, বীজাঙ্কুর-প্রবাহ অনাদি বলিয়া ন্যায়শাস্ত্রে স্বীকৃত হইয়াছে। ন্যায়-শাস্ত্রীয় কুসুমাঞ্জলি গ্রন্থের টীকায় ইহার প্রসঙ্গ আছে।

ভাববিহীনতা প্রদর্শিত হইল। অপিচ আমি, তুমি, বা এই নরপতি সমূহ পরে থাকিব না, এমনও নহে। প্রত্যুত আমরা সকলেই পরেও থাকিব। এতদ্দ্বারা আত্মার ধ্বংসবিহীনতা প্রদর্শিত হইল।

সেই ভব-জলধি-তরণীর কর্ণধার হৃষীকেশ, অর্জ্জুনকে বলিতে লাগিলেন —"হে সখে! তোমার এই ভ্রম নিতান্ত অমূলক। তুমি যদি সামান্য বিবেচনা করিয়া দেখ, তাহা হইলেই বুঝিতে পারিবে, আত্মা জন্ম-মরণ-বিরহিত নিত্য পদার্থ। লীলাচ্ছলে আমি স্বয়ং কখন কখন অবনীধামে আবির্ভূত হই এবং লীলা-সমাপ্তির পর আবার তিরোহিত হই; কিন্তু আমি বিশ্ব-স্রষ্টা, বিশ্ব-পাতা, বিশ্বেশ্বর, জনন-মরণ-রহিত পরম নিত্য পুরুষ। সুতরাং আমার আবির্ভাব দেখিয়া তৎপূর্ব্বে আমি ছিলাম না, বা আমার তিরোভাব দেখিয়া তৎপরে আমি আর থাকিব না, এরূপ মীমাংসা করা নিতান্ত অসঙ্গত। সকলেই সেই পরমাত্মার অংশ। ঘটাদিতে যে আকাশ আছে, তাহা সুবিস্তৃত শূন্যের অংশ মাত্র। ঘটাদির আকৃতি অনুসারে তদন্তর্গত আকাশের বিভিন্নতা লক্ষিত হয়। ঘটের ধ্বংস হইলে অন্তর্ভূত আকাশ কখন ধ্বংস হয় না, তাহা যে আকাশ সেই আকাশই থাকে; তদ্রূপ এই মানবদেহাশ্রিত আত্মার দেহনাশে বিলয় হয় না, তাহা যে পরমাত্মা সেই পরমাত্মাই থাকে। দেহের পরিচয়ে তাহার স্বতন্ত্র পরিচয় হইলেও, তাহা চিরদিন যে দেহাতীত পদার্থ, সেই দেহাতীত পদার্থই থাকে। (পূজ্যপাদ ভগবান্ শঙ্করাচার্য্য এই দৃষ্টান্তের উল্লেখ করিয়াছেন।) সুতরাং তুমিও ছিলে না, বা থাকিবে না, একথা নিতান্ত ভ্রমাত্মক এবং এই স্থলে সমবেত এই নরপতিগণ ছিলেন বা থাকিবেন না এ কথাও তদ্রূপ ভ্রমাত্মক। অতএব হে শোক-মুগ্ধ সখে! তোমার এই শোক-মোহ নিতান্ত অকারণ-সম্ভূত। নাশ-রহিত আত্মার বিনাশভয়ে অবসন্ন হইয়া তুমি কেবল পণ্ডিত-সমাজে হাস্যাস্পদ হইতেছ মাত্র।

অনন্ত কাল-সাগরে ভাসমান আত্মা নানারূপ কর্ম্মফলে নানারূপ আকার ধারণ করিয়া নিরন্তর উন্নতি বা অবনতির অভিমুখে প্রধাবিত হইতেছে। সুকৃতি ও দুষ্কৃতি হেতু বারবার তাহার বিভিন্ন মূর্ত্তি হইতেছে এবং বিবিধ বাহ্যাবস্থান্তর ঘটিতেছে; কিন্তু তাহার নাশ হইতেছে না। অতএব তাদৃশ আত্মার নিমিত্ত শোক করা কখনই বুদ্ধিমান্ ও বিবেকী ব্যক্তির কর্ত্তব্য

নহে। কালস্রোত অবিশ্রান্ত প্রবাহিত হইতেছে। জড় দেহধারী মানব সেই কালকে ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান এই তিন ভাগে বিভক্ত করিয়াছে। আত্মা সেই তিন কালেই আত্মস্বরূপে ও নিত্য ভাবে বিরাজিত। জ্ঞানাঞ্জন-শলাকা সহকারে অজ্ঞানান্ধকার বিদূরিত করিয়া, একবার আত্মতত্ত্ব পর্য্যালোচনায় প্রবৃত্ত হও, হিতৈষিণী প্রজ্ঞার সহায়তায় একবার দারুণ তমসাচ্ছন্ন বিগতানাগত সময় স্বরূপ সুবিশাল ক্ষেত্রে আত্মান্বেষণ করিয়া দেখ দেখি। দেখিবে সেই সুদূর ভবিষ্যতেও এই তুমি, এই রাজগণ এবং এই আমি অবিরত কর্ম্মের সেবায় বিনিযুক্ত রহিয়াছি; আরও বুঝিবে, এই সমরে জীবনান্ত হইলেও, যাঁহাদের নিমিত্ত তুমি অধুনা যৎপরোনাস্তি শোক-বিহ্বল হইতেছ, তোমার সেই পরম প্রেমাস্পদ কোন সুহৃদই বিনষ্ট হন নাই। দেখিবে কাল-সাগরের অনন্ত বেলাভূমিতে অভিনব কলেবর সম্পন্ন হইয়া, সকলেই বিভিন্নভাবে ক্রীড়াশীল। অতএব হে অভিন্ন-হৃদয় বান্ধব! তুমি কাহার নিমিত্ত শোক-নিমগ্ন হইয়া, অদ্য অবনীমণ্ডলে অনপনেয় কলঙ্ক-কালিমায় স্বকীয় সুনির্ম্মল কীর্ত্তি-কলাপ সমাচ্ছন্ন করিতে সমুদ্যত হইয়াছ? ॥ ১২ ॥

——(০:০:০)——

দেহিনোঽস্মিন্ যথা দেহে কৌমারং যৌবনং জরা।
তথা দেহান্তরপ্রাপ্তির্ধীরস্তত্র ন মুহ্যতি ॥ ১৩ ॥

অন্বয়।—যথা (যেন প্রকারেণ) দেহিনঃ (দেহবতঃ) অস্মিন্ দেহে (বর্ত্তমানে শরীরে) কৌমারং (কুমারভাবঃ) যৌবনং (মধ্যমাবস্থা) জরা (বার্দ্ধক্যাবস্থা) তথা (তদ্বৎ) দেহান্তর-প্রাপ্তিঃ (ভিন্ন-শরীরোৎপত্তিঃ) ধীরঃ (ধীমান্ জনঃ) তত্র (তয়োঃ দেহনাশোৎপত্ত্যোঃ) ন মুহ্যতি (শোকমাপ্নোতি) ॥ ১৩ ॥

প্রতিশব্দ।—যে প্রকার শরীরধারিগণের এই শরীরে কুমারভাব যুবকভাব বার্দ্ধক্যভাব সেইরূপ শরীরান্তরের উৎপত্তি তাহাতে শান্ত-স্বভাব-মানব শোক-করেন না ॥ ১৩ ॥

ব্যাখ্যা।—মনুষ্যগণের দেহে যেমন বাল্য, যৌবন ও বৃদ্ধাবস্থা

ঘটিয়া থাকে, জন্মজনিত দেহনাশ ও মৃত্যুজনিত দেহান্তরপ্রাপ্তি তদ্রূপ জানিয়া সুধীর মানবগণ তজ্জন্য একটুও শোকাভিভূত হন না ॥ ১৩ ॥

**শঙ্করাচার্য্য।**—তত্র কথমিব নিত্য আত্মেতি দৃষ্টান্তমাহ দেহিন ইতি। দেহোঽস্যাস্তীতি দেহী তস্য দেহিনো দেহবতঃ আত্মনঃ অস্মিন্ বর্ত্তমানে দেহে, যথা যেন প্রকারেণ, কৌমারং কুমারভাবো বাল্যাবস্থা, যৌবনং যূনো ভাবো মধ্যমাবস্থা, জরা বয়োহানির্জীর্ণাবস্থা ইত্যেতাস্তিস্রোঽবস্থা অন্যোন্যবিলক্ষণাস্তাসাং প্রথমাবস্থানাশেন নাশো দ্বিতীয়াবস্থোপজননেনোপজননমাত্মনঃ, কিং তর্হি অবিক্রিয়স্যৈব দ্বিতীয়াতৃতীয়াবস্থাপ্রাপ্তিরাত্মনো দৃষ্টা যথা, তদ্বদেব দেহাদন্যো দেহো দেহান্তরং তস্য প্রাপ্তির্দেহান্তরপ্রাপ্তিরবিক্রিয়স্যৈবাত্মন ইত্যর্থঃ। ধীরো ধীমাংস্তত্রৈবং সতি ন মুহ্যতি ন মোহমাপদ্যতে ॥ ১৩ ॥

**আনন্দগিরি।**—ননু পূর্ব্বং দেহং বিহায়াপূর্ব্বং দেহমুপাদানস্য বিক্রিয়াবত্ত্বেনোৎপত্তিবিনাশবত্ত্ববিভ্রমঃ সমুত্তবেদিতি শঙ্কতে তত্রেতি। অশোচ্যত্বপ্রতিজ্ঞায়াং নিত্যত্বে হেতুরুক্তে সতীতি যাবৎ। অবস্থাভেদে সত্যপি বস্তুতো বিক্রিয়াভাবাদাত্মনো নিত্যত্বমুপপন্নমিত্যুত্তরশ্লোকেন দৃষ্টান্তাবষ্টম্ভেন প্রতিপাদয়তীত্যাহ দৃষ্টান্তমিতি। ন কেবলমাগমাদেবাত্মনো নিত্যত্বং কিন্ত্ববস্থান্তরবজ্জন্মান্তরে পূর্ব্বসংস্কারানুবৃত্তেশ্চেত্যাহ দেহিন ইতি। দেহবত্ত্বং তস্মিন্নহংমমাভিমানভাবত্ত্বং, (তাসামিতি নির্দ্ধারণে ষষ্ঠী) আত্মনঃ শ্রুতিস্মৃত্যুপপত্তিভির্নিত্যত্বজ্ঞানং, ধীমানিত্যত্র ধীর্ব্বিবক্ষ্যতে এবং সতীতি তত্ত্বতো বিক্রিয়াভাবান্নিত্যত্বে সমধিগতে সতীত্যর্থঃ ॥ ১৩ ॥

**রামানুজ।**—একস্মিন্ দেহে বর্ত্তমানস্য দেহিনঃ কৌমারাবস্থাং বিহায় যৌবনাদ্যবস্থাপ্রাপ্তাবাত্মনঃ স্থিরত্ববুদ্ধ্যা যথাত্মা নষ্ট ইতি ন শোচতি দেহাদ্দেহান্তরপ্রাপ্তাবপি তথৈব স্থির আত্মেতি বুদ্ধিমান্ ন শোচতি। অত আত্মনাং নিত্যত্বাদাত্মনো ন শোকস্থানম্। এতাবদত্র কর্ত্তব্যং, আত্মনাং নিত্যানামেবানাদিকর্ম্মবশতয়া তত্তৎকর্ম্মোচিতদেহসংস্পৃষ্টানাং তৈরেব দেহৈর্বন্ধনিবৃত্তয়ে শাস্ত্রীয়ং স্ববর্ণোচিতং যুদ্ধাদিকমনভিসংহিতফলং কর্ম্ম কুর্ব্বতামিন্দ্রিয়ৈরবর্জ্জনীয়তয়া ইন্দ্রিয়ার্থস্পর্শাঃ শীতোষ্ণাদিপ্রযুক্তসুখদুঃখাদ্যা আবির্ভবন্তি, তে তু যাবচ্ছাস্ত্রীয়কর্ম্মসমাপ্তি ক্ষন্তব্যা, ইতীমমর্থমনন্তরমেবাহ ॥ ১৩ ॥

**হনুমান্।**—অত্রোচিতং দৃষ্টান্তমাহ দেহিন ইতি। দেহিনো দেহবতঃ, স্বস্মিন্ বর্ত্তমানে দেহে যথা কৌমারং কুমারভাবং, যৌবনং যূনো ভাবঃ, জরা বৃদ্ধত্বং, তথা তদ্বৎ, দেহান্তরপ্রাপ্তিঃ, ধীরো ধীমান্, তত্র ন মুহ্যতি ন মোহং গচ্ছতি, যথা অস্মিন্ দেহে কৌমারং যৌবনং জরা স্বাত্মনো ভেদ এব ভিন্না শরীরাবস্থা এবং শরীরাণীত্যর্থঃ ॥ ১৩ ॥

**শ্রীধর।**—নন্বীশ্বরস্য তব জন্মাদিশূন্যত্বং সত্যমেব, জীবানান্তু জন্মমরণে প্রসিদ্ধে, তত্রাহ দেহিন ইত্যাদি। দেহাভিমানিনো জীবস্য যথাস্মিন্ স্থূলদেহে কৌমারাদ্যবস্থাস্তদ্দেহনিবন্ধনা এব ন তু স্বতঃ, পূর্ব্বাবস্থানাশেঽবস্থান্তরোৎপত্তাবপি স এবাহমিতি প্রত্যভিজ্ঞানাৎ। তথৈব এতদ্দেহনাশে দেহান্তরপ্রাপ্তিরপি লিঙ্গদেহনিবন্ধনৈব, ন তু তাবদাত্মনোনাশঃ, জাতমাত্রস্য পূর্ব্ব-

সংস্কারেণ স্তন্যপানাদৌ প্রবৃত্তিদর্শনাৎ। অতো ধীরো ধীমান্, তত্র তয়োর্দেহনাশোৎপত্ত্যোর্ন মুহ্যতি। আত্মৈব মৃতো জাতশ্চেতি ন মন্যতে॥ ১৩॥

**বলদেব।**—নন্বু ভীষ্মাদিদেহাবচ্ছিন্নানামাত্মনাং নিত্যত্বেঽপি তদ্দেহানাং তদ্ভোগায়তনানাং নাশে যুক্তঃ শোক ইতি চেৎ তত্রাহ দেহিনোঽস্মিন্নিতি। ত্রৈকালিকা বহবো দেহা যস্য সন্তি তস্য দেহিনো জীবস্যাস্মিন্ বর্ত্তমানে দেহে ক্রমাৎ কৌমারযৌবনজরাস্তিস্রোঽবস্থা ভবন্তি। তাসামাত্মসম্বন্ধিনাং তদ্ভোগোপযুক্তানাং পূর্ব্বপূর্ব্ববিনাশেন পরপরপ্রাপ্তৌ যথা ন শোকস্তথৈব তদ্দেহবিনাশে সতি দেহান্তরপ্রাপ্তির্ভবিষ্যতীতি। তথাচ ভীষ্মাদীনাং জরিতদেহনাশে নব্যদেহপ্রাপ্তিঃ, যযাতিযৌবনপ্রাপ্তিন্যায়েন হর্ষহেতুরেবেতি ন তদ্দেহবিনাশহেতুকঃ শোকস্তবোচিত ইতি ভাবঃ। ধীরো ধীমান্ দেহস্বভাবজীবকর্ম্মবিপাকস্বরূপজ্ঞঃ। অত্র দেহিন ইত্যেক বচনং জাত্যভিপ্রায়েণ বোধ্যং, পূর্ব্বত্রাত্মবহুত্বোক্তেঃ। অত্রাহুঃ এক এব বিশুদ্ধাত্মা, তস্যাবিদ্যাপরিচ্ছিন্নস্য তস্যাং প্রতিবিম্বিতস্য বা নানাত্বম্। শ্রুতিশ্চৈবমাহ, "আকাশমেকং হি যথা ঘটাদিষু পৃথগ্ ভবেৎ। তথাত্মৈকো হ্যনেকস্থো জলাধারেষিবাংশুমান্" ইতি। তদ্বিজ্ঞানেন তস্য বিনাশে তু তন্নানাত্বনিবৃত্ত্যা তদৈক্যং সিধ্যতীত্যেকবচনেন এতৎ পার্থসারথিরাহেতি। তন্মন্দং, জড়য়া তয়া চৈতন্যরাশেশ্ছেদাসম্ভবাৎ তৈরপি তদ্বিষয়ত্বানঙ্গীকারাচ্চ। বাস্তবে চ্ছেদে বিকারিত্বাদ্যাপত্তিঃ, টঙ্কচ্ছিন্নপাষাণবৎ স্যাৎ। নীরূপস্য বিভোঃ প্রতিবিম্বাসম্ভবাচ্চ। অন্যথাকাশদিগাদীনাং তদাপত্তিঃ। ন চ প্রতীত্যন্যথানুপপত্তিরেবাকাশস্য প্রতিবিম্বে মানং তদ্বর্ত্তিগ্রহনক্ষত্রপ্রভামণ্ডলং তস্যৈবাম্ভসি ভাসমানত্বেন প্রতীতেঃ। "আকাশমেকং হি" ইতি শ্রুতিশ্চ পরমাত্মবিষয়া তস্যাকাশবৎ সূর্য্যবচ্চ বহুবৃত্তিকত্বং বদতীত্যবিরুদ্ধম্। ন চাত্মৈক্যস্যোপদেষ্টা সম্ভবতি। স হি তত্ত্ববিন্ন বা আদ্যেঽদ্বিতীয়মাত্মানং বিজানতস্তস্যোপদেশ্যাপরিস্ফূর্ত্তিঃ। অন্ত্যে ত্বজ্ঞত্বাদেব নাত্মজ্ঞানোপদেষ্টৃত্বম্। বাধিতানুবৃত্ত্যাশ্রয়ণন্তু পূর্ব্বনিরস্তম্॥ ১৩॥

**মধুসূদন।**—নন্বু দেহমাত্রং চৈতন্যবিশিষ্টমাত্মেতি লোকায়তিকাঃ। তথাচ স্থূলোঽহং গৌরোঽহং গচ্ছামি চেত্যাদি প্রত্যক্ষপ্রতীতানাং প্রমাণ্যমনপোহিতং ভবিষ্যতি অতঃ কথং দেহাদাত্মনো ব্যতিরেকঃ? ব্যতিরেকেঽপি কথং বা জন্মবিনাশশূন্যত্বং? জাতো দেবদত্তো মৃতো দেবদত্ত ইতি প্রতীতের্দেহজন্মনাশাভ্যাং সহাত্মনোঽপি জন্মবিনাশোপপত্তেরিত্যাশঙ্ক্যাহ দেহিন ইতি। দেহাঃ সর্ব্বে ভূতভবিষ্যদ্বর্ত্তমানা জগন্মণ্ডলবর্ত্তিনোঽস্য সন্তীতি দেহী একস্যৈব বিভুত্বেন সর্ব্বদেহযোগিত্বাৎ সর্ব্বত্র চেষ্টোপপত্তের্ন প্রতিদেহমাত্মভেদে প্রমাণমস্তীতি সূচয়িতু-মেকবচনম্, সর্ব্বে বয়মিতি বহুবচনন্তু পূর্ব্বদেহভেদানুবৃত্ত্যা, ন ত্বাত্মভেদাভিপ্রায়েণেতি ন দোষঃ। তস্য দেহিন একস্যৈব সতোঽস্মিন্ বর্ত্তমানে দেহে যথা কৌমারং যৌবনং জরেত্যবস্থাত্রয়ং পরস্পরবিরুদ্ধং ভবতি, ন তু তদ্ভেদেনাত্মভেদঃ, য এবাহং বাল্যে পিতরাবন্বভূবং স এবাহং বার্দ্ধক্যে প্রণপ্তৃননুভবামীতি দৃঢ়তরপ্রত্যভিজ্ঞানাৎ। অন্তর্নিষ্ঠসংস্কারস্য চান্যত্রানুসন্ধানাজনকত্বাৎ, তথা তেনৈব প্রকারেণাবিকৃতস্যৈব সত আত্মনো দেহান্তরপ্রাপ্তিঃ এতস্মাদ্দেহাদত্যন্তবিলক্ষণং দেহপ্রাপ্তিঃ, স্বপ্নে যোগৈশ্বর্য্যে চ তদ্দেহভেদানুসন্ধানেঽপি স এবাহমিতি প্রত্যভিজ্ঞানাৎ।

তথাচ যদি দেহ এবাত্মা ভবেৎতদা কৌমারাদিভেদেন দেহে ভিদ্যমানে প্রতিসন্ধানং ন স্যাৎ, অথ তু কৌমারাদ্যবস্থানামত্যন্তবৈলক্ষণ্যেঽপ্যবস্থাবতো দেহস্য যাবৎ "প্রত্যভিজ্ঞং বস্তুস্থিতি" ইতি ন্যায়েনৈক্যং ব্রূয়াৎ, তদাপি স্বপ্নযোগৈশ্বর্যায়োর্দেহধর্মভেদে প্রতিসন্ধানং ন স্যাদিত্যু-ভয়োদাহরণং, অতো মরুমরীচিকাদাবুদকাদিবুদ্ধেরিব স্থূলোঽহমিত্যাদিবুদ্ধেরপি ভ্রমত্বমবশ্যমভ্যু-পেয়ং, বাধস্তোভয়ত্রাপি তুল্যত্বাৎ। এতচ্চ "ন জায়তে" ইত্যাদৌ প্রপঞ্চয়িষ্যতে। এতেন দেহাদ্ব্যতিরিক্তো দেহেন সহোৎপদ্যতে বিনশ্যতি চেতি পক্ষোঽপি প্রত্যুক্তঃ, তত্রাবস্থাভেদে প্রত্যভিজ্ঞোপপত্তাবপি ধর্ম্মিণো দেহস্য ভেদে প্রত্যভিজ্ঞানুপপত্তেঃ। অথবা যথা কৌমারাদ্যবস্থা-প্রাপ্তিবিকৃতস্যাত্মন একস্যৈব, তথা দেহান্তরপ্রাপ্তিরেতস্মাদ্দেহাদুৎক্রান্তৌ তত্র স এবাহমিতি প্রত্যভিজ্ঞানাভাবেঽপি জাতমাত্রস্য হর্ষশোকভয়াদিসম্প্রতিপত্তেঃ, পূর্ব্বসংস্কারজন্যায়াদর্শনাৎ, অন্যথা স্তন্যপানাদৌ প্রবৃত্তির্নস্যাৎ। তস্যা ইষ্টসাধনতাদিজ্ঞানজন্যত্বস্যাদৃষ্টমাত্রজন্যত্বস্য চাভ্যুপ গমাৎ। তথাচ পূর্ব্বাপরদেহয়োরাত্মৈক্যসিদ্ধিঃ, অন্যথা কৃতনাশাকৃতাভ্যাগমপ্রসঙ্গাদিত্যন্য বিস্তরঃ। কৃতয়োঃ পুণ্যপাপয়োর্ভোগমন্তরেণ নাশঃ কৃতনাশঃ, অকৃতয়োঃ পুণ্যপাপয়োরকস্মাৎ ফলদাতৃত্বমকৃতাভ্যাগমঃ। অথবা দেহিন একস্যৈব তব যথাক্রমেণ দেহাবস্থোৎপত্তিবিনাশয়োর্ন ভেদো নিত্যত্বাৎ, তথা যুগপৎ সর্ব্বদেহান্তরপ্রাপ্তিরপি তবৈকস্যৈব বিভুত্বাৎ, বিশুদ্ধাত্মনো মধ্যমপরিমাণত্বে সাবয়বত্বেন বিনাশিত্বাৎ, অণুপরিমাণত্বে সকলদেহব্যাপিসুখাদ্যনুপলব্ধিপ্রসঙ্গাৎ, বিভুত্বে নিশ্চিতে সর্ব্বত্র দৃষ্টকার্য্যত্বাৎ সর্ব্বশরীরেষেক এবাত্মা ত্বমিতি নিশ্চিতোঽর্থঃ। তত্রৈবং সতি বধ্যঘাতকভেদকল্পনয়া ত্বমধীরত্বাৎ মুহ্যসি, ধীরস্তু বিদ্বান্ ন মুহ্যতি, অহমেষাং হন্তা এতে মম বধ্যা ইতি ভেদদর্শনাভাবাৎ। তথাচ বিবাদগোচরাপন্নাঃ সর্ব্বে দেহাঃ একভোক্তৃকাঃ দেহত্বাৎ তদ্দেহবদিতি। শ্রুতিরপি "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা" ইত্যাদি। এতেন যদাহু "দেহমাত্রমাত্মা" ইতি চার্ব্বাকাঃ, "ইন্দ্রিয়াণি মনঃ প্রাণশ্চ" ইতি তদেকদেশিনঃ, "ক্ষণিকং বিজ্ঞানম্" ইতি সৌগতাঃ, "দেহাতিরিক্তঃ স্থিরো দেহপরিমাণঃ" ইতি দিগম্বরাঃ, মধ্যমপরিমাণস্য নিত্যত্বানুপপত্তেঃ, "নিত্যোঽণুঃ" ইত্যেকদেশিনঃ, তৎ সর্ব্বমপাকৃতং ভবতি নিত্যত্ববিভুত্বস্থাপনাৎ॥ ১৩॥

**নীলকণ্ঠ।**—যদ্যপ্যেবং তথাপীষ্টদেহবিয়োগজঃ শোকো ভবত্যেবেত্যাশঙ্ক্যাহ দেহিন ইতি। দেহস্থূলসূক্ষ্মৌ বিদ্যেতে যস্য স দেহী চিদাত্মা তস্য যথাস্মিন্ স্থূলশরীরে কৌমারাদ্যবস্থাসু দেহভেদেঽপি এক এবাহং বাল ইতি আসমিদানীং বৃদ্ধোঽস্মীত্যভেদপ্রত্যভিজ্ঞানাদৈক্যং বালাদিশরীরেভ্যোঽন্যত্বঞ্চ ব্যাবৃত্তেভ্যোঽনুবৃত্তং ভিন্নং, কুসুমেভ্যঃ সূত্রমিবেতি জ্ঞায়তে। এবং দেহান্তরপ্রাপ্তিরপি স্থূলাচ্ছরীরাদন্যেষাং লিঙ্গশরীরাণাং সূক্ষ্মাণাং স্থূলশরীরানুকারিণাং প্রাপ্তিঃ। অয়মর্থঃ যথা একমপি স্থূলং শরীরং কৌমারাদ্যবস্থাভেদাদনেকরূপম্ এবং নিত্যমপি লিঙ্গশরীরং প্রাণিকর্ম্মভেদাৎ সুরনরতির্য্যগাদ্যবস্থাভেদাদনেকং ভবতি ততশ্চোক্তং ন্যায়েন স্থূলাদিবৎ সূক্ষ্মাদপি শরীরাদাত্মা বিবিক্ত এব, এবঞ্চ শোকাদিধর্ম্মিণো লিঙ্গাদপি বিভিন্নস্য তব ইষ্টবিয়োগজঃ শোকোঽপি ন যুক্তঃ, অতএব তত্র তস্মিন বিষয়ে ধীরো ন মুহ্যতি আভিমানিকৌ শোকমোহৌ

দেহত্বরাভিমানত্যাগাদ্ধীরং ন বাধেতে, অতস্ত্বমপি ধীরো ভবেতি ভাবঃ। পূর্ব্বশ্লোকয়োর্গ্রন্থা-স্থনিতি বয়মিতি চ বহুবচনমুপাধিভেদাভিপ্রায়ং, অত্র তু দেহিন ইত্যেকবচনং, উপধেয়-চিদ্যাত্মৈক্যাভিপ্রায়মিতি জ্ঞেয়ম্। তথাচ শ্রুতিরেকস্যাত্মন ঔপাধিকং ভেদমাহ, যথা; "স্বয়ং জ্যোতিরাত্মা বিবস্বানপো ভিন্নো বহুধৈকোঽনুগচ্ছন্ উপাধিনা ক্রিয়তে ভেদরূপো দেবঃ ক্ষেত্রেষ্বেবমজোঽয়মাত্মা" ইতি, ক্ষেত্রেষু বক্ষ্যমাণলক্ষণেষু স্থূলসূক্ষ্মদেহদ্বয়াত্মকেষু "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা" ইতি চ, একত্বাচ্চ বিভুত্বমপ্যস্য সিদ্ধং। তেন দেহাদানামনিত্যানামবিভূনাঞ্চ পরাভিমতমাত্মত্বং প্রত্যাখ্যাতং বেদিতব্যম্ ॥ ১৩ ॥

বিশ্বনাথ।—নন্থ চাত্মসম্বন্ধেন দেহোঽপি প্রীত্যাস্পদং স্যাৎ দেহসম্বন্ধেন পুত্রভ্রাত্রাদ-য়োঽপি তৎসম্বন্ধেন নপ্ত্রাদয়োঽপি অতস্তেষাং নাশে শোকঃ স্যাদেবেতি চেদত আহ দেহিন ইতি। দেহিনো জীবস্যাস্মিন্ দেহে কৌমারং কৌমারপ্রাপ্তির্ভবতি; ততঃ কৌমারনাশা-নন্তরং যৌবনপ্রাপ্তিঃ, যৌবননাশানন্তরং জরাপ্রাপ্তির্যথা, তথা এব দেহান্তরপ্রাপ্তিরিতি। তত্রাত্মসম্বন্ধিনাং কৌমারাদীনাং প্রীত্যাস্পদানাং নাশে যথা শোকো ন ক্রিয়তে, তথা দেহস্যাপ্যাত্মসম্বন্ধিনঃ প্রীত্যাস্পদস্য নাশে শোকো ন কর্ত্তব্যঃ। যৌবনস্য নাশে জরাপ্রাপ্তৌ শোকো জায়ত ইতি চেৎ কৌমারস্য নাশে যৌবনপ্রাপ্তৌ হর্ষোঽপি জায়তে ইতি। অতো ভীষ্মদ্রোণাদীনাং জীর্ণদেহনাশে খলু নব্যদেহান্তরপ্রাপ্তৌ তর্হি হর্ষঃ ক্রিয়তামিতি ভাবঃ। যদ্বা একস্মিন্নপি দেহে কৌমারাদীনাং যথাপ্রাপ্তিস্তথৈবৈকস্যাপি দেহিনো জীবস্য নানাদেহানাং প্রাপ্তিরিতি ॥ ১৩ ॥

তাৎপর্য্য।—পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি ও শ্রীমৎ শ্রীধর স্বামীর অভিপ্রায় নিম্নে প্রকটিত হইতেছে। আত্মা পূর্ব্বদেহ পরিত্যাগ পূর্ব্বক অপূর্ব্ব দেহ পরিগ্রহ করে বলিয়া আত্মাকে বিকারী বলিতে, এবং তাহাতে উৎপত্তি ও বিনাশত্ব দোষের আরোপ করিতে পার না; কারণ আত্মা নিত্য।

আত্মা-দেহী। দেহ এবং দেহী উভয়েই এক পদার্থ নহে। যাঁহার দেহ আছে তিনিই দেহী। দেহ পরিণামশীল, দেহী পরিণাম-বিহীন। বাল্য, যৌবন এবং বার্দ্ধক্য দশারূপ পরিণামত্রয় দেহেরই হইয়া থাকে। আরও দেখ, দেহীর এই বর্ত্তমান দেহে যেমন বাল্য অবস্থার নাশে যৌবন অবস্থার সমাগম, যৌবনের অপগমে বার্দ্ধক্যের সমাগম, সেইরূপ এক দেহ নাশের অনন্তর আত্মার দেহান্তর-প্রাপ্তি। দেহী আত্মার দেহপ্রাপ্তিই বা কি? অজ্ঞান বশতঃ নশ্বর দেহে আমি আমার ইত্যাকার অভিমান-ভাব ব্যতীত অপর কিছুই ত নহে।

দেহ নাশ পায়,অতএব অনিত্য, এবং দেহী নাশ পায় না,অথচ আবার দেহ আশ্রয় করে, অতএব নিত্য। শ্রুতি-স্মৃতি প্রমাণ ভিন্ন সদ্যঃপ্রসূত শিশুর স্তন-পান জন্য প্রবৃত্তিও এ বিষয়ে বিশেষ সাক্ষ্য প্রদান করে। নবজাত শিশুকে কেহ স্তনপান করিতে শিখায় না; যে, পূর্ব্বজন্ম-সংস্কার বশতঃ, আপনা আপনিই স্তনপানে প্রবৃত্ত হয়। অতএব এ সমস্ত বিষয় বেশ বুঝিতে পারিলে, কোন বুদ্ধিমানেরই এরূপ সাধারণ-জন-সুলভ (আত্মা জাত ও মৃত এইরূপ) মোহ প্রকাশ করা ভাল দেখায় না।

শ্রীমদ্ভাগবতে এ বিষয়ের একটি সুন্দর দৃষ্টান্ত প্রদত্ত হইয়াছে। যথা; "দেহে পঞ্চত্বমাপন্নে দেহী কর্ম্মানুগোঽবশঃ। দেহান্তরমনুপ্রাপ্য প্রাক্তনং ত্যজতে বপুঃ॥ ব্রজংস্তিষ্ঠন্ পদৈকেন যথৈবৈকেন গচ্ছতি। যথা তৃণ-জলৌকৈবং দেহী কর্ম্মগতিং গতঃ॥" (ভা। ১০। ১। ২৭, ২৮)। অর্থাৎ যেরূপ গমনশীল ব্যক্তি অগ্রপদ সম্মুখস্থ ভুমিভাগে স্থাপন করিয়া, পরে পশ্চাৎপদ উত্তোলন করিয়া ভূপৃষ্ঠে স্থাপন করতঃ গমন করে; অথবা যেরূপ তৃণবিচারী জলুকা (ছিনে জোঁক) অগ্রবর্ত্তী একটি তৃণকে আশ্রয় করিয়া, পরে পূর্ব্বাশ্রিত তৃণকে পরিত্যাগ করে; দেহ পঞ্চত্ব প্রাপ্ত হইলে কর্ম্মবশে দেহীও তদ্রূপ আর একটি নবীন দেহকে আশ্রয় করিয়া, পূর্ব্বাশ্রিত দেহ পরিত্যাগ করে। বস্তুতঃ তৃণের সহিত জলৌকার আশ্রয় ব্যতীত অন্য কোনও প্রকার সম্বন্ধ নাই; আত্মা বা দেহীরও দেহের সহিত আশ্রয় ব্যতীত অন্যবিধ সম্বন্ধ নাই। তৃণের বিকার বা নাশে জলৌকার বিকার বা নাশ যেরূপ অসম্ভব, দেহের বিকার বা নাশে আত্মার বিকারও সেইরূপই অসম্ভব।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয়ের অভিপ্রায়। অর্জ্জুন! তুমি যদি লোকায়ত শাস্ত্রের মত অবলম্বন পূর্ব্বক বল যে, "চৈতন্যবিশিষ্ট দেহমাত্রই আত্মা"; কারণ চৈতন্যবিশিষ্ট দেহমাত্রকে আত্মা বলিয়া স্বীকার করিলে, "আমি স্থূল" "আমি গৌর" "আমি গমন করিতেছি" ইত্যাদি প্রত্যক্ষ প্রতীতি (জ্ঞান) সমূহের প্রামাণ্য কোনও রূপে দূরীকৃত হইবে না; অতএব দেহ হইতে আত্মার পার্থক্য কিরূপে সম্ভব হইতে পারে? আর আত্মা দেহ হইতে ব্যতিরিক্ত হইলেও তাহার জন্ম ও বিনাশ শূন্যত্বই বা কিরূপে সম্ভব হইতে পারে? কারণ "দেবদত্ত জাত" "দেবদত্ত মৃত" এই

প্রকার প্রতীতি বশতঃ অর্থাৎ এই প্রকার জ্ঞান হয় বলিয়া, দেহের জন্ম ও নাশের সহিত আত্মারও জন্ম ও নাশ উপপাদিত হয়।

আমি বলি, তোমার এরূপ কথা অতি অসমীচীন। কারণ আত্মা "দেহী"। এই জগতে যত প্রকার দেহ হইয়াছে, হইতেছে বা হইবে, সেই সমস্ত দেহ যাঁহার আছে তিনিই "দেহী"। "দেহী" একমাত্র অদ্বিতীয় বিভু ( সর্ব্বব্যাপক ) বলিয়া, সর্ব্বদেহেই তাঁহার ব্যাপ্তি আছে, এবং সেই হেতু অর্থাৎ "দেহী" সর্ব্বদেহ ব্যাপক বলিয়া তাঁহার চেষ্টা ( ক্রিয়া ) সর্ব্বত্রই উপপাদিত হয়; অতএব তৎকথিত "প্রতিদেহে ভিন্ন ভিন্ন আত্মা" কখনও প্রমাণ স্বরূপে পরিগৃহীত হইতে পারে না।

এস্থলে পূর্ব্বোক্ত কারণেই "দেহী" এই পদ একবচনে প্রযুক্ত হইয়াছে। পূর্ব্ব শ্লোকে "সর্ব্বে বয়মতঃ পরম" এই বাক্যের মধ্যস্থিত "সর্ব্বে বয়ং" এই দুইটী পদ, পূর্ব্বদেহ-জনিত ভেদ অবলম্বন করিয়াই, বহুবচনান্তরূপে প্রযুক্ত হইয়াছে। বহুবচন প্রয়োগের উদ্দেশ্য আত্মার বহুত্ব নহে, অতএব এরূপ বহুচন প্রয়োগ দোষযুক্ত নহে। আত্মা একই।

অর্জ্জুন! কেন যে আত্মা প্রতি দেহে ভিন্ন ভিন্ন হইতে পারেন না, সে বিষয়ে আরও হেতুবাদ নির্দ্দেশ করিতেছি শ্রবণ কর। অন্য-নিষ্ঠ সংস্কার কখনও অন্যত্র অনুসন্ধানের ( স্মৃতির ) জনক হইতে পারে না; অর্থাৎ আমার হৃদয়ে যে সংস্কার আবদ্ধ আছে, সেই সংস্কারের স্মরণ কেবল মাত্র আমারই হইতে পারে, অপর কাহারও হইতে পারে না। তদ্রূপ অপরের হৃদয়ে যে সংস্কার আবদ্ধ আছে সেই সংস্কারের স্মরণ কেবল মাত্র তাহারই হইতে পারে, কিন্তু আমার হইতে পারে না। এখন আমি যদি বলি যে, "যে আমি বাল্যকালে পিতাকে অনুভব করিয়াছি, এক্ষণে সেই আমিই বৃদ্ধাবস্থায় পৌত্রগণকে অনুভব করিতেছি"। এইরূপ স্থলে যে ( বাল্যকালে যে আমি বৃদ্ধকালে সেই আমি রূপ ) দৃঢ়তর প্রত্যভিজ্ঞান ( স্মরণ এবং অনুভবাত্মকজ্ঞান ) হইতেছে, ইহা দ্বারা স্পষ্টতঃই প্রতীতি হইতেছে যে, বাল্য এবং বার্দ্ধক্য অবস্থা যদি এক আমার না হইত, তবে আমার বাল্যাবস্থানিষ্ঠ সংস্কারের স্মরণ বৃদ্ধাবস্থায় কখনও হইতে পারিত না। অতএব সেই একমাত্র অদ্বিতীয় সৎস্বরূপ দেহীর এই বর্ত্তমান দেহ যেরূপ "কৌমার, যৌবন এবং জরা" এই পরস্পর-বিরুদ্ধ অবস্থাত্রয়ে পরিণত হইলেও, দেহীর কোনরূপ ভেদ হয় না;

সংরূপ, অবিকৃত, দেহীর (আত্মার) দেহান্তর-প্রাপ্তিও সেইরূপ। অর্থাৎ এই বর্ত্তমান দেহে কৌমারাদি অবস্থা-ভেদে দেহীর কোনরূপ ভেদ হইলে, কৌমার অবস্থায় জনিত সংস্কার কখনও বৃদ্ধাবস্থায় স্মরণের জনক হইতে পারিত না।

তবে এখন দেখা যাইতেছে যে, তরঙ্গ-ভেদে সমুদ্রের ন্যায় দেহের বহুবিধ অবস্থার ভেদে, দেহী কোনও রূপ ভেদ-দশা প্রাপ্ত হন না, এবং দেহী দেহের সহিত ভেদ-দশা প্রাপ্ত হইলে, কৌমারাবস্থানিষ্ঠ সংস্কারের বৃদ্ধাবস্থায় স্মরণ হইতে পারে না, অতএব একই দেহী যে কৌমারাদি অবস্থাত্রিতয়ে অবিকৃত সমভাবে বর্ত্তমান রহিয়াছেন, ইহা অবশ্য স্বীকর্ত্তব্য। এই দৃষ্টান্তানুসারে ইহাও বুঝিতে হইবে যে, দেহীর দেহান্তর প্রাপ্তি, অর্থাৎ এই দেহ হইতে অন্য প্রকার দেহ (আকৃতিগতই হউক বা পশ্বাদি জাতিগতই হউক) প্রাপ্তিও তদ্রূপ; অর্থাৎ একদেহ পরিত্যাগ পূর্ব্বক আর এক দেহ আশ্রয় করিলেও দেহীর কোনও রূপ বিকার হয় না।

স্বপ্নকালে এবং যোগৈশ্বর্য্য* প্রভাবে দেহান্তরগত দেহীর দেহ-ভেদের কথা স্মরণ করিলে দেহী (আত্মা) এবং দেহ এক পদার্থ নহে ইহা সহজেই হৃদয়ঙ্গম হইবে। কারণ আত্মা বহু দেহগত হইলেও 'সেই আমি' এইরূপ দৃঢ়তর প্রত্যভিজ্ঞা যখন সকল সময়েই বর্ত্তমান রহিয়াছে, তখন দেহ ও আত্মাকে অভিন্ন বলিয়া জ্ঞান করা কোন ক্রমেই সঙ্গত হইতে পারে না। অপিচ স্বপ্নকালে ও যোগৈশ্বর্য্য প্রভাবে দেহান্তরগত দেহীর বিভিন্ন দেহের স্মরণ হয়; সুতরাং দেহী ও দেহের একতা কিরূপে স্বীকার করা যাইতে পারে? তুমি স্বপ্ন দেখিতেছ যে, "আমি রাজা হইয়াছি, সিংহাসনে বসিয়া আছি, কত শত শত দাস-দাসী আমার সেবা করিতেছে, বহু বহুমূল্য রত্ননিচয় আমার নেত্র-প্রীতি সম্পাদন করিতেছে" ইত্যাদি। কিন্তু স্বপ্ন-সন্দর্শন কালে তোমার নিকট দাস-দাসী প্রভৃতি একটী পদার্থও উপস্থিত নাই, তখন একা তুমি এই প্রকার বহু বহু রূপে পরিণত হইয়াছ

* যোগবলে আট প্রকার সিদ্ধিলাভ হইয়া থাকে। তাহাই অষ্টৈশ্বর্য্য বা যোগৈশ্বর্য্য নামে অভিহিত। তদ্‌যথা; "অণিমা লঘিমা ব্যাপ্তিঃ প্রাকাম্যং মহিমেশিতা। বশিকামাবসায়িত্বে ঐশ্বর্য্যমষ্টধা স্মৃতম্॥" অর্থাৎ অণিমা—ইচ্ছানুসারে দেহ ক্ষুদ্র করিবার ক্ষমতা, লঘিমা—ইচ্ছানুসারে দেহ লঘু করিবার ক্ষমতা, ব্যাপ্তি—সর্ব্বত্র বিদ্যমান থাকিবার ক্ষমতা, প্রাকাম্য—ভোগবাসনা পূরণের ক্ষমতা, মহিমা—ইচ্ছানুসারে দেহ বৃহৎ করিবার ক্ষমতা, ঈশিতা—সর্ব্বত্র প্রভুত্ব করিবার ক্ষমতা, বশিতা—সকলকে বশতাপন্ন করিবার ক্ষমতা, কামাবসায়িতা—কামনা-পূরণের ক্ষমতা, এই আট প্রকার ঐশ্বর্য্য।

মাত্র। "যে আমি জাগ্রদবস্থায় নানাবিধ বিষয়ে ব্যাপৃত ছিলাম, স্বপ্নকালে সেই আমিই নানা অবস্থায় পরিস্থাপিত হইয়াছি এবং এক্ষণেও সেই আমিই বিভিন্ন কার্য্যে মগ্ন রহিয়াছি," ইত্যাদি রূপ প্রত্যভিজ্ঞা * হয়। এখন বিবেচনা করিয়া দেখ, স্বপ্নকালে "আমি রাজা হইয়াছি" বলিলে, জাগ্রদবস্থার "আমি" ছাড়া আর একটা নূতন "আমিকে" ত বুঝাইবে না। অতএব স্পষ্ট বুঝা যাইতেছে যে, কি জাগ্রৎ কি স্বপ্ন এতদুভয় অবস্থাতেই "আমিত্বের" ভেদ নাই। জাগ্রৎকালে যে "আমি" স্বপ্নকালেও সেই "আমি"। অতএব স্বপ্নকালে আমি বহু দেহাদি রূপে পরিণত হইলেও, আমার ( দেহীর ) পরিণাম কখনও হইতে পারে না। যোগীশ্বরগণও নিজ নিজ অসাধারণ যোগৈশ্বর্য্য প্রভাবে কায়ব্যূহ রচনা † করিলে, অর্থাৎ ভিন্ন ভিন্ন দেহে সমকালে প্রবেশ করিলেও, তৎকালে তাঁহাদের আমিত্বের কোনরূপ ভিন্নতা হয় না। তাঁহাদেরও স্মরণাত্মক এবং অনুভবাত্মক জ্ঞান হয় যে, "যে আমি যোগৈশ্বর্য্য লাভ করিয়াছি, সেই আমিই এইরূপ নানাবিধ দেহে প্রবেশ করিয়াছি।" অতএব হে সখে! দেহ হইতে আত্মা পৃথক্ নহে, তোমার কথিত এই শঙ্কা এইখানেই অপাকৃত হইল। আরও দেখ, যদি দেহই আত্মা হইত, তাহা হইলে কৌমারাদি অবস্থার ভেদে দেহের ভেদ হইত, এবং অবস্থা ভেদে দেহের ভেদ হইলে, বাল্যাবস্থায় অনুভূত বিষয়ের স্মরণ কখনও বৃদ্ধাবস্থায় হইতে পারিত না।

* প্রত্যভিজ্ঞা।—"স এবায়ং চৈত্র ইতি প্রতিসন্ধানেন অভিমুখীভূতে বস্তুনি জ্ঞানং প্রত্যভিজ্ঞা"। অর্থাৎ "সেই এই চৈত্র" এই প্রকার স্মরণ দ্বারা অভিমুখীভূত যে বস্তু তাহাতে যে জ্ঞান তাহারই নাম প্রত্যভিজ্ঞা। অভিমুখীভূত অর্থাৎ অনুভব-বিষয়ীভূত।

একাধারে স্মরণ এবং অনুভবাত্মক বলিয়া কেহ কেহ "প্রত্যভিজ্ঞাকে" নৃসিংহাকার জ্ঞান বলেন। অর্থাৎ "সোঽহং" সেই আমি এই প্রকার কথন স্থলে, "সেই" বলিতে অগ্রেই স্মৃতির উদয় হয়, এবং "আমি" কথাটা অনুভব পূর্ব্বকই হইয়া থাকে। "সোঽহং" বলিলে সর্ব্ব প্রথমেই স্মরণ হয়, "যে আমি পূর্ব্বে ছিলাম সেই আমি"। সাদা কথায় সেই পদপূর্ব্বক যে পদার্থের জ্ঞান হয় তাহারই নাম প্রত্যভিজ্ঞা।

"প্রত্যভিজ্ঞা দর্শন" নামক দর্শন গ্রন্থে লিখিত আছে,—"প্রসিদ্ধ-পুরাণ-সিদ্ধাগমানুমানাদি-পরিজ্ঞাত-পূর্ণ-শক্তিকে পরমেশ্বরে সতি স্বাত্মন্যভিমুখীভূতে তচ্ছক্তিপ্রতিসন্ধানেন জ্ঞানমুদেতি নূনং স এব ঈশ্বরোঽহমিতি।"—শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

† যোগিগণ যোগৈশ্বর্য্য-প্রভাবে দেহ হইতে দেহান্তরে বিচরণ করিতে পারেন। যোগেশ্বর ভগবান্ শ্রীকৃষ্ণ রাসলীলাকালে বহু শরীর ধারণ করিয়া বহু গোপিকাসহ বিহার করিয়াছিলেন। সন্দর্ভকার ভক্তিভাজন শ্রীমজ্জীব গোস্বামী মহাশয় শ্রীমদ্ভাগবতের রাসব্যাখ্যা-কালে ভগবানের

যদি বল যে, কৌমারাদি অবস্থা সমূহের অত্যন্ত বৈলক্ষণ্য হইলেও, অর্থাৎ পরস্পর সমতা না থাকিলেও, "যাবৎ প্রত্যভিজ্ঞং বস্তুস্থিতি" এই ন্যায়ের অনুসারে বিভিন্ন প্রকার অবস্থাবান্ দেহের ঐক্য রহিয়াছে বলিতে হইবে; এ কথাও বলিতে পার না। কারণ "যাবৎ প্রত্যভিজ্ঞং বস্তুস্থিতি" অর্থাৎ যে পর্য্যন্ত সেই আমি ইত্যাকার স্মরণ পূর্ব্বক অনুভবাত্মক জ্ঞান থাকিবে, সেই পর্য্যন্তই বস্তুর স্থিতি আছে,এই ন্যায়ানুসারে দেহের একত্ব প্রমাণিত হইলেও, স্বপ্নকালে এবং যোগৈশ্বর্য্যে দেহের স্মরণাভাব রূপ দোষ আসিয়া সমুপস্থিত হয়। অর্থাৎ তুমি না হয় বলিলে যে, "আমার যে দেহের কৌমারাদি অবস্থা ছিল, এখনও আমার সেই দেহই রহিয়াছে"; এইরূপ স্থলে একমাত্র দেহেরই প্রত্যভিজ্ঞা হয় বলিয়া ন্যায়-বলে একমাত্র দেহই রহিয়াছে বলিব।

ইহা নিতান্ত অসঙ্গত; কেন না তুমি বিচার করিয়া দেখ, জাগরিত অবস্থায় যে স্থূল দেহ দ্বারা কার্য্য নিষ্পন্ন হয়, স্বপ্নাবস্থায় সেই স্থূল দেহ তো মৃতবৎ পড়িয়া থাকে; কিন্তু তখন লিঙ্গ বা সূক্ষ্ম দেহই "আমি রাজা হইয়া রাজ্যশাসন করিতেছি" ইত্যাদি বিষয়-ব্যাপারে বিনিযুক্ত হয়। তবে স্থূল দেহনিষ্ঠ সংস্কারের স্মরণ লিঙ্গ দেহে কিরূপে সম্ভব হইতে পারে? অতএব ত্বৎকথিত নৈয়ায়িক প্রমাণ স্বীকার করিতে হইলে, স্বপ্নকালে জাগ্রৎ অবস্থাজনিত সংস্কারের স্মৃতিই হইতে পারে না; দেহের একত্বসিদ্ধি তো বহু দূরের কথা।

আর দেখ যোগীশ্বরগণ যখন কায়ব্যূহরচনা করেন, তখন তাঁহাদের স্থূল দেহ যে কোথায় পড়িয়া থাকে তাহার কিছুই ঠিক থাকে না, অথচ "যে আমি আমার স্থূল দেহে ছিলাম, বা আছি, সে আমিই এই সমস্ত দেহে বিরাজ করিতেছি" তাঁহাদের এইরূপ প্রত্যভিজ্ঞা হয়। এখন বুঝিয়া দেখ, এ সমস্তই লিঙ্গ শরীরের কার্য্য; কিন্তু স্থূল দেহনিষ্ঠ সংস্কারের স্মৃতি কখনও লিঙ্গদেহে হইতে পারে না; অতএব উক্ত ন্যায়ের মার্গ অনুসরণ

সেই দেহ ধারণ ব্যাপারকে কায়ব্যূহ রচনা বলিয়া বিবৃত করিয়াছেন। যোগৈশ্বর্য্য-প্রভাবে বহুবিধ শরীরে বিচরণ করার প্রসঙ্গ দত্তাত্রেয় সংহিতা নামক যোগশাস্ত্রে নিম্নলিখিতরূপে বিবৃত আছে। যথা; "সর্ব্বলোকেষু বিচরেদণিমাদিগুণান্বিতঃ। কদাপি স্বেচ্ছয়া দেবো ভূত্বা স্বর্গেঽপি সঞ্চরেৎ॥ মনুষ্যো বাপি যক্ষো বা স্বেচ্ছয়াপি ক্ষণাদ্ভবেৎ। সিংহো ব্যাঘ্রো গজোবাপি অশ্বো বা স্বেচ্ছয়া ভবেৎ॥" অর্থাৎ "অণিমাদি গুণযুক্ত যোগী সর্ব্বলোকে বিচরণ করেন; কখনও স্বেচ্ছায় দেবতা হইয়া স্বর্গেও সঞ্চরণ করেন, স্বেচ্ছাক্রমে ক্ষণমাত্রেই মনুষ্য বা যক্ষমূর্ত্তি ধারণ করেন, জন্মান্তরে ইচ্ছামাত্র ব্যাঘ্র বা হস্তি-শরীর পরিগ্রহ করেন।

করিতে হইলে, যোগীশ্বরের তৎকালে নিজ স্থুল-দেহ-নিষ্ঠ সংস্কারের স্মরণই সুদূরপরাহত হয়। অতএব মরু মরীচিকা প্রভৃতিতে জলাদি বুদ্ধির ন্যায় "আমি স্থুল", "আমি গৌর" ইত্যাদি বুদ্ধিরও ভ্রমত্ব অবশ্য স্বীকর্ত্তব্য, কারণ বাধা উভত্রয়ই তুল্যরূপ। স্থুলদেহে "আমিত্বের" আরোপ ভ্রম-কল্পিত ব্যতীত আর কিছুই নহে। ("ন জায়তে ম্রিয়তে বা কদাচিৎ" ইত্যাদি ২য় অধ্যায়ের বিংশ শ্লোকে এ বিষয় সবিশেষ বিবৃত হইবে)।

আত্মা যে দেহ হইতে অব্যতিরিক্ত এবং দেহের সহিত উৎপত্তি ও বিনাশ প্রাপ্ত হয়, তোমার ইত্যাকার আপত্তি পূর্ব্বকথিত যুক্তি দ্বারা খণ্ডিত হইল। কারণ আত্মা দেহ হইতে অব্যতিরিক্ত, অর্থাৎ অভিন্ন এবং দেহের সহিত উৎপত্তি ও বিনাশ প্রাপ্ত হইলে, ধর্ম্মী দেহের বাল্য-কৌমারাদি অবস্থা-ভেদে, সেই আমি এবংবিধ প্রত্যভিজ্ঞা কখনই উপপাদিত হইতে পারে না। অথবা যদি বল যে, "কৌমারাদি অবস্থা প্রাপ্তি এবং দেহান্তর প্রাপ্তি যখন একই অবিকৃত দেহীর (আত্মার) হয়, তখন সেই আত্মা এক দেহ পরিত্যাগ পূর্ব্বক অপর দেহ আশ্রয় করিলে, সেই নবাশ্রিত দেহে "সেই আমি" এই প্রকার জ্ঞান আত্মার কেন হয় না?" এ কথাও বলিতে পার না। কারণ নবাশ্রিত দেহে, "সেই আমি" এই প্রকার প্রত্যভিজ্ঞা না হইলেও, জাতমাত্র শিশুর পূর্ব্ব-সংস্কার জন্য হর্ষ-শোক-ভয়াদি বিষয়ক জ্ঞান সর্ব্বত্রই দেখিতে পাওয়া যায়; এবং তাহা না হইলে সদ্যোজাত বালকের স্তন-পানে প্রবৃত্তিও কখন হইত না। আর প্রবৃত্তিই বা কি? শাস্ত্রকারগণ একবাক্যে বলেন যে, "প্রবৃত্তি" ইষ্টসাধন জন্য এবং অদৃষ্টমাত্র জন্য। অর্থাৎ কাহারও কোনও রূপ ইষ্ট (অভিলষিত) সাধন করিতে না হইলে, কোন বিষয়ে প্রবৃত্তি হয় না; অতএব প্রবৃত্তি ইষ্টসাধন জন্য। আমার অমুক ইষ্ট বস্তু সাধন করিতে হইবে বলিয়াই তাহাতে আমার প্রবৃত্তি হয়, অর্থাৎ তাহাই (ইষ্টসাধনই), আমাকে উক্ত কর্ম্মে প্রবর্ত্তিত করে। সদ্যোজাত শিশুর স্তন-পান ব্যতীত অন্যরূপ ইষ্টসাধন নাই বলিয়া, তাহার যুবা বা বৃদ্ধ জনোচিত প্রবৃত্তি হয় না। প্রবৃত্তিকে অদৃষ্টমাত্র-জন্য বলিবার ইহাই উদ্দেশ্য যে, "যেমন হস্তিপক (মাহুত) দর্শন হস্তিজ্ঞানের উদ্বোধক মাত্র, অর্থাৎ মাহুতকে দেখিলে হাতিকে মনে পড়ে (হস্তিজ্ঞানে চিত্ত প্রবর্ত্তিত হয়) সেইরূপ কেবল মাত্র অদৃষ্ট, জাতজীবমাত্রেরই, প্রবৃত্তির

উদ্বোধক, অর্থাৎ প্রথমতঃ অদৃষ্টের প্রেরণা-বলেই জীব সর্ব্ববিধ কর্ম্মে প্রবৃত্ত হয়। অতএব পূর্ব্বদেহ এবং অপূর্ব্ব দেহ সকল দেহেই আত্মিকত্ব সিদ্ধ হইল। তাহা না হইলে, "কৃত নাশ" এবং "অকৃতাভ্যাগম" নামক দোষ-দ্বয় আসিয়া সমুপস্থিত হয়। (এ বিষয় দ্বাদশ শ্লোকের তাৎপর্য্যে বিস্তৃত-রূপে বর্ণিত আছে)। পূর্ব্বজন্মকৃত পুণ্য ও পাপের ফলভোগ ব্যতিরেকে নাশ হওয়ার নাম "কৃতনাশ", এবং অকৃত পুণ্য ও পাপের অকস্মাৎ ফল-দায়ক উপস্থিতির নাম "অকৃতাভ্যাগম"। অথবা যেরূপ একমাত্র নিত্য বলিয়া "দেহী" যে তুমি, সেই তোমার কৌমারাদি দেহাবস্থার ক্রমশঃ উৎপত্তি বিনাশে কোনও রূপ ভেদ পরিদৃষ্ট হইতেছে না, সেইরূপ যুগপৎ সর্ব্ব দেহান্তর প্রাপ্তিও তোমারই, তাহাতেও তোমার ভেদ নাই। কেন না তুমি একমাত্র বিভু—সর্ব্বব্যাপক।

এখন যদি দিগম্বরগণের মতানুসারে * আত্মাকে বিভু না বলিয়া মধ্যম পরিমাণ (জীবদেহ পরিমাণ) বল, তাহা হইলে আত্মায় অবয়ব-বিশিষ্টত্ব-

* প্রায়শঃ পশ্চিম প্রদেশে নিবিড় অরণ্য মধ্যে 'কোষকার' নামক এক প্রকার কৃমি দেখিতে পাওয়া যায়; স্বভাবতঃ তাহারা বৃক্ষে আবাসোপযোগী রন্ধ্র প্রস্তুত করিবার নিমিত্ত, নিজ তীক্ষ্ণ সূক্ষ্ম দন্তাগ্র দ্বারা বৃক্ষের ত্বক্ কর্ত্তিত করিয়া তন্মধ্যে প্রবেশ করিতে থাকে। কিন্তু তাহারা কপাল দোষে বা বুদ্ধিদোষে রন্ধ্র পথ কর্ত্তিত কাষ্ঠ গুণ্ডা দ্বারা রুদ্ধ করিয়া ফেলে, আর তাহাদের বাহির হইবার অন্য কোনও রূপ উপায়ান্তর থাকে না। এইরূপ কোষ সদৃশ কাষ্ঠ-গুণ্ডা সমাবৃত "কোষকার" নিতান্ত অনির্ব্বচনীয় যাতনা অনুভব করে; কিন্তু যদি তাহার ভাগ্যবশে কোনও কাঠুরিয়া আসিয়া উক্ত বৃক্ষচ্ছেদন করে তবেই তাহার উদ্ধার হয়।

জীবাত্মাও পঞ্চকোষাবৃত। স্বরূপ বিস্মৃতি বশে উক্ত কৃমি সদৃশ জন্ম মরণাদি রূপ অশেষ সংসার জনিত যাতনা ভোগ করেন। কিন্তু কোন করুণাময় আচার্য্যের কৃপায় পঞ্চ কোষের বিচার পূর্ব্বক তাহা হইতে উদ্ধার পাইয়া মোক্ষ-সুখ-সম্পত্তি লাভ করেন। অস্মদ্দেশে "কোষ-কার কৃমি" গুটিপোকা বলিয়াই পরিচিত।

কোষ পঞ্চবিধ। অন্নময়, প্রাণময়, মনোময়, ধীময় বা বিজ্ঞানময় এবং আনন্দময়। তন্মধ্যে পঞ্চীকৃত পঞ্চভূত হইতে উৎপন্ন স্থূল দেহ "অন্নময় কোষ" নামে অভিহিত হয়। শরীরে বর্ত্তমান "প্রাণ, অপান সমান, ব্যান ও উদান" এই পঞ্চ প্রাণ এবং "বাক্, পানি, পাদ, পায়ু, ও উপস্থ" এই পঞ্চ কর্ম্মেন্দ্রিয় একুনে এই দশবিধ পদার্থ (সামগ্রী) একত্রিত হইয়া "প্রাণময় কোষ" নামে অভিহিত হয়।

শ্রোত্র, ত্বক্, চক্ষু, জিহ্বা ও ঘ্রাণ এই পঞ্চ জ্ঞানেন্দ্রিয় সঙ্কল্প বিকল্পাত্মক মনের সহিত মিলিত হইয়া "মনোময় কোষ" শব্দে সমুচ্চারিত হয়। উক্ত পঞ্চজ্ঞানেন্দ্রিয়ের সহিত নিশ্চয়াত্মিকা বুদ্ধি একত্রিত হইয়া "বিজ্ঞানময় কোষ" আখ্যা সম্প্রাপ্ত হয়। এবং কারণ শরীরভূত অবিদ্যাস্থ মলিন সত্ত্ব প্রিয় (ইষ্ট-দর্শন-জনিত), মোদ (ইষ্টলাভজনিত) এবং প্রমোদ (ভোগজনিত) নামক ত্রিবিধ সুখ বিশেষের সহিত সম্মিলিত হইয়া "আনন্দময় কোষ" নামে কথিত হয়।

রূপ দেহের দোষ আরোপিত হয়, এবং আত্মার সাবয়বত্ব সিদ্ধ হইলে তাঁহাকে অনিত্য বলিয়া নির্দ্দেশ করিতে হয়। সর্ব্বত্র দেখা যায়, "যে যে পদার্থ অবয়ব বিশিষ্ট সেই সেই পদার্থই নশ্বর ও অনিত্য।"

তৈত্তিরীয় উপনিষদে শিষ্যকে ব্রহ্মজ্ঞানোপদেশ ব্যাজে কথিত আছে, "সবা এষ পুরুষোঽন্নরসময়ঃ তস্মাদ্বা এতস্মাদন্নরসময়াদন্যোঽন্তর আত্মা প্রাণময়ঃ; অন্যোঽন্তর আত্মা মনোময়ঃ, অন্যোঽন্তর আত্মা বিজ্ঞানময়ঃ অন্যোঽন্তর আত্মা আনন্দময়ঃ"। এই শ্রুতিই বহুবিধ মতের উৎপাদক ও প্রমাণ স্বরূপ।

এস্থলে দর্শনের বিষয় বক্তব্য হইলেও উক্ত শ্রুতি অবতারণার উদ্দেশেই পঞ্চময় কোষের বিচার করা হইয়াছে। অতএব পঞ্চময় কোষ বিষয়ক বর্ণনা যেন কেহ "ধান ভান্‌তে শিবের গীত" বলিয়া না মনে করেন। এতদ্ব্যতীত এই বৃত্তান্ত বহুবিধ মতের উৎপাদক এবং পোষক রূপে পরিলক্ষিত হয়; সুতরাং এস্থলে অপ্রাসঙ্গিক নহে।

চার্ব্বাক ও লোকায়ত এতদুভয়ই এক পর্য্যায় বাচক ও একার্থ প্রতিপাদক। বৃহস্পতি লোকায়ত শাস্ত্র রচনা করিয়া সর্ব্বাগ্রেই চার্ব্বাককে প্রদান করেন, এই জন্যই লোকায়ত শাস্ত্রের নামান্তর চার্ব্বাক দর্শন।

উক্ত দর্শন মতাবলম্বিগণ প্রত্যক্ষকেই প্রমাণরূপে পরিগৃহীত করেন, এবং পূর্ব্ব কথিত শ্রুতির "স বা এষ পুরুষোঽন্নরসময়ঃ" এই অংশ টুকু অবলম্বন করিয়া অন্নরসময় এই স্থূল দেহকেই আত্মত্বে বরণ করেন।

চার্ব্বাকগণের মধ্যেও আবার কেহ কেহ ইন্দ্রিয়গণকে, কেহ বা প্রাণকে এবং কেহ বা মনকে আত্মা বলে। ইহাদিগকে চার্ব্বাকেরা একদেশী বলে।

ইন্দ্রিয়াত্মবাদী চার্ব্বাকগণ বলেন যে "যেহেতু দেখা যায় জীবাত্মার বিনির্গমে দেহের মরণ হয়, অতএব আত্মা দেহ হইতে ব্যতিরিক্ত; এবং "আমি বলিতেছি," "আমি দেখিতেছি" এইরূপ স্থলে প্রত্যক্ষই দেখিতে পাওয়া যায় যে, এই সমস্ত ক্রিয়া ইন্দ্রিয় দ্বারাই নিষ্পন্ন হইতেছে এবং "অহং" শব্দের প্রয়োগ ইন্দ্রিয়গণের উপরই হইতেছে; অতএব ইন্দ্রিয়গণই আত্মা।

প্রাণাত্মবাদী চার্ব্বাকগণ বলেন যে "যেহেতু ইন্দ্রিয়গণের লোপ হইলেও একমাত্র প্রাণের সত্ত্বাতেই জীবগণ জীবন ধারণ করে, অথচ সুপ্ত অবস্থাতেও প্রাণ জাগরিত থাকে এবং (পূর্ব্বোক্ত) শ্রুতিতেও প্রাণময় কোষ আত্মারূপে বর্ণিত আছে, অতএব প্রাণই আত্মা। এই মতাবলম্বিগণকে হিরণ্যগর্ভ বলে।

মন আত্মবাদী চার্ব্বাকগণ বলেন যে, "যেহেতু প্রাণের ভোক্তৃত্ব নাই, মনের ভোক্তৃত্ব আছে, এবং মনই মনুষ্যগণের বন্ধমোক্ষের কারণ, (পূর্ব্বোক্ত) শ্রুতিতেও মনোময় কোষের আত্মত্ব বর্ণিত আছে; অতএব মনই আত্মা।

সৌগত বা ক্ষণিকবাদী বৌদ্ধগণ ক্ষণিক বিজ্ঞানকেই আত্মত্বে বরণ করেন। তাঁহারা, বলেন যে "যেহেতু অন্তঃকরণ দুই প্রকার, প্রথম "অহং বৃত্তি," দ্বিতীয় "ইদং বৃত্তি", তন্মধ্যে বিজ্ঞান "অহং বৃত্তি" এবং মন "ইদং বৃত্তি"। অহং বৃত্তি হইতে ইদং বৃত্তির জন্ম হয়। কারণ আপনি আপনাকে না জানিয়া বাহিরের পদার্থকে যে কেহ জানিতে পারে না ইহা স্পষ্টই প্রতীত হয়, অতএব মনের মূলই বিজ্ঞান। এবং যেহেতু "আমি তথায় যাইব", "আমি ভয় পাইয়াছি", "আমি কৃশ", "আমি গৌর" ইত্যাদিরূপ স্থলে অহং বৃত্তির ক্ষণে ক্ষণে নাশ প্রতীত হয়, অতএব বিজ্ঞান "ক্ষণিক"। শ্রুতিও বিজ্ঞানময়ের আত্মত্ব উদ্বোধিত করেন; অতএব ক্ষণিক বিজ্ঞানই আত্মা।

আন্তরালগণের মতানুসারে আত্মাকে অণুপরিমাণ বলিলে, তাঁহাকে সকল দেহব্যাপী সুখ-দুঃখাদি বিষয়ক জ্ঞান লাভে বঞ্চিত করা হয়। কিন্তু আত্মাকে বিভুস্বরূপে নিশ্চয় করিতে পারিলে, সর্ব্ববিধ সন্দেহ রাশি নাশ প্রাপ্ত হয়। কারণ যিনি সর্ব্বব্যাপী তিনি সর্ব্বত্র সর্ব্ববিধ কার্য্যই পরিদর্শন করেন। অতএব তুমি আত্মাকে বিভুরূপে নিশ্চয় করিতে পারিলে, একা তুমিই যে সেই সর্ব্বত্র স্থিত সর্ব্বকার্য্য পরিদর্শক অদ্বিতীয় আত্মা সুনিশ্চিত হইবে।

এক্ষণে তুমি আপনাকে স্বরূপতঃ ( সর্ব্বব্যাপী বিভুরূপে ) জানিতে পার নাই বলিয়া, "আমি ইহাদিগকে বধ করিব", "ইহারা আমার বধ্য" এইরূপ বধ্য-ঘাতক ভেদ-কল্পনা করিয়া অধীরের ন্যায় মোহ প্রাপ্ত হইতেছ। ধীরগণ অর্থাৎ যাঁহারা আত্মাকে ( আপনাকে ) বিভুরূপে জানিতে পারিয়াছেন, তাঁহারা কখনও এইরূপ শোক-মোহ প্রকাশ করেন না ; কারণ তাঁহারা উক্তরূপ বধ্যঘাতকাদি ভেদ-পরিদর্শন করেন না।

যুক্তি বা অনুমান-মার্গের অনুসরণ করিলেও তোমাকে দেহীর বিভুত্ব অবশ্য স্বীকার করিতে হইবে। আমি যুক্তি-বলে বলিব যে, "দেহ" বলিয়া, সকল দেহই, তোমার দেহের মত একভোক্তৃক ; অর্থাৎ যেরূপ তোমার দেহের তুমি একাই ভোক্তা সেইরূপ অপরের দেহও "দেহ" বলিয়া সে সমস্ত দেহও একভোক্তৃক ; যে সমস্ত পদার্থ সেইরূপ অন্য পদার্থের সহিত সমান তাহারা পরস্পর তুল্যরূপ। এখন দেখ তোমার দেহও দেহ, অপরের দেহও দেহ ; আত্মা বলিয়া তুমি তোমার দেহের যেমন ভোক্তা, সেইরূপ অপরও আত্মা বলিয়া অন্য দেহের ভোক্তা। অতএব পরস্পর দুই সমরূপ ; সুতরাং তোমার দেহের যে কালে তুমি একাই ভোক্তা, অন্যের দেহও দেহ বলিয়া এবং দেহও পরস্পর অভিন্ন বলিয়া সকল দেহের ভোক্তৃত্ব তোমাতেই অর্পিত হইতেছে। যেহেতু তোমার ও অপরের আত্মার কোন প্রভেদ নাই।

---

দিগম্বরগণ আত্মাকে স্থির এবং দেহপরিমাণ রূপে বর্ণনা করেন। তাঁহারা বলেন যে, "যে হেতু আপাদমস্তক চৈতন্যের ব্যাপ্তি দেখিতে পাওয়া যায়, এবং "স এষ ইহ প্রবিষ্ট আনখাগ্রেভ্যঃ" এই শ্রুতিও উক্ত বিষয়ে অনুমোদন করিতেছেন ; অতএব আত্মা দেহপরিমাণ অর্থাৎ মধ্যম পরিমাণ"।

আন্তরালগণ আত্মাকে অণুরূপে বর্ণনা করেন। তাঁহারা বলেন যে, "যে হেতু দেখা যায় যে মধ্যম পরিমাণ দেহাদি সমস্তই অনিত্য, এবং "অণোরণীয়ান্", "এষোঽণুরাত্মা চেতসা বেদিতব্যঃ সূক্ষ্মাৎ সূক্ষ্মতরং নিত্যং", "বালাগ্রশতভাগস্য শতধা কল্পিতস্য চ। ভাগো জীবঃ স বিজ্ঞেয়ঃ।" ইত্যাদি অসংখ্য শ্রুতিগণ আত্মাকে অণুরূপে বর্ণনা করিয়াছেন, অতএব আত্মা অণুপরিমাণ।—পণ্ডিত শ্রীঅতুলকৃষ্ণ গোস্বামী।

"সর্ব্বত্র রন্ধনাগারে ধূম সন্দর্শন করিয়া বহ্নির সত্তা উপলব্ধি করিতে পারা যায়; অতএব সিদ্ধ হইল যে, যেস্থানে যেস্থানে ধূম দৃষ্ট হয় সেই স্থানেই অগ্নি আছে"; ইহাকেই ব্যাপ্তি বলে * বলে। এক্ষণে এই ব্যাপ্তি অনুসারে পর্ব্বতেও ধূম দেখিয়া অগ্নির অস্তিত্ব অনুমিত হয়। অর্থাৎ যেহেতু আমি সর্ব্বত্র রন্ধনালয়ে ধূম সন্দর্শনে অগ্নির অস্তিত্ব উপলব্ধি করিতেছি, অতএব পর্ব্বতেও ধূম দর্শনে অগ্নির সত্তা কেন না স্বীকার করিব? এইরূপ যখন তুমি দেখিতেছ যে, তোমার দেহও দেহ, এবং অপরের দেহও দেহ; অতএব সকল দেহই একই দেহ। এবং যে স্থানে যে স্থানে দেহত্ব সেই স্থানে সেই স্থানেই এক-কর্ত্তৃকত্ব এইরূপ ব্যাপ্তি দেখিতেছ; অতএব সকল দেহই যে এককর্ত্তৃক তাহা কেন না স্বীকার করিবে?

এবিষয়ে শ্রুতি কি বলিতেছেন শ্রবণ কর; তাহাতেও স্পষ্টতঃ তোমার অর্থাৎ আত্মা বা দেহীর বিভুত্ব দেখিতে পাইবে। শ্রুতি বলিতেছেন, "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা" ইত্যাদি; অর্থাৎ একই দেবতা সর্ব্বভূতে সমভাবে বর্ত্তমান, সর্ব্বব্যাপী, সর্ব্বভূতের অন্তর্য্যামী আত্মা ইত্যাদি।" অতএব শ্রুতিবলেও কেন না তুমি আত্মাকে বিভু বলিয়া স্বীকার করিবে?

যদি বল যে, "চার্ব্বাক্‌গণ দেহ মাত্রকে আত্মা বলে; চার্ব্বাকের এক-দেশীগণের মধ্যে কেহ ইন্দ্রিয়গণকে, কেহ মনকে, কেহ বা প্রাণকে আত্মা বলে; সৌগতগণ ক্ষণিক বিজ্ঞানকে আত্মা বলে। দিগম্বরগণের মতে, আত্মা দেহাতিরিক্ত স্থির দেহপরিমাণ এবং মধ্যম পরিমাণের অনিত্যত্ব প্রসঙ্গ বশতঃ একদেশিগণ (আন্তরালাদি নৈয়ায়িকগণ) অণুবই নিত্যত্ব বা আত্মত্ব বলে; অতএব এতগুলি ভিন্ন ভিন্ন আত্মবাদিগণের মতের দশা কি হইবে?" এরূপ আশঙ্কা অসঙ্গত। উক্ত শ্রুতি বলিতেছেন, "আত্মা নিত্য এবং সর্ব্বব্যাপী; কেবল মাত্র অণুও নহেন এবং মধ্য পরিমাণাদিও নহেন; তিনি বিভু অর্থাৎ সর্ব্বব্যাপক।" অতএব শ্রুতি-প্রামাণ্য পরি-ত্যাগ পূর্ব্বক এতগুলি ভিন্নাত্মবাদীর ভিন্ন ভিন্ন অযৌক্তিক অশ্রৌতিক মত সমূহ কখন প্রামাণিক রূপে পরিগৃহীত হইতে পারে না। শ্রুতির আদেশই সর্ব্বাপেক্ষা বলবত্তম। অতএব শ্রুতি-পদের পথিক হইলে, আত্মা যে বিভু

* "তদভাববদবৃত্তিত্বং ব্যাপ্তিঃ।" ইতি ব্যাপ্তিপঞ্চক। ব্যাপ্তিস্তু সাধ্যাভাববদবৃত্তিত্বং প্রকীর্ত্তিতম্। যথা সাধ্যবদন্যস্মিন্নসম্বন্ধ উদাহৃতঃ॥ অথবা হেতুমন্নিষ্ঠবিরহাপ্রতিযোগিনা। সাধ্যেন হেতোরৈকাধিকরণ্যং ব্যাপ্তিরুচ্যতে॥" ইতি ভাষাপরিচ্ছেদ।

তাহা তোমাকে অবশ্য স্বীকার করিতে হইবেই হইবে। মৎপ্রদর্শিত এই শ্রুতিরূপ অনলে তৎকথিত ভিন্নাত্মবাদীগণের ভিন্ন ভিন্ন মত তুলারাশির ন্যায় ভস্মীভূত হইল। সুতরাং হে সখে অর্জ্জুন! আত্মা বিভু, তাঁহার কিছুতেই বিকার হয় না।

পূজ্যপাদ ভাষ্যকার শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ মহাশয় আলোচ্য শ্লোকের নিম্নলিখিত ভাব পরিব্যক্ত করিয়াছেন। অর্জ্জুন যেন বলিতেছেন, ভীষ্মাদি উপাধিরূপ দেহবিশিষ্ট আত্মা নিত্য হইলেও, দেহ-নাশে শোক অবশ্য কর্ত্তব্য, যেহেতু দেহ ব্যতীত আত্মার বিষয়ভোগ সম্পন্ন হইতে পারে না। অর্জ্জুনের এবংবিধ আশঙ্কা পরিহারার্থ ভগবান্ বলিতেছেন, "হে অর্জ্জুন! 'দেহী' শব্দ-প্রতিপাদ্য জীবের বর্ত্তমান এই দেহে ক্রমে কৌমার, যৌবন ও জরারূপ অবস্থাত্রয় উৎপন্ন হয়, কিন্তু কালবশে উৎপন্ন জীবের ভোগায়তন শরীরের ক্রমপরিবর্ত্তনে, বাল্যাদি অবস্থা প্রাপ্তিতে, যেমন পূর্ব্বপূর্ব্বাবস্থার নিমিত্ত শোক জন্মে না, ভীষ্মাদির বর্ত্তমান দেহ-নাশ পূর্ব্বক দেহান্তর প্রাপ্তিও তদ্রূপ। যযাতি রাজার জরা পরিত্যাগ পূর্ব্বক যৌবন প্রাপ্তির ন্যায় *

* রাজশ্রেষ্ঠ যযাতি একদা মৃগয়ার্থ বন গমন করিয়া কোন কূপমধ্যে এক বিবস্ত্রা সুন্দরী নারীকে দর্শন করেন এবং স্বকীয় উত্তরীয় বস্ত্রের সাহায্যে সেই কামিনীর কর-ধারণ করিয়া উত্তোলন করেন। সেই নবীনা দৈত্য-গুরু শুক্রাচার্য্যের কন্যা দেবযানী। বৃষপর্ব্বা নামক রাজার কন্যা শর্ম্মিষ্ঠা ক্রোধবশে গুরু-কন্যা দেবযানীকে কূপে নিক্ষেপ করিয়াছিলেন। দেবযানী, রাজা যযাতির অনুকম্পায় জীবন লাভ করিয়া, তৎপুর শুক্রাচার্য্যের সমীপে সমাগত হইলেন এবং সমস্ত কথা নিবেদন করিলেন। শুক্রাচার্য্য বৃষপর্ব্বার উপর নিতান্ত ক্রুদ্ধ হইলেন। বৃষপর্ব্বা, পুরোহিতের ক্রোধ-শান্তির নিমিত্ত, সহস্র সখী সমন্বিতা শর্ম্মিষ্ঠাকে দেবযানীর হস্তে সমর্পণ করিলেন। তদবধি শর্ম্মিষ্ঠা দাসীরূপে গুরুকন্যা দেবযানীর সঙ্গিনী হইলেন। শুক্রাচার্য্য শর্ম্মিষ্ঠা প্রভৃতি অনুচারিণীগণের সহিত, কন্যাকে রাজা যযাতির হস্তে সম্প্রদান করিলেন। কেবল বলিয়া দিলেন যে, শর্ম্মিষ্ঠা রাজকন্যা, তাহার সহিত রাজা যযাতি কদাচ পত্নীভাবে ব্যবহার করিতে পারিবেন না। রাজা যযাতি রাজ্ঞী দেবযানীর সহিত স্বরাজ্যে প্রত্যাগত হইলেন।

ক্রমে দেবযানীর গর্ভে যদু ও তুর্ব্বসু নামে দুই পুত্রের জন্ম হইল। তদ্দর্শনে শর্ম্মিষ্ঠার মন অতিশয় বিচলিত হইতে লাগিল। তাঁহার যৌবনকাল ও সৌন্দর্য্য সম্ভার বৃথা হইল, স্বামী সহবাস হইলে তিনিও পুত্রের জননী হইয়া সুখিনী হইতে পারিতেন, ইত্যাদি কল্পনা সমূহকে প্রশ্রয় দিয়া তিনি নিতান্ত কাতরা হইতে লাগিলেন এবং একদিন সমুচিত সুযোগে নির্ব্বন্ধাতিশয্য সহকারে রাজা যযাতিকে স্বকীয় হৃদয়-ভাব নিবেদন করিলেন। পরম ধার্ম্মিক রাজা যযাতি ঋতুকালে অপত্যকামা সুন্দরীর অনুরোধ পালন একান্ত কর্ত্তব্য বোধে, তদীয় প্রস্তাবে সম্মত হইলেন। কালক্রমে শর্ম্মিষ্ঠার গর্ভে রাজা যযাতির দ্রুহ্য, অনু এবং পুরু নামে তিন নন্দনের আবির্ভাব হইল।

এদিকে রাজ্ঞী দেবযানী যখন ক্রমশঃ জানিতে পারিলেন যে, তাঁহার স্বামীই শর্ম্মিষ্ঠানন্দন-

তোমার পিতামহ ভীষ্মাদির জরিত দেহ বিনষ্ট হইয়া নব্য কলেবর উৎপন্ন হইবে ; তন্নিমিত্ত বরং সন্তোষ প্রকাশ করাই কর্ত্তব্য, তোমার ন্যায় পণ্ডিত ব্যক্তির তদর্থ শোক করা কখনই বিধেয় নহে"। পূর্ব্ব শ্লোকে আত্মার বহুত্ব উক্ত হইলেও, ভগবান্ "দেহী" পদটি এস্থলে জাত্যভিপ্রায়ে * একবচনান্ত নির্দ্দেশ করিয়াছেন।

অদ্বৈতবাদিগের মতে বিশুদ্ধ আত্মা একমাত্র, এবং অবিদ্যা দ্বারা অপরিচ্ছিন্ন ; অবিদ্যাতে প্রতিবিম্বিত চৈতন্যময় জীবাত্মা নানা অর্থাৎ বহু। শ্রুতিও এইরূপই বলিয়াছেন, "এক আকাশ যেমন ঘটাদি পৃথক্ পৃথক্ পদার্থে পৃথক্ পৃথক্ ভাবে পরিদৃষ্ট হয়, এক সূর্য্য যেমন পৃথক্ পৃথক্ জলাশয়ে পৃথক্ পৃথক্ বলিয়া বোধগম্য হয়, তদ্রূপ এক আত্মা অনেক দেহাবলম্বী হইয়া বহুবিধ প্রতীত হয়।" তাদৃশ আত্ম-তত্ত্ব-জ্ঞান দ্বারা আত্মগত বহুত্ব জ্ঞান নিবৃত্তি হয় এবং তদ্গত একত্ব সিদ্ধ হয়। "দেহিনঃ" এই একবচনান্ত পদ দ্বারা ভগবান্ ইহাই প্রকটিত করিলেন। বিদ্যাভূষণ মহা-

গণের জনক, তখন তাঁহার ক্রোধের সীমা থাকিল না। তিনি রোষ-পরবশ হইয়া পিতৃ-ভবনে গমন করিলেন। রাজা যযাতিও যথাবিহিত প্রযত্নে তাঁহার ক্রোধশান্তি করিতে করিতে অনুবর্ত্তী হইলেন। কন্যার মুখে সমস্ত বৃত্তান্ত পরিজ্ঞাত হইয়া শুক্রাচার্য্য ক্রোধান্ধ হইয়া উঠিলেন এবং জামাতাকে "জরাগ্রস্ত হও" বলিয়া অভিসম্পাত প্রদান করিলেন। রাজা যযাতি নানা প্রকার বিলাপ বাক্যে স্বকীয় যৌবন ভোগে অতৃপ্তির কথা জানাইয়া কাতরতা প্রকাশ করিতে লাগিলেন। তখন শুক্রাচার্য্য বলিলেন, যদি অপর কেহ তোমার জরা গ্রহণ করিয়া তোমাকে তাহার যৌবন প্রদান করে, তাহা হইলে তোমার বাসনা চরিতার্থ হইতে পারে। রাজা যযাতি এই আদেশে তুষ্ট হইয়া রাজ্যে আগমন করিলেন এবং জ্যেষ্ঠ তনয় যদুকে সম্বোধন করিয়া কিয়ৎকালের নিমিত্ত অবস্থার বিনিময় করিতে বলিলেন। কিন্তু যদু স্বকীয় যৌবন পিতাকে প্রদান করিয়া তদীয় জরা গ্রহণে সম্মত হইলেন না। যযাতির অন্যান্য পুত্রেরাও এইরূপে পিতৃ-বাসনা পরিপূর্ণ করিতে অসম্মত হইলেন। কেবল শর্ম্মিষ্ঠার গর্ভজাত কনিষ্ঠ নন্দন পুরুকে এই কথা বলিবামাত্র, গুণশ্রেষ্ঠ রাজনন্দন উত্তর দিলেন যে, "কো নু লোকে মনুষ্যেন্দ্র পিতুরাত্মকৃতঃ পুমান্। প্রতিকর্ত্তুং ক্ষমো যস্য প্রসাদাদ্বিন্দতে পরম্॥ উত্তমশ্চিন্তিতং কুর্য্যাৎ প্রোক্তকারী তু মধ্যমঃ। অধমোঽশ্রদ্ধয়া কুর্য্যাদকর্ত্তোচ্চারিতং পিতুঃ॥" অর্থাৎ হে রাজন্! যাঁহার কৃপায় পরমপদ প্রাপ্তি ঘটে সংসারে কেহই সেই পিতৃদেব কৃত উপকারের প্রতিশোধ প্রদান করিতে পারে না। যে পুত্র পিতার মনোগত ভাব বুঝিয়া কার্য্য করে সেই উত্তম, যে আদিষ্ট হইলে পিতৃকার্য্য সম্পন্ন করে সে পুত্র মধ্যম, যে অশ্রদ্ধার সহিত পিতৃকার্য্য সম্পন্ন করে সে পুত্র অধম এবং যে আদিষ্ট হইয়াও পিতৃকার্য্য সম্পন্ন না করে, সে পুত্র পিতার বিষ্ঠাপ্রায়।" (শ্রীমদ্ভাগবত ৯। ৮১) অতঃপর পুরু হৃষ্টমনে পিতার সহিত স্বকীয় বয়োঽবস্থার পরিবর্ত্তন করিলেন। রাজা যযাতি পুত্র-প্রদত্ত যৌবন-শ্রীতে বিভূষিত হইয়া, কিয়ৎকাল পরম সুখে ইচ্ছামত আহার বিহার করিতে থাকিলেন।

* 'জাত্যাবেকবচন' এই ব্যাকরণসূত্রানুসারে এক জাতীয় বহুপদার্থের উল্লেখ স্থলে একবচনের ব্যবহার প্রসিদ্ধ। যথা ; সম্পন্নো যবঃ ইত্যাদি।

শয় উক্ত অদ্বৈতবাদের খণ্ডনার্থ বলিতেছেন, পূর্ব্বোক্ত মত নিতান্ত অসমীচীন বলিয়া বোধ হইতেছে ; কারণ জড়া অবিদ্যা কর্তৃক চৈতন্যময় আত্মার বিভাগ করা কোন প্রকারেই সম্ভবপর হইতে পারে না। আর যদি বাস্তবিকই অবিদ্যা কর্তৃক আত্মার ছেদ হয়, ইহা তুমি স্বীকার কর, তাহা হইলে "আত্মা নির্ব্বিকারী" এই বাক্যের ব্যাঘাত হইয়া পড়ে।

যদি বল অবিদ্যা-প্রতিবিম্বিত আত্মা বহু,তাহাও যুক্তিযুক্ত নহে ; যেহেতু রূপহীন আত্মার প্রতিবিম্ব অসম্ভব। যদি তাহা হইত, তাহা হইলে রূপহীন আকাশেরও প্রতিবিম্ব হইতে পারিত। জলাদিতে যে প্রতিবিম্ব দৃষ্ট হইতেছে তাহা আকাশের নহে, তদন্তর্গত গ্রহ-নক্ষত্রাদির প্রতিবিম্ব জানিবে। অতএব পূর্ব্বোক্ত জীবাত্মা বহু, অর্থাৎ নানা,তাহা অবিদ্যা কর্তৃক পরিচ্ছিন্ন, বা অবিদ্যাতে প্রতিবিম্বিত নহে। "আকাশমেকং হি" ইত্যাদি শ্রুতিও পরমাত্মার একত্ব প্রতিপাদন করিতেছে।

হে বিনাশভীত সখে ! তুমি প্রত্যক্ষ ও পরিদৃশ্যমান্ সত্য হৃদয়ঙ্গম করিতে অসমর্থ হইয়া, স্বকীয় স্বভাব-সিদ্ধ ধীরতা বিসর্জ্জন দিতেছ। জন্ম অবধি মরণ পর্য্যন্ত মনুষ্যের জীবন-যাত্রা কদাপি এক ভাবে অতিবাহিত হয় না। মাতৃগর্ভচ্যুত ললিত-কোমল-কলেবর সুকুমার শিশু সর্ব্বতোভাবে পরমুখ-প্রত্যাশী ও পরানুগ্রহ-পরিপুষ্ট হইয়া কালসহকারে, কন্দর্প-বিনিন্দিত কমনীয় কান্তি-সম্পন্ন কিশোরতা প্রাপ্ত হয় এবং অচিরে বর্দ্ধমান হইয়া বল-বিক্রম-বিশিষ্ট বিশালোরস্ক যুবকাকার ধারণ করে। কালে সেই পরম শোভাময় শরীরের উজ্জ্বলতা ও তেজঃ মন্দীভূত হইয়া যায় এবং সেই একদা প্রফুল্ল ও হসন্মুখ যুবা পলিতকেশ,দন্তবিহীন,শক্তিশূন্য বার্দ্ধক্য দশায় উপনীত হয়। শরীরের এই বিবিধ অবস্থান্তর দর্শনে মনুষ্য ব্যাকুল হয় না। সত্য বটে, যৌবনের পর জরাগ্রস্ত হইবার সময় মানবের হৃদয়গত প্রসন্নতা অপগত হয় ; কিন্তু অপর দিকে দেখ, বাল্যকাল বিগত হইয়া জীবনের সারভূত যৌবন সমাগমে তাহাদের আনন্দ বিপুল পরিমাণে সংবর্দ্ধিত হয় ; অতএব প্রফুল্লতা ও অপ্রসন্নতার আলোচনা করিলে, উভয়ই মনুষ্য-জীবনে সমভাবে বর্ত্তমান দেখা যায়। কিন্তু শরীরের যে দশাই কেন উপস্থিত হউক না, মানব যে তাহার নিমিত্ত কখন শোক-সন্তপ্ত বা ভয়-বিকলিত হয় না ইহা স্থির। মৃত্যু ও দেহান্তর-প্রাপ্তি অবিকল এইরূপই

জানিবে। মরণই মানবাত্মার শেষ নহে; মৃত্যুর পর আত্মা কর্ম্মানুসারে দেহান্তর পরিগ্রহ করে। অতএব যেমন শরীরের অবস্থান্তর ঘটিয়া বিবিধ পরিবর্ত্তন পরিলক্ষিত হয়, মৃত্যুর পর আত্মার অন্যরূপ দেহাশ্রয় তদ্রূপ এক-তম পরিবর্ত্তন বলিয়া বোধ করিলে, মরণ-ভয়ে ভীত বা কাতর হইবার কোনই কারণ থাকিবে না। ভাবিয়া দেখ, হে শোকমুগ্ধ সখে! তুমি জননী-জঠর-নিষ্ক্রান্ত হইয়াই এরূপ বল-বিক্রম-বিশিষ্ট দানবারি-প্রতিদ্বন্দ্বী বীর-পুরুষ হও নাই, আর ঐ যে প্রাতঃস্মরণীয় শান্তনব ভীষ্মদেব বার্দ্ধক্য-সুলভ বিজ্ঞতায় মানবোত্তম রূপে প্রতিষ্ঠাভাজন হইয়াছেন, সেই গঙ্গানন্দনও জন্মদিবসেই শরীরের এই অবস্থা প্রাপ্ত হন নাই। হে ভ্রাতঃ! কালে আমা-দিগের সন্তানেরা আমাদিগের অবস্থাপন্ন হইবে, এবং আমরা ভীষ্মাদি মহাত্মগণের দশায় উপনীত হইব। এইরূপে মনুষ্য শরীর প্রতিনিয়ত পরিবর্ত্তন পরিগ্রহ করিতেছে। কিন্তু কোথায় কবে মানবকে সে জন্য শোকের উচ্ছ্বাস প্রকাশ করিতে বা সভয়ে সঙ্কুচিত হইতে দেখিয়াছ? মরণের পরেও আবার বিভিন্ন কলেবর ধারণ করিয়া, মনুষ্য ভিন্নভাবে কর্ম্মক্ষেত্রে প্রবেশ করিবে। ঐ পূজ্যপাদ পিতামহ ভীষ্মদেব সমরে প্রাণ-ত্যাগ করিলে, এই জরিত দেহ পরিত্যাগ করিয়া নবীন দেহ লাভ করি-বেন। বৃদ্ধেরা যৌবন গত হইলে তাহার পুনঃ প্রাপ্তির কামনা করে। দেহান্তর হইলে তাহাই সংসাধিত হয়, অর্থাৎ জরাজীর্ণ বয়ঃ-ক্লিষ্ট দেহের পরিবর্ত্তে নবোৎফুল্ল কলেবর লাভ করিবার সেই শুভ সুযোগ সমুপস্থিত হয়। সুতরাং ভাবিয়া দেখিলে মৃত্যু কল্যাণকর ও শুভপ্রদ; তজ্জন্য কাতর ও অবসন্ন হওয়া নিরতিশয় ভ্রান্তির পরিচায়ক।

"হে সখে! তোমার ধীরতা চিরপ্রসিদ্ধ। স্বধর্ম্ম পরিপালনার্থ স্বারোপিত সন্ন্যাসাশ্রম অবলম্বন করিতে যাঁহার চিত্ত অণুমাত্র কাতর হয় নাই; সুর-পুরে সুরসুন্দরী উর্ব্বশীর প্রেম-প্রভাবে যাঁহার হৃদয় বিগলিত হয় নাই; কৌরব-সভায় দ্যূতক্রীড়ার পর অপমানিতা বনিতার কাতরোক্তি শ্রবণে যাঁহার হৃদয় বিচলিত হয় নাই; রাজসূয় যজ্ঞস্থলে যাঁহার সুবুদ্ধি ও সুব্যবস্থার বিন্দুমাত্র বিশৃঙ্খলা ঘটে নাই, সেই কর্ত্তব্যপরায়ণ ধর্ম্ম-প্রাণ অর্জ্জুন যে ধীরগণের শীর্ষস্থানীয় তাহার কোনই সন্দেহ নাই। স্বর্গ ও মর্ত্ত্য, সর্ব্বত্রই যাঁহার বীরমহিমার কীর্ত্তিকলাপ সঙ্ঘোষিত, দেব ও মানব-কণ্ঠে

যাঁহার অপরিসীম বীরত্ব-কাহিনী নিরন্তর নিনাদিত, যিনি অমিতপরাক্রম অরাতিকুল বিনাশে চিরদিন উদ্যতায়ুধ, যাঁহার গাণ্ডীব-টঙ্কার শ্রবণে শত্রু-সমূহ ভীতি-বিকলিত-চিত্তে পলায়ন-পরায়ণ, রণক্ষেত্রই যাঁহার পরমপ্রিয় প্রীতি-নিকেতন স্বরূপ, সহস্র সহস্র রণদুর্ম্মদ শত্রু-সন্দর্শনেও যাঁহার চিত্ত বিন্দুমাত্র বিচলিত হয় না, সেই বীরকুল-চূড়ামণি ধীরশ্রেষ্ঠ অর্জ্জুন অদ্য সমরক্ষেত্রে সমাগত হইয়া স্বকীয় স্বভাবসিদ্ধ ধীরতা বিসর্জ্জন দিতেছেন এবং অধীরের স্থায় শোকমুগ্ধ হইয়া কর্ত্তব্যপালনে বিমুখ হইতেছেন,এতদপেক্ষা শোচনীয় ব্যাপার আর কি হইতে পারে! অচিরস্থায়ী, মরণ-ধর্ম্মশীল এই দেহনাশের ভয়ে জগতে কোনও ধীর ব্যক্তি কদাপি কাতর হন না। ভ্রাতঃ! তুমি ধীরচূড়ামণি হইয়া, কেন নশ্বর শরীর নাশ-শঙ্কায় অবসন্ন হইতেছ এবং কর্ত্তব্যপালনে বিমুখ হইতেছ? তোমার ব্যবহার দর্শনে জনসমাজ বিস্ময়াবিষ্ট হইবে, তোমার চিরপ্রসিদ্ধ ধীরতা অপগত হইবে, সর্ব্বত্র তোমার কলঙ্ক প্রচারিত হইবে, এবং লোকে তোমাকে অধীর বলিয়া লাঞ্ছিত করিতে থাকিবে। অতএব হে অভিন্ন-হৃদয় বান্ধব! তুমি তুচ্ছ হৃদয়াবসাদ পরিহার করিয়া স্বভাবসিদ্ধ ধীরতাকে আশ্রয় কর এবং পরি-গৃহীত স্বধর্ম্ম-সেবায় বিনিযুক্ত হইয়া জগতীতলে স্বকীয় বীর ও ধীররূপ পরম সুনাম সমধিক রূপে সুপ্রতিষ্ঠিত কর ॥ ১৩ ॥

—:০:;:০:(:০—

**মাত্রাস্পর্শাস্তু কৌন্তেয়! শীতোষ্ণ-সুখ-দুঃখদাঃ।**
**আগমাপায়িনোঽনিত্যাস্তাংস্তিতিক্ষস্ব ভারত! ॥ ১৪॥**

**অন্বয়।**—কৌন্তেয় (কুন্তীনন্দন)! মাত্রাস্পর্শাঃ (ইন্দ্রিয়বৃত্তীনাং বিষয়েষু সম্বন্ধাঃ) তু [তে] শীতোষ্ণসুখদুঃখদাঃ (শৈত্যোত্তাপাদি-জনিতানন্দক্লেশপ্রদায়কাঃ) আগমাপায়িনঃ (নাশোৎপত্তিবন্তঃ) [তস্মাৎ] অনিত্যাঃ (অস্থিরাঃ) ভারত (ভরতকুলসম্ভূত অর্জ্জুন)! তান্ (শীতোষ্ণাদীন্) তিতিক্ষস্ব (প্রসহস্ব—উপেক্ষস্ব বা) ॥ ১৪ ॥

**প্রতিশব্দ।**—কুন্তীনন্দন! বিষয়ের সহিত ইন্দ্রিয়বৃত্তির যে সম্বন্ধ-

[ তাহা ] হিমোত্তাপ-ক্লেশানন্দকর, উৎপত্তি-বিনাশ-ধর্ম্মশীল [তজ্জন্য] অচিরস্থায়ী ; ভরতবংশোদ্ভব অর্জ্জুন। তাহাদিগকে সহ্য-কর ॥ ১৪ ॥

ব্যাখ্যা।—হে ভরতবংশাবতংস কুন্তীনন্দন! ইন্দ্রিয়-সমূহের সহিত বাহ্য-বিষয়ের যে সম্বন্ধ তাহাই শীতোষ্ণাদি বিবিধ বোধের প্রবর্ত্তক এবং হর্ষ বিষাদাদির জনক। তৎসমস্ত উৎপত্তি-বিনাশ-বিশিষ্ট সুতরাং অনিত্য। অতএব তাদৃশ বাহ্যকারণজনিত হর্ষবিষাদে অভিভূত না হইয়া ধীরভাবে তৎসমস্ত সহ্য করিতে ও অকিঞ্চিৎকর বোধে উপেক্ষা করিতে অভ্যাস কর ॥ ১৪ ॥

শঙ্করাচার্য্য।—যদ্যপ্যাত্মবিনাশনিমিত্তো মোহো ন সম্ভবতি নিত্য আত্মেতি বিজানতস্তথাপি শীতোষ্ণসুখদুঃখপ্রাপ্তিনিমিত্তো মোহো লৌকিকো দৃশ্যতে, সুখবিয়োগনিমিত্তো মোহো দুঃখসংযোগাদিনিমিত্তশ্চ শোক ইত্যেতদর্জ্জুনস্য বচনমাশঙ্ক্যাহ মাত্রাস্পর্শা ইতি। মাত্রা আভির্মীয়ন্তে শব্দাদয় ইতি শ্রোত্রাদীনীন্দ্রিয়াণি, মাত্রাণাং স্পর্শাঃ শব্দাদিভিঃ সংযোগাস্তে শীতোষ্ণসুখদুঃখদাঃ শীতমুষ্ণং সুখং দুঃখঞ্চ প্রযচ্ছন্তীতি। অথবা স্পৃশ্যন্তে ইতি স্পর্শা বিষয়াঃ শব্দাদয়ঃ, মাত্রাশ্চ স্পর্শাশ্চ, শীতোষ্ণসুখদুঃখদাঃ, শীতং কদাচিৎ সুখং, কদাচিদ্দুঃখং, তথোষ্ণমপ্যনিয়তস্বরূপং, সুখদুঃখে পুনর্নিয়তরূপে যতো ন ব্যভিচরতোঽতস্তাভ্যাং পৃথক্ শীতোষ্ণয়োর্গ্রহণং, যস্মাৎ তে মাত্রাস্পর্শাদয়ঃ, আগমাপায়িনঃ আগমাপায়শীলাঃ তস্মাদনিত্যা উৎপত্তিবিলয়রূপত্বাৎ, অতস্তান্ শীতোষ্ণাদীংস্তিতিক্ষস্ব প্রসহস্ব তেষু হর্ষবিষাদং মাকার্ষীরিত্যর্থঃ ॥ ১৪ ॥

আনন্দগিরি।—আত্মনঃ শ্রুত্যাদিপ্রমিতে নিত্যত্বে তদুৎপত্তিবিনাশপ্রযুক্তশোকমোহাভাবেঽপি প্রকারান্তরেণ শোক-মোহৌ স্যাতামিত্যাশঙ্কামনূদ্যোত্তরত্বেন শ্লোকমবতারয়তি যদ্যপীত্যাদিনা। শীতোষ্ণয়োস্তাভ্যাং সুখদুঃখয়োশ্চ প্রাপ্তিং নিমিত্তীকৃত্য যো মোহাদির্দৃশ্যতে তস্যান্বয়ব্যতিরেকাভ্যাং দৃশ্যমানত্বমাশ্রিত্য লৌকিকবিশেষণমপোচ্যানিত্যত্র যো বিদ্যাধিকারী শুচিস্তস্য তিতিক্ষুঃ সমাহিতো ভূত্বেতি শ্রুতেঃ, তিতিক্ষুত্বং বিশেষণমিহোপদিশ্যতে। ব্যাখ্যেয়ং পদমুপাদায় করণব্যুৎপত্ত্যা তস্যেন্দ্রিয়বিষয়ত্বং দর্শয়তি মাত্রা ইত্যাদিনা। ষষ্ঠীসমাসং দর্শয়ন্ ভাবব্যুৎপত্ত্যা স্পর্শশব্দার্থমাহ মাত্রাণামিতি। তেষামর্থক্রিয়ামাদর্শয়তি তে শীতেতি। সম্প্রতি শব্দদ্বয়স্য কর্ম্মব্যুৎপত্ত্যা শব্দাদিবিষয়পরত্বমুপেত্য সমাসান্তরং দর্শয়ন্ বিষয়াণাং কার্য্যং কথয়তি অথ বেতি। নন্বু শীতোষ্ণপ্রবৃত্তেঃ সুখদুঃখপ্রদত্বস্য সিদ্ধত্বাৎ কিমিতি শীতোষ্ণয়োঃ সুখদুঃখাভ্যাং পৃথগ্‌গ্রহণমিতি তত্রাহ শীতমিতি। বিষয়েভ্যস্তু পৃথক্কথনং তদন্তর্ভূতয়োরেব তয়োঃ সুখদুঃখহেত্বোরানুকূল্যপ্রাতিকূল্যয়োরুপলক্ষণার্থং অধ্যাত্মং হি শীতমুষ্ণং বানুকূল্যং প্রাতিকূল্যং বা সম্পাদ্য বাহ্যা বিষয়াঃ সুখাদি জনয়ন্তি। নন্বু বিষয়েন্দ্রিয়সংযোগস্যাত্মনি সত্ত্বা সত্ত্বাৎ তৎপ্রযুক্তশীতাদেরপি তথাত্বাৎ তন্নিমিত্তো হর্ষবিষাদো তন্নিরাশনাবিত্যাশঙ্ক্যোত্তরার্দ্ধং ব্যাচষ্টে যস্মাদিত্যা-

ভিদা। অত্র চ কৌন্তেয়ভারতেতি সম্বোধনাভ্যামুভয়কুলশুদ্ধস্যৈব বিদ্যাধিকারিত্বমিতি এতদেব দ্যোত্যতে ॥ ১৪ ॥

রামানুজ।—শব্দস্পর্শরূপরসগন্ধাঃ। সাশ্রয়াস্তন্মাত্রকার্য্যত্বান্মাত্রা ইত্যুচ্যন্তে, শ্রোত্রাদিভিস্তেষাং স্পর্শাঃ শীতোষ্ণমৃদুপরুষাদিরূপসুখদুঃখদা ভবন্তি। শীতোষ্ণশব্দঃ প্রদর্শনার্থস্তান্ ধৈর্য্যেণ যাবদ্যুদ্ধাদিশাস্ত্রীয়কর্ম্মসমাপ্তি তিতিক্ষস্ব ইতি তে চাগমাপায়িত্বাদ্ধৈর্য্যবতাং ক্ষন্তুং যোগ্যা অনিত্যাশ্চৈতে। বন্ধহেতুভূতকর্ম্মনাশে সতি আগমাপায়িত্বেনাপি ন বর্ত্তন্ত ইত্যর্থঃ ॥ ১৪ ॥

হনুমান্।—যত্তাত্মনাশনিমিত্তঃ শোকো ন ভবতি নিত্য আত্মেতি জানতস্তথাপি শীতোষ্ণনিমিত্তঃ শোকঃ সম্ভবতি ইত্যেতদর্জ্জুনস্য বচনমাশঙ্ক্যাহ মাত্রাস্পর্শাস্ত্বিতি। মীয়ন্তে আভিঃ শব্দাদয় ইতি মাত্রা ইন্দ্রিয়াণি, মাত্রাণাং স্পর্শাঃ শব্দাদিভিঃ সংযোগাঃ, শীতোষ্ণসুখদুঃখদাঃ। শীতঞ্চ উষ্ণঞ্চ শীতোষ্ণে তে এব সুখদুঃখে তে দদতীতি শীতোষ্ণসুখদুঃখদাঃ। আগমাপায়িনঃ আগমাপায়শীলাস্তস্মাদনিত্যাস্তান্ মাত্রাস্পর্শান্ তিতিক্ষস্ব প্রসহস্ব, তেষু হর্ষবিষাদঃমাকার্যীরিত্যর্থঃ ॥১৪॥

শ্রীধর।—নন্বু তানহং ন শোচামি কিন্তু তদ্বিয়োগাদিদুঃখভাজং মামেবেতি চেত্তত্রাহ মাত্রাস্পর্শা ইতি। মীয়ন্তে জ্ঞায়ন্তে বিষয়া আভিরিতি মাত্রা ইন্দ্রিয়বৃত্তয়স্তাসাং স্পর্শা বিষয়ৈঃ সহ সম্বন্ধাস্তে শীতোষ্ণাদিপ্রদা ভবন্তি তে ত্বাগমাপায়িত্বাদনিত্যা অস্থিরা অতস্তাংস্তিতিক্ষস্ব সহস্ব, যথা জলাতপাদিসংসর্গাস্তত্তৎকালকৃতাঃ স্বভাবতঃ শীতোষ্ণাদি প্রযচ্ছন্তি এবমিষ্টসংযোগবিয়োগা অপি সুখদুঃখানি প্রযচ্ছন্তি তেষাঞ্চাস্থিরত্বাৎ সহনং তব ধীরস্যোচিতং, ন তু তন্নিমিত্তহর্ষবিষাদপারবশ্যমিত্যর্থঃ ॥ ১৪ ॥

বলদেব।—নন্বু ভীষ্মাদয়ো মৃতাঃ কথং ভবিষ্যন্তীতি তদ্দুঃখনিমিত্তঃ শোকো মা ভূৎ। তদ্বিচ্ছেদদুঃখনিমিত্তস্তু মে মনঃপ্রভৃতীনি প্রদহন্তীতি চেৎ তত্রাহ মাত্রেতি। মাত্রাস্ত্বগাদীন্দ্রিয়বৃত্তয়ঃ। মীয়ন্তে পরিচ্ছিদ্যন্তে বিষয়া আভিরিতি ব্যুৎপত্তেঃ। স্পর্শাস্তাভির্ব্বিষয়াণামবচ্ছত্তাবাস্তে খলু শীতোষ্ণসুখদুঃখদা ভবন্তি। যদেব শীতলমুদকং গ্রীষ্মে সুখদং তদেব হেমন্তে দুঃখদমিত্যতোঽনিয়তত্বাদাগমাপায়িত্বাচ্চানিত্যানস্থিরাংস্তান্ তিতিক্ষস্ব সহস্ব। এতদুক্তং ভবতি। মাঘস্নানং দুঃখকরমপি ধর্ম্মতয়া বিধানাদ্যথা ক্রিয়তে তথা ভীষ্মাদিভিঃ সহ যুদ্ধং দুঃখকরমপি তথা বিধানাৎ কার্য্যমেব। তত্রত্যো দুঃখানুভবস্ত্বাগন্তুকো ধর্ম্মসিদ্ধত্বাৎ সোঢ়ব্যঃ। ধর্ম্মাজ্জ্ঞানোদয়েন মোক্ষলাভে তূত্তরত্র তস্য নানুবৃত্তিশ্চ জ্ঞাননিষ্ঠাপরিপাকং বিনৈব ধর্ম্মত্যাগস্ত্বনর্থহেতুরিতি। কৌন্তেয় ভারতেতি পদাভ্যামুভয়কুলশুদ্ধস্য তে ধর্ম্মভ্রংশো নোচিত ইতি সূচ্যতে ॥ ১৪ ॥

মধুসূদন।—নন্বাত্মনো নিত্যত্বে বিভুত্বে চ ন বিবদামঃ, প্রতিদেহমেকত্বন্তু ন সহামহে। তথাহি বুদ্ধি-সুখ-দুঃখেচ্ছা-দ্বেষ-প্রযত্ন-ধর্ম্মাধর্ম্ম-ভাবনাখ্যনববিশেষগুণবন্তঃ প্রতিদেহং ভিন্না এব "নিত্যা বিভবশ্চাত্মানঃ ইতি বৈশেষিকা মন্যন্তে" ইমমেব চ পক্ষং তার্কিকমীমাংসকাদয়োঽপি প্রতিপন্নাঃ। সাংখ্যাস্তু বিপ্রতিপদ্যমানা অপ্যাত্মনো গুণবত্ত্বে প্রতিদেহং ভেদেন বিপ্রতিপদ্যন্তে; অন্যথা সুখদুঃখাদিসঙ্করপ্রসঙ্গাৎ, তথাচ ভীষ্মাদিভিন্নস্য মম নিত্যত্বে বিভুত্বেঽপি সুখদুঃখাদিযোগিত্বাদ্ভীষ্মাদিবন্ধুদেহবিচ্ছেদে সুখবিয়োগো দুঃখসংযোগশ্চস্যাদিতি কথং শোকমোহাবনুচিতা-

বিভি অর্জ্জুনাভিপ্রায়মাশঙ্ক্য লিঙ্গশরীরবিবেকায়াহ মাত্রেতি। মীয়ন্তে আভির্বিষয়া ইতি মাত্রা ইন্দ্রিয়াণি, তাসাং স্পর্শা বিষয়ৈঃ সম্বন্ধাস্তত্তদ্বিষয়াকারান্তঃকরণপরিণামা বা, তে আগমাপায়িন উৎপত্তিবিনাশবন্তঃ অন্তঃকরণস্যৈব শীতোষ্ণাদয়ঃ সুখদুঃখদাঃ ন তু নিত্যস্য বিভোরাত্মনঃ তস্য নির্গুণত্বান্নির্বিকারত্বাচ্চ নহি নিত্যস্যানিত্যধর্ম্মাশ্রয়ত্বং সম্ভবতি ধর্ম্মধর্ম্মিণোরভেদাৎ সম্বন্ধান্তরানুপপত্তেঃ, সাক্ষ্যস্য সাক্ষিধর্ম্মত্বানুপপত্তেশ্চ। তদুক্তং "নর্তে স্যাদ্বিক্রিয়াং দুঃখী সাক্ষিতাকাঽবিকারিণঃ। ধীবিক্রিয়া সহস্রাণাং সাক্ষ্যতোঽহমবিক্রিয়ঃ" ইতি। তথাচ সুখদুঃখাদ্যাশ্রয়ীভূতান্তঃকরণভেদাদেব সর্ব্বব্যবস্থোপপত্তের্নির্ব্বিকারস্য সর্ব্বভাসকস্যাত্মনো ভেদে মানমস্তি, তদ্রূপেণ স্ফুরণরূপেণ চ সর্ব্বত্রানুগমাৎ। অন্তঃকরণস্য তাবৎ সুখদুঃখাদৌ জনকত্বমুভয়বাদিসিদ্ধম্। তত্র সমবায়িকারণত্বস্যৈবাভ্যর্হিতত্বাৎ তদেব কল্পয়িতুমুচিতং নতু সমবায়িকারণান্তরানুপস্থিতৌ নিমিত্তত্বমাত্রং, তথাচ "কামঃ সঙ্কল্পঃ" ইত্যাদি শ্রুতিরেব তৎ সর্ব্বং মনএবেতি কামাদি সর্ব্ববিকারোপাদানত্বমভেদনির্দ্দেশাৎ মনস আহ। আত্মনশ্চ স্বপ্রকাশজ্ঞানানন্দরূপত্বস্য শ্রুতিভির্বোধনাৎ কামাদ্যাশ্রয়ত্বং, অতো বৈশেষিকাদয়ো ভ্রান্তা হ্যাত্মনো বিকারিত্বং ভেদঞ্চাঙ্গীকৃতবন্ত ইত্যর্থঃ। অন্তঃকরণস্যাগমাপায়িত্বাৎ দৃশ্যত্বাচ্চ, নিত্যদৃগ্রূপাত্মনোঽভিন্নস্য সুখাদিজনকা যে মাত্রাস্পর্শাস্তেঽপ্যনিত্যাঃ অনিয়তরূপাঃ, একদা সুখজনকস্যৈব শীতোষ্ণাদেরন্যদা দুঃখজনকত্বদর্শনাৎ, এবং কদাচিৎ দুঃখজনকস্যাপ্যন্যদা সুখজনকত্বদর্শনাৎ। শীতোষ্ণগ্রহণমাধ্যাত্মিকাধিভৌতিকাধিদৈবিকসুখদুঃখোপলক্ষণার্থং শীতমুষ্ণঞ্চ কদাচিৎ সুখং, কদাচিৎ দুঃখং, সুখদুঃখে তু ন কদাপি বিপর্য্যয়ত ইতি পৃথঙ্নির্দ্দেশঃ। তথাচাত্যস্থায়িত্বাৎ ত্বভিন্নস্য বিকারিণঃ সুখদুঃখাদিপ্রদান্ ভীষ্মাদিসংযোগবিয়োগরূপান্ মাত্রাস্পর্শান্ ত্বং তিতিক্ষস্ব, নৈতে মম কিঞ্চিৎকরা ইতি বিবেকেনোপেক্ষস্ব। দুঃখিতাদাত্ম্যাধ্যাসেনাত্মানং দুঃখিনং মাজ্ঞাসীরিত্যর্থঃ। কৌন্তেয় ভারতেতি সম্বোধনদ্বয়েনোভয়কুলবিশুদ্ধস্য তবাজ্ঞানমনুচিতমিতি সূচয়তি॥ ১৪॥

নীলকণ্ঠ।—নম্বু আত্মনো লিঙ্গশরীরাদন্যত্বেঽপি অহং দুঃখীত্যাদ্যনুভবাদ্দুঃখাদিধর্ম্মাশ্রয়ত্বং দুর্ব্বারং ততশ্চ ভীষ্মাদিবন্ধুবর্গনাশে সতি দুঃখসম্বন্ধো ভবত্যেবেত্যাশঙ্ক্যাহ মাত্রাস্পর্শা ইতি। মীয়ন্তে বিষয়া যাভিস্তা মাত্রা ইন্দ্রিয়বৃত্তয়ঃ। যথা দশ প্রজ্ঞামাত্রাঃ বাগাদয়ঃ, দশ ভূতমাত্রা নামাদয়ঃ, কৌষীতকিপ্রসিদ্ধাঃ, তাসাং স্পর্শাঃ পরস্পরং বিষয়বিষয়িভাবেন সম্বন্ধাঃ ইতি ব্যাখ্যেয়ম্। যদ্বা মাত্রা প্রমাত্রা সহ স্পর্শাঃ বিষয়েন্দ্রিয়সম্বন্ধাঃ, স্পর্শশব্দস্য তদ্বাচিত্বস্পর্শান্ কৃত্বা বহির্ব্বাহ্যানিত্যত্র দৃষ্টম্,তত্র স্পর্শপদেন তদ্বতোর্ব্বিষয়েন্দ্রিয়য়োরপি লাভঃ,তেন প্রমাতুঃ প্রমাণদ্বারা প্রমেয়েণ সহ সম্বন্ধাঃ সর্ব্বে শীতোষ্ণাদিবদাগমাপায়িনঃ উৎপত্তিবিনাশশীলাঃ," অতএবানিত্যাশ্চ তদ্বদেব সুখদুঃখদাশ্চ অতস্তান্ তিতিক্ষস্ব সহস্ব। হে কৌন্তেয়! ভারত! ইত্যুত্তমবংশ্যত্বেন ধীরত্বমস্য সূচয়তি। প্রমাতৃত্বাদিরনর্থো হি সুপ্তিসমাধিগ্রহাবেশাদিষ্বভাবাজ্জাগ্রৎস্বপ্নাদৌ ভাবাচ্চ কাদাচিৎকত্বয়া আত্মনি প্রতীয়মানোঽপি রজ্জুরগাদিবন্মিথ্যাভূতঃ সন্ তদ্ধর্ম্মত্বম্ ভজতে। যদ্ধি যত্রাভেদেনৈ কদাচিদ্ভাতি কদাচিন্ন, তৎ তত্রাধ্যস্তং রজ্জাবিব সর্পঃ, প্রমাত্রা-

দিশ্চ প্রতীচি প্রত্যগভেদেন কদাচিদ্ভাতি অতো মিথ্যেতি নিশ্চিতম্। তেন প্রতীচিপ্রমাতৃসম্বন্ধ এব নাস্তি সত্যমিথ্যাবস্তুনোর্ব্বাস্তবসম্বন্ধাযোগাৎ, প্রমাতৃধর্ম্মাণাং দুঃখাদীনান্তু প্রতীচিসম্বন্ধো দূরাপেত এব। কথং তর্হ্যাত্মনি দুঃখিত্বপ্রত্যয়ঃ? তত্তদুপাধিতাদাত্ম্যাধ্যাসাদিতি ভ্রমঃ। অতএব জাগ্রতি দৃষ্টং দুঃখং স্বপ্নে নানুবর্ত্ততে, স্বপ্নদৃষ্টং বা জাগ্রতি ন দৃশ্যতে। তথা চ শ্রুতিঃ, "স যৎ তত্র পশ্যতি পুণ্যঞ্চ পাপঞ্চানন্বাগতস্তেন ভবত্যসঙ্গো হ্যয়ং পুরুষঃ" ইতি, "কামঃ সঙ্কল্পো বিচিকিৎসা" ইত্যাদিশ্রুতিরেতৎ সর্ব্বং মন এবেত্যভেদনির্দ্দেশাৎ কামাদিসর্ব্ববিকারোপাদানত্বং মনস এবাহ। তস্মাৎ স্বপ্ন ইবাত্মনি দুঃখিত্বপ্রতীতির্ভ্রান্তিরেবেতি ইষ্টবিয়োগজনিতাং তাং তিতিক্ষস্বেতি ভাবঃ ॥ ১৪ ॥

বিশ্বনাথ।—নমু সত্যমেব তত্ত্বং তদপ্যবিবেকিনো মম মন এবানর্থকারি বৃথৈব শোক-মোহব্যাপ্তং দুঃখয়তীতি। তত্র ন কেবলং একং মন এব, অপিতু মনসো বৃত্তয়োঽপি সর্ব্বাস্বগাদী-ন্দ্রিয়রূপাঃ স্বস্ববিষয়ানুভাবা অনর্থকারিণ্য ইত্যাহ মাত্রেতি। মাত্রা ইন্দ্রিয়গ্রাহ্যবিষয়াস্তেষাং স্পর্শাঃ অনুভবাঃ। শীতোষ্ণেতি আগমাপায়িন ইতি। যদেব শীতলজলাদিকমুষ্ণকালে সুখদং তদেব শীতকালে দুঃখদমতোঽনিয়তত্বাদাগমাপায়িত্বাচ্চ তান্ বিষয়ানুভবান্ তিতিক্ষস্ব সহস্ব, তেষাং সহনমেব শাস্ত্রবিহিতো ধর্ম্মঃ। নহি মাঘে মাসি জলস্য দুঃখদত্ববুদ্ধ্যৈব শাস্ত্রে বিহিতঃ স্নানরূপো ধর্ম্মস্ত্যজ্যতে; ধর্ম্মএব কালে সর্ব্বানর্থনিবর্ত্তকো ভবত্যেবমেব যে পুত্রভ্রাত্রাদ্যাঃ উৎপত্তিকালে ধনাদ্যুপার্জ্জনকালে চ সুখদাস্ত এব মৃত্যুকালে দুঃখদা আগমাপায়িনোঽনিত্যা-স্তানপি তিতিক্ষস্ব; নতু তদনুরোধেন যুদ্ধরূপঃ শাস্ত্রবিহিতঃ স্বধর্ম্মস্ত্যাজ্যঃ। বিহিতধর্ম্মাচরণং খলু কালে মহদনর্থকৃদেব ইতি ভাবঃ ॥ ১৪ ॥

তাৎপর্য্য।—পূজ্যপাদ ভাষ্যকার শ্রীমচ্ছঙ্করাচার্য্য, পূজনীয় শ্রীমদানন্দ-গিরি এবং ভক্তিভাজন শ্রীমৎ শ্রীধর স্বামী এই শ্লোকের নিম্নলিখিত রূপ বিবৃতি করিয়াছেন। আর যদি বল যে, "স্বীকার করিলাম আত্মাকে নিত্য বলিয়া জানিতে পারিলে আত্মবিনাশ আশঙ্কায় মোহ হইতে পারে না; কিন্তু শীত-উষ্ণাদি জনিত সুখ-দুঃখ অবশ্যম্ভাবী এবং তন্নিমিত্ত মোহ সর্ব্বত্র পরিদৃষ্ট হয়।" এইরূপ ভাব কল্পনা করিয়া শ্রীহরি বলিতেছেন,—বন্ধো! তোমার স্থায় ধীরের নিকট এরূপ আশঙ্কা অনাশংসনীয়। মোহবশে তোমার পরম পরিশুদ্ধ পিতৃমাতৃকুলের কথা কি একেবারে বিস্মৃত হইলে? একবার ভাবিয়া দেখ দেখি তুমি কে? তুমি সেই জগদ্বিখ্যাত পরম যশস্বী ভরতমহারাজের বংশে জন্মপরিগ্রহ করিয়াছ; প্রাতঃস্মরণীয়া কুন্তীদেবী তোমাকে জঠরে স্থান প্রদান করিয়াছেন। জ্ঞান-লাভের যথার্থ অধিকারী তুমিই; অতএব নীচবংশ-সম্ভূত সামান্য জনগণের স্থায় তোমার এরূপ

অযথা মোহ-প্রকাশ করা ভাল দেখায় না। মোহ-নির্ম্মুক্ত হইয়া চিত্তকে সমাহিত করিতে হইলে অগ্রে] তোমাকে তিতিক্ষু হইতে হইবে।

তিতিক্ষু কাহাকে বলে বলিতেছি শ্রবণ কর। যেমন আলোক এবং অন্ধকার পরস্পর-বিরুদ্ধ; শীত ও উষ্ণ, সুখ ও দুঃখ তেমনই পরস্পর বিরুদ্ধ। অর্থাৎ একের অভাবে অপরের আবির্ভাব হয়, এবং একের আবির্ভাবে অপরের তিরোভাব হয়। আলোকের আবির্ভাবে অন্ধকারের তিরোভাব হয় এবং অন্ধকারের আবির্ভাবে আলোক তিরোহিত হয়। সুখের আগমনে দুঃখ পলায়ন করে, এবং দুঃখের আগমনে সুখ সে স্থান পরিত্যাগ করে।

এখন পরস্পর বিরুদ্ধ-ভাবের আবির্ভাব বা তিরোভাবের কারণ অনুসন্ধানে সম্প্রবৃত্ত হইলে দেখা যায় যে, শ্রবণাদি ইন্দ্রিয়গণ এবং শব্দাদি বিষয়-সমূহের পরস্পর সংযোগই এ বিষয়ের একমাত্র মুখ্য কারণ। অর্থাৎ কি শীত কি উষ্ণ, কি সুখ কি দুঃখ সকলেরই একমাত্র উদ্ভব স্থল বিষয় ও ইন্দ্রিয়গণের সংযোগ। শ্রবণাদি ইন্দ্রিয়গণ শব্দাদি বিষয়ের সহিত সংযুক্ত হইয়াই শীত, উষ্ণ, সুখ ও দুঃখ প্রদান করে।

আর এক কথা। বিষয়েন্দ্রিয়-সংযোগে এক শীতই কখন সুখ, কখন দুঃখ প্রদান করে, এক উষ্ণও কখন সুখ, কখন দুঃখ প্রদান করে। এখন বিবেচনা করিয়া দেখ, সুখ ও দুঃখের শীত বা উষ্ণের সহিত কোনওরূপ সংস্রব নাই। শীতে ও উষ্ণে কখন সুখ কখন দুঃখ সমুৎপন্ন হয় বলিয়া শীত ও উষ্ণ ব্যভিচারী; কিন্তু সুখে সুখই আছে, দুঃখে দুঃখই আছে; অতএব সুখ ও দুঃখ অব্যভিচারী। সুতরাং শীত ও উষ্ণ হইতে সুখ ও দুঃখ সম্পূর্ণ পৃথক্ পদার্থ। এই জন্যই সুখ ও দুঃখ শীত ও উষ্ণ হইতে পৃথক্ করিয়া বলিলাম।

শব্দাদি বাহ্যবিষয়-সমূহ ইন্দ্রিয় দ্বারা আত্ম-সংলগ্ন শীত বা উষ্ণকে অনুকূল বা প্রতিকূলরূপে সম্পাদিত করিয়া সুখ কিংবা দুঃখ প্রদান করে, এইজন্য সুখ ও দুঃখকে বিষয়সমূহ হইতে পৃথক্ রূপে বলা হইল। জীবাত্মা এইরূপ বিষয়েন্দ্রিয়ের সহিত সদা সংযুক্ত থাকিলেও, তৎপ্রযুক্ত শীতোষ্ণাদি এবং তন্নিমিত্ত হর্ষবিষাদাদি কর্ত্তৃক স্পৃষ্ট হন না; কারণ বিষয়েন্দ্রিয়-সংযোগ-জনিত শীত ও উষ্ণ সুখ বা দুঃখাদি সমস্তই উৎপত্তি এবং বিনাশ-শীল, অতএব অনিত্য। যে যে পদার্থের উৎপত্তি ও বিনাশ আছে, সেই সেই পদার্থই অনিত্য। অনিত্য ও নিত্য পদার্থ কখনও এক হইতে পারে

না। অনিত্যের ফলও কখন নিত্যে সংক্রমিত হইতে পারে না। অতএব ঐ সমস্ত অনিত্য ও পরস্পর বিরুদ্ধভাবাক্রান্ত শীতোষ্ণাদিকে সম ও একবোধে সহন করাই ভাল। একবোধে শীতোষ্ণাদি সহিষ্ণুতার নামই তিতিক্ষা; এবং যে ব্যক্তি অবিকৃত চিত্তে তৎসমস্ত সহন করে অর্থাৎ যাহার তিতিক্ষা আছে, তাহাকেই তিতিক্ষু বলে।

ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ মহাশয় লিখিয়াছেন, ধর্মসঙ্গত কার্য্য দুষ্কর হইলেও অবশ্যকরণীয়। মাঘ মাসের কঠোর শীতে প্রাতঃস্নান নিতান্ত ক্লেশকর হইলেও ধর্ম্মার্থ তাহা অবশ্য কর্ত্তব্য। ভীষ্মাদি তোমার পরমাত্মীয় গুরুজন, তাদৃশ ব্যক্তির অঙ্গে অস্ত্রক্ষেপ করিয়া তাঁহাদের প্রাণ-সংহার করা তোমার পক্ষে নিতান্ত ক্লেশকর সন্দেহ নাই। কিন্তু স্বধর্ম্ম পালনার্থ সমরে বিপক্ষ নাশ তোমার পক্ষে অবশ্যকরণীয়। সুতরাং ভীষ্মাদি আত্মীয়-হনন নিতান্ত যাতনাপ্রদ হইলেও, ধর্ম্মার্থে তাহা তোমার অবশ্যকর্ত্তব্য। তজ্জন্য যে হৃদয়-বেদনা জন্মিবে, ধর্ম্মসিদ্ধির নিমিত্ত তাহা তোমার অবশ্য সহনীয়।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয় লিখিয়াছেন,—অর্জ্জুন যেন বলিতেছেন, হে ভগবন্! আত্মা নিত্য ও বিভু অর্থাৎ সর্ব্বব্যাপক বলিয়া আপনি যে আমাকে বিমুগ্ধ করিতেছেন, তাহাতে আমার কোন আপত্তি নাই। কিন্তু প্রতি দেহে যে একই আত্মা বর্ত্তমান আছেন, তাহা আমি কখনও স্বীকার করিতে পারি না। কারণ বৈশেষিক দর্শনকর্ত্তা * মহর্ষি কণাদও বলিয়াছেন," বুদ্ধি, সুখ, দুঃখ, ইচ্ছা, দ্বেষ, প্রযত্ন, ধর্ম্ম,

* সাঙ্খ্য, পাতঞ্জল, ন্যায়, বৈশেষিক, মীমাংসা ও বেদান্ত এই ষড়্ দর্শন ভারতবর্ষে অতিশয় সমাদৃত। এ স্থলে অধিকাংশ দর্শনের উল্লেখ হইয়াছে; সুতরাং ষড়্ দর্শনের সংক্ষিপ্ত বিবরণ নিম্নে বিন্যস্ত হইল।

(১) সাঙ্খ্য।—মহর্ষি কপিল সাঙ্খ্য দর্শনের প্রতিষ্ঠাতা। প্রকৃতি ও পুরুষ নামে দুইটি নিত্য পদার্থ সাঙ্খ্য শাস্ত্রের প্রতিপাদ্য। প্রকৃতি জড়া এবং আদি কারণ স্বরূপা। যাবতীয় সৃষ্ট ব্যাপার সেই প্রকৃতির বিকাশ মাত্র। পুরুষ চেতন, বিকার-রহিত, কার্য্যহীন এবং প্রাণিদিগের আত্ম- স্বরূপ। পুরুষ ও প্রকৃতি সম্বন্ধ বিশিষ্ট এবং উভয়ের সংযোগে বিশ্বকার্য্য নির্ব্বাহিত হয়। পঞ্চবিংশ সঙ্খ্যক তত্ত্ব অর্থাৎ পদার্থের প্রসঙ্গ সাঙ্খ্য দর্শনে লিখিত আছে বলিয়া এই শাস্ত্রের নাম সাঙ্খ্য দর্শন হইয়াছে। তদ্যথা; প্রকৃতি, পুরুষ, মহৎ অর্থাৎ বুদ্ধি, অহঙ্কার এবং পঞ্চ তন্মাত্র (অর্থাৎ রূপ, রস, গন্ধ, স্পর্শ ও শব্দ), মন, পঞ্চ মহাভূত (অর্থাৎ ক্ষিতি, অপ্, তেজঃ, মরুৎ এবং ব্যোম), পঞ্চ জ্ঞানেন্দ্রিয় (অর্থাৎ চক্ষু, শ্রোত্র, নাসিকা জিহ্বা ও ত্বক্) পঞ্চ কর্ম্মেন্দ্রিয় (অর্থাৎ বাক্, পাদ, পাণি, পায়ু, এবং উপস্থ), এই পঞ্চবিংশ পদার্থের ক্রমপরি-

অধর্ম্ম, ভাবনাখ্য নববিধ বিশেষ গুণবিশিষ্ট আত্মা প্রতিদেহেই ভিন্ন ও নিত্য। তর্কশাস্ত্র-প্রণেতা মহর্ষি গৌতম ও মীমাংসক-দর্শনকারী মহামুনি জৈমিনি প্রভৃতি দার্শনিকগণও এই পক্ষই অবলম্বন করিয়াছেন। কপিল প্রভৃতি সাংখ্যাচার্য্যগণও গুণবিশিষ্ট আত্মাকে প্রতিদেহে ভিন্ন ভিন্ন বলিয়া

---

বর্ত্তনে বিশ্ব-সংসারের যাবতীয় কার্য্য নির্ব্বাহিত হইয়া থাকে। সংসারের যাবতীয় দুঃখ সাংখ্য শাস্ত্রে তিন ভাগে বিভক্ত। আধ্যাত্মিক, আধিভৌতিক এবং আধিদৈবিক। তাপত্রয়ের বৃত্তান্ত পূর্ব্বে বিশেষরূপে লিখিত হইয়াছে। বিবেক বা তত্ত্বজ্ঞানের দ্বারা উল্লিখিত তাপত্রয় বিনষ্ট হয়। প্রকৃতি ও পুরুষের স্বতন্ত্রতা হৃদয়ঙ্গম করাই তত্ত্বজ্ঞান।

(২) পাতঞ্জল।—সাংখ্য নিরীশ্বর। পাতঞ্জলও সাংখ্যশাস্ত্রের ন্যায় উল্লিখিত পঞ্চবিংশ তত্ত্বের উপর সংস্থাপিত, কিন্তু তাহা সেশ্বর; এইজন্য তাহাতে তত্ত্বসংখ্যা ষড়্‌বিংশ। ষড়্‌বিংশ তত্ত্ব পরমেশ্বর ইচ্ছামত শরীর পরিগ্রহ করিয়া সৃষ্টি করিয়া থাকেন। তিনি ক্লেশ (অর্থাৎ অনিত্য বস্তুতে নিত্যবোধ, দুঃখে সুখভোগ ভ্রম, আত্মাই দেহ এইরূপ বোধ, রাগ দ্বেষ, মরণ-ভীতি), কর্ম্ম, বিপাক (অর্থাৎ জন্ম মরণ সুখ দুঃখ ভোগাদি কর্ম্মফল), আশয় (অর্থাৎ বাসনা) রহিত। জীবাত্মা জড়জগৎ হইতে স্বতন্ত্র, এই বিশ্বাসই তত্ত্বজ্ঞান এবং তাদৃশ তত্ত্ব-জ্ঞানই মুক্তির উপায়। আমি কর্ত্তা, আমি ভোক্তা ইত্যাদি বুদ্ধি ভ্রমাত্মক। তত্ত্বজ্ঞানের আবির্ভাব হইলে ভ্রম বিদূরিত হয়, তাপ নিবারিত হয় এবং স্বকীয় চিন্ময় স্বরূপ পরিস্ফুট হয়। সমস্ত চিত্তবৃত্তির নিরোধ করিয়া ধ্যান করাই যোগ এবং তাহাই তত্ত্বজ্ঞান লাভের উপায়। পতঞ্জলি মুনি এই দর্শনের প্রতিষ্ঠাতা।

(৩) বৈশেষিক।—এই দর্শন মতে দ্রব্য, গুণ, কর্ম্ম, সামান্য, বিশেষ, সমবায় ও অভাব এই সাত প্রকার পদার্থ। আর পৃথিবী, জল, তেজ, বায়ু, আকাশ, কাল, দিক্, আত্মা, মন এই নয় প্রকার দ্রব্যপদার্থ। পৃথিবী, জল, তেজঃ, বায়ু এই কয় পদার্থের পরমাণু নিত্য এবং পরমাণু সমষ্টি স্বরূপ ঘট, পট, দ্ব্যণুক প্রভৃতি অনিত্য। পরমাণু মাত্রেই নিত্য, সৎস্বরূপ এবং কারণবিহীন। সমস্ত জড় পদার্থই পরমাণুর সংযোগে সমুৎপন্ন। পরমাণু সমূহে, বিশেষ নামে পদার্থ থাকায় মৃত্তিকা, জল, বায়ু প্রভৃতি স্বতন্ত্র পদার্থের পরমাণু স্বতন্ত্র বলিয়া উপলব্ধ হয়। এই বিশেষ পদার্থ অঙ্গীকার করায় এই শাস্ত্রের বৈশেষিক দর্শন নাম হইয়াছে। এই শাস্ত্রে শরীর এবং মনের বিভাগই মোক্ষ বলিয়া কীর্ত্তিত হইয়াছে। শ্রবণ, মনন, নিদিধ্যাসন, আসন, প্রাণায়াম, শম, দম, আত্ম-সাক্ষাৎকার ইত্যাদি আত্ম-কর্ম্মের পর দেহ হইতে আত্মা যে পৃথক্ এইরূপ তত্ত্বজ্ঞান জন্মে। তদনন্তর ক্রমশঃ মোক্ষ হয়। মহর্ষি কণাদ এই দর্শনের প্রতিষ্ঠাতা।

(৪) ন্যায় দর্শনেও বৈশেষিক দর্শনের ন্যায় পরমাণুর মহত্ত্ব কীর্ত্তিত হইয়াছে এবং অন্যান্য বিষয়ে মতের অনেক ঐক্য আছে। কিন্তু নৈয়ায়িকেরা বিশেষ নামক পদার্থ স্বীকার করেন না। আত্মা যে দেহাতিরিক্ত এবং দেহ হইতে স্বতন্ত্র এইরূপ জ্ঞানই তত্ত্বজ্ঞান এবং তাদৃশ তত্ত্বজ্ঞানই মোক্ষের কারণ, ইহাই ন্যায় শাস্ত্র সঙ্গত। সমাধি বিশেষের অভ্যাস হইতে তত্ত্বজ্ঞান জন্মে এবং যম নিয়মাদি যোগক্রিয়ার সাহায্যে মুক্তি লাভের উপায় হয়। মহর্ষি গৌতম ন্যায় শাস্ত্রের প্রতিষ্ঠাতা।

(৫) মীমাংসা।—বেদ ও ধর্ম্ম শাস্ত্রের সামঞ্জস্য বিধান করাই মীমাংসা শাস্ত্রের উদ্দেশ্য। বেদবিহিত যজ্ঞাদি কর্ম্ম অবশ্য করণীয়, তদ্দ্বারা নিশ্চয়ই স্বর্গ লাভ ঘটে এবং স্বর্গভোগই মানবের

প্রতিপন্ন করিয়াছেন। যদি প্রতিদেহে একই আত্মা হইবে, তবে একের সুখ-দুঃখ হইলে সকলেরই সুখ-দুঃখ হইতে পারে; কিন্তু কখন একের সুখ-দুঃখে সার্ব্বজনীন সুখ-দুঃখ পরিদৃষ্ট হয় না। অতএব স্থিরসিদ্ধান্ত হইল যে, আত্মা নিত্য, সর্ব্বব্যাপক ও প্রতিদেহে ভিন্ন ভিন্ন রূপে সুখ-দুঃখাদির অনুভাবক। সুতরাং ভীষ্মাদি হইতে আমার স্বতন্ত্র নিত্যত্ব এবং বিভুত্ব সিদ্ধ হইল। অতএব ভীষ্মাদি বন্ধুগণের দেহবিচ্ছেদে আমার সুখবিয়োগ ও দুঃখসংযোগ অবশ্যই হইবে; যেহেতু আমি অর্থাৎ আত্মা সুখদুঃখাদির অধিষ্ঠাতা, তবে ভীষ্মাদি বন্ধুগণের বিয়োগ-জনিত শোক-মোহ আমার হৃদয়ে কেন না উদিত হইবে? অর্জ্জুনের এরূপ অভিপ্রায় আশঙ্কা করিয়া, ভগবান্ ত্রিবিধ শরীরের মধ্যে লিঙ্গ শরীর অর্থাৎ সূক্ষ্ম-শরীরের বিবরণ করিতেছেন। তদ্বিষয়ক বোধ জন্মিলে সুখ-দুঃখাদির আশ্রয় অবধারিত হইবে এবং তন্নিমিত্ত শোক-মোহও অপসৃত হইবে।

হে ভারত অর্জ্জুন! তুমি যে সুখ-দুঃখাদির নিমিত্ত অত্যন্ত কাতর হইয়াছ তাহা নির্গুণ ও নির্ব্বিকার আত্মার ধর্ম্ম নহে। বিষয়ের সহিত ইন্দ্রিয়গণের সম্বন্ধ অর্থাৎ মিলন হইলেই শীতোষ্ণ-জনিত সুখ-দুঃখাদির অনুভব হইয়া থাকে; কালভেদে বিষয় সকল কখন বা সুখময় কখন বা দুঃখময় হইয়া উঠে। "চক্রবৎ পরিবর্ত্তন্তে দুঃখানি চ সুখানি চ" অর্থাৎ সুখ-দুঃখ চক্রের ন্যায় সর্ব্বদা পরিবর্ত্তনশীল, তাহা চিরস্থায়ী নহে। নিত্য-শুদ্ধ-বুদ্ধ-মুক্ত-স্বরূপ আত্মা কখনও অনিত্য সুখ-দুঃখাদির আশ্রয় নহেন;

---

একমাত্র লক্ষ্য। এই মতে শব্দ নিত্য, এবং বেদ অপৌরুষেয় ও নিত্য পদার্থ। শ্রুতিবাক্য সমূহের যে অর্থ সম্বন্ধ হইয়াছে, অর্থাৎ যে শব্দের যে অর্থ স্থিরীকৃত আছে, তাহা কোন পুরুষ কর্ত্তৃক নিরূপিত হয় নাই, কারণ তাদৃশ কোন পুরুষ নাই। মহর্ষি জৈমিনি এই দর্শনের প্রতিষ্ঠাতা।

(৬) বেদান্ত।—যাঁহা হইতে জগতের জন্মাদি হয়, বেদান্ত মতে তিনিই ব্রহ্ম। মায়া তাঁহার শক্তি। পরব্রহ্ম নির্গুণ, নিরাকার, নির্ব্বিকার ও চিন্ময়। জীব ও পরব্রহ্ম অভিন্ন ইহাই প্রতিপন্ন করা এই দর্শনের মুখ্য লক্ষ্য। আমিই ব্রহ্ম এইরূপ স্থির প্রতীতি হইলে মুক্তি হয়। এইরূপ নির্ব্বাণ মুক্তি লাভার্থ প্রথমতঃ প্রণব অর্থাৎ ওঁকার অবলম্বন করা শ্রেয়ঃ। প্রণব ধনু, আত্মা শর এবং ব্রহ্ম তাহার লক্ষ্য। শম, দম, উপরতি, তিতিক্ষা ও সমাধি ব্রহ্মোপাসনার নিমিত্ত প্রয়োজন। জীবগণ পূর্ব্বজন্মকৃত সুকৃতি-দুষ্কৃতির ফল পরজন্মে ভোগ করে। সুতরাং তৎসম্বন্ধে ব্রহ্মের পক্ষপাত বা বৈষম্য কখনই বলা যায় না। ব্রহ্মোপাসনা বিষয়ে বেদান্ত মতে স্থান ও কালের কোন বিচার নাই; যখন যেখানে মন স্থির হইবে তখনই সেখানে উপাসনা করিবে। বিশ্ব-ব্যাপার এই দর্শন-মতে ভ্রম মাত্র। এই মত কাল সহকারে ক্রমশঃ রূপান্তরিত হইয়াছে। মহর্ষি বেদব্যাসই এই মতের প্রতিষ্ঠাতা।

কারণ যাঁহারা ধর্ম্মধর্ম্মীর অভেদ অর্থাৎ একতা স্বীকার করিয়াছেন, তাঁহাদের মতে, অনিত্য সুখ-দুঃখাদি আত্মধর্ম্ম হইলে নিত্য আত্মার সহিত অনিত্য সুখ-দুঃখাদির অভেদ-প্রতীতি কিরূপে হইবে? অতএব সুখ-দুঃখাদির আশ্রয় অন্তঃকরণ মাত্র, আনন্দময় আত্মা তৎপ্রকাশক জানিবে।

অন্তঃকরণ ও আত্মা এই উভয়ের অতিশয় সান্নিধ্যবশতঃ সুখ-দুঃখাদি আত্মার ধর্ম্ম বলিয়া বৈশেষিক প্রভৃতি দার্শনিকগণ যে কল্পনা করিয়াছেন তাহা ভ্রম মাত্র। নিত্য নির্ব্বিকার আত্মার সহিত ক্ষণবিধ্বংসি অন্তঃ-করণের অভেদবোধই ইহার মূল কারণ। অতএব যখন অন্তঃকরণ অনিত্য তখন সুখ-দুঃখাদি-জনক ইন্দ্রিয়-বৃত্তি সকলও অনিত্য ও অনিয়তস্বরূপ, অর্থাৎ এক সময় শীতোষ্ণাদি অতিশয় সুখজনক, আবার অন্য সময় ঐ শীতোষ্ণাদি অতিশয় দুঃখদায়ক হয়; অতএব তাহার স্থিরতা নাই। অধুনা বিবেচনা করিয়া দেখ, তুমি যাহাকে সুখ বলিয়া কল্পনা করিয়াছ, অন্য ব্যক্তি তাহাকে দুঃখ বলিয়া ভাবনা করিতেছে, সুতরাং সুখ-দুঃখ কেবল মনেরই বৃত্তি * বা রূপান্তর মাত্র, আত্মার সহিত তাহার কোন সম্বন্ধই নাই। হে সুখ-দুঃখ-ব্যাকুল সখে! ভীষ্মাদির সংযোগ ও বিয়োগ-জনিত সুখ-দুঃখাদির নিমিত্ত এরূপ কাতর হওয়া তোমার মত সুবিজ্ঞ পুরুষের উচিত নহে। যখন সুখ-দুঃখ মনোমধ্যে উৎপন্ন হইয়াছে, তখন তাহাতেই পুনর্ব্বার বিলীন হইবে, তন্নিমিত্ত ব্যাকুল না হইয়া বরং তৎসমস্ত সহ্য করাই পুরুষের কর্ত্তব্য কার্য্য। শীত ও উষ্ণ কখন সুখকর আর কখন বা দুঃখদায়ক, কিন্তু সুখ-দুঃখ কখনও পরিবর্ত্তিত হয় না। এজন্য ভগবান্ মূলে "শীতোষ্ণ-সুখ-দুঃখদাঃ" এরূপ পৃথক্ নির্দ্দেশ করিয়াছেন। অতএব সুখদুঃখাদি তুমি সহ্য কর, অর্থাৎ তাহাতে নিত্যানন্দময় আত্মার কিছুই অনিষ্ট হইবে না জানিয়া তৎসমস্ত উপেক্ষা কর।

পূজ্যপাদ টীকাকার শ্রীমন্নীলকণ্ঠ সুরি মহাশয় আলোচ্য শ্লোকের নিম্ন-লিখিত বিবৃতি করিয়াছেন। অর্জ্জুন যেন বলিতেছেন, "হে ভগবন্! আত্মা লিঙ্গ শরীর হইতে স্বতন্ত্র তাহা আমি উত্তমরূপে জ্ঞাত হইয়াছি; কিন্তু 'আমি দুঃখী' ইত্যাকার অনুভব আত্মাতে যখন স্বতঃই উৎপন্ন হয়,

* তত্র যথা তড়াগোদকং ছিদ্রান্নির্গত্য কুল্যাত্মনা কেদারান্ প্রবিশ্য তদ্বদেব চতুষ্কোণাদ্যাকারং ভবতি। তথা তৈজসমন্তঃকরণমপি চক্ষুরাদিদ্বারা নির্গত্য ঘটাদিবিষয়দেশং গত্বা ঘটাদিবিষয়াকারেণ পরিণমতে। স এব পরিণামো বৃত্তিরিত্যুচ্যতে॥ ইতি বেদান্ত পরিভাষা।

তখন আত্মাকে দুঃখাদি ধর্ম্মের আশ্রয়রূপে কেন না স্বীকার করিব? অধুনা বিবেচনা করিয়া দেখুন, ভীষ্মাদি বন্ধুবর্গের নাশে আত্মার দুঃখ অবশ্যই হইবে; সুতরাং তাঁহাদের নিমিত্ত শোক-মোহাদি অনিবার্য্য।" অর্জ্জুনের এরূপ মনোগত ভাব কল্পনা করিয়া ভগবান্ বলিতেছেন, হে কুন্তীনন্দন অর্জ্জুন! 'আমি দুঃখী' এই অনুভব দ্বারা আত্মাতে যে দুঃখানুভবের কথা বলিতেছ তাহা ভ্রান্তিমাত্র, বাস্তবিক আত্মাতে সুখ দুঃখের প্রসঙ্গও নাই। বিষয় ও ইন্দ্রিয়ের পরস্পর সম্বন্ধবশতঃ অন্তঃকরণের যে এক প্রকার বৃত্তি বা পরিণাম হয়, তাহাই সুখ-দুঃখাদিপ্রদ, এবং শীতোষ্ণাদির ন্যায় উৎপত্তি-বিনাশশীল ও অনিত্য, অর্থাৎ চিরস্থায়ী নহে। শীতোষ্ণাদি যেমন কাল ভেদে পরিবর্ত্তিত হয়, সুখদুঃখাদিও তদ্রূপ; অতএব মূঢ়গণই পরিণামশীল অন্তঃকরণের সুখদুঃখাদি ধর্ম্ম আত্মাতে আরোপিত করিয়া, 'আমি সুখী' 'আমি দুঃখী' ইত্যাদি ভ্রমাত্মক জ্ঞানকে যথার্থ রূপে কল্পনা করিয়া বন্ধুগণের বিনাশ-জনিত শোকে বিমুগ্ধ হইয়া থাকে। তোমার মত সদ্বংশজাত ধীরগণের তাদৃশ শোক কখনও সমুচিত নহে। অতএব উপস্থিত শোক-আশঙ্কায় ব্যাকুল না হইয়া তাহা সহ্য করাই তোমার কর্ত্তব্য। তুমি প্রাতঃস্মরণীয়া শান্তস্বভাবা কুন্তী দেবীর গর্ভজাত, এবং চন্দ্রবংশাবতংস মহামনাঃ ভরতের বংশসম্ভূত। উভয়কুল হইতেই তোমার ধীরত্বের পরিচয় পাওয়া যাইতেছে। তুমি কুলপরম্পরাগত ধীরতা বিসর্জ্জন করিয়া সাধারণের ন্যায় শোকে অধীর হইও না। হে প্রাণাধিক বয়স্য অর্জ্জুন! তুমি মনোভিনিবেশ সহকারে কিঞ্চিৎ বিবেচনা করিয়া দেখিলেই বুঝিতে পারিবে, সুখ-দুঃখাদি কখনই আত্মার স্বধর্ম্ম নহে। আত্মা সর্ব্বদাই একভাবে বিরাজমান, কখনও ভাবান্তর গ্রহণ করেন না। আরও বিবেচনা করিয়া দেখ, সুখ-দুঃখাদি জাগ্রৎ ও স্বপ্নাবস্থাতেই অনুভূত হয়। যদি তাহা আত্মারই স্বধর্ম্ম এরূপ স্থির সিদ্ধান্ত হয়, তবে সুষুপ্তি ও সমাধিকালে তাহার অনুভব হয় না কেন? অতএব আত্মাতে প্রতীয়মান সুখ-দুঃখাদিও রজ্জুতে সর্পবুদ্ধির ন্যায় অধ্যস্ত অর্থাৎ আরোপিত বা মিথ্যা জানিবে। "যাহাতে যে বস্তু অভেদরূপে কদাচিৎ প্রতীত হয় এবং কদাচিৎ প্রতীত হয় না, তাহাতে তাহাই অধ্যস্ত"; যেমন রজ্জুকে ভ্রমবশতঃ কখন সর্প বলিয়া জ্ঞান হয়, আর কখন বা হয় না, তদ্রূপ অন্তঃকরণ জাত সুখ

দুঃখাদিও কখন অনুভব হয় আর কখন বা হয় না, অতএব তাহা অধ্যস্ত অর্থাৎ মিথ্যা। ঈদৃশ মিথ্যা বস্তুকে সত্যরূপে কল্পনা করিয়া তন্নিমিত্ত ব্যাকুল হওয়া ধীরগণের কদাচ উচিত নহে। অতএব আমি সুখী, আমি দুঃখী, ইত্যাদি অনুভব যে আত্মাতে উৎপন্ন হইতেছে, উপাধিভূত অন্তঃকরণের সহিত আত্মার অভেদ বোধই তাহার কারণ জানিবে, যেহেতু জাগ্রৎকালে যে সুখ-দুঃখাদির অনুভব হয়, স্বপ্নকালে তাহা হয় না, এবং স্বপ্নে যাহা দৃষ্ট হয় জাগ্রতে তাহা লক্ষ্য হয় না; সুতরাং সুখ-দুঃখাদি আত্মার স্বধর্ম্ম নহে। শ্রুতিও বলিয়াছেন, "তুমি যে পাপ-পুণ্য দর্শন করিতেছ, তাহার সহিত মহাপুরুষ আত্মার কোন সম্বন্ধ নাই।" এবং "কাম, সঙ্কল্প, সংশয় প্রভৃতি সকলই মন, অর্থাৎ মনের ধর্ম্ম, বা কাম প্রভৃতি সকল বিকারের উপাদান মন।" অতএব স্বপ্নের ন্যায় আত্মাতে সুখ-দুঃখাদির ভ্রমই হইয়া থাকে; তুমি নিজ বিবেক দ্বারা তাহা উপেক্ষা কর।

টীকাকার পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয় দেখাইয়াছেন যে, অনুজ ও অপত্যাদি জন্মকালে ও ধনোপার্জ্জনাদির সময়ে নিরতিশয় আনন্দবিবর্দ্ধক ও প্রীতি-বিধায়ক হইয়া থাকে; কিন্তু মরণকালে সেই সন্তোষ-নিকেতন প্রেমাস্পদগণ যৎপরোনাস্তি যাতনার ও অন্তর্দাহের কারণ হইয়া পড়ে। সুতরাং যাহাতে আনন্দ আছে, তাহাতেই নিরানন্দ আছে; অতএব সুখ ও দুঃখ নিতান্ত অনিত্য। এতাদৃশ অনিত্য ব্যাপারের নিমিত্ত অভিভূত হইয়া কর্ত্তব্য সেবায় বিমুখ হইও না ॥ ১৪ ॥

——(:o:)——

যং হি ন ব্যথয়ন্ত্যেতে পুরুষং পুরুষর্ষভ।
সমদুঃখ-সুখং ধীরং সোঽমৃতত্বায় কল্পতে ॥ ১৫ ॥

**অন্বয়।**—পুরুষর্ষভ (হে মানবোত্তম)! যং হি সমদুঃখসুখং (দুঃখে সুখে হর্ষবিষাদরহিতং) ধীরং পুরুষং (ধীমন্তং জনং) এতে (মাত্রা-স্পর্শাঃ) ন ব্যথয়ন্তি (ন পীড়য়ন্তি) সঃ (ধীরঃ পুরুষঃ) অমৃতত্বায় (মোক্ষায়) কল্পতে (উপযুক্তো ভবতি) ॥ ১৫ ॥

**প্রতিশব্দ।**—মানবশ্রেষ্ঠ! যে সুখ-দুঃখে সমজ্ঞান-বিশিষ্ট ধীর ব্যক্তিকে এই সকল পীড়িত করে না, তিনি মোক্ষের যোগ্য হন ॥ ১৫ ॥

কর্ম্ম এই ত্রিতয়ে সৎ শব্দ প্রযুক্ত হয়। দ্রব্য, গুণ এবং কর্ম্মের একাশ্রয় বলিয়া সামান্য, বিশেষ, এবং সমবায় এই ত্রিতয়েরও সত্তা উপপাদিত হয়। অথচ প্রাগভাবের প্রতিযোগী "অসৎ ঘটাদির" সত্তা কারণ-ব্যাপার হইতে অপরিচ্ছিন্নভাবে থাকিলেও,কারণ-নাশে তাহারও অভাব উপপাদিত হয় *। অতএব "অসতের ভাব এবং সতের অভাব নাই" এরূপ বাক্য কিরূপে সুসঙ্গত হইতে পারে? অর্থাৎ যেহেতু তোমাদের মতে যাহা অসৎ ঘট বলিয়া উল্লিখিত হইতেছে উক্ত অসৎ ঘটের সত্তাও কারণ কালে পরিলক্ষিত হয়। অর্থাৎ মৃত্তিকা, কুম্ভকার, দণ্ড, চক্র ইত্যাদি উপাদান ও নিমিত্ত-কারণ দেখিয়া লোকে বলে "ঘটো ভবিষ্যতি" অর্থাৎ ঘট নির্ম্মিত হইবে; অতএব ঘট-সৃষ্টির পূর্ব্বেও কারণরূপে ঘটের সত্তা উপপাদিত হয়। সুতরাং তৎকথিত "অসতের ভাব অর্থাৎ সত্তা নাই" এরূপ বাক্য নিতান্ত অশ্রদ্ধেয় এবং যেহেতু ঘটের কপালদ্বয় (গলা ও তলা) এবং কপালদ্বয় সংযোগরূপ সমবায়ী এবং অসমবায়ী কারণের নাশে কার্য্যরূপ ঘটের অভাব হয়, সুতরাং তৎকথিত "সতের অভাব নাই" এরূপ বাক্যও নিতান্ত অশ্রদ্ধেয়। হে তর্ককলুষিত-চিত্ত সখে! তুমি তাহাও বলিতে পার না। কারণ তত্ত্বদর্শীগণ অর্থাৎ কুতর্কবিরহিত বস্তু-যাথাত্ম্য-দর্শনশীল ব্রহ্মবিদ্‌গণ শ্রুতি, স্মৃতি ও যুক্তি দ্বারা বিচার পূর্ব্বক সৎ এবং অসতের অন্ত, (মর্য্যাদা, সীমা, নিয়তরূপ, হাঁ ইহাই ঠিক) অর্থাৎ যাহা সৎ তাহা সৎই এবং যাহা অসৎ তাহা অসৎই ইত্যাকার নিয়মে একান্তরূপ নিশ্চয় করিয়াছেন।

সখে! কেবল মাত্র তর্ক দ্বারা তত্ত্ব নির্ণয় নিতান্ত অসম্ভব, অধিক কি কখনও সংঘটিত হয় না। তর্ক স্বভাবতঃ অনবস্থিতি দোষে দুষ্ট, অর্থাৎ

ভেদই বিশেষ। বিশেষ পরমাণুগণেরও পরস্পর ভেদক। বিশেষের বৃত্তি নিত্য দ্রব্যের উপর। শাস্ত্রকারগণ "অন্ত্যকেও" বিশেষ বলেন, অর্থাৎ যাহা "অন্ত্য"(অন্তে অবসানে বর্ত্ততে ইতি অন্ত্যাঃ, যদপেক্ষয়া বিশেষো নাস্তীত্যর্থঃ) অবসানে স্থিত অর্থাৎ যাহা অপেক্ষা আর বিশেষ নাই তাহাই "বিশেষ্য"।

(৬) সমবায় বলিতে নিত্য সম্বন্ধকে বুঝায়। অবয়ব অবয়বি, জাতি ব্যক্তি, গুণ গুণী, ক্রিয়া ক্রিয়াবান্ এবং নিত্য দ্রব্য বিশেষের যে পরস্পর সম্বন্ধ তাহাই সমবায়।

* অভাব পদার্থ দ্বিবিধ। প্রথম সংসর্গাভাব এবং দ্বিতীয় অন্যোন্যাভাব। প্রাগভাব, ধ্বংস ও অত্যন্তাভাব এই ত্রিবিধ ভেদে সংসর্গাভাব ত্রিবিধ। অন্যোন্যাভাব ভিন্ন যে অভাব তাহারই নাম সংসর্গাভাব। বিনাশী দ্রব্যের যে অভাব তাহার নাম প্রাগভাব। জন্য দ্রব্যের যে অভাব তাহার নাম ধ্বংস। নিত্য সংসর্গের যে অভাব তাহার নাম অত্যন্তাভাব।

তর্ক যে এই পর্য্যন্ত যাইয়া ক্ষান্ত হইবে তাহার কিছু স্থিরনিশ্চয়তা নাই; তর্ক কেবলমাত্র বুদ্ধির কৌশল প্রদর্শন ও আত্মাকে প্রতারিত করা। তর্ক দ্বারা ঈশ্বর-তত্ত্ব কখনও অবগত হইতে পারা যায় না; তর্কের শেষ নাই। এই নিমিত্ত মহাত্মা কৃপানিধান শাস্ত্রকারগণ সকলকেই তর্কের জটিল জাল হইতে সাবধান হইয়া শ্রুতিস্মৃত্যাদির আদেশের সরল সুগম পথে অচল অটল বিশ্বাসরূপ প্রাণের বন্ধুর সমভিব্যাহারে তত্ত্বলাভের আশায় অগ্রসর হইতে আদেশ করিয়াছেন।

সখে! তর্করূপ বালুকাস্তূপে তত্ত্বমন্দির সংস্থাপন নিতান্ত অসম্ভব; দৃঢ়বিশ্বাসের কঠিন ভূমিই তাহার পক্ষে বিশেষ উপযোগী। ভিত্তি সুদৃঢ় না হইলে মন্দির মুহূর্ত্তকালান্তেই নিপতিত হইবে। বালুকাভূমিতে ভিত্তি স্থাপন করিলে তাহা কয়দিন স্থায়ী হয়? অতএব হে সখে! তুমিও সেই তত্ত্বদর্শিগণের পদানুসরণপূর্ব্বক শ্রুতি-স্মৃত্যাদির বিচার কর—সকল তত্ত্বই অবগত হইতে পারিবে। ক্রমশঃ বুঝিবে যে তিতিক্ষুত্ব এবং অমৃতত্বলাভ উপপাদিত হইতে পারে কিনা।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্নীলকণ্ঠ সূরি মহাশয় আলোচ্য শ্লোকে এইরূপ অভিপ্রায় পরিব্যক্ত করিয়াছেন। সুষুপ্তি ও সমাধি কালে আত্মার বুদ্ধ্যাদি-রূপ উপাধির অভাব বশতঃ সুখ-দুঃখাদি বিষয়ে সমজ্ঞান হইলেও, সোপাধিক দশায় অর্থাৎ জাগ্রদবস্থায় সুখ-দুঃখাদির যে পার্থক্য বোধ হয়, তাহা নিতান্ত অনিবার্য্য, যেমন লৌহে স্বভাবতঃ দাহিকা শক্তি না থাকিলেও অগ্নিসান্নিধ্য বশতঃ তাহাতে অতীব দাহিকা শক্তি উৎপন্ন হয় এবং যতকাল অগ্নির সহিত লৌহের অতিশয় নৈকট্য থাকিবে ততকাল তাহার দাহিকা শক্তি কিছুতেই নিবারিত হইবে না। তদ্রূপ মূল প্রকৃতি (অবিদ্যা) জনিত বুদ্ধ্যাদি উপাধি সকল, তৎকারণ স্বরূপ সেই মূল-প্রকৃতি বর্ত্তমান থাকিতে কিছুতেই সমূলে উন্মূলিত হইবে না। অতএব উপাধি সত্ত্বে "সমদুঃখ সুখং ধীরং সোঽমৃতত্বায় কল্পতে" অর্থাৎ সুখ দুঃখে সমজ্ঞান ধীর পুরুষই মুক্তির যোগ্য ইত্যাদি পূর্ব্বশ্লোকের বাক্যার্থ কিরূপে সঙ্গত হইবে?

অর্জ্জুনের এরূপ আশঙ্কা অপনয়ন মানসে ভগবান্ বলিতেছেন। হে ভ্রান্ত বয়স্য! বিশেষাভিনিবেশ সহকারে কিঞ্চিৎ বিবেচনা করিলেই বুঝিতে পারিবে যে, যেমন ভ্রমসম্পাতঃ সর্পরূপে রজ্জু কল্পিত হইলেও তাহা

কাদাচিৎক অর্থাৎ অচিরস্থায়ী,—রজ্জু-জ্ঞানের পর তাহার আর সত্তা থাকে না। তদ্রূপ চৈতন্যময়-আত্মাতে অজ্ঞান-কল্পিত উপাধি সকলও, বস্তুবিচার দ্বারা মূল অজ্ঞানের নিবৃত্তি হইলে,স্বয়ং নিবৃত্ত হইবে এবং অজ্ঞানরূপ কারণের অভাব হেতু প্রোক্ত উপাধিজনিত সুখ-দুঃখাদি-দ্বৈত-প্রপঞ্চে ভেদজ্ঞানও আর উৎপন্ন হইবে না। তখন সুখ-দুঃখের সমজ্ঞান হেতু আত্মা অমৃতত্ব (মুক্তি) লাভ করিবেন, তাহাতে আর কোন তর্ক সমুপস্থিত হইবে না।

অর্জ্জুন যেন পুনরায় আশঙ্কা করিয়া বলিতেছেন, "হে মধুসূদন! কালত্রয়ে সমভাবে বর্ত্তমান থাকে না বলিয়া যদি সুখ-দুঃখাদি অসৎ বা মিথ্যারূপে কল্পিত হয়, তবে সুষুপ্তিকালে আত্ম-বিষয়েও প্রতীতি না থাকায়, তাহা অসৎ বা মিথ্যারূপে কল্পিত হয় না কেন?"

ভগবান্ বলিতেছেন, "হে বিমুগ্ধ ভ্রাতঃ অর্জ্জুন। ইহা তোমার ভ্রান্তি মাত্র, কারণ সদ্বস্তু অর্থাৎ আত্মার অভাব (অননুভব) কখনও হয় না। সচ্চিদানন্দময় আত্মা ত্রিকালেই সমভাবে বিরাজমান আছেন। সুষুপ্তিকালে বাহ্য সুখ-দুঃখাদির অনুভব না থাকিলেও, আনন্দময় আত্মার অনুভব হয়; তখন কেবল জ্ঞানময় আত্মারই উপলব্ধি হইয়া থাকে।" শ্রুতি বলিয়াছেন, "সুখমহমস্বাপ্সং ন কিঞ্চিদবেদিষম্" অর্থাৎ আমি সুখে শয়ন করিয়াছিলাম, কিছুই জানি না। যদি সুষুপ্তিকালে আত্ম-বিষয়ও অনুভব না থাকে, তবে সুষুপ্তির পর গাত্রোত্থান করিয়া, "আমি কিছুই জানি না" ইত্যাদি প্রত্যুত্তর কিরূপে প্রযুজ্য হয়? অতএব সদাকাল আত্মার অনুভব হয় না বলিয়া যে আত্মাকে অসৎ বা মিথ্যারূপে কল্পনা করিয়াছিলে, তাহা এই স্থানেই দূরীভূত হইল।

অর্জ্জুন যেন পুনরায় বলিতেছেন, "হে জনার্দ্দন! আকাশ একটি সদ্বস্তু, দেশ কাল ভেদে তাহার অভাব হয় না সত্য। পরমাণুও সদ্বস্তু; কিন্তু দেশান্তরে তাহার অভাব হইয়া থাকে; সুতরাং তোমার সদ্বস্তুর অভাব হয় না, এ কথা কিরূপে সঙ্গত হইবে? আরও দেখ, ঘটাদি অসদ্বস্তু যখন বর্ত্তমান থাকে, তখন তাহার সত্তা পরিলক্ষিত হয়, সুতরাং অসতের ভাব নাই এ কথাই বা কিরূপে সঙ্গত হইতে পারে?" অর্জ্জুনের এই আশঙ্কার উত্তর স্বরূপে ভগবান্ বলিতেছেন, "হে সখে! যেমন স্বপ্নকালে মানব নভোমণ্ডলে কুম্ভ, রজ্জুতে সর্প ইত্যাদি নানাবিধ নিত্যানিত্য সত্যাসত্য,

ব্যাপার সন্দর্শন করে, কিন্তু নিদ্রাভঙ্গ মাত্র সমস্ত ব্যাপারের ভ্রমত্ব অনুভব করিতে সক্ষম হয়, তদ্রূপ তত্ত্বজ্ঞানরূপ জাগ্রতাবস্থা উপস্থিত হইলে ভ্রান্তি-রূপ স্বপ্ন অপগত হয় এবং মানব সকল বিষয়ই প্রকৃতরূপে প্রণিধান করিতে সমর্থ হয়। আমরা চিরজাত সংস্কারের বশবর্ত্তী হইয়া কোন পদার্থকে সৎ, কাহাকেও বা অসৎ বলিয়া অনুমান করি এবং তুল্যতা মাত্র দেখিয়া এক বস্তুতে অন্য বস্তুর আরোপ করি। রজতের শুভ্রতা ও চাকচিক্য দর্শনে আমরা শুক্তিতে রজতারোপ করিতে প্রবৃত্ত হই। চির সংস্কারের প্রাবল্যে আমরা দর্পণে নীল প্রতিবিম্ব মাত্র দর্শন করিয়া, নভোমণ্ডলের প্রতিরূপ বলিয়া হৃদয়ঙ্গম করি। কিন্তু এ সকলই ভ্রমাত্মক। নভঃপ্রদেশের নীলিমা আমাদের সংস্কার বিষয়ীভূত হইলেও নীলবর্ণ আকাশের স্বরূপ নহে। আকাশের নীলত্ব-অনুমান ভ্রম এবং দর্পণে নীল-প্রতিবিম্ব দর্শনে আকাশানুমানও ভ্রম। অতএব তত্ত্বজ্ঞানরূপ সমুজ্জ্বল বর্ত্তিকা সাহায্যে হৃদয়ের ভ্রমান্ধকার অপগত হইলেই যথার্থ বস্তুজ্ঞান জন্মিবে এবং তখনই কৈবল্যরূপ পরমধন লাভ হইবে।

অতঃপর নিম্নে এই শ্লোকের ভাবার্থ প্রকটিত হইতেছে। হে অনিত্যা-শঙ্কাকুলচিত্ত ভ্রাতঃ! শীতোষ্ণাদি জনিত সুখ-দুঃখের ভোক্তা যে দেহ তাহা নশ্বর, কিন্তু সেই দেহ মধ্যস্থ সুখ-দুঃখাতীত আত্মা অবিনাশী। বিনাশশীল বস্তুর সত্তা কখনই বিনাশবিহীন আত্মাতে থাকিতে পারে না। যাঁহারা জ্ঞানরাজ্যে অগ্রসর হইয়া বস্তুর যথার্থ তত্ত্ব অবধারণে সক্ষম হইয়াছেন, সেই তত্ত্বদর্শী পণ্ডিতগণ অনিত্য ও নিত্য বস্তুর প্রকৃত তথ্য অবধারণ করিয়াছেন। তাদৃশ মহাজনেরা যে জ্ঞানবলে সৎ ও অসদ্বস্তুর পার্থক্য স্থিরীকৃত করিয়াছেন, তুমিও সেই জ্ঞান-বলে মোহান্ধকার বিদূরিত কর এবং তাঁহাদিগের প্রদর্শিত পথে বিচরণ করিয়া নিত্যানিত্য নির্ণয় কর। তাহা হইলে বুঝিতে পারিবে যে, সুখ-দুঃখ কেবল মাত্র ইন্দ্রিয়-গ্রাহ্য অচিরস্থায়ী পদার্থ; দেহের সহিতই তাহার সম্বন্ধ—দেহাতীত আত্মার সহিত তাহার কোনই সম্বন্ধ নাই। তখন ইহাও বুঝিতে পারিবে যে, যে ভীষ্মাদি আত্মীয়গণের বিয়োগাশঙ্কায় তুমি ব্যাকুল হইতেছ, অচিরস্থায়ী দেহনাশে তাঁহাদের নাশ হইবে না, কেহই তাঁহাদের সদাত্মার বিনাশসাধনে সক্ষম নহে। সুতরাং তজ্জন্য শোক বা উৎকণ্ঠার কোনই কারণ নাই॥ ১৬॥

অবিনাশি তু তদ্বিদ্ধি যেন সর্ব্বমিদং ততম্।
বিনাশমব্যয়স্যাস্য ন কশ্চিৎ কর্ত্তুমর্হতি ॥ ১৭ ॥

অন্বয়।—যেন (আত্মস্বরূপেণ) ইদং সর্ব্বং (জগৎ) ততং (ব্যাপ্তং) তৎ (আত্মানং) তু অবিনাশি (বিনাশরহিতং) বিদ্ধি (জানীহি) কশ্চিৎ অব্যয়স্য (নাশোৎপত্তিরহিতস্য) অস্য (আত্মনঃ) বিনাশং (অন্তসাধনম্) ন কর্ত্তুং অর্হতি (শক্নোতি) ॥ ১৭ ॥

প্রতিশব্দ।—যাঁহার-দ্বারা এই সকল ব্যাপিত তিনি বিনাশরহিত জানিবে, কেহই অব্যয়ের বিনাশ করিতে সমর্থ-হয় না ॥ ১৭ ॥

ব্যাখ্যা।—যে পরমাত্মা আগমাপায়ধর্ম্মাত্মক দেহাদি সমস্ত ব্যাপিয়া রহিয়াছেন, সেই আত্মস্বরূপের কখনই বিনাশ নাই। কেহই সেই সর্ব্বভাবাপন্ন আত্মস্বরূপের বিনাশ সাধন করিতে পারে না ॥ ১৭ ॥

শঙ্করাচার্য্য।—কিং পুনস্তৎ? যৎ সদেব সর্ব্বদাস্তীত্যুচ্যতে অবিনাশীতি। অবিনাশি ন বিনষ্টুং শীলং যস্যেতি। তুশব্দঃ সতো বিশেষণার্থঃ, তদ্বিদ্ধি বিজানীহি। কিং? যেন সর্ব্বমিদং জগৎ ততং ব্যাপ্তং সদাখ্যেন ব্রহ্মণা সাকাশমাকাশেনেব ঘটাদয়ঃ। বিনাশমদর্শনমভাবম্ অব্যয়স্য ন ব্যেতি উপচয়াপচয়ৌ ন যাতি ইত্যব্যয়ং, তস্যাব্যয়স্য নৈতৎ সদাখ্যং ব্রহ্ম স্বেন রূপেণ ব্যেতি ন ব্যভিচরতি নিরবয়বত্বাদ্দেহাদিবৎ, নাপ্যাত্মীয়েনাত্মীয়াভাবাৎ, যথা দেবদত্তো ধনহান্যা ব্যেতি, ন ত্বেবং ব্রহ্ম ব্যেত্যতোঽব্যয়স্যাস্য ব্রহ্মণো বিনাশং ন কশ্চিৎ কর্ত্তুমর্হতি, ন কশ্চিদাত্মানং বিনাশয়িতুং শক্নোতি, ঈশ্বরোঽপ্যাত্মা হি ব্রহ্ম স্বাত্মনি চ ক্রিয়াবিরোধাৎ ॥ ১৭ ॥

আনন্দগিরি।—নহু সদিতি সামান্যং স্বরূপং বা প্রথমে তস্য বিশেষসাপেক্ষত্বয়া, প্রলয়দশায়ামশেষবিশেষবিনাশে বিনাশঃ স্যাৎ, ন চাত্মাদয়ো বিশেষাস্তদাপি সন্তীতি বাচ্যং, আত্মাতিরিক্তানাং বিশেষাণাং কার্য্যত্বাঙ্গীকারাৎ, প্রলয়াবস্থায়ামনবস্থানাদাত্মনস্তু সামান্যাশ্রনো ধর্ম্মিত্বাদুক্তদোষাৎ, দ্বিতীয়ে তু স্বরূপস্য ব্যাবৃত্তত্বে কল্পিতত্বাদ্বিনাশিত্বমনুবৃত্তত্বেন তস্যৈব সামান্যত্বা প্রাগুক্তদোষানুবৃত্তিরিতি মন্বানশ্চোদয়তি কিং পুনরিতি। সামান্যবিশেষভাবশূন্যমখণ্ডৈকরসং সদেবেত্যাদিশ্রুতিপ্রমিতং সর্ব্ববিক্রিয়ারহিতং বস্তু প্রকৃতং সদ্বিবক্ষিতমিত্যুত্তরমাহ উচ্যত ইতি। আত্মনঃ সদাত্মনো বিনাশরাহিত্যবিজ্ঞানে সর্ব্বজগদ্ব্যাপকত্বং হেতুমাহ যেনেতি। আত্মনো বিনাশাভাবে যুক্তিমাহ বিনাশমিতি। আত্মনো বিনাশমিচ্ছতা স্বতো বা পরতো বা নাশস্তস্যেষ্যতে, নাদ্য ইত্যাহ অবিনাশীতি। দেহাদিদ্বৈতমসদুচ্যতে অতঃ সতো বিশেষণং স্বতো নাশরাহিত্যম্। তস্য স্তোতকো নিপাত-

ইত্যাহ তুশব্দ ইতি। আকাঙ্ক্ষাপূর্ব্বকং বিশেষ্যং দর্শয়তি কিমিত্যাদিনা। বিমতম-বিনাশি ব্যাপকত্বাদাকাশবৎ, ন হি প্রমিতমেবোদাহরণং কিন্তু প্রসিদ্ধমপীতি ভাবঃ। ন দ্বিতীয় ইত্যাহ বিনাশমিতি। ন খল্বস্য বিনাশং কর্ত্তুং কশ্চিদর্হতীতি সম্বন্ধঃ। বিনাশস্য সাবশেষত্বনিরবশেষত্বাভ্যাং দ্বৈরাশ্যমাশ্রিত্য ব্যাকরোতি অদর্শনমিতি। ন কশ্চিদস্যাভাবং কর্ত্তুং শক্নোতীত্যত্র হেতুমাহ অব্যয়স্যেতি। ব্রহ্ম হি স্বরূপেণ ব্যেতি স্বসম্বন্ধিনা ব্যেতি বিকল্প্যাদ্যং দূষয়তি নৈতদিতি। ন নিরবয়বস্য স্বাবয়বাপচয়রূপব্যয়ঃ সম্ভবতীত্যত্র বৈধর্ম্ম্যং দৃষ্টান্তমাহ দেহাদিবদিতি। দ্বিতীয়ং নিরস্যতি নাপীতি। তদেব ব্যতিরেকদৃষ্টান্তেন স্পষ্টয়তি যথেতি। দ্বিবিধেঽপি ব্যয়াযোগে ফলিতমাহ অত ইতি। কিঞ্চ ব্রহ্মপরতো ন ন নশ্যত্যাত্মত্বাদ্ঘটবদিত্যাহ ন কশ্চিদিতি। আত্মত্বহেতোরসিদ্ধিমুদ্ধরতি আত্মা হীতি। তাদাত্ম্য-শ্রুতিরত্র হীতি হেতুঃ ক্রিয়তে। অস্তু তর্হি স্বয়মেব ব্রহ্ম স্বাত্মনো নাশকমুদ্বন্ধনাদিদর্শনান্নেত্যাহ স্বাত্মনীতি॥ ১৭॥

রামানুজ।—আত্মনোঽবিনাশিত্বং কথমুপপদ্যত ইত্যত আহ অবিনাশীতি। তদা-ত্মতত্ত্বমবিনাশীতি বিদ্ধি, যেনাত্মতত্ত্বেন চেতনেন তদ্ব্যতিরিক্তমিদমচেতনতত্ত্বং সর্ব্বমততং ব্যাপ্তং, ব্যাপকত্বেন নিরতিশয়সূক্ষ্মত্বাদাত্মনো বিনাশানর্হস্য তদ্ব্যতিরিক্তো ন কশ্চিৎ পদার্থো বিনাশং কর্ত্তুমর্হতি তদ্ব্যাপ্যতয়া তস্মাৎ স্থূলত্বাৎ। নাশকং শস্ত্রজলাগ্নিবায়্বাদিকং নাশ্যং ব্যাপ্য শিথিলী-করোতি। মুদ্গরাদয়োঽপি বেগবৎ সংযোগেন বায়ুমুৎপাদ্য তদ্দ্বারেণ নাশয়তি। অত আত্মতত্ত্বং অবিনাশি॥ ১৭॥

হনুমান্।—কিং পুনস্তৎ? যদেব সর্ব্বদা সদেবেত্যুচ্যতে অবিনাশীতি। বিনষ্টুং শীলমস্যেতি অবিনাশি, তুশব্দো সতো বিশেষণার্থঃ, তদ্বিদ্ধি জানীহি, যেন সর্ব্বমিদং জগৎ ব্যাপ্তমাকাশেনেব, বিনাশমদর্শনং ঘটাদিরস্যাব্যয়স্য ব্রহ্মণঃ বিনাশং কর্ত্তুং নার্হতীতি, ন কশ্চিদাত্মানং বিনাশয়িতুং শক্নোতি॥ ১৭॥

শ্রীধর।—তত্র সম্ভাবমবিনাশি বস্তু সামান্যেনোক্তং বিশেষতো দর্শয়ত্যবিনাশিত্বিতি। যেন সর্ব্বমিদমাগমাপায়ধর্ম্মাত্মকং দেহাদি ততং সাক্ষিত্বেন ব্যাপ্তং, তদাত্মস্বরূপমবিনাশি বিনাশ-শূন্যং বিদ্ধি জানীহি। তত্র হেতুমাহ বিনাশমিতি॥ ১৭॥

বলদেব।—উক্তং জীবাত্মতদ্দেহয়োঃ স্বভাবং বিশদয়ত্যবিনাশীতি দ্বাভ্যাম্। তজ্জী-বাত্মতত্ত্বমবিনাশি নিত্যং বিদ্ধি, যেন সর্ব্বমিদং শরীরং ততং ধর্ম্মভূতেন জ্ঞানেন ব্যাপ্তমস্তি। অস্যাব্যয়স্য পরমাণুত্বেন চ বিনাশানর্হস্য বিনাশং ন কশ্চিৎ কর্ত্তুমর্হতি স্থূলোঽর্থঃ। প্রাণস্যেব দেহঃ ইহ জীবাত্মনো দেহপরিমিতত্বং ন প্রত্যেতব্যম্। "এষোঽণুরাত্মা চেতসা বেদিতব্যো যস্মিন্ প্রাণঃ পঞ্চধা সংবিবেশ" ইত্যাদিষু তস্য পরমাণুত্বশ্রবণাৎ। তাদৃশস্য নিখিলদেহব্যাপ্তিস্তু ধর্ম্মভূতজ্ঞানেনৈব স্যাৎ। এবমাহ ভগবান্ সূত্রকারঃ, "গুণাদ্বা লোকবৎ" ইতি। ইহাপি স্বয়ং বক্ষ্যতি "যথা প্রকাশয়ত্যেকঃ" ইত্যাদিনা॥ ১৭॥

মধুসূদন।—নম্বেতাদৃশস্য সতো জ্ঞানাদ্ভেদে পরিচ্ছিন্নত্বাপত্তের্জ্ঞানাত্মকত্বমভ্যুপেয়ং,

তচ্চানাধ্যাসিকং অন্যথা জড়ত্বাপত্তেঃ, তথাচানাধ্যাসিকজ্ঞানরূপস্যেহস্য সতো ধাত্বর্থত্বাদুৎপত্তিবিনাশবত্ত্বং ঘটজ্ঞানমুৎপন্নং ঘটজ্ঞানং নষ্টমিতি প্রতীতেশ্চ, এবমহং ঘটং জানামীতি প্রতীতেস্তস্য সাশ্রয়ত্বং সবিষয়ত্বঞ্চেতি দেশকালবস্তুপরিচ্ছিন্নত্বাৎ স্ফুরণরূপস্য কথং তদ্রূপস্য সতো দেশকালবস্তুপরিচ্ছেদশূন্যত্বমিত্যাশঙ্ক্যাহ অবিনাশীতি। বিনাশো দেশতঃ কালতো বস্তুতো বা পরিচ্ছেদঃ, সোঽস্যাস্তীতি বিনাশি পরিচ্ছিন্নং, তদ্বিলক্ষণং অবিনাশি সর্বপ্রকারপরিচ্ছেদশূন্যং, তু এব, তৎ সদ্রূপং স্ফুরণং ত্বং বিদ্ধি জানীহি। কিন্তৎ? যেন সদ্রূপেণ স্ফুরণেনৈকেন নিত্যেন বিভুনা সর্বমিদং দৃশ্যজাতং স্বতঃ সত্তাস্ফূর্তিশূন্যং ততং ব্যাপ্তং স্বসত্তাস্ফূর্ত্যধ্যাসেন রজ্জুশকলেনেব সর্পধারাদি স্বস্মিন্ সমাবেশিতং তদবিনাশ্যেব বিদ্ধীত্যর্থঃ। কস্মাৎ? যস্মাৎ বিনাশং পরিচ্ছেদং অব্যয়স্যাপরিচ্ছিন্নস্য, অস্যাপরোক্ষস্য সর্বানুস্যূতস্য স্ফুরণরূপস্য স্বতঃ কশ্চিৎ কোঽপি আশ্রয়ো বা বিষয়ো বা ইন্দ্রিয়সন্নিকর্ষাদিরূপো হেতুর্বা ন কর্ত্তুমর্হতি সমর্থো ন ভবতি, কল্পিতস্যাকল্পিতপরিচ্ছেদকত্বাযোগাৎ, আরোপমাত্রে চেষ্টাপত্তেঃ, অহং ঘটং জানামীত্যত্র হি অহঙ্কার আশ্রয়তয়া ভাসতে, ঘটস্ত বিষয়তয়া, উৎপত্তিবিনাশবতী কাচিদহঙ্কারবৃত্তিস্তু সর্বতো বিপ্রসৃতস্য সতঃ স্ফুরণস্য ব্যঞ্জকতয়া আত্মমনোযোগস্য পরৈরপি জ্ঞানহেতুত্বাভ্যুপগমাৎ, তদুৎপত্তিবিনাশেনৈব চ তদুপহিতে স্ফুরণরূপে সত্যুৎপত্তিবিনাশপ্রতীত্যুপপত্তেঃ, নৈকস্য স্ফুরণস্য স্বত উৎপত্তিবিনাশকল্পনাপ্রসঙ্গঃ, ধ্বন্যবচ্ছেদেন শব্দবৎ ঘটাদ্যবচ্ছেদেনাকাশবচ্চ। অহঙ্কারস্তু তস্মিন্নধ্যস্তোঽপি তদাশ্রয়তয়া ভাসতে তদ্বৃত্তিতাদাত্ম্যাধ্যাসাৎ সুষুপ্তাবহঙ্কারাভাবেঽপি তদ্বাসনাবসিতাজ্ঞানভাসকস্য চৈতন্যস্য স্বতঃ স্ফুরণাৎ, অন্যথৈতাবন্তং কালমহং কিমপি নাজ্ঞাসিষমিতি সুষুপ্তোত্থিতস্য স্মরণং ন স্যাৎ, নচোত্থিতস্য জ্ঞানাভাবানুমিতিরিয়মিতি বাচ্যং, সুষুপ্তিকালরূপপক্ষাজ্ঞানাল্লিঙ্গাসম্ভবাচ্চ অস্মরণাদের্ব্যভিচারিত্বাৎ স্মরণাজনকনির্বিকল্পকাদ্যভাবাসাধকত্বাচ্চ জ্ঞানসামগ্র্যভাবস্য চান্যোন্যাশ্রয়গ্রস্তত্বাৎ। তথাচ শ্রুতিঃ "যদ্বৈতন্ন পশ্যতি পশ্যন্ বৈতৎ দ্রষ্টব্যং ন পশ্যতি নহি দ্রষ্টুর্দৃষ্টের্বিপরিলোপো বিদ্যতে অবিনাশিত্বাৎ" ইত্যাদিঃ, সুষুপ্তৌ স্বপ্রকাশস্ফুরণসদ্ভাবং তন্নিত্যতয়া দর্শয়তি, "এবং ঘটবিষয়োঽপি তদজ্ঞানাবস্থাভাসকে স্ফুরণে কল্পিতঃ, য এব প্রাগজ্ঞাতঃ স এবেদানীং ময়া জ্ঞাত ইতি প্রত্যভিজ্ঞানাৎ অজ্ঞাতজ্ঞাপকত্বং হি প্রামাণ্যং সর্বতন্ত্রসিদ্ধান্তঃ যথার্থানুভবঃ প্রমেতি বদদ্ভিস্তার্কিকৈরপি জ্ঞাতজ্ঞাপিকায়াঃ স্মৃতের্ব্যাবর্ত্তকমনুভবপদং প্রযুঞ্জানৈরেতদভ্যুপগমাৎ, অজ্ঞাতত্বঞ্চ ঘটাদের্ন চক্ষুরাদিনা পরিচ্ছিদ্যতে তত্রাসমর্থাৎ, তজ্জ্ঞানোত্তরকালমজ্ঞানস্যানুবৃত্তিপ্রসঙ্গাচ্চ নাপ্যনুমানেন লিঙ্গাভাবাৎ, নহীদানীং জ্ঞাতত্বেন প্রাগজ্ঞাতত্বমনুমাতুং শক্যং, ধারাবাহিকানেকজ্ঞানবিষয়ে ব্যভিচারাৎ, ইদানীমেব জ্ঞাতত্বস্য প্রাগজ্ঞাতত্বে সতীদানীং জ্ঞাতত্বরূপং সাধ্যাবিশিষ্টত্বাদসিদ্ধম্। নচাজ্ঞাতাবস্থাজ্ঞানমন্তরেণ জ্ঞানং প্রতি ঘটাদের্হেতুতা গ্রহীতুং শক্যতে পূর্ববর্ত্তিত্বাগ্রহাৎ, ঘটং ন জানামীতি সার্বলৌকিকানুভববিরোধশ্চ, তস্মাদজ্ঞাতং স্ফুরণং ভাসমানং স্বাধ্যস্তং ঘটাদিকং ভাসয়তীতি ঘটাদীনামজ্ঞানে কল্পিতত্বসিদ্ধিঃ অন্যথা ঘটাদের্জড়ত্বেনাজ্ঞাতত্ব-তজ্জ্ঞানয়োরনুপপত্তেঃ, স্ফুরণস্যাজ্ঞাতং

স্বাধ্যস্তৈনৈবাজ্ঞানেনেতি স্বয়মেব ভগবান্ বক্ষ্যতি। "অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ।" ইত্যত্র এতেন বিভুত্বং সিদ্ধম্। তথাচ শ্রুতিঃ, "মহদ্ভূতমনন্তমপারং বিজ্ঞানঘন এব" ইতি, "সত্যং জ্ঞানমনন্তম্" ইতি চ জ্ঞানস্য মহত্ত্বমনন্তত্বঞ্চ দর্শয়তি। মহত্ত্বং স্বাধ্যস্ত-সর্ব্বসম্বন্ধিত্বং, অনন্তত্বং ত্রিবিধপরিচ্ছেদশূন্যত্বমিতি বিবেকঃ। এতেন শূন্যবাদোঽপি প্রত্যুক্তঃ নিরধিষ্ঠানভ্রমাযোগান্নিরবধিবাধাযোগাচ্চ। তথাচ শ্রুতিঃ, "পুরুষান্ন পরং কিঞ্চিৎ সা কাষ্ঠা সা পরাগতিঃ" ইতি সর্ব্ববাধাবধিং পুরুষং পরিশিনষ্টি। উক্তঞ্চ ভাষ্যকারৈঃ "সর্ব্বং বিনশ্যদ্বস্তু-জাতং পুরুষান্তং বিনশ্যতি পুরুষো বিনাশহেত্বভাবান্ন বিনশ্যতি" ইতি। এতেন ক্ষণিক-বাদোঽপি পরাস্তঃ। অবাধিতপ্রত্যভিজ্ঞানাদন্যদৃষ্টান্যস্মরণাদ্যনুপপত্তেশ্চ, তস্মাদেকস্য সর্ব্বানুস্যূতস্য স্বপ্রকাশস্ফুরণরূপস্য সতঃ সর্ব্বপ্রকারপরিচ্ছেদশূন্যত্বাদুপপন্নং, "নাভাবো বিদ্যতে সতঃ" ইতি ॥ ১৭ ॥

নীলকণ্ঠ।—যস্যাভাবো নাস্তি তস্য সতঃ সত্ত্বে কিং মানমিত্যাশঙ্ক্যাহ অবিনাশীতি। তচ্ছব্দেন প্রকৃতং সৎ পরামৃশ্যতে, যেন সতা ইদং সর্ব্বং বিয়দাদি ততং ব্যাপ্তং, ঘটঃ সন্ পটঃ সন্নিতি সর্ব্বস্য সদভেদানুভবাৎ, যথা ঘটো মৃৎশরাবো মৃদিতি ঘটাদীনাং মৃদভেদানুভবাৎ সদু-পাদানকত্বং, তদ্বৎ সর্ব্বস্যাপি সদুপাদানকত্বং বোধ্যম্। নন্নু মৃদ্বৎ সদপি কিং বিকারবত্তবতী-ত্যাশঙ্ক্যাহ অবিনাশীতি। তৎ সদবিনাশি বিদ্ধি, অয়মর্থঃ, পূর্ব্বাবস্থাপরিত্যাগোঽত্র বিনাশঃ, মৃদ্ধি পিণ্ডাকারতাং ত্যক্ত্বা ঘটো ভবতি অতঃ সা বিনাশশীলা বিকারধারাশ্রয়ত্বাৎ। ব্রহ্ম তু ন তথা, তর্হি রজ্জুবৎ স্বয়মবিনশ্যদেব কার্য্যাকারং ভবতি স্বকীয়ে চ সত্তাস্ফুরণে কার্য্যেঽর্পয়তি অতঃ অবিনাশি, তথা চ শ্রুতয়ঃ, "অজায়মানো বহুধা বিজায়তে জাত এব ন জায়তে কো ন্বেনং জনয়েৎ পুনঃ, অজায়মানো জন্মাখ্যং বিকারমলভমানোঽপি জায়তে বিয়দাদিরূপেণাবির্ভবতি।" তথা লোকদৃষ্ট্যা জাতো ঘটাদিঃ পরমার্থদৃষ্ট্যা ন জায়তে পরিণা-মুপাদানস্যাভাবাৎ মৃদাদেস্তু স্বাপ্নমৃদাদিবত্তুচ্ছত্বাৎ, অতএব ঘটাদিং কো নু জনয়েৎ ন কোঽপি। কুতস্তর্হি ভাসত ইতি চেৎ রজ্জুরগাদিবদিতি দত্তোত্তরমেতৎ। তথা "প্রাণা বৈ সত্যং তেষামেষ সত্যম্. তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতীতি" সতঃ সত্যত্বেন প্রাণোপলক্ষিতস্য প্রপঞ্চস্য সত্যত্বং সত্তো ভানমেব প্রপঞ্চস্য ভানমিতি। তথাচ প্রপঞ্চগতে সত্তাস্ফূর্ত্তী সতঃ সত্ত্বে প্রমাণমিত্যর্থঃ। শ্রুতিশ্চ, "অন্নেন সোম্য শুঙ্গেনাপো মূলমন্বিচ্ছ অদ্ভিঃ সোম্য শুঙ্গেন তেজোমূলমন্বিচ্ছ তেজসা সোম্য শুঙ্গেন সন্মূলমন্বিচ্ছ সন্মূলাঃ সোম্যেমাঃ প্রজাঃ সদায়তনাঃ সৎপ্রতিষ্ঠাঃ" ইতি। সত্তো জগদুপাদানত্বং কার্য্যলিঙ্গেন দৃঢ়য়তি সত্তোঽবিনাশিত্বঞ্চ বিনাশ-হেত্বভাবাদিত্যাহ বিনাশমিতি। ন ব্যেতি নাপক্ষীয়ত ইত্যব্যয়ম্. এতেন সর্ব্ববিকারশূন্যস্য বিনাশো নাস্তীত্যর্থঃ, অপক্ষয়ো হি জন্মাদিবিকারবত এব ভবতীতি স এবাত্র সর্ব্ববিকারোপ-লক্ষণতয়া বোধ্যঃ, ন কশ্চিদিত্যনেন তদন্যস্য বিনাশহেতোরভাবো দর্শিতঃ। "দ্বিতীয়াদ্বৈ ভয়ং ভবতি" ইতি শ্রুতেঃ ॥ ১৭ ॥

বিশ্বনাথ।—"নাভাবো বিদ্যতে সতঃ" ইত্যস্যার্থং স্পষ্টয়তি অবিনাশীতি। তৎ জীবাত্মস্বরূপং, যেন সর্ব্বমিদং শরীরং ততং ব্যাপ্তম্। নমু শরীরমাত্রব্যাপি চৈতন্যত্বে জীবাত্মনো মধ্যমপরিমাণত্বেনানিত্যত্বপ্রসক্তিঃ। মৈবং, "সূক্ষ্মাণামপ্যহং জীবঃ" ইতি ভগবদুক্তেঃ; "এষোঽণুরাত্মা চেতসা বেদিতব্যো যস্মিন্ প্রাণঃ পঞ্চধা সংবিবেশ" ইতি। "বালাগ্রশতভাগস্য শতধা-কল্পিতস্য চ। ভাগো জীবঃ স বিজ্ঞেয়ঃ" ইতি। "আরাগ্রমাত্রো হ্যবরোঽপি দৃষ্টঃ" ইত্যাদি শ্রুতিভ্যশ্চ তস্য পরমাণুপরিমাণত্বমেব। তদপি সম্পূর্ণদেহব্যাপি শক্তিমত্ত্বং জতুজটিতস্য মহামণের্মহৌষধখণ্ডস্য বা শিরস্যুরসি বা ধৃতস্য সম্পূর্ণদেহপুষ্টিকরণশক্তিমত্ত্বমিব নাসমঞ্জসম্। স্বর্গনরকনানাযোনিষু গমনঞ্চ তস্যোপাধিপারবশ্যাদেব। তদুক্তং প্রাণমধিকৃত্য দত্তাত্রেয়েণ, "যেন সংসরতে পুমান্" ইতি। অতএবাস্য সর্ব্বগতত্বমপ্যগ্রিমশ্লোকে বক্ষ্যমাণং নাসমঞ্জসম্। অতএবাব্যয়স্য নিত্যস্য, "নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানামেকো বহূনাং যো বিদধাতি কামান্" ইতি শ্রুতেঃ। যদ্বা নমু দেহো জীবাত্মা পরমাত্মা ইত্যেতদ্বস্তুত্রিকং মনুষ্যতির্য্যগাদিষু সর্ব্বত্র দৃশ্যতে। তত্রাদ্যয়োর্দেহজীবয়োস্তত্ত্বং "নাসতো বিদ্যতে ভাবঃ" ইত্যনেনোক্তম্। তৃতীয়স্য পরমাত্মবস্তুনঃ কিং তত্ত্বমিত্যত আহ অবিনাশি ত্বিতি। তু ভিন্নোপক্রমে; পরমাত্মনো মায়া-জীবাভ্যাং স্বরূপতঃ পার্থক্যাদিদং জগৎ ॥ ১৭ ॥

তাৎপর্য্য।—ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য ও পূজার্হ শ্রীমদানন্দগিরির অভিপ্রায়। যদি বল, যে সদ্বস্তুটি সর্ব্বদা সৎস্বরূপেই বর্ত্তমান আছে তাহা কি? সখে! তাহা সবিশেষ বলিতেছি অবহিত চিত্তে শ্রবণ কর। যে পদার্থ অব্যয় অর্থাৎ যাহার উপচয় (বৃদ্ধি) বা অপচয় (ক্ষয়) নাই (সর্ব্বদা একরূপ) এবংভূত পদার্থের কেহই বিনাশ সাধন করিতে সক্ষম হয় না। শ্রুতিও সামান্য বিশেষ ভারশূন্য অখণ্ডৈকরস স্বরূপ বস্তুকেই "সৎ" রূপে প্রমাণীকৃত করিয়াছেন। সদ্বস্তুই "ব্রহ্ম"। সৎস্বরূপ ব্রহ্ম অব্যয়। অর্থাৎ সন্নামক ব্রহ্মের কোনওরূপ অবয়ব নাই বলিয়া অসৎ দেহাদির ন্যায় স্বভাবতঃ উপচয় বা অপচয়রূপ প্রাপ্ত হন না। দেহিদিগের অবয়ব আছে বলিয়াই তাহাদিগের হ্রাস, বৃদ্ধি, বা নাশ উপপাদিত হয়, কিন্তু সদ্বস্তুর কোনওরূপ অবয়ব নাই; অতএব তাহা অব্যয়; অর্থাৎ সদ্বস্তুতে উপচয়, অপচয় বা বিনাশ-বত্ত্বদোষের আরোপ হইতে পারে না। সদ্বস্তু পরতঃও ব্যভিচার-প্রাপ্ত হয় না। অর্থাৎ যেরূপ মনুষ্য-স্বব্যতিরিক্ত অন্য বিষয় হইতে উপস্থিত সুখ বা দুঃখ লাভ করে, সদ্বস্তু সেরূপ নহে। ধনাদিহানি বশতঃ রামের দুঃখ হইতে পারে, কারণ রামের ধনাদির উপর আত্মীয়াভিমান আছে। কিন্তু সন্নামক ব্রহ্মের কেহই আত্মীয়

নাই, সুতরাং পরতঃও তাঁহার ব্যভিচার হইতে পারে না। অতএব স্বতঃ বা পরতঃ ব্যভিচার নাই বলিয়া সন্নামক ব্রহ্ম "অব্যয়"; এবং এই সন্নামকব্রহ্ম অব্যয় বলিয়া তাঁহার বিনাশ (অভাব) সাধনে কেহই সক্ষম নহেন। যদি বল যে অনেক ব্যক্তিকে ত উদ্বন্ধনাদির সাহায্যে আত্মহত্যা করিতে দেখা যায়, তবে আত্মা বা ব্রহ্ম নিজেই নিজের নাশক হইবে না কেন? তাহাও বলিতে পার না, কারণ ব্রহ্মই আত্মস্বরূপ। অতএব আত্মার ক্রিয়া আত্মার উপর প্রযুক্ত হওয়া নিতান্ত বিরুদ্ধ।

সদ্বস্তুর অব্যয়তা নিবন্ধন কেহই কোনমতে তাহার বিনাশসাধন করিতে পারে না বলিয়া, সদ্বস্তু "অবিনাশী।" সদ্বস্তুর অবিনাশিত্ব বিষয়ে অন্য হেতু নির্দ্দেশ করিতেছি,শ্রবণ কর। সর্ব্ব-জগদ্ব্যাপক বলিয়াও সদ্বস্তু "অবিনাশী"। যে বস্তু সর্ব্বজগদ্ব্যাপী তাহার বিনাশ (অদর্শন, অভাব) কখনও উপপাদিত হইতে পারে না। যাহার স্বরূপেই সর্ব্বব্যাপকত্ব অর্থাৎ বিভুত্ব তাহার স্বরূপের কখনও হ্রাস বৃদ্ধ্যাদিরূপ অভাব সংঘটিত হইতে পারে না। সুতরাং আগম (বৃদ্ধি) এবং অপায় (নাশ) ধর্ম্মাত্মক দেহাদি স্বরূপ সমগ্র জগতের নিত্য সাক্ষীরূপে ব্যাপ্ত সদ্বস্তু "অবিনাশী" এবং তত্ত্বদর্শীগণ এবংবিধ আত্মাকেই "সৎ" বলিয়া একান্তরূপ নিয়মে স্থিরীকৃত করিয়াছেন।

ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমদ্রামানুজাচার্য্য লিখিয়াছেন, চেতন আত্মতত্ত্ব তদ্ব্যতিরিক্ত যাবতীয় অচেতন পদার্থে ব্যাপ্ত রহিয়াছেন। আত্মা ব্যাপক ও অতিশয় সূক্ষ্ম; এজন্য তদ্ব্যতিরিক্ত তদ্ব্যাপ্ত অন্য কোন স্থুল পদার্থই তাঁহার বিনাশসাধন করিতে অশক্ত। শস্ত্র, বায়ু, জল, অগ্নি প্রভৃতি নাশক পদার্থ সমূহ নাশ্য পদার্থকে ক্রমশঃ শিথিল করিয়া তাহার বিনাশ করে এবং মুদ্গারাদি বেগ দ্বারা বায়ু উৎপাদন করিয়া ক্রমশঃ পদার্থান্তরের নাশ করে। কিন্তু আত্মার পক্ষে এই সকল জড়পদার্থের কোন কার্য্যই সম্ভবপর নহে। তাহা সূক্ষ্মাদপি সূক্ষ্ম এবং সকল পদার্থেই ব্যাপ্ত। সুতরাং শস্ত্র বা মুদ্গার, বায়ু বা জল, অগ্নি বা তেজঃ কিছুই তাহার বিন্দুমাত্র বিচলিত করিতে পারে না।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয় এই শ্লোক উপলক্ষে নিম্নলিখিত অভিপ্রায় পরিব্যক্ত করিয়াছেন। সখে! যদি বল যে সদ্বস্তু জ্ঞানাত্মক অর্থাৎ জ্ঞানস্বরূপ, কারণ জ্ঞান হইতে ভিন্ন হইলে পরিচ্ছিন্নত্ব দোষ তাহার উপর আরোপিত হইবে; এবং সেই জ্ঞানাত্মক সদ্বস্তু অনাধ্যাসিক অর্থাৎ পারমার্থিক, নতুবা সদ্বস্তুকে জড়ত্বদোষে দুষ্ট হইতে

হইবে। অথচ অনাধ্যাসিক জ্ঞানরূপ সদ্বস্তুর ধাত্বর্থ গ্রহণ করিলে উৎপত্তি ও বিনাশবত্ত্বরূপ দোষ আসিয়া সদ্বস্তুকে আশ্রয় করে। অর্থাৎ সদ্বস্তু অনাধ্যাসিক জ্ঞান হইতে অভিন্ন, তখন অনাধ্যাসিক জ্ঞানার্থ প্রতিপাদক "জ্ঞা" ধাতুর অর্থ গ্রহণ করিলে, তাহাতে উৎপত্তি ও বিনাশবত্ত্ব দোষ পরিলক্ষিত হয়। কারণ "ঘট জ্ঞান উৎপন্ন," "ঘটজ্ঞান নষ্ট" এইরূপ জ্ঞা-ধাতুনিষ্পন্ন জ্ঞানের উৎপত্তি ও বিনাশ সকলেরই বিষয়ীভূত হয়। আরও দেখ "আমি জানিতেছি" এরূপ সকলের প্রতীতি হয় বলিয়া অনাধ্যাসিক জ্ঞানে সাশ্রয়ত্ব ও সবিষয়ত্ব এই উভয়বিধ দোষও সংস্পৃষ্ট হইবে। অর্থাৎ "আমি ঘটকে জানিতেছি" এরূপ স্থলে স্পষ্টতঃই প্রতীত হয় যে, জ্ঞান আমাকে আশ্রয় করিয়া এবং ঘটকে বিষয় করিয়া উদ্বুদ্ধ হইতেছে। স্ফুরণ (জ্ঞান) দেশ, কাল এবং বস্তু পরিচ্ছেদবিশিষ্ট, অতএব এবংবিধ স্ফুরণরূপ সদ্বস্তুর দেশ, কাল ও বস্তু পরিচ্ছেদশূন্যত্ব কিরূপে সিদ্ধ হইতে পারে? তাহা বলিতে পার না। কারণ যে যে বস্তুর বিনাশ অর্থাৎ দেশ কাল ও বস্তুগত পরিচ্ছেদ আছে, সেই সেই বস্তু বিনাশী (পরিচ্ছিন্ন)। যাহা বিনাশী অর্থাৎ পরিচ্ছিন্ন নহে, তাহাই অবিনাশী অর্থাৎ অপরিচ্ছিন্ন--- সর্ব্বপ্রকার পরিচ্ছেদ শূন্য।

হে সখে! তুমি সেই সদ্রূপ স্ফুরণকে অবিনাশী বলিয়াই জান, কারণ সেই একমাত্র নিত্যসদ্রূপ স্ফুরণ এই অখিল দৃশ্য পদার্থ সমূহে পরিব্যাপ্ত আছেন। অর্থাৎ অখিল দৃশ্য প্রপঞ্চের স্বতঃ সত্তা ও স্ফূর্ত্তি নাই, কিন্তু সেই স্ফুরণরূপ বিভু সদ্বস্তুর সত্তাতেই তাহাদের সত্তা ও স্ফূর্ত্তি হইয়া থাকে। সদ্বস্তু সর্ব্বত্র পরিব্যাপ্ত বলিয়া তাহা অবিনাশী। রজ্জুর সত্তা ও স্ফুরণ আছে বলিয়াই তাহাতে সর্পের বা জলধারার সত্তা ও স্ফুরণ হইয়া থাকে। রজ্জুখণ্ডই আপনার সত্তা ও স্ফুরণাধ্যাস দ্বারা আপনাতে সর্পাদির সমাবেশ করে; অতএব দৃষ্টান্তপক্ষে রজ্জুখণ্ড অবিনাশী, দার্ষ্টান্তিক স্ফুরণরূপ সদ্বস্তুও সেইরূপ অবিনাশী। যদি বল যে, সদ্বস্তু যে অবিনাশী তাহার হেতু কি? বলিতেছি শ্রবণ কর। অব্যয় অর্থাৎ অপরিচ্ছিন্ন, অপরোক্ষ, সর্ব্বানুস্যূত, স্ফুরণরূপ সদ্বস্তুর বিনাশ অর্থাৎ পরিচ্ছেদ কেহই (আশ্রয়, বিষয়, বা ইন্দ্রিয় সন্নিকর্ষাদি হেতুই হউক) করিতে সমর্থ হয় না। কল্পিত বস্তু কখনও অকল্পিত বস্তুর পরিচ্ছেদক হইতে পারে না, কারণ কল্পিত বস্তুর চেষ্টা (অর্থাৎ ক্রিয়া) আরোপ মাত্রেই সংঘটিত হয়। "আমি ঘটকে জানি-

তেছি" এইরূপ স্থলে অহঙ্কারই জ্ঞানের আশ্রয়রূপে এবং ঘট বিষয়রূপে ভাসমান হন। অহঙ্কারবৃত্তির স্বরূপ অনির্ব্বচনীয়, এবং তাহা উৎপত্তি ও বিনাশশীল। উক্ত অনির্ব্বচনীয়া অহঙ্কার বৃত্তি সর্ব্বত্র পরিব্যাপ্ত সৎস্বরূপ স্ফুরণের ব্যঞ্জক মাত্র, অর্থাৎ উক্ত অহঙ্কারবৃত্তি সর্ব্বত্র পরিব্যাপ্ত সদ্বস্তুকে পরিচ্ছিন্নরূপে ব্যঞ্জিত অর্থাৎ প্রকাশিত করে; সেই হেতু উক্ত অহঙ্কার বৃত্তির উৎপত্তি ও বিনাশ দ্বারা অহঙ্কার বৃত্তিতে উপহিত (উপাধিরূপে স্বীকৃত)—স্ফটিকে জবা কুসুমের ন্যায় স্ফুরণরূপ সদ্বস্তুর উৎপত্তি ও বিনাশ প্রতীত হয়। তার্কিকাদিগণও আত্মা (অহঙ্কার) ও মন এতদুভয়ের সংযোগকেই জ্ঞানের হেতুরূপে নির্দ্দেশ করিয়া থাকেন, অতএব তাঁহাদিগের মতেও উক্ত রীতিতে অহঙ্কারবৃত্তিরই উৎপত্তি ও বিনাশ প্রতীত হয়। সুতরাং অদ্বিতীয় স্ফুরণরূপ সদ্বস্তুর উৎপত্তি ও বিনাশ কখনও কল্পিত হইতে পারে না। ধ্বনি (স্বর উৎপত্তির পূর্ব্বে উদ্ভূত সূক্ষ্ম স্বর বিশেষ) গত তারতম্যবশতঃ বা ধ্বনির নাশবশতঃ, পূর্ব্ব নাশে পর পরের উপস্থিতিতে উদাত্ত, অনুদাত্তাদি * স্বরের নাশ ও উৎপত্তি হইলেও, স্বর বা শব্দের নাশ বা উৎপত্তি হয় না। ঘটপটাদি উপাধি নাশে ঘটপটাদিতে উপহিত আকাশের নাশ প্রতীতি বিষয়ীভূত হইলেও, বস্তুতঃ আকাশের নাশ হয় না।

হে ভ্রান্ত বয়স্য অর্জ্জুন! দেশ কাল বস্তু দ্বারা যাহার পরিচ্ছেদ হয় অর্থাৎ পরিমাণ হয়, সেই মধ্যম পরিমাণ (১৩ শ্লোকের তাৎপর্য্য ও ২৪৫ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) বস্তু সকল কালে বিনাশ প্রাপ্ত হয়, আর যিনি জগদ্-ব্রহ্মাণ্ড-ব্যাপ্ত হইয়া রহিয়াছেন এবং সৎস্বরূপ রজ্জুতে সর্পের স্ফূর্ত্তি যেরূপ হয়, তদ্রূপ যাঁহার সত্তায় কল্পিত জগতের স্ফূর্ত্তি হইতেছে, এবং যিনি দেশকালাদি দ্বারা অপরিচ্ছিন্ন, ঈদৃশ জগদ্ব্যাপক আত্মাকে তদ্বিলক্ষণ অর্থাৎ অবিনাশী জানিবে। যেহেতু অপরিচ্ছিন্ন সর্ব্বানুভবরূপ সৎস্বরূপ আত্মাকে বিনাশ করিতে কেহই সমর্থ নহে। রজ্জুতে কল্পিত সর্পাদি যেমন রজ্জুবিনাশক নহে, তদ্রূপ জাগতিক পদার্থপুঞ্জ দ্বারা আত্মাতে আরোপিত কল্পনাতীত অব্যয় অতি সূক্ষ্ম আত্মাও বিনাশের অযোগ্য। অতএব

* ধ্বনির উচ্চতা ও নীচতা হেতু স্বর উদাত্ত, অনুদাত্ত ও স্বরিত এই তিন ভাগে বিভক্ত হইয়া থাকে। বেদপাঠে ও সামগানে প্রচিতঃ নামে স্বরের ব্যবহার আছে। যথা; "উদাত্তশ্চানুদাত্তশ্চ স্বরিতশ্চ স্বরাঃ স্মৃতাঃ। চতুর্থঃ প্রচিতো জ্ঞেয়ো বেদাঙ্গেষু স্বরাঃ স্মৃতাঃ।" ইতি ভরতঃ। "উচ্চৈরুদাত্তঃ, নীচৈরনুদাত্তঃ, সমাহারঃ স্বরিতঃ"। ইতি সিদ্ধান্ত কৌমুদী।

তাদৃশ আত্মার বিনাশ কল্পনা করিয়া তোমার স্থায় ধীর ব্যক্তির অধীর হওয়া নিতান্ত অনুচিত। আরও বিবেচনা কর, ঘটশরাবাদি মৃন্ময় পাত্র সকল মৃত্তিকা হইতে উৎপন্ন এবং তাহাতেই লীন হয়, তখন উক্ত মৃন্ময় বস্তু সকলের সত্তা মৃত্তিকা হইতে স্বতন্ত্র রূপে লক্ষিত হয় না; অর্থাৎ তাদৃশ বস্তু সকলও মৃত্তিকা রূপেই প্রতীত হয়। তদ্রূপ তুমি ও তোমার পিতামহ প্রভৃতি বীরপুরুষগণ সৎস্বরূপ আত্মা হইতে আবির্ভূত ও আত্মাতেই লীন হইবে, সৎস্বরূপ আত্মার সত্তাতেই তোমাদের স্ফূর্ত্তি হইতেছে; অতএব সৎস্বরূপ সর্ব্বব্যাপক আত্মা হইতে তোমাদের পার্থক্য নাই, অর্থাৎ তোমরাও অপরিচ্ছিন্ন অব্যয় আত্মার স্বরূপ। সুতরাং যদি তোমার ও কুরুকুল-চূড়ামণি ভীষ্মদেবের সহিত কোন পার্থক্যই না থাকিল, তবে তোমরা কে কাহার শত্রু হইবে এবং কে কাহাকে বধ করিবে? তোমরা সকলেই সচ্চিদানন্দময় ব্রহ্মরূপেই বিরাজ করিবে।"

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্নীলকণ্ঠ সূরির অভিপ্রায়। তৎশব্দ দ্বারা প্রকৃত সৎ পদার্থই পরিব্যক্ত হইতেছে। সেই সৎ পদার্থ দ্বারা আকাশাদি যাবতীয় পদার্থ ব্যাপ্ত রহিয়াছে। ঘট রহিয়াছে, পট রহিয়াছে ইত্যাকার বাক্য সৎ পদার্থে স্থায় পদার্থের অস্তিত্বের অনুভবাত্মক। ঘট ও পটের মৃত্তিকাই উপাদান; এ জন্য তদুল্লেখ স্থলে মৃত্তিকার অভিন্নতা উপলব্ধি হয়। মৃত্তিকা পিণ্ডাকার পরিত্যাগ করিয়া ঘটাকার ধারণ করে, অতএব মৃত্তিকা বিনাশশীলা। কিন্তু সৎস্বরূপ ব্রহ্ম কখনই সেরূপ নহেন। সমস্ত সকলেরই উপাদান। মৃত্তিকার স্থায় সৎ পদার্থও কি বিকার প্রাপ্ত হয়? না, তাহা সৎ ও অবিনাশী। পূর্ব্বাবস্থা পরিত্যাগ পূর্ব্বক অবস্থান্তর প্রাপ্তির নামই বিনাশ। রজ্জু সর্প-ভ্রমের উৎপাদক হইলেও, তাহার রজ্জুত্ব যেমন কখনই অপগত হয় না, তদ্রূপ আত্মা ব্রহ্মাণ্ড কার্য্যে স্বকীয় সত্তা আরোপ করিলেও, স্বয়ং বিনাশ বিরহিত থাকেন। শ্রুতি বলিয়াছেন, 'আমাদের প্রাণই সত্য, তাহারই আভায় জগতের যাবতীয় পদার্থ বিভাযুক্ত। প্রাণরূপ সত্যের উপলক্ষিত জগৎপ্রপঞ্চ সত্যরূপে প্রতীত হইতেছে। এই সৎ পদার্থ অব্যয় অর্থাৎ তাহার ক্ষয় নাই; সুতরাং সেই সর্ব্ব-বিকার-শূন্য পদার্থের বিনাশও নাই।'

টীকাকার পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয়ের অভিপ্রায়। তৎ শব্দ জীবাত্মা প্রতিপাদক। এই জীবাত্মা মধ্যম পরিমাণ, ভগবদুক্তি অনুসারে অতি সূক্ষ্ম এবং শ্রুতি অনুসারে অণু পরিমাণ। তথাপি জীবাত্মা

সর্ব্বদেহ পরিব্যাপক। যেমন লাক্ষাবৃত মহামণি বা মহৌষধ মস্তক বা বক্ষ-প্রদেশে ধারণ করিলে, সমস্ত দেহের পুষ্টিসাধন হইয়া থাকে, তদ্রূপ জীবাত্মা সূক্ষ্ম ও অণু পরিমাণ হইলেও, তাঁহার সমস্ত শরীর-ব্যাপকত্ব শক্তির কোনই ব্যতিক্রম হইবার সম্ভাবনা নাই।

অতঃপর এই শ্লোকের ভাবার্থ নিম্নে প্রকটিত হইতেছে। হে মোহান্ধ বন্ধো! যে সংস্বরূপ আত্মা জনন মরণ বিশিষ্ট দেহাদি পদার্থে পরিব্যাপ্ত রহিয়াছেন, তাঁহার কখনই বিনাশ নাই। তিনি অব্যয় অর্থাৎ তাঁহার ক্ষয় বা বিকার নাই। তাদৃশ উৎপত্তি-বিনাশ-বিরহিত আত্মার বিনাশ সাধন করিতে কাহারও যোগ্যতা নাই। তুমি অলীক মোহের বশবর্ত্তী হইয়া ও নাশশীল দেহের সহিত বিনাশ-বিহীন আত্মার সমত্ব কল্পনা করিয়া শোকাচ্ছন্ন এবং স্বকীয় অবলম্বিত ব্রত পালনে স্খলিতপদ হইতেছ। ভীষ্মাদি আত্মীয়গণের দেহ বিনাশশীল সত্য, কিন্তু তাঁহাদের দেহস্থিত অথচ দেহাতীত আত্মা মরণ-ধর্ম্ম-পরিশূন্য। দেহনাশে আত্মনাশ কখনই সজ্ঘটিত হয় না। অতএব ভ্রাতঃ! কেন তুমি মূঢ়জনের ন্যায় আত্মানাত্ম জ্ঞান-শূন্য হইয়া চলচ্চিত্ত ও স্বধর্ম্ম-পালনে বিমুখ হইতেছ? ॥ ১৭ ॥

অন্তবন্ত ইমে দেহা নিত্যস্যোক্তাঃ শরীরিণঃ।
অনাশিনোঽপ্রমেয়স্য তস্মাৎ যুধ্যস্ব ভারত! ॥ ১৮ ॥

অন্বয়।—নিত্যস্য (নিত্যৈকরূপস্য) অনাশিনঃ (নাশরহিতস্য) অপ্রমেয়স্য (অপরিচ্ছেদ্যস্য) শরীরিণঃ (আত্মনঃ) ইমে দেহাঃ (স্থূলসূক্ষ্মকারণরূপা আগমাপায়ধর্ম্মকা শরীরাণি) অন্তবন্তঃ (নাশশীলাঃ) উক্তাঃ (তত্ত্বদর্শিভিরিতি যাবৎ) ভারত (হে অর্জ্জুন!) তস্মাৎ যুধ্যস্ব (যুদ্ধং কুরু—স্বধর্ম্মত্যাগং মাকার্ষীরিতি ভাবঃ) ॥ ১৮ ॥

প্রতিশব্দ।—সর্ব্বদা-একরূপ নাশ-রহিত পরিচ্ছেদ-শূন্য আত্মার এই-সকল শরীর বিনাশশীল কথিত-হয়, ভরতবংশোদ্ভব! সেই-হেতু যুদ্ধ-কর ॥ ১৮ ॥

ব্যাখ্যা।—তত্ত্বদর্শী বিবেকিগণ ব্যক্ত করিয়াছেন যে, সর্ব্বদা সম-

ভাবাপন্ন, বিনাশবিহীন,প্রত্যক্ষাদি-প্রমাণাতীত আত্মার স্থূল-সূক্ষ্ম-কারণস্বরূপ সুখ-দুঃখাদি ধর্ম্মাত্মক এই দেহ-সকল নশ্বর; অতএব সমরবিরতিরূপ স্বধর্ম্মত্যাগ না করিয়া, যুদ্ধে বিনিযুক্ত হও ॥ ১৮॥

শঙ্করাচার্য্য।—কিং পুনস্তদসৎ যৎ স্বাত্মসত্তাং ব্যভিচরতীত্যুচ্যতে অন্তবন্ত ইতি। অন্তো বিনাশো বিদ্যতে যেষাং তে অন্তবন্তঃ, যথা মৃগতৃষ্ণিকাদৌ সদ্বুদ্ধিরনুবৃত্তা প্রমাণনিরূপণান্তে বিচ্ছিদ্যতে, স তস্যা অন্তস্তথেমে দেহাঃ স্বপ্নমায়াদিবচ্চান্তবন্তো নিত্যস্য শরীরিণঃ শরীরবতোঽনাশিনোঽপ্রমেয়স্যাত্মনোঽন্তবন্ত ইত্যুক্তা বিবেকিভিরিত্যর্থঃ। নিত্যস্যানাশিন ইতি। ন পুনরুক্তং নিত্যস্য দ্বিবিধত্বাল্লোকে, নাশস্য চ যথা দেহো ভস্মীভূতোঽদর্শনং গতো নষ্ট উচ্যতে, বিদ্যমানোঽপি যথা—অন্যথাপরিণতো ব্যাধ্যাদিযুক্তো জাতো নষ্ট উচ্যতে, তত্রানাশিনো নিত্যস্যেতি দ্বিবিধেনাপি নাশেনাসম্বন্ধোঽস্যেত্যর্থঃ, অন্যথা পৃথিব্যাদিবদপি নিত্যত্বং স্যাদাত্মনস্তন্মাভূদিতি নিত্যস্যানাশিনো নেত্যাহ অপ্রমেয়স্য ন প্রমেয়স্য প্রত্যক্ষাদিপ্রমাণৈরপরিচ্ছেদ্যস্যেত্যর্থঃ। নন্বাগমেনাত্মা পরিচ্ছিদ্যতে প্রত্যক্ষাদিনা চ পূর্ব্বং? ন, আত্মনঃ স্বতঃ সিদ্ধত্বাৎ; সিদ্ধে হ্যাত্মনি প্রমাতরি প্রমিৎসোঃ প্রমাণান্বেষণা ভবতি, ন হি পূর্ব্বমিত্থমহমিত্যাত্মানমপ্রমায় পশ্চাৎ প্রমেয়পরিচ্ছেদায় প্রবর্ত্ততে, ন হ্যাত্মা নাম কস্যচিদপ্রসিদ্ধো ভবতি, শাস্ত্রন্ত্বন্ত্যং প্রমাণম্, অতদ্ধর্ম্মাধ্যারোপণমাত্রনিবর্ত্তকত্বেন প্রমাতৃত্বমাত্মনঃ প্রতিপদ্যতে, ন ত্বজ্ঞাতার্থজ্ঞাপকত্বেন। তথাচ শ্রুতিঃ, "যৎ সাক্ষাদপরোক্ষং ব্রহ্ম য আত্মা সর্ব্বান্তরঃ" ইতি। যস্মাদেবং নিত্যোঽবিক্রিয়শ্চ আত্মা, তস্মাৎ যুধ্যস্ব যুদ্ধাদুপরমং মাকার্ষীরিত্যর্থঃ ন হ্যত্র যুদ্ধকর্ত্তব্যতা বিধীয়তে, যুদ্ধে প্রবৃত্তএব হ্যসৌ শোকমোহপ্রতিবদ্ধস্তূষ্ণীমাস্তেঽতস্তস্য, কর্ত্তব্যপ্রতিবন্ধাপনয়নমাত্রং ভগবতা ক্রিয়তে, "তস্মাদ্যুধ্যস্ব" ইত্যনুবাদমাত্রং ন বিধিঃ ॥ ১৮ ॥

আনন্দগিরি।—সদসতোরনন্তরপ্রকৃতয়োঃ স্বরূপাব্যভিচারিত্বেন পরমার্থতয়া সন্নির্দ্ধারিতমিদানীমসন্নির্দ্দিধারয়িষয়া পৃচ্ছতি কিং পুনরিতি। অসদেবেতি নির্দ্ধারিতত্বাৎ প্রশ্নস্য নিরবকাশত্বমাশঙ্ক্য শূন্যং ব্যাবর্ত্ত্য বিবক্ষিতমসন্নির্ণায়য়িতুং তস্য সাবকাশত্বমাহ যৎস্বাত্মেতি দেহাদেরনাত্মবর্গস্য প্রকৃতাসচ্ছব্দবিষয়তেত্যাহ উচ্যত ইতি। তেষাং স্বাতন্ত্র্যং ব্যুদস্যতি নিত্যস্যেতি। আকাশাদিব্যাবৃত্ত্যর্থং বিশিনষ্টি শরীরিণ ইতি। পরিণামনিত্যত্বং ব্যবচ্ছিনত্তি অনাশিন ইতি। তস্য প্রত্যক্ষাদ্যবিষয়ত্বমাহ অপ্রমেয়স্যেতি। দেহাদেরবস্তুত্বাদাত্মনশ্চৈকরূপত্বাদ্যুদ্ধে স্বধর্ম্মে প্রবৃত্তস্যাপি তব ন হিংসাদিদোষসম্ভাবনেত্যাহ তস্মাদিতি নমু দেহাদিষু সদ্বুদ্ধেরনুবৃত্তেস্তস্যাবিচ্ছেদাভাবাৎ কথমন্তবত্ত্বং তেষামিষ্যতে তত্রাহ যথেতি তথেমে দেহাঃ সদ্বুদ্ধিভাজোঽপি প্রমাণতো নিরূপণায়ামবসানে বিচ্ছেদাদন্তবন্তো ভবন্তীতি শেষঃ। দেহত্বাদিনা চ জীবদ্দেহাদেরন্তবত্ত্বং সম্প্রতিপন্নবদনুমাতুং শক্যমিত্যাহ স্বপ্নেতি শরীরাদেরন্তবত্ত্বেঽপি প্রবাহরূপেণাত্মনস্তৎসম্বন্ধস্যানিত্যত্বমাশঙ্ক্যাহ নিত্যস্যেতি। প্রবাহস

প্রবাহিব্যতিরেকেণানিরূপণান্ন তত্রাত্মনা দেহাদ্যভাবে সম্বন্ধসিদ্ধিরিত্যভিসন্ধায়োক্তঃ বিবেকিভিরিতি। পদদ্বয়স্যৈকার্থত্বমাশঙ্ক্য নিরস্যতি নিত্যস্যেত্যাদিনা। নিত্যত্বস্য দ্বৈবিধ্যসিদ্ধ্যর্থং নাশদ্বৈবিধ্যং প্রতিজ্ঞাতং প্রকটয়তি যথেত্যাদিনা। নাশস্য নিরবশেষত্বেন সবিশেষত্বেন চ সিদ্ধে দ্বৈবিধ্যফলিতমাহ তত্রেতি। বিশেষণাভ্যাং কূটস্থনিত্যত্বমাত্মনো বিবক্ষিতমিত্যর্থঃ। অন্যতরবিশেষণমাত্রোপাদানে পরিণামিনিত্যত্বমাত্মনঃ শঙ্ক্যেতেত্যনিষ্টাপত্তিমাশঙ্ক্যাহ অন্যথেতি। ঔপনিষদত্ববিশেষণমাশ্রিত্যাপ্রমেয়ত্বমাক্ষিপতি নম্বিতি। ইতশ্চাত্মনো নাপ্রমেয়ত্বমিত্যাহ প্রত্যক্ষাদিনেতি। তেন চাগমপ্রবৃত্ত্যপেক্ষয়া পূর্ব্বাবস্থায়ামাত্মৈব পরিচ্ছিদ্যতে। তস্মিন্নেবাজ্ঞানত্বসম্ভবাদজ্ঞাতজ্ঞাপকং প্রমাণমিতি চ প্রমাণলক্ষণাদিত্যর্থঃ। এতদপ্রমেয়মিত্যাদিশ্রুতিমনুসৃত্য পরিহরতি নেত্যাদিনা। কথং মানসমপেক্ষ্যাত্মনঃ সিদ্ধত্বমিত্যাশঙ্ক্যোক্তং বিবৃণোতি সিদ্ধে হীতি। প্রমিৎসোঃ প্রমেয়মিতি শেষঃ। তদেব ব্যতিরেকমুখেন বিশদয়তি ন হীতি। আত্মনঃ সর্ব্বলোকপ্রসিদ্ধত্বাচ্চ তস্মিন্ ন প্রমাণমন্বেষণীয়মিত্যাহ ন হ্যাত্মেতি। প্রত্যক্ষাদেরনাত্মবিষয়ত্বাৎ, তত্র চাজ্ঞাতজ্ঞাততায়া ব্যবহারসম্ভবাৎ তৎপ্রামাণ্যস্য চ ব্যাবহারিকত্বাদ্বিশিষ্টে তৎপ্রবৃত্তাবপি কেবলে তদপ্রবৃত্তেঃ, যদ্যপি নাত্মনি তৎ প্রামাণ্যং তথাপি তদ্বিতশ্রুত্যা শাস্ত্রস্য তত্র প্রবৃত্তিরবশ্যম্ভাবিনীত্যাশঙ্ক্যাহ শাস্ত্রস্থিতি। শাস্ত্রেণ প্রত্যগ্‌ভূতে ব্রহ্মণি প্রতিপাদিকে প্রমাত্রাদিবিভাগস্য ব্যাবৃত্তত্বাদ্বক্তব্যস্যাত্যন্তম-পৌরুষেয়তয়া নির্দ্দোষত্বাচ্চাগমস্য প্রামাণ্যমিত্যর্থঃ। তথাপি কথমস্য প্রত্যগাত্মনি প্রামাণ্যং তস্য স্বতঃ সিদ্ধত্বেনাবিষয়ত্বাদিজ্ঞাতজ্ঞাপনাযোগ্যাদিত্যাশঙ্ক্য স্বতো ভাসমানোঽপি প্রতীতৌ মনুষ্যোঽহং কর্ত্তাহমিত্যাদিনা মনুষ্যত্বকর্ত্তৃত্বাদীনামতদ্ধর্ম্মাণামধ্যারোপণেনাত্মনি প্রতীয়মানত্বাৎ। তন্মাত্রনিবর্ত্তকত্বেনাত্মনো বিষয়ত্বমনাপাদ্যৈব শাস্ত্রং প্রামাণ্যং প্রতিপদ্যতে, সিদ্ধন্তু নিবর্ত্তকত্বাদিতি ন্যায়াদিত্যাহ অতদ্ধর্ম্মেতি। ঘটাদাবিব স্ফুরণাতিশয়জনকত্বেন কিমিত্যাত্মনি শাস্ত্রপ্রামাণ্যং নেষ্টমিত্যাশঙ্ক্য জড়ত্বাজড়ত্বাভ্যাং বিশেষাদিতি মত্বাহ নম্বিতি। ব্রহ্মাত্মনো মানাপেক্ষামন্তরেণ স্বতঃ স্ফুরণে প্রমাণমাহ তথাচেতি। সাক্ষাদন্যাপেক্ষামন্তরেণাপরোক্ষাদপরোক্ষস্ফুরণাত্মকং যদ্ব্রহ্ম, ন চ তস্যাত্মনোঽর্থান্তরত্বং সর্ব্বাভ্যন্তরত্বেন সর্ব্ববস্তুসারত্বাৎ তমাত্মানং ব্যাচক্ষেতি যোজনা। অপ্রমেয়ত্বেনাবিনাশিত্বং প্রতিপাদ্য ফলিতং নিগময়তি যস্মাদিতি। স্বধর্ম্মনিবৃত্তিহেতুনিষেধে তাৎপর্য্যং দর্শয়তি যুদ্ধাদিতি। আত্মনো নিত্যত্বাদিস্বরূপমুপপাদ্য যুদ্ধকর্ত্তব্যত্ববিধানাৎ, জ্ঞানকর্ম্মসমুচ্চয়োঽত্র ভাতীত্যাশঙ্ক্যাহ ন হীতি। যুধ্যস্বেতি বচনাৎ তৎপ্রবর্ত্তকত্ববিধিরস্তীত্যাশঙ্ক্যাহ যুদ্ধ ইতি। কথং তর্হি, "কথং ভীষ্মমহম্" ইত্যাদ্যর্জ্জুনস্য যুদ্ধোপরমপরং বচনমিতি তত্রাহ শোকেতি। যদি স্বতো যুদ্ধে প্রবৃত্তিঃ, তর্হি ভগবদ্বচনস্য কা গতিরিত্যাশঙ্ক্যাহ তস্যেতি। ভগবদ্বচনস্য প্রতিবন্ধনিবর্ত্তকত্বে সত্যর্জ্জুনপ্রবৃত্তেঃ স্বাভাবিকত্বং ফলিতমাহ তস্মাদিতি ॥ ১৮ ॥

রামানুজ।—দেহস্তু বিনাশিত্বমেব স্বভাব ইত্যাহ অন্তবন্ত ইতি। ইহ উপচয়াপচয়াত্মকা ইমে দেহা অন্তবন্তঃ বিনাশস্বভাবাঃ, উপচয়াপচয়াত্মকাহি ঘটাদয়োঽন্তবন্তো দৃষ্টাঃ।

নিত্যস্য শরীরিণঃ কর্ম্মফলভোগার্থতয়া ভূতসঙ্ঘাতরূপা দেহাঃ "পুণ্যাপুণ্যেন" ইত্যাদি শাস্ত্রৈরুক্তা কর্ম্মাবসানে বিনাশিনঃ, আত্মা ত্ববিনাশী। কুতঃ? অপ্রমেয়ত্বাৎ, নহ্যাত্মা প্রমেয়তয়োপলভ্যতে, অপিতু প্রমাতৃতয়া। তথাচ বক্ষ্যতে, "এতদ্যোবেত্তি তং প্রাহুঃ ক্ষেত্রজ্ঞমিতি তদ্বিদঃ" ইতি। নচানেকোপচয়াত্মক আত্মোপলভ্যতে,সর্ব্বত্র দেহে অহমিদং জানামীতি দেহাদন্যস্য প্রমাতৃতয়ৈকরূপতয়ৈবোপলব্ধেঃ। নচ দেহাদেরিব প্রদেশভেদে প্রমাতুরাকারভেদ উপলভ্যতে। অত একরূপত্বেনানুপচয়াপচয়াত্মকত্বাৎ প্রমাতৃত্বাদ্ব্যাপকত্বাচ্চাত্মা নিত্যঃ, দেহস্তূপচয়াপচয়াত্মকত্বাচ্ছরীরিণঃ কর্ম্মফলভোগার্থত্বাদনেকরূপত্বাদ্ব্যাপ্যত্বাচ্চ বিনাশী তস্মাদ্দেহস্য বিনাশস্বভাবত্বাদাত্মনো নিত্যস্বভাবত্বাচ্চোভয়মপি ন শোকস্থানমিতি, শস্ত্রপাতাদিরূপ পুরুষস্পর্শান্ বর্জ্জনীয়ান্ স্বগতান্ অন্যগতাংশ্চ ধৈর্য্যেণ সহমানঃ, অমৃতত্বপ্রাপ্তয়ে অনভিসংহিতফলং যুদ্ধাখ্যং কর্ম্মারভস্ব॥ ১৮॥

হনুমান্।— কিং পুনস্তদসৎ? যৎ সত্তাং ব্যভিচরতীত্যুচ্যতে অন্তবন্ত ইতি। অন্তো নাশো বিদ্যতে যেষাং তে অন্তবন্তঃ, নিত্যস্য শরীরিণঃ যথা মৃগতৃষ্ণিকাদৌ সদ্বুদ্ধিরনুবৃত্তা প্রমাণনিরূপণাদ্বিচ্ছিদ্যতে। স তস্যান্তঃ তথেমে দেহাশ্চান্যায়ালব্ধদেহাদিবদন্তবন্তো নিত্যস্য শরীরিণঃ শরীরবতোঽনাশিনোঽপ্রমেয়স্যাত্মনঃ অন্তবন্তঃ ইত্যুক্তাঃ পণ্ডিতৈর্ব্রহ্মবাদিভিরিত্যর্থঃ। অপ্রমেয়স্য প্রত্যক্ষাদিপ্রমাণৈরপরিচ্ছিন্নস্য, ন হ্যাত্মা পরিচ্ছিদ্যতে। তথাচ শ্রুতিঃ, "যৎ সাক্ষাদপরোক্ষাদ্ব্রহ্মাত্মা" ইতি। যস্মাদেবং নিত্যঃ সমবিশেষস্তশ্চাত্মা তস্মাদ্যুধ্যস্ব তদুপরমং মাকার্ষীরিত্যর্থঃ নহ্যত্র যুদ্ধকর্ত্তব্যতা বিধীয়তে। যুদ্ধে প্রবৃত্ত এবাসৌ মোহপ্রতিবদ্ধস্তূষ্ণীমাস্তে তস্য প্রতিবন্ধাপনয়নং ভগবতা ক্রিয়তে। তস্মাদ্যুধ্যস্ব ইত্যনুবাদমাত্রং ন বিধিঃ॥ ১৮॥

শ্রীধর।—আগমাপায়ধর্ম্মকং সন্দর্শয়তি অন্তবন্ত ইতি। নিত্যস্য সর্ব্বদৈকরূপস্য অতএব অনাশিনঃ অপ্রমেয়স্য অপরিচ্ছিন্নস্যাত্মন ইমে সুখদুঃখাদিধর্ম্মকা দেহা উক্তাস্তত্ত্বদর্শিভিঃ। যস্মাদেবাত্মনো ন বিনাশো ন চ সুখদুঃখাদিসম্বন্ধস্তস্মান্মোহজং শোকং ত্যক্ত্বা যুধ্যস্ব, স্বধর্ম্মং মা ত্যাক্ষীরিত্যর্থঃ॥ ১৮॥

বলদেব।—অন্তবন্ত ইতি। অন্তবন্তো বিনাশিস্বভাবাঃ শরীরিণো জীবাত্মনঃ, অপ্রমেয়স্যাতিসূক্ষ্মত্বাদ্বিজ্ঞানবিজ্ঞাতৃস্বরূপত্বাচ্চ প্রমাতুমশক্যস্যেত্যর্থঃ। তথাচেদৃশস্বভাবত্বাজ্জীবতদ্দেহৌ ন শোকস্থানমিতি: জীবাত্মনো দেহো ধর্ম্মানুষ্ঠানদ্বারা তস্য ভোগায় মোক্ষায় চ পরেশেন সৃজ্যতে। স চ স চ ধর্ম্মেণ ভবেৎ, তস্মাদ্যুধ্যস্ব ভারত॥ ১৮॥

মধুসূদন।—নমু স্ফুরণস্বরূপস্য সতঃ কথমবিনাশিত্বং তস্য দেহধর্ম্মিত্বাৎ দেহস্য চানুক্ষণবিনাশাদিতি ভূতচৈতন্যবাদিনস্তান্ নিরাকুর্ব্বন্ "নাসতো বিদ্যতে ভাবঃ" ইত্যেতদ্বিবৃণোতি অন্তবন্ত ইতি। অন্তবন্তো বিনাশিনঃ ইমেঽপরোক্ষাঃ দেহা উপচিতাপচিতরূপত্বাচ্ছরীরাণি, বহুবচনাৎ স্থূল-সূক্ষ্ম-কারণরূপাঃ বিরাটসূত্রাব্যাকৃতাখ্যাঃ সমষ্টিব্যষ্ট্যাত্মনঃ সর্ব্বে, নিত্যস্য অবিনাশিন এব শরীরিণঃ আধ্যাসিকসম্বন্ধেন শরীরবত একস্যাত্মনঃ স্বপ্রকাশস্ফুরণরূপস্য সম্বন্ধিনঃ দৃশ্যত্বেন ভোগ্যত্বেন চোক্তাঃ শ্রুতিভির্ব্রহ্মবাদিভিশ্চ। তথাচ তৈত্তি-

রীরকে, "অন্নময়াত্তানন্দময়ান্তান্ পঞ্চকোষান্ কল্পয়িত্বা তদধিষ্ঠানমকল্পিতং ব্রহ্মপুচ্ছং প্রতিষ্ঠ" ইতি দর্শিতং, তত্র পঞ্চীকৃতপঞ্চমহাভূততৎকার্য্যাত্মকো বিরাট্ মূর্ত্তরাশিরন্নময়কোষঃ স্থূলসমষ্টিঃ, তৎকারণীভূতাপঞ্চীকৃতপঞ্চমহাভূততৎকার্য্যাত্মকো হিরণ্যগর্ভঃ সূত্রমমূর্ত্তরাশিঃ সূক্ষ্মসমষ্টিঃ, "ত্রয়ং বা ইদং নামরূপং কর্ম্ম" ইতি বৃহদারণ্যকোক্তত্রয়াত্মকঃ, সকর্ম্মাত্মকত্বেন ক্রিয়াশক্তিমাত্রমাদায় প্রাণময়কোষ উক্তঃ, নামাত্মকত্বেন জ্ঞানশক্তিমাত্রমাদায় মনোময়কোষ উক্তঃ, রূপাত্মকত্বেন তদুভয়াশ্রয়তয়া কর্তৃত্বমাদায় বিজ্ঞানময়কোষ উক্তঃ ততঃ প্রাণময় মনোময় বিজ্ঞানময়াত্মৈক এব হিরণ্যগর্ভাখ্যো লিঙ্গশরীরকোষঃ, তৎকারণীভূতস্তু মায়োপহিতচৈতন্যাত্মা সর্ব্বসংস্কারশেষোঽব্যাকৃতাখ্য আনন্দময়কোষঃ, তে চ সর্ব্বে একস্যৈবাত্মনঃ শরীরাণীত্যুক্তম্। তস্যৈষ এব শারীর আত্মা যঃ পূর্ব্বস্যেতি তস্য প্রাণময়স্যৈষ এব শরীরে ভবঃ শারীর আত্মা যঃ সত্যজ্ঞানাদিলক্ষণো গুহানিহিতত্বেনোক্তঃ পূর্ব্বস্যান্নময়স্য, এবং প্রাণময়-মনোময় বিজ্ঞানময়ানন্দময়েষু যোজ্যম্। অথবা ইমে সর্ব্বে দেহাস্ত্রৈলোক্যবর্ত্তিসর্ব্বপ্রাণিসম্বন্ধিন একস্যৈবাত্মন উক্তা ইতি যোজনা। তথাচ শ্রুতি, "একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা কর্ম্মাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসঃ সাক্ষী চেতা কেবলো নির্গুণশ্চ" ইতি সর্ব্বশরীরসম্বন্ধিনমেকমাত্মানং নিত্যং বিভুং দর্শয়তি। নমু নিত্যত্বং যাবৎকালস্থায়িত্বং তথাচাবিদ্যাদিবৎ কালেন সহ নাশেঽপি তদুপপন্নমিত্যত আহ অনাশিন ইতি। দেশতঃ কালতঃ বস্তুতশ্চ পরিচ্ছিন্নস্যাবিদ্যাদেঃ কল্পিতত্বেনানিত্যত্বেঽপি যাবৎকাল স্থায়িত্বরূপমৌপচারিকং নিত্যত্বং ব্যবহ্রিয়তে যাবদ্বিকারন্তু বিভাগো লোকবদিতি ন্যায়াৎ। আত্মনস্তু পরিচ্ছেদত্রয়শূন্যস্যাকল্পিতস্য বিনাশহেত্বভাবাম্মুখ্যমেব কূটস্থনিত্যত্বং, নতু পরিণামি নিত্যত্বং যাবৎকালস্থায়িত্বঞ্চেত্যভিপ্রায়ঃ। নন্বেতাদৃশে দেহিনি কিঞ্চিৎ প্রমাণমবশ্যং বাচ্যং, অন্যথা নিষ্প্রমাণস্য তস্যালীকত্বাপত্তেঃ শাস্ত্রারম্ভবৈয়র্থ্যাপত্তেশ্চ, তথাচ বস্তু পরিচ্ছেদো দুষ্পরিহারঃ "শাস্ত্রযোনিত্বাদিতি" ন্যায়াচ্চ, অত আহ অপ্রমেয়স্যেতি। "একধৈবানুদ্রষ্টব্যমেতদপ্রময়ং ধ্রুবম্।" অপ্রময়মপ্রমেয়ম্। "ন তত্র সূর্য্যো ভাতি ন চন্দ্রতারকং নেমা বিদ্যুতো ভান্তি কুতোঽয়মগ্নিঃ। তমেব ভান্তমনুভাতি সর্ব্বং তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি" ইতি চ শ্রুতেঃ। স্বপ্রকাশচৈতন্যরূপ এবাত্মা অতস্তস্য সর্ব্বভাসকস্য স্বভানার্থং ন ভাস্যাপেক্ষা, কিন্তু কল্পিতাজ্ঞানতৎকার্য্যনিবৃত্ত্যর্থং কল্পিতবৃত্তিবিশেষাপেক্ষা, কল্পিতস্যৈব কল্পিতবিরোধিত্বাৎ। যক্ষানুরূপো বলিরিতি ন্যায়াৎ। তথাচ কল্পিতনিবর্ত্তকবৃত্তিবিশেষোৎপত্ত্যর্থং শাস্ত্রারম্ভঃ, তস্য তত্ত্বমস্যাদিবাক্যমাত্রাধীনত্বাৎ, স্বতঃ সর্ব্বদা ভাসমানত্বং সর্ব্বকল্পনাধিষ্ঠানত্বাৎ দৃগ্রূপমাত্রভাসকত্বাচ্চ ন তস্য তুচ্ছত্বাপত্তিঃ। তথাচ "একমেবাদ্বিতীয়ং সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যাদি শাস্ত্রমেব স্বপ্রমেয়ানুরোধেন স্বস্যাপি কল্পিতত্বমাপাদয়তি, অন্যথা স্বপ্রামাণ্যানুপপত্তেঃ, কল্পিতস্য চাকল্পিতপরিচ্ছেদকত্বং নাস্তীতি প্রাক্ প্রতিপাদিতম্। আত্মনঃ স্বপ্রকাশত্ব যুক্তিতোঽপি তদগ্রহৎসূত্রপাদেঽপি প্রতিপাদিতম্। তত্রাপি মম জিজ্ঞাসোঃ সংশয়বিপর্য্যয়ব্যতিরেকপ্রমাণানামন্যতমদপি নাস্তি, তত্র তদ্বিরোধি জ্ঞানমিতি সর্ব্বত্র দৃষ্টং, অন্যথা জিজ্ঞাসানুপপত্তিঃ, আত্মনি বা চাহংবা নাহং কস্যচিৎ সংশয়ঃ। নাপি নাহমিতি বিপর্য্যয়ঃ প্রত্য

বেতি তৎস্বরূপপ্রমা সর্ব্বদাস্তীতি বাচ্যং, তস্য সর্ব্বসংশয়বিপর্য্যয়ধর্ম্মিত্বাৎ, "ধর্ম্মাংশে সর্ব্বমভ্রান্তং, প্রকারে তু বিপর্য্যয়" ইতি ন্যায়াৎ। অত এবোক্তং "প্রমাণমপ্রমাণঞ্চ প্রমাভাসস্তথৈব চ। কুর্ব্বন্ত্যেব প্রমাং যত্র তদসম্ভাবনা কুতঃ॥" ইতি। প্রমাভাসঃ সংশয়ঃ স্বপ্রকাশে স্বরূপে ধর্ম্মিণি প্রমাণাপ্রমাণয়োর্ব্বিশেষো নাস্তীত্যর্থঃ। আত্মনোঽভাসমানত্বে চ ঘটজ্ঞানং ময়ি জাতং ন বেত্যাদিসংশয়ঃ স্যাৎ, ন চান্তরপদার্থে বিষয়স্যৈব সংশয়াদি প্রতিবন্ধকত্বস্বভাবং কল্প্যং, বাহ্যপদার্থে ক্লৃপ্তেন বিরোধিজ্ঞানেনৈব সংশয়াদিপ্রতিবন্ধসম্ভবে আন্তরপদার্থে স্বভাবভেদকল্পনায়া অনৌচিত্যাৎ, অন্যথা সর্ব্ববিপ্লবাপত্তেঃ, আত্মমনোযোগমাত্রস্যাত্মসাক্ষাৎকারে হেতুত্বং, তস্য চ জ্ঞানমাত্রে হেতুত্বাদ্ঘটাদিভানেঽপ্যাত্মভানং সমূহালম্বনন্যায়েন তার্কিকাণাং প্রবরেণাপি দুর্নিবারম্, নচ চাক্ষুষত্বমানসত্বাদিসঙ্করঃ, লৌকিকত্বালৌকিকত্ববদংশভেদেনোপপত্তেঃ, সঙ্করস্যাদোষত্বাচ্চাক্ষুষত্বাদের্জ্জাতিত্বানভ্যুপগমাদ্বা ব্যবসায়মাত্র এবাত্মভানসামগ্র্যা বিদ্যমানত্বাদনুব্যবসায়োঽপ্যপাস্তঃ। নচ ব্যবসায়ভানার্থং স তস্য প্রদীপবৎ স্বব্যবহারে সজাতীয়ানপেক্ষত্বাৎ। ন হি ঘটতজ্-জ্ঞানয়োরিব ব্যবসায়ানুব্যবসায়য়োরপি বিষয়ত্ববিষয়িত্বব্যবস্থাপনং বৈজাত্যমস্তি, ব্যক্তিভেদাতি-রিক্তবৈধর্ম্ম্যানভ্যুপগমাৎ, বিষয়ত্বাবচ্ছেদকরূপেণৈব বিষয়ত্বাভ্যুপগমে ঘটয়োরপি তদ্ভাবাপত্তির-বিশেষাৎ। ননু যথা ঘটব্যবহারার্থং ঘটজ্ঞানমভ্যুপেয়তে, তথা ঘটজ্ঞানব্যবহারার্থং ঘটজ্ঞান-বিষয়ং জ্ঞানমভ্যুপেয়ং ব্যবহারস্য ব্যবহর্ত্তব্যজ্ঞানসাধ্যত্বাদিতি চেৎ কানুপপত্তিরুদ্ভাবিতা দেবানাং প্রিয়েণ, স্বপ্রকাশবাদিনঃ, ন হি ব্যবহর্ত্তব্যভিন্নত্বমপি জ্ঞানবিশেষণং ব্যবহারহেতুতাবচ্ছেদকং গৌরবাৎ, তথাচেশ্বরজ্ঞানবৎ যোগিজ্ঞানবৎ প্রমেয়মিতি, জ্ঞানবচ্চ স্বেনৈব স্বব্যবহারোপপত্তৌ ন জ্ঞানান্তরকল্পনাবকাশঃ, অনুব্যবসায়স্যাপি ঘটজ্ঞানব্যবহারহেতুত্বং কিং ঘটজ্ঞানজ্ঞানত্বেন, কিং বা ঘটজ্ঞানত্বেনৈবেতি বিবেচনীয়ম্, উভয়স্যাপি তত্র সত্বাৎ. তত্র ঘটব্যবহারে ঘটজ্ঞানত্বেনৈব হেতুতায়াঃ ক্লৃপ্তত্বাৎ তেনৈব রূপেণ ঘটজ্ঞানব্যবহারেঽপি হেতুতোপপত্তৌ ন ঘটজ্ঞানজ্ঞানত্বং হেতুতাবচ্ছেদকং গৌরবাত্মানাভাবাচ্চ। তথাচ নানুব্যবসায়সিদ্ধিঃ. একস্যৈব ব্যবসায়স্য ব্যবসিতরি ব্যবসেয়ে ব্যবসায়ে চ ব্যবহারজনকত্বোপপত্তেরিতি ত্রিপুটীপ্রত্যক্ষবাদিনঃ প্রভাকরাঃ। ঔপনিষদাস্তু মন্যন্তে স্বপ্রকাশজ্ঞানরূপ এবাত্মা, ন স্বপ্রকাশজ্ঞানাশ্রয়ঃ কর্ত্তৃকর্ম্মবিরোধেন তজ্জ্ঞানানুপপত্তেঃ, জ্ঞানভিন্নত্বে ঘটাদিবৎ জড়ত্বেন কল্পিতাপত্তেশ্চ, স্বপ্রকাশজ্ঞানমাত্র-স্বরূপোঽপ্যাত্মা বিদ্যোপহিতঃ সন্ সাক্ষীত্যুচ্যতে, বৃত্তিমদন্তঃকরণোপহিতঃ প্রমাতেত্যুচ্যতে, তস্য চক্ষুরাদীনি করণানি স চক্ষুরাদিদ্বারান্তঃকরণপরিণামেন ঘটাদীনধিষ্ঠায় তদাকারো ভবতি। একস্মিংশ্চান্তঃকরণপরিণামে ঘটাবচ্ছিন্নচৈতন্যং অন্তঃকরণাবচ্ছিন্নচৈতন্যঞ্চৈক-লোলীভাবাপন্নং ভবতি, ততো ঘটাবচ্ছিন্নচৈতন্যং প্রমাত্রভেদাৎ স্বাজ্ঞানং নাশয়দপরোক্ষং ভবতি। ঘটঞ্চ স্বাবচ্ছেদকং স্বতাদাত্ম্যাধ্যাসাদ্ ভাসয়তি, অন্তঃকরণপরিণামশ্চ বৃত্ত্যাখ্যোঽতি-স্বচ্ছঃ স্বাবচ্ছিন্নেনৈব চৈতন্যেন ভাস্যত ইতি অন্তঃকরণতদ্বৃত্তিঘটানামপরোক্ষতা তদাকারজন্যং জানামি ঘটমিতি ভাসকচৈতন্যস্যৈকরূপত্বেঽপি ঘটং প্রতি বৃত্ত্যপেক্ষত্বাৎ প্রমাতৃতা, অন্তঃকরণতদ্বৃত্তী প্রতি তু বৃত্ত্যনপেক্ষত্বাৎ সাক্ষিতেতি বিবেকঃ। অদ্বৈতসিদ্ধৌ

সিদ্ধান্তবিন্দৌ চ বিস্তরঃ। যস্মাদেবং প্রাগুক্তন্যায়েন নিত্যো বিভুরসংসারী সর্ব্বদৈকরূপশ্চাত্মা, তস্মাৎ তন্নাশশঙ্কয়া স্বধর্ম্মে যুদ্ধে প্রাক্ প্রবৃত্তস্য তব তস্মাদুপরতির্ন যুক্তেতি যুদ্ধাভ্যনুজ্ঞয়া ভগবানাহ "তস্মাদ্যুধ্যস্ব ভারত" ইতি। অর্জ্জুনস্য স্বধর্ম্মে যুদ্ধে প্রবৃত্তস্য তত উপরতিকারণং শোকমোহৌ, তৌ চ বিচারজনিতেন বিজ্ঞানেন বাধিতাবিত্যপবাদাপবাদে উৎসর্গস্য স্থিতিরিতি ন্যায়েন যুধ্যস্বেত্যনুবাদো ন বিধিঃ। যথা ("কর্ত্তৃকর্ম্মণোঃ কৃতি" ইত্যুৎসর্গঃ, উভয়প্রাপ্তৌ কর্ম্মণীত্যপবাদঃ, অকাকারয়োঃ স্ত্রীপ্রত্যয়য়োঃ প্রয়োগেণেতি বক্তব্যমিতি তদপবাদঃ, তথাচ মুমুক্ষোর্ব্রহ্মণো জিজ্ঞাসেত্যত্র অপবাদাপবাদে পুনরুৎসর্গস্থিতেঃ "কর্ত্তৃকর্ম্মণোঃ কৃতি" ইত্যনেনৈব ষষ্ঠী, তথাচ কর্ম্মণি চেতি নিষেধাপ্রসরাৎ ব্রহ্মজিজ্ঞাসেতি কর্ম্মষষ্ঠীসমাসঃ সিদ্ধো ভবতি।) কশ্চিৎ তস্মাদেব বিধের্শ্মোক্ষে জ্ঞানকর্ম্মণোঃ সমুচ্চয় ইতি প্রলপতি। তন্ন যুধ্যস্বেত্যতো মোক্ষস্য জ্ঞানকর্ম্মসমুচ্চয়সাধ্যত্বাপ্রতীতেঃ। বিস্তরেণ চৈতদগ্রে ভগবদ্গীতাবচনবিরোধেনৈব নিরাকরিষ্যামঃ॥ ১৮॥

নীলকণ্ঠ।—এবং সত আত্মনো নিত্যত্বমসতো দেহাদেরনিত্যত্বঞ্চোক্তমুপসংহরন্ এনং যুদ্ধাভিমুখঃ করোতি অন্তবন্ত ইতি। যদ্যপি "নাসতো বিদ্যতে ভাবঃ" ইতি অসত্যাৎ দেহাদীনাং কালত্রয়েঽপি সত্ত্বং নাস্তীতি পরমার্থদৃষ্ট্যা উক্তং, তথাপি তাং দৃষ্টিমপ্রতিপদ্যমানস্য নরকাদিভয়মনুরুধ্যমানস্য ব্যবহারাভিপ্রায়েণ নিত্যানিত্যবিভাগমভিপ্রেত্য দেহানামন্তবত্ত্বমুচ্যত ইতি ন দোষঃ। নিত্যত্বং কালাপরিচ্ছেদ্যত্বং, তচ্চ ব্যবহারে নভসোঽপ্যস্তীত্যত উক্তমনাশিন ইতি। নাশঃ অদর্শনং তদ্বান্ হি আকাশঃ, "নভঃ আত্মনি লীয়তে" ইতি স্মৃতেঃ, অয়ন্ত ন তথা ইত্যনাশী সর্ব্বদৈব প্রকাশমান ইত্যর্থঃ। এতদপি ন ঘটাদিবদ্দৃশ্যত্বেনেত্যাহ অপ্রমেয়স্যেতি। তথা চ শ্রুতিরাত্মনোঽপ্রমেয়ত্বমাহ, "এতদপ্রময়ং ধ্রুবম্" ইতি, অপ্রময়মিত্যস্যাপ্রমেয়মিত্যর্থঃ, এতচ্চাত্মনি প্রমাণাপ্রসরাৎ জ্ঞেয়ম্। তথা চ শ্রুতিঃ, "যেনেদং সর্ব্বং বিজানাতি তং কেন বিজানীয়াদ্বিজ্ঞাতারমরে কেন বিজানীয়াৎ" ইতি। প্রসিদ্ধিস্তস্য প্রত্যগাত্মত্বাদেব, "যৎ সাক্ষাদপরোক্ষাদ্ব্রহ্ম য আত্মা সর্ব্বান্তরঃ" ইতি শ্রুতেঃ। উক্তঞ্চ "প্রমাণমপ্রমাণঞ্চ প্রমাভাসস্তথৈব চ। যৎপ্রসাদাৎ প্রসিধ্যন্তি তদসম্ভাবনা কুতঃ" ইতি। তস্মাৎ "যুধ্যস্ব ভারত" ভীষ্মাদিদেহানাং মিথ্যাত্বাদনিত্যত্বাচ্চ, স্বয়মেব নষ্টপ্রায়তয়া হননান্নিবৃত্ত্যা ত্বয়া স্বধর্ম্মো ন নাশনীয় ইতি ভাবঃ॥ ১৮॥

বিশ্বনাথ।—"নাসতো বিদ্যতে ভাবঃ" ইত্যস্যার্থং স্পষ্টয়তি অন্তবন্ত ইতি। শরীরিণো জীবস্য অপ্রমেয়স্য অতিসূক্ষ্মত্বাদজ্ঞেয়স্য। তস্মাদ্যুধ্যস্বেতি শাস্ত্রবিহিতস্য স্বধর্ম্মস্য ত্যাগোঽনুচিত ইতি ভাবঃ॥ ১৮॥

তাৎপর্য্য।—ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য ও টীকাকার পূজ্যপাদ

শ্রীমদানন্দগিরি ও পূজ্যপাদ শ্রীমৎ শ্রীধরস্বামী এই শ্লোক উপলক্ষে নিম্নলিখিত অভিমত পরিব্যক্ত করিয়াছেন। যদি বল, "স্বীকার করিলাম, সদ্বস্তু সর্ব্বদা বিদ্যমান আছেন, তাঁহার বিনাশ নাই, তাঁহার স্বরূপের কখনও ব্যভিচারও হয় না; কিন্তু সেই আত্মসত্তার ব্যভিচারক অসদ্বস্তুটী কি?" তাহা বলিতেছি, অবহিতচিত্তে শ্রবণ কর। তত্ত্বদর্শিগণ বলেন যে, যেরূপ মৃগতৃষ্ণিকাদিতে জলাদি বুদ্ধি বাস্তবিক সৎ নহে—ভ্রম-কল্পিত, প্রমাণদ্বারা এইরূপ নিরূপিত হইলে, সেই জলাদি বুদ্ধি হইতে সদ্‌বুদ্ধির বিচ্ছেদ হয়; অর্থাৎ তখন জলাদি অসৎ এইরূপ জ্ঞান হয়; তাহা হইলে উক্ত বিচ্ছেদ জলাদি বুদ্ধির 'অন্ত' অর্থাৎ বাস্তবিক মরীচিকা ও আরোপিত জলের বিচ্ছেদ-জ্ঞানই (যাহাকে জল বলিয়া বুঝিতেছিলাম, তাহা জল নহে, মরীচিকা অর্থাৎ বালুকাকীর্ণ ভূখণ্ডমাত্র, এই প্রকার বিচ্ছেদ-জ্ঞানই) উক্তবিধ জ্ঞানের অন্ত, (বিনাশ) অর্থাৎ শেষসীমা। ইহা বাস্তবিক মরীচিকা এইরূপ বুদ্ধি প্রমাণীকৃত হইলেই জল-বুদ্ধির নাশ হয়। ইহা জল কি অন্য কিছু ইহা যতক্ষণ প্রমাণীকৃত না হয়, ততক্ষণই সংশয়। প্রমাণ দ্বারা 'ইহা বস্তুতঃ বালুকাময় প্রদেশ' ইত্যাকার একান্ত জ্ঞান হইলে জল-বুদ্ধির অন্ত স্বতঃই উপপাদিত হয়।

এই আত্মব্যতিরিক্ত দেহাদি অন্তবান্ (বিনাশশীল)। যদি বল যে, এই দেহাদি অনাত্মা অর্থাৎ আত্মব্যতিরিক্ত, তাহা হইলে ইহারা আত্ম হইতে স্বতন্ত্র হউক। তাহা বলিতে পার না; কারণ দেহাদি, মরীচিকায় বারিবুদ্ধির ন্যায়, আত্মাতে কল্পিত মাত্র। আরও দেখ, যেরূপ স্বপ্নকালে একই মানুষ বহুবিধ স্বপ্ন সন্দর্শন করিলেও স্বপ্নান্তে মনুষ্য একই থাকে, স্বপ্ন-দৃষ্ট পদার্থগুলির সত্তা আর পৃথক্‌রূপে থাকে না, (পদার্থগুলি স্বপ্নাবস্থায় আগন্তুক মাত্র। স্বপ্নান্তে তাহাদের অন্ত হয়) এবং মায়াবী (ঐন্দ্রজালিক) মায়াবলে বহুবিধ রূপ পরিগ্রহ করিলেও, মায়ানাশে তাহার মায়া-পরিগৃহীত রূপ সমূহেরও নাশ হয়, মায়াবী একাই থাকে। সেইরূপ অজ্ঞান-প্রভাবে, আত্মায় বহুবিধ দেহাদি অনাত্মধর্ম্মের আরোপ হইলেও, অজ্ঞান-নাশে তাঁহার একমাত্রই স্বরূপ প্রতীত হয়। অতএব দেহাদি, প্রকৃত তপন-তাপ-তপ্ত বালুকাভূমিতে অপ্রকৃত বারিবুদ্ধির ন্যায়, প্রকৃত একমাত্র মনুষ্যের স্বপ্নকালে অপ্রকৃত বহুবিধ দেহাদি সমাগমের ন্যায়, এবং প্রকৃত একমাত্র মায়াবীর বহুবিধ অপ্রকৃত দেহাদি পরিগ্রহের ন্যায়, মিথ্যা ও প্রকৃত আত্মায় কল্পিত মাত্র।

আরও দেখ সখে! আত্মা শরীরী, নিত্য, অনাশী এবং অপ্রমেয়। যাঁহার শরীর আছে তিনিই শরীরী, অর্থাৎ আত্মা আকাশাদির ন্যায় শূন্য স্বরূপ নহেন—নিত্য অর্থাৎ কালত্রয়ব্যাপী (সর্ব্বদা একরূপ), অনাশী অর্থাৎ বিনাশ-রহিত। এখন যদি বল যে, যাহা কালত্রয়ব্যাপী তাহাই ত অবিনাশী, তবে "নিত্য" ও "অনাশী" রূপ পুনরুক্তি দোষদুষ্ট বিশেষণে আত্মাকে বিশেষিত করিবার প্রয়োজন কি? হে অসূক্ষ্মদর্শিন্! ইহার কারণ শ্রবণ কর। "অনাশী" ও "নিত্য" এতদুভয়ের অর্থগত কোন পার্থক্য নাই বটে, কিন্তু লোকে দেখা যায় যে, নিত্য বা অনাশী পদার্থ দুই প্রকার; নাশও আবার দুই প্রকার। অগ্নি-সংযোগে দেহ ভস্মীভূত হইলে, অর্থাৎ দেহ অদর্শন-প্রাপ্ত হইলে,লোকে বলে যে, দেহ নষ্ট হইয়াছে, অর্থাৎ নাশ প্রাপ্ত হইয়াছে। দেহ বর্ত্তমান থাকিয়াও, ব্যাধি সহযোগে অন্যরূপে পরিণত হইলেও, তাহার উপর নষ্ট শব্দের প্রয়োগ দেখা যায়, অর্থাৎ নিদারুণ পীড়ায় কাহারও শরীর কৃশ হইলেই লোকে বলে যে, ইহার শরীরটা নষ্ট হইয়া গিয়াছে। অতএব জগতে নাশ যে দুই প্রকার, তাহা অবশ্য স্বীকার্য্য। অতএব সখে! বুঝিয়া দেখ যে, উক্ত দ্বিবিধ নাশ-পরিশূন্য বলিয়া আত্মা "নিত্য" ও "অবিনাশী" এই দুই বিশেষণে বিশেষিত হইয়াছেন। আত্মা অপ্রমেয় অর্থাৎ প্রত্যক্ষাদি প্রমাণ * দ্বারা তাঁহার পরিচ্ছেদ করিতে পারা যায় না।

এখন যদি বল যে,"যাহা অজ্ঞাত বস্তুকে জানাইয়া দেয়, তাহাই প্রমাণ, অথচ আত্মা বেদবেদ্য অর্থাৎ আগম দ্বারা আত্মা পরিচ্ছিন্ন। আগম-

---

* "মা" ধাতুর অর্থ "মান"। মানের অর্থ মাপা। "প্র" শব্দের অর্থ "প্রকৃষ্ট"। প্র+মা= "প্রমা"। তাহা হইলে "প্রমা" শব্দের অর্থ "প্রকৃষ্টরূপ মান" অর্থাৎ ইহা এই বস্তু এইরূপ যথার্থ অনুভবের নাম "প্রমা"। প্রমাকে কেহ কেহ প্রমিতি বলিয়াও উল্লেখ করেন। এই প্রমা বা প্রমিতি করণের নামই "প্রমাণ"। অর্থাৎ উক্তবিধ প্রমাজ্ঞান যাহা দ্বারা সাক্ষাৎ সম্বন্ধে সঞ্জাত হয় তাহার নাম প্রমাণ। "প্রমীয়তে অনেন ইতি প্রমাণম্"। তাহা হইলে ইহাই সিদ্ধান্তীকৃত হইল যে, যে কোন বিষয় হউক না কেন, যাহা দ্বারা মান করিতে, মাপ করিতে অর্থাৎ তাহার যথার্থ ইয়ত্তা নির্ণয় করিতে পারা যায় তাহারই নাম প্রমাণ। এখন দেখা যাউক প্রমাণ কত প্রকার। অর্থাৎ কত প্রকারে বস্তু সমূহের মান গ্রহণ করিতে পারা যায়। প্রমাণ বিষয়ে বহু মতাবলম্বির সংখ্যা-ঘটিত বহুবিধ মত পরিলক্ষিত হয়। যথা; চার্ব্বাকগণের মতে একমাত্র প্রত্যক্ষই প্রমাণ। বৈশেষিক বা কণাদ এবং সৌগত মতে প্রত্যক্ষ ও অনুমান এই দুইটি প্রমাণ। সাংখ্য ও পাতঞ্জল মতে প্রত্যক্ষ, অনুমান ও শব্দ এই তিনটি প্রমাণ। নৈয়ায়িকগণের মতে প্রত্যক্ষ, অনুমান, উপমান ও শব্দ এই চারিটি প্রমাণ।

প্রবৃত্তি প্রত্যক্ষাদির দ্বারাই সাধিত হইয়া থাকে এবং আগম-প্রবৃত্তির পূর্ব্বাবস্থাতেই প্রত্যক্ষাদির দ্বারাও ত আত্মার পরিচ্ছেদ হইয়া থাকে। আগমাদিতে প্রবৃত্তির পূর্ব্বে আত্মবস্তু বিষয়ে সকলেরই অজ্ঞান থাকে, এবং আগম-জ্ঞান দ্বারা আত্মবস্তু বিষয়ক জ্ঞান হয়; অতএব আগম পূর্ব্বাজ্ঞাত আত্মবস্তুকে জানাইয়া দেয় বলিয়া, তাহাই প্রমাণ। তবে কেমন করিয়া বলিব যে আত্মা অপ্রমেয়? তাহাও বলিতে পার না।* কারণ শ্রুতি

প্রভাকরগণের মতে প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ ও অর্থাপত্তি এই পাঁচটি প্রমাণ। ভাট্ট ও বেদান্তীগণের মতে প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ, অর্থাপত্তি ও অনুপলব্ধি এই ছয়টি প্রমাণ। পৌরাণিকগণের মতে প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ, অর্থাপত্তি, অনুপলব্ধি, সম্ভব ও ঐতিহ্য এই আটটি প্রমাণ। তান্ত্রিকগণের মতে প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ, অর্থাপত্তি, অনুপলব্ধি, সম্ভব, ঐতিহ্য ও চেষ্টা এই নয়টি প্রমাণ।

বেদান্তকারিকা গ্রন্থেও কথিত আছে। "প্রত্যক্ষমেকং চার্ব্বাকাঃ কণাদ-সুগতৌ পুনঃ। অনুমানঞ্চ তচ্চাপি সাঙ্খ্যাঃ শব্দঞ্চ তে উভে। ন্যায়ৈকদেশিনোঽপ্যেবমুপমানঞ্চ কেবলম্। অর্থাপত্ত্যা সহৈতানি চত্বার্য্যাহুঃ প্রভাকরাঃ॥ অভাবষষ্ঠান্যেতানি ভাট্টা বেদান্তিনস্তথা। সম্ভবৈতিহ্যযুক্তানি ইতি পৌরাণিকা জগুঃ॥"

এখন দেখা যাউক প্রত্যক্ষাদি কাহাকে বলে।

(১) প্রত্যক্ষ। ইন্দ্রিয়ার্থসন্নিকর্ষোৎপন্নং জ্ঞানং সাক্ষাৎকারাত্মকং জ্ঞানং, জ্ঞানাকরণকং জ্ঞানং বা প্রত্যক্ষপ্রমিতিস্তৎকরণং "প্রত্যক্ষাখ্যং প্রমাণং" তচ্চ সন্নিকৃষ্টং ইন্দ্রিয়মেব। চক্ষুরাদি ইন্দ্রিয়-বর্গই প্রত্যক্ষ প্রমাণ, কারণ উক্ত ইন্দ্রিয়গণ দ্বারাই রূপ রসাদি বিষয়ের যথার্থ জ্ঞান বা প্রত্যক্ষ প্রমা সমুদ্ভূত হয়।

(২) অনুমান। ব্যাপ্তিবিশিষ্টপক্ষধর্ম্মতাজ্ঞানজন্যং জ্ঞানং অনুমিতিঃ, তৎকরণং অনুমানাখ্যং প্রমাণং, তচ্চ ব্যাপ্তি জ্ঞানম্। যেখানে যেখানে ধূম দৃষ্ট হয় সেখানে সেখানেই অগ্নির সত্তা উপলব্ধি করিতে পারা যায় এই রকমের জ্ঞানকে ব্যাপ্তি জ্ঞান কহে। পর্ব্বতে ধূম দেখা যাইতেছে অতএব তথায় অগ্নিও আছে ইত্যাকার জ্ঞান অনুমিতি, পূর্ব্বোক্ত ব্যাপ্তি জ্ঞান দ্বারাই সংসাধিত হয় বলিয়া ব্যাপ্তি জ্ঞানই অনুমান প্রমাণ।

(৩) উপমান। সাদৃশ্যজ্ঞানকরণং জ্ঞানং উপমিতিঃ, তৎকরণং উপমানাখ্যং প্রমাণং, তচ্চ সাদৃশ্যজ্ঞানম্। সাদৃশ্যমপি "তদ্ভিন্নত্বে সতি তদ্গতভূয়োধর্ম্মবত্ত্বম্"।

এক ব্যক্তি শুনিয়াছিল যে, গবয় নামক পশু গোসদৃশ—দেখিতে গোরুর মত; পরে একদিবস অরণ্যে যাইয়া একটি গোসদৃশ পশু দেখিল; তখন তাহার পূর্ব্ব স্মৃতি জাগিয়া উঠিল, মনে হইল যে, এই পশুটি গবয়, কারণ ইহা গো-সদৃশ। গো সাদৃশ্য জ্ঞানে গবয় জ্ঞানোৎপত্তি রূপ জ্ঞানের নাম উপমিতি এবং এই উপমিতি সাদৃশ্যজ্ঞান দ্বারাই সঞ্জাত হয় বলিয়া সাদৃশ্য জ্ঞানই উপমান প্রমাণ।

(৪) শব্দ বা আগম। "পদজ্ঞানকরণকং জ্ঞানং শাব্দপ্রমিতিঃ" তৎকরণং শব্দাখ্যং প্রমাণং, তচ্চ পদজ্ঞানং, জ্ঞাতং পদং বা। সুপ্তিঙন্তং শব্দং বা পদং প্রাহুঃ।

অন্নকামী পাক করিবে, স্বর্গকামী যজ্ঞ করিবে, ইত্যাদি শাব্দ বোধ (শাব্দপ্রমিতি) পদজ্ঞান দ্বারাই সঞ্জাত হয় বলিয়া পদ জ্ঞানই শব্দপ্রমাণ। কাহারও মতে আপ্ত বাক্যই শব্দ।

(৫) অর্থাপত্তি। উপপাদ্যজ্ঞানজন্যং জ্ঞানং উপপাদকজ্ঞানং অর্থাপত্তিপ্রমিতিঃ, তৎকরণং অর্থাপত্তিপ্রমাণং, তচ্চ উপপাদ্যজ্ঞানম্। যেন বিনা যদনুপপন্নং তৎ তত্র উপপাদ্যং, যস্য অভাবে

বলিতেছেন, "ইহা ( আত্মা ) অপ্রমেয়" অর্থাৎ স্বতঃসিদ্ধ আত্মা, প্রমাণ-সিদ্ধ না হইয়া, কেন স্বতঃসিদ্ধ হইলেন তাহাও বলিতেছি শ্রবণ কর। স্বয়ং প্রমাতৃস্বরূপ আত্মার সিদ্ধি হইলে তবে প্রমেয় প্রমাণেচ্ছু ব্যক্তি প্রমাণ বিষয়ক অন্বেষণে সম্প্রবৃত্ত হয়; অর্থাৎ আমাকে যে প্রমেয়ের পরিচ্ছেদ করিতে হইবে—যদ্বিষয়ক যাথাতথ্য নিরূপণ করিতে হইবে, তাহা নিরূপণ কে করিবে? না, "আমি।" সেই "আমি" না থাকিলে ত আর বস্তু নিরূপণ

যস্য অনুপপত্তিঃ তৎ তত্র উপপাদকম্। যথা পীনোঽয়ং দেবদত্তঃ দিবা ন ভুঙ্‌ক্তে, ইত্যত্র রাত্রিভোজনাভাবে সতি পীনত্বং অনুপপন্নং, অতঃ পীনত্বজ্ঞানেন রাত্রিভোজনমাক্ষিপ্যতে। অর্থস্য আপত্তিঃ কল্পনা ইতি অর্থাপত্তিপ্রমিতিঃ। অর্থস্য আপত্তির্যস্মাদিতি অর্থাপত্তিপ্রমাণম্।

"দেবদত্ত অত্যন্ত স্থূল কিন্তু দিবসে কিঞ্চিৎ মাত্রও আহার করে না।" এইরূপ স্থলে দেবদত্ত যে রাত্রিতে ভোজন করে তাহা অর্থ দ্বারাই আপনা আপনি আসিয়া সমুপস্থিত হয়, কারণ দেবদত্ত রাত্রিতেও ভোজন না করিলে তাহার শরীর কখনও স্থূল হইতে পারে না। দেবদত্তের রাত্রি-ভোজনরূপ অর্থের কল্পনা জ্ঞান ( অর্থাপত্তি প্রমিতি ) দেবদত্তের পীনত্বজ্ঞান দ্বারাই সূচিত হয়; অতএব এস্থলে দেবদত্তের পীনত্বজ্ঞানই অর্থাপত্তি প্রমাণ।

(৬) অনুপলব্ধি। প্রতিযোগ্যনুপলব্ধিজন্যং প্রতিযোগ্যভাবজ্ঞানং অনুপলব্ধিপ্রমিতিঃ, তৎকরণং অনুপলব্ধিপ্রমাণং, তচ্চ প্রতিযোগিদর্শনাভাবরূপম্। যথা; যদ্যত্র ঘটঃ স্যাৎ তর্হি ঘটবত্তয়া উপলভ্যেত যতো নোপলভ্যতে অতোঽত্র ঘটাভাব ইতি নিশ্চীয়তে। যদি এখানে ঘট থাকিত তাহা হইলে পাওয়া যাইত ( দেখা যাইত ); এখানে যেহেতু ঘট পাওয়া যাইতেছে না, অতএব এখানে ঘটের অভাব ইহা নিশ্চয়। এইরূপ স্থলে ঘটের দর্শনাভাব দ্বারাই ঘটাভাব জ্ঞান ( অনুপলব্ধি প্রমিতি ) নিশ্চয়ীকৃত হইতেছে, অতএব ঘটের দর্শনাভাবই "অনুপলব্ধি প্রমাণ"।

(৭) সম্ভব। শতত্বজ্ঞানজন্যজ্ঞানং পঞ্চাশত্ত্বজ্ঞানং সম্ভবপ্রমিতিঃ, তৎকরণং সম্ভবপ্রমাণং, তচ্চ শতত্বজ্ঞানম্। যথা, অয়ং পুরুষঃ শতত্বসংখ্যাবিশিষ্টমুদ্রাবান্ ইতি জ্ঞানে জাতে সতি পঞ্চাশৎ-মুদ্রিকাসম্ভবো ভবতি। এই ব্যক্তি শত টাকার মালিক এই প্রকার জ্ঞান জন্মিলেই তাহার নিকট পঞ্চাশ কি ষাইট টাকা আছে, তাহা সম্ভাবিত হয়। এইরূপ স্থলে একশত টাকার অস্তিত্ব জ্ঞান দ্বারাই পঞ্চাশ বা ষাইট টাকার অস্তিত্ব জ্ঞান সম্ভাবিত ( সম্ভব প্রমিতি ) হয়, অতএব একশত টাকার অস্তিত্ব জ্ঞানই সম্ভব প্রমাণ।

(৮) ঐতিহ্য। অজ্ঞাত কর্তৃক পরম্পরাজ্ঞানজন্যং জ্ঞানং ঐতিহ্যপ্রমিতিঃ, তচ্চ অজ্ঞাতকর্তৃক-পরম্পরাজ্ঞানরূপম্। যথা "ইহ বটে যক্ষঃ" ইত্যত্র ন হি কেনাপি বটে যক্ষো দৃষ্টঃ কিন্তু পরম্পরয়া উচ্যতে।

এই বট বৃক্ষে যক্ষ (ভূত, প্রেত) আছে, এইরূপ জ্ঞান ঐতিহ্যপ্রমিতি, অজ্ঞাত কর্তৃক পরম্পরা জ্ঞান দ্বারা সঞ্জাত হয়; অতএব অজ্ঞাত কর্তৃক পরম্পরা জ্ঞানই ঐতিহ্যপ্রমাণ। স্থূল কথা রাম শ্যামকে বলিল, 'ওহে! এই বটগাছে ভূত আছে।' শ্যাম আবার গোপালকে বলিল, ওহে! এই বটগাছে ভূত আছে। এইরূপ আবার গোপাল আর একজনকে বলিল, সে আবার আর একজনকে বলিল। সেই বট বৃক্ষে যক্ষের সাক্ষাৎ লাভ করুক বা নাই করুক, কিন্তু কথাটা এইরূপে লোক পরম্পরায় চলিয়া আসিতে থাকে। এইরূপ ওর এর তার কথা শুনিয়া এই বটগাছে ভূত আছে' ইত্যাদি রূপ যে জ্ঞান হয় তাহারই নাম ঐতিহ্যপ্রমিতি।

হইতে পারে না? তবে এখন দেখ যে সেই "আমি" (আত্মা) স্বতঃসিদ্ধ কি না এবং তাহা অপ্রমাণ-সিদ্ধ কি না। আর দেখ যাহা সর্ব্ব-লোক-প্রসিদ্ধ তাহার আবার প্রমাণানুসন্ধানের প্রয়োজন কি? আত্মা সর্ব্ব-লোকপ্রসিদ্ধ অর্থাৎ কুত্রাপি অজ্ঞাত নহেন।

আর দেখ সখে! আগমাদি শাস্ত্র অপৌরুষেয় (পুরুষ-বিরচিত নহে); অতএব দোষ-পরিহীন; এই নিমিত্তই শাস্ত্র প্রমাণরূপে পরিগৃহীত হয়। একবার সেই শাস্ত্রসাগর মন্থন করিয়া দেখ দেখি, তাহার সার কি? দেখিবে উপনিষদ্ দেবী * (শ্রুতি সমূহ) হিতৈষিণী স্নেহময়ী জননীর ন্যায় তাঁহার

(৯) চেষ্টা। ক্রিয়াবিশেষবিশিষ্টাঙ্গজ্ঞানজন্যং চেষ্টমানজ্ঞানং চেষ্টাপ্রমিতিঃ, তৎকরণং চেষ্টাপ্রমাণং তচ্চ দ্বিত্র্যঙ্গুল্যাদিদর্শনরূপম্।

কেহ আমায় কোন কথা জিজ্ঞাসা করিল, কিন্তু আমি বাক্যস্ফূর্ত্তি না করিয়া হাত বা মাথা নাড়িয়া কিংবা আঁখি ঠারিয়া তাহার কথায় প্রত্যুত্তর দিলাম। এইরূপ অঙ্গ-ভঙ্গি দর্শন করিয়া যে অভিলষিত অর্থের অবগতি হয় তাহার নাম চেষ্টাপ্রমিতি, এবং তাহা অঙ্গ-ভঙ্গি দর্শন দ্বারা সম্পাদিত হয় বলিয়া অঙ্গ-ভঙ্গ্যাদি দর্শনই "চেষ্টাপ্রমাণ"।

মহানুভব মাধ্বাচার্য্যাদি দ্বৈতবাদী বৈষ্ণবগণ কেবলমাত্র "শব্দ" প্রমাণকেই শ্রেষ্ঠত্বে বরণ করেন। তাঁহাদের মতে শব্দ বলিতে অনাদি-নিধনা ভ্রমপ্রমাদাদিদোষ-পরিহীনা অপৌরুষী বেদময়ী বাণীকেই বুঝায়। উক্ত মহাত্মগণের মধ্যে কাহাকে কাহাকে আপ্ত বাক্যকেও বেদ বাক্যার্থেই পর্য্যবসিত, করিতে দেখা যায়। তাঁহারা বলেন যে, "যে হেতু ঋষিদিগকেও পরস্পর বিরোধ করিতে দেখা যায়, অতএব তাঁহাদিগের বাক্যও (আত্মা জীবাদি) প্রমেয় নির্ণয় বিষয়ে একান্ত প্রমাণরূপে পরিগৃহীত এবং আপ্তত্বে বৃত হইতে পারে না, সুতরাং একান্ত প্রমাণ একমাত্র শব্দ বা আগম। প্রকৃত স্বতঃ প্রমাণ বেদবাক্য ব্যতীত আর কেই বা প্রমাণের স্থান অধিকার করিতে সক্ষম হইবে? শ্রীশ্রীচৈতন্য মহাপ্রভুও উক্তমতের পোষকতা করিয়া গিয়াছেন। —শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

* সহেতুসংসারনিবৃত্তিসাধনব্রহ্মাত্মৈকত্ববিদ্যা উপনিষচ্ছব্দবাচ্যা। অত্র ষদল্বিশরণগত্যব-সাদনেষ্বিতি স্মর্য্যতে। সদের্ধাতোরুপনিপূর্ব্বস্য ক্বিবন্তস্য সহেতুসংসারনিবর্ত্তকব্রহ্মবিদ্যার্থত্বাৎ, উপনিষচ্ছব্দবাচ্যা সা ভবত্যুক্তফলবতী। উপ-শব্দো হি সামীপ্যবাচ; তচ্চাসতি সঙ্কোচকে প্রতীচি পর্য্যবস্যতি। নি শব্দশ্চ নিশ্চয়ার্থঃ, তস্মাদৈকাত্ম্যং নিশ্চিতম্। তদ্বিদ্যা সহেতুং সংসারং সাদয়তি ইতি "উপনিষৎ" উচ্যতে। (বৃহদারণ্যক।) উপ+নি+সদ+কিপ্=উপনিষৎ। যে বিদ্যা ব্রহ্মবস্তু সকলেরই "উপ" অর্থাৎ সমীপে (প্রতি পদার্থেই তিনি আছেন) ইহা "নি" অর্থাৎ নিশ্চয়রূপে অবগত করাইয়া সহেতু অর্থাৎ অবিদ্যার সহিত সমগ্র সংসারের (সদ) "সাদন" অর্থাৎ বিনিবৃত্তি করে, তাহারই নাম "উপনিষৎ"। ব্রহ্মবস্তু সর্ব্বত্র অনুস্যূত প্রতি বস্তুতেই তাঁহার সত্তা আছে, ইহা নিশ্চয়রূপে জানিলেই জীব ও ব্রহ্মে একত্ব সিদ্ধি সম্পাদিত হয়। শ্রুতিও বলেন যে, "ব্রহ্মবিদ্ ব্রহ্মৈব ভবতি"। সকলের যেন স্মরণ থাকে যে, উক্ত সিদ্ধান্ত অদ্বৈতবাদিগণের, কারণ দ্বৈতবাদিগণের সিদ্ধান্ত এই যে, "জীব ও ব্রহ্মে সূর্য্য ও সূর্য্যরশ্মির ন্যায় ভেদ নিত্য এবং সেব্য সেবকভাবও নিত্য এ সমস্ত বিষয় স্থানান্তরে সবিশেষ বিবৃত হইবে। —শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

অবোধ, আময়-প্রপীড়িত, কুপথ্য-সেবী সন্তানগণের রোগনাশ-বাসনায় সুখসেব্য সুরস ঔষধ প্রয়োগ করিতেছেন। দুর্ব্বৃত্তঃপুত্র ব্যাধি-প্রপীড়িত হইলে, জননী তাহাকে মধুর রসাচ্ছাদিত কটুতিক্তাদি ঔষধ প্রয়োগ করেন, এবং তাহাতেই তাহার রোগনাশ হয়।

জননী শ্রুতি বলিতেছেন যে, "হে পাপ-তাপ-পরিক্লিষ্ট জগদ্বাসী জীব-নিচয়! তোমরা যাঁহাকে যাঁহাকে 'তৎ' অর্থাৎ সেই (ব্রহ্ম) বস্তু বলিয়া জানিতেছ, তাহা তাহা (তৎ ন) অর্থাৎ সে বস্তু নহে। ভ্রান্ত জীব! তোমরা যে নশ্বর দেহাদির উপর আমি মনুষ্য, আমি কর্ত্তা, আমি ভোক্তা ইত্যাদি আরোপ করিতেছ, এই নশ্বর দেহাদি সে প্রকৃত আমি (আত্মা) নহে। সে পদার্থ বা সেই প্রকৃত আমি (আত্মা) এই নশ্বর দেহাদি সদৃশ দেশ-কাল-বস্তু পরিচ্ছিন্ন নহেন, তিনি অবিনাশী, দেশকাল ও বস্তু কর্ত্তৃক অপরিচ্ছিন্ন; তিনি স্বতঃ প্রকাশস্বরূপ, সকল প্রাণীর হৃদয়ে, অধিক কি সর্ব্বত্রই তিনি সম অবিকৃতভাবে নিত্য বিদ্যমান এবং সকলের অন্ত অর্থাৎ শেষ স্বরূপ। স্থূল কথা অনুসন্ধান করিলে দেখা যায়, ইহ জগতে পরিদৃশ্যমান পদার্থ নিচয়ের একটা অন্ত বা শেষ আছে, কিন্তু সেই আত্মা বা আমি সকল পদার্থেরই শেষ স্বরূপ, তাঁহার আর শেষ নাই। অজ্ঞানান্ধকারে তোমাদের নয়ন অন্ধীভূত হইয়াছে, কুসঙ্গীর কুচক্রে বুদ্ধি বিকৃত হইয়াছে। তাই আজ তোমরা আত্মস্বরূপ বা প্রকৃত আমির স্বরূপ দেখিতে পাইতেছ না। কত শত শত সহস্র সহস্র স্থলে এই আমিকে দেখি দেখি করিয়াও, কোথাও স্থির অবিকৃতভাবে দেখিতে পাইতেছ না। আয় আয় বাছা! আমার হিত কথা শোন, ছয় জন কুজনের সঙ্গ পরিত্যাগ করিয়া আমার কোলে আয় বাছা! প্রকৃত আমি কে চিন্‌তে পারবি। আর তোদের বার বার কঠোর জনন-মরণ যাতনা ভোগ করিতে হইবে না। সেই প্রকৃত আমি তোদের দূরে নাই, সে আমি সর্ব্বত্রই আছেন, তাঁহার জনন-মরণাদি নাই, এবং সেজন্য তাঁহাকে যে জানে তাহারও জনন-মরণ আর হয় না। তাঁহার শোকও নাই, মোহও নাই; অতএব তাঁহাকে যে জানে তাহার শোক ও মোহ দূরে পলায়ন করে।

তাই বলি সখে! শাস্ত্র অজ্ঞাত পদার্থ জানাইয়া প্রমাণের স্থান অধিকার করে না, কিন্তু প্রকৃত আমিকে জানাইয়া দেয় বলিয়া তাহার প্রামাণ্য

অতএব যখন তুমি জানিতেই পারিতেছ যে, আত্মা অপ্রমেয় বলিয়া তাঁহার বিনাশ নাই, তখন তোমার আর কিছু না হউক, স্বধর্ম (ক্ষত্রিয়ধর্ম্ম) হইতে নিবৃত্ত হওয়া একান্ত অনুচিত। ছি সখে। যুদ্ধ হইতে উপরত হইও না।

পূজ্যপাদ ভাষ্যকার শ্রীমদ্রামানুজের অভিপ্রায় পরিব্যক্ত হইতেছে। ভগবান্ পূর্ব্বশ্লোকে আত্মার অবিনাশিত্ব প্রতিপাদন করিয়া, এই শ্লোকে দেহের বিনাশশীলতা প্রতিপাদিত করিতেছেন। হে ভারত অর্জ্জুন! যেমন উপচয়াপচয়াত্মক ঘটাদি দৃশ্যমান পদার্থ সকল অন্তবন্ত অর্থাৎ বিনাশশালী, তদ্রূপ শরীরবান্ নিত্য আত্মার পাপ-পুণ্যাদি কর্ম্মফলভোগার্থ পঞ্চ-ভূত-সমষ্টি-স্বরূপ এই দেহ-নিচয়ও অন্তবন্ত অর্থাৎ কর্ম্মফল ভোগাবসানে বিনাশ-শীল। কিন্তু কর্ম্মফল ভোক্তা আত্মা অবিনাশী; কারণ আত্মা অপ্রমেয়, অর্থাৎ কোন প্রমাণদ্বারা আত্মার উপলব্ধি করা যায় না, তিনি বিভু (সর্ব্ব-ব্যাপক) অপিচ তিনি প্রমাতৃস্বরূপে উপলব্ধ হন। গীতা শাস্ত্রে (১৩ অধ্যায়ের ১ম শ্লোকে) লিখিত আছে, "এই দেহ-সকল ক্ষেত্র স্বরূপ, ইহা যিনি জানেন তিনি ক্ষেত্রজ্ঞ, অর্থাৎ প্রমাতা ইত্যাদি। অতএব আত্মা প্রমাতৃ স্বরূপ, সর্ব্বব্যাপক ও নিত্য, এবং শরীরি আত্মার কর্ম্মফল ভোগসাধন স্বরূপ উপচয়াপচয়াত্মক এই দেহ বিনশ্বর। হে ভ্রান্ত সখে! সুতরাং অবিনাশী আত্মা ও বিনাশশীল দেহ এতদুভয়ের নিমিত্ত শোক অকর্ত্তব্য। শস্ত্রপাতাদি পুরুষ ব্যাপারের, অতীত আত্মা অনশ্বর ও চিরস্থায়ী। অতএব ধৈর্য্য সহকারে, অমরত্ব কামনায়, এই আরব্ধ মহাযুদ্ধে বিনিযুক্ত হও।

অতঃপর পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী কৃত টীকার ভাবার্থ নিম্নে পরিব্যক্ত হইতেছে। দেহাভিমানী অর্জ্জুনকে যুদ্ধে বিমুখ দেখিয়া, ভগবান্ ত্রিবিধ শরীর * হইতে আত্মার স্বাতন্ত্র্য ও নিত্যতা এবং শরীর-ত্রয়ের নশ্বরতা বিশেষ বিচারপূর্ব্বক, পূর্ব্বশ্লোকের ভাবার্থ বিবৃত করিয়া,

* মূল শ্লোকে "অন্তবন্ত ইমে দেহা", ইত্যাদি বাক্যে স্থূল, সূক্ষ্ম, কারণস্বরূপ সমষ্টি ও ব্যষ্টিভূত তাবৎ শরীরকে লক্ষিত করিবার অভিপ্রায়ে ভগবান্ "দেহা" এই বহুবচনান্ত পদ প্রয়োগ করিয়াছেন, শ্রুতি ও ব্রহ্মবাদিগণ একমাত্র আত্মাকেই অবিনাশী, স্বপ্রকাশ-স্ফুরণরূপ, দ্রষ্টা এবং ভোক্তা বলিয়া স্বীকার করিয়াছেন। তৈত্তিরীয় উপনিষদে অন্নময় প্রভৃতি যে পঞ্চকোষের উল্লেখ আছে, তাহা শরীরবান আত্মার ভেদ নহে, স্থূল, সূক্ষ্ম ও কারণ শরীরের প্রভেদ মাত্র। অন্নময় কোষ স্থূল সমষ্টি, প্রাণময় মনোময় ও বিজ্ঞানময় কোষ সূক্ষ্ম সমষ্টি এবং আনন্দময় কোষ কারণ সমষ্টি। (২৪২ পৃষ্ঠার টিপ্পনীতে পঞ্চকোষের বিশেষ বৃত্তান্ত দ্রষ্টব্য)।

তাঁহাকে যুদ্ধার্থ উত্তেজিত করিতেছেন। হে ভারত অর্জ্জুন! নিত্য ও স্বপ্রকাশরূপ আরোপিত শরীরী আত্মার স্থূল, সূক্ষ্ম, কারণরূপ প্রত্যক্ষ দেহ সকল অন্তবন্ত অর্থাৎ বিনাশী। তুমি উক্ত নশ্বর শরীর সমূহকে পিতামহ, গুরু এবং বান্ধবাদিরূপে কল্পনা করিয়া শোক-মোহে অধীর হইয়াছ। বাস্তবিক সর্ব্বগুহাশায়ী * সর্ব্বসাক্ষী আত্মা অবিনাশী, অর্থাৎ দেশ কাল বস্তুরূপ ত্রিবিধ পরিচ্ছেদশূন্য ও কূটস্থ চৈতন্যস্বরূপ; তিনি বিভুরূপে সর্ব্বত্র বিরাজ করিতেছেন। তুমি তাদৃশ আত্মার বিনাশ আশঙ্কা করিয়া কর্ত্তব্য-বহির্ম্মুখ হইয়াছ। তুমি বিবেকালোক দ্বারা মানসিক তিমিররাশি বিদূরিত করিয়া আত্ম সাক্ষাৎকার কর, তবে সহজেই বুঝিতে পারিবে, কে তোমার পিতামহ, কেবা তোমার গুরু এবং দুর্য্যোধনাদির সহিত বা তোমার কি সম্বন্ধ। হে বিমুগ্ধ ভ্রাতঃ অর্জ্জুন! তুমি আমার বাক্যে বিশ্বস্ত হইয়া কর্ত্তব্য-পরায়ণ হও, অর্থাৎ যুদ্ধার্থ গাত্রোত্থান কর।

অর্জ্জুন যেন সন্দিহান হইয়া পুনর্ব্বার বলিতেছেন, হে অভ্রান্ত হরে! আপনি বলিয়াছেন, দেহবান্ আত্মা ত্রিবিধ-পরিচ্ছেদ-শূন্য সুতরাং নিত্য, কিন্তু কোন প্রমাণ দ্বারা তাহা প্রমাণীকৃত করেন নাই; অতএব এতৎ সম্বন্ধে বিশেষ প্রমাণ দেখাইয়া আমার হৃদয়-জাত সংশয়ের নিবারণ করুন; নতুবা কিরূপে আপনার ঈদৃশ জটিল বাক্যে আমি বিশ্বাস স্থাপন করিব? অর্জ্জুনের এই আশঙ্কা পরিহারার্থ ভগবান্ বলিতেছেন, স্বপ্রকাশ চৈতন্যময় আত্মা অপ্রমেয় অর্থাৎ প্রত্যক্ষাদি প্রমাণ দ্বারা তাঁহার অবধারণ হয় না। শ্রুতি বলিয়াছেন, "ন তত্র সূর্য্যো ভাতি ন চন্দ্রতারকং নেমা বিদ্যুতো ভান্তি কুতোঽয়মগ্নিঃ। তমেব ভান্তমনুভাতি সর্ব্বং তস্য ভাসা

---

* দেহাদভ্যন্তরঃ প্রাণঃ প্রাণাদভ্যন্তরং মনঃ। ততঃ কর্ত্তা ততো ভোক্তা গুহা সেয়ং পরম্পরা॥ ২॥ পঞ্চদশী—পঞ্চকোষ বিবেক। দেহের অর্থাৎ অন্নময়-কোষের অভ্যন্তরে প্রাণময়-কোষ অবস্থিত, প্রাণময়-কোষের অভ্যন্তরে মন অর্থাৎ মনোময় কোষ অবস্থিত, মনোময়-কোষের অভ্যন্তরে কর্ত্তা অর্থাৎ বিজ্ঞানময়-কোষ অবস্থিত, এবং বিজ্ঞানময়-কোষের অভ্যন্তরে ভোক্তা অর্থাৎ আনন্দময় কোষ অবস্থিত আছে। অন্নময় হইতে আনন্দময় পর্য্যন্ত পঞ্চকোষের (বিবর ২৪৫ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) এবংবিধ পরম্পরাই গুহা শব্দে অভিহিত হয়। এই গুহার অভ্যন্তরেই সেই তত্ত্ব-বস্তু অবস্থিত আছেন বলিয়াই বোধ হয়, লোকে বলে "ধর্ম্মস্য তত্ত্বং নিহিতং গুহায়াম্।" সাধারণতঃ গুহাশব্দে পার্ব্বত্য অকৃত্রিম গহ্বর বিশেষকেই বুঝায়। বাস্তবিক গিরিগুহাস্থিত কোন বস্তু লাভ করা যেরূপ দুঃখ-সাধ্য এই পঞ্চকোষ পরম্পরারূপ গুহার অভ্যন্তরস্থিত তত্ত্ববস্তু লাভ করাও সেইরূপই দুঃখসাধ্য। শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

সর্ব্বমিদং বিভাতি।" অর্থাৎ "চন্দ্র, সূর্য্য, নক্ষত্রগণ ও বিদ্যুন্মালা তাঁহাকে প্রকাশ করিতে সমর্থ নহে, অগ্নি আবার তাঁহাকে কি আলোক দান করিবে? তিনি প্রকাশিত আছেন বলিয়া জগৎ প্রকাশিত এবং তাঁহার আলোক দ্বারা নিখিল জগৎ আলোকিত," জগদুদ্দীপক ভগবান্ দিননাথ সমুদিত হইলে, যামিনীর ঘোর তিমিরজালাবৃত নিখিল জগৎ আলোকিত হয়, কিন্তু সর্ব্বাবভাসক জ্যোতির্ম্ময় ভগবান্ মরীচিমালী অন্যের আলোকের সাহায্যে আলোকিত হন না। যদি বল সূর্য্যদেব আলোকান্তরের সাহায্য গ্রহণ করিয়া প্রকাশিত হন, তাহা হইলে সেই আলোক প্রকাশের নিমিত্ত আবার আলোকান্তরের আবশ্যক হয়, এরূপ ক্রমে যদি সাহায্যের প্রয়োজন হয়, তবে আর আলোকদাতার সীমা থাকে না। তখন সেই স্থানে অনবস্থাদোষ আসিয়া উপস্থিত হয়। অতএব স্বপ্রকাশরূপ সূর্য্যের ন্যায় সর্ব্বপ্রকাশক আত্মা স্বপ্রকাশের নিমিত্ত অন্য কোন কারণান্তরের অপেক্ষা করেন না, যেহেতু তিনি স্বয়ংই প্রকাশিত। কিন্তু যখন কাল্পনিক ও অজ্ঞজীববৃন্দকে বুঝাইবার নিমিত্ত শ্রোতৃগণের হিতৈষী শ্রুতি সকল সেই কল্পনাতীত পরমপদার্থকে (আত্মাকে) সচ্চিদানন্দরূপে কল্পনা করিয়াছেন, তখন উক্ত অলীক কল্পনা নিবারণার্থ এবং সকল কল্পনার মূল কারণ স্বরূপ অজ্ঞান ও তৎকার্য্যনিচয় নিবৃত্তিপূর্ব্বক তত্ত্বজ্ঞান লাভার্থ, কল্পিত অন্তঃকরণ-বৃত্তি-বিশেষের আবশ্যক; কারণ কল্পিত পদার্থের নিবৃত্তি কল্পিত বিষয় হইতেই হইয়া থাকে। অর্থাৎ মোহান্ধজীবগণের সুখ, দুঃখ, শীত ও উষ্ণ এবং স্রক্, চন্দন, বনিতা প্রভৃতি বিষয় সকল যেরূপ কল্পিত, তদ্রূপ তত্ত্বজ্ঞানার্থ অন্তঃকরণ বৃত্তিও কল্পিত। লোকে বলে যেমন যক্ষ দেবতা তাহার পূজার উপকরণও তদ্রূপ। এরূপ অলীক কল্পনাবদ্ধ জীবগণের স্বরূপ প্রদর্শনার্থ "তত্ত্বমসি" ইত্যাদি শ্রুতিবাক্য সকলও আরব্ধ হইয়াছে।

জীবগণ সংসার-দশা সমুত্তীর্ণ হইয়া স্বস্বরূপে উপনীত হইলে, তখন আর তাহাদের হৃদয়-কন্দরে কোন কল্পনাই প্রবেশ করিতে সমর্থ হয় না; কারণ যখন কি তুমি, কি আমি, কি ভীষ্মাদি মহাবীরবৃন্দ সকলেই সর্ব্বময় ব্রহ্মস্বরূপ, তখন আর কে কাহাকে কল্পনা করিবে? অর্থাৎ সর্ব্বকল্পনার আশ্রয় স্বরূপ অন্তঃকরণ তখন একেবারে বিলীন হইয়া যাইবে। তখন উপদেষ্টা গুরু, উপদেশার্হ বেদাদি শাস্ত্র উপদেশাধিকারী শিষ্য এবং পূজ্যপূজক

ভাবাদি কোন পার্থক্যই পরিলক্ষিত হইবে না, কেবল মাত্র অদ্বয় ব্রহ্মস্বরূপে ভাসমান হইবে। কোন আচার্য্য বলিয়াছেন, "অবিজ্ঞাতে তত্ত্বে পরিগণনমাসীৎ প্রথমতঃ শিবোঽয়ং পূজ্যোঽয়ং গুরুরয়মহং পূজক ইতি। ইদানীমদ্বৈতং কলয়তি গুণাতীতমনঘং শিবঃ কঃ পূজা কা গুরুরপিচ কঃ কোঽহমিতি চ।" অর্থাৎ তত্ত্বজ্ঞানের পূর্ব্বে ইনি আরাধ্য দেব শিব, ইনি তত্ত্বোপদেষ্টা গুরু, আরাধ্য দেবের ইহাই পূজা এবং আমি পূজক, প্রথমতঃ এইরূপ চতুর্ব্বিধভেদের গণনা হইয়া থাকে। কিন্তু গুরুর সমীপে উপদেশ গ্রহণের পর উপদিষ্ট বিষয়ের মনন ও নিদিধ্যাসন করিতে করিতে, তত্ত্বজ্ঞান সমুদিত হইলে, অদ্বৈত ও গুণাতীত ব্রহ্মরূপ প্রকাশমান হইবেন। তখন শিবই বা কে, পূজাই বা কি, গুরুই বা কে, আর আমিই বা কে? তখন আর অন্য কোন ভাবের উদয় হইবে না, কেবল মাত্র তূষ্ণীম্ভাব আসিয়া জীবকে আশ্রয় করিবে। সেই সময় জীব, সকল ব্যাপার শূন্য হইয়া স্থাণুর ন্যায় অচলভাবে অবস্থিতি করিবে। অতএব হে বয়স্য অর্জ্জুন! তুমি কল্পনার বশবর্ত্তী হইয়া, সর্ব্বদা ভাসমান, সর্ব্ব কল্পনার অধিষ্ঠান স্বরূপ, দৃশ্য মাত্রের প্রকাশক আত্মাকে শশ-বিষাণাদির ন্যায় তুচ্ছ মনে করিও না। তিনি স্বসংবেদ্য, অর্থাৎ জ্ঞান, জ্ঞেয়, জ্ঞাতা— তিনি এতৎ ত্রিতয়স্বরূপ। ঘট-পটাদি জ্ঞানের ন্যায় ব্রহ্ম-যাথার্থ্য প্রতীতিকালে এতৎ ত্রিতয়ের পার্থক্য থাকে না। ঘটাদি জ্ঞানকালে প্রথমতঃ মন আত্মার সহিত সংযুক্ত হইয়া চক্ষুরাদি ইন্দ্রিয়ের সহিত মিলিত হয়, পরে ঐ মন ইন্দ্রিয় দ্বারা বিষয়ে যাইয়া তদাকার ধারণ পূর্ব্বক আত্মাতে বিষয় সকল প্রত্যক্ষ করাইয়া দেয়, কিন্তু আত্মজ্ঞান তদ্রূপ নহে। যেহেতু সেই খানে মনের কোন কর্ত্তৃত্ব নাই। শ্রুতি বলিয়াছেন, "যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ।" অর্থাৎ যাহা হইতে বাক্য ও মন উভয় নিবৃত্ত হইয়াছে। তিনি কেবল মাত্র স্বজ্ঞান-গম্য, কিংবা স্বপ্রমাণ-সিদ্ধ বা স্বতঃসিদ্ধ। "আত্মা একমাত্র অদ্বিতীয় সত্য, জ্ঞান ও অনন্ত ব্রহ্মস্বরূপ" ইত্যাদি শ্রুতি সকলও তাঁহার স্বতঃ প্রামাণ্যই সিদ্ধ করিয়াছেন এবং পূজ্যপাদ ভগবান্ আচার্য্য মহাশয়ও যুক্তি দ্বারা আত্মার স্বপ্রকাশকত্ব উপপাদিত করিয়াছেন।

হে শোক-বিমুগ্ধ অর্জ্জুন! পূর্ব্বোক্ত নানা যুক্তি ও দৃষ্টান্তানুশীলন দ্বারা

"আত্মা, নিত্য, বিভু, অসংসারী, অর্থাৎ জন্ম-মরণ-শূন্য ও সর্ব্বদা একরূপ"; ইহা দৃঢ় নিশ্চয় করিয়া তাঁহার বিনাশ-শঙ্কা পরিহার কর এবং প্রভূত আয়োজন সহকৃত প্রবৃত্ত-স্বধর্ম্মে (যুদ্ধে) বিরতি অর্থাৎ অনুৎসাহ পরিত্যাগ কর। একবার নেত্রোন্মীলন পূর্ব্বক চতুর্দ্দিক অবলোকন করিয়া দেখ, ঐ তোমার ভ্রাতৃগণ উপস্থিত সংগ্রামে তোমাকে নিরুৎসাহ দেখিয়া, চির-বৈর-নির্যাতন ও কাঙ্ক্ষিত রাজৈশ্বর্য্যে ভগ্ন-সঙ্কল্প হইয়া, অনিমিষলোচনে তোমার মুখাবলোকন করিয়া রহিয়াছেন। অতএব হে প্রাণাধিক সখে অর্জ্জুন! তুমি পুনর্ব্বার কর্ত্তব্য কার্য্যে প্রোৎসাহিত হইয়া তাঁহাদিগের চির মনোরথ পূর্ণ কর ॥ ১৮ ॥

——(:০:)——

য এনং বেত্তি হন্তারং যশ্চৈনং মন্যতে হতম্।
উভৌ তৌ ন বিজানীতো নায়ং হন্তি ন হন্যতে ॥১৯॥

অন্বয়।—যঃ (পুরুষঃ) এনং (আত্মানং) হন্তারং (বধকর্ত্তারং) বেত্তি (বিজানাতি) যঃ চ এনং হতং (দেহনাশেন সহ অহমপি নষ্ট ইতি) মন্যতে (চিন্তয়তি) তৌ উভৌ (বধকর্ত্তারং বধ্যভূতমিতিবোধ সম্পন্নৌ পুরুষৌ) ন বিজানীতঃ (প্রকৃততত্ত্ববিষয়ে অজ্ঞানবন্তৌ বর্ত্তেতে ইতি-শেষঃ) [যস্মাৎ] অয়ং (আত্মা) ন কঞ্চন হন্তি (ন বধকর্ত্তা ভবতি) [তথাচ] ন [কেনাপি] হন্যতে (হননকর্ম্মভূতো ভবতি) ॥ ১৯ ॥

প্রতিশব্দ।—যে-ব্যক্তি এই আত্মাকে হননকর্ত্তা জানে এবং যে ইহাঁকে হত মনে-করে, সেই উভয়েই জানে না [যেহেতু] ইনি (কাহাকে) হনন-করেন না [সেইরূপ] [কাহার দ্বারা] হত-হন না ॥ ১৯ ॥

ব্যাখ্যা।—যে অজ্ঞানান্ধ ব্যক্তি আত্মাকে বধকর্ত্তা বলিয়া মনে করে বা দেহনাশে আত্মনাশ হইবে বলিয়া বোধ করে, তাহারা উভয়েই প্রকৃততত্ত্ববিষয়ে নিতান্ত অনভিজ্ঞ; কারণ আত্মা কখন কাহাকে বধ করেন না এবং কাহারও কর্ত্তৃক হতও হন না ॥ ১৯ ॥

শঙ্করাচার্য্য।—শোকমোহাদিসংসারকারণনিবৃত্ত্যর্থং গীতাশাস্ত্রং ন প্রবর্ত্তকমিত্যেতৎ পার্থস্য সাক্ষীভূতে ঋচাবানিনায় ভগবান্। যত্তু মন্যসে যুদ্ধে ভীষ্মাদয়ো ময়া হন্যন্তে অহমেব তেষাং হন্তেত্যেষা বুদ্ধির্মৃষৈব তে, কথং? য এনমিতি। য এনং প্রকৃতং দেহিনং বেত্তি

বিজানাতি হন্তারং হননক্রিয়ায়াঃ কর্ত্তারম্। যশ্চৈনমন্যো মন্যতে, হতং দেহহননেন হতোঽহমিতি হননক্রিয়ায়াঃ কর্ম্মভূতং, তাবুভৌ ন বিজানীতো ন জ্ঞাতবন্তৌ, অবিবেকেনাত্মানমহংপ্রত্যয়বিষয়ং হন্তাহং হতোঽস্ম্যহমিতি দেহহননেন আত্মানং যৌ বিজানীতস্তাবাত্মস্বরূপানভিজ্ঞাবিত্যর্থঃ, যস্মান্নায়মাত্মা ন হন্তি ন হননক্রিয়ায়াঃ কর্ত্তা ভবতি, ন চ হন্যতে নচ কর্ম্ম ভবতীত্যর্থঃ অবিক্রিয়ত্বাৎ ॥ ১৯ ॥

আনন্দগিরি।—"অবিনাশি তু তদ্বিদ্ধি" ইত্যত্র পূর্ব্বার্দ্ধেন ত্বংপদার্থসমর্থনমুত্তরার্দ্ধেন নিরীশ্বরবাদস্য পরিণামবাদস্য বা নিরাকরণাদাত্মনি জন্মাদিপ্রতিভানস্যোপচারিকত্বপ্রদর্শনার্থমন্তবন্ত ইত্যাদিবচনমিতি কেচিৎ। অন্য নামায়মপি পন্থাঃ, পূর্ব্বোক্তস্য গীতাশাস্ত্রার্থস্যোৎপ্রেক্ষামাত্রমূলত্বং নিরাকর্ত্তুং মন্ত্রদ্বয়ং ভগবানানীতবানিতি শ্লোকদ্বয়স্য সঙ্গতিং দর্শয়তি শোকমোহাদীতি। তত্র প্রথমমন্ত্রস্য সঙ্গতিমাহ যস্ত্বিতি। প্রত্যক্ষনিবন্ধনত্বাদমুষ্যা বুদ্ধেৰ্মৃষাত্বমযুক্তমিত্যাক্ষিপতি কথমিতি। প্রত্যক্ষস্যাজ্ঞানপ্রসূতত্বেনাভাসত্বাৎ তৎকৃতা বুদ্ধির্ন প্রমেতি পরিহরতি য এনমিতি। "হন্তা চেন্মন্যতে হন্তুং" ইত্যাদ্যাম্চমর্থতো দর্শয়িত্বা ব্যাচষ্টে য এনমিতি। হন্তারং হতঞ্চাত্মানং মন্যমানস্য কথমজ্ঞানমিত্যাশঙ্ক্যাহ হন্তাহমিতি। হন্তৃত্বাদিজ্ঞানমজ্ঞানমিত্যত্র হেতুমাহ যস্মাদিতি। আত্মনো হননং প্রতি কর্ত্তৃত্বকর্ম্মত্বয়োরভাবে হেতুং দর্শয়তি অবিক্রিয়ত্বাদিতি ॥ ১৯ ॥

রামানুজ।—এবমুক্তস্বভাবমাত্মানং প্রতি হন্তারং হননহেতুকমপি যো মন্যতে যশ্চৈনং কেনাপি হেতুনা হতং মন্যতে, উভৌ তৌ ন বিজানীতঃ। উক্তৈর্হেতুভিরস্য নিত্যত্বাদেবায়ং হননহেতুর্ন ভবতি। অত এব চায়মাত্মা ন হন্যতে। ( হন্তিধাতুরপ্যাত্মকর্ম্মশরীরবিয়োগকরণবাচী ) "ন হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইতি, "ব্রাহ্মণো ন হন্তব্যঃ" ইত্যাদীন্যপি শাস্ত্রাণি তত্তচ্ছরীর* বিয়োগ করণবিষয়াণি ॥ ১৯ ॥

হনুমান্।—শোক-মোহাদি-সংসার-সাগর-নিবৃত্ত্যর্থং গীতাশাস্ত্রং প্রবর্ত্তত ইত্যেতস্যার্থস্য সাক্ষিভূতেঽত্র ঋচাবানিনায় ভগবান্ যৎ ত্বং মন্যসে যুদ্ধে ভীষ্মাদয়ো হন্যন্তে অহমেষাং হন্তেতি এষা বুদ্ধি মৃষৈব, সা তে কথং? য এনমিতি। য এনং প্রকৃতদেহিনং বেত্তি হন্তারং যশ্চৈনং মন্যতে হতং, দেহ-হননক্রিয়ায়া ন কর্ত্তা, ন হন্যতে ন কর্ম্ম ভবতি ইত্যর্থঃ, অবিক্রিয়ত্বাৎ ॥ ১৯ ॥

শ্রীধর।—তদেবং ভীষ্মাদিমৃত্যুনিমিত্তঃ শোকো নিবারিতো যচ্চাত্মনো হন্তৃত্বনিমিত্তং দুঃখমুক্তং "এতান্ ন হন্তুমিচ্ছামি" ইত্যাদিনা তদপি তদ্বদেব নিনিমিত্তমিত্যাহ য এনমিতি। এনমাত্মানমাত্মনো হননক্রিয়ায়াং কর্ম্মত্ববৎ কর্ত্তৃত্বমপি নাস্তীত্যর্থঃ। তত্র হেতুর্নায়মিতি ॥ ১৯॥

বলদেব।—উক্তমবিনাশিত্বং দ্রঢ়য়তি য এনমিতি। এনমুক্তস্বভাবমাত্মানং জীবং যো হন্তারং খড়্গাদিনা হিংসকং বেত্তি, যশ্চৈনং তেন হতং হিংসিতং মন্যতে তাবুভৌ তৎস্বরূপং

*'তত্তচ্ছরীর' ইত্যত্র "অপিহিত শরীর" ইতি পাঠান্তরম্।

ন বিজানীতঃ অতিসূক্ষ্মস্য চৈতন্যস্য তস্য ছেদাদ্যসম্ভাবাদয়মাত্মা হন্তি ন হন্যতে। হন্তেঃ কর্ত্তা কর্ম্ম চ ন ভবতীত্যর্থঃ। হন্তের্দ্দেহবিয়োগার্থত্বাৎ তেনাত্মনাং নাশো মন্তব্যঃ। শ্রুতিশ্চৈবমাহ, "হন্তা চেন্মন্যতে হন্তুং হতশ্চেন্মন্যতে হতম্" ইত্যাদিনা। এতেন "মা হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইত্যাদিবাক্যং দেহবিয়োগপরং ব্যাখ্যাতম্। ন চাত্রাত্মনঃ কর্ত্তৃত্বং প্রসিদ্ধমিতি বাচ্যং, দেহবিয়োজনে তৎ তস্য সত্ত্বাৎ॥ ১৯॥

মধুসূদন।—নন্বেবম্ "অশোচ্যানন্বশোচস্ত্বমিত্যাদিনা ভীষ্মাদিবন্ধুবিচ্ছেদনিবন্ধনে শোকেঽপনীতেঽপি তদ্বধকর্ত্তৃত্বনিবন্ধনস্য পাপস্য নাস্তি প্রতীকারঃ, ন হি যত্র শোকো নাস্তি তত্র পাপং নাস্তীতি নিয়মঃ, দ্বেষ্যব্রাহ্মণবধে শোকাবিষয়ে পাপাভাবপ্রসঙ্গাৎ; অতোঽহং কর্ত্তা ত্বং প্রেরক ইতি দ্বয়োরপি হিংসানিমিত্তপাতকাপত্তেরযুক্তমিদং বচনং; "তস্মাৎ যুধ্যস্ব ভারত" ইত্যাশঙ্ক্য কাঠকপঠিতয়া ঋচা পরিহরতি ভগবান্ য এনমিতি। এনং প্রকৃতং দেহিনং অদৃশ্যত্বাদিগুণকং যো হন্তারং হননক্রিয়ায়াঃ কর্ত্তারং বেত্তি, অহমস্য হন্তেতি বিজানাতি, যশ্চান্য এনং মন্যতে হতং হননক্রিয়ায়াঃ কর্ম্মভূতং দেহহননেন হতোঽহমিতি বিজানাতি, তাবুভৌ দেহাভিমানিত্বাদেনমবিকারিণমকারকস্বভাবমাত্মানম্ ন বিজানীতো ন বিবেকেন জানীতঃ শাস্ত্রাৎ। কস্মাৎ? যস্মাৎ নায়ং হন্তি ন হন্যতে, কর্ত্তা কর্ম্ম ন চ ভবতীত্যর্থঃ। অত্র য এনং বেত্তি হন্তারং হতঞ্চেত্তোতাবতি বক্তব্যে পদানামাবৃত্তির্ব্বাক্যালঙ্কারার্থা। অথবা, য এনং বেত্তি হন্তারং তার্কিকাদিরাত্মনঃ কর্ত্তৃত্বাভ্যুপগমাৎ, তথা যশ্চৈনং মন্যতে হতং চার্ব্বাকাদিরাত্মনো বিনাশিত্বাভ্যুপগমাৎ, তাবুভৌ ন বিজানীত ইতি যোজ্যম্; বাদিভেদখ্যাপনায় পৃথগুপন্যাসঃ; অতিশূরাতিকাতরবিষয়তয়া বা পৃথগুপদেশঃ। "হন্তা চেন্মন্যতে হন্তুং হতশ্চেন্মন্যতে হতম্" ইতি পূর্ব্বার্দ্ধে শ্রৌতঃ পাঠঃ॥ ১৯॥

নীলকণ্ঠ।—নতু "নাসতো বিদ্যতে ভাবঃ" ইতি ন্যায়েনাসতো মাত্রাদের্মিথ্যাত্বেন নিঃস্বরূপত্বাৎ কর্ত্তৃত্বং ন সম্ভবতি, অতঃ সত এব কর্ত্তৃত্বং বন্ধমোক্ষভাক্ত্বঞ্চ বাচ্যম্, অন্যথা অন্তঃকরণে বন্ধ আত্মনশ্চ মোক্ষ ইতি তয়োর্ব্বৈয়ধিকরণ্যং স্যাৎ, তথা "যেন সর্ব্বমিদং ততম্" ইতি সতো দেহাদ্যুপাদানত্বঞ্চোক্তং, তথা চ হননক্রিয়ায়াং প্রত্যেকস্যৈব কর্ত্তৃত্বং কর্ম্মত্বঞ্চাপততি, তচ্চ বিরুদ্ধং, স্বাত্মনি স্বব্যাপারাযোগাৎ, ন হি বহ্নির্ব্বহ্নিং দহতীতি যুক্তমিত্যাশঙ্ক্যাহ, য এনমিতি। যশ্চ তার্কিকাদিরেনমাত্মানং হন্তারং হননক্রিয়ায়াঃ কর্ত্তারং মন্যতে, যশ্চ চার্ব্বাকাদিরেনং হতং হননক্রিয়ায়াঃ কর্ম্মীভূতং মন্যতে, তাবুভাবপি ন জানীত আত্মতত্ত্বমিতি শেষঃ। যস্মাৎ "নায়ং হন্তি ন হন্যতে," ন হি যঃ কর্ত্তা স আত্মা, নাপি দেহ আত্মা, তয়োঃ প্রাগেবানাত্মত্বাবধারণাৎ। অয়ং ভাবঃ—যথায়ঃপিণ্ডে বহ্নিসম্বন্ধাদেব দগ্ধৃত্বং ন তু স্বতঃ, এবং মাত্রাহৃদয়সমনিয়তং কর্ত্তৃত্বং মাত্রাদিধর্ম্ম এব, নাত্মনঃ; আত্মনি তু কর্ত্তৃত্বপ্রতীতির্ম্মাত্রাদিসম্বন্ধাদেব, অতো মাত্রাদিবিশিষ্টস্যৈব বন্ধো ন কেবলস্য, মোক্ষশ্চ মাত্রাদিবিয়োগ এবেতি ন বন্ধমোক্ষয়োর্ব্বৈয়ধিকরণ্যম্। ন চ মাত্রাদের্নিঃস্বরূপত্বমস্তি, সত্তাসত্তাভ্যামনির্ব্বচনীয়স্য ব্যবহারযোগ্যস্য ব্রহ্মজ্ঞানৈকবাধ্যস্য স্বপ্নমায়াগন্ধর্ব্বনগরাদিতুল্যস্য তৎস্বরূপস্যাভ্যুপগমাৎ,

তস্মান্ন কর্তৃত্বমাত্মধর্ম্মঃ। যথোক্তং, "আত্মা কর্ত্রাদিরূপশ্চেন্মা কাঙ্ক্ষীস্তর্হি মুক্ততাম্। নহি স্বভাবো ভাবানাং ব্যাবর্ত্তেতৌষ্ণ্যবদ্রবেঃ॥" ইতি। কিঞ্চ কর্তৃত্বং রাগদ্বেষাদিবিকারবত এব সম্ভবতি, তদ্বাংশ্চ দুঃখীতি আত্মনোঽনুভূয়মানং সাক্ষিত্বং বাধ্যতে। যথোক্তং, "নর্ত্তে স্যাদ্বিক্রিয়া দুঃখী সাক্ষিতা কা বিকারিণঃ। ধীবিক্রিয়াসহস্রাণাং সাক্ষ্যতোঽহমবিক্রিয়ঃ॥" ইতি। ন চ সতো দেহাদ্যুপাদানত্বেন হননক্রিয়াকর্ম্মত্বং সম্ভবতি, বিবর্ত্তবাদাভ্যুপগমাৎ, ন হ্যধ্যস্তস্য ধর্ম্মৈরধিষ্ঠানে বিকারো দৃশ্যতে। যথোক্তং ভাষ্যে—"যত্র যদধ্যস্তং, স তৎকৃতেন গুণেন দোষেণ বা অণুমাত্রেণাপি ন সম্বধ্যতে" ইতি। বিবৃতঞ্চৈতদ্বৃদ্ধৈঃ—"ন হি ভূমিরূষরবতী মৃগতৃড়্জলবাহিনী সরিতমুদ্বহতি। মৃগবারিপূরপরিপূরবতী ন নদী তথোষরভুবং স্পৃশতি॥" ইতি। এতেন কর্তৃত্বকর্ম্মত্বয়োরনাত্মধর্ম্মত্বাদনাত্মনশ্চানেকরূপত্বা-দেকত্রাত্মনি তদুভয়বিরোধোদ্ভাবনমপি নিরস্তং বেদিতব্যম্। এবং চার্ব্বাকতার্কিকাভিমতৌ দেহাত্মকর্ত্রাত্মবাদৌ "হন্তা চেন্মন্যতে হন্তুং হতশ্চেন্মন্যতে হতম্। উভৌ তৌ ন বিজানীতো নায়ং হন্তি ন হন্যতে॥" ইতি কাঠকোক্তেন মন্ত্রেণ পূর্ব্বার্দ্ধে পাঠভেদাৎ পঠিতেন পরিহৃতৌ বেদিতব্যৌ॥ ১৯॥

**বিশ্বনাথ।**—ভো বয়স্য অর্জ্জুন! ত্বমাত্মা ন হন্তেঃ কর্ত্তা, নাপি হন্তেঃ কর্ম্ম ইত্যাহ, য এনমিতি। এনং জীবাত্মানং হন্তারং বেত্তি, ভীষ্মাদীনর্জ্জুনো হন্তীতি যো বেত্তীত্যর্থঃ। হতমিতি ভীষ্মাদিভিরর্জ্জুনো হন্যত ইতি যো বেত্তি, তাবুভাবপ্যজ্ঞানিনৌ। অতোঽর্জ্জুনোঽয়ং গুরুজনং হন্তীতি অজ্ঞানিলোকগীতাদ্দুর্যশসঃ কা তে ভীতিরিতি ভাবঃ॥ ১৯॥

**তাৎপর্য্য।**—ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য ও শ্রীমদানন্দগিরি মহাশয় লিখিয়াছেন। পূর্ব্বোক্ত বাক্য পোষণার্থ পুনর্ব্বার ভগবান্ বলিতে-ছেন, হে অর্জ্জুন! শোক-মোহাদি রূপ সংসার কারণের নিবৃত্তির নিমিত্ত আমার স্বকপোল-কল্পিত এই গীতা শাস্ত্রই যে প্রবৃত্ত হইয়াছে, এরূপ নহে, ঈদৃশ উপদেশ পূর্ণ প্রভূত শাস্ত্র সকল বর্ত্তমান রহিয়াছে। ইহা প্রত্যক্ষ দেখাইবার নিমিত্ত ভগবান্ এই স্থলে কঠোপনিষদীয় মন্ত্রদ্বয় উদ্ধৃত করিয়াছেন। হে ভ্রমান্ধ বয়স্য! তুমি বিবেচনা করিয়াছ যে, ভীষ্মাদি বীরগণ আমা দ্বারা হত হইবে এবং আমি ইহাঁদের হন্তা, তোমার ঈদৃশী বুদ্ধি নিতান্ত ভ্রমাত্মক। কারণ, কঠোপনিষদে (১।২।১৯) উক্ত হইয়াছে, যাঁহারা দেহোপাধিক অবিনাশী আত্মাকে হন্তা অর্থাৎ স্থূলদেহ হনন ক্রিয়ার কর্ত্তা এবং হত অর্থাৎ দেহ হননে আমিও হত (হন ক্রিয়ার কর্ম্মরূপে) বিবেচনা করেন তাঁহারা আত্মতত্ত্ব বিষয় কিছুই অবগত নহেন। তাঁহাদের অবিবেকের প্রবলতা বশতঃ আত্ম-স্বরূপ বিষয়ে অনভিজ্ঞতা স্পষ্ট প্রতীত হইতেছে।

যে হেতু আত্মা নিষ্ক্রিয় ও অবিকারী। সুতরাং তাদৃশ আত্মা হনন-ক্রিয়ার কর্ত্তা নহেন এবং কর্ম্মও নহেন। হে ধীরাগ্রগণ্য অর্জ্জুন! অতএব অবিনশ্বর আত্মাস্বরূপ ভীষ্মাদি বীরগণ তোমার বধ্য এবং তুমি তাঁহাদের হন্তা ইহা তোমার নিশ্চয়ই ভ্রম। তুমি বিবেক-বলে তাদৃশ ভ্রমকে বিদূরিত করিয়া কর্ত্তব্য কার্য্যে একান্ত অনুরক্ত হও।

অতঃপর টীকাকার শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয়ের অভিপ্রায় প্রকটিত হইতেছে। হে সখে! যদি বল, স্বীকার করিলাম, ভীষ্মাদি বন্ধু-বর্গের বিচ্ছেদ নিবন্ধন শোক-প্রকাশ করা আমার উচিত নহে; কিন্তু তাঁহাদিগের বধ-জনিত যে ভয়ঙ্কর পাপ আসিয়া আমাকে আক্রমণ করিবে, সেই পাপের হস্ত হইতে কিরূপে নিস্তার পাইব? আর এরূপও কিছু নিয়ম নাই যে, যেখানে শোক নাই, সেখানে পাপও নাই। আমার দ্বেষ্য ব্রাহ্মণকে বধ করিলে হয় তো আমার কিছুমাত্র শোক না হইতে পারে, কিন্তু তাহা বলিয়া আমি পাপের হস্ত হইতে মুক্ত হইতে পারিব না। প্রিয়ই হউক আর অপ্রিয়ই হউক, ব্রহ্ম-হত্যা-জনিত পাপ আমাকে ভোগ করিতে হইবেই হইবে। অতএব এক্ষণে জানিয়া শুনিয়া এই লোমহর্ষণ পাপজনক হত্যাকাণ্ডে কিরূপে লিপ্ত হইব? আর এ বিষয়ে কেবলমাত্র আমি নহি, তুমিও পাপভাগী হইবে, কারণ তুমি আমাকে এই ঘোরতর নৃশংস ব্যাপারে বিনিযুক্ত করিতেছ। সুতরাং তোমার পূর্ব্বোক্ত যুদ্ধ-করণ-প্রবর্ত্তক বাক্যসমূহ নিতান্ত যুক্তি-পথ-বহির্ভূত। অর্জ্জুনের এবংবিধ বাক্যের উত্তর স্বরূপে ভগবান্ বলিতেছেন,—তাহাও বলিতে পার না, কারণ অদৃশ্যত্বাদি-গুণবিশিষ্ট প্রকৃত আত্মা বা দেহী কাহারও বধ-সাধন করেন না এবং তাঁহাকেও কেহ বধ করিতে পারে না। এ বিষয়ের প্রমাণ স্বরূপ স্বতঃ প্রমাণ বেদের * একটী বচন তোমাকে উপহার প্রদান করিতেছি, আদরে গ্রহণ

* বেদের আদেশই অপ্রতিহত সত্য। বেদ স্বতঃ প্রমাণ' অর্থাৎ নিজেই নিজের প্রমাণ, অন্য প্রমাণ দ্বারা তাঁহাকে প্রমাণীকৃত করিতে হয় না। যেরূপ পতিতপাবনী জাহ্নবী সলিল সর্ব্ববিধ অপবিত্র পদার্থের পবিত্রতা সাধন করেন বটে, কিন্তু তাঁহার পবিত্রতা কারক অন্যবিধ পদার্থের প্রয়োজন হয় না বা নাই; যেরূপ সর্ব্বভুক্ বহ্নি সর্ব্ববিধ পদার্থের শুদ্ধত্ব সম্পাদন করেন বটে, কিন্তু তাঁহার শুদ্ধি কারক অন্য পদার্থের প্রয়োজন হয় না বা নাই; সেইরূপ বেদ সর্ব্ববিধ বাক্যের প্রমাণস্বরূপ হইলেও তাহার প্রমেয়ত্ব সংস্থাপক আর প্রমাণান্তরের প্রয়োজন হয় না বা নাই। জাহ্নবী-সলিল যেরূপ স্বতঃ পবিত্র, অগ্নি যেরূপ স্বতঃ শুদ্ধ, বেদও সেই রূপ স্বতঃ প্রমাণ। যাহার প্রমাণে সর্ব্ববিধ পদার্থ প্রমাণীকৃত হয়, সেই সর্ব্বপ্রমাণ সমষ্টিরূপ

কর, সকল শঙ্কা দূর হইবে। বেদ বলিতেছেন, "য এনং বেত্তি হন্তারম্" অর্থাৎ তার্কিকাদির মত যে বিকৃত-বুদ্ধি ব্যক্তি এই দেহীকে হনন-ক্রিয়ার কর্ত্তা বলিয়া জানেন, এবং "যশ্চৈনং মন্যতে হতম্" অর্থাৎ চার্ব্বাকাদির মত কলুষিতচিত্ত যে ব্যক্তি এই দেহীকে হনন-ক্রিয়ার কর্ম্ম বলিয়া জানেন, "উভৌ তৌ ন বিজানীতঃ" অর্থাৎ তাঁহারা নশ্বর দেহে "আমি, আমার" ইত্যাকার অভিমান-বিশিষ্ট। যিনি সর্ব্ববিধ বিকার-পরিহীন, যাঁহার উপর কর্ত্তৃকর্ম্মাদি কারকের আরোপ হইতে পারে না, এবংবিধ দেহীর (আত্মার) শাস্ত্রসিদ্ধ স্বরূপ তাঁহারা সমবগত নহেন। কারণ বেদ বলিতেছেন, "নায়ং হন্তি ন হন্যতে" অর্থাৎ এই দেহী কাহাকেও বধ করেন না (হনন-ক্রিয়ার কর্ত্তা হন না) এবং কাহাকর্ত্তৃক হতও হন না (হনন-ক্রিয়ার কর্ম্মও হন না)।

স্থূল কথা, যাঁহারা এই নশ্বর দেহের উপর "আমিত্ব" রাজ্যের স্থাপন করেন, তাঁহারাই "আমি অন্যের হন্তা", "আমি অন্য কর্ত্তৃক হত" আত্মার উপর ইত্যাদি রূপ কর্ত্তৃকর্ম্মাদি কারকের আরোপ করিয়া থাকেন। বস্তুতঃ শাস্ত্র বিচার করিলে দেখা যায় যে, আত্মা বা প্রকৃত আমি এই স্থূল দেহের ন্যায় দৃশ্য পদার্থ নহেন, বিকারী বা নশ্বরও নহেন, সুতরাং প্রকৃত আমি (দেহী বা আত্মা) কাহাকেও বধ করেন না এবং কাহা কর্ত্তৃক হতও হন না, অতএব তাঁহাতে পাপ-স্পর্শ কিরূপে সম্ভবপর হইতে পারে?

উপসংহারে বক্তব্য যে, শ্রীমদ্ভগবদ্গীতার সমালোচ্য শ্লোক, ভগবান্ কর্ত্তৃক, প্রমাণ-স্বরূপে কঠোপনিষদ্ নামক সুপ্রসিদ্ধ ধর্ম্মগ্রন্থ হইতে, ঈষৎ রূপান্তর সহকারে, গৃহীত হইয়াছে। কঠোপনিষদে এই শ্লোক এই ভাবে লিপিবদ্ধ আছে। যথা; "হন্তা চেন্মন্যতে হন্তুং হতশ্চেন্মন্যতে হতম্। উভৌ তৌ ন বিজানীতো নায়ং হন্তি ন হন্যতে ॥" (কঠোপনিষদ ১।২।১৯)। পাঠকগণ দেখিবেন, শ্লোকের প্রথমার্দ্ধে যৎসামান্য শব্দগত বিভিন্নতা আছে, দ্বিতীয়ার্দ্ধে অবিকল পাঠ রহিয়াছে ॥ ১৯ ॥

---

বেদকে আবার কোন্ তুচ্ছ প্রমাণ দ্বারা প্রমাণীকৃত করিবে? শর্করা সংযোগে সর্ব্ববিধ মিষ্টত্ব সম্পাদন করা যায়, কিন্তু সেই শর্করাকে আবার কোন্ তুচ্ছ দ্রব্যাদি মিষ্ট করিবে? অন্নাদি সর্ব্ববিধ পদার্থ ভোজনান্তে জল দ্বারা হস্ত মুখাদি প্রক্ষালন করিতে হয়, কিন্তু জলপান করিয়া কি দিয়া হস্তমুখ প্রক্ষালন করিবে?

শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

ন জায়তে ম্রিয়তে বা কদাচি-
ন্নায়ং ভূত্বা ভবিতা বা ন ভূয়ঃ।
অজো নিত্যঃ শাশ্বতোঽয়ং পুরাণো
ন হন্যতে হন্যমানে শরীরে ॥ ২০ ॥

অন্বয়।—অয়ং (আত্মা) কদাচিৎ (কস্মিন্ কালে) ন জায়তে (উৎপদ্যতে) বা ম্রিয়তে (বিনশ্যতি) ভূত্বা (উৎপদ্য) বা ভূয়ঃ (পুনঃ) ন ভবিতা (ন জায়তে) অজঃ (জন্মশূন্যঃ) নিত্যঃ (সর্ব্বদৈকরূপঃ) শাশ্বতঃ (অপক্ষয়বিহীনঃ) পুরাণঃ (পরিণামরূপান্তরশূন্যঃ) শরীরে হন্যমানে (বিপরিণম্যমানে) ন হন্যতে (ন বিপরিণম্যতে) ॥২০॥

প্রতিশব্দ।—আত্মা কখনও জন্মেন-না বা মরেন না কিংবা উৎপন্ন-হইয়া পুনর্ব্বার উৎপন্ন-হইবেন না। জন্ম-বিহীন সর্ব্বদা সমভাব অপক্ষয়-রহিত রূপান্তর-বিহীন শরীর বিনষ্ট-হইলে হত-হন না ॥ ২০ ॥

ব্যাখ্যা।—আত্মা জন্মমরণ বিরহিত। দেহের ন্যায় আত্মা উৎপন্ন হইয়া বিনষ্ট এবং বিনষ্ট হইয়া পুনরুৎপন্ন হন না। আত্মার জন্ম নাই বলিয়া অজ, সর্ব্বদা একরূপ বলিয়া নিত্য, ক্ষয় নাই বলিয়া শাশ্বত, রূপান্তর নাই বলিয়া পুরাণ। দেহ বিনষ্ট হইলেও সেই দেহাতীত আত্মার বিনাশ হয় না ॥ ২০ ॥

শঙ্করাচার্য্য।—কথমবিক্রিয় আত্মা? ইতি দ্বিতীয়ো মন্ত্রঃ, ন জায়ত ইতি। ন জায়তে নোৎপদ্যতে জনিলক্ষণা তু বস্তুবিক্রিয়া নাত্মনো বিদ্যত ইত্যর্থঃ, তথা ন ম্রিয়তে বা তত্র বাশব্দশ্চার্থে, ন ম্রিয়তে চেত্যন্ত্যা বিনাশলক্ষণা বিক্রিয়া প্রতিষিধ্যতে, কদাচিচ্ছব্দঃ সর্ব্ববিক্রিয়াপ্রতিষেধৈঃ সম্বধ্যতে, ন কদাচিজ্জায়তে ন কদাচিন্ম্রিয়ত ইত্যেবং, যস্মাদয়মাত্মা ভূত্বা ভবনক্রিয়ামনুভূয় পশ্চাদভবিতা অভাবং গন্তা, ন ভূয়ঃ পুনস্তস্মান্ন ম্রিয়তে, যো হি ভূত্বা ন ভবিতা স ম্রিয়ত ইত্যুচ্যতে লোকে, বাশব্দান্নশব্দাচ্চায়মাত্মা ভূত্বা বা ভবিতা দেহবন্ন ভূয়ঃ পুনস্তস্মান্ন জায়তে, যো হ্যভূত্বা ভবিতা স জায়ত ইত্যুচ্যতে, নৈবমাত্মা অতো ন জায়তে, যস্মাদেবং তস্মাদজো যস্মান্ন ম্রিয়তে তস্মান্নিত্যশ্চ। যদ্যপ্যাদ্যন্তয়োর্ব্বিক্রিয়য়োঃ প্রতিষেধে সর্ব্বা বিক্রিয়াঃ প্রতিষিদ্ধা ভবন্তি তথাপি মধ্যভাবিনীনাং বিক্রিয়াণাং তদর্থৈঃ স্বশব্দৈরেব প্রতিষেধঃ কর্ত্তব্য ইত্য

মুক্তানামপি যৌবনাদিসমস্তবিক্রিয়াণাং প্রতিষেধো যথা স্যাদিত্যাহ শাশ্বতইত্যাদিনা। শাশ্বত ইত্যপক্ষয়লক্ষণা বিক্রিয়া প্রতিষিধ্যতে শশ্বদ্ভবঃ শাশ্বতো নাপক্ষীয়তে স্বরূপেণ নিরবয়বত্বা-ন্নির্গুণত্বাচ্চ নাপি গুণক্ষয়েণাপক্ষয়ঃ, অপক্ষয়বিপরীতাপি বৃদ্ধিলক্ষণা বিক্রিয়া প্রতিষিধ্যতে। পুরাণ ইতি যো হ্যবয়বাগমেনোপচীয়তে ন বর্দ্ধতে সোঽভিনব ইতি চোচ্যতে, অয়মাত্মা নিরবয়-বত্বাৎ পুরাপি নব এবেতি পুরাণো ন বর্দ্ধত ইত্যর্থঃ। তথা ন হন্যতে ন বিপরিণম্যতে, হন্যমানে বিপরিণম্যমানেঽপি শরীরে। হন্তিরত্র বিপরিণামার্থে দ্রষ্টব্যোঽপুনরুক্ততায়ৈ, ন বিপরিণমত ইত্যর্থঃ। অস্মিন্ মন্ত্রে ষড়্ভাববিকারা লৌকিকবস্তুবিক্রিয়া আত্মনি প্রতিষিধ্যন্তে, সর্ব্বপ্রকারবিক্রিয়ারহিত আত্মেতি বাক্যার্থঃ, যস্মাদেবং তস্মাৎ "উভৌ তৌ ন বিজানীতঃ" ইতি পূর্ব্বেণ মন্ত্রেণাস্য সম্বন্ধঃ ॥ ২০ ॥

**আনন্দগিরি।**—তদেব সাধয়িতুং ন জায়তে ম্রিয়তে বা বিপশ্চিদিত্যাদিমন্ত্রান্তরমব-তারয়তি কথমিতি। সর্ব্ববিক্রিয়ারাহিত্যপ্রদর্শনেন হেতুং বিশদয়ন্ মন্ত্রমেব পঠতি ন জায়ত ইতি। জন্মমরণবিক্রিয়াদ্বয়প্রতিষেধং সাধয়তি নায়মিতি। অয়মাত্মা ভূত্বা ন ভবিতা ন চাভূত্বা ভূয়ো ভবিতেতি যোজনা। ন কেবলং বিক্রিয়াদ্বয়মেবাত্র নিষিধ্যতে, কিন্তু সর্ব্বমেব বিক্রিয়াজাতমিত্যাহ অজ ইতি। বাচ্যমর্থমুক্ত্বা বিবক্ষিতমর্থমাহ জনিলক্ষণেতি। বিকল্পার্থত্বং ব্যাবর্ত্তয়তি বেতি। নিষ্পন্নমর্থং নির্দ্দিশতি নেত্যাদিনা। সম্বন্ধমেবাভিনয়তি ন কদাচিদিতি। অন্ত্যবিক্রিয়াভাবে হেতুত্বেন নায়মিত্যাদি ব্যাচষ্টে যস্মাদিতি। উক্তমেব ব্যনক্তি যো হীতি। আত্মনি তু ভূত্বা পুনরভবনাভাবান্নাস্তি মৃত্যুরিত্যর্থঃ। আত্মনো জন্মাভাবেঽপি হেতুরিহৈব বিবক্ষিত ইত্যাহ বাশব্দাদিতি। অভূত্বেতি ছেদঃ, দেহবদিতি ব্যতিরেকোদাহরণম্। উক্তমে-বার্থং সাধয়তি যো হীতি। জন্মাভাবে তৎপূর্ব্বিকাস্তিত্ববিক্রিয়াপি নাত্মনোঽস্তীত্যাহ যস্মাদিতি। প্রাণবিয়োগাদাত্মনো মৃতেরভাবে সবিশেষনাশাভাববন্নিরবশেষনাশাভাবোঽপি সিধ্যতীত্যাহ যস্মাদিতি। নমু জন্মনাশয়োর্নিষেধে তদন্তর্গতানাং বিক্রিয়ান্তরাণামপি নিষেধসিদ্ধেস্তন্নিষেধার্থং ন পৃথগ্ যতিতব্যমিতি তত্রাহ যদ্যপীতি। স্বশব্দৈর্ম্মধ্যবর্ত্তিবিক্রিয়ানিষেধবাচকৈরিতি যাবৎ। আর্থিকেঽপি নিষেধে নিষেধস্য সিদ্ধতয়া শাব্দো নিষেধো ন পৃথগর্থবানিত্যাশঙ্ক্যাহ" অনুক্তানা-মিতি। নিত্যশব্দেন শাশ্বতশব্দস্য পৌনরুক্ত্যং পরিহরন্ ব্যাকরোতি শাশ্বত ইত্যাদিনা। অপক্ষয়ো হি স্বরূপেণ বা স্যাৎগুণাপচয়তো বেতি বিকল্প্য ক্রমেণ দূষয়তি নেত্যাদিনা। পুরাণ-পদস্যাগতার্থত্বং কথয়তি অপক্ষয়েতি। তদেব স্ফুটয়তি যো হীতি। ন ম্রিয়তে বেত্যনেন চতুর্থপাদস্য পৌনরুক্ত্যমাশঙ্ক্য ব্যাচষ্টে তথেত্যাদিনা। নমু হিংসার্থো হন্তিঃ শ্রূয়তে তৎ কথং বিপরিণামো নিষিধ্যতে তত্রাহ হন্তিরিতি। হিংসার্থত্বসম্ভবে কিমিত্যর্থান্তরং হন্তেরিষ্যতে তত্রাহ অপুনরুক্ততায়া ইতি। হিংসার্থত্বে মৃতিনিষেধেন পৌনরুক্ত্যং স্যাৎ তন্নিষেধার্থং বিপরিণামার্থত্বমেষ্টব্যমিত্যর্থঃ। পূর্ব্বাবস্থাত্যাগেনাবস্থান্তরাপত্তির্বিপরিণামঃ, তদর্থশ্চেদত্র হন্তিরি-ষ্যতে তদা নিষ্পন্নমর্থমাহ নেতি। ন জায়তে ইত্যাদিমন্ত্রার্থমুপসংহরতি অস্মিন্নিতি। বর্ণ্যং

বিকারাণামাত্মনি প্রতিষেধে ফলিতমাহ সর্ব্বেতি। আত্মনঃ সর্ব্ববিক্রিয়ারাহিত্যেঽপি কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ যস্মাদিতি ॥ ২০ ॥

**রামানুজ।**—উক্তৈরেব হেতুভির্নিত্যত্বাদপরিণামিত্বাদাত্মনো জন্মমরণাদয়ঃ সর্ব্ব এবাচেতনদেহধর্ম্মা ন সন্তীত্যুচ্যতে ন জায়ত ইতি। তত্র ন জায়তে ম্রিয়ত ইতি বর্ত্তমানতয়া সর্ব্বেষু দেহেষু সর্ব্বৈরনুভূয়মানে জন্মমরণে কদাচিদপ্যাত্মানং ন স্পৃশতঃ। নায়ং ভূত্বা ভবিতা বা ন ভূয়ঃ, অয়ং কল্পাদৌ ভূত্বা ভূয়ঃ কল্পান্তে চ ন ভবিতা ইতি। ন কেষুচিৎ প্রজাপতিপ্রভৃতিদেহেষ্বাগমেনোপলভ্যমানং, কল্পাদৌ জননং কল্পান্তে চ মরণমাত্মানং ন স্পৃশতীত্যর্থঃ। অতঃ সর্ব্বদেহগত আত্মা অজঃ, অতএব নিত্যঃ, শাশ্বতঃ প্রকৃতিবৎ সদসৎপরিণামৈরপি নান্বীয়তে, অতঃ পুরাণঃ পুরাতনোঽপি নবঃ সর্ব্বদা অপূর্ব্ববদনুভাব্য ইত্যর্থঃ। অতঃ শরীরে হন্যমানেঽপি ন হন্যতে অয়মাত্মাপি ॥ ২০ ॥

**হনুমান্।**—কথমবিক্রিয়মাত্মা? ইতি দ্বিতীয়ো মন্ত্রঃ, ন জায়তে ইতি। ন জায়তে নোৎপদ্যতে জননস্য ন কর্ত্তা, জনিলক্ষণা বস্তুবিক্রিয়া আত্মনো ন বিদ্যতে ইত্যর্থঃ। তথায়ং ন ম্রিয়তে বা কদাচিদুৎপত্তিক্রিয়ায়াঃ সত্তাং নানুভবতি। উৎপত্তেঃ সত্তানুভবস্য মরণব্যভিচারাদুৎপত্তেঃ, স নোৎপদ্যতে জননস্য ন কর্ত্তা জননলক্ষণা বস্তুবিক্রিয়া ন বিদ্যতে, উৎপত্তিসত্তামননুভবন্ ন ম্রিয়ত ইত্যুচ্যতে, অতোঽস্তিত্বলক্ষণা বিক্রিয়া আত্মনো ন বিদ্যতে ইত্যর্থঃ। বা শব্দশ্চার্থে, কদাচিচ্ছব্দঃ সর্ব্ববিক্রিয়াপ্রতিষেধৈঃ সম্বধ্যতে। ন কদাচিৎ জায়তে ন কদাচিন্ম্রিয়ত ইতি সর্ব্বত্র যোজ্যম্। অয়ং ভূত্বা ভবিতা বা ন ভূয়ঃ, অয়মাত্মা ভূত্বা উৎপত্তিক্রিয়ামনুভূয় ভূয়ো ভবিতা ন অবস্থান্তরং প্রাপ্য অবস্থান্তরং ন প্রাপ্নোতি ন বিপরিণমত ইত্যর্থঃ। বিপরিণামলক্ষণা বিক্রিয়া আত্মনো ন বিদ্যত ইত্যর্থঃ। অজঃ অবয়বোপচয়রূপেণ নোপচীয়তে, বৃদ্ধিলক্ষণা বিক্রিয়া আত্মনো ন বিদ্যত ইত্যর্থঃ। অজো নিত্যঃ অপক্ষয়লক্ষণা বিক্রিয়া আত্মনো ন বিদ্যত ইত্যর্থঃ। শশ্বদ্ভবঃ শাশ্বতঃ অবিনাশীত্যর্থঃ, অতঃ পুরাণঃ পুরাপি নবঃ পুরাণঃ সদৈকরূপ ইত্যর্থঃ। তস্মান্ন হন্যতে ন বিক্রিয়তে, হন্যমানে বিক্রিয়মাণেঽপি শরীরে। অস্মিন্ মন্ত্রে ষড়্ভাববিকারা লৌকিকীবস্তুবিক্রিয়া আত্মনি প্রতিষিধ্যন্তে, সর্ব্বপ্রকারবিক্রিয়ারহিত আত্মেতি বাক্যার্থঃ। যস্মাদেবং তস্মাৎ "উভৌ তৌ ন বিজানীতঃ" ইতি পূর্ব্বেণ মন্ত্রেণাস্য সম্বন্ধঃ ॥ ২০ ॥

**শ্রীধর।**—ন হন্যত ইত্যেতদেব ষড়্ভাববিকারশূন্যত্বেন প্রচয়তি নেতি। ন জায়ত ইতি জন্মপ্রতিষেধঃ, ন ম্রিয়ত ইতি বিনাশপ্রতিষেধঃ, বাশব্দৌ চার্থে,, ন চায়ং ভূত্বা উৎপদ্য ভবিতা ভবতি অস্তিত্বং ভজতে, কিন্তু প্রাগেব স্বতঃ সদ্রূপ ইতি জন্মানন্তরাস্তিত্বলক্ষণদ্বিতীয়বিকারপ্রতিষেধঃ, তত্র হেতুঃ, যস্মাদজঃ, যো হি জায়তে স জন্মানন্তরমস্তিত্বং ভজতে, ন তু যঃ স্বতএবাস্তি স ভূয়োঽপ্যাপ্তদস্তিত্বং ভজত ইত্যর্থঃ। নিত্যঃ সর্ব্বদৈকরূপ ইতি বৃদ্ধিপ্রতিষেধঃ। শাশ্বতঃ শশ্বদ্ভব ইত্যপক্ষয়প্রতিষেধঃ। পুরাণ ইতি বিপরিণামপ্রতিষেধঃ, পুরাপি নবএব ন তু পরিণামতো রূপান্তরং প্রাপ্য নবো ভবতীত্যর্থঃ। যদ্বা ভবিতেত্যস্যানুষঙ্গং কৃত্বা ভূয়ো-

হধিকং যথা ভবতি তথা ন ভবিতেতি বৃদ্ধিপ্রতিষেধঃ। অজো নিত্যইতি চোভয়ং বৃদ্ধ্যাভাবে হেতুরিতি ন পৌনরুক্ত্যম্। তদেবং জায়তে অস্তি বর্দ্ধতে বিপরিণমতে অপক্ষীয়তে নশ্যতী-ত্যেবং সাংখ্যাদিভিরুক্তাঃ ষড়্ভাববিকারা নিরস্তাঃ। যদর্থমেতে বিকারা নিরস্তাস্তং প্রস্তুতং বিনাশাভাবমুপসংহরতি ন হন্যতে হন্যমানে শরীর ইতি ॥ ২০ ॥

**বলদেব।**—"অথ জায়তে, অস্তি, বর্দ্ধতে, বিপরিণমতে, অপক্ষীয়তে, বিনশ্যতি" ইতি যাস্কাদ্যুক্ত *, ষড়্ভাববিকাররাহিত্যেন প্রাগুক্তনিত্যত্বং দ্রঢ়য়তি ন জায়তে ইতি। চার্থে বাশব্দৌ। অয়মাত্মা জীবঃ কদাচিদপি কালে ন জায়তে ন ম্রিয়তে চেতি জন্মবিনাশয়োঃ প্রতি-ষেধঃ। ন চায়মাত্মা ভূত্বোৎপদ্য ভবিষ্যতীতি জন্মান্তরস্যাস্তিত্বস্য প্রতিষেধঃ। ন ভূয় ইতি অয়মাত্মা ভূয়োহধিকং যথা স্যাৎ তথা ন ভবতীতি বৃদ্ধেঃ প্রতিষেধঃ। কুতো ভূয়ো ন ভবতীত্যর্থঃ, হেতুরজো নিত্য ইতি। উৎপত্তিবিনাশযোগী খলু বৃক্ষাদিরুৎপন্ন বৃদ্ধিং গচ্ছন্ নষ্টঃ। আত্মনস্ত তদুভয়াভাবাৎ ন বৃদ্ধিরিত্যর্থঃ। শাশ্বত ইত্যপক্ষয়স্য প্রতিষেধঃ। শশ্বৎ সর্ব্বদা ভবতি নাপক্ষীয়তে নাপক্ষয়ো ভবতীত্যর্থঃ। পুরাণ ইতি বিপরিণামস্য প্রতিষেধঃ। পুরাণঃ পুরাপি নবো ন তু কিঞ্চিন্নূতনং রূপান্তরমধুনা ন লব্ধ ইত্যর্থঃ। তদেবং ষড়্বিকারশূন্যত্বাদাত্মা নিত্যঃ। যস্মাদীদৃশস্তস্মাচ্ছরীরে হন্যমানেহপি স ন হন্যতে। তথাচার্জ্জুনোহয়ং গুরুহন্তেত্যবিজ্ঞোক্ত্যা দুষ্কীর্ত্তেরবিভ্যতা ত্বয়া শাস্ত্রীয়ং ধর্ম্মযুদ্ধং বিধেয়মিতি ॥ ২০ ॥

**মধুসূদন।**—কস্মাদয়মাত্মা হননক্রিয়ায়াঃ কর্ত্তা কর্ম্ম চ ন ভবতি অবিক্রিয়ত্বাদিত্যাহ দ্বিতীয়েন মন্ত্রেণ ন জায়ত ইতি। "জায়তেঽস্তি বর্দ্ধতে বিপরিণমতেঽপক্ষীয়তে বিনশ্যতি" ইতি ষড়্ভাববিকারা ইতি বার্ষ্যায়ণিরিতি নৈরুক্তাঃ †। তত্রাদ্যন্তয়োর্নিষেধঃ ক্রিয়তে ন জায়তে ম্রিয়তে বেতি। বাশব্দঃ সমুচ্চয়ার্থঃ। ন জায়তে ম্রিয়তে চেত্যর্থঃ। কস্মাদয়মাত্মা নোৎ-পদ্যতে? যস্মাদয়মাত্মা কদাচিৎ কস্মিন্নপি কালে ন ভূত্বা অভূত্বা প্রাক্, ভূয়ঃ পুনরপি ভবিতা ন। যো হ্যভূত্বা ভবতি স উৎপত্তিলক্ষণাং বিক্রিয়ামনুভবতি। অয়ন্তু প্রাগপি সত্ত্বাদ্যতো নোৎ-পদ্যতেঽতোহজঃ, তথা অয়মাত্মা ভূত্বা প্রাক্ কদাচিদ্ ভূয়ঃ পুনর্ন ভবিতা ন। বাশব্দাদ্বাক্য-বিপরিবৃত্তিঃ। যো হি প্রাগ্ভূত্বা উত্তরকালে ন ভবতি ন মৃতিলক্ষণাং বিক্রিয়ামনুভবতি; অয়ন্তূত্তরকালেহপি সত্ত্বাৎ যতো ন ম্রিয়তেঽতো নিত্যঃ বিনাশাযোগ্য ইত্যর্থঃ। ( অত্র ন ভূত্বেত্যত্র সমাসাভাবেহপি নানুপপত্তিঃ, নানুযাজেম্বিতিবৎ। ভগবতা পাণিনিনা ‡ মহাবিভা-

---

* ভগবান্ যাস্ক একজন প্রধান নিরুক্তকার। তৎপ্রণীত গ্রন্থ বর্ত্তমানকালে বেদপাঠের সর্ব্বপ্রধান সহায়। তিনি বিখ্যাত বৈয়াকরণ পাণিনির পূর্ব্বে প্রাদুর্ভূত হইয়াছিলেন, তৎপক্ষে কোনই সংশয় নাই।

† বেদের ছয়টী অঙ্গ আছে, নিরুক্ত তাহার অন্যতম। নিরুক্ত শাস্ত্রে বেদোক্ত বাক্যের অর্থ ব্যাখ্যা ও প্রয়োগস্থল নির্ণীত আছে। বেদালোচনা সম্বন্ধে নিরুক্ত নিতান্ত প্রয়োজনীয় শাস্ত্র। অতি প্রাচীনকাল হইতে নানাবিধ নিরুক্ত গ্রন্থ চলিয়া আসিতেছে।

‡ মহর্ষি পাণিনি সর্ব্বশ্রেষ্ঠ সংস্কৃত ব্যাকরণ-প্রণেতা। তাঁহার ব্যাকরণ আট অধ্যায়ে বিভক্ত। প্রত্যেক

ষাধিকারে নঞ্ সমাসপাঠাৎ। যত্তু কাত্যায়নেনোক্তং * সমাসনিত্যত্বাভিপ্রায়েণ বা বচনানর্থক্যন্তু স্বভাবসিদ্ধত্বাদিতি, তদ্ভগবৎপাণিনিবচনবিরোধাদনাদেয়ম্; তদুক্তমাচার্য্যশবরস্বামিনা "অসদ্বাদী হি কাত্যায়নঃ" ইতি।) অত্র ন জায়তে ম্রিয়তে বেতি প্রতিজ্ঞা, কদাচিন্নায়ং ভূত্বা ভবিতা বা ন ভূয় ইতি তদুপপাদনম্। অজো নিত্য ইতি তদুপসংহার ইতি বিভাগঃ। আদ্যন্তয়োর্ব্বিকারয়োর্নিষেধেন মধ্যবর্ত্তিবিকারাণাং তদ্ব্যাপ্যানাং নিষেধে জাতেহপি গমনাদিবিকারাণামনুক্তানামপ্যুপলক্ষণায়াপক্ষয়শ্চ বৃদ্ধিশ্চ শাশ্বতশব্দেনৈব নিরাক্রিয়তে। তত্র কূটস্থনিত্যত্বাদাত্মনো নির্গুণত্বাচ্চ ন স্বরূপতো গুণতো বাপক্ষয়ঃ সম্ভবতীত্যুক্তম্। শাশ্বত ইতি শশ্বৎ সর্ব্বদা ভবতি নাপক্ষীয়তে নাপচীয়ত ইত্যর্থঃ। যদি নাপক্ষীয়তে তর্হি বর্দ্ধতামিতি নেত্যাহ পুরাণ ইতি। পুরাপি নব একরূপো নত্বধুনা নূতনাং কাঞ্চিদবস্থামনুভবতি। যো হি নূতনাং কাঞ্চিদুপচয়াবস্থামনুভবতি স বর্দ্ধত ইত্যুচ্যতে লোকে। অয়ন্তু সর্ব্বদৈকরূপত্বান্নাপচীয়তে নোপচীয়তে বেত্যর্থঃ। অস্তিত্ববিপরিণামৌ তু জন্মবিনাশান্তর্ভূতত্বাৎ পৃথঙ্ ন নিষিদ্ধৌ। যস্মাদেবং সর্ব্ববিকারশূন্য আত্মা তস্মাৎ শরীরে হন্যমানে তৎসম্বন্ধোহপি কেনাপ্যুপায়েন ন হন্যতে ন হন্তুং শক্যত ইত্যুপসংহারঃ॥ ২০॥

নীলকণ্ঠ।—"নায়ং হন্তি ন হন্যতে" ইত্যুক্তং, তত্র ন হন্যত ইত্যেতদুপপাদয়তি তত্রস্থেনৈব দ্বিতীয়েন মন্ত্রেণ ন জায়ত ইতি। অয়মাত্মা কদাচিৎ ন জায়তে অভিনবো নোৎপদ্যতে ন বা ম্রিয়তে নিরন্বয়ো ন নশ্যতি তার্কিকাভিমতঘটবৎ। তত্র ক্রমেণ হেতুদ্বয়ং অজো নিত্য ইতি। অজত্বান্ন জায়তে নিত্যত্বাচ্চ ন বা ম্রিয়ত ইত্যর্থঃ। অস্তু তর্হি ক্ষণিকবিজ্ঞানধারারূপঃ, তস্য বিজ্ঞানবাদিভিরজত্বনিত্যত্বাভ্যুপগমাদিত্যাশঙ্ক্যাহ ভূত্বা ভবিতা বা ন ভূয় ইতি। অয়মিত্যনুবর্ত্ততে, অয়ং ভূত্বা ভূয়ো ভবিতা ন, ভূয়োহসকৃৎ, ভূত্বা ভবিতেতি ( ভবনক্রিয়াদ্বয়স্য ক্ত্বাপ্রত্যয়োক্তং সমানকর্ত্তৃত্বং ধাত্বৈক্যাভিপ্রায়েণ ) ভূত্বৈব ভবিতা ন তু ভূত্বা স্থিত্বা বিনশ্যতি। তার্কিকাণাং হি বিজ্ঞানমুৎপত্তিস্থিতিনাশক্ষণব্যাপিত্বাৎ ত্রিক্ষণাবস্থায়ি, বিজ্ঞানবাদিনাস্তু পূর্ব্বস্য নাশক্ষণ এবোত্তরস্যোৎপত্তিক্ষণঃ স এব তস্য স্থিতিক্ষণশ্চেতি ক্ষণিকত্বাৎ বিজ্ঞানানাম্। ভবনক্রিয়াদ্বয়স্যাব্যবধানাদ্ভূত্বা ভবিতেত্যুক্তং, তাদৃশোহয়ং ন, যতঃ শাশ্বতঃ শশ্বদেকরূপঃ, যোহহং বাল্যে পিতরাবন্বভূবং সোহহং স্থাবিরে প্রণপ্তৄননুভবামীতি বাল্যস্থাবিরয়োরাত্মৈক্যপ্রত্যভিজ্ঞানাৎ, ন চ সাদৃশ্যাৎ প্রত্যভিজ্ঞানং, সাদৃশ্যগ্রহীতুঃ স্থিরস্যাভাবাৎ। যদ্বা, জন্মমরণহীনোহপি ধর্ম্মান্তরবিশিষ্টঃ পূর্ব্বং ভূত্বা পুনর্ধর্ম্মান্তরবিশিষ্টো ভবিতা ইত্যপি ন, ভূত্বৈব ভবিতা ন ত্বভূত্বেতি যোজনা।

অধ্যায়ে চারি পাদ এবং প্রত্যেক পাদ বহুসংখ্যক সূত্র সংযুক্ত। সর্ব্বসমেত পাণিনি ব্যাকরণে ৩৯৯৬ সূত্র আছে। পাণিনি কৃত সূত্রসমূহের নানাপ্রকার বৃত্তি প্রচারিত আছে, তন্মধ্যে জয়াদিত্য প্রণীত কাশিকাবৃত্তি এবং ভট্টোজিদীক্ষিত প্রণীত সিদ্ধান্তকৌমুদী সর্ব্বাপেক্ষা সমাদৃত।

* কাত্যায়ন একজন ধর্ম্মপ্রযোজকরূপে আর্য্যশাস্ত্রে উল্লিখিত হইয়াছেন। কিন্তু এস্থলে, তিনি বৈয়াকরণরূপেই কীর্ত্তিত হইয়াছেন। তিনি পাণিনি কৃত সূত্রের বার্ত্তিক অর্থাৎ অর্থ পরিষ্কার করিবার অভিপ্রায়ে ব্যাখ্যা প্রস্তুত করেন। তাঁহার বার্ত্তিক মূল গ্রন্থের ন্যায় সমাদৃত।

আর্হতা হি শরীরপরিমাণমাত্মানমভ্যুপগচ্ছন্তো নিত্যস্যৈবাত্মনঃ ক্রমেণ ব্যুৎক্রমেণ বা মশকমনুজমতঙ্গজশরীরপ্রাপ্তৌ পরিমাণভেদং মন্যমানা ভূতস্যৈবাত্মনো বিশেষণীভূতপরিমাণভবনাদৌপচারিকং ভবনমভ্যুপগচ্ছন্তি। তদপি ন, শাশ্বতত্বাদেব উপচয়াপচয়বতো মধ্যমপরিমাণস্য বস্তুনো নিত্যত্বাযোগাৎ, অনেনৈব সুখদুঃখাদিধর্ম্মান্তরোৎপত্ত্যাত্মনো ভাক্তং ভবনং প্রত্যাখ্যেয়ম্, ন হি দুঃখাদিধর্ম্মিণঃ স্বনাশমন্তরেণ আত্যন্তিকদুঃখোচ্ছেদঃ সম্ভবতি, ঘটাদৌ যাবদ্রূপনাশাদর্শনাৎ। নম্বজত্বং নিত্যত্বং শাশ্বতত্বঞ্চাকাশেঽপ্যস্তি অত আহ পুরাণ ইতি। পুরা বিয়দাদিসৃষ্টেঃ প্রাগপি নব এব, এতেন অপক্ষয়াদিধর্ম্মরাহিত্যান্মুখ্যমজত্বাদিকং আত্মন এব, বিয়দাদেস্তমুখ্যং তদিতি দর্শিতম্, অতএব শরীরে হন্যমানে ন হন্যতে। ভাষ্যে তু বাশব্দশ্চার্থে, ন জায়তে ম্রিয়তে চেত্যর্থঃ। তত্রোপপত্তিঃ—অয়ং ন ভূত্বা অভূত্বা অনুৎপদ্য ন ভবিতা ঘটাদিবৎ, অতো ন জায়তে। অথবা নঞঃ পূর্ব্বান্বয়িত্বং, ন জায়তে ন বা ম্রিয়ত ইতি। যতো ভূত্বা অভবিতা ঘটবদ্বিনাশী ন, অতো ন ম্রিয়ত ইতি। শাশ্বতঃ পুরাণ ইত্যেতাভ্যামুপচয়াপচয়ৌ নিষিধ্যেতে ইতি, ন হন্যতে ন বিপরিণম্যত ইতি চ ব্যাখ্যাতম্। কেচিদেবমাহুঃ ন জায়তে ম্রিয়ত ইতি প্রতিজ্ঞা, কদাচিদিত্যাদিনা তস্যা উপপাদনম্, অজ ইত্যাদিরুপসংহার ইতি॥ ২০ ॥

বিশ্বনাথ।—জীবাত্মনো নিত্যত্বং স্পষ্টতয়া সাধয়তি, ন জায়তে ম্রিয়তে ইতি। জন্মমরণয়োর্বর্ত্তমানত্বনিষেধঃ। নায়ং ভূত্বা নায়ং ভবিতেতি তয়োর্ভূতত্বভবিষ্যত্বনিষেধঃ। অতএবাজ ইতিকালত্রয়েঽপ্যস্য জন্মাভাবান্নাস্য প্রাগভাবঃ, শাশ্বতঃ, শশ্বৎ সর্ব্বকাল এব বর্ত্ততে ইতি নাস্য কালত্রয়েঽপি ধ্বংসঃ; অতএবায়ং নিত্যঃ। তর্হি বহুকালস্থায়িত্বাৎ জরাগ্রস্তোঽয়মিতি চেন্ন পুরাণঃ পুরাপি নবঃ প্রাচীনোঽপ্যয়ং নবীন ইবেতি ষড়্ভাববিকারাভাবাদিতি ভাবঃ। নহু শরীরস্য মরণাদৌপচারিকস্তু মরণমস্যাস্তু তত্রাহ নেতি। শরীরেণ সহ সম্বন্ধাভাবান্নোপচারঃ ইতি ভাবঃ॥ ২০ ॥

তাৎপর্য্য।—পূর্ব্বোদ্ধৃত বেদ-বাক্যের সমর্থনার্থ এই শ্রৌত মন্ত্র অবতারিত হইয়াছে। ইহাও পূর্ব্ববৎ কঠোপনিষদের অঙ্গীভূত (১।২।১৮)। তথায় ইহার এইরূপ পাঠ আছে। যথা; "ন জায়তে ম্রিয়তে বা বিপশ্চিন্নায়ং কুতশ্চিন্ন বভূব কশ্চিৎ। অজো নিত্যঃ শাশ্বতোঽয়ং পুরাণো ন হন্যতে হন্যমানে শরীরে॥" প্রথমার্দ্ধের পরিবর্ত্তন সমূহ পাঠকগণ লক্ষ্য করিবেন। শাস্ত্রে যে ষড়্বিধ বিকারের উল্লেখ আছে, আত্মা তাহার অতীত, অর্থাৎ জন্ম, অস্তিত্ব, বৃদ্ধি, পরিণাম, অপক্ষয় এবং বিনাশ এই বিকারসমূহের কিছুই আত্মাকে স্পর্শ করিতে পারে না। এই তত্ত্ব প্রতিপাদনই এই শ্লোকের লক্ষ্য। নিম্নে শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয়ের অভিপ্রায়োপলক্ষে ইহার বিস্তারিত বিবরণ পাঠকগণ দেখিতে পাইবেন। আত্মা যখন সর্ব্বপ্রকার বিকার-পরিশূন্য, তখন শরীর-নাশের সহিত

তাঁহার নাশ হইবে, এরূপ বিশ্বাস নিতান্ত ভ্রমাত্মক। হে অর্জ্জুন! সমরক্ষেত্রে এই প্রাঙ্গণে সমাগত বীরবৃন্দকে যদি তুমি নিহত কর, তাহাতে তাঁহাদের শরীর, আত্মার কোনই অনিষ্ট হইবে না। তোমার তীক্ষ্ণবাণসমূহ ঐ সমাগত শত্রুকুলের কলেবর সকল খণ্ড বিখণ্ড, বিধ্বস্ত বা বিচূর্ণিত করিতেও পারে, কিন্তু তদভ্যন্তরস্থ জন্মাদি-বিবর্জ্জিত সকল সম্ভাবসম্পন্ন, হ্রাস-বৃদ্ধি-বিহীন, চির-নবীন আত্মার অণুমাত্র বিকার সমুৎপাদনে সমর্থ হইবে না। বৃহদারণ্যক উপনিষদেও এই শ্লোকের সমর্থনোক্তি পরিদৃষ্ট হয়। যথা, "স বা এষ মহানজ আত্মাজরোঽমরোঽমৃতোঽভয়ঃ" (৪।৪।২৫)।

পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি, শ্রীমদ্ধনুমান্ এবং শ্রীমৎ শ্রীধর স্বামী মহাশয়ের অভিপ্রায় নিম্নে বিবৃত হইতেছে। পূর্ব্ব মন্ত্রে আত্মার সর্ব্বক্রিয়া-রাহিত্য প্রদর্শিত করিয়া, পুনরায় তাহা বিশদরূপে বোধগম্য করাইবার নিমিত্ত, ভগবান্ দ্বিতীয় মন্ত্র উদ্ধৃত করিয়াছেন। আত্মা কখনও জন্ম পরিগ্রহ করেন না, ইহা দ্বারা আত্মার জন্ম-রূপ প্রথম বিক্রিয়া-রাহিত্য নিরূপিত হইল। তিনি কখনও মরণ-ধর্ম্ম প্রাপ্ত হন না, ইহা দ্বারা বিনাশ লক্ষণ অন্ত্য বিক্রিয়ারও প্রতিষেধ করিলেন। এই আত্মা উৎপত্তি-রূপ বিক্রিয়া প্রাপ্ত হইয়া, পশ্চাৎ অভাব প্রাপ্ত হন না, সুতরাং তিনি মরণ-ধর্ম্মী নহেন। লোকে বলে, যাহার উৎপত্তির পর অভাব হয়, সে-ই মৃত্যুকে প্রাপ্ত হয়। আত্মা জন্মগ্রহণ করিয়া যখন অস্তিত্ব ভজনা করেন না, তখন তিনি অজ অর্থাৎ জায়মানও নহেন। লোকে বলে, যিনি উৎপত্তি গ্রহণের পর সত্তাকে ভজনা করেন, তিনিই জন্ম বিশিষ্ট। আত্মা অজ অর্থাৎ জন্ম-শূন্য। যেহেতু তাঁহার উৎপত্তি, তদনন্তর সত্তা এবং মৃত্যুও নাই, যিনি স্বতঃই অস্তিত্বকে ভজনা করেন, আর সর্ব্বদা সদ্রূপে বর্ত্তমান থাকেন, তিনি আর অপর কি অস্তিত্ব ভজনা করিবেন? অতএব জন্মানন্তরাস্তিত্বলক্ষণ দ্বিতীয়-বিক্রিয়া-রাহিত্যও প্রকটিত হইল। তিনি নিত্য অর্থাৎ সর্ব্বদৈকরূপ, এতদ্দ্বারা আত্মার বৃদ্ধি-শূন্যত্ব-রূপ বিক্রিয়া প্রতিষিদ্ধ হইল। আত্মা নিরবয়ব, অতএব অপক্ষয়-রহিত, শাশ্বত শব্দ দ্বারা ইহাই পরিব্যক্ত হইল। আর এই আত্মা পুরাণ (প্রাচীন) অথচ নূতন, অর্থাৎ নশ্বর দেহের ন্যায় এই আত্মা পরিণত হইয়া রূপান্তর গ্রহণপূর্ব্বক নূতনত্ব ধারণ করেন না। লোকে বলে, যাহার অবয়বাগমে বৃদ্ধি হয়, সেই

বস্তুই অভিনব; এই আত্মা অবয়ব-শূন্য, সুতরাং তদ্রূপ বৃদ্ধি-বিরহিত। অতএব পুরাণ হইয়াও নূতন। এই স্থূল দেহ অন্য দ্বারা হত হইলেও, পূর্ব্বোক্ত আত্মা কখনও হত হন না; যেহেতু আত্মা জন্মাদি ষড়্‌বিধ-বিক্রিয়া-শূন্য। অতএব "উভৌ তৌ ন বিজানীতঃ" অর্থাৎ আত্মকর্তৃত্বাভিমানী নৈয়ায়িকগণ ও আত্মবিনাশবাদী নাস্তিকগণ, এই উভয়েই আত্মতত্ত্ব-বিষয়ে সম্পূর্ণ অনভিজ্ঞ ইত্যাদি পূর্ব্বোক্ত মন্ত্রের সহিত এই মন্ত্রের বাক্যার্থ পর্য্যবসিত।

শ্রীমদ্রামানুজাচার্য্য মহাশয় লিখিয়াছেন। আত্মা নিত্য ও অপরিণামী; অতএব অচেতন দেহের ন্যায় আত্মার জন্ম ও মরণাদি কখনও হয় না। দেহ মাত্রের জন্ম ও মৃত্যু সকলেরই অনুভব হইতেছে, কিন্তু তাদৃশ অনুভব আত্মাকে কখনও স্পর্শ করিতে পারে না। অর্থাৎ কল্পারম্ভে (সৃষ্টিপ্রারম্ভে)* ব্রহ্মাদি প্রজাপতিগণের† দেহ উৎপন্ন হইয়া পুনর্ব্বার কল্পান্তে লয়প্রাপ্ত হয়। আত্মা সর্ব্বদা একরূপ, সুতরাং প্রজাপতিগণের ন্যায়, আত্মার জন্ম ও মৃত্যু কখনও অনুভূত হইতে পারে না। অতএব সর্ব্বদেহে আত্মা অজ, অর্থাৎ দেহের সহিত জাত নহেন এবং নিত্য ও শাশ্বত অর্থাৎ পরিণামাদিশূন্য। আত্মা পুরাতন হইলেও নূতন (অপূর্ব্বের ন্যায় অনুভূত) সুতরাং শরীর বিনষ্ট হইলেও, এই আত্মা অন্য দ্বারা হত হন না।

অতঃপর পূজ্যপাদ মধুসূদন সরস্বতী কৃত টীকার ভাব পরিব্যক্ত হইতেছে। হে সখে! কি হেতু আত্মা হনন-ক্রিয়ার কর্ত্তা ও কর্ম্ম হইতে পারেন না, এতদ্বিষয়ে বেদ কি বলিতেছেন শ্রবণ কর। বেদ বলিতেছেন, আত্মা অবিক্রিয় বলিয়াই হনন-ক্রিয়ার কর্ত্তা এবং কর্ম্ম এতদুভয়ই হইতে পারেন

* কল্প সম্বন্ধে শ্রীমদ্ভাগবতে নিম্নলিখিত বিবরণ আছে। "চতুর্যুগসহস্রন্তু ব্রহ্মণো দিনমুচ্যতে। স কল্পো যত্র মনবশ্চতুর্দ্দশ বিশাম্পতে॥ তদন্তে প্রলয়স্তাবান্ ব্রাহ্মী রাত্রিরুদাহৃতা। ত্রয়ো লোকা ইমে যত্র কল্পান্তে প্রলয়ায় হি॥" অর্থাৎ চারি সহস্র যুগে ব্রহ্মার একদিন হয়। তাহাই কল্প, তাহার মধ্যে ক্রমে চতুর্দ্দশ মনু আবির্ভূত হন। তাহার পর ঐ কাল পরিমাণে ব্রহ্মার এক রাত্রি হয়; তাহাতে এই তিন লোক লয় প্রাপ্ত হয়। (১২।৪।২ ও ৩)। এইরূপ ত্রিংশৎ কল্পে ব্রহ্মার এক মাস এবং তাদৃশ দ্বাদশ মাসে এক বৎসর গণিত হয়। মহাভারতানুসারে এইরূপ পঞ্চাশবর্ষ অতীত হইয়া এক্ষণে শ্বেতবারাহ কল্প চলিতেছে।

† এই গ্রন্থের ১৫শ পৃষ্ঠায় ৫ সংখ্যক টিপ্পনী দ্রষ্টব্য। মহাভারতে একবিংশতি প্রজাপতির উল্লেখ আছে। যথা; "ব্রহ্মা স্থাণুর্ম্মনুর্দ্দক্ষো ভৃগুর্ধর্ম্মস্তথা যমঃ। মরীচিরঙ্গিরোঽত্রিশ্চ পুলস্ত্যঃ পুলহঃ ক্রতুঃ॥ বশিষ্ঠঃ পরমেষ্ঠী চ বিবস্বান্ সোম এব চ। কর্দ্দমশ্চাপি যঃ প্রোক্তঃ ক্রোধোঽর্ব্বাক্ক্রীত এব চ॥"

স্তানি, মহাপ্রলয়েঽপি কর্ম্মমাত্রাদীনাং সত্ত্বাৎ সূক্ষ্মরূপেণ ভূতানি সন্ত্যেব, তস্মাৎ সর্ব্বভূতান্যাদ্যন্ত যোরব্যক্তানি মধ্যে ব্যক্তানীত্যর্থঃ। যদুক্তং শ্রুতিভিঃ, "স্থিরচরজাতয়ঃ স্যুরজয়োত্থনিমিত্তযুজঃ" ইতি। কা পরিদেবনা কঃ শোকনিমিত্তো বিলাপঃ। তথাচোক্তং নারদেন, "যন্মন্যসে, ধ্রুবং লোকমধ্রুবং বা ন চোভয়ম্। সর্ব্বথা হি ন শোচ্যাস্তে স্নেহাদন্যত্র মোহজাৎ ॥" ॥ ২৮ ॥

তাৎপর্য্য।—হে বিয়োগাশঙ্কা-ব্যাকুলিত সখে। মানবকুলের মোহের বিষয় আলোচনা করিলে বিস্ময়াবিষ্ট হইতে হয়। মনুষ্য নারী-বিশেষের প্রেমে উন্মত্ত হইয়া তাহাকে আপনার হৃদয়সর্ব্বস্ব বোধ করিতেছে, স্বকীয় জীবন ও মন অকপট চিত্তে তদীয় চরণ-তলে উৎসর্গীকৃত করিতেছে, তাহার সন্তোষ-সাধন ও প্রসাদন জীবনের একান্ত ব্রতস্বরূপে পরিণত করিয়াছে, তাহার সহিত স্বকীয় সম্বন্ধ অবিচ্ছেদ্য জ্ঞান করিয়া পরমানন্দ উপভোগ করিতেছে এবং তদীয় বিরহে পলকে প্রলয় জ্ঞান করিয়া মর্ম্মাহত ও অবসন্ন হইতেছে। কিন্তু সেই প্রেমান্ধকে একবার জিজ্ঞাসা কর দেখি, 'এই রমণী জন্মের পূর্ব্বে তোমার কে ছিল, কোথায় ছিল?' এ প্রশ্নের কোন উত্তরই সে দিতে পারিবে না। সেই সুদূর অতীতের সুস্থূল যবনিকা ভেদ করিতে তাহার নরনয়নের সাধ্য নাই। তদ্রূপ মরণোত্তরকালে তাহার সেই লোচনানন্দদায়িনী কোথায় যাইবে, কি হইবে, তাহাও সে জানে না। ভবিষ্যৎ গিরির তমসাচ্ছন্ন গহ্বরে কি ব্যবস্থা নিহিত আছে, তাহাও নির্ণয় করিতে তাহার দুর্ব্বল দৃষ্টির সামর্থ্য নাই। কেবল বর্ত্তমানই আমরা দেখিতে পাই এবং পুত্র, কন্যা, জনক, জননী, মিত্র, কলত্রাদি সম্বন্ধ সংস্থাপন করিয়া পরস্পরকে চিরাত্মীয় জ্ঞান করি। কিন্তু যাহার আদি জানি না, অবসান জানি না, তাহার বিয়োগে শোকোচ্ছ্বাস নিতান্ত উন্মত্ত-প্রলাপবৎ অনর্থক। ক্ষণিক সম্বন্ধে আকৃষ্ট, অত্যল্পকাল স্থায়ী প্রেমে বিমুগ্ধ এবং বর্ত্তমান সুখে বিমোহিত হইয়া আমরা চিরদিনের অপরিচিত, অজ্ঞাতপূর্ব্ব এবং অনিশ্চিত-শেষ ব্যক্তিবর্গকে আমার আমার করিয়া মৃতকল্প হই, তাহাদিগকে কণ্ঠহারতুল্য করিয়া হৃদয়ে ধারণ করি। এতদপেক্ষা ভ্রান্তি ও মূঢ়তা আর কি হইতে পারে?

পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি, শ্রীমদ্ধনুমান্ ও শ্রীমৎ শ্রীধর স্বামীর অভিপ্রায়। শরীরের প্রকৃতি পর্য্যালোচনা করিয়া আত্মার জন্ম-মরণে শোক প্রকাশ করা অসঙ্গত। কেননা, ভূতসমূহ পুত্রমিত্রাদিরূপ

কার্য্য-কারণ-সূত্রে আবদ্ধ হইবার পূর্ব্বে, তাহাদের আদিকালের বৃত্তান্ত অদর্শন হেতু অনুপলব্ধ থাকে। উৎপত্তির পর মৃত্যু পর্য্যন্ত জন্ম ও মরণের অন্তরাল স্বরূপ মধ্যকাল মাত্র ব্যক্ত। পুনরায় মৃত্যুর পর তাহারা অদর্শন হেতু অনুপলব্ধ হয়। পূজনীয় আচার্য্য মহোদয় এস্থলে মূলের অনুরূপ একটী পৌরাণিক বচন উদ্ধৃত করিয়াছেন। তাহার মর্ম্মার্থ যথা; "অদর্শন হইতে আসিয়াছে; পুনরায় অদর্শনে গমন করিয়াছে। সে তোমার নয়, তুমিও তাহার নহ. বৃথা কেন ভাবনা?" সুতরাং যাহা পূর্ব্বে অদৃষ্ট ছিল, পুনরায় দৃষ্ট হইয়াছে, এবং পুনরায় প্রণষ্ট হইবে, এরূপ ভ্রান্তিজনক, ঘটিকা যন্ত্রের ন্যায় অবিরত ঘূর্ণ্যমান প্রাণীর নিমিত্ত শোকের কোনই কারণ নাই।

পূজ্যপাদ শ্রীমদ্রামানুজাচার্য্য লিখিয়াছেন। দ্রব্যের পূর্ব্বাবস্থা বিগত হইলে অবস্থান্তর উপস্থিত হয়। তদ্দর্শনে যদিবা সামান্য শোক সম্প্রাপ্ত হয়, তথাপি মনুষ্যাদি ভূতের নিমিত্ত তাদৃশ শোক কখনও সম্ভব নহে। কারণ ভৌতিক পদার্থের সম্মিলনে তাহাদের পূর্ব্বাবস্থা বিগত হইয়া মনুষ্যত্বাদি মধ্যমাবস্থা সমুপস্থিত হয় এবং উত্তরকালেও উক্ত পদার্থপুঞ্জ স্ব স্ব ভাবে বর্ত্তমান থাকে। সুতরাং ইহাতে শোকের কারণ কিছুই নাই।

পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী লিখিয়াছেন। সর্ব্বপ্রকারে আত্মার অশোচ্যত্ব প্রতিপাদিত করা হইল; কিন্তু আত্মা শোক-বিষয়ীভূত না হইলেও, ভূতসমষ্টিস্বরূপ শরীরের নিমিত্ত অর্জ্জুন যদি শোকমুগ্ধ হন, এই আশঙ্কায় শ্রীভগবান্ নিম্নলিখিত রূপ যুক্তিপরম্পরা অবতারিত করিতেছেন। পৃথিব্যাদি ভূতময় শরীর অনুপলব্ধ থাকে. জন্মের পর মরণ পর্য্যন্ত তাহার উপলব্ধি হয়, মরণান্তে পুনরায় অনুপলব্ধিই হইয়া থাকে। যেমন স্বপ্নকালে ও ইন্দ্রজালাদি ব্যাপারে শুক্তিতে রৌপ্য-বিভ্রমের ন্যায় নানা ব্যাপারের প্রতিভাস উপস্থিত হয়, শরীরের ব্যাপারও তদ্রূপ। ন্যায়শাস্ত্রে প্রতিপাদিত হইয়াছে যে, যাহা আদিতে নাই, অন্তেও নাই, তাহা মধ্যেও থাকিতে পারে না। ভগবদুক্ত "নাসতো বিদ্যতে ভাবঃ" ইত্যাদি প্রাগুক্ত শ্লোকে (২য় অঃ ১৬ শ্লোক) এই অভিপ্রায় পরিব্যক্ত হইয়াছে। সুতরাং অতি তুচ্ছ মিথ্যাভূত ভূত দেহের নিমিত্ত কেনই বা পরিদেবনা, কেনই বা দুঃখ-প্রলাপ? আকাশাদি পঞ্চ মহাভূত এই শ্লোকের লক্ষিত, এরূপ মনে করিলেও কোন অসঙ্গতি

করিলেও কোন অসঙ্গতি ঘটে না। যথা; যাহাদের প্রাগবস্থা অব্যক্ত, অব্যাকৃত, অবিদ্যা কর্ত্তৃক উপহিত-চৈতন্য ছিল, তদনন্তর নাম ও রূপ প্রাপ্ত হইয়া যাহারা প্রকটীভূত হইল; এবং পরিণামেও মৃদ্ঘটাদির ন্যায় অব্যক্তভাবে পর্য্যবসিত হইবে, তাদৃশ ভূতের নিমিত্ত পরিদেবনা কি? শ্রুতিও* এই কথার সমর্থন করিয়াছেন। সুতরাং অজ্ঞান-কল্পিত তুচ্ছ আকাশাদি ভূতের নিমিত্ত শোক অনুচিত। "ভারত" এই সম্বোধন পদ-দ্বারা অর্জ্জুনের শুদ্ধ বংশোদ্ভবত্ব সূচিত হইতেছে। এইরূপ বিশুদ্ধ ও সুপণ্ডিতের বংশে যাঁহার জন্ম, তিনি অবশ্যই শাস্ত্রের মর্ম্ম প্রণিধান করিতে সম্পূর্ণরূপ সক্ষম। তথাপি কেন অর্জ্জুন! যুদ্ধরূপ শাস্ত্রসঙ্গত কর্ম্ম পালনে ইতস্ততঃ করিতেছ? ॥ ২৮ ॥

——•:):•:(:•——

আশ্চর্য্যবৎ পশ্যতি কশ্চিদেন-
মাশ্চর্য্যবদ্ বদতি তথৈব চান্যঃ।
আশ্চর্য্যবচ্চৈনমন্যঃ শৃণোতি
শ্রুত্বাপ্যেনং বেদ ন চৈব কশ্চিৎ ॥ ২৯ ॥

অন্বয়।—কশ্চিৎ এনং (আত্মানং) আশ্চর্য্যবৎ (বিস্ময়াবহং) পশ্যতি তথৈব চ অন্যঃ আশ্চর্য্যবৎ বদতি অন্যঃ চ এনং আশ্চর্য্যবৎ শৃণোতি কশ্চিৎ চ শ্রুত্বা অপি এনং ন বেদ (জানাতি) এব ॥ ২৯ ॥

প্রতিশব্দ।—কেহ ইহাঁকে বিস্ময়জনকভাবে দেখেন এবং সেইরূপ অন্যেও বিস্ময়জনকভাবে বলেন এবং অন্য ইহাঁকে বিস্ময়জনকভাবে শুনেন এবং কেহ শুনিয়াও ইহাঁকে জানেনও না ॥ ২৯ ॥

ব্যাখ্যা।—আত্মতত্ত্ব এতই দুর্জ্ঞেয় যে কেহই সহজে ইহার যথার্থ স্বরূপ প্রণিধান করিতে পারে না। বিবিধ বিধানে উপদেশ লাভ করিয়াও কেহ কেহ ইহাঁকে বিস্মিতভাবে দর্শন করেন; কেহবা সবিস্ময়ে ইহাঁর কথা আলোচনা করেন; কেহবা অত্যদ্ভুত জ্ঞানে

**ইহাঁর কথা শ্রবণ করেন এবং কেহবা নানারূপে আত্মতত্ত্ব শ্রবণ করিয়াও ইহাকে ধারণা করিতে পারেন না ॥ ২৯ ॥**

**শঙ্করাচার্য্য।**—দুর্ব্বিজ্ঞেয়োঽয়ং প্রকৃতাত্মা কিং ত্বামেবৈকং উপালভেৎ সাধারণে ভ্রান্তিনিমিত্তে, কথং দুর্ব্বিজ্ঞেয়োঽয়মাত্মেত্যত আহ আশ্চর্য্যবদিতি। আশ্চর্য্যবদাশ্চর্য্যং অদৃষ্টপূর্ব্বমদ্ভুতমকস্মাদ্দৃশ্যমানং তেন তুল্যমাশ্চর্য্যবদাশ্চর্য্যমিবৈনমাত্মানং পশ্যতি, কশ্চিৎ, আশ্চর্য্যবদেনং বদতি তথৈব চান্যঃ, আশ্চর্য্যবচ্চৈনমন্যঃ শৃণোতি, শ্রুত্বা দৃষ্ট্বোক্ত্বাপ্যাত্মানং বেদ ন চৈব কশ্চিৎ। অথবা যোঽয়ং আত্মানং পশ্যতি স আশ্চর্য্যতুল্যঃ, যো বদতি যশ্চ শৃণোতি সোঽনেকসহস্রেষু কশ্চিদেব ভবতি, অতঃ দুর্ব্বোধ আত্মেত্যভিপ্রায়ঃ ॥ ২৯ ॥

**আনন্দগিরি।**—অর্জ্জুনং প্রত্যুপালম্ভং দর্শয়িত্বা প্রকৃতস্যাত্মনো দুর্ব্বিজ্ঞেয়ত্বাৎ তং প্রত্যুপালম্ভো ন সম্ভবতীতি মন্বানঃ সন্নাহ দুর্ব্বিজ্ঞেয় ইতি। তথা চাত্মাজ্ঞাননিমিত্তবিপ্রলম্ভস্য সাধারণত্বাদসাধারণোপালম্ভস্য নিরবকাশতেত্যাহ কিং ত্বামেবেতি। অহম্প্রত্যয়বেদ্যত্বাদাত্মনো দুর্ব্বিজ্ঞেয়ত্বমসিদ্ধমিতি শঙ্কতে কথমিতি। বিশিষ্টস্যাত্মনোঽহং প্রত্যয়স্য দৃষ্টত্বেঽপি কেবলস্য তদভাবাদস্তি দুর্ব্বিজ্ঞেয়তেতি শ্লোকমবতারয়তি আহেতি। আশ্চর্য্যবদিতি আদ্যেন পাদেনাত্মবিষয়দর্শনস্য দুর্লভত্বং দর্শয়তা দ্রষ্টুর্দৌর্লভ্যমুচ্যতে, দ্বিতীয়েন চ তদ্বিষয়বদনস্য দুর্লভত্বোক্ত্যেস্তদুপদেষ্টুস্তথাত্বং কথ্যতে, তৃতীয়েন তদীয়শ্রবণস্য দুর্লভত্বদ্বারা শ্রোতুর্ব্বিরলতা বিবক্ষিতা, শ্রবণদর্শনোক্তীনাং ভাবেঽপি তদ্বিষয়সাক্ষাৎকারস্যাত্যন্তায়াসলভ্যত্বং, চতুর্থেনাভিমতমিতি বিভাগঃ, আত্মগোচরদর্শনাদিদুর্লভত্বদ্বারা দুর্ব্বোধত্বমাত্মনঃ সাধয়তি আশ্চর্য্যবদিতি। সংপ্রত্যাত্মনি দ্রষ্টুর্ব্বক্তুঃ শ্রোতুঃ সাক্ষাৎকর্ত্তুশ্চ দুর্লভত্বাভিধানেন তদীয়ং দুর্ব্বোধত্বং কথয়তি অথবেতি। ব্যাখ্যানদ্বয়েঽপি ফলিতমাহ অত ইতি ॥ ২৯ ॥

**রামানুজ।**—এবং শরীরাত্মবাদেঽপি নাস্তি শোকনিমিত্তমিত্যুক্ত্বা শরীরাতিরিক্তে আশ্চর্য্যস্বরূপে আত্মনি দ্রষ্টা বক্তা শ্রোতা শ্রাবয়িতা আত্মনশ্চ যঃ স দুর্লভ ইত্যাহ আশ্চর্য্যবদিতি। এবমুক্তস্বভাবং স্বেতরসমস্তবস্তু বিসদৃশজাতীয়তয়া যথাবদবস্থিতমনন্তেষু জন্তুষু মহতা তপসা ক্ষীণপাপ উপচিতপুণ্যস্তথাবিধঃ কশ্চিৎ পশ্যতি, তথাবিধঃ কশ্চিৎ পরস্মৈ বদতি। এনং কশ্চিদেব শৃণোতি। শ্রুত্বাপ্যেনং যথাবদবস্থিতং তত্ত্বতো বচনং তত্ত্বতঃ শ্রবণং দুর্লভমিত্যুক্তং ভবতি ॥ ২৯ ॥

**হনুমান।**—দুর্ব্বোধোঽয়ং প্রকৃত আত্মা কিং ত্বামেবৈকমুপালভে সাধারণে ভ্রান্তিনিমিত্তে। কথং দুর্ব্বিজ্ঞেয় আত্মেতি তত্রাহ আশ্চর্য্যবদিতি। আশ্চর্য্যবদাশ্চর্য্যমদ্ভুতং (স্বার্থে বতিপ্রত্যয়ঃ) আশ্চর্য্যমেব আশ্চর্য্যবদদৃষ্টমননুভূতমকস্মাদ্দৃশ্যমানমাশ্চর্য্যমেনমাত্মানং কশ্চিৎ পশ্যতীত্যাশ্চর্য্যং তথৈব এনমাত্মানমন্যঃ কশ্চিদ্বদতীত্যেতদাশ্চর্য্যম্। শ্রুত্বা দৃষ্ট্বা উক্ত্বাপ্যেনং নচ বেদেত্যাশ্চর্য্যং, অতঃ দুর্ব্বোধ আত্মেত্যভিপ্রায়ঃ ॥ ২৯ ॥

**শ্রীধর।**—কুতস্তর্হি বিদ্বাংসোঽপি লোকে শোচন্তি, আত্মাজ্ঞানাদেব ইত্যাশয়েনাত্মনো দুর্জ্ঞেয়তামাহ আশ্চর্য্যবদিতি। কশ্চিদেনমাত্মানং শাস্ত্রাচার্য্যোপদেশাভ্যাং পশ্যন্নাশ্চর্য্যবৎ

পশ্যতি, সর্ব্বগতস্য নিত্যজ্ঞানানন্দস্বভাবস্যাত্মনোঽলৌকিকত্বাদৈন্দ্রজালিকবদঘটমানং পশ্যন্নিব বিস্ময়েন পশ্যতি অসম্ভাবনাভিভূতত্বাৎ। তথাশ্চর্য্যবদেবান্যো বদতি, শৃণোতি চান্যঃ, কশ্চিৎ পুনর্ব্বিপরীতভাবনাভিভূতঃ শ্রুত্বাপি নৈব বেদ, চশব্দাদুক্ত্বাপি দৃষ্ট্বাপি ন সম্যগ্বেদেতি দ্রষ্টব্যম্ ॥ ২৯ ॥

বলদেব।—নমু সর্ব্বজ্ঞেন ত্বয়া বহুপদিশ্যমানোঽপ্যহং শোকনিবারকমাত্মযাথাত্ম্যং ন বুধ্যে কিমেতদিতি চেৎ তত্রাহ আশ্চর্য্যবদিতি। বিজ্ঞানানন্দোভয়স্বরূপত্বেঽপি তদ্ভেদা-প্রতিযোগিনং বিজ্ঞানস্বরূপত্বেঽপি বিজ্ঞাতৃতয়া সন্তং পরমাণুত্বেঽপি ব্যাপ্তবৃহৎকায়ং নানা কায়সম্বন্ধেঽপি তত্তদ্বিকারৈরস্পৃষ্টমেবমাদিবহুবিরুদ্ধধর্ম্মতয়াশ্চর্য্যবদদ্ভুতসাদৃশ্যেন স্থিতমেনং মদুপ-দিষ্টং জীবং কশ্চিদেব স্বধর্ম্মানুষ্ঠানেন সত্যতপোজপাদিনা চ বিমৃষ্টহৃদ্ গুরুপ্রসাদলব্ধতাদৃশজ্ঞানঃ পশ্যতি যাথাত্ম্যেনানুভবতি। (আশ্চর্য্যবদিতি ক্রিয়াবিশেষণং বা কর্ত্তৃবিশেষণং বেতি ব্যাখ্যাতারঃ)। কশ্চিদেনং যৎ পশ্যতি তদাশ্চর্য্যবৎ। যঃ কশ্চিৎ পশ্যতি সোঽপ্যাশ্চর্য্য-বদিত্যর্থঃ। এবমগ্রেঽপি। শ্রুত্বাপ্যেনমিতি। কশ্চিৎ সম্যগ্ বৃষ্টহৃদিত্যর্থঃ। তথাচ দুরধিগমং জীবাত্মযাথাত্ম্যম্। শ্রুতিরপ্যেবমাহ, "শ্রবণয়াপি বহুভির্যো ন লভ্যঃ শৃণ্বন্তোঽপি বহবো যং ন বিদুঃ। আশ্চর্য্যোঽস্য বক্তা কুশলোঽস্য লব্ধা আশ্চর্য্যো জ্ঞাতা কুশলানুশিষ্টঃ" ইতি ॥ ২৯ ॥

মধুসূদন।—নমু বিদ্বাংসোঽপি বহবঃ শোচন্তু, তৎ কিং মামেব পুনঃ পুনরেবমুপা-লভসে? অন্যচ্চ "বক্তুরেব হি তজ্জাড্যং শ্রোতা যত্র ন বুধ্যতে" ইতি ন্যায়াৎ ত্বদ্বচনার্থাপ্রতি-পত্তিরপি মম ন দোষঃ। তত্রান্যেষামপি তদেবাত্মাপরিজ্ঞানাদেব শোকঃ আত্মপ্রতিপাদক-শাস্ত্রার্থাপ্রতিপত্তিশ্চ তবাপ্যন্যেষামিব স্বাশয়দোষাদিতি নোক্তদোষদ্বয়মিত্যভিপ্রেত্যাত্মনো দুর্ব্বিজ্ঞেয়তামাহ আশ্চর্য্যবদিতি। এনং প্রকৃতং দেহিনং আশ্চর্য্যেণাদ্ভুতেন তুল্যতয়া বর্ত্তমানম্ আবিদ্যকনানাবিধবিরুদ্ধধর্ম্মবত্তয়া সন্তমপ্যসন্তমিব, স্বপ্রকাশচৈতন্যরূপমপি জড়মিব, আনন্দ-ঘনমপি দুঃখিনমিব, নির্ব্বিকারমপি সবিকারমিব, নিত্যমপ্যনিত্যমিব, প্রকাশমানমপ্যপ্রকাশ-মানমিব, ব্রহ্মাভিন্নমপি তদ্ভিন্নমিব, মুক্তমপি বদ্ধমিব, অদ্বিতীয়মপি সদ্বিতীয়মিব, অসম্ভাবিত-বিচিত্রানেকাকারপ্রতীতিবিষয়ং পশ্যন্ত শাস্ত্রাচার্য্যোপদেশাভ্যাং আবিদ্যকসর্ব্বদ্বৈতনিষেধেন পরমাত্মস্বরূপমাত্রাকারায়াং বেদান্তমহাবাক্যজন্যায়াং সর্ব্বসুকৃতফলভূতায়ামন্তঃকরণবৃত্তৌ প্রতি-ফলিতং সমাধিপরিপাকেণ সাক্ষাৎকরোতি কশ্চিৎ শমদমাদিসাধনসম্পন্নচরমশরীরঃ কশ্চিদেব, নতু সর্ব্বঃ, তথা কশ্চিদেনং যৎ পশ্যতি তৎ (আশ্চর্য্যবদিতিক্রিয়াবিশেষণম্) আত্মদর্শন-মপ্যাশ্চর্য্যবদেব, যৎ স্বরূপতো মিথ্যাভূতমপি সত্যস্য ব্যঞ্জকং আবিদ্যকমপ্যবিদ্যায়া বিঘাত-কমবিদ্যামুপঘ্নং তৎকার্য্যতয়া স্বাত্মানমপ্যুপহন্তীতি, তথা যঃ কশ্চিদেনং পশ্যতি স আশ্চর্য্যবদিতি, কর্ত্তৃবিশেষণম্, যতোঽসৌ নিবৃত্তাবিদ্যাতৎকার্য্যোঽপি প্রারব্ধকর্ম্মপ্রাবল্যাৎ তদ্বানিব ব্যবহরতি সর্ব্বদা সমাধিনিষ্ঠোঽপি ব্যুত্তিষ্ঠতি, ব্যুত্থিতোঽপি সমাধিমনুভবতীতি প্রারব্ধকর্ম্মবৈচিত্র্যাদ্বিচিত্রচরিত্রঃ প্রাপ্তদুষ্প্রাপজ্ঞানত্বাৎ সকললোকস্পৃহনীয়োঽত আশ্চর্য্যমেব ভবতি, তদেতত্ত্রয়মাশ্চর্য্যমাত্মা তজ্জ্ঞানং তজ্জ্ঞাতা চেতি পরমদুর্ব্বিজ্ঞেয়মাত্মানং যৎ

কথমনায়াসেন জানীয়াঃ ? ইত্যভিপ্রায়ঃ। এবমুপদেষ্টুরভাবাদপ্যাত্মা দুর্বিজ্ঞেয়ঃ, যো হ্যাত্মানং জানাতি স এব তমন্যস্মৈ প্রব্রুবন্ ব্রূয়াৎ অজ্ঞস্যোপদেষ্টৃত্বাসম্ভবাৎ, জানংস্তু সমাহিতচিত্তঃ প্রায়েণ কথং ব্রবীতু ? ব্যুত্থিতচিত্তোঽপি পরেণ জ্ঞাতুমশক্যঃ, যথাকথঞ্চিৎ জ্ঞাতোঽপি লাভপূজাখ্যাত্যাদিপ্রয়োজনানপেক্ষত্বান্ন ব্রবীত্যেব, কথঞ্চিৎ কারুণ্যমাত্রেণ ব্রুবংস্তু পরমেশ্বরবদত্যন্তদুর্লভ এবেত্যাহ আশ্চর্য্যবদ্বদতি তথৈব চান্য ইতি। যথা জানাতি, তথৈব বদতি এনমিত্যনুকর্ষণার্থশ্চকারঃ, স চান্যঃ সর্ব্বজনবিলক্ষণঃ, ন তু যঃ পশ্যতি ততোঽন্য ইতি ব্যাঘাতাৎ, অত্রাপি কর্ম্মণি ক্রিয়ায়াং কর্ত্তরি চাশ্চর্য্যবদিতি যোজ্যম্। তত্র কর্ম্মণঃ কর্ত্তুশ্চ প্রাগাশ্চর্য্যত্বং ব্যাখ্যাতং, ক্রিয়ায়াস্তু ব্যাখ্যায়তে, সর্ব্বশব্দাবাচ্যস্য শুদ্ধস্যাত্মনো যদ্বচনং তদাশ্চর্য্যবৎ। তথাচ শ্রুতিঃ, "যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ" ইতি কেনাপি শব্দেনাবাচ্যস্য শুদ্ধস্যাত্মনো বিশিষ্টশক্তেন পদেন জহদজহৎস্বার্থলক্ষণয়া কল্পিতসম্বন্ধেন লক্ষ্যতাবচ্ছেদকমন্তরেণৈব প্রতিপাদনং, তদপি নির্ব্বিকল্পকসাক্ষাৎকাররূপমত্যাশ্চর্য্যমিত্যর্থঃ। অথবা বিনা শক্তিং বিনা লক্ষণাং বিনা সম্বন্ধান্তরং সুষুপ্তোত্থাপকবাক্যবৎ তত্ত্বমস্যাদিবাক্যেন যদাত্মতত্ত্বপ্রতিপাদনং তদাশ্চর্য্যবৎ শব্দশক্তেরচিন্ত্যত্বাৎ। ন চ বিনা সম্বন্ধং বোধনেতি প্রসঙ্গঃ, লক্ষণাপক্ষেঽপি তুল্যত্বাৎ শক্যসম্বন্ধস্যানেকসাধারণত্বাৎ তাৎপর্য্যবিশেষান্নিয়ম ইতি চেৎ, তস্যাপি সর্ব্বান্ প্রত্যবিশেষাৎ। কশ্চিদেব তাৎপর্য্যবিশেষমবধারয়তি ন সর্ব্ব ইতি চেৎ হন্ত তর্হি পুরুষগত এব কশ্চিদ্বিশেষো নির্দ্দোষত্বরূপো নিয়ামকঃ, সচাস্মিন্ পক্ষেঽপি ন দণ্ডবারিতঃ। তথাচ যাদৃশস্য শুদ্ধান্তঃকরণস্য তাৎপর্য্যানুসন্ধানপুরঃসরং লক্ষণয়া বাক্যার্থাবোধো ভবান্তিরঙ্গীক্রিয়তে, তাদৃশস্যৈব কেবলঃ শব্দবিশেষো, অখণ্ডসাক্ষাৎকারং বিনাপি সম্বন্ধেন জনয়তীতি কিমনুপপন্নম্। এতস্মিন্ পক্ষে শব্দবৃত্ত্যবিষয়ত্বাৎ, "যতো বাচো নিবর্ত্তন্তে" ইতি সুতরামুপপন্নম্। অয়ঞ্চ ভগবদভিপ্রায়ো বার্ত্তিককারৈঃ প্রপঞ্চিতঃ। "দুর্ব্বলত্বাদবিদ্যায়া আত্মত্বাদ্বোধরূপিণঃ। শব্দশক্তেরচিন্ত্যত্বাদ্বিদ্মস্তন্মোহহানতঃ॥ অগৃহীত্বৈব সম্বন্ধমভিধানাভিধেয়য়োঃ। হিত্বা নিদ্রাং প্রবুধ্যন্তে সুষুপ্তে বোধিতাঃ পরৈঃ॥ জাগ্রদ্বন্ন যতঃ শব্দং সুষুপ্তে বেত্তি কশ্চন। ধ্বস্তেঽতোঽজ্ঞানতোঽজ্ঞানে ব্রহ্মাস্মীতি ভবেৎ ফলম্॥ অবিদ্যাঘাতিনঃ শব্দাদ্যাহংব্রহ্মেতি ধীর্ভবেৎ। নশ্যত্যবিদ্যয়া সার্দ্ধং হত্বা রোগমিবৌষধম্॥" ইত্যাদিনা গ্রন্থেন তদেবং বচনবিষয়স্য বক্তুর্ব্বচনক্রিয়ায়াশ্চাত্যাশ্চর্য্যরূপত্বাদাত্মনো দুর্ব্বিজ্ঞানত্বমুক্ত্বা শ্রোতুর্দুর্ল্লভত্বাদপি তদাহ আশ্চর্য্যবচ্চৈনমন্যঃ শৃণোতি। শ্রুত্বাপ্যেনং বেদেতি অন্যো দ্রষ্টুর্ব্বক্তুশ্চ মুক্তাদ্বিলক্ষণো মুমুক্ষুর্ব্বক্তারং ব্রহ্মবিদং বিধিবদুপসৃত্য এনং শৃণোতি শ্রবণাখ্যবিচারবিষয়ীকরোতি বেদান্তবাক্যতাৎপর্য্যনিশ্চয়েনাবধারয়তীতি যাবৎ। শ্রুত্বাচৈনং মনননিদিধ্যাসনপরিপাকাদ্বেদাপি সাক্ষাৎকরোত্যপি আশ্চর্য্যবৎ তথাচাশ্চর্য্যবৎ পশ্যতি কশ্চিদেনমিতি ব্যাখ্যাতম্। তত্রাপি কর্ত্তুরাশ্চর্য্যরূপত্বমনেকজন্মানুষ্ঠিতসুকৃতক্ষালিতমনোমলতয়াতিদুর্ল্লভত্বাৎ। তথাচ বক্ষ্যতি, "মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিদ্যততি সিদ্ধয়ে। যততামপি সিদ্ধানাং কশ্চিন্মাং বেত্তি তত্ত্বতঃ" ইতিঃ॥ "শ্রবণায়াপি বহুভির্যো ন লভ্যঃ, শৃণ্বন্তোঽপি বহবো যং ন বিদ্যুঃ, আশ্চর্য্যোঽস্য বক্তা কুশলোঽস্য লব্ধা আশ্চর্য্যো জ্ঞাতা

কুশলানুশিষ্টঃ" ইতি শ্রুতেশ্চ এবং শ্রবণশ্রোতব্যয়োরাশ্চর্য্যত্বং প্রাগ্ব্যাখ্যেয়ম্। নমু যঃ শ্রবণমননাদিকং করোতি স আত্মানং বেদেতি কিমাশ্চর্য্যমত আহ নচৈব কশ্চিদিতি। চকারঃ ক্রিয়াকর্ম্মপদয়োরনুসঙ্গার্থঃ, কশ্চিদেনং নৈব বেদ শ্রবণাদিকং কুর্ব্বন্নপি, তদকুর্ব্বংস্তু ন বেদেতি কিমু বক্তব্যং, ঐহিকমপ্যপ্রস্তুতপ্রতিবন্ধেন তদ্দর্শনাদিতি ন্যায়াৎ। উক্তঞ্চ বার্ত্তিককারৈঃ "কুতস্তজ্জ্ঞানমিতি চেৎ তদ্ধি বন্ধপরিক্ষয়াৎ। অসাবপি চ ভূতো বা ভাবী বা বর্ত্ততেঽথবে"তি শ্রবণাদি কুর্ব্বতামপি প্রতিবন্ধপরিক্ষয়াদেব জ্ঞানং জায়তে, অন্যথা তু ন, সচ প্রতিবন্ধপরিক্ষয়ঃ কস্যচিদ্ভূত এব, যথা হিরণ্যগর্ভস্য কস্যচিৎ ভাবী যথা বামদেবস্য কস্যচিদ্বর্ত্ততে যথা শ্বেতকেতোঃ। তথাচ প্রতিবন্ধক্ষয়স্যাতিদুর্লভত্বাৎ "জ্ঞানমুৎপদ্যতে পুংসাং ক্ষয়াৎ পাপস্য কর্ম্মণঃ" ইতি স্মৃতেশ্চ, দুর্বিজ্ঞেয়োঽয়মাত্মেতি নিগলিতোঽর্থঃ। যদি তু শ্রুত্বাপ্যেনং বেদ নচৈব কশ্চিদিত্যেব ব্যাখ্যায়েত তদা "আশ্চর্য্যো জ্ঞাতা কুশলানুশিষ্টঃ" ইতিশ্রুত্যেকবাক্যতা ন স্যাৎ "যততামপি সিদ্ধানাং কশ্চিন্মাং বেত্তি তত্ত্বতঃ" ইতি ভগবদ্বচনবিরোধশ্চেতি বিবক্ষিতবিশেষঃ কর্ত্তব্যঃ। অথবা নচৈব কশ্চিদিত্যস্য সর্ব্বত্র সম্বন্ধঃ কশ্চিদেনং ন পশ্যতি ন বদতি ন শৃণোতি শ্রুত্বাপি ন বেদেতি পঞ্চ প্রকারা উক্তাঃ। কশ্চিৎ পশ্যতি ন বদতি, কশ্চিৎ পশ্যতি চ বদতি চ, কশ্চিৎ তদ্বচনং শৃণোতি চ তদর্থং জানাতি চ, কশ্চিৎ শ্রুত্বাপি ন জানাতি, কশ্চিত্তু সর্ব্বথাঽভূত ইতি। অবিদ্বৎপক্ষে তু অসম্ভাবনাবিপরীতভাবনাভিভূতত্বাদাশ্চর্য্যতুল্যত্বং দর্শনবদনশ্রবণেষ্বিতি নিগদব্যাখ্যাতঃ শ্লোকঃ। চতুর্থপাদে তু দৃষ্ট্বোক্ত্বা শ্রুত্বাপীতি যোজনা ॥ ২৯ ॥

**নীলকণ্ঠ।**—নমু বজ্রপঞ্জরতুল্যস্য সর্ব্বপ্রমাণসিদ্ধস্য বিয়দাদিপ্রপঞ্চস্য কথং রজ্জুরগাদিবদজ্ঞানপ্রভবত্বেনাত্যন্ততুচ্ছত্বমুচ্যতে কথং বা কর্ম্মজ্ঞানকাণ্ডাপেক্ষিতমাত্মনো যজ্ঞাদিকর্ত্তৃত্বং শ্রবণাদিকর্ত্তৃত্বঞ্চাপহ্নূয়তে ইত্যাশঙ্ক্যাহ আশ্চর্য্যবদিতি। কশ্চিৎ জ্ঞাতাত্মতত্ত্বঃ এনং, অতীতানন্তরশ্লোকোক্তং ভূতগ্রামং আশ্চর্য্যবৎ আশ্চর্য্যং অদ্ভুতং স্বপ্নমায়েন্দ্রজালাদিকং তেন তুল্যং আশ্চর্য্যবৎ তথাভূতং পশ্যতি, তথা কশ্চিদেনং আশ্চর্য্যবৎ বদতি, সত্ত্বেন অসত্ত্বেন বা নিরূপয়িতুমশক্যমপি অনির্ব্বচনীয়েনৈব লোকপ্রসিদ্ধেন রূপেণোপপাদয়তি। তথাহি, রজ্জুরগবৎ প্রপঞ্চঃ সংশ্চেৎ "নেহ নানাস্তি কিঞ্চন" ইতি শ্রুত্যা ন বাধ্যেত, অসংশ্চেন্ন প্রতীয়েত, তস্মাদনির্ব্বচনীয়োঽয়মিতি, তদিদং, সর্ব্বব্যবহারাস্পদত্বেঽপি প্রপঞ্চস্য মিথ্যাত্বোপপাদনমত্যাশ্চর্য্যমিত্যর্থঃ। তথা এনং প্রপঞ্চং অন্য আশ্চর্য্যবৎ শৃণোতি, ইমে লোকা ইমে দেবা ইমে বেদা ইদং সর্ব্বং যদয়মাত্মেতি প্রত্যক্ষেণ অনাত্মত্বেনা উপলভ্যমানস্যাপি প্রপঞ্চস্য যৎ প্রত্যগভিন্নত্বেন শ্রবণং তদত্যন্তম্ আশ্চর্য্যম্, নহীয়ং শ্রুতিঃ যজমানঃ প্রস্তর ইত্যাদিবদুপচরিতার্থা, প্রপঞ্চস্যাত্মনঃ পৃথক্ত্বে আত্মনো বা অরে দর্শনেন শ্রবণেন, মত্যা বিজ্ঞানেনেদং সর্ব্বং বিদিতং ভবতীত্যেকবিজ্ঞানাৎ সর্ব্ববিজ্ঞানপ্রতিজ্ঞোপরোধাপত্তেঃ। ন চ প্রতিজ্ঞাপ্যৌপচারিকী প্রদেশান্তরে স্থিতস্য যথা সৌম্যৈকেন মৃৎপিণ্ডেন সর্ব্বং মৃণ্ময়ং বিজ্ঞাতং স্যাদিতি দৃষ্টান্তস্যোপরোধাপত্তেঃ, তস্মাৎ প্রতিজ্ঞাদৃষ্টান্তনিগমনানামেকবাক্যত্বাৎ ন প্রপঞ্চাত্মাত্মত্বম্. তচ্চ ভেদগ্রাহিপ্রত্যক্ষবিরোধাদাশ্চর্য্য-

মিব শৃণোতি, তথা কশ্চিদেনং প্রপঞ্চং, প্রত্যগনন্যত্বেন শ্রুত্বা অপিশব্দাৎ উক্ত্বা স্বপ্নাদি-দৃষ্টান্তৈরুপপাদ্য দৃষ্ট্বা ধ্যানেন চ সাক্ষাৎ কৃত্বা অপি তত্ত্বতো ন বেদ ন জানাতি। তথাহি প্রাপ্যাপি প্রজ্ঞা তীব্রবিক্ষেপবতঃ পরিক্ষীয়তে ইতি বক্ষ্যতি, তস্মাদাত্মৈক্যাৎ সম্ভবত্যেব প্রপঞ্চস্য রজ্জুরগাদিতুল্যত্বেন তুচ্ছত্বম্। যদ্বা এনং আত্মানং কর্তৃত্বভোক্তৃত্বদুঃখিত্বানিত্যত্ব-জড়ত্বসাঙ্গত্বপরিচ্ছিন্নত্বাদিধর্মবত্ত্বয়া প্রসিদ্ধমপি তত্ত্বমসীত্যাগমোত্থয়া ব্রহ্মাকারান্তঃকরণবৃত্ত্যা ব্রহ্মবিদ্যাখ্যয়া অকর্তারমভোক্তারমানন্দঘনং সত্যচিদ্রূপমসঙ্গমনন্তমপরোক্ষীকরোতীতি মহদাশ্চর্য্যম্, যতঃ পশ্যতি তদাশ্চর্য্যবদিতি ক্রিয়াবিশেষণং বা, আবিদ্যকমপি দর্শনমবিদ্যা-স্বাত্মানঞ্চ কতকরজোবন্নিবর্তয়তীতি, যদ্বা যঃ পশ্যতি স আশ্চর্য্যবদিতি কর্তৃবিশেষণম্, যত এক এব বিদ্বান্ সমাধিব্যুত্থানয়োঃ পরস্পরবিরুদ্ধমাত্মনো ব্রহ্মভাবং জীবভাবঞ্চ যাবদারব্ধ-ক্ষয়মনুভবতীতি তথা বাঙ্মনসাতীতমপ্যাত্মানং যদ্বাচা বদতি তদপ্যাশ্চর্য্যম্, অগৃহীতসঙ্গতিকেনাপি শব্দেন যথা সুপ্তঃ প্রবোধ্যতে তদ্বৎ। যথোক্তং বার্ত্তিকে, "অগৃহীত্বৈব সম্বন্ধমভিধানাভিধেয়য়োঃ। হিত্বা নিদ্রাং প্রবুধ্যন্তে সুষুপ্তে বোধিতাঃ পরৈঃ ॥ জাগ্রদ্বন্ন যতঃ শব্দং সুষুপ্তে বেত্তি কশ্চন। ধ্বস্তেঽতো জ্ঞানতোঽজ্ঞানে ব্রহ্মাস্মীতি ভবেৎ ফলম্ ॥ অবিদ্যাঘাতিনঃ শব্দাৎ যাঽহংব্রহ্মেতি ধীর্ভবেৎ। নশ্যত্যবিদ্যয়া সার্দ্ধং হত্বা রোগমিবৌষধম্ ॥" ইতি। তথা যঃ শৃণোতি সোঽপি আশ্চর্য্যবৎ, অতিদুর্লভ ইত্যর্থঃ। "শ্রবণায়াপি বহুভির্যো ন লভ্যঃ" ইতি শ্রুতেঃ, "শৃণ্বন্তোঽপি বহবো যন্ন বিদ্যুঃ" ইতি শ্রুতির্দ্বিতীয়পাদার্থং সংগৃহ্লাতি। শ্রুত্বাপ্যেনমিতি "আশ্চর্য্যো বক্তা কুশলোঽস্য লব্ধা আশ্চর্য্যো জ্ঞাতা কুশলেনানুশিষ্টঃ" ইতি উত্তরার্দ্ধস্থ শ্লোকপূর্ব্বার্দ্ধেন সংগৃহীত ইতি জ্ঞেয়ম্। দুর্ব্বিজ্ঞেয়োঽয়মাত্মা অতস্ত্বং তজ্জ্ঞানার্থং যতস্বেতি ভাবঃ ॥ ২৯ ॥

বিশ্বনাথ।—ননু কিমিদং আশ্চর্য্যং ব্রূষে। কিঞ্চৈতদপ্যাশ্চর্য্যং যদেবং প্রবোধ্য-মানস্যাপ্যবিবেকো নাপযাতি ইতি তত্র সত্যমেবমেবেত্যাহ আশ্চর্য্যবদিতি। এনং আত্মানং দেহঞ্চ তদুভয়রূপং সর্ব্বলোকং ॥ ২৯ ॥

তাৎপর্য্য।—হে ভ্রাতঃ অর্জ্জুন! কেবল যে তুমিই দুরবগম্য রহস্যপূর্ণ আত্মতত্ত্ব বিষয়ক বিবিধ তত্ত্বকথা ও উপদেশ-বাক্য শ্রবণ করিয়া, আত্মার যথার্থ ভাব সম্যগ্রূপে প্রণিধান করিতে অক্ষম হইতেছ এবং মদীয় বাক্যাবলী নিরতিশয় অসম্ভব জ্ঞান করিয়া বিস্ময়-স্তিমিত-নেত্রে আমার প্রতি চাহিয়া রহিয়াছ, এরূপ নহে। এই আত্মতত্ত্ব এরূপ রহস্যজালে বিজড়িত, যে কেহই তাহার মর্ম্ম সহসা ধারণা করিতে সক্ষম হন না। গুরূপদেশে যাঁহার হৃদয়-কন্দরস্থ অন্ধকার রাশি বিগত হইয়াছে, এবং আত্ম-দর্শনরূপ অপরিসীম সৌভাগ্য সংঘটিত হইয়াছে, তিনিও বিস্ময়-পরিপ্লুত ভাবে আত্মাকে দর্শন করেন। যে ব্যক্তি আত্মতত্ত্ব পর্য্যালোচনারূপ প্রসঙ্গে

নিমগ্ন থাকেন,তিনিও ইহাঁকে অদ্ভুতের একশেষ বলিয়া বর্ণনার উপসংহার করেন। যে ব্যক্তি আত্মতত্ত্ববিষয়ক অসম্ভববৎ বৃত্তান্ত সমূহ আকর্ণন করিতে প্রবৃত্ত হন, তিনিও সকলই অলৌকিক কথা মনে করিয়া অভিভূত হন এবং কোনমতেই ইহাঁকে হৃদয়ঙ্গম করিতে না পারিয়া অবসন্ন হৃদয়ে নিবৃত্ত হন। ফলতঃ এতদপেক্ষা অত্যদ্ভুত তত্ত্ব আর কিছুই দেখা যায় না। যিনি সংসারের সর্ব্ব বস্তুতে অনুস্যূত রহিয়াছেন, যিনি স্থাবর ও জঙ্গমাদি যাবতীয় ভৌতিক পদার্থে বিনিবিষ্ট রহিয়াছেন, যিনি আমাদের অন্তরে ও বাহ্যে নিরন্তর বিরাজ করিতেছেন এবং যাঁহার অপ্রতিহত প্রভাব-পরতন্ত্র হইয়া বিশ্বব্যাপার নির্ব্বাহিত হইতেছে, সেই সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ, মঙ্গলময় আত্মাকে লোকে দেখিয়াও দেখিতে পায় না, শুনিয়াও তাঁহার কথা ধারণা করিতে পারে না। এতদপেক্ষা অদ্ভুততর প্রহেলিকা আর কিছুই নাই। মনুষ্য ধনলোভে দুস্তর সাগর অতিক্রম করিয়া বণিগ্রূপে পণ্যভারসহ দেশান্তরে উপনীত হয়, বসুন্ধরার বক্ষঃ বিদারণ করিয়া তিমিরাচ্ছন্ন খনি-মধ্য হইতে রত্নরাজি সমুত্তোলন করে এবং জলধির বিপুল গহ্বরে নিমজ্জিত হইয়া মুক্তালাভার্থ শুক্তি সঞ্চয় করে; কিন্তু যে অমূল্য ধন তাহার নিয়ত করায়ত্ত,যে অতুলনীয় রত্ন তাহার অনায়াসলভ্য, যে শ্রেষ্ঠতম মুক্তামালা তাহার সম্মুখে বিরাজিত, সকল সম্পদের সারভূত সেই জ্ঞান ও আনন্দময় আত্মতত্ত্ব বিনির্ণয়ে সে সতত উদাসীন। সে তাঁহাকে দেখিয়াও দেখিতে পায় না এবং তাঁহার কথা শুনিয়াও শুনিতে পায় না; অনাবশ্যক ও হীন প্রসঙ্গের আলোচনায় সে স্বচ্ছন্দে সময়পাত করিবে, প্রতিনিয়ত সংসারের পরুষ সংঘর্ষণে ভগ্ন-মনোরথ ও মৃতকল্প হইবে, সুখের লালসায় সে দুঃখজনক বিবিধ বিষয়ের অনুসরণ করিবে এবং অলীক, অসার, অকর্ম্মণ্য ব্যাপারে জীবনকে বিনিযোজিত করিবে; তথাপি সকল সুখের সারভূত, জ্ঞানানন্দের উৎসস্বরূপ আত্মতত্ত্বের পর্য্যালোচনা করিতে হইলে, সে তাহা ঐন্দ্রজালিকবৎ অসম্ভব ব্যাপার বোধে বিরত হইবে।

এই শ্লোক কঠোপনিষদের দ্বিতীয় প্রপাঠকের সপ্তমমন্ত্রের ছায়া মাত্র। যদিও এই শ্লোকের সহিত তাহার ভাষার সাম্য নাই,তথাপি ভাবগত সাম্য যথেষ্টই পরিদৃষ্ট হয়। ভাষ্য ও টীকাকারগণ উক্ত শ্রৌতমন্ত্র সমুদ্ধৃত করিয়া, বিশেষরূপে আলোচনা করিয়াছেন; সুতরাং এস্থলে তাহার পুনরুল্লেখ

নিষ্প্রয়োজন। পাঠকগণ পশ্চাল্লিখিত তাৎপর্য্য মধ্যে তাহার আলোচনা দেখিতে পাইবেন। অন্যান্য উপনিষদেও এই ভাব বিশেষরূপে পরিব্যক্ত আছে, আমরা পাঠকগণের অবগতির নিমিত্ত কয়েকটী এস্থলে উদ্ধৃত করিতেছি। যথা; বাজসনেয় উপনিষৎ—"অনেজদেকং মনসো জবীয়ো নৈনদ্দেবা আপ্নুবন্ পূর্ব্বমর্ষৎ। তদ্ধাবতোঽন্যানত্যেতি তিষ্ঠৎ তস্মিন্নপো মাতরিশ্বা দধাতি ॥ তদেজতি তন্নৈজতি তদ্দূরে তদ্বন্তিকে। তদন্তরস্য সর্ব্বস্য তদু সর্ব্বস্যাস্য বাহ্যতঃ ॥" ১ প্রপাঠক। ৪।৫ সূত্র। অর্থাৎ তিনি অচল হইলেও সর্ব্বত্র বিদ্যমান, মনের অপেক্ষাও বেগবান্, ইন্দ্রিয় সকলের অগ্রগামী, এজন্য তাহারা তাঁহাকে ধারণ করিতে পারে না, তিনি স্থির হইলেও সর্ব্বাপেক্ষা দ্রুতগামী, তাঁহারই প্রভাবে বায়ু ভৌতিক কর্ম্ম সম্পন্ন করিতেছে। তিনি চলেন, তিনি চলেনও না, তিনি দূরে আছেন, তিনি নিকটেও আছেন, তিনি সকলের অন্তরে আছেন, বাহ্যেও আছেন। কঠোপনিষদে—"তন্দুর্দর্শং গূঢ়মনুপ্রবিষ্টং গুহাহিতং গহ্বরেষ্ঠম্পুরাণম্।" ২ প্র। ১২ সূ। অর্থাৎ সেই ক্লেশদর্শনীয়, গূঢ়, সূক্ষ্মপ্রবিষ্ট, হৃদয়স্থিত, দুর্গম স্থানাবস্থিত পুরাতন দেবকে অধ্যাত্মযোগে জানিয়া ধীর ব্যক্তি হর্ষশোক ত্যাগ করেন। অপিচ অন্যত্র "ধর্ম্মাদন্যত্রাধর্ম্মাদন্যত্রাস্মাৎ কৃতাকৃতাৎ। অন্যত্র ভূতাচ্চ ভাব্যাচ্চ যত্তৎ পশ্যসি তদ্বদ ॥" ২ প্র। ১৪ সূ। অর্থাৎ ধর্ম্ম হইতে স্বতন্ত্র, অধর্ম্ম হইতে স্বতন্ত্র, এই কার্য্যকারণরূপ জগৎ হইতে স্বতন্ত্র, এবং ভূত ও ভবিষ্যৎ হইতে স্বতন্ত্র, যাহা দেখিতে পাইতেছ, তাহা বল। অপিচ—"নৈব বাচা ন মনসা প্রাপ্তুং শক্যো ন চক্ষুষা।" ৬ প্র। ১২ সূ। অর্থাৎ তাঁহাকে বাক্য দ্বারা পাওয়া যায় না, মন দ্বারা পাওয়া যায় না, এবং চক্ষু দ্বারাও পাওয়া যায় না। মুণ্ডকোপনিষৎ—"ন চক্ষুষা গৃহ্যতে নাপি বাচা নান্যৈর্দেবৈস্তপসা কর্ম্মণা বা।" ৩য়। ১ম। ৮। অর্থাৎ চক্ষু, বাক্য, অন্যান্য ইন্দ্রিয়, তপ বা কর্ম্ম কিছুতেই তাঁহাকে পায় না। অপিচ—"নায়মাত্মা, প্রবচনেন লভ্যো ন মেধয়া ন বহুনা শ্রুতেন।" ৩য়। ২য়। ৩। অর্থাৎ এই আত্মা বেদাধ্যাপন বা মেধা বা বহু শাস্ত্রজ্ঞান দ্বারাও লভ্য নহেন। মাণ্ডুক্যোপনিষদে—"নান্তঃপ্রজ্ঞং ন বহিঃপ্রজ্ঞং নোভয়তঃ প্রজ্ঞং ন প্রজ্ঞানঘনং ন প্রজ্ঞং নাপ্রজ্ঞম্। অদৃষ্টমব্যবহার্য্যমগ্রাহ্যমলক্ষণমচিন্ত্যমব্যপদেশ্যমেকাত্ম্যপ্রত্যয়সারং প্রপঞ্চোপশমং শান্তং শিবমদ্বৈতং স আত্মা স বিজ্ঞেয়ঃ।" ৭।

অর্থাৎ আত্মা অন্তঃপ্রজ্ঞ (মনের দ্বারা যাহা জানা যায়, তাহাই যে জানে) নহেন, বহিঃপ্রজ্ঞ (বাহ্যবিষয় যে জানে) নহেন, উভয়প্রজ্ঞ নহেন, প্রজ্ঞানঘন নহেন, প্রজ্ঞ নহেন, অপ্রজ্ঞ নহেন, তিনি অদৃষ্ট, অব্যবহার্য্য, অগ্রাহ্য, অলক্ষণ, অচিন্ত্য, অব্যপদেশ্য, একাত্ম্য প্রত্যয়রূপ, প্রপঞ্চাতীত, শান্ত, মঙ্গলময়, অদ্বৈত সেই আত্মা বিশেষ জ্ঞাতব্য'। উল্লিখিত শ্রৌত বচন সমূহোক্ত আত্ম-বিবরণ পাঠ করিয়া সকলেই বুঝিবেন যে, এরূপ আত্মার সকলই আশ্চর্য্যবৎ, সন্দেহ নাই। দেবরাজ ইন্দ্র, ঋষিরাজ নারদ ইত্যাদি সর্ব্বজ্ঞানসম্পন্ন বন্দনীয় ব্যক্তিগণও আত্ম-তত্ত্ব বিষয়ে অমাচ্ছন্ন হইয়াছিলেন এবং বহু জ্ঞানোপদেশ লাভ করিয়াও আত্ম-যাথাত্ম্য সহজে ধারণা করিতে পারেন নাই।

পূজ্যপাদ বলদেব বিদ্যাভূষণ ও নীলকণ্ঠ সুরি মহাশয়ের অভিপ্রায়। "ভগবন্! আপনি সর্ব্বজ্ঞ, স্বীয় বিদ্যাবলে আপনি আত্ম-তত্ত্ব সকল অবগত আছেন; সুতরাং আপনাকে শোক মোহ অভিভূত করিতে সমর্থ হয় না। আমি অল্পদর্শী ও অল্পজ্ঞ এবং আমার হৃদয় অজ্ঞানে পরিপূরিত; শোক নিবারণার্থ আত্ম-তত্ত্ববিষয়ে যে সকল উপদেশ প্রদান করিয়াছেন, তাহা আমার হৃদয়ে অলব্ধপদ হইয়া অপসৃত হইয়াছে, অর্থাৎ আপনার বাক্য পুনরায় আপনাতেই প্রত্যাগত হইয়াছে; আমি কিছুই ধারণা করিতে পারি নাই। অতএব হে করুণাময়! দয়া করিয়া সদুপদেশ প্রদান পূর্ব্বক আমার শোক-মোহ বিদূরিত করুন। পক্ষান্তরে সর্ব্ব-প্রমাণ-সিদ্ধ এবং বজ্র-নির্ম্মিত পঞ্জরের ন্যায় অখণ্ডনীয় পৃথিব্যাদি ভূত-নিচয়কে আমি কিরূপে রজ্জুতে কল্পিত সর্পের ন্যায় মিথ্যা জ্ঞান করিব? আমি চির-সংস্কারের বশীভূত হইয়া কর্ম্মকাণ্ডোক্ত ক্রিয়াকলাপের অনুষ্ঠান করিয়া আসিতেছি, শত্রু-জয়-লালসায় কঠোর ব্রত ধারণপূর্ব্বক হিমালয়-শিখরে পার্ব্বতী-পতিকে বহুদিন আরাধনা করিয়াছি, স্বর্গধামে সুরপতি ইন্দ্রের এবং ধরাতলে ত্রিলোক-পতি আপনার উপাসনা করিতেছি। আমি আপনার চরণপ্রসাদে সাগরাম্বরা বসুন্ধরাকে জয় করিয়া ধনরাশি আহরণ পূর্ব্বক রাজসূয়াদি যজ্ঞকার্য্য সম্পন্ন করিয়াছি। এইক্ষণে তৎসমস্ত কর্ম্ম আমি করি নাই, ইহা কিরূপে স্থির করিব? কিরূপেই বা দৃঢ়-বদ্ধমূল সংস্কার সকল উন্মূলিত করিয়া স্বকৃত ক্রিয়াকলাপের কর্তৃত্ব আত্মা হইতে অপনীত

করিব ?" অর্জ্জুনের এবংবিধ প্রশ্নের উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন। হে অজ্ঞানান্ধ অর্জ্জুন! আত্ম-তত্ত্ব অতীব গূঢ়, ইহা প্রত্যক্ষ বস্তুর ন্যায় সৎ কিম্বা আকাশকুসুমের ন্যায় অসৎ তাহা স্থির করা যায় না। মানব ত দূরের কথা, নারদাদি দেবর্ষিগণ ও ব্রহ্মাদি দেবগণও এই বিষয়ের সম্যক্ তথ্য অবগত নহেন, আত্ম-তত্ত্ব বিষয়ক সকলই আশ্চর্য্য। আত্মা বিকারক পদার্থ দ্বারা অস্পৃষ্ট হইলেও, বিরুদ্ধ ধর্ম্মবিশিষ্ট, পরমাণুর ন্যায় অণু হইলেও, বৃহৎ পদার্থের ন্যায় জগদ্ব্যাপক; অতএব আত্ম-বিষয়ে উপদেশ প্রদান করাও দুরূহ ব্যাপার। কোন ভাগ্যবান্ আত্ম-তত্ত্ব-জিজ্ঞাসু মানব, জন্মান্তরীণ কর্ম্ম দ্বারা ক্ষীণপাপ ও স্বধর্ম্মানুষ্ঠানের দ্বারা বিশুদ্ধ-হৃদয় হইয়া ভগবৎ-কৃপায় সদ্গুরুর প্রসাদ লাভ করতঃ, আত্ম-তত্ত্ব বিষয় কথঞ্চিৎ অনুভব করিয়া থাকেন। আবার কোন কোন অতত্ত্ববিৎ পুরুষ বলেন যে, এই প্রপঞ্চ জগৎ যেহেতু ব্যবহার যোগ্য, অতএব তাহা রজ্জুতে কল্পিত সর্পের ন্যায় মিথ্যা, ইহা কিরূপে সম্ভবপর হইবে ? সুতরাং আত্মতত্ত্ব অতীব আশ্চর্য্য। কোন কোন অল্পদর্শী মানব শ্রীগুরুর নিকটে এই প্রপঞ্চ জগৎ আত্মা হইতে স্বতন্ত্র, এরূপ শ্রবণ ও নানা দৃষ্টান্ত দ্বারা তাহা প্রমাণীকৃত করিয়া এবং ধ্যান দ্বারা সাক্ষাৎকার করিয়াও আত্মতত্ত্ব জানিতে সক্ষম হন না। কারণ গুরূপদেশ দ্বারা আত্মজ্ঞান কিঞ্চিৎ প্রাপ্ত হইলেও, প্রাক্তন সংস্কারের প্রাবল্য হেতু তাহা পরিক্ষীণ হয়। অতএব রজ্জুতে কল্পিত সর্প যেমন রজ্জুতত্ত্ব জ্ঞানে তুচ্ছ (মিথ্যা) বোধ হয়, তদ্রূপ একই আত্মা সর্ব্বত্র বিরাজ করিতেছে, এবংবিধ আত্মযাথার্থ্যানুভব দ্বারা নিখিল দ্বৈত প্রপঞ্চের তুচ্ছত্ব প্রতীতি হয়। আর ইহাও বুঝিবে যে, আত্মা কর্ত্তৃত্ব, ভোক্তৃত্ব, জড়ত্বাদি ধর্ম্মবান্ বলিয়া প্রসিদ্ধ হইলেও "তত্ত্বমসি" প্রভৃতি মহাবাক্যোৎপন্ন ব্রহ্মাকার অন্তঃকরণ বৃত্তিরূপ ব্রহ্মবিদ্যা দ্বারা আত্মার কর্ত্তৃত্ব, ভোক্তৃত্ব ধর্ম্ম সকল নিবৃত্ত হইবে এবং সচ্চিদানন্দময়, সৎস্বরূপের স্ফূর্ত্তি হইবে। অতএব ইহা হইতে আর মহদাশ্চর্য্য কি ? যেমন কতক অর্থাৎ নির্ম্মলি সংসর্গে জলের মালিন্য নিবৃত্ত হইয়া স্বচ্ছতা আসিয়া উপস্থিত হয়, তদ্রূপ ব্রহ্মবিদ্যা প্রভাবে অবিদ্যাদি বিলসিত দ্বৈতরাজ্যে জীবভাব অপগত হইয়া জরা-মরণ-রহিত, অদ্বৈত ও সদানন্দময় ব্রহ্মভাব সমুপস্থিত হয়। অতএব হে বয়স্য অর্জ্জুন! আত্মতত্ত্ব অতিশয় দুরধিগম্য বলিয়া

তুমি নিরুৎসাহ হইও না, তত্ত্বজ্ঞানার্থ যত্ন করিলে তুমি আত্মসাক্ষাৎকার করিবে এবং ক্রমে দুস্তর শোকসাগরও উত্তীর্ণ হইবে। এই বিষয় নিম্নে পূজ্যপাদ মধুসূদনের তাৎপর্য্যে বিশেষরূপে বিবৃত হইবে।

পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতীর অভিপ্রায়। সখে! যদি বল যে "আমি তো আমি, কত শত শত বিদ্বান্ ব্যক্তিও তো শোক প্রকাশ করিয়া থাকেন, তবে কেন বৃথা আমাকে বারংবার তিরস্কার করিতেছ? আর আমি যে তোমার কথার কিছু অর্থ বুঝিতে পারিতেছি না, তাহাতে আমার অণুমাত্র দোষ নাই, দোষ তোমারই; কারণ ন্যায় শাস্ত্রে কথিত আছে, "যেখানে শ্রোতা বুঝিতে না পারে, সেখানে বক্তারই দোষ।"

এই কল্পিত বাক্যের উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন, 'তোমার এই দুইটী আশঙ্কাই অমূলক; কারণ তুমি যাঁহাদিগকে বিদ্বান্ বলিয়া মনে করিতেছ, তাঁহারা তোমারই মত আত্ম-তত্ত্ব-জ্ঞান-দরিদ্র বলিয়াই শোক করিয়া থাকেন। আরও দেখ, ক্ষেত্র উত্তম না হইলে তাহাতে উপ্ত বীজ কোনরূপ ফলদায়ক হয় না; সেইরূপ অন্তঃকরণ সুনির্ম্মল না হইলে তাহাতে শাস্ত্রোপদেশ স্বরূপ বীজও ফলদায়ক হয় না। যে ব্যক্তির অন্তঃকরণ মলিন, সে ব্যক্তি আত্মপ্রতিপাদক শাস্ত্রের সার মর্ম্ম হৃদয়ঙ্গম করিতে সক্ষম হয় না। তোমার বিদ্বান্‌বর্গেরও যেরূপ অন্তঃকরণ সুবিমল, তোমার নিজেরও তদ্রূপ; সুতরাং আত্মপ্রতিপাদক শাস্ত্রের মর্ম্মও সেই-রূপই হৃদয়ঙ্গম করিয়াছ! হে অসূক্ষ্মদর্শিন্! আত্মপদার্থ সহজে জানা যায় না, আত্মা দুর্ব্বিজ্ঞেয়। কেন যে আত্মা দুর্ব্বিজ্ঞেয় তাহা বলিতেছি, শ্রবণ কর। যেরূপ বহুরূপী নামক সরীসৃপ-বিশেষের রূপ নির্ণয় করা সমস্যা বিশেষ, আত্মস্বরূপ-বিনির্ণয়ও তদ্রূপ। আত্মা সর্ব্বাশ্চর্য্যময়। আত্ম-যাথাত্ম্য নির্ণয়ের সমস্তই আশ্চর্য্যময়। আত্মার দর্শনকর্ত্তা আশ্চর্য্যময়; যে আত্মাকে দর্শন করিতে হইবে, সেই দর্শনক্রিয়ার কর্ম্মস্বরূপ আত্মা আশ্চর্য্যময়, আত্মাকে দর্শনরূপ ক্রিয়াও আশ্চর্য্যময়। আত্মবিষয়ক সকলই আশ্চর্য্যময়। আত্ম-সাক্ষাৎকার সকলের অদৃষ্টে সংঘটিত হয় না। শম-দমাদি সাধন-সম্পন্ন সন্ন্যাসীবর্গের মধ্যেও কোন কোন ভাগ্যবানের ভাগ্যেই ইহা সংঘটিত হয়। তাদৃশ পরমানন্দ লাভ করাও সহজ-সাধ্য নহে। আত্ম-তত্ত্ব জিজ্ঞাসুকে প্রথমতঃ অধিকারী (১০৭ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) হইতে

হইবে, পরে সদ্‌গুরুর (৪৬ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) নিকট গমন করিয়া দীক্ষিত হইতে হইবে; পরে তিনি কৃপা করিয়া অধ্যারোপ ও অপবাদ * ন্যায়ে (যুক্তিমূলক দৃষ্টান্ত-বিশেষের নাম ন্যায়) যে সমস্ত তত্ত্বকথা বুঝাইয়া দিবেন, সেই গুলির শ্রবণ, মনন ও নিদিধ্যাসন † করিতে হইবে। ইহার সঙ্গে সঙ্গে

* "অসর্পভূতে রজ্জৌ সর্পারোপবৎ বস্তুন্যবস্ত্বারোপঃ অধ্যারোপঃ। বস্তু সচ্চিদানন্দমদ্বয়ং ব্রহ্ম, অজ্ঞানাদিসকলজড়সমূহঃ অবস্তু। অপবাদো নাম রজ্জুবিবর্ত্তস্য সর্পস্য রজ্জুমাত্রত্ববৎ বস্তুবিবর্ত্তস্য অবস্তুনঃ অজ্ঞানাদেঃ প্রপঞ্চস্য বস্তুমাত্রত্বম্। তদুক্তং—"সতত্ত্বতোঽন্যথা প্রথা বিকার ইত্যুদীরিতঃ। অতত্ত্বতোঽন্যথা প্রথা বিবর্ত্ত ইত্যুদীরিতঃ॥" বেদান্তসার। যেরূপ রজ্জু প্রকৃত সর্প না হইলেও তাহাতে ভ্রমক্রমে অজ্ঞানবশতঃ সর্প আরোপিত হয়, অর্থাৎ সেই রজ্জুকে সর্প বলিয়া বোধ হয়, সেইরূপ সচ্চিদানন্দ অদ্বয় ব্রহ্মবস্তুতে অবস্তুভূত অজ্ঞানাদি সমস্ত জড় সমূহের আরোপের নাম অধ্যারোপ।

যেরূপ রজ্জুবিবর্ত্ত সর্পের রজ্জুত্বই অপবাদ, সেইরূপ বস্তুবিবর্ত্ত অজ্ঞানাদি সমস্ত অবস্তু প্রপঞ্চের বস্তুত্বই অপবাদ। অপবাদ শব্দের মৌলিক অর্থ নাশ। যাহার যাহা প্রকৃত স্বরূপ তাহার সেই স্বরূপ হইতে অন্যস্বরূপ প্রাপ্তির নাম "বিবর্ত্ত"। বিবর্ত্ত, অধ্যাস, ভ্রম ইত্যাদি শব্দ প্রায় একার্থ প্রতিপাদক। অর্থাৎ রজ্জুর প্রকৃত স্বরূপ যে রজ্জু সেই যে সর্পরূপ হইয়াছিল, বিচার দ্বারা উক্ত সর্পের অপবাদে রজ্জু স্বরূপ সম্প্রাপ্ত হয়। বিবর্ত্তাধিষ্ঠিত সর্পের অপবাদেই রজ্জুর রজ্জুত্ব সিদ্ধ হয়। এইরূপ ব্রহ্মে বিবর্ত্তাধিষ্ঠিত বহুবিধ অনাত্মধর্ম্মের অপবাদেই ব্রহ্মের ব্রহ্মত্ব সিদ্ধ হয়, ইহারই নাম অপবাদ ন্যায়। অর্থাৎ আচার্য্য শিষ্যকে এইরূপ উপদেশ প্রদান করেন যে, যেরূপে রজ্জুতে অধ্যারোপিত সর্পের অপবাদে রজ্জুর রজ্জুত্ব সিদ্ধ হয়, সেইরূপ ব্রহ্ম বস্তুতে অধ্যারোপিত অবস্তুর অপবাদে ব্রহ্মের ব্রহ্মত্ব সিদ্ধ হয়।—অ. কৃ, গো।

† আচার্য্য প্রথমতঃ তত্ত্বজিজ্ঞাসুকে বুঝাইয়া দেন, যেরূপ অজ্ঞান বশতঃ অসর্পভূত রজ্জুতে সর্প আরোপিত হয়, সেইরূপ জীবগণ অজ্ঞান বশতঃ বস্তুতে অবস্তুর আরোপ করে। আত্মা বা ব্রহ্মবস্তু অদ্বিতীয় ও সচ্চিদানন্দ স্বরূপ; সুতরাং তাঁহার বিনাশ, জ্ঞানাভাব বা আনন্দাভাব হইতে পারে না। এই পরিদৃশ্যমান্ পদার্থ নিচয় জড় ও অজ্ঞানবিজৃম্ভিত, এতৎ সমুহ (অজ্ঞান, ইন্দ্রিয়, দেহাদি) আত্মা নহে; কারণ এতৎ সমস্ত নশ্বরতাদিদোষ-দুষ্ট ও অনাত্মধর্ম্মে পরিপূরিত। (তৎ ত্বমসি) তুমি সেই ব্রহ্ম স্বরূপ। অতএব তোমারও বিনাশ নাই। ইত্থং বাক্যোত্তদর্থানুসন্ধানং শ্রবণং ভবেৎ। যুক্ত্যা সম্ভাবিতত্বানুসন্ধানং মননন্তু তৎ॥ তাভ্যাং নির্ব্বিচিকিৎসেঽর্থে চেতসঃ স্থাপিতস্য যৎ। একতানত্বমেতদ্ধি নিদিধ্যাসনমুচ্যতে॥ ধ্যাতৃধ্যানে পরিত্যজ্য ক্রমাদ্ধ্যেয়ৈকগোচরম্। নিবাতদীপবচ্চিত্তং সমাধিরভিধীয়তে॥ পঞ্চদশী—তত্ত্ববিবেকঃ। আচার্য্যোপদিষ্ট পূর্ব্বোক্তরূপ জীবব্রহ্মৈক্য বিধায়ক তত্ত্বমসি প্রভৃতি বাক্য সমূহ দ্বারা (অর্থাৎ তত্ত্বমসি প্রভৃতি বাক্যের উপদেশ আচার্য্যের নিকট লাভ করিয়া) সেই তত্ত্বমস্যাদি বাক্যের যে অর্থানুসন্ধান অর্থাৎ জীব ও ব্রহ্মের একত্ব লক্ষণের অনুসন্ধান, তাহারই নাম "শ্রবণ"। বহুবিধ যুক্তি দ্বারা যে সম্ভাবিতত্বের অনুসন্ধান তাহার নাম "মনন"। অর্থাৎ শ্রবণানন্তর প্রথমতঃ দেখিতে হইবে যে আচার্য্য বলিলেন, আত্মা সচ্চিদানন্দ, কিন্তু বাস্তবিক আত্মা সচ্চিদানন্দ কি না। সৎশব্দের অর্থ নিত্য, চিৎ শব্দের অর্থ জ্ঞান, এবং আনন্দ অর্থাৎ সুখস্বরূপ। জাগ্রদবস্থায় নানাবিধ (রূপরসাদি) বিষয়ের জ্ঞান হইয়া থাকে বটে কিন্তু বিচার করিয়া দেখিলে জানা যায় যে, কেবল বিষয় ভিন্ন ভিন্ন, জ্ঞান একই। স্বপ্নাবস্থাতেও পরিদৃশ্যমান

বেদান্তাদি শাস্ত্রের উপদেশও গ্রহণ করিতে হইবে। দীর্ঘকাল এইরূপ করিতে করিতে অবিদ্যাকল্পিত সমস্ত দ্বৈত বস্তুরই নিষেধ হইবে। এই

বিষয় ভিন্ন ভিন্ন কিন্তু জ্ঞান একই। স্বপ্ন ও জাগ্রদবস্থার মধ্যে প্রভেদ এই যে, জাগ্রদবস্থায় বিষয় স্থির (অন্য সময়ে দেখিলেও দেখিতে পারা যায়) কিন্তু স্বপ্নাবস্থায় বিষয় স্থির নহে। সুষুপ্তি অবস্থাতেও জ্ঞানের অবস্থিতি দেখিতে পাওয়া যায়; যেহেতু দেখিতে পাওয়া যে, পূর্ব্বে কোন পদার্থ দেখিলে বা শুনিলে অন্য সময়ে তাহার স্মরণ হইতে পারে; অতএব সুষুপ্ত অবস্থায় সুখানুভব জ্ঞান না হইলে সুপ্তোত্থিত পুরুষের, "আমি সুখে নিদ্রা গিয়াছিলাম, কিছুই জানিতে পারি নাই," এইরূপ স্মৃতি হইতে পারিত না; সুতরাং সুষুপ্তি অবস্থাতেও যে জ্ঞান থাকে, তাহা অবশ্য স্বীকার্য্য। অতএব দেখা যাইতেছে যে, যেরূপ জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই ত্রিবিধ অবস্থাতেই এক জ্ঞানেরই অস্তিত্ব, সেইরূপ অতীত, আগামী ও বর্ত্তমান অন্য দিন, মাস, বৎসর, যুগ, কল্পাদিতেও একই জ্ঞানেরই অস্তিত্ব, ইহা স্বীকার করিতে হয়। শুকদেব বলিয়াছেন, নিত্য বস্তু ব্রহ্ম; এখন দেখা যাইতেছে, জ্ঞানও নিত্য অতএব জ্ঞান ব্রহ্মের স্বরূপ। শাস্ত্র বলেন, যাহা যাহা নিত্য, তাহা তাহা সৎ; এখন দেখা যাইতেছে ব্রহ্মবস্তু নিত্য, অতএব তাহা "সৎ"। এবং ব্রহ্মবস্তু পরম প্রেমের (ভালবাসার) আস্পদ বলিয়া আনন্দ স্বরূপ; যেহেতু দেখিতে পাওয়া যায় যে মনুষ্য আপনাকে আপনি যেরূপ ভালবাসে, এরূপ আর (পুত্রকলত্রাদি) কাহাকেও ভালবাসে না। স্ত্রীপুত্রাদিকে ভালবাসিয়া সুখ পায় বলিয়াই মনুষ্য তাহাদিগকে ভালবাসে। বিচার করিয়া দেখিলে জানা যায় যে, আত্মসুখেচ্ছাই সর্ব্বত্র অনুস্যূত ও সেই নিমিত্তই জানিতে পারা যায় যে, আত্মা সুখময়; মনুষ্য কেহ মরিতে চাহে না; চিরকাল বাঁচিয়া থাকিতেই মনুষ্যের সাধ; ইহাও আত্মার আনন্দস্বরূপত্ব প্রতিপাদনের অন্যতম দৃষ্টান্ত। আর কোন কোন মনুষ্য যে আত্মহত্যাদি করে বা মরিতে ইচ্ছা করে, তাহাও আত্মসুখোদ্দেশে, কারণ তাহাদের ইচ্ছা যে "মরিলেই বাঁচি" অর্থাৎ মরিলেই সুখ পাইব; এ যাতনার হস্ত হইতে নিষ্কৃতিলাভ করিব। ইত্যাদি বহুবিধ বিষয় দ্বারা আত্মার পরম প্রেমাস্পদত্ব বা আনন্দত্ব প্রতিপাদিত হয়। অতএব আত্মা আনন্দস্বরূপ।" ইত্যাদি বহুবিধ যুক্তিবলে যে আচার্য্যোপদিষ্ট বাক্যের সম্ভাবিতত্ব (হইতে পারে, ইহা ঠিক বটে,) জ্ঞান তাহার নাম "মনন"। শ্রবণ ও মনন দ্বারা আচার্য্যোপদিষ্ট বিষয়গত সংশয়রাশি বিদূরিত হইলে, উক্ত বিষয়ে ধারণাবিশিষ্ট চিত্তের যে একতানতা, তাহার নাম নিদিধ্যাসন বা ধ্যান। বহুবিধ বাদ্যযন্ত্র একস্বরে বাজিলে তাহাকে একতান বা ঐক্যতানবাদন বলে। এখানেও সেইরূপ। স্বভাবতঃ চিত্ত নানাবিধ বিষয়ে আকৃষ্ট থাকে, কিন্তু যখন সকল বিষয়ে আকৃষ্টচিত্ত একত্রিত হইয়া একতানে সেই শ্রবণ মননাদি সাধন দ্বারা সংশয়পরিহীন ব্রহ্মবিষয়েই আকৃষ্ট বা সংলগ্ন হয়, উক্ত অবস্থার নাম নিদিধ্যাসন। যোগশাস্ত্রে কথিত আছে, "তৎপ্রত্যয়ৈকতানতা ধ্যানম্" সেই ব্রহ্মবস্তুতে বিশ্বাস স্থাপন করিয়া অর্থাৎ সেই সর্ব্ব সংশয়-পরিশূন্য ব্রহ্মবিষয়ে যে একতানতা— একাকার বৃত্তি-প্রবাহ তাহারই নাম ধ্যান; সুতরাং পূর্ব্বাপর পর্য্যালোচনা করিয়া দেখা যায় যে, ধ্যান ও নিদিধ্যাসন এতদুভয়ই একার্থ প্রতিপাদক। মহাত্মা পতঞ্জলির মতে "দেশ-সম্বন্ধশ্চিত্তস্য ধারা", "য এব নির্ব্বিচিকিৎসোঽর্থঃ স এব দেশঃ।" সংশয়-পরিহীন বিষয়ে চিত্তের যে সম্বন্ধ, তাহারই নাম ধারণা। নিদিধ্যাসনের পরিপাকদশাতেই সমাধির আবির্ভাব হয়। নিদিধ্যাসন সময়ে ধ্যাতা (ধ্যানকর্ত্তা), ধ্যান ও ধ্যেয় এতৎ ত্রিতয় অবভাসিত হয় কিন্তু সমাধি অবস্থায় ধ্যাতা ও ধ্যান ক্রিয়া আর অবভাসিত হয় না, তাহার লোপ হয়। তখন ধ্যাতা, ধ্যান ও ধ্যেয় এই তিন মিলিয়া এক হইয়া যায়। কেবলমাত্র ধ্যেয় বিষয় থাকিয়া যায়। সুতরাং

সময় "তৎ ত্বমসি" প্রভৃতি বেদান্ত মহাবাক্যের * বিচার দ্বারা অতি সুনির্ম্মল সর্ব্ববিধ সৎকর্ম্মের ফলস্বরূপ অন্তঃকরণ বৃত্তিতে আত্মস্বরূপ প্রতিফলিত হইবে এবং অন্তঃকরণ বৃত্তি তখন পরমাত্মস্বরূপ-মাত্র আকৃতিবিশিষ্ট হইবে (৪৪ পৃষ্ঠার তাৎপর্য্য দ্রষ্টব্য)। নির্ব্বিকল্প সমাধির পরিপাক দশাতেই সাধক এই ভাগ্যে ভাগ্যবান্ হন।

পূর্ব্বোক্ত ভাগ্যবান্ সাধকও এই প্রকৃত দেহী আত্মাকে আশ্চর্য্যের তুল্য দর্শন করেন, অর্থাৎ আত্মাতে অবিদ্যা-কল্পিত (২০১ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) বহুবিধ বিরুদ্ধ ধর্ম্ম আছে বলিয়া, তাঁহাতে অনেকরূপ বিচিত্র

---

সমাধিকালে চিত্ত বায়ুশূন্য প্রদেশস্থ দীপ কলিকার ন্যায় নিশ্চল অবস্থা সম্প্রাপ্ত হয়। উক্তবিধ সমাধির পরিপাক অবস্থাতেই জীব স্বস্বরূপ সম্প্রাপ্ত হয়, বা জীব ব্রহ্মে একত্ব সংসিদ্ধ হয়। তখন জীবের সর্ব্ববিধ অজ্ঞানের নাশ হয়। রজ্জুর প্রকৃত স্বরূপই রজ্জু, কিন্তু সর্পজ্ঞান তাহাতে ভ্রম ক্রমেই আরোপিত বা কল্পিত হয়। বিচার দ্বারা ইহা সর্প নহে রজ্জু ইত্যাকার জ্ঞান দ্বারা যেরূপ সর্প জ্ঞান বা প্রকৃত রজ্জুবিষয়ক অজ্ঞানের নাশ হয়, সেইরূপ বিচার দ্বারা প্রকৃত সদ্বস্তু ব্রহ্মে আরোপিত বহুবিধ অনাত্মধর্ম্মের নাশ হইলে জীব প্রকৃত ব্রহ্মস্বরূপ সম্প্রাপ্ত হয়, বা জীব ও ব্রহ্মে এক হইয়া যায়।—পণ্ডিত শ্রীঅতুলকৃষ্ণ গোস্বামী।

* চারি বেদরূপ সমুদ্র হইতে চারিটী মহাবাক্যরূপ পরম ধন উত্থিত হইয়াছে। প্রত্যেক মহাবাক্য তিনটী স্বতন্ত্র মহাবাক্যের সমষ্টি; সুতরাং মহাবাক্য দ্বাদশটী। প্রথম ঋক্‌বেদীয় মহাবাক্য। যথা; "প্রজ্ঞানমানন্দং ব্রহ্ম"। দ্বিতীয় যজুর্ব্বেদীয় মহাবাক্য। যথা: "অহং ব্রহ্মাস্মি"। তৃতীয় সামবেদীয় মহাবাক্য। যথা; "তত্ত্বমসি"। চতুর্থ, অথর্ব্ববেদীয় মহাবাক্য। যথা; "অয়মাত্মা ব্রহ্ম"। এই মহাবাক্য সমূহের অবান্তর ভাগ যথা; (১) প্রজ্ঞান, (২) আনন্দ, (৩) ব্রহ্ম, (৪) অহং, (৫) ব্রহ্ম, (৬) অস্মি, (৭) তৎ, (৮) ত্বম্, (৯) অসি, (১০) অয়ম্, (১১) আত্মা, (১২) ব্রহ্ম। অতঃপর নিম্নে প্রত্যেক মহাবাক্যের অর্থ নির্দ্দিষ্ট হইতেছে।

(১) প্রজ্ঞান।—যিনি যাবতীয় প্রাণীর আত্মস্বরূপ এবং কর্ম্মেন্দ্রিয় জ্ঞানেন্দ্রিয় স্বরূপ, যিনি দর্শন শাস্ত্র নির্দ্দিষ্ট মহদাদি তত্ত্বস্বরূপ, যিনি ক্ষিত্যপতেজঃমরুদ্ব্যোম স্বরূপ, যিনি দেশকাল পাত্রভেদে নানারূপে সর্ব্বত্র বিরাজমান, যিনি নির্গুণ ও নির্ব্বিকার, যিনি স্বয়ং উপাস্য ও উপাসক, সেই আনন্দময় সৎ স্বরূপ পরমাত্মা বাসুদেবই প্রজ্ঞান। যখন আত্মা নির্লিপ্ত শান্ত আনন্দময় নিরূপমরূপে উপনীত হইয়া অবিকৃত সমভাবে অবস্থিত হন, তখনই তাঁহার প্রজ্ঞান অবস্থা হয়।

(২) আনন্দ।—যিনি দেশাবচ্ছেদে ও কালাবচ্ছেদে নিরুপাধিকরূপে বিশ্ব ব্যাপারে বিলিপ্ত রহিয়াছেন এবং নিরন্তর আনন্দ বিতরণ করিয়া জগৎকে আনন্দময় করিতেছেন, যাঁহার সত্তায় আত্মানন্দের উদ্ভব হইতেছে, সেই পরমাত্মা ব্রহ্মই আনন্দ। তাঁহারই বাসনায় প্রকৃতি ও পুরুষের উদ্ভব হইয়াছে এবং লোক সকলে জীবসত্ত্ব স্ত্রী পুরুষরূপে মিলিত হইয়া সৃষ্টি-স্রোত নির্ব্বাহিত করিতেছে। পুষ্পসংযুক্ত তিলে যেমন গন্ধের আবির্ভাব হয়, আনন্দস্বরূপ ব্রহ্মের সম্বিতে সেইরূপ এই বিশ্ব আনন্দময় হয়। তিনি সর্ব্বভূতে সমভাবে ভ্রমণ করেন।

প্রতীতি-বিষয়ের কল্পনা করিয়া বিচিত্রভাবে দর্শন করেন। অর্থাৎ আত্মা প্রকৃত "সৎ"; কিন্তু অবিদ্যা প্রভাবে তাঁহার উপর বিরুদ্ধ "অসৎ" রূপ বিচিত্র প্রতীতি বিষয়ের (বিচিত্র স্ফুরণ বিষয়ের) সম্ভাবনা করিয়া আশ্চর্য্যরূপে দর্শন করেন। স্থূল কথা, সেই আত্মার স্বরূপ সৎ, স্বপ্রকাশ, চৈতন্যরূপ, আনন্দঘন, নির্ব্বিকার, নিত্য, প্রকাশমান, ব্রহ্মাভিন্ন, মুক্ত, অদ্বিতীয় হইলেও, অবিদ্যা প্রভাবে তাঁহাকে অসৎ, জড়, দুঃখিত, সবিকার, অনিত্য, অপ্রকাশমান, ব্রহ্মভিন্ন, বদ্ধ, সদ্বিতীয় প্রভৃতির তুল্য দর্শন করেন। অতএব দর্শনক্রিয়ার কর্ম্মভূত আত্মা আশ্চর্য্যবৎ---আশ্চর্য্যের তুল্য।

(৩) ব্রহ্ম।—যাঁহার জন্ম নাই, মৃত্যু নাই, আদি নাই, অন্ত নাই, সেই অব্যক্ত, অদ্বৈত, অচিন্ত্য, অখণ্ড স্বপ্রকাশস্বরূপ ব্রহ্ম সর্ব্বত্র জগৎ প্রপঞ্চের অন্তরাত্মরূপে বিরাজমান। যেমন সূত্র বহু রত্নের অন্তর প্রদেশে অদৃশ্যভাবে অবস্থিত থাকিয়া হাররূপে গ্রথিত করে, যেমন আকাশ সর্ব্বব্যাপী হইয়া নির্লিপ্তভাবে অবস্থিতি করে, পরব্রহ্মও সেইরূপ আশ্রয় অথচ অদৃশ্য, সর্ব্বত্র অনুস্যূত অথচ নির্লিপ্ত। তিনি আছেন বলিয়া এই মায়াময় জগৎ প্রপঞ্চ প্রতিভাসিত হয়। তিনি কূটস্থ চৈতন্যস্বরূপ, অজ্ঞতাহেতু তাঁহাতে মায়া আরোপিত হয়।

(৪) অহং।—বিশুদ্ধ জ্ঞান স্বরূপ পরমাত্মাই অহং। এই সৃষ্টির আদি, মধ্য ও অন্তকালে কেবল অহং শব্দবাচ্য পরব্রহ্মই বিরাজিত। উপনিষদে ও শ্রীমদ্ভগবদ্গীতায় অহংশব্দের পরব্রহ্মত্ব প্রতিপাদক বহুতর প্রমাণ আছে। এই ব্রহ্মবাচক অহং ত্রিগুণাত্মক হইয়া সৃজন, পালন ও সংহার করেন। ব্রহ্মাণ্ডের যাবতীয় জীব ও স্থাবর জঙ্গম পদার্থ সকলই অহং শব্দাখ্য ব্রহ্মাত্মক। আত্মাভিমান শূন্য হইলে সকলেই মৃতবৎ জড়রূপে পরিণত হয়; তাহাদের অহং আত্মাভিমান প্রবর্ত্তক। সেই অহংশব্দাখ্য পরব্রহ্ম সাক্ষীস্বরূপে সর্ব্বত্র বিরাজমান হইয়া জগৎ প্রপঞ্চকে আত্মাভিমানী করিয়াছেন।

(৫) ব্রহ্ম।—(৩ দেখুন) যেমন বৃক্ষ থাকাতেই বৃক্ষের ছায়া পরিদৃষ্ট হয় সেইরূপ ব্রহ্মের সত্তায় জগৎ প্রতীয়মান হইতেছে। সেই ব্রহ্ম পূর্ণ, সর্ব্বানুস্যূত সুলক্ষণি গুণরহিত এবং দেশ-কাল দ্বারা অপরিচ্ছিন্ন। তিনি মোক্ষস্বরূপ এবং হস্তী ও মশকে সমভাবে অবস্থিত।

(৬) অস্মি। অহংশব্দ না বলিলেও কেবল অস্মিশব্দ দ্বারা অহংশব্দের বোধ জন্মে। অতএব অস্মিশব্দ অহংশব্দের ন্যায় আত্মারই প্রতিপাদক। পরমহংস মহাপুরুষগণ অস্মিশব্দ দ্বারা আমিই ব্রহ্ম এইরূপ অর্থ স্থিরীকৃত করেন। ব্রহ্ম চৈতন্য ও জীব চৈতন্য অভিন্ন, কেবল মায়া দ্বারা বিলুপ্ত জ্ঞান হইয়া অহংশব্দবাচ্য ব্রহ্ম চৈতন্যকে মানবেরা জীবচৈতন্য বলিয়া মনে করে। মায়া অপগত হইলে অহংশব্দাখ্য জীবচৈতন্য ও ব্রহ্মচৈতন্য অভিন্নরূপে প্রতীত হয়। আত্মা এবং প্রকৃতি এতদুভয়ের মধ্যে অস্মিশব্দ আত্মার প্রতিপাদক রূপে অবস্থিত। মীমাংসাদি শাস্ত্রে অস্মিশব্দ দ্বারা অব্যক্তস্বরূপ পরব্রহ্মই প্রতিপাদিত হইয়াছেন।

(৭) তৎ।—তৎপদের অর্থ ব্রহ্ম। শ্রুতিতে যে সহস্র মস্তক, সহস্র নেত্র, সহস্রপাত ভগবানের উল্লেখ আছে তিনিই তৎ। সেই তৎ পদার্থ মায়াকে অধিকার করিয়া, সর্ব্বত্র পরিব্যাপ্ত রহিয়াছেন। তিনি জগতের উপাদান স্বরূপ হইয়া সৃষ্টি করেন, পালন করেন, এবং সংহার করেন। পুরুষোত্তম বিষ্ণু তাঁহারই সত্ত্বগুণাত্মক, লোকাধিপতি ব্রহ্মা তাঁহারই রজো-গুণাত্মক এবং কৈলাসাধিপতি রুদ্র তাঁহারই তমোগুণাত্মক, মৎস্য কূর্ম্মাদি অবতার সমূহ তাঁহারই

ঐন্দ্রজালিক প্রদর্শিত ইন্দ্রজাল সন্দর্শনে অজ্ঞান ব্যক্তিরই সত্য-প্রতীতি হয়; কিন্তু যে ব্যক্তি জানেন, ইহা বাস্তব নহে—ইন্দ্রজাল, তাঁহার আশ্চর্য্য বলিয়াই প্রতীতি হয়। অর্থাৎ যে ব্যক্তির ইহা ঐন্দ্রজালিক প্রদর্শিত ইন্দ্রজাল—বাস্তব নহে, এইরূপ জ্ঞান নাই, সে ব্যক্তি ঐন্দ্রজালিক প্রদর্শিত সমস্ত বস্তুকেই বাস্তব বলিয়া বোধ করে; কিন্তু যে ব্যক্তি প্রকৃত তথ্য জানেন, তিনি দেখেন যে, অহো! ইহা কি আশ্চর্য্য যে সম্পূর্ণ মিথ্যা পদার্থ গুলি সত্যবৎ প্রতীত হইতেছে! জ্ঞানী ব্যক্তিও তদ্রূপ আত্মাকে আশ্চর্য্য রূপেই দেখিয়া থাকেন।

---

অংশ। সাধুদিগের পরিত্রাণ দুর্জ্জনদিগের দমন এবং ধর্ম্মের সংস্থাপনার্থ তিনি যুগে যুগে আবির্ভূত হন।

(৮) ত্বম্।—ত্বম্‌পদের অর্থ জীব। তৎশব্দবাচ্য পরমাত্মা কারণোপাধি এবং মায়ার অধীন নহেন। ত্বম্‌পদবাচ্য জীব কার্য্যোপাধি এবং অবিদ্যার অধীন হইয়াও আত্মা ত্বম্ অর্থাৎ সুখদুঃখাদি ভোগী জীব বলিয়া পরিচিত হন। ব্রহ্মাণ্ডের জীব ও স্থাবর জঙ্গমাত্মক শরীরসমূহে চৈতন্য উপস্থিত হইলে তৎসমস্তের স্বতন্ত্র স্বতন্ত্র দেহাভিমান হয় এবং তখন তৎসমস্ত জীবরূপে পরিচিত হয়। কিন্তু যেমন এক মৃত্তিকা হইতে ঘট প্রস্তুত হয় এবং সুবর্ণ হইতে বহুসংখ্যক অলঙ্কার নির্ম্মিত হয়, এক চন্দ্রমা হইতে অসংখ্য জ্যোৎস্না নিঃসৃত হয়, সেইরূপ একই অনন্ত পরমাত্মার উপাধিভেদে জীবও অনন্তরূপে প্রতীত হন।

(৯) অসি।—অসিশব্দ দ্বারা ঈশ্বর ও জীবের অভেদত্ব প্রতিপাদিত হইয়াছে। জীব ও ব্রহ্ম একই বস্তু কেবল উপাধিভেদে বিভিন্নরূপে কীর্ত্তিত হইয়া থাকেন। কার্য্যোপাধি জীব ত্বম্‌পদবাচ্য এবং কারণোপাধি চৈতন্য তৎপদবাচ্য। এতদুপাধিদ্বয়-বিরহিত অবিদ্যার প্রবর্ত্তক ব্রহ্ম অসি পদবাচ্য। উপাধি দ্বয়ের নাশ হইলে তাঁহার নাশ হয় না, তিনি স্বপ্রকাশ জগৎ প্রপঞ্চের আধারস্বরূপ এবং সর্ব্বব্যাপী।

(১০) অয়ম্।—যিনি বাক্য মনের অগোচর একমাত্র সৎস্বরূপে আদিকাল হইতে বর্ত্তমান নামরূপ বিরহিত, ভূত ভবিষ্যৎ বর্ত্তমান ত্রিকালসম সেই পরম পুরুষই অয়ম্।

(১১) আত্মা।—সর্ব্বব্যাপি, সর্ব্বগত, অচল, অনন্ত পুরুষ আত্মা এবং এই আত্মা ব্রহ্ম।

(১২) ব্রহ্ম।—(৩ ও ৫ দেখ) (শঙ্করাচার্য্য বিরচিত মহাবাক্য বিবরণ গ্রন্থ হইতে উদ্ধৃত।)

মহাবাক্য সম্বন্ধে পঞ্চদশীতে এইরূপ লিখিত আছে।—যেনেক্ষতে শৃণোতীদং জিঘ্রতি ব্যাকরোতি চ। স্বাদ্বস্বাদু বিজানাতি তৎ প্রজ্ঞানমুদীরিতম্॥ ১॥ চতুর্ম্মুখেন্দ্রদেবেষু মনুষ্যাশ্বগবাদিষু। চৈতন্যমেকং ব্রহ্মাতঃ প্রজ্ঞানং ব্রহ্ম মষ্যপি॥ ২॥ পরিপূর্ণঃ পরাত্মাস্মিন্ দেহে বিদ্যাধিকারিণি। বুদ্ধেঃ সাক্ষিতয়া স্থিত্বা স্ফুরন্নহমিতীর্য্যতে॥ ৩॥ স্বতঃপূর্ণঃ পরাত্মাত্র ব্রহ্মশব্দেন বর্ণিতঃ। অস্মীত্যৈক্যপরামর্শস্তেন ব্রহ্ম ভবাম্যহম্॥ ৪॥ একমেবাদ্বিতীয়ং সৎ নামরূপবিবর্জ্জিতম্। সৃষ্টেঃ পুরাধুনাপ্যস্য তাদৃক্ত্বং তদিতীর্য্যতে॥ ৫॥ শ্রোতুর্দ্দেহেন্দ্রিয়াতীতং বস্ত্বত্র ত্বম্পদেরিতম্। একতা গ্রাহ্যতেঽসীতি তদৈক্যমনুভূয়তাম্॥ ৬॥ স্বপ্রকাশাপরোক্ষত্বময়মিত্যুক্তিতো মতম্। অহঙ্কারাদিদেহান্তাৎ প্রত্যগাত্মেতি গীয়তে॥ ৭॥ দৃশ্যমানস্য সর্ব্বস্য জগতস্তত্ত্বমীর্য্যতে। ব্রহ্মশব্দেন তদ্ ব্রহ্ম স্বপ্রকাশাত্মরূপকম্॥ পঞ্চদশী—মহাবাক্যবিবেক।

পূর্ব্বে বলা হইয়াছে, আত্মাকে দর্শনরূপ ক্রিয়াও আশ্চর্য্যতুল্য। কারণ যতক্ষণ পর্য্যন্ত জীব ও ব্রহ্মের একত্ব-সিদ্ধি না হয়, ততক্ষণ অদ্বৈত-সিদ্ধি হয় না; অবিদ্যা বা দ্বৈতরাজ্য তখনও সম্যক্ ধ্বংস-দশায় উপনীত হয় না। সুতরাং আত্মদর্শনও আবিদ্যক ও মিথ্যাভূত। আত্মদর্শন সময়ে দ্রষ্টা ও দৃশ্যে ভেদরূপ দ্বৈতের নিবৃত্তি হয় না। দ্রষ্টা ও দৃশ্যের একত্ব-সিদ্ধি হইলেই অবিদ্যা ও অবিদ্যা-বিলসিত সমগ্র দ্বৈতরাজ্যের ধ্বংস হয়। সুতরাং আত্ম-দর্শন ক্রিয়াও আশ্চর্য্যবৎ। যাহা বাস্তবিক মিথ্যাভূত হইয়াও সত্য বস্তুকে প্রকাশিত করে, যাহা আবিদ্যক (অবিদ্যা-বিলসিত) হইয়াও অবিদ্যাকে নাশ করে এবং যাহা সুন্দোপসুন্দ ন্যায়ে * অবিদ্যার বধ সাধন করিয়া স্বয়ংও নাশ প্রাপ্ত হয়, সেই আত্ম-দর্শন অপেক্ষা আশ্চর্য্যের বিষয় আর কি হইতে পারে।

আত্ম-দর্শন ক্রিয়ার কর্ত্তা বা আত্ম-দর্শকও (যিনি এই আত্মাকে দর্শন করেন তিনিও) আশ্চর্য্যবৎ। কারণ যেরূপ কোন মদিরামদান্ধ ব্যক্তি স্বকৃত বা পরকৃত কোনরূপ কর্ম্মই উপলব্ধি করিতে পারে না, তাহার পরিহিত বসন স্খলিত হইলেও তাহার সংজ্ঞা থাকে না, কেহ তাহাকে বহু-

* হিরণ্যাক্ষ নামক দৈত্যরাজের ঔরসে সুন্দ ও উপসুন্দ নামে অতি দুর্দ্দান্ত দুই অসুর জন্মগ্রহণ করে। এই দুই ভ্রাতা পরস্পর অতিশয় সখ্যসূত্রে আবদ্ধ ছিল এবং তাহাদের ব্যবহার নিরতিশয় সৌভ্রাত্রের পরিচায়ক ছিল। সুন্দ ও উপসুন্দ ব্রহ্মার নিকট হইতে অমর বর লাভ করিবার জন্ম হিমালয় পর্ব্বতে কঠোর তপস্যায় প্রবৃত্ত হইলে, ব্রহ্মা তাহাদিগকে এই বর দিয়াছিলেন যে, যতদিন তোমাদের মধ্যে ভ্রাতৃবিরোধ উপস্থিত না হইবে, ততদিন তোমরা অমর থাকিবে। ভ্রাতৃবিরোধের কখনই কোন সম্ভাবনা নাই জানিয়া, তাহারা সন্তুষ্টমনে গৃহাগত হইল এবং বিবিধ অত্যাচারে দেব ও মানব-কুলকে প্রপীড়িত করিতে আরম্ভ করিল। তাহাদের দৌরাত্ম্যে দেবগণ অস্থিরপ্রায় হইয়া ব্রহ্মার নিকট তাহাদের উচ্ছেদ সাধনার্থ আবেদন করিলেন। ব্রহ্মা বিশ্বকর্ম্মার দ্বারা তিলোত্তমা নাম্নী এক অসদৃশী রূপবতী যুবতীর সৃষ্টি করিলেন। সেই সুন্দরীশিরোমণিস্বরূপা কামিনী সুন্দ ও উপসুন্দের নেত্রগোচর হইবা মাত্র, সৌন্দর্য্যসম্ভোগলোলুপ সুন্দ আসিয়া সুন্দরীর দক্ষিণ হস্ত ধারণ করিল এবং উপসুন্দ বাম হস্ত ধারণ করিল। প্রত্যেক ভ্রাতা অপরকে সুন্দরীর হস্ত ত্যাগ করিতে অনুরোধ করিল এবং পরস্পর পরস্পরের ব্যবহারের অবৈধতা প্রতিপাদন করিল। অবশেষে তাহাদের বিরোধ উপস্থিত হইল এবং সুন্দরীর হস্ত ত্যাগ করিয়া উভয়ে গদাযুদ্ধে প্রবৃত্ত হইল। উভয়েই পরস্পরের গদাঘাতে প্রাণশূন্য হইয়া ধরাশায়ী হইল। সুন্দ ও উপসুন্দের এই পরিণাম ন্যায়শাস্ত্রে অপরের নাশ সহিত নিজনাশ বিষয়ক দৃষ্টান্ত স্বরূপে উল্লিখিত হয়। এইরূপে আত্মদর্শন দ্বারা ক্রমশঃ অবিদ্যার নাশ হয় এবং অবিদ্যার নাশ হইলে, ক্রমশঃ দ্বৈতদর্শনের অভাবহেতু আত্মদর্শনও তিরোহিত হয়।

মূল্য ভূষণে ভূষিত করিলেও তাহার সংজ্ঞা হয় না, সে নিজে কি করে, কাহাকে কি বলে, তাহাকেই বা কে কি বলে, এ সমস্ত বিষয়েও তাহার আদৌ সংজ্ঞা থাকে না; জীবন্মুক্ত পুরুষ বা আত্ম-দর্শকেরও দশা এইরূপ।

আত্ম বস্তুর জন্ম নাই, সেই জন্য যে ব্যক্তি আত্ম-সাক্ষাৎকার লাভ করেন, তাঁহার আর পুনর্জ্জন্ম হয় না; তাঁহার শুভাশুভ সমস্ত কর্ম্মই আত্ম-জ্ঞানাগ্নিতে ভস্মীভূত হয়; কিন্তু তাঁহাকে পূর্ব্বজন্মানুষ্ঠিত কর্ম্মের ফল ভোগ করিতে হয়। জীবন্মুক্ত পুরুষের অবিদ্যা এবং অবিদ্যার কার্য্যভূত সমগ্র দ্বৈতপ্রপঞ্চ নিবৃত্ত হইলেও, অর্থাৎ তিনি ব্রহ্মস্বরূপ সম্প্রাপ্ত হইলেও কেবলমাত্র প্রারব্ধ কর্ম্মপ্রাবল্যে বা পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফল প্রাবল্যে অবিদ্যাধিক্রান্ত পুরুষের ন্যায় ব্যবহার করেন। তিনি সর্ব্বদা সমাধিনিষ্ঠ ( ৪৪-পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য ) হইলেও ( তাঁহার চিত্ত সতত অবিচ্ছিন্ন ভাবে ব্রহ্মে সংলগ্ন থাকিলেও ) তাহা হইতে ব্যুত্থিত হন, আবার ব্যুত্থিত ( সমাধিভঙ্গ ) হইলেও পুনর্ব্বার সমাহিত হন। অর্থাৎ যেরূপ মদিরামত্ত পুরুষের দশা লোকে দেখে, সে নিজে কিছু জানিতে পারে না; সেইরূপ জীবন্মুক্ত পুরুষ নিজে নিজের ভাব কিছুই জানিতে না পারিলেও, লোকে তাঁহার সমাধি, সমাধি হইতে উত্থান, পুনঃ সমাধি, ইত্যাদি বহুবিধ শারীরিক চেষ্টা অবলোকন করে। অতএব প্রারব্ধ কর্ম্মের বিচিত্রতা নিবন্ধন বিচিত্র চরিত্র এবং অতি দুষ্প্রাপ্য আত্ম-জ্ঞান-লাভবান্ ও তন্নিবন্ধন সর্ব্ব লোকের স্পৃহনীয় সেই আত্ম-সাক্ষাৎকার কর্ত্তা আশ্চর্য্যবৎ। যাঁহার চরিত্র বিচিত্র—সাধারণ জন-গম্য নহে, তিনিও আশ্চর্য্যতুল্য।

শ্রবণ ক্রিয়ার কর্ম্মভূত আত্মাও পূর্ব্ববৎ আশ্চর্য্যের তুল্য এবং শ্রবণ ক্রিয়াও পূর্ব্ববৎ আশ্চর্য্যের তুল্য। অবশ্য তোমার মনে এরূপ আশঙ্কা হইতে পারে যে, "যিনি শ্রবণ মননাদির অনুষ্ঠান করেন, তিনিই আত্মাকে জানিতে পারেন, এরূপ স্থলে আর আশ্চর্য্যের বিষয় কি ?" সখে! তাহা বলিতেছি শ্রবণ কর। ন্যায় শাস্ত্রে কথিত আছে, "ঐহিক বস্তুর কোনরূপ প্রতিবন্ধ উপস্থিত নাই বলিয়া তাহা দেখিতে পাওয়া যায়। কিন্তু পারলৌকিক বস্তুর প্রতিবন্ধ আছে বলিয়া তাহা দেখিতে পাওয়া যায় না!" অর্থাৎ প্রতিবন্ধের পরিক্ষয় হইলেই জ্ঞান হয় বা পারলৌকিক পদার্থ দেখিতে পাওয়া যায়। এই নিমিত্ত যাঁহারা শ্রবণাদির সাধন করিয়া থাকেন,

তাঁহারা সেই আত্মবস্তুকে জানিতে পারেন না; যাঁহারা শ্রবণাদির অনুষ্ঠান করেন না, তাঁহারাও যে জানিতে পারেন না ইহা বলাই বাহুল্য; কিন্তু প্রতিবন্ধ ক্ষয় হইলেই সেই আত্মবস্তুকে জানিতে পারা যায়। প্রতিবন্ধ পরিক্ষয় কাহারও হইয়া গিয়াছে, কাহারও হইবে, এবং কাহারও হইতেছে। অর্থাৎ শ্রবণাদি অনুষ্ঠানকারীরও প্রতিবন্ধ পরিক্ষয়েই জ্ঞানলাভ হইয়া থাকে, অন্যথা হয় না। সেই প্রতিবন্ধ পরিক্ষয় কাহারও হইয়াছে অর্থাৎ যেরূপ হিরণ্যগর্ভের প্রতিবন্ধ পরিক্ষয় হইয়াছে, কাহারও হইবে অর্থাৎ যেরূপ বামদেবের, কাহারও হইতেছে অর্থাৎ যেরূপ শ্বেত-কেতুর *। আরও দেখ প্রতিবন্ধ পরিক্ষয়ও অতিদুর্লভ। পাপকর্ম্মই প্রতিবন্ধ, সেই পাপ কর্ম্মের ক্ষয় না হইলে জ্ঞান সমুৎপন্ন হয় না; অতএব এই আত্মা অতি দুর্ব্বিজ্ঞেয়। তুমি সেই অতি দুর্ব্বিজ্ঞেয় আত্মাকে কিরূপে অনায়াসে জানিবে?

(পূজ্যপাদ টীকাকার সরস্বতী মহোদয় এই শ্লোকের তৃতীয় ও চতুর্থ পাদের এইরূপ ছেদ করিয়া লইয়াছেন। "আশ্চর্য্যবচ্চৈনমন্যঃ শৃণোতি, শ্রুত্বাপ্যেনং বেদ" ইহার অর্থ উপরে বলা হইয়াছে। আর একটি ছেদ করিয়াছেন "ন চৈব কশ্চিৎ" ইতি, চকারঃ ক্রিয়াকর্ম্মপদয়োরনুসঙ্গার্থঃ। তাঁহার এরূপ ছেদ করিবার তাৎপর্য্য এই যে, যদি তৃতীয় ও চতুর্থ পাদের ব্যাখ্যা একত্র করা হয়, অর্থাৎ অন্য কোন ভাগ্যবান্ এই আত্মাকে আশ্চর্য্য-তুল্য শ্রবণ করেন এবং শ্রবণ করিয়াও ইহাঁকে কেহই জানিতে পারেন না," এরূপ অর্থ করিলে "আশ্চর্য্যো জ্ঞাতা কুশলানুশিষ্টঃ" এই শ্রুতি বাক্যের সহিত একবাক্যতা হয়না, এবং "যততামপি সিদ্ধানাং কশ্চিন্মাং বেত্তি তত্ত্বতঃ" এই বক্ষ্যমাণ ভগবদ্বাক্যের বিরোধ সমুপস্থিত হয়।)

এখন দেখ স্বয়ং আত্মা, আত্ম-বিষয়ক জ্ঞান, বা আত্ম-দর্শন, এবং আত্ম-জ্ঞাতা বা আত্মদর্শনকর্ত্তা এতৎ ত্রিতয়ই আশ্চর্য্য। তুমি সেই পরমদুর্ব্বিজ্ঞেয় আত্মাকে অনায়াসে কিরূপে জানিবে?

দ্বিতীয়তঃ সদুপদেষ্টার অভাবেও আত্মা নিতান্ত দুর্ব্বিজ্ঞেয়। যিনি আত্মার স্বরূপ নিশ্চয় রূপে অবগত হইয়াছেন তিনিই অন্যকে নিশ্চয়রূপে বুঝাইয়া দিতে পারেন। যিনি জানেন না তিনি যে অন্যকে উপদেশ

* ছান্দোগ্য উপনিষদে এইরূপ লিখিত আছে।

দিবেন, ইহাও নিতান্ত অসম্ভব। আবার যিনি জানিয়াছেন, তিনি প্রায় চিত্তসমাহিত করিয়াই আছেন, সুতরাং তিনি বা কিরূপে উপদেশ প্রদান করিবেন? উপদেশ প্রদান করা প্রায় তাঁহার ঘটিয়াই উঠে না। সমাধি হইতে ব্যুত্থিত হইলেও, তিনি যে তৎকালে সমাধিস্থ নহেন, ইহাও সকল লোকে জানিতে পারে না; যদি কেহ কোনরূপে জানিতে পারেন, তাহা হইলেও তাঁহার উপদেশ লাভের আশা অতি অল্প; কারণ আত্মতত্ত্বজ্ঞানী কাহারও নিকট হইতে কোনও রূপ লাভ, পূজা বা খ্যাতি প্রভৃতি প্রাপ্তির আশা রাখেন না—তাঁহার কোনও রূপ প্রয়োজন নাই, অতএব নিরপেক্ষ, সুতরাং কাহাকে কিছু বলিবারও তাঁহার প্রয়োজন হয় না ও বলেন না। আর যদি কোন ভাগ্যবানের প্রতি কৃপা করিয়া কিছু বলেন (উপদেশ প্রদান করেন) তাহাও অত্যন্ত দুর্ল্লভ। ঈশ্বর যেরূপ দুর্ল্লভ, মহাত্মা ও মহাত্মগণের নিরপেক্ষ কারুণ্যোক্তিও সেইরূপই দুর্ল্লভ। যিনি আত্মাকে বলেন অর্থাৎ আত্মবিষয়ক উপদেশ প্রদান করেন, সেই আত্মোপদেশকর্ত্তা আশ্চর্য্যবৎ; কথনক্রিয়ার কর্ম্মভূত আত্মা আশ্চর্য্যবৎ; এবং আত্মার কথনরূপ ক্রিয়াও আশ্চর্য্যবৎ।

কথন ক্রিয়ার কর্ত্তৃভূত আত্মবক্তা এবং কর্ম্মভূত আত্মা, দর্শনক্রিয়ার কর্ত্তৃভূত আত্মদ্রষ্টা এবং কর্ম্মভূত আত্মার তুল্য আশ্চর্য্যবৎ। অতএব তাহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। কথন ক্রিয়া (আত্মবিষয়ক উপদেশ প্রদান করা) কি জন্য আশ্চর্য্যবৎ হইল তাহা বলিতেছি। শ্রুতি বলেন, "যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ," অর্থাৎ বাক্য মনের সহিত যে স্থান হইতে (যে আত্মবস্তু হইতে প্রতিনিবৃত্ত হয়।" আত্মবস্তুর স্বরূপ বাক্যে বলা যায় না, তাহার ভাষা নাই এবং মনেও তাঁহার স্বরূপ ধারণা করা যায় না। আত্মা বাক্য ও মনের অগোচর। এই শ্রুতির আদেশ মানিতে হইলে দেখা যায় যে, সেই শুদ্ধ আত্মা সর্ব্বশব্দাবাচ্য অর্থাৎ এরূপ কোন শব্দ নাই যাহা দ্বারা তাঁহার স্বরূপ বলিতে পারা যায়, সুতরাং সেই সর্ব্বশব্দাবাচ্য আত্মার যে বচন তাহা আশ্চর্য্যবৎ হইবে তদ্বিষয়ে আর সন্দেহ কি?

আরও দেখ, সেই সর্ব্বশব্দাবাচ্য শুদ্ধ আত্মার জহদজহৎস্বার্থ * লক্ষণা-

* বাক্য বা শব্দ।—"বাক্যং স্যাদ্‌যোগ্যতাকাঙ্ক্ষাসত্ত্বিযুক্তপদোচ্চয়ঃ॥" ইতি। অর্থাৎ

দ্বারা কল্পিত সম্বন্ধ বিশিষ্ট শক্তপদ দ্বারা লক্ষতবিচ্ছেদক ব্যতিরেকেই যে প্রতিপাদন তাহাও আবার নির্ব্বিকল্পসাক্ষাৎকারিরূপ, অতএব অতিশয় আশ্চর্য্যের বিষয়! অথবা শক্তিব্যতিরেকে, লক্ষণা ব্যতিরেকে, কিংবা সম্বন্ধান্তর ব্যতিরেকে, সুষুপ্তোত্থাপকবাক্যবৎ তত্ত্বমস্যাদি মহাবাক্য দ্বারা যে আত্মতত্ত্ব প্রতিপাদন তাহা আশ্চর্য্যবৎ; কারণ আত্মতত্ত্ব শব্দশক্তির অবিষয়। হে অভিন্নহৃদয় বান্ধব! এই বিষয়গুলি বিশেষ মনোযোগ সহকারে বিচার করিয়া দেখ। মনে কর এক ব্যক্তি গাঢ় নিদ্রায় অভিভূত (সুষুপ্ত), এমত সময়ে এক ব্যক্তি তাহাকে আসিয়া বলিল, "ওহে!

একত্রিত পদ সমূহই "বাক্য"। যদিও পদ সমূহই বাক্য, তথাপি একত্রিত পদ সমূহের মধ্যে এরূপ পদের সমাবেশ চাই যে, পদের পরস্পর যোগ্যতা, আকাঙ্ক্ষা ও আসত্তি (নৈকট্য) থাকে। কেহ যদি বলে "অনল দ্বারা স্নান করাইতেছে"। এরূপস্থলে পদের পরস্পর যোগ্যতা নাই, কারণ অগ্নির দ্বারা কখনও স্নান করাইতে পারা যায় না, অতএব এরূপ পদসমুচ্চয় বাক্য নহে। যোগ্যতা শব্দের স্থূল অর্থ "পরস্পর সম্বন্ধ বিষয়ে বাধার অভাব"। নিরাকাঙ্ক্ষ পদসমুচ্চয়ও বাক্য নহে যেরূপ কেহ যদি বলে "গো, অশ্ব, পুরুষ, হস্তী।" এরূপস্থলে পদের পরস্পর আকাঙ্ক্ষা নাই। কারণ গোপদ উচ্চারণ করিলেই, তাহার সঙ্গে সঙ্গেই স্বতঃ এইরূপ প্রশ্ন আসিয়া উপস্থিত হয় যে—"গো কি বা কোথায়, বা কিরূপ?" ইত্যাদি। যে পদটী গোপদের সহিত না থাকিলে তাহার অর্থবোধের অবসান হয় না, তাহাই গো-পদের আকাঙ্ক্ষা। "গো, অশ্ব, পুরুষ, হস্তী" ইত্যাদি স্থলে কোন পদ দ্বারাই কোন পদেরই অর্থবোধের অবসান হয় না, সকলেই এস্থলে অপূর্ণ আকাঙ্ক্ষা বিশিষ্ট সুতরাং বাক্য নহে। অতএব পদসমুচ্চয় আকাঙ্ক্ষা বিশিষ্ট হইলেই বাক্য নচেৎ নহে। আসত্তিশূন্য পদসমুচ্চয়ও বাক্য নহে, কারণ এরূপ স্থলে পদের পরস্পর নৈকট্য সম্বন্ধ বা আসত্তি নাই। আসত্তিশব্দের অর্থ বুদ্ধির অবিচ্ছেদ। আজ এককথা বলিয়া ছয় মাস পরে তাহার আকাঙ্ক্ষা পূরণ করিতে হইলে বুঝিবার বিচ্ছেদ ঘটিয়া যায়। স্থূল কথা—যোগ্যতা, আকাঙ্ক্ষা ও আসত্তিযুক্ত পদসমূহই "বাক্য"।

• শব্দশক্তি—শব্দের অর্থ তিন প্রকার। বাচ্য, লক্ষ্য ও ব্যঙ্গ্য। তন্মধ্যে "বাচ্যোঽর্থোঽভিধয়া বোধ্যো লক্ষ্যো লক্ষণয়া মতঃ। ব্যঙ্গ্যো ব্যঞ্জনয়া তাঃ স্যুঃ তিস্রঃ শব্দস্য শক্তয়ঃ॥ অভিধাশক্তি দ্বারা বোধ্য অর্থ বাচ্য, লক্ষণাশক্তির দ্বারা বোধ্য অর্থ লক্ষ্য এবং ব্যঞ্জনাশক্তির দ্বারা বোধ্য অর্থ ব্যঙ্গ্য। "তত্র সঙ্কেতিতার্থস্য বোধনাদগ্রিমাভিধা॥" "সঙ্কেতিতং অর্থং বোধয়ন্তী শব্দস্য শক্ত্যন্তরানন্তরিতা শক্তিরভিধা নাম।" একটি বাক্য উচ্চারণ করিলেই যে শক্তি প্রভাবে তাহাতে সঙ্কেতিত অর্থের (মুখ্য অর্থের) বোধ হয় তাহার নাম অভিধাশক্তি। অর্থাৎ একটি বাক্য উচ্চারণ করিলেই লক্ষণাশক্তি বা ব্যঞ্জনাশক্তির অপেক্ষা না করিয়াই যে শক্তি মুখ্য অর্থকে প্রথমে উপস্থিত করিয়া দেয় সেই শক্তিরই নাম অভিধাশক্তি। সঙ্কেতিত অর্থের বোধ পরম্পরা ক্রমে সঞ্জাত হয়। যেরূপ একজন প্রবীণ এক নবীনকে বলিলেন "ওহে একটী গাভী লইয়া আইস" তখন নবীন একটি সাস্নাদিবিশিষ্ট চতুষ্পদ পশুকে লইয়া আসিল, ইহা একজন বালক দেখিতে পাইল। দেখিয়া বালক "ওহে একটি গাভী লইয়া আইস" এই বাক্যের অর্থ

নিদ্রা পরিত্যাগ কর, জাগরিত হও।" উক্ত নিদ্রোত্থাপকের বাক্যে সুষুপ্ত ব্যক্তির নিদ্রা ভঙ্গ হইলে সে জাগরিত হইল। নিদ্রাকালে (সুষুপ্তি অবস্থায়) মনুষ্যের জাগ্রৎ অবস্থার ন্যায় শব্দ বোধ থাকে না, অতএব সুষুপ্তোত্থাপক কর্তৃক উচ্চারিত নিদ্রাভঙ্গ কারক বাক্যের অর্থবোধ করিতে পারে না। এ স্থলে কোন্ শব্দে কোন্ শক্তি নিহিত আছে, অর্থাৎ তাহার শক্যার্থ কি, তাহার লক্ষ্যার্থই বা কি, এবং শব্দের পরস্পর (অভিধান ও অভিধেয়ের) সম্বন্ধই বা কি সুষুপ্ত ব্যক্তি এই সকল বিচার করিতে পারে না; কিন্তু সুষুপ্ত ব্যক্তি শব্দ বোধ না করিয়াই সুষুপ্তোত্থাপক ব্যক্তির বাক্যে নিদ্রা ত্যাগ করিয়া জাগরিত হয়। সুষুপ্ত ব্যক্তি জাগ্রৎ রাজ্যের কোনও সংবাদ

বুঝিল যে, একটি সাস্নাদিবিশিষ্ট চতুষ্পদের আনয়ন। কিন্তু কোন্ পদের কোন্ অর্থ তাহা তখন বুঝিতে পারিল না। পরে যখন প্রবীণ নবীনকে বলিলেন যে, "ওহে গাভীটীকে লইয়া যাও, একটি অশ্ব লইয়া আইস"। তখন নবীন গাভীটিকে রাখিয়া আসিয়া একটি অশ্ব লইয়া আসিল। বালক ইহা দেখিল। তখন বালক বুঝিল যে, গাভীপদের অর্থই সাস্নাদিবিশিষ্ট চতুষ্পদ পশুবিশেষ এবং আনয়ন পদের অর্থ আহরণ করা। এইরূপে বালক বয়সের আধিক্যের সহিত অর্থবোধ লাভ করে। বিচার করিলে দেখা যে নৈয়ায়িকগণ এই অভিধাশক্তিকেই "শক্তি" বলিয়া থাকেন। যথা—ঈশ্বরসঙ্কেতঃ শক্তিঃ, তত্রাপি নব্যনৈয়ায়িকানাং মতে সঙ্কেতমাত্রং শক্তিঃ।

লক্ষণা—মুখ্যার্থবাধে তদ্‌যুক্তো যয়াঽন্যোঽর্থঃ প্রতীয়তে। রূঢ়েঃ প্রয়োজনাদ্বাসৌ লক্ষণা শক্তিরর্পিতা॥ যেস্থলে মুখ্যার্থ বা অভিধেয়ার্থ দ্বারা শব্দসমূহের পরস্পর অন্বয়বোধ না হইবে সেস্থলে যে শক্তি মুখ্যার্থযুক্ত অন্য অর্থ সমুদ্ভাসিত করিয়া অন্বয়বোধ করিয়া দেয় উক্ত শক্তির নাম লক্ষণা, কেহ কেহ সামান্য শব্দের বিশেষ জ্ঞানকে, কেহ বা প্রয়োজনের বিশেষ জ্ঞানকেই লক্ষণা বলিয়া থাকেন। আলঙ্কারিকোক্ত লক্ষণার বহুবিধ ভেদ থাকিলেও এস্থলে তাহার উল্লেখ নিষ্প্রয়োজন। এস্থলে কেবলমাত্র "জহৎস্বার্থ, অজহৎস্বার্থ ও জহদজহৎস্বার্থ" এই ত্রিবিধ লক্ষণার বিচার করা যাইতেছে। জহৎস্বার্থ লক্ষণা—যেরূপ "গঙ্গায়াং ঘোষঃ" অর্থাৎ "গঙ্গায় ঘোষপল্লী"। এরূপ স্থলে গঙ্গাপদের শক্তি বা সঙ্কেত (মুখ্যার্থ) জলপ্রবাহে, এবং ঘোষপদের শক্তি বা সঙ্কেত ঘোষ পল্লীতে, অথচ জলপ্রবাহ মধ্যে কখনও ঘোষপল্লী সংস্থিত হইতে পারে না, সুতরাং মুখ্যার্থের বাধা হইল। এরূপ স্থলে গঙ্গায় ঘোষপল্লী বলিতে গঙ্গাতীরে ঘোষপল্লী এইরূপ অন্য অর্থ যে শক্তিপ্রভাবে সমুদ্ভাসিত হয় সেই শক্তির নাম লক্ষণা; পরন্তু এস্থলে গঙ্গাপদ নিজ জলপ্রবাহরূপ অর্থ ত্যাগ করিয়া তীররূপ অর্থ গ্রহণ করিয়াছে, অতএব "জহৎ-স্বার্থ"। অজহৎস্বার্থ লক্ষণা।—যেরূপ কেহ বলিল, "ওহে! ওখানে ভারি লাঠি চলছে।" এরূপ স্থলে দেখা যাইতেছে যে লাঠি জড় পদার্থ, তাহার চলন অসম্ভব, কিন্তু সেই ঈশ্বরনিহিতা লক্ষণাশক্তি বলিয়া দিতেছে যে, এখানে লাঠির অর্থ যষ্টিধারী পুরুষ। এস্থলে "লাঠি" নিজের অর্থ ত্যাগ না করিয়া একজন পুরুষকে আনিয়া উপস্থিত করিল বলিয়া "অজহৎস্বার্থ"। জহদজহৎস্বার্থ লক্ষণা বা ভাগলক্ষণা।—যেরূপ কেহ বলিল, "কাকেভ্যো দধি রক্ষতাং" অর্থাৎ "কাকসকল হইতে দধি রক্ষা কর।" এরূপ স্থলে এরূপ অর্থ বুঝাইতেছে যে কেবল কাক নহে মার্জ্জারাদি হইতেও দধি রক্ষা কর। এখানে কাকাংশের ত্যাগ ও মার্জ্জারাদির গ্রহণ হইতেছে।

প্রদান করিতে পারে না ; কিন্তু সুষুপ্তোত্থিত ব্যক্তি জাগ্রৎ রাজ্যের সমাচার তো সমবগত হয়ই, অধিকন্তু সুষুপ্তি-রাজ্যেরও সমাচার প্রদান করিতে সক্ষম হয়। সুষুপ্তোত্থিত পুরুষ বলে, "আহা আমি এতক্ষণ সুখে নিদ্রা যাইতে-ছিলাম; কিছুই জানিতে পারি নাই।" তবে এ খন দেখ, যেরূপ সুষুপ্ত ব্যক্তি সুষুপ্তোত্থাপক ব্যক্তি কর্ত্তৃক প্রযুক্ত বাক্যের অর্থ অবগত না হইয়াই জাগ-রিত হয় এবং জাগরিত হইবার অনন্তর সমস্ত জানিতে পারে, ইহা অত্যন্ত আশ্চর্য্যের বিষয় ; অর্থাৎ যেহেতু দেখা যাইতেছে, না জাগিলে জানা যায় না এবং না জানিলে জাগা হয় না, অথচ সুষুপ্তোত্থাপকের বাক্যের

---

সুতরাং একাধারে ত্যাগ ও গ্রহণ উভয়ই হইতেছে বলিয়া "জহদজহৎস্বার্থ"। অথবা যেরূপ "সোঽয়ং দেবদত্তঃ"। এরূপ স্থলে "সেই" অর্থাৎ পূর্ব্বদৃষ্ট, এবং "এই" অর্থাৎ এতৎকালে বর্ত্ত-মান এই দুই অংশের ত্যাগ হইয়া একমাত্র দেবদত্তেই পর্য্যবসিত হইতেছে ; সুতরাং "সেই এই" ভাগের ত্যাগ ও দেবদত্ত ভাগের গ্রহণ হইতেছে বলিয়া ইহা "জহদজহৎস্বার্থ"। এক ভাগ ত্যাগ ও অপর ভাগ গ্রহণ করা হয় বলিয়াই ইহার নামান্তর "ভাগলক্ষণা"।

নৈয়ায়িকগণের মতে শক্য সম্বন্ধই লক্ষণা। গঙ্গাশব্দের শক্তি জলপ্রবাহে ; এবং শক্য অর্থ জলপ্রবাহ। শক্তি প্রতিপাদ্য শক্য। সেই শক্যের যে সম্বন্ধ তাহার নাম শক্য সম্বন্ধ। যেরূপ "গঙ্গায় ঘোষ" এরূপ স্থলে গঙ্গাশব্দের শক্য অর্থ হইল ভগীরথখাতাবচ্ছিন্ন জলপ্রবাহ, তাহার যে সম্বন্ধ অর্থাৎ তীরের সহিত নৈকট্যাদিরূপ যে সম্বন্ধ তাহাই লক্ষণা। লক্ষণা আবার কোন লক্ষ্যকে উদ্দেশ করিয়াই সম্প্রবৃত্ত হয়। গঙ্গাপদের লক্ষ্য তীর। সকল পদার্থেরই এক একটি অসাধারণ (যাহা অন্য কিছুতে নাই এইরূপ) ধর্ম্ম আছে। অসাধারণ ধর্ম্মেরই নামান্তর অব-চ্ছেদক বা ইতর ব্যাবর্ত্তক। গঙ্গাশব্দের যে লক্ষ্যার্থ তীর তাহাতে তীরত্ব রূপ একটি অসাধারণ ধর্ম্ম আছে লক্ষ্যার্থবৃত্তি, এইরূপ অসাধারণ ধর্ম্মেরই নামান্তর লক্ষ্যতাবচ্ছেদক। গঙ্গাশব্দের লক্ষ্যতাবচ্ছেদক তীরত্ব ধর্ম্ম এবং লক্ষ্যতাবচ্ছিন্ন হইল তীর। অর্থাৎ তীরে যে একটি অসাধারণ ধর্ম্ম থাকিয়া অন্য পদার্থ হইতে তাহার (তীরত্ব) বিশিষ্টত্ব সম্পাদন করিতেছে সেই ধর্ম্ম হইল তীরত্ব। তীরত্ব তীরেই আছে, ঘটে বা পটে অন্য কিছুতেই নাই। তার সেই তীরত্বধর্ম্মাবচ্ছিন্ন অর্থাৎ তীরই সেই তীরত্বরূপ অসাধারণ ধর্ম্ম বিশিষ্ট। লক্ষ্যভূত তীরের সেই তীরত্বরূপ অসা-ধারণ ধর্ম্ম আছে বলিয়াই তাহার সহিত গঙ্গাপদের সম্বন্ধ বা লক্ষণা হইয়াছে। "সোঽয়ং দেব-দত্তঃ" ইত্যাদি স্থলেও লক্ষ্যভূত দেবদত্তপিণ্ডের একটি অসাধারণ ধর্ম্ম আছে বলিয়াই "সোঽয়ং" পদের সম্বন্ধ তাহার সহিতই হইল। দেবদত্তের অসাধারণ ধর্ম্ম দেবদত্তত্ব। কিন্তু সেই দেব-দত্তত্ব ধর্ম্ম দেবদত্ত ব্যতীত অন্য জনে নাই ; রামেও নাই আর শ্যামেও নাই বা অন্য কোন জনেও নাই। "তত্ত্বমসি" "সেই তুমি হইতেছ" এই মহাবাক্যে যদিও "সোঽয়ং দেবদত্তঃ" এই বাক্যের ন্যায় জহদজহৎস্বার্থ লক্ষণা দ্বারা অর্থ নিষ্পত্তি হইতেছে, তথাপি এস্থলে "সোঽয়ং দেব-দত্তঃ" এই বাক্যের লক্ষ্য দেবদত্তপিণ্ডের লক্ষ্যতাবচ্ছেদক দেবদত্তত্বরূপ অসাধারণ ধর্ম্মের ন্যায় "তত্ত্বমসি" বাক্যের লক্ষ্য ব্রহ্মে লক্ষ্যতাবচ্ছেদক কোন অসাধারণ ধর্ম্ম নাই। কারণ ব্রহ্মবস্তু শুদ্ধ, তাঁহাতে কোনও রূপ অসাধারণ ধর্ম্ম নাই। ব্রহ্মবস্তুতে কোন রূপ ধর্ম্ম থাকিলে ব্রহ্মবস্তুকে ধর্ম্মী হইতে হয়। সেই নিরঞ্জন বস্তুকে ধর্ম্মী বলিলে বহুবিধ নশ্বরত্বাদি দোষ আসিয়া আক্রমণ

অর্থাদি বোধ না হইয়াই সুষুপ্ত ব্যক্তি প্রতিবোধিত হয়, অতএব ইহা যেরূপ অতীব আশ্চর্য্যের বিষয়; সেইরূপ তত্ত্বমসি প্রভৃতি মহাবাক্য দ্বারা আত্মতত্ত্ব প্রতিপাদনও আশ্চর্য্যবৎ। এ স্থলে মনে কর আবিদ্যক অবস্থাই সুষুপ্তি; মহাবাক্য স্বরূপ সুষুপ্তোত্থাপক বাক্যে ঐ সুষুপ্তির নাশ করিয়া মনুষ্যকে জাগরিত করে, অর্থাৎ ব্রহ্মস্বরূপ সম্প্রাপ্ত করে, অর্থাৎ ব্রহ্মবস্তু শব্দশক্তির অবিষয় বলিয়া অজ্ঞান বা মোহ নাশ হইলেই তাঁহাকে জানা যায়। অথচ মহাবাক্য বিচারজনিত জ্ঞান দ্বারাই মোহনিদ্রার অবসান হইয়া থাকে, অতএব পূর্ব্বাপর পর্য্যালোচনা করিয়া দেখ মহাবাক্য দ্বারা আত্মতত্ত্ব প্রতিপাদন আশ্চর্য্যবৎ কি না? এই নিমিত্তই (অন্য) সর্ব্বজ্ঞ কোন কোন সাধারণ-জন-বিলক্ষণ ব্যক্তি আত্মার স্বরূপ কথনকে (আত্ম-স্বরূপ ক্রিয়াকে) আশ্চর্য্যের তুল্য বলেন। (মূলে "আশ্চর্য্যবদ্বদতি তথৈবচান্যঃ" ইহার মধ্যে যে অন্য শব্দ প্রযুক্ত হইয়াছে, তাহাতে কেহ যেন আত্মদ্রষ্টা হইতে বিলক্ষণ বলিয়া বিবেচনা না করেন। অন্য অর্থাৎ সাধারণজন-বিলক্ষণ কোন সর্ব্বজ্ঞ ব্যক্তি। এবং "চ" কারের অর্থ তিনি যেরূপ জানেন সেইরূপই বলেন।)

তাহা হইলে এখন দেখ যে, স্বয়ং আত্মা, আত্মবিষয়ক উপদেশ এবং আত্মোপদেশকর্ত্তা এতৎ ত্রিতয়ই আশ্চর্য্যবৎ! অতএব তুমি সেই পরম দুর্ব্বিজ্ঞেয় আত্মাকে অনায়াসে কিরূপে জানিবে? তৃতীয়তঃ আত্মার

করে'। স্থূল কথা ব্রহ্মবস্তু সর্ব্বশব্দাবাচ্য কারণ তিনি শুদ্ধ অর্থাৎ তাঁহাতে কোনও রূপ বিকার বা বিকল্প বা ধর্ম্ম বা পরিচ্ছেদের আরোপ হইতে পারে না। অথচ যেরূপ "সোঽয়ং দেবদত্তঃ" ইত্যাদি স্থলে জহদজহৎস্বার্থ লক্ষণা দ্বারা তৎকালবিশিষ্ট ও এতৎকালবিশিষ্ট দেবদত্তের অর্থ একমাত্র দেবদত্তপিণ্ডেই পর্য্যবসিত হয়, এইরূপ "তৎত্বমসি" এই মহাবাক্যেও "তৎত্বং" এর (পরোক্ষত্ব অপরোক্ষত্বাদি বিশিষ্টরূপ) অর্থ একমাত্র সৎস্বরূপ ব্রহ্মেই পর্য্যবসিত হয়। যেরূপ "সোঽয়ং দেবদত্তঃ" এস্থলে "সেই এই" পদের শক্য অর্থের সম্বন্ধ দেবদত্তে, অথবা যেরূপ গঙ্গা-পদের ভাগীরথধারাবচ্ছিন্ন জলপ্রবাহরূপ শক্য অর্থের সম্বন্ধ তীরে, এইরূপ "তৎত্বং" পদের শক্য অর্থের সম্বন্ধ ব্রহ্মে। পরন্তু ব্রহ্ম সর্ব্বশব্দাবাচ্য, অতএব তাঁহার সহিত প্রকৃত পদ সম্বন্ধ হইতে পারে না বলিয়া সম্বন্ধাদি সমস্তই তাঁহাতে কল্পিত বলিতে হয়।" আরও এক কথা ব্রহ্মবস্তু সর্ব্ব-ধর্ম্মশূন্য, অতএব শুদ্ধ ও নির্ব্বিকল্প, সুতরাং যাহা লক্ষ্যতাবচ্ছেদক ব্রহ্মত্বাদিরূপ অসাধারণ ধর্ম্ম পরিহীন ও নির্ব্বিকল্প তাঁহার (সেই শুদ্ধ আত্মা বা ব্রহ্মবস্তুর) যে লক্ষণাবিশিষ্ট পদ দ্বারা প্রতি-পাদন ও সাক্ষাৎকার তাহা অতিশয় আশ্চর্য্যজনক।—অ, কৃ, গো।

(আত্মোপদেশের) শ্রোতাও অত্যন্ত দুর্লভ। আত্মদ্রষ্টা, আত্মবক্তা এবং মুক্ত এই ত্রিবিধ পুরুষ হইতে অন্য কোন মুমুক্ষু ব্যক্তি কোন ব্রহ্মবিৎ বক্তার নিকট যথাবিধি গমন করেন ও এই আত্মাকে শ্রবণ করেন, অর্থাৎ শ্রবণাখ্য বিচারের বিষয়ীভূত করেন—বেদান্ত বাক্যের তাৎপর্য্য নিশ্চয়রূপে অবধারিত করেন। শ্রবণের অনন্তর মনন ও নিদিধ্যাসন করিতে করিতে তাহার পরিপাক অবস্থায়, আত্মাকে জানিতে পারেন, অর্থাৎ আত্ম-সাক্ষাৎকার লাভও করিয়া থাকেন। কিন্তু সাক্ষাৎকার লাভ যে আশ্চর্য্যবৎ তাহা পূর্ব্বেই বলিয়াছি। এক্ষণে দেখ আত্ম-শ্রবণ কর্ত্তাও আশ্চর্য্যবৎ; কারণ তিনি অনেক জন্মানুষ্ঠিত সুকৃতবারিদ্বারা নিজের মনোমালিন্য প্রক্ষালিত করিয়াছেন এবং এই নিমিত্তই তিনি অতিশয় দুর্ল্লভ, অতএব আশ্চর্য্যবৎ। (এ বিষয় অগ্রে বিশেষরূপে বিবৃত হইবে) সহস্র সহস্র মনুষ্যের মধ্যে কোন ভাগ্যবান্ সিদ্ধিলাভের নিমিত্ত যত্ন করেন, এবং যত্নবান্ সিদ্ধগণের মধ্যেও দৈবাৎ কোন ভাগ্যবান্ আত্মার বাস্তবস্বরূপ দেখিতে ও জানিতে সক্ষম হন। শ্রুতিও বলিয়াছেন যে, "শ্রবণায়াপি বহুভির্যো ন লভ্যঃ শৃন্বন্তোঽপি বহবো যন্ন বিদ্যুঃ, আশ্চর্য্যোঽস্য বক্তা কুশলোঽস্য লব্ধা, আশ্চর্য্যো জ্ঞাতা কুশলানুশিষ্টঃ।" যাঁহার শ্রোতা (উপদেশগৃহীতা) অতি অল্প, শ্রোতৃবর্গের অধিকাংশই যাঁহাকে জানিতে পারে না, যাঁহার বক্তা (উপদেষ্টা) আশ্চর্য্যবৎ, (কারণ অনেকের মধ্যে দৈবাৎ কোন ভাগ্যবান্ ব্যক্তিই উপদেষ্টার আসন গ্রহণ করিতে সক্ষম হন); এইরূপ আবার অনেক শ্রোতৃবর্গের মধ্যে কোন কুশল অর্থাৎ নিপুণ ব্যক্তিই তাঁহার লব্ধা হন। অর্থাৎ তাঁহাকে লাভ করেন, যেহেতু কোন নিপুণ আচার্য্য কর্ত্তৃক অনুশিষ্ট অর্থাৎ উপদিষ্ট হইয়াই কোন ভাগ্যবান্ ব্যক্তি তাঁহার জ্ঞাতা হন, অর্থাৎ তদ্বিষয়ক জ্ঞানলাভ করেন এবং সেই হেতু আশ্চর্য্যবৎ অর্থাৎ অতি দুর্ল্লভ।

তাহা হইলে এখন দেখ, শ্রবণ ক্রিয়ার কর্ত্তৃভূত আত্ম-শ্রবণ কর্ত্তা আশ্চর্য্যবৎ। অতএব যেরূপেই কেন বিচার করিয়া দেখ না, দেখিবে আত্মসংসৃষ্ট সকল ব্যাপারই নিরতিশয় আশ্চর্য্যবৎ ॥ ২৯ ॥

——০:*:০——

দেহী নিত্যমবধ্যোঽয়ং দেহে সর্ব্বস্য ভারত।
তস্মাৎ সর্ব্বাণি ভূতানি ন ত্বং শোচিতুমর্হসি॥ ৩০॥

অন্বয়।—ভারত ( অর্জ্জুন ) অয়ং দেহী ( আত্মা ) সর্ব্বস্য ( ভূতজাতস্য ) দেহে নিত্যং ( নিয়তং ) অবধ্যঃ তস্মাৎ ত্বং সর্ব্বাণি ভূতানি শোচিতুং ন অর্হসি॥ ৩০॥

প্রতিশব্দ।—অর্জ্জুন্! এই আত্মা সকলের শরীরে সকল সময়েই অবধ্য এই জন্য তুমি সকল ভূতের নিমিত্ত শোক করিতে যোগ্য নহ॥ ৩০॥

ব্যাখ্যা।—হে অর্জ্জুন! সর্ব্বপ্রকার বিচারেই দেখা যাইতেছে যে আত্মা সকল সময়েই সর্ব্ব শরীরে অবধ্যরূপে বিরাজিত; সুতরাং তাদৃশ আত্মার নিমিত্ত শোক করিতে হইলে সকল ভূতের নিমিত্ত শোক করিতে হয়। সেরূপ শোক কথনই উচিত নহে॥ ৩০॥

শঙ্করাচার্য্য।—অথেদানীং প্রকরণার্থমুপসংহরন্ ব্রূতে দেহীতি। যস্মাদ্দেহী শরীরী নিত্যং সর্ব্বাবস্থাস্ববধ্যো নিরবয়বত্বান্নিত্যত্বাচ্চ, তত্রাবধ্যোঽয়ং দেহে শরীরে সর্ব্বস্য সর্ব্বগতত্বাৎ, স্থাবরাদিষু স্থিতোঽপি সর্ব্বস্য প্রাণিজাতস্য দেহে বধ্যমানেঽপি অয়ং দেহী ন বধ্যো যস্মাৎ তস্মাদ্ভীষ্মাদীনি সর্ব্বাণি ভূতান্যুদ্দিশ্য ন ত্বং শোচিতুমর্হসি॥ ৩০॥

আনন্দগিরি।—শ্লোকান্তরমুথাপয়তি অথেতি। আত্মনো দুর্জ্ঞানত্বপ্রদর্শনানন্তরমিতি যাবৎ, বস্তুবৃত্তাপেক্ষয়া শোকমোহয়োরকর্ত্তব্যত্বং প্রকরণার্থঃ। দেহে বধ্যমানেঽপি দেহিনো বধ্যত্বাভাবে ফলিতমাহ যস্মাদিতি। হেতুভাগং বিভজতে সর্ব্বস্যেতি। ফলিতপ্রদর্শনপরং শ্লোকার্দ্ধং ব্যাচষ্টে তস্মাদ্ভীষ্মাদীনীতি॥ ৩০॥

রামানুজ।—সর্ব্বস্য দেবাদিদেহিনো দেহে বধ্যমানেঽপ্যয়ং দেহী নিত্যমবধ্য ইতি মন্তব্যঃ। তস্মাৎ সর্ব্বাণি দেবাদিস্থাবরান্তানি ভূতানি বিষমাকারাণ্যপ্যুক্তেন স্বভাবেন স্বরূপতঃ সমানানি নিত্যানি চ দেহতস্তু বৈষম্যং অনিত্যত্বঞ্চ। ততো দেবাদীনি সর্ব্বাণি ভূতানি উদ্দিশ্য ন শোচিতুমর্হসি ন কেবলং ভীষ্মাদীন্ প্রতি॥ ৩০॥

হনুমান্।—ইদানীং প্রকরণাদুপসংহ্রিয়তে তস্মাদ্ভীষ্মাদীনি সর্ব্বাণি ভূতানি উদ্দিশ্য ন ত্বং শোচিতুমর্হসি॥ ৩০॥

শ্রীধর।—তদেবমবধ্যত্বমাত্মনঃ সংক্ষেপেণোপদিশন্নশোচ্যত্বমুপসংহরতি দেহীতি। স্পষ্টার্থঃ॥ ৩০॥

বলদেব।—তদেবং দুরধিগমং জীবযাথাত্ম্যং সমাসেনোপদিশন্নশোচ্যত্বমুপসংহরতি দেহীতি। সর্ব্বস্য জীবগণস্য দেহে হন্যমানেঽপ্যয়ং দেহী জীবো নিত্যমবধ্যো যস্মাৎ তস্মাৎ ত্বং সর্ব্বাণি ভূতানি ভীষ্মাদিভাবাপন্নানি শোচিতুং নার্হসি। আত্মনাং নিত্যত্বাদশোচ্যত্বং তদ্দেহানাঞ্চ বস্তুবিনাশত্বাৎ তত্ত্বমিত্যর্থঃ ॥ ৩০ ॥

মধুসূদন।—ইদানীং সর্ব্বপ্রাণিসাধারণভ্রমনিবৃত্তিসাধনমুক্তমুপসংহরতি দেহীতি। সর্ব্বস্য প্রাণিজাতস্য দেহে বধ্যমানেঽপ্যয়ং দেহী লিঙ্গদেহোপাধিরাত্মা বধ্যো ন ভবতীতি, নিত্যং নিয়তং, যস্মাৎ তস্মাৎ সর্ব্বাণি ভূতানি স্থূলানি সূক্ষ্মাণি চ ভীষ্মাদিভাবাপন্নান্যুদ্দিশ্য ত্বং ন শোচিতুমর্হসি স্থূলদেহস্যাশোচ্যত্বমপরিহার্য্যত্বাৎ, লিঙ্গদেহস্যাশোচ্যত্বমাত্মবদেবাবধ্যত্বাদিতি ন স্থূলদেহস্য লিঙ্গদেহস্যাত্মনো বাশোচ্যত্বং যুক্তমিতিভাবঃ ॥ ৩০ ॥

নীলকণ্ঠ।—প্রকৃতমর্থমুপসংহরতি দেহীতি। সর্ব্বানি ভূতানি কথমেতে দীনা অল্পবলাঃ বলবত্তরেণ ময়া হন্তব্যাঃ কথমেষাং পুত্রাদয় এতৈর্বিনা জীবিষ্যন্তি কথং বাহং ভীষ্মাদিভিগুরুভির্বিনা জীবিষ্যামীতি শোচিতুং নার্হসীত্যর্থঃ ॥ ৩০ ॥

বিশ্বনাথ।—তর্হি নিশ্চিত্য ব্রূহি কিমহং কুর্য্যাং কিং বা ন কুর্য্যামিতি, তত্র শোকং মা কুরু, যুদ্ধন্তু কুর্ব্বিত্যাহ দেহীতি দ্বাভ্যাম্ ॥ ৩০ ॥

তাৎপর্য্য।—হে ভরত কুলোত্তম অর্জ্জুন! দেহী অর্থাৎ আত্মা নিরবয়বত্বহেতু নিত্য এবং সর্ব্ব পদার্থে অনুস্যূত, এজন্য অবধ্য। অতিকায় হস্তি হইতে চক্ষুর অগোচর কীটাণু পর্য্যন্ত সকল দেহ বধ্য হইলেও, আত্মা কখনও বধ্য নহেন। অতএব ভীষ্ম দ্রোণাদি আত্মীয়গণের বিয়োগাশঙ্কায় ব্যাকুল হওয়া তোমার কখনও উচিত হয় না। স্থূল দেহের নিমিত্ত শোকের কোন কারণ নাই; কারণ তাহা অনিত্য এবং বিনাশশীল সুতরাং তাহার ধ্বংস অপরিহার্য্য কিন্তু লিঙ্গ দেহ আত্মার ন্যায় অবধ্য, অতএব তুমি কাহার নিমিত্ত শোক করিবে? ॥ ৩০ ॥

---

স্বধর্ম্মমপি চাবেক্ষ্য ন বিকম্পিতুমর্হসি।
ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাচ্ছ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে ॥৩১॥

অন্বয়।—অপি স্বধর্ম্মং (ক্ষত্রিয়স্য জাতিধর্ম্মং) চ অবেক্ষ্য (পর্য্যালোচ্য) [ত্বং] বিকম্পিতুং (বিচলিতুং) ন অর্হসি হি (যস্মাৎ) ক্ষত্রিয়স্য ধর্ম্ম্যাৎ (ন্যায্যাৎ) যুদ্ধাৎ অন্যৎ শ্রেয়ঃ (মঙ্গলসাধনং) ন বিদ্যতে ॥ ৩১ ॥

প্রতিশব্দ।—আর স্বধর্ম্মও আলোচনা করিয়া [তুমি] কম্পিত হইতে যোগ্য নহ যেহেতু ক্ষত্রিয়ের ন্যায়-যুদ্ধ অপেক্ষা অন্য মঙ্গল-সাধন নাই ॥ ৩১ ॥

ব্যাখ্যা।—স্বকীয় জাতিধর্ম্মের কথা আলোচনা করিলেও তোমার কম্পান্বিত হওয়া উচিত হয় না। কারণ ন্যায়যুদ্ধ অপেক্ষা ক্ষত্রিয়ের জীবনে অধিকতর শ্রেয়স্কর কার্য্য আর কিছুই নাই ॥ ৩১ ॥

শঙ্করাচার্য্য।—ইহ পরমার্থতত্ত্বাপেক্ষায়াং শোকো বা মোহো বা ন সম্ভবতীত্যুক্তং, ন কেবলং পরমার্থতত্ত্বাপেক্ষায়ামেব কিন্তু স্বধর্ম্মমিতি। স্বধর্ম্মমপি স্বো ধর্ম্মঃ ক্ষত্রিয়স্য ধর্ম্মঃ যুদ্ধং, তমপ্যবেক্ষ্য ত্বং ন বিকম্পিতুং প্রচলিতুং অর্হসি, ক্ষত্রিয়স্য স্বাভাবিকাদ্ধর্ম্মা-দাত্মস্বাভাব্যাদিত্যভিপ্রায়ঃ, তচ্চ যুদ্ধং পৃথিবীজয়দ্বারেণ ধর্ম্মার্থং প্রজারক্ষণার্থঞ্চেতি, ধর্ম্মাদ-নপেতং পরং ধর্ম্ম্যং, তস্মাৎ ধর্ম্ম্যাৎ যুদ্ধাৎ শ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে হি যস্মাৎ ॥ ৩১ ॥

আনন্দগিরি।—শ্লোকান্তরমবতারয়ন্ বৃত্তং কীর্ত্তয়তি ইহেতি। পূর্ব্বশ্লোকঃ সপ্তম্যর্থঃ, যৎ পারমার্থিকং তত্ত্বং তদপেক্ষায়ামেব কেবলং শোকমোহয়োরসম্ভবো ন ভবতি কিন্তু স্বধর্ম্মমপি চাবেক্ষ্যেতি সম্বন্ধঃ, স্বকীয়ং ক্ষাত্রধর্ম্মমনুসন্ধায় ততশ্চলনং পরিহর্ত্তব্যমিত্যর্থঃ। যদ্ধি ক্ষত্রিয়স্য ধর্ম্মাদনপেতং শ্রেয়ঃসাধনং তদেব ময়ানুবর্ত্তিতব্যমিত্যাশঙ্ক্যাহ ধর্ম্ম্যাদিতি। জাতিপ্রযুক্তং স্বাভাবিকং স্বধর্ম্মমেব বিশিনষ্টি ক্ষত্রিয়স্যেতি। পুনর্নকারোপাদানমন্বয়ার্থং, প্রচলিতুমযোগ্যত্বে প্রতিযোগিনং দর্শয়তি স্বাভাবিকাদিতি। স্বাভাবিকত্বমশাস্ত্রীয়ত্ব মিতিশঙ্কাং বারয়িতুং তাৎপর্য্যমাহ আত্মেতি। আত্মনঃ স্বস্যার্জ্জুনস্য স্বাভাব্যং ক্ষত্রিয়স্বভাবপ্রযুক্তং বর্ণাশ্রমোচিতং কর্ম্ম তস্মাদিত্যর্থঃ। ধর্ম্মার্থং প্রজাপরিপালনার্থঞ্চ প্রযতমানস্য যুদ্ধাদুপরিরংসা শ্রদ্ধাতব্যেত্যাশঙ্ক্যাহ তচ্চেতি। ততোঽপি শ্রেয়স্করং কিঞ্চিদনুষ্ঠাতুং যুদ্ধাদুপরতিরুচিতেত্যাশঙ্ক্যাহ তস্মাদিতি। তস্মাদযুদ্ধাৎ প্রচলনমনুচিতমিতি শেষঃ ॥ ৩১ ॥

রামানুজ।—অপি চেদং প্রারব্ধং যুদ্ধং প্রাণিমারণমপি অগ্নীষোমীয়াদিবৎ স্বধর্ম্মমবেক্ষ্য ন বিকম্পিতুমর্হসি। ধর্ম্ম্যাৎ ন্যায়তঃ প্রবৃত্তাৎ যুদ্ধাদন্যন্ন হি ক্ষত্রিয়স্য শ্রেয়ো বিদ্যতে। "শৌর্য্যং তেজো ধৃতির্দাক্ষ্যং যুদ্ধে চাপ্যপলায়নম্। দানমীশ্বরভাবশ্চ ক্ষাত্রং কর্ম্ম স্বভাবজম্" ইতি বক্ষ্যতে। অগ্নীষোমীয়াদিষু চ ন হিংসা পশোর্হীনতরছাগাদিদেহপরিত্যাগপূর্ব্বককল্যাণদেহ-স্বর্গাদিপ্রাপকত্বশ্রুতেঃ, "তেষু সংজ্ঞপনস্য ন বা উবেত তত্র ম্রিয়সে ন রিষ্যসি দেবান্ ইদেষি পথিভিঃ। স্বর্গিভিঃ যত্র যন্তি সুকৃতো নাপি দুষ্কৃতস্তত্রত্যো দেবঃ সবিতা দধাতু" ইতি হি শ্রূয়তে। ইহ চ যুদ্ধে মৃতানাং কল্যাণতরদেহাদিপ্রাপ্তিরুক্তা "বাসাংসি জীর্ণানি" ইত্যাদিনা। অতশ্চিকিৎসক-শল্যাদিকরণমাতুরস্যেবাস্য রক্ষণমেবাগ্নীষোমীয়াদি কর্ম্মসু সংজ্ঞপনম্ ('অগ্নীষোমীয়াদিষু—প্রাপকত্বশ্রুতেঃ ইত্যনন্তরং, "সংজ্ঞপনস্য ন বা উবেত ম্রিয়সে ন রিষ্যসি দেবাং ইদেষি পথিভিঃ

সুগেভিঃ যত্র যন্তি সুকৃতো নাপি দুষ্কৃতস্তত্রত্বা দেবঃ সবিতা দধাত্বিতি হি শ্রূয়তে ইহ চ যুদ্ধে কল্যাণতরদেহপ্রাপ্তিরুক্তা বাসাংসি জীর্ণানীত্যাদিনা, অতশ্চিকিৎসককর্ম্মাতুরস্যেব অস্য রক্ষণমেব অগ্নীষোমীয়াদিষু সংজ্ঞপনং" ইতি বা পাঠঃ কুত্রচিৎ দৃশ্যতে )॥ ৩১॥

• শ্রীধর।—যচ্চোক্তমর্জ্জুনেন "বেপথুশ্চ শরীরে মে" ইত্যাদি তদপ্যযুক্তমিত্যাহ স্বধর্ম্মমপীতি। আত্মনো নাশাভাবাদেবৈতেষাং হননেঽপি বিকম্পিতুং নার্হসি, কিঞ্চ স্বধর্ম্মমপ্যবেক্ষ্য বিকম্পিতুং নার্হসীতি সম্বন্ধঃ। যচ্চোক্তং "ন চ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে" ইতি, তত্রাহ ধর্ম্ম্যাদিতি। ধর্ম্মাদনপেতান্ন্যায্যাদ্যুদ্ধাদন্যৎ॥ ৩১॥

বলদেব।—এবং পরমাত্মজ্ঞানোপযোগিত্বাদাদৌ জীবাত্মজ্ঞানং সর্ব্বান্ প্রতি তৌল্যেনোপদিশ্য সনিষ্ঠান্ প্রতি নিষ্কামতয়ানুষ্ঠিতানি কর্ম্মাণি হৃদ্বিশুদ্ধিসহকৃতামাত্মজ্ঞাননিষ্ঠাং নিষ্পাদয়ন্তীতি বদিষ্যন্ তস্যাং প্রতীতিমুৎপাদয়িতুং সকামতয়ানুষ্ঠিতানাং কর্ম্মণাং কাম্যফলপ্রদত্বমাহ দ্বাভ্যাং স্বধর্ম্মপীতি। ন কেবলং দেহাত্ম স্বভাবং নিভাল্যং কিন্তু স্বধর্ম্মমপীতি। যুদ্ধং খলু ক্ষত্রিয়স্য নিয়তমগ্নিহোত্রাদিবদ্বিহিতম্। তচ্চ শত্রুপ্রাণবিহিংসনরূপমগ্নিষ্টোমাদিপশুহিংসনবন্ন প্রত্যবায়নিমিত্তম্। উভয়ত্র হিংসেয়মুপকৃতিরূপৈব। হীনয়োর্দেহলোকয়োস্ত্যাগেন দিব্যয়োস্তয়োর্লাভাৎ। আহ চৈবং স্মৃতিঃ, "আহবেষু মিথোঽন্যোন্যং জিঘাংসন্তো মহীক্ষিতঃ। যুদ্ধমানাঃ পরং শক্ত্যা স্বর্গং যান্ত্যপরাঙ্মুখাঃ। যজ্ঞেষু পশবো ব্রহ্মন্ হন্যন্তে সততং দ্বিজৈঃ। সংস্কৃতাঃ কিল মন্ত্রৈশ্চ তেঽপি স্বর্গমবাপ্নুবন্" ইত্যাদ্যা। এবং নিজধর্ম্মমবেক্ষ্য বিকম্পিতুং ধর্ম্মাৎ প্রচলিতুং নার্হসি। যত্তু "ন চ শ্রেয়োঽনুপশ্যামি" ইত্যাদিনা "নরকে নিয়তং বাসো ভবতি" ইত্যন্তেন যুদ্ধস্য পাপহেতুত্বং ত্বয়োক্তং তচ্চাজ্ঞানাদেবেত্যাহ ধর্ম্ম্যাদিতি। যুদ্ধমেব ভূমিজয়দ্বারা প্রজাপালনগুরুবিপ্রসংসেবনাদিক্ষাত্রধর্ম্মনির্ব্বাহীতি। এবমাহ ভগবান্ পরাশরঃ। "ক্ষত্রিয়ো হি প্রজা রক্ষন্ শস্ত্রপাণিঃ প্রদণ্ডয়ন্। নির্জ্জিত্য পরসৈন্যাদি ক্ষিতিং ধর্ম্মেণ পালয়েৎ॥" ইতি॥ ৩১॥

মধুসূদন।—তদেবং স্থূলসূক্ষ্মশরীরদ্বয়তৎকারণাবিদ্যাখ্যোপাধিত্রয়াবিবেকেন মিথ্যাভূতস্যাপি সংসারস্য সত্যত্বাত্মধর্ম্মত্বাদিপ্রতিভাসরূপং সর্ব্বপ্রাণিসাধারণমর্জ্জুনস্য ভ্রমং নিরাকর্ত্তুং উপাধিত্রয়বিবেকেনাত্মস্বরূপমভিহিতবান্। সম্প্রতি যুদ্ধাখ্যে স্বধর্ম্মে হিংসাদিবাহুল্যেনা ধর্ম্মত্বপ্রতিভাসরূপমর্জ্জুনস্যৈব করুণাদিদোষনিবন্ধনমসাধারণং ভ্রমং নিরাকর্ত্তুং হিংসাদিমত্ত্বেঽপি যুদ্ধস্য স্বধর্ম্মত্বেনাধর্ম্মত্বাভাবং বোধয়তি ভগবান্ স্বধর্ম্মমিতি। ন কেবলং পরমার্থ ত্বমেবাবেক্ষ্য কিন্তু স্বধর্ম্মমপি ক্ষত্রিয়ধর্ম্মমপি যুদ্ধাপরাঙ্মুখত্বরূপম্ অবেক্ষ্য শাস্ত্রতঃ পর্য্যালোচ্য বিকম্পিতুং বিচলিতুং ধর্ম্মাদাবধর্ম্মত্বভ্রান্ত্যা নিবর্ত্তিতুং নার্হসি, তত্রৈবং সতি "যদ্যপ্যেতে ন পশ্যন্তি" ইত্যাদিনা "নরকে নিয়তং বাসো ভবতি" ইত্যন্তেন যুদ্ধস্য পাপহেতুত্বং ত্বয়া যদুক্তং, "কথং ভীষ্মমহং সংখ্যে" ইত্যাদিনা চ গুরুবধব্রহ্মবধাক্ষকরণং যদভিহিতং তৎ সর্ব্বং ধর্ম্মশাস্ত্রাপর্য্যালোচনাদেবোক্তম্। কস্মাৎ? হি যস্মাৎ ধর্ম্ম্যাৎ অপরাঙ্মুখত্বধর্ম্মাদনপেতাৎ যুদ্ধাৎ অন্যৎ ক্ষত্রিয়স্য শ্রেয়ঃ শ্রেয়ঃসাধনং ন বিদ্যতে, যুদ্ধমেব হি পৃথিবীজয়দ্বারেণ প্রজারক্ষণব্রাহ্মণশুশ্রূষাদিক্ষাত্রধর্ম্মনির্ব্বাহকমিতি, তদেব ক্ষত্রিয়স্য প্রশস্ততরমিত্যভিপ্রায়ঃ। তথাচোক্তং পরাশরেণ, "ক্ষত্রিয়ো হি প্রজা রক্ষন্ শস্ত্রপাণিঃ

প্রদণ্ডবান্। নির্জ্জিত্য পরসৈন্যানি ক্ষিতিং ধর্ম্মেণ পালয়েৎ॥" মনুনাপি, "সমোত্তমাধমৈ রাজা চাহূতঃ পালয়ন্ প্রজাঃ। ন নিবর্ত্তেত সংগ্রামাৎ ক্ষাত্রং ধর্ম্মমনুস্মরন্॥ সংগ্রামেষ্বনিবর্ত্তিত্বং প্রজানাঞ্চৈব পালনম্। শুশ্রূষা ব্রাহ্মণানাঞ্চ রাজ্ঞঃ শ্রেয়স্করং পরম্॥" ইত্যাদিনা রাজশব্দঃ ক্ষত্রিয়জাতিমাত্রবাচীতি স্থিতমেবেষ্ট্যধিকরণে, তেন ভূমিপালস্যৈবায়ং ধর্ম্ম ইতি ন ভ্রমিতব্যম্, উদাহৃতবচনেঽপি ক্ষত্রিয়ো হীতি ক্ষাত্রং ধর্ম্মমিতি চ স্পষ্টং লিঙ্গং, তস্মাৎ ক্ষত্রিয়স্য যুদ্ধং প্রশস্তো ধর্ম্ম ইতি সাধু ভগবতাভিহিতম্, "অপশবো বান্যে গোঽশ্বেভ্যঃ পশবো গোঽশ্বাঃ" ইতিবৎ প্রশংসালক্ষণয়া যুদ্ধাদন্যৎ শ্রেয়ঃসাধনং ন বিদ্যতে ইত্যুক্তমিতি ন দোষঃ। এতেন যুদ্ধাৎ প্রশস্ততরং কিঞ্চিদনুষ্ঠাতুং ততো নিবৃত্তিরুচিতেতি নিরস্তং, "নচ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে" ইত্যেতদপি॥ ৩১॥

**নীলকণ্ঠ।**—অর্জ্জুনস্য অনাত্মনি দেহে আত্মধীরূপো মোহো নিবারিতঃ, ইদানীং স্বধর্ম্মে যুদ্ধে অধর্ম্মধীরূপং মোহং নিবারয়তি স্বধর্ম্মমপীত্যাদি। যুদ্ধং ক্ষত্রিয়স্য স্বধর্ম্মঃ, তমবেক্ষ্যাপি বিকম্পিতুং চলিতুং নার্হসি, হি যস্মাৎ ধর্ম্ম্যাৎ ধর্ম্মাদনপেতাদ্যুদ্ধাদন্যৎ ক্ষত্রিয়স্য শ্রেয়ঃ প্রশস্ততরং নাস্তি॥ ৩১॥

**বিশ্বনাথ।**—আত্মনো নাশাভাবাদেব বধাদ্বিকম্পিতুং ভেতুং নার্হসি। স্বধর্ম্মমপি চাবেক্ষ্য ন বিকম্পিতুমর্হসীতি সম্বন্ধঃ॥ ৩১॥

তাৎপর্য্য।—পরমার্থ-তত্ত্বমূলক যুক্তি ও বিচার দ্বারা তোমার শোক-মোহের অযৌক্তিকতা প্রতিপাদন করা হইল। পরন্তু তুমি যদি পরমার্থতত্ত্ব বিচার না করিয়া স্বধর্ম্মের প্রতি লক্ষ্য কর, তাহা হইলেও বুঝিতে পারিবে, উপস্থিত বিষয়ে শোক-মোহ যুক্তিযুক্ত নহে। তুমি ক্ষত্রিয়, যুদ্ধই তোমার ধর্ম্ম। অতএব যুদ্ধক্ষেত্রে উপস্থিত হইয়া তুমি যে "বেপথুশ্চ শরীরে মে" ইত্যাদি বাক্যে কাতরতা প্রকাশ করিয়াছ, তাহা তোমার পক্ষে কখনও সুসঙ্গত নহে। তুমি যে "যদ্যপ্যেতে ন পশ্যন্তি" ইত্যাদি হইতে "নরকে নিয়তং বাসো ভবতি" এই পর্য্যন্ত বাক্যে পাপের আশঙ্কা ব্যক্ত করিয়াছ এবং "কথং ভীষ্মমহং সংখ্যে" ইত্যাদি বাক্যে গুরুজনবধের যে আশঙ্কা ব্যক্ত করিয়াছ, তৎসমস্তই ধর্ম্মশাস্ত্রবিরুদ্ধ। কারণ ধর্ম্ম্য যুদ্ধ অপেক্ষা ক্ষত্রিয়ের জীবনে অধিকতর শ্রেয়ঃস্কর কার্য্য আর কিছুই নাই। পৃথিবী জয় করিয়া অপত্যনির্ব্বিশেষে প্রজাপালন ও ভূদেব-ব্রাহ্মণগণের শুশ্রূষা সাধন ক্ষত্রিয়ের প্রধান ধর্ম্ম এবং তাহাই ক্ষত্রিয়ের সকল কল্যাণের নিদান। পরাশর বলিয়াছেন, "ক্ষত্রিয়েরা শস্ত্রপাণি ও দণ্ডধারী হইয়া প্রজারক্ষণ করিবেন এবং পরসৈন্য পরাজিত করিয়া ধর্ম্মসহকারে ক্ষত্রিয়ধর্ম্ম পালন করিবেন।"

ভগবান্ মনুও বলিয়াছেন, "সম অর্থাৎ তুল্য, উত্তম অর্থাৎ শ্রেষ্ঠ এবং অধম অর্থাৎ হীন ব্যক্তি কর্ত্তৃক আহূত হইয়া ক্ষত্রিয়-ধর্ম্ম স্মরণপূর্ব্বক রাজা কখনও সংগ্রাম হইতে নিবৃত্ত হইবেন না এবং প্রজাপালন করিবেন। সংগ্রামে অপরাঙ্মুখতা প্রজার পরিপালন এবং ব্রাহ্মণের শুশ্রূষা রাজার পরম শ্রেয়ঃস্কর।" রাজ শব্দের অর্থই ক্ষত্রিয়; সুতরাং উদ্ধৃত শাস্ত্রীয় বচন প্রমাণে যুদ্ধই যে ক্ষত্রিয়ের অবশ্যকরণীয় ধর্ম্ম, তৎপক্ষে কোনই সন্দেহ নাই; অতএব "ন চ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে" তোমার এই সকল বাক্য নিতান্ত যুক্তিবিরুদ্ধ। অগ্নীষোমীয়াদি যজ্ঞে ধর্ম্মার্থ পশুহনন পাপজনক হয় না, সেইরূপ ধর্ম্মার্থ যুদ্ধক্ষেত্রে শত্রু হননেও পাপ হয় না। যজ্ঞোদ্দেশে ছাগাদি পশু স্বদেহ পরিত্যাগপূর্ব্বক কল্যাণ দেহ লাভ করে; যুদ্ধেও হত বীরগণ কল্যাণতর দেহ সম্প্রাপ্ত হন। চিকিৎসক রোগীর হিতার্থে তাহার শরীরে অস্ত্র প্রয়োগ করিয়া তাহাকে আপাততঃ অশেষ যন্ত্রণা প্রদান করিলেও, পরিণামে সেই রোগী ব্যাধিমুক্তিজনিত পরম সুখসম্ভোগ করে; তদ্রূপ যুদ্ধে শত্রু সংহার আপাততঃ যন্ত্রণাজনক ও ক্লেশপ্রদ হইলেও, হত শত্রুগণের পক্ষে পরিণাম নিরতিশয় সুখময়। সুতরাং ইহাতে শোকের বিষয় কিছুই নাই ॥ ৩১ ॥

যদৃচ্ছয়া চোপপন্নং স্বর্গদ্বারমপাবৃতম্।
সুখিনঃ ক্ষত্রিয়াঃ পার্থ লভন্তে যুদ্ধমীদৃশম্ ॥ ৩২ ॥

অন্বয়।—পার্থ (পৃথাসুত) সুখিনঃ (সৌভাগ্যবন্তঃ) ক্ষত্রিয়াঃ যদৃচ্ছয়া (প্রযত্নব্যতিরেকেন) চ উপপন্নং (আগতং) অপাবৃতং (উদ্ঘাটিতং) স্বর্গদ্বারং (ত্রিদিবগমনপথং) ঈদৃশং (অপ্রার্থিতোপস্থিতং স্বর্গসাধনমিতি যাবৎ) যুদ্ধং লভন্তে ॥ ৩২ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন! বিনা চেষ্টায় উপস্থিত এবং উদ্ঘাটিত স্বর্গদ্বার এরূপ যুদ্ধ সৌভাগ্যবান্ ক্ষত্রিয়েরা লাভ করে ॥ ৩২ ॥

ব্যাখ্যা—প্রার্থনা ব্যতিরেকে সমুপস্থিত এবং অনায়াসে স্বর্গ-প্রাপ্তির উপায়ভূত যুদ্ধ সুখসৌভাগ্যশালী ক্ষত্রিয়গণের অদৃষ্টেই সংঘটিত হইয়া থাকে ॥ ৩২ ॥

শঙ্করাচার্য্য।—কুতশ্চ তদ্যুদ্ধং কর্ত্তব্যম্? ইত্যুচ্যতে যদৃচ্ছয়েতি। যদৃচ্ছয়া চা প্রার্থিতমাগতমুপপন্নং স্বর্গদ্বারমপাবৃতমুদ্ঘাটিতং, যে এতদীদৃশং যুদ্ধং লভন্তে ক্ষত্রিয়াঃ, হে পার্থ কিং ন সুখিনস্তে? ॥ ৩২ ॥

আনন্দগিরি।—যুদ্ধস্য গুর্ব্বাত্মনেকপ্রাণিহিংসাশাস্ত্রবিরোধান্নাস্তি কর্ত্তব্যতেতি শঙ্কতে কুতশ্চেতি। অগ্নিষোমীয়হিংসাবদ্‌যুদ্ধমপি ক্ষত্রিয়স্য বিহিতত্বাদনুষ্ঠেয়ং সামান্যশাস্ত্রতো বিশেষ-শাস্ত্রস্য বলীয়স্ত্বাদিত্যাহ উচ্যতইতি। তথাপি যুদ্ধে প্রবৃত্তানামৈহিকামুষ্মিকস্যাপি সুখাভাবাদ্‌-পরত্রিয়েব ততো যুক্তা প্রতিভাতীত্যাশঙ্ক্যাহ যদৃচ্ছয়েতি। চিরেণ চিরতরেণ কালেন চ যাগাদ্যনুষ্ঠায়িনঃ স্বর্গাদিভাজো ভবন্তি, যুদ্ধ্যমানাস্তু ক্ষত্রিয়া বহির্মুখতাবিহীনাঃ সহসৈব স্বর্গাদি-সুখভোক্তারস্তেন তব কর্ত্তব্যমেব যুদ্ধমিতি ব্যাখ্যানেন স্ফুটয়তি যদৃচ্ছয়েত্যাদিনা। ইহামুত্র চ ভাবিসুখবত্তামেব ক্ষত্রিয়াণাং স্বধর্ম্মভূতযুদ্ধসিদ্ধেস্তাদর্থ্যেনোত্থানং শোকমোহৌ হিত্বা কর্ত্তব্যমিত্যর্থঃ ॥ ৩২ ॥

রামানুজ।—যদৃচ্ছয়া চোপপন্নমিতি। অযত্নোপনীতমিদং নিরতিশয়সুখোপায়ভূতং নির্ব্বিঘ্নমীদৃশং যুদ্ধং সুখিনঃ পুণ্যবন্তঃ ক্ষত্রিয়া লভন্তে ॥ ৩২ ॥

হনুমান্।—পরমার্থতত্ত্বাপেক্ষয়া শোকো মোহো ন সম্ভবতীত্যুক্তং ন কেবলং পরমার্থ-তত্ত্বাপেক্ষয়া শোকমোহয়োরকর্ত্তব্যতা সাধ্যতে তত্রাহ স্বধর্ম্মমপীতি। স্বধর্ম্ম ক্ষত্রিয়স্য যুদ্ধং তদপ্যবেক্ষ্য ত্বং বিকম্পিতুং নার্হসি প্রচলিতুং নার্হসি স্বাভাবিকাৎ যুদ্ধাৎ ক্ষত্রিয়স্য শ্রেয়ো ন বিদ্যতে, হি যস্মাদতশ্চ যুদ্ধং কর্ত্তব্যমিত্যুচ্যতে, যদৃচ্ছয়া চোপপন্নমাগতং কর্ত্তব্যতয়া প্রাপ্তমপি ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্ ॥ ৩১ । ৩২ ॥

শ্রীধর।—কিঞ্চ মহতি শ্রেয়সি স্বয়মেবোপস্থিতে সতি কুতো বিকম্পসে ইত্যাহ যদৃচ্ছয়েতি। যদৃচ্ছয়া অপ্রার্থিতমেবোপপন্নং প্রাপ্তমীদৃশং যুদ্ধং সুখিনঃ সুভাগা এব লভন্তে, যতোঽনিবারণং স্বর্গদ্বারমেবৈতৎ। যদ্বা য এবং বিধং যুদ্ধং লভন্তে ত এব সুখিন ইত্যর্থঃ। এতেন "স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব" ইতি যদুক্তং তন্নিরস্তং ভবতি ॥ ৩২ ॥

বলদেব।— কিঞ্চাযত্নাদাগতেঽস্মিন্ মহতি শ্রেয়সি ন যুক্তস্তে কম্প ইত্যাহ যদৃচ্ছয়েতি। চোঽবধারণে। যত্নং বিনৈব চোপপন্নং ঈদৃশং ভীষ্মাদিভির্মহাবীরৈঃ সহ যুদ্ধং সুখিনঃ সভাগ্যাঃ ক্ষত্রিয়া লভন্তে। বিজয়ে সত্যশ্রমেণ কীর্ত্তিরাজ্যয়োর্মৃত্যৌ সতি শীঘ্রমেব স্বর্গস্য চ প্রাপ্তেরিত্যর্থঃ। এতদ্ব্যঞ্জয়ন্ বিশিনষ্টি স্বর্গদ্বারমপাবৃতমিতি। অপ্রতিরুদ্ধস্বর্গসাধনমিত্যর্থঃ। জ্যোতিষ্টোমাদিকং চিরতরেণ স্বর্গোপলম্ভকমিতি ততোঽস্যাতিশয়ঃ ॥ ৩২ ॥

মধুসূদন।—নন্বু যুদ্ধস্য কর্ত্তব্যত্বেঽপি ন ভীষ্মদ্রোণাদিভিগুরুভিঃ সহ তৎ কর্ত্তুমুচি-

তমতিগর্হিতত্বাদিত্যাশঙ্ক্যাহ যদৃচ্ছয়েতি। যদৃচ্ছয়া স্বপ্রযত্নব্যতিরেকেণ, চোহবধারণে, অপ্রার্থনয়ৈব উপস্থিতং ঈদৃশং ভীষ্মদ্রোণাদিবীরপুরুষপ্রতিযোগিকং কীর্ত্তিরাজ্যলাভদৃষ্টফলসাধনং যুদ্ধং যে ক্ষত্রিয়াঃ প্রতিযোগিত্বেন লভন্তে তে সুখিনঃ সুখভাজ এব, জয়ে সত্যনায়াসেনৈব যশসো রাজ্যস্য চ লাভাৎ পরাজয়ে চাতিশীঘ্রমেব স্বর্গস্য লাভাদিত্যাহ স্বর্গদ্বারমপাবৃতমিতি। অপ্রতিবদ্ধং স্বর্গসাধনং যুদ্ধং অব্যবধানেনৈব স্বর্গজনকং, জ্যোতিষ্টোমাদিকন্তু চিরতরেণ দেহপাতস্য প্রতিবন্ধাভাবস্য চাপেক্ষণাদিতর্থঃ। স্বর্গদ্বারমিত্যনেন শ্যেনাদিবৎ প্রত্যবায়শঙ্কা পরিহৃতা। শ্যেনাদয়ো হি বিহিতা অপি ফলদোষেণ দুষ্টাঃ, তৎফলস্য শত্রুবধস্য "ন হিংস্যাৎ সর্ব্বভূতানি" "ব্রাহ্মণং ন হন্যাৎ" ইত্যাদি শাস্ত্রনিষিদ্ধস্য প্রত্যবায়জনকত্বাৎ ফলে বিধ্যভাবাচ্চ ন বিধিস্পৃষ্টে নিষেধানবকাশ ইতি ন্যায়াবতারঃ। যুদ্ধস্য হি ফলং স্বর্গঃ স চ ন নিষিদ্ধঃ। তথাচ মনুঃ, "আহবেষু মিথোহন্যোন্যং জিঘাংসন্তো মহীক্ষিতঃ। যুধ্যমানাঃ পরং শক্ত্যা স্বর্গং যান্ত্যপরাঙ্মুখাঃ॥" ইতি। যুদ্ধন্তু অগ্নীষোমীয়াদ্যালম্ভবদ্বিহিতত্বান্ন নিষেধেন স্প্রষ্টুং শক্যতে ষোড়শিগ্রহণাদিবৎ গ্রহণাগ্রহণয়োস্তুল্যবলতয়া বিকল্পবৎ সামান্যশাস্ত্রস্য বিশেষশাস্ত্রেণ সঙ্কোচসম্ভবাৎ, তথাহি বিধিস্পৃষ্টে নিষেধানবকাশ ইতি ন্যায়াৎ, যুদ্ধং ন প্রত্যবায়জনকং, নাপি ভীষ্মদ্রোণাদিগুরুব্রাহ্মণাদিবধনিমিত্তো দোষঃ, তেষামাততায়িত্বাৎ। তদুক্তং মনুনা, "গুরুং বা বালবৃদ্ধৌ বা ব্রাহ্মণং বা বহুশ্রুতম্। আততায়িনমায়ান্তং হন্যাদেবাবিচারয়ন্॥ আততায়িনমায়ান্তমপি বেদান্তপারগম্। জিঘাংসন্তং জিঘাংসীয়ান্ন তেন ব্রহ্মহা ভবেৎ॥ নাততায়িবধে দোষো হন্তুর্ভবতি কশ্চন।" ইত্যাদিনা। নন্থ "স্মৃত্যোর্ব্বিরোধে ন্যায়স্তু বলবান্ ব্যবহারতঃ। অর্থশাস্ত্রাচ্চ বলবদ্ধর্ম্মশাস্ত্রমিতি স্থিতিঃ।" ইতি যাজ্ঞবল্ক্যবচনাৎ আততায়িব্রাহ্মণবধেহপি প্রত্যবায়োহস্ত্যেব, "ব্রাহ্মণং ন হন্যাৎ" ইতি হি দৃষ্টপ্রয়োজনানপেক্ষত্বাদ্ধর্ম্মশাস্ত্রং "জিঘাংসন্তংজিঘাংসীয়ান্ন তেন ব্রহ্মহা ভবেৎ" ইতি চ স্বজীবনার্থত্বাদর্থশাস্ত্রং, অত্রোচ্যতে "ব্রহ্মণে ব্রাহ্মণমালভেত" ইতিবৎ যুদ্ধবিধায়কমপি ধর্ম্মশাস্ত্রমেব "সুখদুঃখে সমে কৃত্বা" ইত্যত্র দৃষ্টপ্রয়োজনানপেক্ষত্বস্য বক্ষ্যমাণত্বাৎ, যাজ্ঞবল্ক্যবচনন্তু দৃষ্টপ্রয়োজনোদ্দেশ্যককূটযুদ্ধাদিকৃতবধবিষয়নিত্যদোষঃ। মিতাক্ষরাকারস্তু ধর্ম্মার্থসন্নিপাতেহর্থগ্রাহিণ এতদেবেতি দ্বাদশবার্ষিক প্রায়শ্চিত্তমেতচ্ছব্দ পরামৃষ্টস্যাপস্তম্বেন বিধানাৎ, মিত্রলব্ধ্যাদ্যর্থশাস্ত্রানুসারেণ চতুষ্পাদ্ব্যবহারে শত্রোরপি জয়ে ধর্ম্মশাস্ত্রাতিক্রমো ন কর্ত্তব্যঃ" ইত্যেতৎ পরং বচনমেতদিত্যাহ। ভবত্বেবং ততোহপি নো ন হানিঃ। ("প্রত্যর্থিনোহগ্রতো লেখ্যং যথা বেদিতমর্থিনা। সমামাসতদর্দ্ধাহর্নামগত্যাদিচিহ্নিতম্॥ ১॥ শ্রুতার্থস্যোত্তরং লেখ্যং পূর্ব্বাবেদকসন্নিধৌ॥ ২॥ ততোহর্থী লেখয়েৎ সদ্যঃ প্রতিজ্ঞাতার্থসাধনম্॥ ৩॥ তৎসিদ্ধৌ সিদ্ধিমাপ্নোতি বিপরীতমতোহন্যথা। চতুষ্পাদ্ব্যবহারোহয়ং বিবাদেষূপদর্শিতঃ॥ ৪॥ প্রতিবাদিনোহগ্রে বাদিনা নিবেদিতস্যার্থস্য সম্বৎসরাদি চিহ্নেন লেখনং ভাষা প্রতিজ্ঞা পক্ষ ইত্যেকঃ পাদঃ, যথা সুবর্ণং শতময়ং মে ধারয়তীতি প্রতিজ্ঞায়াং লিখিতায়াং নাহং ধারয়ামীত্যাদুঃলেখনং দ্বিতীয়ঃ পাদঃ, ততঃ প্রতিজ্ঞায়াং সাধনং প্রথমং বাদী লেখয়েৎ লিখিতং সাক্ষী চ মম বর্ত্তত ইতি তৃতীয়ঃ পাদঃ, ততো বাদ্যুক্তস্য লিখিতাদিপ্র মাণস্য সিদ্ধিশ্চতুর্থঃ পাদ ইতি, বিবাদেষু

চতুষ্পাদ্ব্যবহারো ধর্ম্মশাস্ত্রে দর্শিতঃ।" ইত্যধিকঃ পাঠঃ কুত্রচিদ্দৃশ্যতে ) তদেবং যুদ্ধকরণে সুখোক্তে "স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব" ইত্যর্জ্জুনোক্তমপাকৃতম্॥ ৩২॥

**নীলকণ্ঠ।**—কিঞ্চ যদৃচ্ছয়া অপ্রার্থিতমপ্যুপপন্নং উপস্থিতং স্বর্গদ্বারমপাবৃতমুদ্‌ঘাটিতং যে ক্ষত্রিয়া লভন্তে তে সুখিনো ধন্যা ভবন্তীতি সম্বন্ধঃ॥ ৩২॥

**বিশ্বনাথ।**—কিঞ্চ জেতৃভ্যঃ সকাশাদপি ন্যায়যুদ্ধে মৃতানামধিকং সুখমতো ভীষ্মাদীন্ হত্বা তান্ প্রত্যুত স্বতোঽপ্যধিকসুখিনঃ কুর্ব্বিত্যাহ যদৃচ্ছয়েতি। স্বর্গসাধনং কর্ম্মযোগমকৃত্বা পীত্যর্থঃ। অপাবৃতং অপগতাবরণম্॥ ৩২॥

**তাৎপর্য্য।**—যদি এমন মনে কর, যে যুদ্ধ কর্ত্তব্য কর্ম্ম হইলেও, ভীষ্ম দ্রোণাদি গুরুজনের সহিত যুদ্ধ কখনও সম্ভব নহে, তাহা হইলে বুঝিয়া দেখ, এই যুদ্ধ তোমার উত্তেজনা বা চেষ্টা দ্বারা উপস্থিত হয় নাই এবং ভীষ্ম দ্রোণাদি বীরপুরুষগণকে প্রতিদ্বন্দ্বিরূপে সমরক্ষেত্রে উপস্থিত হইবার নিমিত্ত তুমি অনুরোধ কর নাই। এরূপ অনায়াসলব্ধ যুদ্ধ যে ক্ষত্রিয়ের অদৃষ্টে সঙ্ঘটিত হয়, তাহাকে পরম ভাগ্যবান্ জ্ঞান করা উচিত। কেননা যুদ্ধে জয় লাভ করিলে বিপুল যশঃ ও রাজ্য করায়ত্ত হইবে এবং পরাজিত হইলে স্বর্গের দ্বার উন্মুক্ত হইবে। শ্যেনাদি আভিচারিক ক্রিয়া নিরবচ্ছিন্ন হিংসাত্মক ও স্বার্থসাধনোদ্দেশে প্রযুক্ত, সুতরাং তজ্জন্য (১২৭ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) প্রাণি হত্যা নিষিদ্ধ ও প্রত্যবায়জনক বটে, কিন্তু যুদ্ধের ফল স্বর্গ-প্রাপ্তি; সুতরাং তাহাতে প্রাণি হনন নিষিদ্ধ বা প্রত্যবায়জনক নহে। ভীষ্ম দ্রোণাদি গুরু ও ব্রাহ্মণ হইলেও তাঁহাদের বধজন্য পাপ স্পর্শ হইবে না। যেহেতু তাঁহারা আততায়ী (১২২ পৃষ্ঠার টিপ্পনী বিশেষ দ্রষ্টব্য)। অতএব তোমার ভাগ্যবলেই এই সুখ-স্বর্গপ্রদ যুদ্ধ প্রযত্নাতিরেক ব্যতীত উপস্থিত হইয়াছে। তুমি এই যুদ্ধে ঔদাসীন্য প্রকাশ করিও না। বুঝিয়া দেখ, তোমার কথিত "স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব" ইত্যাদি বাক্য নিতান্ত অমূলক; কারণ যুদ্ধ সুখেরই সাধন॥ ৩২॥

—— ০:৩:০ ——

অথ চেৎ ত্বমিমং ধর্ম্ম্যং সংগ্রামং ন করিষ্যসি।
ততঃ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ হিত্বা পাপমবাপ্স্যসি ॥ ৩৩॥

অন্বয়।—অথ (পক্ষান্তরে) চেৎ (যদি) ত্বং ইমং (আরব্ধং) ধর্ম্ম্যং (ধর্ম্মানুমোদিতং, ধর্ম্মসঙ্গতং বা) সংগ্রামং (যুদ্ধং) ন করিষ্যসি ততঃ (যুদ্ধাকরণাৎ) স্বধর্ম্মং (ক্ষত্রিয়ধর্ম্মং) কীর্ত্তিং (শিব-দেবরাজ-সমাগমনিবাতকবচাদিবধজন্যং সুযশঃ) চ হিত্বা (ত্যক্ত্বা) পাপং অবাপ্স্যসি (প্রাপ্স্যসি) ॥ ৩৩ ॥

প্রতিশব্দ।—পক্ষান্তরে যদি তুমি এই ধর্ম্মযুক্ত যুদ্ধ না কর, তাহা হইলে স্বধর্ম্ম এবং কীর্ত্তি ত্যাগ করিয়া পাপকে পাইবে ॥ ৩৩ ॥

ব্যাখ্যা।—পক্ষান্তরে যদি তুমি এই ধর্ম্মানুমোদিত সমরে বিরত হও, তাহা হইলে ক্ষত্রিয়জাতির ধর্ম্ম এবং চিরোপার্জ্জিত কীর্ত্তি ভ্রষ্ট হইয়া তোমাকে পাপভাগী হইতে হইবে ॥ ৩৩ ॥

শঙ্করাচার্য্য।—এবং কর্ত্তব্যতা প্রাপ্তমপি অথেতি। অথ ত্বমিমং ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতং বিহিতসংগ্রামং যুদ্ধং ন করিষ্যসি চেৎ ততস্তদকরণাৎ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ মহাদেবাদিসমাগমনিমিত্তাং হিত্বা কেবলং পাপমবাপ্স্যসি ॥ ৩৩ ॥

আনন্দগিরি।—স্বধর্ম্মস্য যুদ্ধস্য শ্রদ্ধয়া করণে স্বর্গাদিমহাফলপ্রাপ্তিং প্রদর্শ্য তদকরণে প্রত্যবায়প্রাপ্তিং প্রদর্শয়ন্ উত্তরশ্লোকগতাথশব্দার্থং কথয়তি এবমিতি। বিহিতত্বং ফলবত্ত্বমিত্যনেন প্রকারেণেত্যর্থঃ। অন্বয়ার্থং পুনশ্চেদিত্যনূদ্যতে, মহাদেবাদীত্যাদিশব্দেন মহেন্দ্রাদয়ো গৃহ্যন্তে ॥ ৩৩ ॥

রামানুজ।—অথ ক্ষত্রিয়স্য ধর্ম্মভূতমিমমারব্ধং সংগ্রামং মোহাদজ্ঞানান্ন করিষ্যসি চেৎ ততঃ প্রারব্ধস্য স্বধর্ম্মস্যাকরণাৎ স্বধর্ম্মফলং নিরতিশয়সুখং বিজয়েন নিরতিশয়াং কীর্ত্তিঞ্চ হিত্বা পাপং নিরতিশয়মবাপ্স্যসি ॥ ৩৩ ॥

শ্রীধর।—বিপক্ষে দোষমাহ অথ চেদিতি ॥ ৩৩ ॥

বলদেব।—বিপক্ষে দোষান্ দর্শয়তি অথেত্যাদিভিঃ। স্বস্য তব ধর্ম্ম্যং যুদ্ধলক্ষণং কীর্ত্তিঞ্চ রুদ্রসন্তোষণ-নিবাতকবচাদিবধলব্ধং হিত্বা পাপং "ন নিবর্ত্তেত সংগ্রামাৎ" ইত্যাদি-স্মৃতিপ্রতিষিদ্ধং স্বধর্ম্মত্যাগলক্ষণং প্রাপ্স্যসি ॥ ৩৩ ॥

মধুসূদন।—নহু নাহং যুদ্ধফলকামঃ "ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ নচ রাজ্যং" "অপি চেৎ ত্রৈলোক্যরাজ্যস্য" ইত্যুক্তত্বাৎ তৎ কথং ময়া কর্ত্তব্যম্? ইত্যাশঙ্ক্যাকরণে দোষমাহ অথ

চেৎ স্বমিতি।' অথেতি পক্ষান্তরে, ইমং ভীষ্মদ্রোণাদিবীরপুরুষপ্রতিযোগিকং, ধর্ম্ম্যং হিংসাদি দোষেণাগ্রস্তং সতাং ধর্ম্মাদনপেতমিতি বা। সচ মনুনা দর্শিতঃ। "ন কুটৈরায়ুধৈর্হন্যাৎ যুধ্যমানো রণে রিপূন্। ন কর্ণিভির্নাপি দিগ্ধৈর্নাগ্নিজ্বলিততেজনৈঃ। নচ হন্যাৎ স্থলারূঢ়ং ন ক্লীবং ন কৃতাঞ্জলিম্। ন মুক্তকেশং নাসীনং ন তবাস্মীতি বাদিনম্। ন সুপ্তং ন বিসন্নাহং ন নগ্নং ন নিরায়ুধম্। নাযুধ্যমানং পশ্যন্তং ন পরেণ সমাগতম্। নায়ুধব্যসনপ্রাপ্তং নার্ত্তং নাতিপরিক্ষতম্। ন ভীতং ন পরাবৃত্তং সতাং ধর্ম্মমনুস্মরন্" ইতি। সতাং ধর্ম্মমুল্লঙ্ঘ্য যুধ্যমানো হি পাপীয়ান্ স্যাৎ, ত্বন্তু পরৈরাহূতোঽপি সদ্ধর্ম্মোপেতমপি সংগ্রামং যুদ্ধং ন করিষ্যসি ধর্ম্মতো লোকতো বা ভীতঃ পরাবৃত্তো ভবিষ্যসি চেৎ ততো "নির্জ্জিত্য পরসৈন্যানি ক্ষিতিং ধর্ম্মেণ পালয়েৎ।" ইত্যাদি শাস্ত্রবিহিতস্য যুদ্ধস্যাকরণাৎ স্বধর্ম্মং হিত্বা অননুষ্ঠায় কীর্ত্তিঞ্চ মহাদেবাদি-সমাগমনিমিত্তাং হিত্বা "ন নিবর্ত্তেত সংগ্রামাৎ" ইত্যাদি শাস্ত্রনিষিদ্ধসংগ্রামনিবৃত্ত্যাচরণজন্যং পাপমেব কেবলমবাপ্স্যসি নতু ধর্ম্মং কীর্ত্তিং বেত্যভিপ্রায়ঃ। অথবা অনেকজন্মার্জ্জিতং ধর্ম্মং ত্যক্ত্বা রাজকৃতং পাপমেবাপ্স্যসীত্যর্থঃ। যস্মাৎ ত্বাং পরাবৃত্তমেতে দুষ্টা অবশ্যং হনিষ্যন্তি অতঃ পরাবৃত্তহতঃ সন্ চিরোপার্জ্জিতনিজসুকৃতপরিত্যাগেন পরোপার্জ্জিতদুষ্কৃতমাত্রভাক্ মাভূরিত্যভিপ্রায়ঃ। তথাচ মনুঃ "যস্তু ভীতঃ পরাবৃত্তঃ সংগ্রামে হন্যতে পরৈঃ। ভর্ত্তুর্যদ্দুষ্কৃতং কিঞ্চিৎ তৎ সর্ব্বং প্রতিপদ্যতে॥ যচ্চাস্য সুকৃতং কিঞ্চিদমুত্রার্থমুপার্জ্জিতম্। ভর্ত্তা তৎ সর্ব্বমাদত্তে পরাবৃত্তহতস্য তু॥" ইতি যাজ্ঞবল্ক্যোঽপি "রাজা সুকৃতমাদত্তে হতানাং বিপলায়িনাম্" ইতি। এতেন যদুক্তং "পাপমেবাশ্রয়েদস্মান্ হত্বৈতানাততায়িনঃ।" "এতান্ ন হন্তুমিচ্ছামি ঘ্নতোঽপি মধুসূদন।" ইতি তন্নিরাকৃতং ভবতি॥ ৩৩॥

**নীলকণ্ঠ**।—যুদ্ধত্যাগে ইষ্টনাশোঽনিষ্টপ্রাপ্তিশ্চ ভবতীত্যাহ অথ চেদিতি॥ ৩৩॥

**তাৎপর্য্য**।—তুমি পূর্ব্বেই বলিয়াছ, "ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ ন চ রাজ্যং সুখানি চ"। এখনও যদি সেই বুদ্ধির বশবর্ত্তী হইয়া বল যে, আমি যুদ্ধের ফল কামনা করি না; সুতরাং যুদ্ধ আমার পক্ষে কর্ত্তব্য নহে। এই আশঙ্কার উত্তরস্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন, উপস্থিত যুদ্ধ সম্পূর্ণরূপ ধর্ম্মসঙ্গত এবং হিংসাদি দোষবিরহিত। মনু বলিয়াছেন, "যুদ্ধক্ষেত্রস্থ শত্রুকে কুটিল অস্ত্র দ্বারা, প্রজ্বলিত অগ্নি দ্বারা, কর্ণি দ্বারা হনন করিবে না। স্থলারূঢ়, ক্লীব, কৃতাঞ্জলি, আসনভ্রষ্ট, আমি তোমারই এইরূপ বাক্য-রত, নিদ্রিত, ভ্রষ্ট, উলঙ্গ, অস্ত্রহীন ব্যক্তিকে বধ করিবে না। যে ব্যক্তি পরে আসিয়াছে, বা অস্ত্রাদি প্রাপ্ত হয় নাই এবং ক্ষতবিক্ষত কলেবরে কাতর হইয়াছে, বা ভয়ে পলায়ন করিতেছে, সজ্জনের ধর্ম্ম স্মরণ করিয়া তাহার সহিত যুদ্ধ করিবে না।" এই সকল নিষিদ্ধস্থলে যুদ্ধ করিলে পাপ-ভাগী হইতে হয়। তুমি এই ন্যায়সঙ্গত যুদ্ধে অপর কর্ত্তৃক আহূত হইয়া

যদি ধর্ম্ম ভয়ে বা লোক ভয়ে বিরত হও, তাহা হইলে স্বধর্ম্ম পরিত্যাগ জনিত পাপে তোমাকে অবশ্যই পাপী হইতে হইবে; অপিচ বর্ত্তমানকাল পর্য্যন্ত যাবজ্জীবন স্বর্গে অমরবৃন্দের সমীপে এবং বসুন্ধরায় মানবকুলের সমক্ষে যে কীর্ত্তিরাশি অর্জ্জন করিয়াছ, তৎসমস্ত পরিত্যাগ করিয়া কলঙ্ক ও দুষ্কৃতির আস্পদ হইতে হইবে। মনু বলিয়াছেন, "যদি কোন ব্যক্তি সভয়ে সমর হইতে পলায়মান হয় এবং তৎকালে অপর কর্তৃক হত হয়, তাহা হইলে হত্যাকারীর দুষ্কৃতি সমূহ হত ব্যক্তিই প্রাপ্ত হয়। এবং হত ব্যক্তির পূর্ব্বার্জ্জিত যদি কোন সুকৃতি থাকে, তাহা হত্যাকারী প্রাপ্ত হয়। সুতরাং তুমি যদি রণক্ষেত্র পরিত্যাগ করিতে উন্মুখ হও, তাহা হইলে দুষ্ট দুর্য্যোধনাদি তোমার শত্রুবর্গ অবশ্যই তোমাকে তৎকালে হনন করিবে, সুতরাং তোমার চিরোপার্জ্জিত পুণ্য সমস্ত দুর্য্যোধনাদি পাপি-গণকে আশ্রয় করিবে এবং তাহাদিগের পাপরাশি তোমাকে গ্রহণ করিতে হইবে। যোগী যাজ্ঞবল্ক্যও এই কথার সমর্থন করিয়াছেন। অতএব হে অর্জ্জুন! তুমি যে বলিয়াছ, "পাপমেবাশ্রয়েদস্মান্ হত্বৈতানাততায়িনঃ" এবং "এতান্ন হন্তুমিচ্ছামি ঘ্নতোঽপি মধুসূদন" ইত্যাদি বাক্য, ধর্ম্ম ও যুক্তি-শাস্ত্র-বিরুদ্ধ ॥ ৩৩ ॥

অকীর্ত্তিঞ্চাপি ভূতানি কথয়িষ্যন্তি তেঽব্যয়াম্।
সম্ভাবিতস্য চাকীর্ত্তির্মরণাদতিরিচ্যতে ॥ ৩৪ ॥

অন্বয়।—ভূতানি (সর্ব্বে লোকাঃ) চ তে (তব) অব্যয়াং (নাশ-রহিতাং, নিত্যাং) অকীর্ত্তিং (যশঃশূন্যতাং) অপি কথয়িষ্যন্তি (বদি-ষ্যন্তি) চ (কিঞ্চ) সম্ভাবিতস্য (সম্মানিতস্য) [জনস্য] অকীর্ত্তিঃ (যশোরাহিত্যং, অখ্যাতিঃ) মরণাৎ (মৃত্যোঃ) অতিরিচ্যতে (অধিকা ভবতি—মানহীনস্য মানিনো মানহানের্ম্মরণং বরমিতি ভাবঃ) ॥ ৩৪ ॥

প্রতিশব্দ।—সকল লোক-ই তোমার দীর্ঘকালব্যাপিনী অকীর্ত্তিও বলিবে। সম্মানিত [ব্যক্তির] অকীর্ত্তি মৃত্যু অপেক্ষা অধিক হয় ॥৩৪॥

ব্যাখ্যা।—অধুনা তুমি যুদ্ধে বিরত হইলে বসুন্ধরার তাবৎ লোকই

অনন্ত কাল তোমার অযশ ঘোষণা করিবে। ভাবিয়া দেখ, যশস্বী পুরুষের পক্ষে কলঙ্কিত জীবন ভার বহন করার অপেক্ষা মৃত্যুই শ্রেষ্ঠতর ॥ ৩৪ ॥

শঙ্করাচার্য্য।—ন কেবলং স্বধর্ম্মকীর্ত্তিপরিত্যাগঃ, অকীর্ত্তিমিতি। অকীর্ত্তিঞ্চাপি যুদ্ধে ভূতানি কথয়িষ্যন্তি তে তবাব্যয়াং দীর্ঘকালাং ধর্ম্মাত্মা শূর ইত্যেবমাদিভির্গুণৈঃ সম্ভাবিতস্য চাকীর্ত্তির্ম্মরণাদতিরিচ্যতে সম্ভাবিতস্য চাকীর্ত্তের্ব্বরং মরণমিত্যর্থঃ ॥ ৩৪ ॥

আনন্দগিরি।—যুদ্ধাকরণে ক্ষত্রিয়স্য প্রত্যবায়মুষ্মিকমাপাদ্য শিষ্টগর্হালক্ষণং দীর্ঘকালভাবিনমৈহিকমপি প্রত্যবায়ং প্রতিলম্ভয়তি ন কেবলমিতি। যুদ্ধে স্বমরণসন্দেহাৎ তৎপরিহারার্থমকীর্ত্তিরপি সোঢ়ব্যা স্বাত্মসংরক্ষণস্য শ্রেয়স্করত্বাদিত্যাশঙ্ক্যাহ ধর্ম্মাত্মেতি। মাত্মানামকীর্ত্তির্ভবতি মরণাদপি দুঃসহেতি তাৎপর্য্যার্থমাহ সম্ভাবিতস্যেতি ॥ ৩৪ ॥

রামানুজ।—অকীর্ত্তি ন কেবলং নিরতিশয়সুখকীর্ত্তিহানিমাত্রং পার্থো যুদ্ধে প্রাপ্তে পলায়িত ইত্যব্যয়াং সর্ব্বদেশকালব্যাপিনীমকীর্ত্তিঞ্চ সমর্থাত্মসমর্থাশ্চপি সর্ব্বাণি ভূতানি কথয়িষ্যন্তি। ততঃ কিমিতিঃ চেৎ, শৌর্য্যবীর্য্যপরাক্রমাদিভিঃ সর্ব্বসম্ভাবিতস্য তদ্বিপর্য্যয়ানুষ্ঠানাচ্চাকীর্ত্তির্ম্মরণাদতিরিচ্যতে। এবংবিধায়া অকীর্ত্তের্ম্মরণমেব শ্রেয়ঃ ইত্যর্থঃ ॥ ৩৪ ॥

হনুমান্।—অকীর্ত্তিমিতি। ন কেবলং স্বধর্ম্মকীর্ত্তিপরিত্যাগঃ সম্ভাবিতস্য ধর্ম্মাত্মা শূর ইত্যাদি গুণৈঃ সম্ভাবিতস্যাকীর্ত্তের্ব্বরং মরণমিত্যর্থঃ ॥ ৩৩ । ৩৪ ॥

শ্রীধর।—কিঞ্চ অকীর্ত্তিমিতি। অব্যয়াং শাশ্বতীং, সম্ভাবিতস্য বহুমতস্য, অকীর্ত্তিঃ র্ম্মরণাদতিরিচ্যতে অধিকা ভবতি ॥ ৩৪ ॥

বলদেব।—অকীর্ত্তিমিতি। ন কেবলং স্বধর্ম্মস্য কীর্ত্তেশ্চ ক্ষতিমাত্রম্। যুদ্ধে সমারব্ধেঽর্জ্জুনঃ পলায়ত ইত্যব্যয়াং শাশ্বতীমকীর্ত্তিঞ্চ তব ভূতানি সর্ব্বে লোকাঃ কথয়িষ্যন্তি। নমু মরণাদ্ভীতেন ময়া অকীর্ত্তিঃ সোঢ়ব্যেতি চেৎ তত্রাহ সম্ভাবিতস্য অতিপ্রতিষ্ঠিতস্য। অতিরিচ্যতে অধিকা ভবতি। তথাচ তাদৃশাকীর্ত্তের্ম্মরণমেব বরমিতি ॥ ৩৪ ॥

মধুসূদন।—এবং কীর্ত্তিধর্ম্ময়োরিষ্টয়োরপ্রাপ্তিরনিষ্টস্য চ পাপস্য প্রাপ্তির্যুদ্ধপরিত্যাগে দর্শিতা, তত্র পাপাখ্যমনিষ্টং ব্যবধানেন দুঃখফলদমামুষ্মিকত্বাৎ, শিষ্টগর্হালক্ষণত্বনিষ্টমাসন্নফলদমত্যসহ্যমিত্যাহ অকীর্ত্তিমিতি। ভূতানি দেবর্ষিমনুষ্যাদীনি তে তব অব্যয়াং দীর্ঘকালামকীর্ত্তিং ন ধর্ম্মাত্মায়ং ন শূরোঽয়মিত্যেবং রূপাং কথয়িষ্যন্ত্যন্যোন্যং কথাপ্রসঙ্গে, কীর্ত্তিধর্ম্মনাশসমুচ্চয়ার্থৌ নিপাতৌ ন কেবলং কীর্ত্তিধর্ম্মৌ হিত্বা পাপং প্রাপ্স্যসি অপিতু অকীর্ত্তিঞ্চ প্রাপ্স্যসি, ন কেবলং ত্বমেব তাং প্রাপ্স্যসি অপিতু ভূতানি কথয়িষ্যন্ত্যপি ইতি বা নিপাতয়োরর্থঃ। নমু যুদ্ধে স্বমরণসন্দেহাৎ তৎপরিহারার্থমকীর্ত্তিরপি সোঢ়ব্যা আত্মরক্ষণস্যাত্যন্তাপেক্ষিতত্বাৎ, তথাচোক্তং শান্তিপর্ব্বণি। "সাম্না দানেন ভেদেন সমস্তৈরুত বা পৃথক্। বিজেতুং প্রযতেতারীন্ ন যুধ্যেত কদাচন। অনিত্যো বিজয়ো যস্মাদ্দৃশ্যতে যুধ্যমানয়োঃ। পরাজয়শ্চ সংগ্রামে তস্মাদ্যুদ্ধং

বিবর্জ্জয়েৎ। ত্রয়াণামপ্যুপায়ানাং পূর্ব্বোক্তানামসম্ভবে। তথা যুধ্যেত সম্পন্নো বিজয়েত রিপূন্ যথা॥" ইতি। এবমেব ময়নাপ্যুক্তং। তথাচ মরণভীতস্য কিমকীর্ত্তিদুঃখমিতি শঙ্কামপনুদতি সম্ভাবিতস্যেতি। ধর্ম্মাত্মা শূরঃ ইত্যেবমাদিভিরনন্তৈর্গুণৈর্বহুমতস্য জনস্যাকীর্ত্তের্ম্মরণাদ-প্যতিরিচ্যতে অধিকা ভবতি ।... চো হেতৌ। এবং যস্মাৎ অতোঽকীর্ত্তের্ম্মরণমেব বরং ন্যূনত্বাৎ, ত্বমপ্যতিসম্ভাবিতোঽসি মহাদেবাদিসমাগমেন, অতো নাকীর্ত্তিদুঃখং সোঢ়ুং শক্ষ্যসীত্যভিপ্রায়ঃ। উদাহৃতবচনন্ত অর্থশাস্ত্রত্বাৎ, "ন নিবর্ত্তেত সংগ্রামাৎ" ইত্যাদি ধর্ম্মশাস্ত্রাৎ দুর্ব্বলমিতি ভাবঃ॥ ৩৪॥

**নীলকণ্ঠ।**—অব্যয়াং দীর্ঘকালাম্॥ ৩৪॥

**বিশ্বনাথ।**—বিপক্ষে দোষানাহ অথেতি চতুর্ভিঃ। অকীর্ত্তিমিতি অব্যয়ামনশ্বরাং, সম্ভাবিতস্য অতি প্রতিষ্ঠিতস্য॥ ৩৩। ৩৪॥

**তাৎপর্য্য।**—এই যুদ্ধে বিরত হইলে কেবল যে স্বধর্ম্ম এবং কীর্ত্তি পরিত্যাগ করিয়া পাপভাগী হইবে, এমন নহে; অধিকন্তু দেব, ঋষি, মনুষ্যাদি তাবতে তোমার অনন্তকালব্যাপী অকীর্ত্তি সঙ্ঘোষিত করিতে থাকিবে। যেখানে তোমার কথা উঠিবে, সেই স্থানেই প্রসঙ্গতঃ তাহারা তোমাকে ধর্ম্মহীন ও শূরত্ব শূন্য বলিয়া উল্লেখ করিবে। অতএব যুদ্ধ ত্যাগজনিত কেবল পারলৌকিক পাপ নহে, ইহ লোকেও তোমার নাম অপরিসীম কলঙ্কের আস্পদ হইবে। অর্জ্জুন বলিলেন, "যুদ্ধে প্রাণ বিনষ্ট হইতে পারে, অতএব তৎপরিহারার্থ বরং অকীর্ত্তিভাজন হওয়াও ভাল, তথাপি আত্মরক্ষণে শিথিল প্রযত্ন হওয়া শ্রেয়ঃ নহে। মহাভারতের শান্তিপর্ব্বে কথিত আছে;—বিজয়ার্থ ব্যক্তি শত্রুকে সাম, দান ও ভেদ রূপ উপায়ের সমস্ত বা অন্যতম দ্বারা জয় করিবেন, যুদ্ধ দ্বারা কদাচ নহে; যুদ্ধে জয় পরাজয় অনিশ্চিত; অতএব তাহা ত্যাগ করিবে। উল্লিখিত ত্রিবিধ উপায়ে অকৃতকার্য্য হইলে শত্রুকে যুদ্ধ দ্বারা জয় করিবার ব্যবস্থা করিবে।" ভগবান্ মনুও এইরূপ অভিপ্রায় ব্যক্ত করিয়াছেন। অর্জ্জুনের এইরূপ প্রাণ সঙ্কট আশঙ্কা অপনয়নার্থ বলিতেছেন, তুমি ভূতনাথ ভবানীপতিকর্ত্তৃক সমাদৃত, দেবরাজ ইন্দ্রকর্ত্তৃক আদৃত, ভূলোকবিজয়ী মহাযশস্বী বীরপুরুষ। তোমার ন্যায় ব্যক্তির পক্ষে অকীর্ত্তি মরণের অপেক্ষাও বিগর্হিত। অতএব অকীর্ত্তিরূপ বিড়ম্বনাভাজন হওয়া তোমার পক্ষে কখনও বিধেয় নহে॥ ৩৪॥

———•:•:•———

ভয়াদ্রণাদুপরতং মংস্যন্তে ত্বাং মহারথাঃ।
যেষাঞ্চ ত্বং বহুমতো ভূত্বা যাস্যসি লাঘবম্॥ ৩৫॥

অন্বয়।—মহারথাঃ ( দুর্য্যোধনাদয়ঃ ) ত্বাং ভয়াৎ [ ভয়হেতোঃ ] রণাৎ ( সমরাৎ ) উপরতং ( নিবৃত্তং ) মংস্যন্তে ( চিন্তয়িষ্যন্তি )। চ ( কিঞ্চ ) ত্বং যেষাং ( দুর্য্যোধনাদীনাং ) বহুমতঃ ( অয়ং বহুগুণ-বিশিষ্ট ইত্যেবংরূপেণ বহুধা সম্মানিতঃ ইতি ) ভূত্বা ( অর্থাৎ পূর্ব্বং ত্বমং যেষাং বহুমতঃ আসীৎ ) [ স ত্বং ইদানীং ] লাঘবং ( লঘুতাং ) যাস্যসি ( প্রাপ্স্যসি ) ॥ ৩৫ ॥

প্রতিশব্দ।—মহারথগণ তোমাকে ভীতিনিবন্ধন যুদ্ধ-হইতে নিবৃত্ত মনে করিবে। অপিচ তুমি যাহাদিগের বহুমত হইয়া [ সেই তুমি এক্ষণে ] লঘুতা প্রাপ্ত হইবে ॥ ৩৫ ॥

ব্যাখ্যা।—যে দুর্য্যোধনাদি মহারথগণ পূর্ব্বে তোমাকে বহুবিধ গুণশালী জানিয়া মনে মনে তোমার ভূয়সী প্রশংসা করিত, এক্ষণে তাহারাই তোমাকে কর্ণাদি বীরবৃন্দের ভয়ে যুদ্ধ হইতে প্রতিনিবৃত্ত বলিয়া মনে করিবে; সুতরাং তোমাকে তাহাদিগের নিকট অতিশয় লঘু হইতে হইবে ॥ ৩৫ ॥

শঙ্করাচার্য্য।—কিঞ্চ ভয়াদিতি। ভয়াৎ কর্ণাদিভ্যো রণাৎ যুদ্ধাদুপরতং নিবৃত্তং মংস্যন্তে চিন্তয়িষ্যন্তি ন কৃপয়েতি ত্বাং মহারথা দুর্য্যোধনপ্রভৃতয়ঃ, কে মংস্যন্তে? ইত্যাহ, যেষাঞ্চ ত্বং দুর্য্যোধনাদীনাং বহুমতো বহুভির্গুণৈর্যুক্ত ইত্যেবং বহুমতো ভূত্বা পুনস্ত্বং যাস্যসি লাঘবং লঘুভাবম্ ॥ ৩৫ ॥

আনন্দগিরি।—ইতশ্চ ত্বয়া যুদ্ধং কর্ত্তব্যমিত্যাহ কিঞ্চেতি। প্রাণিষু কৃপয়া নাহং যুদ্ধং করিষ্যামীত্যাশঙ্ক্যাহ ভয়াদিতি। মহারথানেব বিশিনষ্টি যেষাঞ্চেতি। দুর্য্যোধনাদিভিস্তবোপহাস্যতানিরসনার্থং সংগ্রামে প্রবৃত্তিরবশ্যম্ভাবিনীত্যর্থঃ ॥ ৩৫ ॥

রামানুজ।—বন্ধুস্নেহাৎ কারুণ্যাচ্চ যুদ্ধান্নিবৃত্তস্য শূরস্য মমাকীর্ত্তিঃ কথমাগমিষ্যতীত্যত্রাহ ভয়াদিতি। যেষাং কলহকর্ত্তৃণাং দুর্য্যোধনাদীনাং মহারথানামিতঃ পূর্ব্বং ত্বং শূরো বৈরীতি বহুমতো ভূত্বা ইদানীং যুদ্ধে সমুপস্থিতে নিবৃত্তব্যাপারতয়া লাঘবং সুগ্রহতাং যাস্যসি, তে মহারথাস্ত্বাং ভয়াদস্মাদুপরতং মংস্যন্তে। শূরাণাং হি বৈরিণাং শত্রুভয়াদৃতে বন্ধুস্নেহাদিনা যুদ্ধাদুপরতির্নোপপদ্যতে ॥ ৩৫ ॥

**হনুমান্‌।**—ভয়াদিতি। ভয়াৎ কর্ণাদিভীরণাৎ যুদ্ধাদুপরতং নিবৃত্তং মংস্যন্তে চিন্তয়িষ্যন্তি ন কৃপয়েতি ত্বাং মহারথা দুর্য্যোধনপ্রভৃতয়ঃ, কে মংস্যন্তে? ইত্যত্রাহ, যেষামিতি। যেষাঞ্চ দুর্য্যোধনাদীনাং ত্বং বহুমতো ভূত্বা পুনর্যাস্যসি লাঘবং লঘুভাবং, তে মংস্যন্তে॥ ৩৫॥

**শ্রীধর।**—কিঞ্চ ভয়াদিতি। যেষাং বহুগুণত্বেন ত্বং পূর্ব্বং সম্মতোঽভূস্ত এব ভয়াৎ সংগ্রামান্নিবৃত্তং ত্বাং মন্যেরন্, ততশ্চ পূর্ব্বং বহুমতো ভূত্বা লাঘবং লঘুতাং যাস্যসি॥ ৩৫॥

**বলদেব।**—ননু কুলক্ষয়দোষাৎ কারুণ্যাচ্চ বিনিবৃত্তস্য মম কথমকীর্ত্তিঃ স্যাদিতি চেৎ তত্রাহ ভয়াদিতি। মহারথা দুর্য্যোধনাদয়স্ত্বাং কর্ণাদিভয়ান্ন তু বন্ধুকারুণ্যাদ্রণাদুপরতং মংস্যন্তে। ন হি শূরস্য শত্রুভয়ং বিনা বন্ধুস্নেহেন যুদ্ধাদুপরতিরিত্যর্থঃ। ইতঃ পূর্ব্বং যেষাং ত্বং বহুমতঃ শূরো বৈরীতি বহুগুণবত্তয়া সম্মতোঽভূরিদানীং যুদ্ধে সমুপস্থিতে কাতরোঽয়ং বিনিবৃত্ত ইত্যেবং তৎকৃতং লাঘবং দুঃসহং যাস্যসি॥ ৩৫॥

**মধুসূদন।**—ননূদাসীনা জনা মাং নিন্দন্তু নাম ভীষ্মদ্রোণাদয়স্তু মহারথাঃ কারুণিকত্বেন স্তোষ্যন্তি মামিত্যত আহ ভয়াদিতি। কর্ণাদিভ্যো ভয়াৎ যুদ্ধান্নিবৃত্তং ন কৃপয়েতি ত্বাং মংস্যন্তে ভীষ্মদ্রোণ-দুর্য্যোধনাদয়ো মহারথাঃ। ননু তে মাং বহুমন্যমানাঃ কথং ভীতং মংস্যন্তে ইত্যত আহ যেষামিতি। যেষামেব ভীষ্মাদীনাং ত্বং বহুমতো বহুভির্গুণৈর্যুক্তোঽয়মর্জ্জুন ইত্যেবং মতঃ, ত এব ত্বাং মহারথা ভয়াদুপরতং মংস্যন্ত ইত্যন্বয়ঃ। অতো ভূত্বা যুদ্ধাদুপরত ইতিশেষঃ, লাঘবং অনাদরবিষয়ত্বং যাস্যসি প্রাপ্স্যসি সর্ব্বেষামিতি শেষঃ। যেষামেবং ত্বং প্রাগ্বহুমতোঽভূস্তেষামেব তাদৃশো ভূত্বা লাঘবং যাস্যসীতি বা॥ ৩৫॥

**নীলকণ্ঠ।**—অকীর্ত্তিমেবাহ ভয়াদিতি। ত্বং বহুমতো ভূত্বা স্বত এব অতিশ্লাঘ্যবৃত্তঃ সন্ লাঘবং লঘুভাবং কাতর্য্যাখ্যং যেষাং পুরতো যাস্যসি তে মহারথাস্ত্বাং ভয়াদ্রণাদুপরতং মংস্যন্তে ইতি যোজনা॥ ৩৫॥

**বিশ্বনাথ।**—ভয়াদিতি। যেষাং ত্বং বহুমতঃ অস্মচ্ছত্রুরর্জ্জুনস্তু মহাশূর ইতি বহুসম্মানবিষয়ো ভূত্বা সম্প্রতি যুদ্ধাদুপারমে সতি লাঘবং যাস্যসি। তে দুর্য্যোধনাদয়ঃ মহারথাস্ত্বাং ভয়াদেব রণাদুপরতং মংস্যন্ত ইত্যন্বয়ঃ। ক্ষত্রিয়াণাং হি ভয়ং বিনা যুদ্ধোপরতিহেতুর্বন্ধুস্নেহাদিকো নোপপদ্যত ইতি ভাবঃ॥ ৩৫॥

**তাৎপর্য্য।**—যদি মনে কর, ভীষ্ম দ্রোণাদি গুরুজনগণ আমার বীরত্ব হেতু চিরদিনই আমাকে সমাদর করিতেছেন, সুতরাং অদ্য যুদ্ধক্ষেত্র পরিত্যাগ করিলেও আমার বিশেষ অকীর্ত্তি সম্ভাবনা নাই। তদুত্তরে শ্রীভগবান্ বলিতেছেন, হে ভ্রমান্ধচিত্ত সখে! চিরদিন বীরত্ব হেতু সমাদৃত হইলেও, তুমি রণক্ষেত্র হইতে প্রস্থান করিবামাত্র ভীষ্ম, দ্রোণ, দুর্য্যোধনাদি মহারথগণ নিশ্চয়ই মনে করিবেন যে, কর্ণাদি ভুজবলপরাক্রান্ত প্রতিদ্বন্দ্বী বীরপুরুষগণের ভয়েই অদ্য তুমি সমর বিমুখ হইয়াছ। অমূলক এবং

অসম্ভব করুণা প্রাবল্যে তুমি যে যুদ্ধে বিরত হইতেছ, তাহা কেহই মনে করিবেন না ; অতএব যাঁহাদের নিকট অধুনা তুমি সর্ব্বসদ্‌গুণের আস্পদ বলিয়া আদৃত হইতেছ, সেই ভীষ্মাদি মহারথগণের নিকট অতঃপর ভীত, কাপুরুষ ইত্যাদি বহুবিধ বাক্যে ধিক্কৃত হইতে থাকিবে ॥ ৩৫ ॥

অবাচ্যবাদাংশ্চ বহূন্ বদিষ্যন্তি তবাহিতাঃ।
নিন্দন্তস্তব সামর্থ্যং ততো দুঃখতরং নু কিম্ ॥৩৬॥

অন্বয়।—তব অহিতাঃ ( অশুভচিন্তকাঃ, শত্রবঃ ) তব সামর্থ্যং (উৎসাহাদিশক্তিং) নিন্দন্তঃ ( বিগর্হয়ন্তঃ ) [ সন্তঃ ] বহূন্ ( বিবিধান্ ) অবাচ্যবাদান্ ( বচনাযোগ্যশব্দান্ ) চ বদিষ্যন্তি ( অভিধাস্যন্তি ) নু ( ভোঃ ) ততঃ ( কুৎসাপ্রাপ্তের্দুঃখাৎ ) দুঃখতরং ( অধিকং দুঃখং ) কিং ? ( কিমপি নাস্তীত্যর্থঃ ) ॥ ৩৬ ॥

প্রতিশব্দ।—তোমার অরি-সমূহ ত্বদীয় সামর্থ্যের নিন্দা-করতঃ বহুবিধ কহিবার-অযোগ্য-শব্দ-সমূহ-ও বলিবে। ওহে ! তাহা অপেক্ষা দুঃখের বিষয় আর কি হইতে পারে ? ॥ ৩৬ ॥

ব্যাখ্যা।—তোমার নিয়ত অশুভ-চিন্তক দুর্য্যোধনাদি তোমার সেই স্বর্গ-মর্ত্ত্য-ব্যাপী সামর্থ্যের অযথা নিন্দা করিবে এবং তোমার সম্বন্ধে বহু প্রকার অকথ্য ও কুৎসিত শব্দ প্রয়োগ করিবে। বন্ধো ! ইহার অপেক্ষা অধিকতর দুঃখের বিষয় আর কি হইতে পারে ? ॥৩৬॥

শঙ্করাচার্য্য।—কিঞ্চ অবাচ্যবাদানিতি। অবাচ্যবাদান্ অবক্তব্যবাদান্ চ বহূননেকপ্রকারান্ বদিষ্যন্তি তবাহিতাঃ শত্রবঃ নিন্দন্তঃ কুৎসয়ন্তস্তব ত্বদীয়ং সামর্থ্যং নিবৃত্তকবচাদিযুদ্ধনিমিত্তং, তস্মাৎ ততো নিন্দাপ্রাপ্তের্দুঃখাৎ দুঃখতরং নু কিং ততঃ কষ্টতরংদুঃখং নাস্তীত্যর্থঃ ॥৩৬॥

আনন্দগিরি।—ইতশ্চ ত্বং যুদ্ধাদুপরমং মা কার্যীরিত্যাহ কিঞ্চেতি। ননু ভীষ্মদ্রোণাদিবধপ্রযুক্তং কষ্টতরং দুঃখমসহমানো যুদ্ধান্নিবৃত্তঃ স্বসামর্থ্যনিন্দাদিশব্দং সোঢ়ুং শক্ষ্যামীত্যাশঙ্ক্যাহ তত ইতি ॥ ৩৬ ॥

রামানুজ।—কিঞ্চ অবাচ্যেতি। শূরাণামস্মাকং সন্নিধৌ কথময়ং পার্থঃ ক্ষণমপি স্থাতুং শক্ত যাদস্মৎসন্নিধানাদন্যত্র হ্যস্য সামর্থ্যমিতি তব সামর্থ্যং নিন্দন্তঃ শূরাণামগ্রে

দ্বিতীয় শ্রুতিবাক্যে যে সমস্ত যজ্ঞাদিকর্ম্মানুষ্ঠানের উল্লেখ আছে, তৎসমূহই নিত্যকর্ম্ম। অকরণে "প্রত্যবায়সাধনানি নিত্যানি," অর্থাৎ যে কর্ম্ম না করিলে পাপ হয়, সেই নিত্যকর্ম্মই দুরিতরাশি বিনষ্ট করিয়া বিবিদিষায় বিনিযুক্ত করে, অর্থাৎ নিত্যকর্ম্মের অনুষ্ঠান দ্বারাই পাপ সমূহ ধ্বস্ত হয় এবং পাপনাশে চিত্ত নির্ম্মল বা কামনাবিহীন হয়, তদনন্তর চিত্ত কামনাবিহীন হইলেই বিবিদিষা হয়—সেই তত্ত্বস্তুকে জানিতে একান্ত বাসনা সঞ্জাত হয়। দ্বিতীয়তঃ, কাম্যকর্ম্ম সমূহও সংযোগপৃথকত্ব ন্যায়ানুসারে (অর্থাৎ কামনাবিহীনরূপে) বিনিযুক্ত হইলেই নিত্যকর্ম্মের শ্রেণীভুক্ত হয়। বস্তুতঃ অগ্নিহোত্রাদি নিত্যকর্ম্ম এবং অশ্বমেধাদি কাম্যকর্ম্মের পরস্পর কর্ম্মগত কোনরূপ বিশেষ নাই, কিন্তু কেবলমাত্র ফলাভিসন্ধিসাহিত্য এবং ফলাভিসন্ধিরাহিত্য এই দুই কারণেই কাম্য ও নিত্যরূপ দুই পৃথক্ শ্রেণীতে উভয়ে বিভক্ত হইয়াছে। অর্থাৎ ফলাভিসন্ধি পূর্ব্বক কর্ম্মে প্রবৃত্ত হইলেই তাহা কাম্য শ্রেণীর অন্তর্ভুক্ত হইবে এবং ফলাভিসন্ধিবিহীন হইয়া কর্ম্মে প্রবৃত্ত হইলেই তাহা নিত্যকর্ম্মের শ্রেণীভুক্ত হইবে। কর্ম্ম উভয়ত্র এক হইলেও সংযোগের (সম্বন্ধের) পার্থক্যে ফলেরও পার্থক্য হয়। তৃতীয়তঃ, কাম্য বা ফলাভিসন্ধি পূর্ব্বক অনুষ্ঠিত কর্ম্মেই সর্ব্বাঙ্গ উপসংহারের, অর্থাৎ মন্ত্রোচ্চারণাদি সর্ব্ববিধ বিষয় সুসম্পন্ন করিবার নিয়ম আছে। নচেৎ প্রত্যবায় পদে পদে। কিন্তু কেবলমাত্র শুদ্ধ্যর্থ (পাপনাশের নিমিত্ত) অনুষ্ঠিত নিত্যকর্ম্ম (সন্ধ্যাবন্দনা, বলিবৈশ্বানর, পঞ্চযজ্ঞ প্রভৃতি) প্রতিনিধি প্রভৃতি দ্বারাও সমাপ্ত হইতে পারে বলিয়া উক্ত নিত্যকর্ম্মে অঙ্গবৈগুণ্য জনিত কোনওরূপ প্রত্যবায় (বিপদ) নাই।

অর্জ্জুন! অধিক কি বলিব, যদি কেহ চিত্তাদির শুদ্ধিকারক এই (দ্বিতীয় শ্রুতিবাক্যে বিহিত) ধর্ম্মের অল্পও অনুষ্ঠান করে, অর্থাৎ যথাশক্তি ভগবদারাধনার্থ সন্ধ্যা-বন্দনাদি একটীরও অনুষ্ঠান করে, ভগবান্ তাহার প্রতি প্রসন্ন হইয়া থাকেন এবং সংসাররূপ মহৎ ভয় হইতে তাহাকে রক্ষা করিয়া থাকেন। অতএব তুমি যে আশঙ্কা করিয়াছিলে, "শতবর্ষেও সাধিত হয় না," তাহা তোমার নিতান্ত ভ্রম; সুতরাং মদভিহিত কর্ম্মযোগের অনুষ্ঠানে যে তুমি চিত্তশুদ্ধিরূপ কর্ম্মবন্ধকে প্রকৃষ্টরূপে ত্যাগ করিতে পারিবে, সে বিষয়ে আর সন্দেহ কি? (বর্ত্তমান শ্লোকে "বেদন" শব্দের অর্থ "জ্ঞান"

বলিয়া উল্লিখিত হইলেও, এই জ্ঞান সেই শাশ্বত জ্ঞান বা পরমাত্মা নহে। এতৎ শ্লোকোক্ত জ্ঞান বৃত্ত্যাত্মক অর্থাৎ "অহং ব্রহ্মাস্মি" ইত্যাদি বৃত্ত্যাত্মক। ব্রহ্মত্বসিদ্ধি বা অদ্বৈতসিদ্ধি হইলে বৃত্ত্যাত্মক জ্ঞানেরও নাশ হয়। আর এক কথা, নিষ্কাম কর্ম্মই যে নিত্য কর্ম্ম, তাহা যেন কেহ না মনে করেন; কারণ এখানে ফলাভিসন্ধিরাহিত্যরূপ অংশের সাদৃশ্য লইয়া নিষ্কাম নিত্য কর্ম্মের শ্রেণীভুক্ত হইয়াছে।)

পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয় লিখিয়াছেন। যোগ দ্বিবিধ; শ্রবণ, কীর্ত্তনাদি ভক্তিরূপ এবং ভগবদুদ্দেশে অনুষ্ঠিত নিষ্কাম কর্ম্মরূপ। "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যাদি (২য়। ৪৭ শ্লোক) দ্বারা শ্রীভগবান্ ভক্তি-যোগেরই নিরূপণ করিলেন, আর "নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন" ইত্যাদি (২য়। ৪৫ শ্লোক) দ্বারা ভক্তিকেই তিনি ত্রিগুণাতীতরূপে বর্ণন করিবেন। শ্রীমদ্ভাগবতের একাদশ স্কন্ধে উক্ত হইয়াছে, "পুরুষ ভক্তি দ্বারাই ত্রিগুণাতীত হয়"; অতএব কেবল ভক্তিই পুরুষের নিস্ত্রৈগুণ্যের মূল কারণ। সত্ত্ব ও রজোগুণের প্রাবল্যহেতু জ্ঞান এবং কর্ম্ম হইতে পুরুষ নিস্ত্রৈগুণ্য লাভ করিতে সমর্থ হয় না। ভগবদুদ্দেশে শ্রবণ-কীর্ত্তনাদি-লক্ষণা ভক্তি নিষ্কাম কর্ম্মের বৈগুণ্যাভাবমাত্র প্রতিপাদিত করে, অর্থাৎ নিষ্কাম কর্ম্মের আপাততঃ কোন ফল দৃষ্ট না হইলেও, শ্রবণ-কীর্ত্তনাদি-লক্ষণা ভক্তিই উক্ত কর্ম্মের ফলরূপ; সুতরাং তাহা নিষ্কাম কর্ম্মের পরিপোষক, স্বপ্রধান নহে। কোন কোন আচার্য্য বলেন, যে কর্ম্ম ভগবদর্পিত হয়, তাহার নাম ভক্তি, এবং যাহা ঈশ্বরে অনর্পিত তাহাই কর্ম্ম। এ সিদ্ধান্ত যুক্তিযুক্ত নহে। কারণ শ্রীমদ্ভাগবতে (১ম স্কন্ধ ৫ম অধ্যায়) নারদ বলিয়াছেন, "নিষ্কাম কর্ম্ম ও নিরঞ্জন জ্ঞান অর্থাৎ ব্রহ্মজ্ঞানও ভগবদ্ভক্তিবর্জ্জিত হইলে শোভা পায় না।" তণ্ডুলাকাঙ্ক্ষী হইয়া তুষে আঘাত করা যেরূপ নিষ্ফল, ভগবদ্ভক্তিশূন্য হইয়া কর্ম্মের জন্য প্রয়াস করাও তদ্রূপ বিফল। অতএব ভগবচ্চরণ-মাধুর্য্য উপভোগার্থ কেবল শ্রবণ-কীর্ত্তন-লক্ষণাদি ভক্তিরই উপাসনা করা কর্ত্তব্য। এই গ্রন্থে শ্রীভগবান্ নিষ্কাম কর্ম্মযোগের ন্যায়, শ্রবণ-কীর্ত্তনাদি-লক্ষণ ভক্তিযোগেরও বর্ণন করিবেন। সাধকগণের একান্ত প্রবৃত্তির নিমিত্ত শ্রীভগবান্ প্রথমতঃ ভক্তিযোগের মাহাত্ম্য বর্ণন করিতেছেন। হে অর্জ্জুন! কর্ম্মযোগ আরম্ভ করিয়া তাহার অনুষ্ঠান না করিলে কর্ম্মের

নাশ হয় ও তন্নিমিত্ত প্রত্যবায় জন্মে; কিন্তু এই ভক্তিযোগ আরম্ভ করিয়া তাহা যদি সম্পন্ন করিতে না পার, তাহাতে আরম্ভের নাশ হইবে না এবং প্রত্যবায়ও জন্মিবে না; অর্থাৎ ঈদৃশ ভক্তিযোগের যতটুকু সম্পাদন করিবে, তাহাতেই চরিতার্থ হইবে। কারণ এই ভক্তিযোগের কিঞ্চিন্মাত্র সাধিত হইলেই বিস্তৃত সংসারসাগর হইতে পরিত্রাণ প্রাপ্ত হইবে। শাস্ত্রান্তরে লিখিত আছে, "অতি নিকৃষ্ট পুক্কস অর্থাৎ চণ্ডালও শ্রীভগবানের নাম একবারমাত্র শ্রবণ করিয়া ভবসাগর হইতে বিমুক্ত হইয়াছে।" অতি পাষণ্ড অজামিলও * শ্রীভগবানের নাম কীর্ত্তন করিয়া দুর্দ্দান্ত যমকিঙ্করগণের হস্ত হইতে পরিত্রাণ পাইয়াছে। অগ্নিকর্ত্তৃক কাষ্ঠরাশি যেমন ভস্মীভূত হয়, তদ্রূপ কোনরূপে ভগবন্নাম করিলেই পাপরাশি বিনষ্ট হয়। অতি প্রিয় উদ্ধবকে ভগবান্ বলিয়াছেন; "হে উদ্ধব! কোনরূপ অঙ্গহীন হইলে এই ভগবদ্ধর্ম্মের অর্থাৎ বৈষ্ণব ধর্ম্মের অণুমাত্রও বিনষ্ট হয় না, আমি ইহা নিশ্চয় জানিয়াছি, যেহেতু এই ধর্ম্ম নির্গুণ। নির্গুণ বস্তু কখনও বিনষ্ট হয় না, সগুণই নাশ প্রাপ্ত হয়।" যদি বল, নিষ্কাম কর্ম্ম ভগবানে অর্পিত হয় বলিয়া

* কান্যকুব্জ দেশে অজামিল নামে এক শুদ্ধাচারসম্পন্ন সচ্চরিত্র ব্রাহ্মণ বাস করিতেন। একদা এক সুরাপী দাসীর কামক্রীড়া সন্দর্শনে অজামিল তাহার প্রতি নিতান্ত আসক্ত হন এবং তাহার চিন্তায় উন্মত্ত হইয়া ক্রমশঃ স্বধর্ম্ম পরিত্যাগ করেন। অবশেষে আপনার পরিণীতা যুবতী পত্নী, জনক জননী সকলকে ত্যাগ করিয়া সেই স্বৈরিণীর প্রেমে আত্মোৎসর্গ করেন এবং পৈতৃক ধন-সম্পত্তি সেই কুলটা কামিনীর চরণে উৎসর্গ করিয়া তাহার প্রসাদনে বিনিযুক্ত হন। তখন যাবতীয় কুবৃত্তি তাঁহার অবলম্বনীয় হয় এবং আচারভ্রষ্ট, বঞ্চনা ও চৌর্য্য রত হইয়া অতি নিন্দিতভাবে জীবনপাত করিতে থাকেন। তাঁহার ঔরসে ঐ দাসীর গর্ভে দশটী পুত্র জন্মিয়াছিল। কনিষ্ঠ পুত্র নারায়ণ পিতামাতার বিশেষ প্রিয়পাত্র ছিল। অষ্টাশীতি বৎসর বয়সকালে অজামিলের আসন্নকাল উপস্থিত হয়। তিনি সেই অন্তিম সময়ে পরম স্নেহভাজন নারায়ণ নামক কনিষ্ঠ পুত্রকে চিন্তা করিতে থাকেন এবং বারংবার তাহারই নাম উচ্চারণ করেন। ইত্যবসরে যমদূতেরা তাঁহার আত্মাকে গ্রহণ করিবার অভিলাষে আগমন করিল। এদিকে অন্তকালে সর্ব্বাপদনাশক নারায়ণ নাম তাঁহার বদন-বিনির্গত হওয়ায়, বিষ্ণুদূতেরাও তাঁহাকে গ্রহণ করিতে আসিলেন। উভয় পক্ষীয় দূতে বহুবিধ বাক্‌বিতণ্ডার পর স্থিরীকৃত হইল, জ্ঞানে বা অজ্ঞানে এ ব্যক্তি মুমূর্ষু সময়ে যখন মধুময় নারায়ণ নাম কীর্ত্তন করিয়াছেন, তখনই তাঁহার পাপরাশি বিনষ্ট হইয়াছে এবং অন্য কোনরূপ প্রায়শ্চিত্ত ব্যতীত, একমাত্র হরি নামের বলেই তাঁহার দুষ্কৃতি সমূহ ভস্মীভূত হইয়াছে। অতঃপর অতি সাধু ভগবৎপার্ষদগণের দর্শন ও উভয় পক্ষীয় দূতগণের পরমার্থ-তত্ত্বোপদেশপরিপূর্ণ বাক্যাবলী শ্রবণ করিয়া, অজামিলের চিত্ত বিশুদ্ধ হইল। অনন্তর তিনি যোগ-রত হইয়া সুরধুনী সলিলে প্রাণত্যাগ করিলেন এবং স্বর্ণময় রথে সমারূঢ় হইয়া বিষ্ণুদূতকর্ত্তৃক ভগবচ্চরণ প্রান্তে সমানীত হইলেন।

(শ্রীমদ্ভাগবত। ৬ স্কন্ধ।)

তাহাও নির্গুণ ; কেবলমাত্র ভক্তিযোগই গুণাতীত বলিয়া কিরূপে নিশ্চয় করিব ? তাহাও বলিতে পার না ; কারণ "আমাতে অর্পিত ও ফলকামনা-শূন্য যে কর্ম্ম, তাহা সত্ত্বগুণযুক্ত" ইত্যাদি ভগবদ্বাক্য দ্বারা কর্ম্মের সগুণত্ব প্রতিপাদিত হইয়াছে, অতএব ভক্তিযোগই নির্গুণ ও অবিনাশী। শ্রেয়ঃ-কামী সাধকগণ তাদৃশ ভক্তিযোগেরই উপাসনা করিবে ; তাহা হইলে আর ভবযন্ত্রণা প্রাপ্ত হইবে না ॥ ৪০ ॥

——•:•:•——

ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকেহ কুরুনন্দন !
বহুশাখা হ্যনন্তাশ্চ বুদ্ধয়োঽব্যবসায়িনাম্ ॥৪১॥

অন্বয়।—কুরুনন্দন ( কুরুরাজবংশোদ্ভব, কৌরব ! ) ইহ ( জ্ঞান-মার্গে—বা ভগবদারাধনারূপনিষ্কামকর্ম্মযোগে ) ব্যবসায়াত্মিকা ( নিশ্চয়াত্মিকা—পরমেশ্বরভক্ত্যা নিশ্চয়ং তরিষ্যামি ইতি ) বুদ্ধিঃ একা ( একনিষ্ঠা, একবিষয়িণী ) [ ভবতি ] চ ( কিন্তু ) অব্যবসায়িনাং (পরমেশ্বরভক্তিবহির্ম্মুখানাং কামিনাং—সকামকর্ম্মানুষ্ঠানতৎপরাণাং) বুদ্ধয়ঃ ( কামানামনন্তত্বাৎ ) অনন্তাঃ (সীমাশূন্যাঃ) বহুশাখাঃ (কর্ম্মফল-গুণফলাদিভেদাদ্বহুভেদাঃ—অনেকবিষয়িণ্যঃ ) ॥৪১॥

প্রতিশব্দ।—কৌরব ! জ্ঞানপথে নিশ্চয়াত্মিকা বুদ্ধি এক [ হয় ] কিন্তু কামিগণের বুদ্ধি সীমাশূন্য বহুপ্রকার ॥৪১॥

ব্যাখ্যা।—হে কুরুবংশাবতংস অর্জ্জুন ! কেবলমাত্র পরমেশ্বরে ভক্তি দ্বারা নিশ্চয়ই মুক্ত হওয়া যাইবে, এইরূপ ধ্রুবজ্ঞান হইলে, তাহা আর বিষয়ান্তরে সংলগ্ন হয় না ; সুতরাং একপ্রকারই থাকে ; কিন্তু ঈশ্বর-বহির্ম্মুখ কামিগণের বুদ্ধি কামের অনন্তত্বহেতু অনন্ত বিষয়াসক্ত এবং কর্ম্ম ও গুণফলের বহু প্রকার-ভেদ হেতু বহুবিধ হইয়া থাকে ॥৪১॥

শঙ্করাচার্য্য।—যেয়ং সাংখ্যে বুদ্ধিরুক্তা যোগে চ বক্ষ্যমাণলক্ষণা সা ব্যবসায়েতি। ব্যবসায়াত্মিকা নিশ্চয়স্বভাবা একৈব বুদ্ধিরিতরবিপরীতবুদ্ধিশাখাভেদস্য বাধিকা সম্যক্

প্রমাণজনিতত্বাদিহ শ্রেয়োমার্গে. হে কুরুনন্দন যাঃ পুনরিতরা বুদ্ধয়ো যাসাং শাখাভেদপ্রচার-বশাদনন্তোঽপরোঽনুপরতঃ সংসারোঽপি নিত্যপ্রততো বিস্তীর্ণো ভবতি প্রমাণজনিতবিবেক-বুদ্ধিনিমিত্তবশাচ্চোপরতাস্বনন্তভেদবুদ্ধিষু সংসারোঽপ্যুপরমতে তা বুদ্ধয়ো বহুশাখা বহ্ব্যঃ শাখা যাসাং তা বহুশাখা বহুভেদা ইত্যেতৎ প্রতিশাখাভেদেন হ্যনন্তাশ্চ বুদ্ধয়ঃ, কেষামব্যবসায়িনাং প্রমাণজনিতবিবেকবুদ্ধিরহিতানামিত্যর্থঃ॥ ৪১॥

আনন্দগিরি।—নন্তু বুদ্ধিদ্বয়াতিরিক্তানি বুদ্ধ্যন্তরাণ্যপি কাণাদাদিশাস্ত্রপ্রসিদ্ধানি বিদ্যন্তে, তথা চ কথং বুদ্ধিদ্বয়মেব ভগবতোপদিষ্টমিতি তত্রাহ যেয়মিতি। সৈবৈকা প্রমাণ-ভূতা বুদ্ধিরিত্যাহ ব্যবসায়াত্মিকেতি। বুদ্ধ্যন্তরাণ্যবিবেকমূলাণ্যপ্রমাণানীত্যাহ বহুশাখা হীতি। ব্যবসায়াত্মিকায়া বুদ্ধেঃ শ্রেয়োমার্গে প্রবৃত্তায়া বিবক্ষিতং ফলমাহ ইতরেতি। প্রকৃত-বুদ্ধিদ্বয়াপেক্ষয়া ইতরা বিপরীতাশ্চাপ্রমাণজনিতাঃ স্বকপোলকল্পিতায়া বুদ্ধয়স্তাসাং শাখা ভেদঃ সংসারহেতুস্তস্য বাধিকেতি যাবৎ। তত্র হেতুঃ সম্যগিতি। নির্দোষবেদবাক্য-সমুত্থত্বাদুক্তমুপায়োপেয়ভূতং বুদ্ধিদ্বয়ং সাক্ষাৎপরম্পরাভ্যাং সংসারহেতুবাধকমিত্যর্থঃ। উত্তরার্দ্ধং ব্যাচষ্টে যাঃ পুনরিতি। প্রকৃতবুদ্ধিদ্বয়াপেক্ষয়ার্থান্তরত্বমিতরত্বম্। তাসামনর্থ-হেতুত্বং দর্শয়তি যাসামিতি। অপ্রামাণিকবুদ্ধীনাং প্রসঙ্গানুপ্রসঙ্গ্যা জায়মানানামতীব বুদ্ধিপরিণামবিশেষঃ শাখাভেদাস্তেষাং প্রচারঃ প্রবৃত্তিঃ তদ্বশাদিত্যেতৎ, অনন্তত্বং সম্যগ্-জ্ঞানমন্তরেণ নিবৃত্তিবিরহিতত্বং, অপরত্বং কার্য্যস্যৈব সতো বস্তুভূতকারণবিরহিত্বম্। অনু-পরতত্বং স্ফোরয়তি নিত্যেতি। কথং তর্হি তন্নিবৃত্ত্যা পুরুষার্থপরিসমাপ্তিস্তত্রাহ প্রমাণেতি। অন্বয়ব্যতিরেকাখ্যেনানুমানেনাগমেন চ পদার্থপরিশোধনপরেণ পরিনিষ্পন্না বিবেকাত্মিকা যা বুদ্ধিস্তাং নিমিত্তীকৃত্য সমুৎপন্নসম্যগ্বোধানুরোধাৎ প্রকৃতাবিপরীতবুদ্ধয়ো ব্যাবর্তন্তে তাস্বসংখ্যাতাসু ব্যাবৃত্তাসু সতীষু নিরালম্বনতয়া সংসারোঽপি স্থাতুমশক্নুবন্নুপরতো ভবতীত্যর্থঃ। যাঃ পুনরিত্যুপক্রান্তাস্তত্ত্বজ্ঞানাপনোদ্যা সংসারাস্পদীভূতা বিপরীতবুদ্ধিরনুক্রামতি তা বুদ্ধয় ইতি। বুদ্ধীনাং বৃক্ষস্যেব কুতো বহুশাখিত্বং তত্রাহ বহুভেদা ইত্যেতদিতি। একৈকাং বুদ্ধিং প্রতি শাখাভেদোঽবান্তরবিশেষস্তেন বুদ্ধীনামসংখ্যত্বঃ প্রপঞ্চিতমিত্যাহ প্রতিশাখেতি। বুদ্ধীনামানন্ত্যপ্রসিদ্ধিপ্রদ্যোতনার্থো হিশব্দঃ। সম্যগ্জ্ঞানবতাং যথোক্তবুদ্ধিভেদভাক্ত্বমপ্রসিদ্ধ-মিত্যাশঙ্ক্য প্রত্যাহ কেষামিত্যাদিনা॥ ৪১॥

রামানুজ।—কাম্যকর্ম্মবিষয়ায়া বুদ্ধের্মোক্ষসাধনভূতকর্ম্মবিষয়াং বুদ্ধিং বিশিনষ্টি ব্যবসায়েতি। ইহ শাস্ত্রীয়ে সর্ব্বস্মিন্ কর্ম্মণি ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকা। মুমুক্ষুণানুষ্ঠেয়ে কর্ম্মণি বুদ্ধির্ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ। ব্যবসায়ো নিশ্চয়ঃ সা হি বুদ্ধিরাত্মযাথাত্ম্যনিশ্চয়পূর্ব্বিকা, কাম্যকর্ম্মবিষয়া তু বুদ্ধিরব্যবসায়াত্মিকা, তত্র হি কামনাধিকারে দেহাতিরিক্তাত্মাস্তিত্বজ্ঞানমাত্র-মপেক্ষিতং নাত্মস্বরূপযাথাত্ম্যনিশ্চয়ঃ স্বরূপযাথাত্ম্যনিশ্চয়েঽপি স্বর্গাদিফলার্থিত্বতৎসাধনানুষ্ঠান-তৎফলানুভবানাং সম্ভবাদবিরোধিত্বাচ্চ, সেয়ং ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকফলসাধনবিষয়তয়ৈকা। একস্মৈ মোক্ষাখ্যফলায় হি মুমুক্ষোঃ সর্ব্বাণি কর্ম্মাণি বিধীয়ন্তে। অতঃ শাস্ত্রার্থস্যৈকত্বাৎ

সর্ব্বকর্ম্মবিষয়া বুদ্ধিরেকৈব। «যথৈককলসাধনতয়াগ্নেয়াদীনাং ষণ্ণাং সেতিকর্ত্তব্যতাকানামেক-শাস্ত্রার্থতয়া তদ্বিষয়া বুদ্ধিরেকা- তদ্বদিত্যর্থঃ। অব্যবসায়িনান্তু স্বর্গপুত্রপশ্বাদিফলসাধন-কর্ম্মাধিকৃতানাং বুদ্ধয়ঃ ফলানন্ত্যাদনন্তাঃ, তত্রাপি বহুশাখাঃ একস্মৈ ফলায় চোদিতেঽপি দর্শপূর্ণমাসাদৌ কর্ম্মণি "আয়ুরাশাস্তে সুপ্রজাস্ত্বমাশাস্তে" ইত্যাদ্যবগতাবান্তরফলভেদেন বহুশাখত্বঞ্চ বিদ্যতে। অতোঽব্যবসায়িনাং বুদ্ধয়োঽনন্তা বহুশাখাশ্চ। এতদুক্তং ভবতি। নিত্যেষু নৈমিত্তিকেষু চ কর্ম্মসু প্রধানফলান্যবান্তরফলানি চ যানি শ্রূয়মাণানি তানি সর্ব্বাণি পরিত্যজ্য মোক্ষৈকফলতয়া সর্ব্বাণি কর্ম্মাণ্যেকশাস্ত্রার্থতয়ানুষ্ঠেয়ানি কাম্যানি চ স্ববর্ণাশ্রমো-চিতানি তত্তৎফলানি পরিত্যজ্য মোক্ষফলসাধনতয়া নিত্যনৈমিত্তিকৈরেকীকৃত্য যথাবল-মনুষ্ঠেয়ানীতি ॥ ৪১ ॥

**হনুমান্**।—ব্যবসায়াত্মিকেতি। ব্যবসায়াত্মিকা নিশ্চয়াত্মিকা বুদ্ধিঃ সাংখ্যযোগে ব্যবসায়িনাং পুরুষার্থসাধিকা; অব্যবসায়িনাং বুদ্ধয়ো বহুশাখা বহুস্কন্ধা অনন্তাশ্চ ভবন্তি ন তাঃ পুরুষার্থং প্রতি সাধনমিত্যভিপ্রায়ঃ ॥ ৪১ ॥

**শ্রীধর**।—কুত ইত্যপেক্ষায়ামুভয়োর্বৈষম্যমাহ ব্যবসায়াত্মিকেতি। ইহ ঈশ্বরারা-ধনলক্ষণে কর্ম্মযোগে ব্যবসায়াত্মিকা পরমেশ্বরভক্ত্যৈব ধ্রুবং তরিষ্যামীতি নিশ্চয়াত্মিকা একৈব একনিষ্ঠৈব বুদ্ধির্ভবতি; অব্যবসায়িনান্তু ঈশ্বরারাধনবহির্ম্মুখাণাং কামিনাং কামানা-মানন্ত্যাদনন্তাস্তত্রাপি কর্ম্মফলগুণাদিপ্রকারভেদাদ্বহুশাখাশ্চ বুদ্ধয়ো ভবন্তি। ঈশ্বরারাধনার্থং হি নিত্যং নৈমিত্তিকঞ্চ কর্ম্ম কিঞ্চিদঙ্গবৈগুণ্যেঽপি ন নশ্যতি যথা শক্নুয়াৎ তথা কুর্য্যাদিতি হি তদ্বিধীয়তে। ন চ বৈগুণ্যমপীশ্বরোদ্দেশেনৈব বৈগুণ্যোপশমাৎ ন তু তথা কাম্যং কর্ম্ম অতো মহদ্বৈষম্যমিতি ভাবঃ ॥ ৪১ ॥

**বলদেব**।—কাম্যকর্ম্মবিষয়কবুদ্ধিতো নিষ্কামকর্ম্মবিষয়কবুদ্ধের্বৈশিষ্ট্যমাহ ব্যবসায়েতি। হে কুরুনন্দন ইহ বৈদিকেষু সর্ব্বেষু কর্ম্মসু ব্যবসায়াত্মিকা ভগবদর্চ্চনরূপৈর্নিষ্কামকর্ম্মভি-র্বিশুদ্ধচিত্তো বিষোর্ম্মাদিবৎ তদন্তর্গতেন জ্ঞানেনাত্মযাথাত্ম্যমহমনুভবিষ্যামীতি নিশ্চয়রূপা বুদ্ধিরেকা একবিষয়ত্বাৎ। একস্মৈ তদনুভবায় তেষাং বিহিতত্বাদিতি যাবৎ। অব্যবসায়িনাং কাম্যকর্ম্মানুষ্ঠাতৄণান্তু বুদ্ধয়োঽনন্তাঃ। পশ্বন্নপুত্রস্বর্গাদ্যনন্তকামবিষয়াৎ, তত্রাপি বহুশাখাঃ। এককলকেঽপি দর্শপৌর্ণমাসাদাবায়ুঃসুপ্রজস্ত্বাস্তবান্তরানেকফলাশংসাশ্রবণাৎ। অত্র হি দেহাতিরিক্তাত্মজ্ঞানমাত্রমপেক্ষ্যতে ন তুক্তাত্মযাথাত্ম্যম্। তন্নিশ্চয়ে কাম্যকর্ম্মসু প্রবৃত্তেরসম্ভবাৎ ॥ ৪১ ।

**মধুসূদন**।—এতদুপপাদনায় তমেতমিতি বাক্যবিহিতানামেকার্থত্বমাহ ব্যবসায়েতি। হে কুরুনন্দন! ইহ শ্রেয়োমার্গে তমেতমিতি বাক্যে বা ব্যবসায়াত্মিকা আত্মতত্ত্বনিশ্চয়াত্মিকা বুদ্ধিরেকৈব, চতুর্ণামাশ্রমাণাং সাধ্যাবিবক্ষিতবেদানুবচনেনেত্যাদৌ তৃতীয়াবিভক্ত্যা প্রত্যেকং নিরপেক্ষসাধনত্ববোধনাৎ, ভিন্নার্থত্বে হি সমুচ্চয়ঃ স্যাৎ একার্থত্বেঽপি দর্শপূর্ণমাসাভ্যামিতিবৎ দ্বন্দ্বসমাসেন বক্তব্যে চেতিবচনশক্তেন ন তথাত্র কিঞ্চিৎ প্রমাণমস্তীত্যর্থঃ। সাধ্যবিষয়া

যোগবিষয়া চ বুদ্ধিরেকফলত্বাদেকা ব্যবসায়াত্মিকা সর্ব্ববিপরীতবুদ্ধীনাং বাধিকা নির্দ্দোষবেদবাক্যসমুত্থত্বাৎ, ইতরাস্ত্বব্যবসায়িনাং বুদ্ধয়ো বাধ্যা ইত্যর্থঃ ইতি ভাষ্যকৃতঃ। অন্যে তু পরমেশ্বরারাধনেনৈব সংসারং তরিষ্যামীতি নিশ্চয়াত্মিকা একনিষ্ঠৈব বুদ্ধিরিহ কর্ম্মযোগে ভবতীত্যর্থমাহুঃ। সর্ব্বথাপি তু জ্ঞানকাণ্ডানুসারেণ "স্বল্পমপ্যস্য ধর্ম্মস্য ত্রায়তে মহতো ভয়াৎ" ইত্যুপপন্নং কর্ম্মকাণ্ডে পুনর্বহুশাখাশ্চানেকভেদাঃ কামানামনেকভেদত্বাৎ অনন্তাশ্চ কর্ম্মফলগুণফলাদিপ্রকারোপশাখাভেদাৎ বুদ্ধয়ো ভবন্ত্যব্যবসায়িনাং তত্তৎফলকামানাং; বুদ্ধীনামানন্ত্যপ্রসিদ্ধিদ্যোতনার্থো হিশব্দঃ। অতঃ কাম্যকর্ম্মাপেক্ষয়া মহদ্বৈলক্ষণ্যং শুদ্ধার্থকর্ম্মণামিত্যভিপ্রায়ঃ ॥ ৪১ ॥

**নীলকণ্ঠ।**—নন্বেবং সাংখ্যযোগয়োর্মহাভয়াৎ ত্রাণহেতুত্বং তুল্যং চেৎ, কোঽনয়োর্বিশেষ ইত্যাশঙ্ক্য সাংখ্যানাং পাতশঙ্কা নাস্তি যোগিনাস্তু যাবদ্বিদেহকৈবল্যং পাতশঙ্কাস্তীত্যাহ ব্যবসায়াত্মিকেতি। ব্যবসায়স্তত্ত্বনিশ্চয়স্তদাত্মিকা তদাকারা বুদ্ধিরন্তঃকরণবৃত্তিঃ "অহং ব্রহ্মাস্মি" ইতি বাক্যজন্যা ব্রহ্মাকারান্তঃকরণবৃত্তির্ব্বিদ্যাভিধানা সমস্তবৃত্ত্যন্তরবাধেন সমভ্যুদিতা একা "এষৈব সকৃদ্বিভাতো হ্যেষ ব্রহ্মলোকঃ" ইতি শ্রুতেঃ, ব্রহ্মৈব লোকো ব্রহ্মলোকঃ ইহ ব্রহ্মৈব ন হি সকৃজ্জাতে ব্রহ্মণি জ্ঞাতব্যং কর্ত্তব্যং বা কিঞ্চিদবশিষ্যতে কৃতকৃত্যত্বাদুদ্বিদোহতোঽস্য পাতশঙ্কা নাস্তি। অব্যবসায়িনামজ্ঞানিনাস্তু বুদ্ধয়োঽনন্তাঃ তাশ্চ প্রত্যেকং বহুশাখা ইতি ইদমেব মম শ্রেয় ইতি নিশ্চয়স্য দুর্ল্লভত্বাৎ, কদাচিদশ্রেয়স্যপি শ্রেয়োবুদ্ধৌ সত্যাং পাতশঙ্কাস্তীতি মহানন্তয়োর্বিশেষঃ ইতি ভাবঃ ॥ ৪১ ॥

**বিশ্বনাথ।**—কিঞ্চ সর্ব্বাভ্যোঽপি বুদ্ধিভ্যো ভক্তিযোগবিষয়িণ্যেব বুদ্ধিরুৎকৃষ্টা ইত্যাহ ব্যবসায়েতি। ইহ ভক্তিযোগে ব্যবসায়াত্মিকা নিশ্চয়াত্মিকা বুদ্ধিরেকৈব। মম শ্রীমদ্‌গুরূপদিষ্টভগবৎকীর্ত্তনস্মরণচরণপরিচরণাদিকমেতদেব মম সাধনমেতদেব মম সাধ্যমেতদেব মম জীবাতুঃ সাধনসাধ্যদশয়োস্ত্যক্তুমশক্যমেতদেব মে কাম্যমেতদেব মে কার্য্যমেতদন্যৎ ন মে কার্য্যং নাপ্যভিলষণীয়ং, স্বপ্নেঽপীত্যত্র সুখমস্তু দুঃখং বাস্তু সংসারো নশ্যতু বা ন নশ্যতু তত্র মম কাপি ন ক্ষতিরিত্যেবং নিশ্চয়াত্মিকা বুদ্ধিরকৈতবভক্তাবেব সম্ভবেৎ। যদুক্তং "ততো ভজেত মাং ভক্ত্যা শ্রদ্ধালুর্দৃঢ়নিশ্চয়ঃ" ইতি ততোঽন্যত্র নৈব বুদ্ধিরেকেত্যাহ বহ্বীতি। বহ্ব্যঃ শাখা যাসাং তাঃ। তথাহি কর্ম্মযোগে কামানামানন্ত্যাদ্বুদ্ধয়োঽনন্তাঃ। তৎসাধনানাং কর্ম্মণামানন্ত্যাৎ তচ্ছাখা অপ্যনন্তাঃ। তথৈব জ্ঞানযোগে প্রথমমন্তঃকরণশুদ্ধ্যর্থং নিষ্কামকর্ম্মণি বুদ্ধিস্তস্মিন্ শুদ্ধে সতি কর্ম্মসন্ন্যাসে বুদ্ধিঃ। তদা জ্ঞানে বুদ্ধিঃ জ্ঞানবৈফল্যাভাবার্থং ভক্তৌ বুদ্ধিঃ। জ্ঞানঞ্চ ময়ি সংন্যসেদিতি ভগবদুক্তের্জ্ঞানসংন্যাসে চ বুদ্ধিরিতি বুদ্ধয়োঽনন্তাঃ। কর্ম্মজ্ঞানভক্তীনামবশ্যানুষ্ঠেয়ত্বাৎ তত্তচ্ছাখা অপ্যনন্তাঃ ॥ ৪১ ॥

**তাৎপর্য্য।**—কুরুনন্দন! এই ধর্ম্মের স্বল্পমাত্র অনুষ্ঠানও কি জন্য মহৎ ভয় হইতে রক্ষা করে, তাহা বলিতেছি। "তমেতং বেদানুবচনেন ব্রাহ্মণা বিবিদিষন্তি যজ্ঞেন দানেন তপসাঽনাশকেন" (বৃহদারণ্যকোপ-

নিষৎ ৪ অধ্যায়, ৪ ব্রাহ্মণ ২২ শ্রুতি ) এই শ্রুতি বাক্যের অর্থ সবিশেষ বিচার করিয়া দেখ, দেখিতে পাইবে যে, এই শ্রুতি-বাক্য-বিহিত বেদাধ্যয়ন, যজ্ঞ, দান তপস্যাদি প্রত্যেকেই নিরপেক্ষ ভাবে একমাত্র আত্মতত্ত্ব-জ্ঞানে . সাধন স্বরূপে অভিহিত হইয়াছে। বিবেচনা করিয়া দেখ, যদি এই শ্রুতিবাক্যস্থিত বেদাধ্যয়ন, যজ্ঞ, দানাদি প্রত্যেকে পৃথক্ পৃথক্ অর্থ প্রতিপাদন অর্থাৎ ব্রহ্মচর্য্যাদি আশ্রমভেদে কোনটী আত্মতত্ত্ব, কোনটী বা স্বর্গাদি, কোনটী বা অন্য কিছু প্রতিপাদন করিত, তাহা হইলে জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় হইত। আলোক ও অন্ধকারের ন্যায় বিরুদ্ধ-স্বভাব জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় যে হইতে পারে না তাহা তোমাকে পূর্ব্বেই বলিয়াছি। আর এই শ্রুতিবাক্য বিহিত বেদাধ্যয়ন, যজ্ঞ, দানাদি, সকলে মিলিয়া যে এক অর্থ প্রতিপাদন করিবে অর্থাৎ এক ব্যক্তি বেদাধ্যয়ন, যজ্ঞ, দান, তপস্যা এই সকলগুলি অনুষ্ঠান করিলে তবে আত্মতত্ত্বজ্ঞান লাভ করিবে, তাহাও হইতে পারে না। কারণ দেখ, প্রথমতঃ এই শ্রুতি-বাক্যস্থিত বেদাধ্যয়নাদি কোন কথার সহিত কোনওরূপ ফলের উল্লেখ নাই। দ্বিতীয়তঃ, শ্রুতিবাক্যস্থিত সকল পদই (যজ্ঞেন, দানেন ইত্যাদি) তৃতীয়ান্ত, পৃথক্ পৃথক্, স্ব স্ব প্রধান। তৃতীয়তঃ, যদি শ্রুতিবাক্যের একার্থ প্রতিপাদন করাই উদ্দেশ্য হইত তাহা হইলে শ্রুতিস্থ পদগুলি "দর্শপূর্ণমাসাভ্যাং" অর্থাৎ দর্শ ও পূর্ণমাস নাম যাগ দ্বারা এইরূপ দ্বন্দ্বসমাস নিষ্পন্ন হইত, অথবা প্রত্যেক পদের পরে পরে একটী করিয়া "চ" বা 'এবং' পদ প্রযুক্ত হইত, অর্থাৎ যেরূপ "বেদানুবচনেন চ যজ্ঞেন চ দানেন চ" ইত্যাদি। অর্থাৎ বেদাধ্যয়ন দ্বারা, যজ্ঞদ্বারা এবং দান দ্বারা ইত্যাদি। অর্থাৎ প্রত্যেক পদের পরে পরে একটী করিয়া 'এবং' থাকিলে পদ সমূহের পরস্পর আকাঙ্ক্ষা থাকিত ; সুতরাং বাক্য একার্থ প্রতিপাদক হইত ; কিন্তু এখানে সে বিষয়ের কোনরূপ প্রমাণ পাওয়া যাইতেছে না। সুতরাং এই শ্রুতি বাক্যে ( বা শ্রেয়োমার্গে ) আত্মতত্ত্ব-নিশ্চয়াত্মিকা বুদ্ধি একই অর্থাৎ ( নিশ্চয়াত্মিকান্তঃকরণবৃত্তি বুদ্ধি ) অন্তঃকরণের যে বৃত্তি বিশেষ ( হাঁ ইহা ঠিক্ এইরূপ ) পদার্থ নিশ্চয় করিয়া থাকে, তাহারই নাম বুদ্ধি, কিন্তু এই শ্রেয়োমার্গে বুদ্ধি কেবলমাত্র আত্মতত্ত্বকে নিশ্চয় করে বলিয়া, সে একা অর্থাৎ এক বিষয়িণী, বহুবিষয়িণী নহে। অতএব দেখ এই শ্রুতি-বাক্য-বিহিত

বেদাধ্যয়নাদি প্রত্যেক সাধনই কোন আশ্রমীর মুখাপেক্ষী না হইয়া, কোন পৃথক্ পৃথক্ অর্থ প্রতিপাদন না করিয়া এবং যুগপৎ এক অর্থ প্রতিপাদন না করিয়া, নিরপেক্ষ ভাবে প্রত্যেকে সেই একমাত্র আত্মতত্ত্ব জ্ঞানের সাধন স্বরূপে উল্লিখিত হইতেছে; সুতরাং এই শ্রুতিবাক্যবিহিত যে কোন একটী সাধনের অনুষ্ঠান কর না কেন, তুমি যে সেই মহৎ সংসার ভয় হইতে বিমুক্ত হইবে সে বিষয়ে আর কোন সন্দেহই নাই।

পূর্ব্ব শ্লোকে এই শ্রুতির অর্থ যথাযথ অভিহিত হইয়াছে; অতএব পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। সরস্বতী মহোদয় নিজ বাক্য সমর্থন করিবার নিমিত্ত, পূজ্যপাদ শঙ্করাচার্য্য ও শ্রীধর স্বামী পাদের অভিমত নিম্নলিখিত রূপে উল্লিখিত করিয়াছেন।

শঙ্করাচার্য্য ও আনন্দগিরির অভিমত। অর্জ্জুন! কাণাদাদিশাস্ত্রে বহুবিধ বুদ্ধির বিষয় বর্ণিত থাকিলেও, আমি কি কারণে তোমাকে কেবল মাত্র দুইটী (সাংখ্যে বুদ্ধি ও যোগে বুদ্ধি) বুদ্ধির বিষয় বলিলাম তাহা অবহিত চিত্তে শ্রবণ কর। আমি পূর্ব্বে তোমার নিকট এই শ্রেয়োমার্গে প্রবৃত্ত যে "সাংখ্যে বুদ্ধির" বিষয় বলিয়াছি এবং অগ্রে যে "যোগে বুদ্ধির" বিষয় সবিশেষ বর্ণনা করিব, এই বুদ্ধিদ্বয়ই ব্যবসায়াত্মিকা অর্থাৎ নিশ্চয়-স্বভাবা ও একা; যেহেতু শ্রেয়োমার্গে বুদ্ধিই প্রকৃত প্রমাণভূতা। এই শ্রেয়োমার্গে প্রবৃত্ত বুদ্ধিদ্বয়ই সেই নির্দ্দোষ বেদ-বাক্য-সমুত্থ বলিয়াই সম্যক্ প্রমাণজনিত এবং সাক্ষাৎ ও পরম্পরা ক্রমে সংসার হেতুর বাধক। কিন্তু বুদ্ধিদ্বয় ব্যতীত অন্য বুদ্ধিসমূহ অপ্রমাণ-জনিত, স্বকপোল-কল্পিত, অতএব অজ্ঞানমূলক; সুতরাং বৃক্ষের ন্যায় এই অপ্রমাণ-সিদ্ধ বুদ্ধির বহুবিধ শাখা-প্রশাখা ভেদ আছে। এই শাখাভেদই সংসারের হেতু। পূর্ব্বে বলা হইয়াছে, প্রমাণসিদ্ধ বুদ্ধিদ্বয় সংসার হেতুর বাধক, সুতরাং প্রমাণ-সিদ্ধ বুদ্ধিদ্বয় অন্য অপ্রমাণসিদ্ধ বুদ্ধিসমূহের বা সংসার হেতুরও বাধক। প্রকৃত বুদ্ধিদ্বয় হইতে বিপরীত বুদ্ধিসমূহ শাখা-প্রশাখাভেদে অনন্ত এবং এই বুদ্ধিসমূহ অব্যবসায়ী জনগণের অর্থাৎ প্রমাণ-জনিত বিবেক-বুদ্ধি পরিহীন জনগণেরই সংজাত হয়।

শ্রীধর স্বামিপাদের অভিমত। এই ভগবদারাধনরূপ কর্ম্মযোগে, "পরমেশ্বরের আরাধনা দ্বারা সংসার সাগরের পরপারে গমন করিব" ইত্যা-

কায়া নিশ্চয়াত্মিকা একনিষ্ঠা বুদ্ধি হইয়া থাকে; কিন্তু ঈশ্বরারাধনবহির্ম্মুখ (যাঁহারা ঈশ্বরের আরাধনা না করিয়া কেবলমাত্র স্বর্গাদি ফলের আরাধনা করেন) কামিগণের বুদ্ধি, কামনার অনন্ততা প্রযুক্ত, অনন্ত এবং কর্ম্মফলত্ব ও গুণফলত্বাদি প্রকারভেদে বহুশাখা (বহুভেদবিশিষ্টা) হয়। সুতরাং ঈশ্বরারাধনরূপ কর্ম্ম ও কাম্যকর্ম্ম এতদুভয়ের পরম বৈষম্য।

উপরি উল্লিখিত শঙ্করাচার্য্য ও শ্রীধর স্বামী এই দুই জনেরই ভাব হৃদয়ঙ্গম করিলে দেখা যায় যে, জ্ঞানকাণ্ডের অনুসারে "স্বল্পমপ্যস্য ধর্ম্মস্য ত্রায়তে মহতো ভয়াৎ" এই বাক্যের উদ্দেশ্য সংসাধিত হয়। অর্থাৎ জ্ঞান কাণ্ডানুসারে অল্প মাত্রায় অনুষ্ঠিত বেদাধ্যয়নাদি কোন একটী নিত্যকর্ম্মও চিত্তমালিন্যরূপ মহৎ ভয় হইতে ত্রাণ করিতে সমর্থ হয়। কিন্তু কর্ম্মকাণ্ডে দেখা যায় যে, স্বর্গাদি ফলকামনায় অনেকবিধ ভিন্নত্ব নিবন্ধন স্বর্গাদিফল অনেকবিধ; অতএব কাম্যকর্ম্মানুষ্ঠান-তৎপর জনগণের বুদ্ধিসমূহ বহুশাখা অর্থাৎ অনেক ভেদবিশিষ্ট এবং কর্ম্মফল গুণফলাদিরূপ ভেদে অনন্ত; সুতরাং কাম্যকর্ম্ম অপেক্ষা শুদ্ধ্যর্থ সম্পাদিত কর্ম্মের যে মহৎ বৈলক্ষণ্য রহিয়াছে সে বিষয়ে আর অন্যমত হইতে পারে না। মূল শ্লোকস্থিত 'হি' শব্দ দ্বারা কামিগণের বুদ্ধিসমূহের অনন্ততা যে চিরপ্রসিদ্ধ তাহাই সূচিত হইয়াছে।

শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তির অভিপ্রায়। জ্ঞান, কর্ম্ম ও ভক্তি এই ত্রিবিধ বুদ্ধির মধ্যে ভক্তিযোগ-বিষয়িণী বুদ্ধিই সর্ব্বোৎকৃষ্টা; কারণ ভক্তিযোগ বিষয়ে বুদ্ধি একপ্রকারই হইয়া থাকে। যথা; ভগবান্ শ্রীমদ্গুরুদেব বলিয়াছেন, "ভগবৎ কীর্ত্তন, স্মরণ, চরণসেবনাদিই আমার পরম সাধন, ইহাই আমার সাধ্য অর্থাৎ উপাসনার ফল স্বরূপ, ইহা এই জীবনে অপরিত্যজ্য, ইহাই আমার কামনার বিষয় এবং ইহাই আমার কার্য্য, তদ্ব্যতীত অন্য কোন বিষয়ে স্বপ্নেও আমার অভিলাষ নাই। ইহাতে সুখ হউক বা দুঃখই হউক, সংসার বিনাশ হউক কিংবা থাকুকই, তাহাতে আমার কোন ক্ষতি বৃদ্ধি নাই।" এইরূপ নিশ্চয়াত্মিকা বুদ্ধি অকৃত্রিম ভক্তিতেই সম্ভব, কর্ম্ম ও জ্ঞানে সম্ভব নহে, যেহেতু কর্ম্মযোগে কামনা ও অনন্ত ও তদ্‌বুদ্ধিও অনন্ত, এবং শাখাপ্রশাখাভেদে তৎসাধন কর্ম্মও অনন্ত, তদ্রূপ জ্ঞানযোগেও বুদ্ধি অনন্ত। যথা, জ্ঞানযোগে প্রথমতঃ অন্তঃকরণশুদ্ধির নিমিত্ত নিষ্কাম

কর্ম্মে বুদ্ধি, অন্তঃকরণ শুদ্ধ হইলে কর্ম্ম পরিত্যাগে বুদ্ধি, জ্ঞান সাধিত হইলে তৎপরিচর্য্যার্থ ভক্তিতে বুদ্ধি, এইরূপে বিশুদ্ধ জ্ঞান হইলে জ্ঞানসংন্যাসে অর্থাৎ জ্ঞান পরিত্যাগে বুদ্ধি করিবে। ভগবান্ বলিয়াছেন, "জ্ঞানও আমাতে অর্পণ করিবে" অতএব জ্ঞানযোগেও বুদ্ধি অনন্ত। সুতরাং সর্ব্ব-সাধন অপেক্ষা ভক্তিই শ্রেষ্ঠা ॥ ৪১ ॥

যামিমাং পুষ্পিতাং বাচং প্রবদন্ত্যবিপশ্চিতঃ।
বেদবাদরতাঃ পার্থ! নান্যদস্তীতি বাদিনঃ ॥ ৪২ ॥

অন্বয়।—পার্থ! [যে] অবিপশ্চিতঃ (মূর্খাঃ) যাং ইমাং পুষ্পিতাং (কুসুমিতবিষলতাবৎ আপাততো রমণীয়াং) বাচং (স্বর্গাদিফলশ্রুতিং) প্র (প্রকৃষ্টাং পরমার্থফলপরাং এব) বদন্তি, বেদবাদরতাঃ (বেদস্থিতার্থ-বাদেষু এব রতাঃ) [যে স্বর্গাদিফলাৎ] অন্যৎ (অপবর্গাখ্যং) ন অস্তি ইতি বাদিনঃ (বদনশীলাঃ) ॥ ৪২ ॥

প্রতিশব্দ।—পার্থ! যে মূর্খগণ যে এই কুসুমিত শ্রুতি-বাক্যকেই পরমার্থ-ফল-পর বলিয়া-থাকে, বেদ-স্থিত-অর্থবাদ-মাত্রেই-রত যাহারা [স্বর্গাদি-ফল হইতে] অন্য নাই ইহা বলিয়া-থাকে ॥ ৪২ ॥

শঙ্করাচার্য্য।—যেষাং ব্যবসায়াত্মিকা বুদ্ধির্নাস্তি তেষাং যামিমামিতি। যামিমাং বক্ষ্যমাণাং পুষ্পিতাং পুষ্পিত ইব বৃক্ষঃ শোভমানাং শ্রূয়মাণরমণীয়াং বাচং বাক্যলক্ষণাং প্রবদন্তি, কে? অবিপশ্চিতঃ অল্পমেধসোঽবিবেকিন ইত্যর্থঃ। বেদবাদরতা ইতি, বেদবাদরতাঃ বহ্বর্থবাদফলসাধনপ্রকাশকেষু বেদবাক্যেষু রতাঃ, হে পার্থ নান্যৎ স্বর্গপশ্বাদিফলসাধনেভ্যঃ কর্ম্মভ্যোঽস্তীত্যেবং বাদিনো বদনশীলাঃ ॥ ৪২ ॥

আনন্দগিরি।—যদি সাঙ্খ্যযোগরূপৈকৈব প্রমাণভূতা বুদ্ধিস্তর্হি সৈব সর্ব্বেষাং চিত্তে কিমিতি স্থিরা ন ভবতি তত্রাহ যেষামিতি। তেষামিমাং পুষ্পিতাং বাচং প্রবদন্তি তয়াপহৃতচেতসাং কামিনাং কামবশান্নিশ্চয়াত্মিকা বুদ্ধির্ন প্রায়স্থিরা ভবতীত্যাহ যামিতি। ইমামিত্যধ্যয়নবিধ্যুপাত্তত্বেন প্রসিদ্ধত্বং কর্ম্মকাণ্ডরূপায়া বাচো বিবক্ষ্যতে, বক্ষ্যমাণত্বং "ক্রিয়া-বিশেষবহুলাম্" ইত্যাদৌ দ্রষ্টব্যম্। কিংশুকো হি পুষ্পশালী শোভমানোঽঙ্কুরতে ন পুন-রূপভোগ্যফলভাগী লক্ষ্যতে, তথেয়মপি কর্ম্মকাণ্ডাত্মিকা শ্রূয়মাণদশায়াং রমণীয়া বাগুপ-লভ্যতে সাধ্যসাধনসম্বন্ধপ্রতিভানায় সৈবা নিয়তিশয়ফলভাগিনী ভবতি কর্ম্মানুষ্ঠানফলস্যা-নিত্যত্বাদিতি যদাহ পুষ্পিতামিতি। বাক্যত্বেন লক্ষ্যতে অর্থবত্ত্বপ্রতিভানাৎ, বস্তুতস্তু ন বাক্যমর্থাভাসত্বাদিত্যাহ বাক্যলক্ষণামিতি। প্রবক্তৄণাং বেদবাক্যতাৎপর্য্যাপরিজ্ঞানাত্তাবৎ

সূচয়তি অবিপশ্চিত ইতি। বেদবাদা বেদবাক্যানি তানি চ বহুনামর্থবাদানাং কলানাং সাধনানাঞ্চ বিশেষাণাং প্রকাশকানি তেষু রতিরাসক্তিস্তন্নিষ্ঠত্বং তত্ত্বমপি তেষাং বিশেষণমিত্যাহ বেদবাদেতি। কর্ম্মকাণ্ডনিষ্ঠত্বং ফলং কথয়তি নান্যদিতি। ঈশ্বরো বা মোক্ষো বা নাস্তীত্যেবং বদন্তো নাস্তিকাঃ সম্যগ্‌জ্ঞানবন্তো ন ভবন্তীত্যর্থঃ ॥ ৪২ ॥

**রামানুজ।**—অথ কাম্যকর্ম্মাধিকৃতান্ নিন্দতি যামিমামিত্যাদি। যামিমাং পুষ্পিতাং পুষ্পমাত্রফলাং ফলাভাবাদাপাততো রমণীয়াং বাচং অবিপশ্চিতোঽল্পজ্ঞা ভোগৈশ্বর্য্যগতিং প্রতি বর্ত্তমানাং প্রবদন্তি। বেদবাদরতা বেদেষু যে স্বর্গাদিফলবাদাস্তেষু সক্তাঃ নান্যদস্তীতিবাদিনঃ তৎসঙ্গাতিরেকেণ স্বর্গাদেরধিকং ফলং নান্যদস্তীতি বদন্তঃ ॥ ৪২ ॥

**হনুমান্।**—যামিমামিতি। যামিমাং বৈদিকাং বেদতন্দ্বাগুণকর্ম্মণাং স্বর্গাদিফলোৎপাদনসমর্থানাং ফলপূর্ব্বভাবিত্বাৎ পুষ্পমিব পুষ্পং তানি চ পুষ্পিতানি এষাং পুষ্পিতানাং প্রতিপাদিকা বাগপি পুষ্পিতাং বাচং বদন্তি পঠন্তি, অবিপশ্চিতঃ অপণ্ডিতাঃ বেদস্য বাদো বদনং বেদবাদস্তত্র রতাঃ সক্তা বেদবাদরতা বেদবাক্যপ্রতিপাদিতস্বর্গাদিফলাশাপাশবদ্ধা ইত্যর্থঃ। স্বর্গাদিফলাদন্যদপবর্গাখ্যং সুখং নাস্তীতি বাদিনঃ বদনশীলাঃ ॥ ৪২ ॥

**শ্রীধর।**—ননু কামিনোঽপি কষ্টান্ কামান্ বিহায় ব্যবসায়াত্মিকামেব বুদ্ধিং কিমিতি ন কুর্ব্বন্তি তত্রাহ যামিমামিতি। যামিমাং পুষ্পিতাং বিষলতাবদাপাততো রমণীয়াং প্রকৃষ্টাং পরমার্থফলপরামেব বদন্তি বাচং স্বর্গাদিফলশ্রুতিং তেষাং তয়া বাচাপহৃতচেতসাং ব্যবসায়াত্মিকা বুদ্ধির্ন সমাধৌ বিধীয়ত ইতি তৃতীয়েনান্বয়ঃ। কিমিতি তথা বদন্তি যতোঽবিপশ্চিতো মূঢ়াঃ তত্র হেতুর্বেদবাদরতা ইতি। বেদে যে বাদা অর্থবাদাঃ, "অক্ষয্যং হ বৈ চাতুর্ম্মাস্যযাজিনঃ সুকৃতং ভবতি," তথা, "অপাম সোমমমৃতা অভূম" ইত্যাদ্যাঃ, তেষ্বেব রতাঃ প্রীতাঃ, অতএবাতঃ পরমন্যদীশ্বরতত্ত্বং প্রাপ্যং নাস্তীতি বদনশীলাঃ ॥ ৪২ ॥

**বলদেব।**—নন্বেষাং ব্যবসায়াত্মিকা বুদ্ধির্ভবেৎ শ্রুতেস্তৌল্যাদিতি চেচ্চিত্তদোষান্ন ভবেদিত্যাহ যামিতি ত্রিভিঃ। অবিপশ্চিতোঽল্পজ্ঞাঃ যামিমাং "জ্যোতিষ্টোমেন স্বর্গকামো যজেত" ইত্যাদিকাং বাচং প্রবদন্তি। ইয়মেব প্রকৃষ্টা বেদবাগিতি কল্পয়ন্তি তয়া বাচাপহৃতচেতসাং তেষাং সমাধৌ মনসি ব্যবসায়াত্মিকা বুদ্ধির্ন বিধীয়তে নাভূদেতি ইত্যনুষঙ্গঃ। কীদৃশীং বাচমিত্যাহ পুষ্পিতামিতি। কুসুমিতবিষলতাবদাপাতমনোজ্ঞাং নিষ্ফলামিত্যর্থঃ। এবং কুতস্তে বদন্তি তত্রাহ বেদেতি। বেদেষু যে বাদাঃ "অপাম সোমমমৃতা অভূম" "অক্ষয্যং হ বৈ চাতুর্ম্মাস্যযাজিনঃ সুকৃতং ভবতি" ইত্যাদয়োঽর্থবাদাস্তেষ্বেব রতাঃ। বেদস্য সত্যভাষিত্বাদেবমেবৈতদিতি প্রতীতিমন্তঃ। অতএব নান্যদিতি কর্ম্মফলাৎ স্বর্গাদন্যৎ জীবাংশিপরমার্থজ্ঞানং লভ্যং মোক্ষলক্ষণং নিরতিশয়ং নিত্যসুখং নাস্তি। তৎপ্রতিপাদিকানাঞ্চ বেদান্তবাচাং কর্ম্মাঙ্গকর্তৃদেবতাবেদকতয়া তচ্ছেষত্বাদিতি বদনশীলা ইত্যর্থঃ ॥ ৪২ ॥

**মধুসূদন।**—অব্যবসায়িনামপি ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ কুতো ন ভবতি প্রমাণস্য তুল্যত্বাদিত্যাশঙ্ক্য প্রতিবন্ধকসদ্ভাবান্ন ভবতীত্যাহ ত্রিভিঃ, যামিমামিতি। যামিমাং বাচং প্রবদন্তি তয়া বাচাপহৃতচেতসামবিপশ্চিতাং ব্যবসায়াত্মিকা বুদ্ধির্ন ভবতীত্যন্বয়ঃ। ইমামধ্যয়নবিধ্যুপাত্তত্বেন

প্রসিদ্ধাং পুষ্পিতাং পুষ্পিতপলাশবদাপাতরমণীয়াং সাধ্যসাধনসম্বন্ধপ্রতিভাসান্নিরতিশয়ফলাভাবাচ্চ, কুতো নিরতিশয়ফলস্বাভাবত্বাৎ, জন্মকর্ম্মফলপ্রদাং, জন্ম চাপূর্ব্বশরীরেন্দ্রিয়াদিসম্বন্ধলক্ষণং তদধীনঞ্চ কর্ম্ম তত্তদ্বর্ণাশ্রমাভিমাননিমিত্তং তদধীনঞ্চ ফলং পুত্রপশুস্বর্গাদিলক্ষণং বিনশ্বরং তানি প্রকর্ষেণ ঘটীযন্ত্রবদবিচ্ছেদেন দদাতীতি তথা তাং, কুত এবমত আহ· ভোগৈশ্বর্য্যগতিং প্রতি ক্রিয়াবিশেষবহুলাং অমৃতপানোর্ব্বশীবিহারপারিজাতপরিমলাদিনিবন্ধনো যো ভোগস্তৎকারণঞ্চ যদৈশ্বর্য্যং দেবাদিস্বামিত্বং তয়োর্গতিং প্রাপ্তিং প্রতি সাধনভূতা যে ক্রিয়াবিশেষা অগ্নিহোত্রদর্শপূর্ণমাসজ্যোতিষ্টোমাদয়স্তৈর্বহুলাং বিস্তৃতাং অতিবাহুল্যেন ভোগৈশ্বর্য্যসাধনক্রিয়াকলাপপ্রতিপাদিকামিতি যাবৎ, কর্ম্মকাণ্ডস্য হি জ্ঞানকাণ্ডাপেক্ষয়া সর্ব্বত্রাতিবিস্তৃতত্বং প্রসিদ্ধং, এতাদৃশীং কর্ম্মকাণ্ডলক্ষণাং বাচং প্রবদন্তি প্রকৃষ্টাং পরমার্থস্বর্গাদিফলামভ্যুপগচ্ছন্তি, কে? যে অবিপশ্চিতঃ বিচারজন্যতাৎপর্য্যজ্ঞানশূন্যাঃ অতএব বেদবাদরতাঃ বেদে যে সন্তি বাদাঃ অর্থবাদাঃ "অক্ষয্যং হ বৈ চাতুর্ম্মাস্যযাজিনঃ সুকৃতং ভবতি" এবমাদয়স্তেষেব রতা বেদার্থসত্যত্বেন এবমেবৈতদিতি মিথ্যাবিশ্বাসেন সন্তুষ্টাঃ, হে পার্থ অতএব নান্যদস্তীতিবাদিনঃ কর্ম্মকাণ্ডাপেক্ষয়া নাস্ত্যন্যৎ জ্ঞানকাণ্ডং সর্ব্বস্যাপি বেদস্য কার্য্যপরত্বাৎ কর্ম্মফলাপেক্ষয়া চ নান্যত্তন্নিরতিশয়ং জ্ঞানফলমিতি বদনশীলাঃ মহতা প্রবন্ধেন জ্ঞানকাণ্ডবিরুদ্ধার্থভাষিণ ইত্যর্থঃ। কুতো মোক্ষদ্বেষিণস্তে? যতঃ কামাত্মানঃ কাম্যমানবিষয়শতাকুলচিত্তত্বেন কামময়াঃ, এবং সতি মোক্ষমপি কুতো ন কাময়ন্তে? যতঃ স্বর্গপরাঃ স্বর্গ এবোর্ব্বশ্যাদ্যুপেতত্বেন পরা উৎকৃষ্টা যেষাং তে তথা স্বর্গাতিরিক্তঃ পুরুষার্থো নাস্তীতি ভ্রাম্যন্তো বিবেকবৈরাগ্যাভাবান্মোক্ষকথামপি সোঢ়ুমক্ষমা ইতি যাবৎ॥ ৪২॥

**নীলকণ্ঠ।**—উত্তরার্দ্ধমেব বিবৃণোতি যামিমামিত্যাদিনা। যাং পুষ্পিতাং পুষ্পিতক্রমবদ্দূরতো রমণীয়াং বাচং, "অক্ষয্যং হ বৈ চাতুর্ম্মাস্যযাজিনঃ সুকৃতং ভবতি" "অপাম সোমমমৃতা অভূম" ইত্যেবং রূপাং প্রবদন্তি অবিপশ্চিতঃ অব্যবসায়িনো মূঢ়াঃ, যতো বেদবাদরতাঃ বেদান্তর্গতেষু অর্থবাদেষু "যস্য পর্ণময়ী জুহূর্ভবতি ন স পাপং শ্লোকং শৃণোতি" ইত্যেবমাদিষু রতাঃ বৃদ্ধশ্রদ্ধাঃ অতএব কর্ম্মণোঽন্যৎ আত্মজ্ঞানং তৎফলং মোক্ষশ্চ নাস্তীতি বাদিনো বদনশীলাঃ॥ ৪২॥

**বিশ্বনাথ।**—তস্মাদব্যবসায়িনঃ সকামকর্ম্মিণস্তুতিমন্দা ইত্যাহ যামিমামিতি। পুষ্পিতাং বাচং পুষ্পিতাং বিষলতামিবাপাততো রমণীয়াং প্রবদন্তি প্রকর্ষেণ সর্ব্বতঃ প্রকৃষ্টা ইয়মেব বেদবাগিতি যে বদন্তি তেষাং তয়া বাচা অপহৃতচেতসাঞ্চ ব্যবসায়াত্মিকা বুদ্ধির্বিধীয়তে ইতি তৃতীয়েনান্বয়ঃ। তেষু তস্যা অসম্ভবাৎ সা তেষু নোপদিশ্যত ইত্যর্থঃ। কিমিতি তে তথা বদন্তি? যতোঽবিপশ্চিতো মূর্খাঃ, তত্র হেতুঃ, বেদেষু যেঽর্থবাদাঃ "অক্ষয্যং হ বৈ চাতুর্ম্মাস্যযাজিনঃ সুকৃতং ভবতি।" "অপাম সোমমমৃতা অভূম" ইত্যাদয়ঃ। অতঃ ঈশ্বরতত্ত্বং নাস্তীতি প্রজল্পিনঃ॥ ৪২॥

কামাত্মানঃ স্বর্গপরা জন্ম-কর্ম্মফলপ্রদাম্।
ক্রিয়াবিশেষবহুলাং ভোগৈশ্বর্য্যগতিং প্রতি ॥ ৪৩ ॥

**অন্বয়।**—[ অতএব ] কামাত্মানঃ ( কামকলুষিতচিত্তাঃ ) [ অতঃ ] স্বর্গপরাঃ ( স্বর্গএব যেষাং পুরুষার্থঃ তে ) [ যে ] জন্মকর্ম্মফলপ্রদাং ( জন্মএব কর্ম্মণঃ ফলং তৎপ্রদদাতীতি তাং অর্থাৎ স্বর্গাদিভোগাবসানে পুনঃপুনর্জ্জন্মরূপকর্ম্মফলপ্রদাত্রীং) ভোগৈশ্বর্য্যগতিং ( ভোগৈশ্বর্য্যয়োঃ প্রাপ্তিং ) প্রতি [ সাধনভূতাং ] ক্রিয়াবিশেষবহুলাং ( ক্রিয়াপ্রাচুর্য্যময়ীং ) [ বাচং প্রবদন্তি পরমার্থফলপরামেব বদন্তি ] ॥ ৪৩ ॥

**প্রতিশব্দ।**—[ অতএব ] কামকলুষিতচিত্ত [ সুতরাং ] স্বর্গপর [ যাহারা ] জন্মরূপ-কর্ম্ম-ফল-প্রদ, ভোগ-এবং-ঐশ্বর্য্য-প্রাপ্তির [ সাধনভূত ] ক্রিয়া-প্রচুর [ বাক্যকে পরমার্থ ফলপর বলিয়া থাকে ] ॥ ৪৩ ॥

**শঙ্করাচার্য্য।**—তে চ কামাত্মেতি। কামাত্মানঃ কামস্বভাবাঃ কামপরা ইত্যর্থঃ। স্বর্গেতি স্বর্গপরাঃ, স্বর্গঃ পরঃ পুরুষার্থো যেষাং তে স্বর্গপরাঃ স্বর্গপ্রধানাঃ, জন্মকর্ম্মফলপ্রদাং কর্ম্মণঃ ফলং কর্ম্মফলং জন্মৈব কর্ম্মণঃ ফলং জন্মকর্ম্মফলং তৎ প্রদদাতীতি জন্মকর্ম্মফলপ্রদা তাং বাচং প্রবদন্তীত্যনুষজ্যতে, ক্রিয়াবিশেষবহুলাং ক্রিয়াণাং বিশেষাঃ ক্রিয়াবিশেষাঃ তে বহুলা যস্যাং বাচি তাং, স্বর্গপশুপুত্রাদ্যর্থাঃ যয়া বাচা বাহুল্যেন প্রকাশ্যন্তে, ভোগৈশ্বর্য্যগতিং প্রতি, ভোগশ্চ ঐশ্বর্য্যঞ্চ ভোগৈশ্বর্য্যে তয়োর্গতিঃ প্রাপ্তিঃ ভোগৈশ্বর্য্যগতিঃ তাং প্রতি সাধনভূতাস্তে ক্রিয়াবিশেষাঃ তদ্বহুলাং তাং বাচং প্রবদন্তো মূঢ়াঃ সংসারে পরিবর্ত্তন্ত ইত্যভিপ্রায়ঃ ॥ ৪৩ ॥

**আনন্দগিরি।**—প্রকৃতান্ প্রবক্তৄনবিবেকিনো ব্যবসায়াত্মিকা বুদ্ধিভাক্ত্বাসম্ভবসিদ্ধ্যর্থং বিশেষণান্তরেণ বিশিনষ্টি তে চেতি। তেষাং সংসারপরিবর্ত্তমানপরিদর্শনার্থং প্রস্তুতাং বাচমেব বিশিনষ্টি জন্মেতি। নমু পুংসাং কামস্বভাবত্বমযুক্তং চেতনস্যেচ্ছাবত্তয়াত্মস্বরূপত্বেঽপীতি তত্রাহ কামপরা ইতি। তৎপরত্বং তত্তৎফলার্থিত্বেন তত্তদুপায়েষু কর্ম্মস্বেব প্রবৃত্ততয়া কর্ম্মসংস্কারপূর্ব্বকাৎ জ্ঞানাদ্বহির্ম্মুখত্বম্। নমু কর্ম্মনিষ্ঠানামপি পরমপুরুষার্থাপেক্ষয়া মোক্ষোপায়ে জ্ঞানে তদভ্যাভিমুখ্যমিতি নেত্যাহ স্বর্গেতি। তৎপরত্বং তস্মিন্নেবাসক্ততয়া তদতিরিক্তপুরুষার্থরাহিত্যনিশ্চয়বত্ত্বম্। উচ্চাবচমধ্যমদেহপ্রভেদগ্রহণং জন্ম তচ্চ যথোক্তফলপ্রকরণপ্রামাণিকক্রিয়াপ্রভৃত্যনুষ্ঠানদ্বারা তদুপপত্তিরিত্যাহ ক্রিয়েতি। ক্রিয়াণামনুষ্ঠানানাং যাগদানাদীনাং বিশেষা দেশকালাধিকারিপ্রযুক্তাঃ সপ্তাহাদ্যনেকাহলক্ষণাস্তে যস্যাং বাচি প্রাচুর্য্যেণ প্রতিভান্তীত্যর্থঃ। কথং যথোক্তায়াং বাচি ক্রিয়াবিশেষাণাং বাহুল্যমাবগম্য-

মিত্যাশঙ্ক্য প্রকারান্তরেণৈনতদ্বিশদয়তি স্বর্গেতি। তথাপি তেষাং মোক্ষোপায়স্থোপপত্তেস্তন্নিষ্ঠানাং মোক্ষাভিমুখ্যং ভবিষ্যতি নেত্যাহ ভোগেতি। যথোক্তাং বাচমভিবদতাং পর্য্যবসানং দর্শয়তি তদ্বহুলামিতি ॥ ৪৩ ॥

রামানুজ।—কামাত্মেতি। কামাত্মানঃ কামপ্রবণমনসঃ। স্বর্গপরাঃ স্বর্গপরায়ণাঃ স্বর্গাদিফলাবসানে পুনর্জন্মকর্ম্মাখ্যফলপ্রদাং ক্রিয়াবিশেষবহুলাম্। তত্ত্বজ্ঞানরহিততয়া ক্রিয়াবিশেষপ্রচুরাং তেষাং ভোগৈশ্বর্য্যগতিং প্রতি বর্ত্তমানাং যামিমাং বাচং যে প্রবদন্তীতি সম্বন্ধঃ ॥ ৪৩ ॥

হনুমান্।—কথম্ভূতা স্তে অবিপশ্চিত ইত্যত্রাহ কামাত্মান ইতি। কামাত্মানঃ কামিনঃ স্বর্গপরাঃ স্বর্গপ্রধানাঃ জন্মকর্ম্মফলপ্রদাং জন্ম বিশিষ্টশরীরেন্দ্রিয়প্রাপ্তিঃ কর্ম্মাণি ফলানি স্বর্গাদীনি জন্ম চ কর্ম্মফলানি চ জন্মকর্ম্মফলানি, প্রদদাতীতি জন্মকর্ম্মফলপ্রদা তাং বাচং ক্রিয়াবিশেষবহুলাং ক্রিয়াণাং বিশেষাঃ ক্রিয়াবিশেষাঃ প্রাগ্‌যজ্ঞাদয়ঃ বহূন্ অর্থান্ লাতীতি প্রতিপাদয়তীতি বহুলা ক্রিয়াবিশেষবহুলা তাং, ভোগৈশ্বর্য্যগতিং ভোগঃ শব্দাদি-বিষয়লাভঃ, ঐশ্বর্য্যমণিমাদির্ভোগৈশ্বর্য্যয়োর্গতিঃ তাং প্রতি তল্লক্ষণাং ভোগৈশ্বর্য্যগতিং শব্দাদিবিষয়লাভগতিসাধনভূতামিত্যর্থঃ, তাং বাচং তদর্থং পুরুষার্থবুদ্ধিং মাকার্ষী-রিত্যর্থঃ। তথাচ শ্রুতিঃ, "প্লবা হ্যেতে অদৃঢ়া যজ্ঞরূপা অষ্টাদশোক্তমবরং যেষু কর্ম্ম" ইত্যাদি ॥ ৪৩ ॥

শ্রীধর।—অতএব কামাত্মান ইতি। কামাত্মানঃ কামাকুলিতচিত্তা অতঃ স্বর্গএব পরঃ পুরুষার্থো যেষাং তে। জন্ম চ তত্র কর্ম্মাণি চ তৎফলানি চ প্রদদাতীতি তথা তাং, ভোগৈশ্বর্য্যয়োর্গতিং প্রাপ্তিং প্রতি সাধনভূতা যে ক্রিয়াবিশেষাস্তে বহুলা যস্যাং তাং প্রবদন্তী-ত্যন্বয়ঃ ॥ ৪৩ ॥

বলদেব।—চিত্তদোষমাহ কামাত্মেতি। কামাত্মানঃ বৈষয়িকসুখবাসনাগ্রস্তচিত্তাঃ। এবং চেৎ তাদৃশং মোক্ষং কুতো নেচ্ছন্তি তত্রাহ স্বর্গেতি। স্বর্গএব সুধাদেবাঙ্গনাদ্যুপেতত্বেন পরঃ শ্রেষ্ঠো যেষাং তে। তাদৃগ্বাসনাগ্রস্তত্বাৎ তেষাং নাস্ত্যভাবত ইত্যর্থঃ। জন্মকর্ম্মেতি। জন্ম চ দেহেন্দ্রিয়সম্বন্ধলক্ষণং, তত্র কর্ম্ম চ তত্তদ্বর্ণাশ্রমবিহিতং, ফলঞ্চ বিনাশি পশ্বন্নস্বর্গাদি, তানি প্রকর্ষেণাবিচ্ছেদেন দদাতি তাং ভোগৈশ্বর্য্যয়োর্গতিং প্রাপ্তিং প্রতি যে ক্রিয়াবিশেষা জ্যোতিষ্টোমাদয়স্তে বহুলাঃ প্রচুরা যত্র তাং বাচং বদন্তীতি পূর্ব্বেণান্বয়ঃ। ভোগঃ সুধাপান-দেবাঙ্গনাদিঃ, ঐশ্বর্য্যঞ্চ দেবাদিস্বামিত্বং তয়োর্গতিমিত্যর্থঃ ॥ ৪৩ ॥

মধুসূদন।—কামেতি। পূর্ব্বশ্লোকেনৈব ব্যাখ্যাতস্ত্রিচত্বারিংশঃ শ্লোকঃ ॥ ৪৩ ॥

নীলকণ্ঠ।—কামাত্মেতি। তথা ভোগাশ্চ ঐশ্বর্য্যঞ্চ তয়োর্গতিঃ প্রাপ্তিঃ তাং প্রতি তদর্থমিত্যর্থঃ, কামাত্মানঃ কামপ্রস্তচিত্তাঃ অতএব স্বর্গপরাঃ, কীদৃশীং ভোগৈশ্বর্য্যগতিং জন্মকর্ম্মফলপ্রদাং, প্রাপ্তভোগৈশ্বর্য্যো হি পুরুষস্তদ্বাসনাবাসিতঃ পুনর্ভোগৈশ্বর্য্যপ্রাপ্তয়ে জন্ম লভতে তদর্থং কর্ম্মাণি চ কুরুতে ফলঞ্চ ততো ভোগাদিকং প্রাপ্নোতীতি চক্রবদনিশমাবর্ত্ততে;

তেন নিষ্ঠস্তচ্চ্যুতো ভবতীত্যর্থঃ। কিঞ্চ ক্রিয়াবিশেষেণ বহুলাং যথা যথা বিস্তরায়ায়াসাধিক্যং তথা তথা ভোগৈশ্বর্য্যপ্রাপ্তেরপ্যাধিক্যমিত্যর্থঃ। এতেনাভ্যন্তারাসসাধ্যেষপি কর্ম্মসু ফললোভাৎ সজ্জত ইত্যুক্তম্। ভাষ্যে ভোগৈশ্বর্য্যগতিং প্রতি সাধনভূতাঃ যে ক্রিয়াবিশেষা অগ্নিহোত্রাদয়স্তদ্বহুলাং, জন্মরূপং যৎ কর্ম্মফলং তৎপ্রপঞ্চবাচমেবেতি ব্যাখ্যাতম্॥ ৪৩॥

বিশ্বনাথ।—তে কীদৃশীং বাচং প্রবদন্তি? কামাত্মেতি। জন্মকর্ম্মফলপ্রদায়িনীং ভোগৈশ্বর্য্যগতিং প্রতি যে ক্রিয়াবিশেষাস্তান্ বহু যথা স্যাৎ তথা দাতি দদাতি প্রতিপাদয়তীতি তাম্॥ ৪৩॥

ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং তয়াপহৃতচেতসাম্।
ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ সমাধৌ ন বিধীয়তে॥ ৪৪॥

অন্বয়।—[ ততঃ চ ] ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং ( ভোগৈশ্বর্য্যয়োঃ অভিনিবিষ্টানাং ) তয়া ( পুষ্পিতয়া বাচা ) অপহৃতচেতসাম্, ( আকৃষ্টচিত্তানাম্ ) [ তেষাং মূঢ়ানাম্, ] ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ সমাধৌ ন বিধীয়তে ( একবিষয়িণী ন ভবতি ইত্যর্থঃ )॥ ৪৪॥

প্রতিশব্দ।—[ তন্নিবন্ধন ] ভোগ-এবং-ঐশ্বর্য্যে-অভিনিবিষ্ট, তদ্দ্বারা আকৃষ্টচিত্ত [ সেই মূঢ়গণের ] নিশ্চয়াত্মিকা বুদ্ধি সমাহিত হয় না॥ ৪৪॥

ব্যাখ্যা।—হে পার্থ! বিচারবিমূঢ় জনগণ কর্ম্মকাণ্ডের বিবিধ আপাত-মনোহর ফল-বর্ণন-পরিপূর্ণ বেদবাক্যে অনুরাগী। স্বর্গাদি ফলপ্রাপ্তি ব্যতীত অন্য কিছুরই অস্তিত্ব নাই এইরূপ অভিপ্রায় যাহারা পরিব্যক্ত করে, যাহারা কামনাকুলচিত্ত এবং যাহারা স্বর্গই পরম স্পৃহনীয় পদার্থ জ্ঞান করে, তাহারাই জন্ম-কর্ম্মরূপ-ফলপ্রদ এবং ভোগ ও ঐশ্বর্য্যপ্রাপ্তির সাধনস্বরূপ বহুবিধ যজ্ঞাদি ক্রিয়ার বিবরণ পূর্ণ মনোহর কুসুমসমাচ্ছন্ন বিষলতার ন্যায় আশু প্রীতিপ্রদ বেদবাক্যাবলি বিবৃত করে। সেই মধুর বাক্যে আকৃষ্টচিত্ত ঐশ্বর্য্য-ভোগাসক্ত মানবগণ কখনই পরমেশ্বরের প্রতি একাগ্রচিত্ত হইয়া সমাধি ও নিশ্চয়াত্মিকা বুদ্ধির অধিকারী হয় না॥ ৪২। ৪৩। ৪৪॥

শঙ্করাচার্য্য।—তেষাঞ্চ ভোগেতি। ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং ভোগঃ কর্ত্তব্যঃ, ঐশ্বর্য্যঞ্চেতি ভোগৈশ্বর্য্যয়োরেব প্রণয়বতাং তদাত্মভূতানাং তয়া ক্রিয়াবিশেষবহুলয়া বাচা

অপহৃতচেতসামাচ্ছাদিতবিবেকপ্রজ্ঞানাং ব্যবসায়াত্মিকা সাংখ্যে যোগে বা যা বুদ্ধিঃ সমাধৌ সমাধীয়তেঽস্মিন্ পুরুষোপভোগায় সর্ব্বমিতি সমাধিরন্তঃকরণং বুদ্ধিস্তস্মিন্ সমাধৌ ন বিধীয়তে ন স্থিতির্ভবতী র্থ্যর্থঃ ॥ ৪৪ ॥

আনন্দগিরি।—নন্থ কর্ম্মকাণ্ডনিষ্ঠানাং কর্ম্মানুষ্ঠায়িনামপি বুদ্ধিশুদ্ধিদ্বারেণান্তঃকরণে সাধ্যসাধনভূতবুদ্ধিদ্বয়সমুদায়সম্ভবাদতো মোক্ষো ভবিষ্যতি নেত্যাহ তেষাঞ্চেতি। তদাত্মভূতানাং তয়োরেব ভোগৈশ্বর্য্যয়োরাত্মকর্ত্তব্যত্বেনারোপিতয়োরভিনিবিষ্টে চেতসি তাদাত্ম্যাধ্যাসবতাং বহির্ম্মুখাণামিত্যর্থঃ। তথাপি শাস্ত্রানুসারিণ্যা বিবেকপ্রজ্ঞয়া ব্যবসায়াত্মিকা বুদ্ধিস্তেষামুদেষ্যতীত্যাশঙ্ক্যাহ তয়েতি। নন্থ সমাধিঃ সংপ্রজ্ঞাতাসংপ্রজ্ঞাতভেদেন দ্বিধোচ্যতে তত্র বুদ্ধিদ্বয়বিধিরসক্তঃ সন্ কথং নিষিধ্যতে তত্রাহ সমাধীয়ত ইতি ॥ ৪৪ ॥

রামানুজ।—ভোগৈশ্বর্য্যেতি। তেষাং ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং তয়া বাচা ভোগৈশ্বর্য্যবিষয়য়াপহৃতাত্মজ্ঞানানাং যথোদিতা ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ সমাধৌ মনসি ন বিধীয়তে নোৎপদ্যতে। সমাধীয়তেঽস্মিন্নাত্মজ্ঞানমিতি সমাধির্ম্মনস্তেষাং মনস্যাত্মযাথাত্ম্যনিশ্চয়জ্ঞানপূর্ব্বকমোক্ষসাধনভূতকর্ম্মবিষয়া বুদ্ধিঃ। কদাচিদপি নোৎপদ্যত ইত্যর্থঃ। অতঃ কাম্যেষু কর্ম্মসু মুমুক্ষুণা ন সঙ্গঃ কর্ত্তব্যঃ ॥ ৪৪ ॥

হনুমান্।—কস্মাৎ সা বাক্ ত্যাজ্যেত্যত্রাহ ভোগেতি। যদি সা বাক্ প্রমাণত্বেনোপাদীয়তে তদনুষ্ঠানে তৎফলপ্রাপ্তৌ চ প্রসক্তিঃ স্যাৎ ততশ্চ ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং ভোগৈশ্বর্য্যয়োরেব প্রণয়নবতাং তয়া বাচা অপহৃতচেতসাং আচ্ছাদিতবিবেকপ্রজ্ঞানাং ব্যবসায়াত্মিকা সাংখ্যে যোগে বা বুদ্ধিঃ সমাধৌ পরমাত্মাবোধ ইয়মেব বুদ্ধিঃ পরমপুরুষার্থতয়া কর্ত্তব্যেত্যেবং নিশ্চিতা সা বুদ্ধির্ন বিধীয়তে নোৎপাদয়িতুং শক্যতে, তস্মাদিয়ং বাক্ পরমপুরুষার্থবিরোধিত্বাৎ ত্যাজ্যেত্যভিপ্রায়ঃ ॥ ৪৪ ॥

শ্রীধর।—ততশ্চ ভোগৈশ্বর্য্যেতি। ভোগৈশ্বর্য্যয়োঃ প্রসক্তানামভিনিবিষ্টানাং তয়া পুষ্পিতয়া বাচাপহৃতমাকৃষ্টং চেতো যেষাং, সমাধিশ্চিত্তৈকাগ্র্যং পরমেশ্বরাভিমুখত্বমিতি যাবৎ, তস্মিন্ নিশ্চয়াত্মিকা বুদ্ধির্ন বিধীয়তে, ( কর্ম্মকর্ত্তরি প্রয়োগঃ ) সা নোৎপদ্যত ইত্যর্থঃ ॥ ৪৪ ॥

বলদেব।—ভোগেতি। তেষাং পূর্ব্বোক্তয়োর্ভোগৈশ্বর্য্যয়োঃ প্রসক্তানাং ক্ষয়িত্বদোষাস্ফূর্ত্ত্যা তয়োরভিনিবিষ্টানাং তয়া পুষ্পিতয়া বাচাপহৃতং বিলুপ্তং চেতো বিবেকজ্ঞানং যেষাং তাদৃশানাং সমাধাবিতি যোজ্যম্। সম্যগাধীয়তেঽস্মিন্নাত্মতত্ত্বযাথাত্ম্যমিতি নিরুক্তেঃ সমাধির্ম্মনস্তস্মিন্নিত্যর্থঃ ॥ ৪৪ ॥

মধুসূদন।—তেষাঞ্চ পূর্ব্বোক্তয়োর্ভোগৈশ্বর্য্যয়োঃ প্রসক্তানাং ক্ষয়িষ্ণুত্বাদিদোষদর্শনেন নিবিষ্টান্তঃকরণানাং তয়া ক্রিয়াবিশেষবহুলয়া বাচাপহৃতমাচ্ছাদিতং চেতো বিবেকজ্ঞানং যেষাং তথাভূতানাং অর্থবাদাঃ স্তুত্যর্থাঃ তাৎপর্য্যবিষয়ে প্রমাণান্তরাবাধিতে বেদস্য প্রামাণ্যমিতি সুপ্রসিদ্ধমপি জ্ঞাতুমসক্তানাং সমাধাবন্তঃকরণে ব্যবসায়াত্মিকা বুদ্ধির্ন বিধীয়তে ন ভবতীত্যর্থঃ। সমাধিবিষয়া ব্যবসায়াত্মিকা বুদ্ধিস্তেষাং ন ভবতীতি বা। অধিকরণে বিষয়ে বা সপ্তম্যাস্তুল্যত্বাৎ। ( বিধীয়ত ইতি কর্ম্মকর্ত্তরি লকারঃ। ) সমাধীয়তেঽস্মিন্ সর্ব্বমিতি

ব্যুৎপত্ত্যা সমাধিরন্তঃকরণং পরমাত্মা বেতি নাপ্রসিদ্ধার্থকল্পনং, অহং ব্রহ্মেত্যবস্থানং সমাধিস্তস্মিন্নিত্থং ব্যবসায়াত্মিকা বুদ্ধির্নোৎপদ্যত ইতি ব্যাখ্যানে তু রূঢ়িরেবাদৃতা। অয়ম্ভাবঃ, যদ্যপি কাম্যান্যগ্নিহোত্রাদীনি শুদ্ধ্যর্থেভ্যো ন বিশিষ্যন্তে তথাপি ফলাভিসন্ধিদোষাৎ নাশয়শুদ্ধিং সম্পাদয়ন্তি। ভোগানুগুণা তু শুদ্ধির্ন জ্ঞানোপযোগিনী এতদেব দর্শয়িতুং ভোগৈশ্বর্য্যপ্রসক্তানামিতি, পুনরুপাত্তং ফলাভিসন্ধিমন্তরেণ তু কৃতানি জ্ঞানোপযোগিনীং শুদ্ধিমাদধতীতি সিদ্ধং বিপশ্চিদবিপশ্চিতোঃ ফলবৈলক্ষণ্যং, বিস্তরেণ চৈতদগ্রে প্রতিপাদয়িষ্যতে ॥ ৪৩ ॥

**নীলকণ্ঠ।**—ভোগেতি। তয়া পুষ্পিতয়া বাচা অপহৃতচেতসাং পুংসাং বুদ্ধিঃ সমাধৌ সমাধ্যনুষ্ঠানকালে ব্যবসায়াত্মিকা ব্যবসায়ো জ্ঞানং তদাত্মিকা শুদ্ধচিন্মাত্রাকারা ন বিধীয়তে ন ভবতি, ( কর্ম্মকর্ত্তরি লকারঃ ) নিরঙ্কুশা হি বুদ্ধিঃ সমাধৌ চিন্মাত্রাকারা ভবতি ন তু ভোগাভ্যাসকলুষেতি স্পষ্টমেব। ন্যায়ো তু সমাধৌ অন্তঃকরণে ব্যবসায়াত্মিকা বুদ্ধির্ন ভবতীতি ব্যাখ্যাতম্। যদ্বা সমাধ্যনুষ্ঠানার্থমেব নিশ্চয়াত্মিকা তেষাং বুদ্ধির্ন ভবতীতি ব্যাখ্যেয়ম্ ॥ ৪৪ ॥

**বিশ্বনাথ।**—ভোগেতি। ততশ্চ ভোগৈশ্বর্য্যয়োঃ প্রসক্তানাং তয়া পুষ্পিতয়া বাচা অপহৃতং আকৃষ্টং চেতো যেষাং তে তথা, তেষাং সমাধিশ্চিত্তৈকাগ্র্যং পরমেশ্বরৈকোন্মুখত্বং তস্মিন্ নিশ্চয়াত্মিকা বুদ্ধির্ন বিধীয়তে ( কর্ম্মকর্ত্তরি প্রয়োগঃ )। নোপপদ্যতে ইতি স্বামিচরণাঃ ॥ ৪৪ ॥

**তাৎপর্য্য।**—দ্বিচত্বারিংশ, ত্রিচত্বারিংশ এবং চতুশ্চত্বারিংশ শ্লোকের অন্বয় ও অর্থ পরস্পর-সম্বদ্ধ। প্রথম শ্লোকের 'যামিমাং পুষ্পিতাং বাচং প্রবদন্তি' এই বাক্য, তৃতীয় শ্লোকের 'সমাধৌ ন বিধীয়তে' এই বাক্যের সহিত অন্বিত।

অর্জ্জুন যদি মনে করেন,সকাম কর্ম্মপরায়ণ মানবের হৃদয়ে নিশ্চয়াত্মিকা বুদ্ধির কেন উদ্ভব হয় না ? এইরূপ আশঙ্কা করিয়া শ্রীভগবান্ বলিতেছেন, "হে সখে ! সংসারে মনুষ্যগণ প্রায়শঃ আপাতমনোহর বিষয়েই সহসা আকৃষ্টচিত্ত হইয়া থাকে। বেদে যে সকল ক্রিয়া-কলাপের ব্যবস্থা বিধিবদ্ধ হইয়াছে, তাহা সৌরভশূন্য কিংশুক কুসুমের ন্যায় শোভাময় মাত্র। অজ্ঞ ব্যক্তি, বাহ্য শোভায় বিমোহিত হইয়া, কিংশুককেই পুষ্পশ্রেষ্ঠ বলিয়া মনে করে এবং তাহার অনুরাগী হয়। বেদবিহিত ক্রিয়া-কলাপ অনিত্য ফলপ্রদ হইলেও, নিরতিশয় লোভজনক ; সুতরাং হিতাহিত বোধ-বিহীন মানবগণ সহসা তদনুসরণে প্রবৃত্ত হয়। বেদে অগ্নিহোত্র, দর্শ-পৌর্ণ মাস, জ্যোতিষ্টোম প্রভৃতি যে সকল কর্ম্মের ব্যবস্থা নিরূপিত হইয়াছে, মরণান্তে অমরপুর গমন, স্বর্গীয় সুধা সেবন, উর্ব্বশী প্রভৃতি সুরসুন্দরীগণের সঙ্গ-সুখ-

সম্ভোগ, নন্দনকাননজাত পারিজাত কুসুমের সৌরভ সেবন ইত্যাকার ভোগৈশ্বর্য্যসমূহ উপভোগই তাহার ফল। এইরূপ ভোগাত্মক নশ্বর-ফলপ্রসূ কর্ম্মসমূহ বেদে বাহুল্যরূপে বিহিত হইয়াছে। জ্ঞানকাণ্ডাপেক্ষা কর্ম্মকাণ্ড যে অতি বিস্তৃত এ কথা সর্ব্বজন-পরিজ্ঞাত। যাহারা বিচারবিমূঢ় ও তাৎপর্য্য জ্ঞানশূন্য, তাহারাই উল্লিখিতরূপ ফলপ্রসূ, অনর্থক বিশ্বাসের বশীভূত হইয়া সুখ-লালসায় বেদোক্ত চাতুর্ম্মাস্য, সোমযাগ প্রভৃতি ক্রিয়াকলাপে অনুরাগী হয়। এতাদৃশ ক্রিয়া-পরতন্ত্র মূঢ়জনেরা, বেদের কার্য্যপরত্ব দেখিয়া, কর্ম্মকাণ্ডকেই সারভূত, এবং তদ্ব্যতীত জ্ঞানকাণ্ডের অস্তিত্বই নাই বলিয়া পরিব্যক্ত করে ও নানা প্রযত্নে জ্ঞানকাণ্ডের বিরুদ্ধার্থ প্রতিপাদন করে। শত শত কামনায় তাহাদের হৃদয় নিরন্তর আকুল, সুতরাং মোক্ষপ্রদ জ্ঞানকাণ্ড বিষয়ে তাহারা উদাসীন এবং কামনা-পূরণক্ষম কর্ম্মকাণ্ডই তাহাদের পরম প্রিয়। স্বর্গপ্রাপ্তিই তাহারা পুরুষার্থের একশেষ বলিয়া জ্ঞান করে, এবং তদতিরিক্ত অন্য কোন পুরুষার্থ নাই বলিয়া মনে করে। তাহারা এরূপ ভ্রমান্ধ এবং তাহাদের অন্তঃকরণ এতই বিবেক ও বৈরাগ্যবিহীন যে তাহারা মোক্ষবিষয়ক প্রসঙ্গ আলোচনা করিতেও অক্ষম। স্বর্গভোগাদি ঐশ্বর্য্য যে অনিত্য ও ক্ষয়িত্বাদিদোষে দুষ্ট, ইহা তাহারা ভ্রমেও মনে করে না, সুতরাং তাহারা ক্রিয়াবিশেষের অনুষ্ঠানে এতই আসক্ত থাকে যে, তাহাদের বিবেক ও জ্ঞান তাহাতেই সমাচ্ছন্ন হইয়া যায়। এতাদৃশ সকাম কর্ম্মানুষ্ঠানরত মূঢ় ব্যক্তিগণের বুদ্ধি কখনই পরমাত্মচিন্তনে লীন হয় না। বেদোক্ত অগ্নিহোত্রাদি ক্রিয়াকলাপের প্রকৃত তাৎপর্য্য তাহারা প্রণিধান করিতে অশক্ত। তাদৃশ বৈদিক যজ্ঞাদি সকাম ভাবে অনুষ্ঠিত হইলে, আশয় শুদ্ধির অন্তরায় হইয়া থাকে, ইহা তাহারা বিবেচনা করে না; সুতরাং বিবিধ বিধানে তাহারই সাধন করে। পরমাত্মবিষয়ে একান্ত নিষ্ঠা কখনই তাহাদের হৃদয়ে সমুদিত হইতে পারে না। নিষ্কাম কর্ম্ম চিত্তকে বিশুদ্ধ করিয়া জ্ঞানালোকে তাহা সমুদ্ভাসিত করে, সকাম কর্ম্ম চিত্তকে বিমলিন করিয়া তাহাকে অজ্ঞানসাগরে নিমজ্জিত করে। এতদুভয় কর্ম্মের ফল-বৈলক্ষণ্য বিষয়ক বিস্তারিত আলোচনা পরে প্রকাশিত হইবে ॥ ৪২। ৪৩। ৪৪ ॥

——•:*:•——

**ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন।**
**নির্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থো নির্য্যোগ-ক্ষেম আত্মবান্ ॥৪৫॥**

অন্বয়।—অর্জ্জুন! বেদাঃ ত্রৈগুণ্যং (সত্ত্বরজস্তমোবিশিষ্টঃ সংসারঃ) বিষয়াঃ (প্রকাশবিষয়ো যেষাং তে) [ত্বং তু] নিঃ ত্রৈগুণ্যঃ (ত্রিগুণবিরহিতঃ নিষ্কামঃ) ভব নিঃদ্বন্দ্বঃ (সুখদুঃখাদিযুগলবিরহিতঃ) নিত্যং (অচঞ্চলং) সত্ত্বং (ধৈর্য্যং) (তস্মিন্ তিষ্ঠতীতি নিত্যসত্ত্বস্থঃ, চিরধৈর্য্যপরায়ণঃ) নিঃযোগ-ক্ষেমঃ (অপ্রাপ্তলাভো যোগঃ লব্ধস্য রক্ষণং ক্ষেমস্তদ্বিরহিতঃ—অভিনব বস্তুলাভার্থপ্রযত্নবিরহিতঃ অপিচ লব্ধবস্তুরক্ষণার্থ-কাঙ্ক্ষশূন্যঃ) আত্মবান্ (পরমেশ্বরারাধনানিষ্ঠঃ অপ্রমত্তো বা) [ ভবেতি সর্ব্বত্র সম্বন্ধঃ ] ॥ ৪৫ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন বেদ-সকল ত্রিগুণাত্মক-বিষয়-প্রতিপাদক [ তুমি কিন্তু ] নিষ্কাম হও সুখদুঃখাদি-যুগলরহিত অব্যাহত ধৈর্য্যশালী লাভার্থ ও রক্ষণার্থ যত্নশূন্য পরমেশ্বরচিন্তাপরায়ণ [ সকলের সহিত হও ক্রিয়ার সম্বন্ধ ] ॥ ৪৫ ॥

ব্যাখ্যা।—হে অর্জ্জুন! কর্ম্মকাণ্ডাত্মক বেদশাস্ত্র ত্রিগুণ বিষয়ক সুতরাং সকাম অধিকারিদিগের নিমিত্ত কর্ম্মফল প্রতিপাদক। কিন্তু তুমি মূঢ়জনের ন্যায় কর্ম্মফলকামী না হইয়া নিষ্কাম কর্ম্ম নিরত হও। তজ্জন্য তুমি শীতোষ্ণ সুখদুঃখাদি দ্বন্দ্ববিরহিত চির ধৈর্য্যপরায়ণ অলব্ধ বস্তু লাভার্থস্পৃহা-পরিশূন্য ও লব্ধবস্তু রক্ষণার্থ আগ্রহ বিহীন এবং পরমেশ্বরনিষ্ঠ-হৃদয় হও ॥ ৪৫ ॥

শঙ্করাচার্য্য।—যে এবং বিবেকবুদ্ধিরহিতাস্তেষাং কামাত্মনাং যৎ ফলং তদাহ ত্রৈগুণ্যেতি। ত্রৈগুণ্যবিষয়াঃ ত্রৈগুণ্যং সংসারো বিষয়ঃ প্রকাশয়িতব্যো যেষাং তে বেদাস্ত্রৈগুণ্যবিষয়াস্ত্বন্তু নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন নিষ্কামো ভবেত্যর্থঃ। নির্দ্বন্দ্বঃ সুখদুঃখহেতু সপ্রতিপক্ষৌ পদার্থৌ দ্বন্দ্বশব্দবাচ্যৌ ততো নির্গতো নির্দ্বন্দ্বো ভব, ত্বং নিত্যসত্ত্বস্থঃ সদা সত্ত্বস্থঃ সত্ত্বগুণাশ্রিতো ভব, তথা নির্যোগক্ষেমোঽনুপাত্তস্যোপার্জ্জনং যোগ উপাত্তস্য রক্ষণং ক্ষেমঃ যোগক্ষেমপ্রধানস্য শ্রেয়সি প্রবৃত্তির্দুষ্করা ইত্যতো নির্যোগক্ষেমো ভবাত্মবানপ্রমত্তশ্চ ভব, এষ তবোপদেশঃ স্বধর্ম্মমনুতিষ্ঠতঃ ॥ ৪৫ ॥

আনন্দগিরি।—অবিবেকিনামপি বেদাভ্যাসবত্ত্বাৎ, বিবেকবুদ্ধিরুদেষ্যতীত্যাশ-

স্যাহ যএবমিতি। তর্হি বেদার্থতয়া কামাত্মতা প্রশস্তেত্যাশঙ্ক্যাহ নিস্ত্রৈগুণ্য ইতি। ভবেতি পদং নির্দ্বন্দ্বাদিবিশেষণেষ্বপি প্রত্যেকং সম্বধ্যতে, ত্রয়াণাং সত্ত্বাদীনাং গুণানাং পুণ্যাপাপব্যামিশ্রকর্ম্মতৎফলসম্বন্ধলক্ষণঃ সমাহারস্ত্রৈগুণ্যমিত্যঙ্গীকৃত্য ব্যাচষ্টে সংসার ইতি। বেদশব্দেনাত্র কর্ম্মকাণ্ডমেব গৃহ্যতে তদভ্যাসবতাং তদর্থানুষ্ঠানদ্বারা সংসারধ্রৌব্যান্ন বিবেকাবসরোঽস্তীত্যর্থঃ। তর্হি সংসারপরিবর্জ্জনার্থং বিবেকসিদ্ধয়ে কিং কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ ত্বমিতি। কথং নিস্ত্রৈগুণ্যো ভবেতি গুণত্রয়স্য রাহিত্যং বিধীয়তে নিত্যসত্ত্বস্থো ভবেতি বাক্যশেষবিরোধাদিত্যাশঙ্ক্যাহ নিষ্কামইতি। সপ্রতিপক্ষত্বং পরস্পরবিরোধিত্বং, পদার্থৌ শীতোষ্ণাদিলক্ষণৌ। নিষ্কামত্বে দ্বন্দ্বান্নির্গতত্বং শীতোষ্ণাদিসহিষ্ণুত্ব' হেতুমুক্ত্বা তত্রাপি হেত্বপেক্ষায়াং সদা সদ্গুণাশ্রিতত্বং হেতুমাহ নিত্যেতি। যোগক্ষেমব্যাবৃত্তচেতসো রজস্তমোভ্যামসংস্পৃষ্টে সত্ত্বমাত্রে সমাশ্রিতত্বমশক্যমিত্যাশঙ্ক্যাহ তথেতি। যোগক্ষেময়োর্জীবনহেতুতয়া পুরুষার্থসাধনত্বান্নির্যোগক্ষেমো ভবেতি কুতো বিধিরিত্যাশঙ্ক্যাহ যোগেতি। যোগক্ষেমপ্রধানত্বং সর্ব্বস্য স্বারসিকমিতি ততো নির্গমনমশক্যমিত্যাশঙ্ক্যাহ আত্মবানিতি। অপ্রমাদো মনসো বিষয়পারবশ্যশূন্যত্বম্। অথ যথোক্তোপদেশস্য মুমুক্ষুবিষয়ত্বাদর্জ্জুনস্য মুমুক্ষুত্বমিহ বিবক্ষিতমিতি নেত্যাহ এষ ইতি॥ ৪৫॥

রামানুজ।—এবমত্যল্পফলানি পুর্ব্বজন্মপ্রসবানি কর্ম্মাণি মাতাপিতৃসহস্রেভ্যোঽপি বৎসলতরতয়াত্মোপজীবনে প্রবৃত্তা বেদাঃ কিমর্থং বদন্তি কথং বা বেদোদিতানি ত্যাজ্যতয়োচ্যন্ত ইত্যত্রাহ ত্রৈগুণ্যেতি। ত্রয়ো গুণাস্ত্রৈগুণ্যং সত্ত্বরজস্তমাংসি সত্ত্বরজস্তমঃপ্রচুরাঃ পুরুষাস্ত্রৈগুণ্যশব্দেনোচ্যন্তে। তদ্বিষয়া বেদাস্তমঃপ্রচুরাণাং রজঃপ্রচুরাণাং সত্ত্বপ্রচুরাণাঞ্চ বৎসলতয়ৈব হিতমেব বোধয়ন্তি বেদাঃ, যদ্যেষাং স্বগুণানুগুণ্যেন স্বর্গাদিসাধনমেব হিতং নাববোধয়ন্তি তদৈব তে রজস্তমঃপ্রচুরতয়া সাত্ত্বিকফলমোক্ষবিমুখাঃ স্বাপেক্ষিতফলসাধনমজানন্তঃ কামপ্রাবণ্যবিবশা অনুপায়েষু উপায়ভ্রান্ত্যা প্রণষ্টা ভবেয়ুঃ। অতস্ত্রৈগুণ্যবিষয়াবেদাস্ত্বন্তু নিস্ত্রৈগুণ্যো ভব। ইদানীং সত্ত্বপ্রচুরস্ত্বং তদেব বর্দ্ধয় নান্যোন্যসঙ্কীর্ণগুণত্রয়প্রচুরো ভব ন তৎপ্রাচুর্য্যং বর্দ্ধয়েত্যর্থঃ। নির্দ্বন্দ্বঃ নির্গতসকলসাংসারিকস্বভাবঃ নিত্যসত্ত্বস্থঃ গুণদ্বয়রহিতনিত্যপ্রবৃদ্ধসত্ত্বস্থো ভব। কথমিতি চেৎ নির্যোগক্ষেমঃ। আত্মস্বরূপতৎপ্রাপ্ত্যুপায়বহির্ভূতানামর্থানাং যোগপ্রাপ্তানাঞ্চ ক্ষেমং পরিত্যজ্যাত্মবান্ ভব। আত্মস্বরূপান্বেষণপরো ভব, এবং বর্ত্তমানস্য তে রজস্তমঃপ্রচুরতা নশ্যতি। সত্ত্বঞ্চ বর্দ্ধতে॥ ৪৫॥

হনুমান্।—কেনোপায়েন সা বাক্ ত্যজ্যত ইত্যত্রাহ ত্রৈগুণ্যেতি। ত্রয় এব গুণাস্ত্রিগুণাস্ত্রিগুণা এব ত্রৈগুণ্যং সত্ত্বরজস্তমাংসি তৎকার্য্যত্বাদ্রাগদ্বেষৌ ত্রৈগুণ্যবন্তৌ তৌ বিষয়ো যেষাং তে বেদাস্ত্রৈগুণ্যবিষয়া ভব, উপায়ৈরুন্মুলিতরাগদ্বেষো ভবেত্যর্থঃ। নির্গতশীতোষ্ণাদিঃ, নিত্যসত্ত্বস্থঃ সদাসত্ত্বগুণপ্রধানস্তথা নির্যোগক্ষেমঃ, অনুপাত্তস্যোপাদানং যোগঃ, উপাত্তস্য রক্ষণং ক্ষেমঃ যোগক্ষেমপ্রসক্তস্য শ্রেয়ো দুষ্করং অতো নির্যোগক্ষেমো ভব, এষ ত্বং তস্যা বাচস্ত্যাগোপদেশঃ॥ ৪৫॥

**শ্রীধর।**—নমু স্বর্গাদিকং পরমং ফলং যদি ন ভবতি তর্হি কিমিতি বেদৈস্তৎসাধনতয়া কর্ম্মাণি বিধীয়ন্তে তত্রাহ ত্রৈগুণ্যাত্মকাঃ সকামা যেঽধিকারিণস্তদ্বিষয়াঃ কর্ম্মফলসম্বন্ধপ্রতিপাদকা বেদাঃ, ত্বন্তু নিস্ত্রৈগুণ্যো নিষ্কামো ভব। তত্রোপায়মাহ নির্দ্বন্দ্বঃ সুখদুঃখশীতোষ্ণাদিযুগলানি দ্বন্দ্বানি তদ্রহিতো ভব তানি সহস্বেত্যর্থঃ। কথমিত্যত আহ নিত্যসত্ত্বস্থঃ সন্ ধৈর্য্যমবলম্ব্যেত্যর্থঃ, তথা নির্যোগক্ষেমঃ অপ্রাপ্তস্বীকারো যোগঃ প্রাপ্তপালনং ক্ষেমস্তদ্রহিতঃ, আত্মবানপ্রমত্তঃ, ন হি দ্বন্দ্বাকুলস্য যোগক্ষেমব্যাপৃতস্য চ প্রমাদিনস্ত্রৈগুণ্যাতিক্রমঃ সম্ভবতীতি ॥ ৪৫ ॥

**বলদেব।**—নমু ফলনৈরপেক্ষ্যেণ কর্ম্মাণি কুর্ব্বাণমপি তানি স্বফলৈর্যোজয়েয়ুস্তৎস্বাভাব্যাত্ ততঃ কথং তদ্বুদ্ধেঃ সম্ভব ইতি চেৎ তত্রাহ ত্রৈগুণ্যেতি। ত্রয়াণাং গুণানাং কর্ম্ম ত্রৈগুণ্যম্। ( গুণবচনব্রাহ্মণাদিভ্যঃ কর্ম্মণি চেতি সূত্রাৎ ষ্যঞ। ) সকামত্বমিত্যর্থঃ। তদ্বিষয়া বেদাঃ কর্ম্মকাণ্ডানি ত্বন্তু তচ্ছিরোভূতবেদান্তনিষ্ঠো নিস্ত্রৈগুণ্যো নিষ্কামো ভব। অয়মর্থঃ, পিতৃকোটিবৎসলো হি বেদোঽনাদিভগবদ্বিমুখানাত্মায়াগুণৈর্নিবদ্ধাংস্তদ্গুণসৃষ্টসাত্ত্বিকাদিসুখসক্তান্ প্রতি তৎকামানমুরুধ্য ফলানি প্রকাশয়ন্ স্বস্মিংস্তান্ বিশ্রম্ভয়তি। তদ্বিশ্রম্ভেণ তৎপরিশীলিনস্তে তচ্ছিরোভূতোপনিষৎপ্রতীতাত্মযাথাত্ম্যনিশ্চয়েন তাং বুদ্ধিং যাস্তীতি ন চাকামিতাস্বপি তাস্বাপতেয়ুঃ কামিতানামেব তেষাং ফলশ্রবণাৎ। ন চ সর্ব্বেষাং বেদানাং ত্রৈগুণ্যবিষয়ত্বম্। নিস্ত্রৈগুণ্যতয়া অপ্রামাণিকত্বাপত্তেঃ। নমু শীতোষ্ণাদিনিবারণায় বস্ত্রাদেঃ কাম্যত্বাৎ কথং নিষ্কামত্বম্ তত্রাহ নির্দ্বন্দ্ব ইতি। "মাত্রাস্পর্শাস্তু কৌন্তেয়" ইত্যাদি বিমর্শেন দ্বন্দ্বসহো ভব। তত্র হেতুর্নিত্যেতি। নিত্যং যৎ সত্ত্বমপরিণামিত্বং জীবনিষ্ঠং তৎস্থস্তদ্বিভাব্যেত্যর্থঃ। তত এব নির্যোগক্ষেমঃ। অলব্ধলাভো যোগঃ লব্ধস্য পরিরক্ষণং ক্ষেমঃ তদ্রহিতো ভবেত্যর্থঃ। নমু ক্ষুৎপিপাসে তথাপি বাধিকে ইতি চেৎ তত্রাহ আত্মবানিতি। আত্মা বিশ্বম্ভরঃ পরমাত্মা স যস্য ধ্যেয়তয়াস্তি তাদৃশো ভবেত্যর্থঃ, স তে দেহযাত্রাং সম্পাদয়েদিত্যর্থঃ ॥ ৪৫ ॥

**মধুসূদন।**—নমু সকামানাং মাভূদায়াসদোষাদ্ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ, নিষ্কামাণান্তু ব্যবসায়াত্মকবুদ্ধ্যা কর্ম্মকুর্ব্বতাং কর্ম্মস্বাভাব্যাৎ স্বর্গাদিফলপ্রাপ্তৌ জ্ঞানপ্রতিবন্ধঃ সমান ইত্যাশঙ্ক্যাহ নিস্ত্রৈগুণ্য ইতি। ত্রৈগুণ্যবিষয়া ইতি ত্রয়াণাং গুণানাং কর্ম্ম ত্রৈগুণ্যং কামমূলং সংসারঃ সএব প্রকাশ্যত্বেন বিষয়া যেষাং তাদৃশা বেদাঃ কর্ম্মকাণ্ডাত্মকাঃ যো যৎফলকামস্তস্যৈব তৎফলং বোধয়ন্তীত্যর্থঃ। ন হি সর্ব্বেভ্যঃ কামেভ্যো দর্শপূর্ণমাসাবিতি বিনিয়োগেঽপি সকৃদমুষ্ঠানাৎ সর্ব্বফলপ্রাপ্তির্ভবতি তত্তৎকামনাবিরহাৎ যৎফলকামনয়ামুতিষ্ঠতি তদেব ফলং তস্মিন্ প্রয়োগ ইতি স্থিতং যোগসিদ্ধ্যধিকরণে, যস্মাদেবং কামনাবিরহে ফলবিরহঃ তস্মাৎ ত্বং নিস্ত্রৈগুণ্যো নিষ্কামো ভব হে অর্জ্জুন, এতেন কর্ম্মস্বাভাব্যাৎ সংসারো নিরস্তঃ। নমু শীতোষ্ণাদিদ্বন্দ্বপ্রতীকারায় বস্ত্রাদ্যপেক্ষণাৎ কুতো নিষ্কামত্বমত আহ নির্দ্বন্দ্ব ইতি। নির্দ্বন্দ্বঃ সর্ব্বত্র ভবেতি সম্বধ্যতে। "মাত্রাস্পর্শাস্তু" ইত্যুক্তন্যায়েন শীতোষ্ণাদি দ্বন্দ্বসহিষ্ণুর্ভব।

উল্লিখিতবৎ ভাব প্রকাশ করিলেও করিতে পারে। কোন কোন আচার্য্য নিম্ন লিখিতভাবে অর্থ করিয়াছেন। এই সমত্ব বুদ্ধিযুক্ত হইয়া কর্ম্ম করিলে সত্ত্বশুদ্ধি এবং তদুপায়ে পরমাত্ম সাক্ষাৎকার হইলে, সুকৃতি-দুষ্কৃতি পরিত্যক্ত হইবে। তজ্জন্য সমত্ববুদ্ধিযুক্ত হইয়া যোগে আত্ম-নিয়োজন কর; যেহেতু কর্ম্মের মধ্যে সমত্ববুদ্ধিযুক্ত কর্ম্মযোগই কুশল; অর্থাৎ দুষ্টকর্ম্ম-নিবারণ-চতুর॥ ৫০॥

কর্ম্মজং বুদ্ধিযুক্তা হি ফলং ত্যক্ত্বা মনীষিণঃ।
জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ পদং গচ্ছন্ত্যনাময়ম্॥ ৫১॥

অন্বয়।—বুদ্ধিযুক্তাঃ (সমত্ববুদ্ধিসম্পন্নাঃ) মনীষিণঃ (জ্ঞানিনঃ) কর্ম্মজং (কর্ম্মভ্যো জাতং) ফলং (দেহপ্রাপ্তিরূপং পরিণামং) ত্যক্ত্বা (পরিত্যজ্য) জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ (জীবন্মুক্তাঃ) [সন্তঃ] অনাময়ং (সর্ব্বসংসারসংস্পর্শশূন্যং উপদ্রবরহিতং) পদং (মোক্ষাখ্যং বিষ্ণোঃ পদং) গচ্ছন্তি (প্রাপ্নুবন্তি)॥ ৫১॥

প্রতিশব্দ।—সমত্ববুদ্ধিবিশিষ্ট জ্ঞানিগণ কর্ম্ম-জনিত সংসার-বন্ধন পরিত্যাগ-করিয়া জীবন্মুক্ত [হইয়া] সর্ব্বোপদ্রবশূন্য বৈষ্ণব-পদ প্রাপ্ত হন॥ ৫১॥

ব্যাখ্যা।—যাঁহারা সমত্ববুদ্ধিযুক্ত হইয়া কর্ম্ম করেন, সেই মহাপুরুষগণের সকামিগণের ন্যায় কর্ম্মজনিত দেহ প্রাপ্তি হয় না। তাঁহারা এই দেহেই জীবন্মুক্ত হইয়া সর্ব্বাপচ্ছূন্য মোক্ষরূপ পরম পদ প্রাপ্ত হন॥ ৫১॥

শঙ্করাচার্য্য।—যস্মাৎ কর্ম্মজমিতি। কর্ম্মজং ফলং ত্যক্ত্বেতি ব্যবহিতেন সম্বন্ধঃ। ইষ্টানিষ্টদেহপ্রাপ্তিঃ কর্ম্মজং ফলং কর্ম্মভ্যো জাতং বুদ্ধিযুক্তাঃ সমত্ববুদ্ধিযুক্তাঃ সন্তো হি যস্মাৎ ফলং ত্যক্ত্বা পরিত্যজ্য মনীষিণো জ্ঞানিনো ভূত্বা জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ জন্মৈব বন্ধো জন্মবন্ধস্তেন বিনির্ম্মুক্তাঃ জীবন্ত এব জন্মবন্ধাদ্ বিনির্ম্মুক্তাঃ সন্তঃ পদং পরমং বিষ্ণোর্ম্মোক্ষাখ্যং গচ্ছন্ত্যনাময়ং সর্ব্বোপদ্রবরহিতমিত্যর্থঃ। অথ বা "বুদ্ধিযোগাদ্ধনঞ্জয়" ইত্যারভ্য পরমার্থদর্শনলক্ষণৈব সর্ব্বতঃ সংপ্লুতোদকস্থানীয়া কর্ম্মযোগজা সত্ত্বশুদ্ধিজনিতা সাক্ষাৎসুকৃতদুষ্কৃতপ্রহাণাদিহেতুত্বশ্রবণাৎ॥ ৫১॥

আনন্দগিরি।—সমত্ববুদ্ধিযুক্তস্য সুকৃতদুষ্কৃতত্যাগেঽপি কথং মোক্ষঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ যস্মাদিতি। সমত্ববুদ্ধ্যা যস্মাৎ কর্ম্মানুষ্ঠীয়মানং দুরিতাদি ত্যাজয়তি, তস্মাৎ পরম্পরয়াসৌ মুক্তিহেতুরিত্যর্থঃ। মনীষিণো হি জ্ঞানাতিশয়বন্তো বুদ্ধিযুক্তাঃ সন্তঃ স্বধর্ম্মাখ্যং কর্ম্মানুতিষ্ঠন্তস্ততো জাতং ফলং দেহপ্রদং তে হিত্বা জন্মলক্ষণাদ্বন্ধাদ্বিনির্ম্মুক্তা বৈষ্ণবং পদং সর্ব্বসংসারসংস্পর্শশূন্যং প্রাপ্নুবন্তীতি শ্লোকোক্তমর্থং শ্লোকযোজনয়া দর্শয়তি কর্ম্মজমিত্যাদিনা। ইষ্টো দেহো দেবাদিলক্ষণোঽনিষ্টো দেহস্তির্য্যগাদিলক্ষণস্তৎপ্রাপ্তিরেব কর্ম্মণো জাতং ফলং তদ্যথোক্তং বুদ্ধিযুক্তা জ্ঞানিনো ভূত্বা তদ্বলাদেব পরিত্যজ্য বন্ধবিনির্ম্মুক্তিপূর্ব্বকং জীবন্মুক্তাঃ সন্তো বিদেহকৈবল্যভাজো ভবন্তীত্যর্থঃ। বুদ্ধিযোগাদিত্যাদৌ বুদ্ধিশব্দস্য সমত্ববুদ্ধিরর্থো ব্যাখ্যাতঃ সম্প্রতি পরম্পরাং পরিহৃত্য সুকৃতদুষ্কৃতপ্রহাণহেতুত্বস্য সমত্ববুদ্ধাবসিদ্ধেঃ বুদ্ধিশব্দস্য যোগ্যমর্থান্তরং কথয়তি অথ বেতি। অনবচ্ছিন্নবস্তুগোচরত্বেনানবচ্ছিন্নত্বং তস্যা সূচয়ন্ বুদ্ধ্যন্তরাদ্বিশেষং দর্শয়তি সর্ব্বত ইতি। অসাধারণং নিমিত্তং তস্যা নির্দ্দিশতি কর্ম্মেতি। যথোক্তবুদ্ধিশব্দার্থত্বে হেতুমাহ সাক্ষাদিতি। জন্মবন্ধবিনির্ম্মোকাদিরাদিশব্দার্থঃ ॥ ৫১ ॥

রামানুজ।—কর্ম্মজমিতি। জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ পদং গচ্ছন্ত্যনাময়ম্। বুদ্ধিযুক্তাঃ কর্ম্মজং ফলং ত্যক্ত্বা জন্মবন্ধবিনির্ম্মুক্তাঃ। অনাময়ং পদং গচ্ছন্তি হি প্রসিদ্ধমেতৎ সর্ব্বাসূপনিষৎসু ইত্যর্থঃ ॥ ৫১ ॥

হনুমান্।—কর্ম্মজমিতি। ইতশ্চ ফলসঙ্গং ত্যক্ত্বা স্বধর্ম্মানুষ্ঠেয়কর্ম্মজং কর্ম্মফলমিষ্টদেহাদি প্রাপ্তিলক্ষণং ত্যক্ত্বা বুদ্ধিযুক্তা জ্ঞানিনঃ মনীষিণো মননশীলা জন্মনা বন্ধো জন্মবন্ধস্তেন বিনির্ম্মুক্তা জীবন্ত এব জন্মবন্ধবিনির্ম্মুক্তা সন্তঃ পদং বৈষ্ণবং মোক্ষাখ্যং গচ্ছন্ত্যনাময়ং সর্ব্বোপদ্রবরহিতমিত্যর্থঃ ॥ ৫১ ॥

শ্রীধর।—কর্ম্মণাং মোক্ষসাধনত্বপ্রকারমাহ কর্ম্মজমিতি। কর্ম্মজং ফলং ত্যক্ত্বা কেবলমীশ্বরারাধনার্থং কর্ম্ম কুর্ব্বাণা মনীষিণো জ্ঞানিনো ভূত্বা জন্মরূপেণ বন্ধেন বিনির্ম্মুক্তাঃ সন্তোঽনাময়ং সর্ব্বোপদ্রবরহিতং বিষ্ণোঃ পদং মোক্ষাখ্যং গচ্ছন্তি ॥ ৫১ ॥

বলদেব।—কর্ম্মজমিতি। বুদ্ধিযুক্তাস্তাদৃশবুদ্ধিমন্তঃ কর্ম্মজং ফলং ত্যক্ত্বা কর্ম্মাণ্যনুতিষ্ঠন্তো মনীষিণঃ কর্ম্মান্তর্গতাত্মযাথাত্ম্যপ্রজ্ঞাবন্তো ভূত্বা জন্মবন্ধনেন বিনির্ম্মুক্তাঃ সন্তোঽনাময়ং ক্লেশশূন্যং পদং বৈকুণ্ঠং গচ্ছন্তীতি। তস্মাৎ ত্বমপি শ্রেয়োজিজ্ঞাসুরেবং বিধানি কর্ম্মাণি কুর্ব্বিতি ভাবঃ। স্বাত্মজ্ঞানস্য পরমাত্মজ্ঞানহেতুত্বাৎ তস্যাপি তৎপদগতিহেতুত্বমুক্তম্ ॥ ৫১ ॥

মধুসূদন।—ননু দুষ্কৃতহানমপেক্ষিতং, নতু সুকৃতহানং পুরুষার্থভ্রংশাপত্তেরিত্যাশঙ্ক্য তুচ্ছফলত্যাগেন পরমপুরুষার্থপ্রাপ্তিং ফলমাহ কর্ম্মজমিতি। সমত্ববুদ্ধিযুক্তা হি যস্মাৎ কর্ম্মজং ফলং ত্যক্ত্বা কেবলমীশ্বরারাধনার্থং কর্ম্মাণি কুর্ব্বাণাঃ সত্ত্বশুদ্ধিদ্বারেণ মনীষিণস্তত্ত্বমস্যাদিবাক্যজন্যাত্মমনীষাবন্তো ভবন্তি তাদৃশাশ্চ সন্তো জন্মাত্মকেন বন্ধেন বিনির্ম্মুক্তাঃ বিশেষেণ আত্যন্তি-

কন্মলক্ষণেন নিরবশেষং মুক্তাঃ পদং পদনীয়মাত্মতত্ত্বং আনন্দরূপং ব্রহ্ম অনাময়ং অবিদ্যা-তৎকার্য্যাত্মকরোগরহিতমভয়ং মোক্ষাখ্যং পুরুষার্থং গচ্ছন্তি অভেদেন প্রাপ্নুবন্তীত্যর্থঃ। যস্মাদেবং ফলকামনাং ত্যক্ত্বা সমত্ববুদ্ধ্যা কর্ম্মাণ্যনুতিষ্ঠন্তস্তৈঃ কৃতান্তঃকরণশুদ্ধয়স্তত্ত্ব-মস্যাদিবাক্যপ্রমাণোৎপন্নাত্মতত্ত্বজ্ঞানবিনষ্টাজ্ঞানতৎকার্য্যাঃ সন্তঃ সকলানর্থনিবৃত্তিপর-মানন্দপ্রাপ্তিরূপং মোক্ষাখ্যং বিষ্ণোঃ পরমং পদং গচ্ছন্তি তস্মাৎ ত্বমপি "যৎশ্রেয়ঃ স্যান্নি-শ্চিতং ব্রূহি তন্মে" ইত্যুক্তেঃ, শ্রেয়োজিজ্ঞাসুরেবংবিধং কর্ম্মযোগমনুতিষ্ঠেতি ভগবতো-ঽভিপ্রায়ঃ ॥ ৫১ ॥

নীলকণ্ঠ।—এতদেবাহ কর্ম্মজমিতি। বুদ্ধিযুক্তাঃ সমত্ববুদ্ধিযুক্তাঃ ক্রিয়মাণকর্ম্মজং ফলং ত্যক্ত্বা মনীষিণো মনোনিগ্রহসমর্থা ভূত্বা জন্মরূপেণ বন্ধেন মুক্তাঃ সন্তোঽনাময়ং নিরুপদ্রবং পদং মোক্ষাখ্যং গচ্ছন্তি ॥ ৫১ ॥

তাৎপর্য্য।—দুষ্কৃতি পরিশূন্য হইলে কোন ক্ষতি না হইতে পারে কিন্তু সুকৃতি বিহীন হইলে পুরুষার্থ ভ্রংশ হইবে, এইরূপ আশঙ্কা পরিহারার্থ অতি নিষ্কামভাবে কর্ম্মানুষ্ঠান করিলে অতি তুচ্ছ ও নশ্বর ফলের পরিবর্ত্তে পরম পুরুষার্থরূপ অতি প্রার্থনীয় ফলপ্রাপ্তি যে অবশ্যম্ভাবী, শ্রীভগবান্ এই শ্লোকে তাহাই প্রদর্শন করিতেছেন। যাঁহারা কর্ম্মজনিত ফলের আকাজ্ক্ষা পরিশূন্য হইয়া এবং সমত্ব বুদ্ধিযুক্ত হইয়া কর্ম্মানুষ্ঠানে সক্ষম, তাঁহারাই মনীষী অর্থাৎ জ্ঞানবন্ত। কারণ সত্ত্বশুদ্ধিহেতু ও তত্ত্বমস্যাদি বৈদিক মহা-বাক্যের স্ফূর্ত্তি নিবন্ধন তাঁহাদের হৃদয়স্থ অজ্ঞানান্ধকার অপগত হইয়াছে। তাদৃশ মহাত্মগণ জন্ম-মরণরূপ সংসার-বন্ধন হইতে নিরবশেষ ভাবে বিনি-মুক্ত হইয়া রোগ শোক ও বিপদ বিরহিত মোক্ষরূপ পরমানন্দময় পুরুষার্থের অধিকারী হইয়া থাকেন। সকল উপনিষদেই এই অভিপ্রায় প্রকাশিত আছে। এইরূপ ফলকামনা পরিশূন্য ভাবে, সমত্ববুদ্ধি সহকারে কর্ম্মানুষ্ঠান করিলে তোমার আত্মজ্ঞান সঞ্জাত হইবে। তখন সাংসারিক সর্ব্বানর্থের নিবৃত্তি হইয়া পরমানন্দ স্বরূপ মোক্ষাখ্য বিষ্ণুর পরমপদ তুমি প্রাপ্ত হইবে। অর্জ্জুন পূর্ব্বে "যৎশ্রেয়ঃ স্যান্নিশ্চিতং ব্রূহি তন্মে" (২য় অঃ ৭ম শ্লোক) ইত্যাদি বাক্যে যে শ্রেয়ঃপন্থা জিজ্ঞাসু হইয়াছিলেন, এই শ্লোকে ভগবান্ কর্ম্মযোগই সেই প্রকৃষ্ট পন্থা, এই অভিপ্রায় প্রকটিত করিলেন ॥৫১॥

——(•)——

যদা তে মোহকলিলং বুদ্ধির্ব্যতিতরিষ্যতি।
তদা গন্তাসি নির্ব্বেদং শ্রোতব্যস্য শ্রুতস্য চ ॥৫২॥

অন্বয়।—যদা (যস্মিন্ কালে) তে (তব) বুদ্ধিঃ মোহঃ (দেহাদিষু আত্মবুদ্ধিঃ ইতি ভ্রান্তিঃ) কলিলং (গহনং কালুষ্যং) ব্যতিতরিষ্যতি (বিশেষরূপেণ অতিক্রমং করিষ্যতি) তদা (তৎকালে) শ্রোতব্যস্য (শ্রবণযোগ্যস্য অধ্যাত্মশাস্ত্রাতিরিক্তবিষয়স্য) শ্রুতস্য (অধ্যাত্ম-শাস্ত্রাতিরিক্তস্য শ্রুতবিষয়স্য) চ নির্ব্বেদং (বৈরাগ্যং) গন্তাসি (প্রাপ্স্যসি) ॥ ৫২ ॥

প্রতিশব্দ।—যে-সময়ে তোমার বুদ্ধি মোহকলুষ বিশেষরূপ অতিক্রম-করিবে সেই-সময়ে শ্রবণযোগ্য-বিষয়ের ও শ্রুত-বিষয়ের বৈরাগ্য পাইবে ॥ ৫২ ॥

ব্যাখ্যা।—যৎকালে তোমার বুদ্ধি, দেহাদিতে আত্মবুদ্ধিরূপ বিষম ভ্রান্তির হস্ত হইতে সম্পূর্ণরূপে অব্যাহতি লাভ করিবে, তখন তোমার সকল সন্দেহ তিরোহিত হইবে ; অধ্যাত্মশাস্ত্রাতিরিক্ত জ্ঞাতব্য ও পরিজ্ঞাত সমস্ত শাস্ত্রই নিষ্ফল বলিয়া মনে হইবে এবং তৎসম্বন্ধে কোনই জিজ্ঞাস্য থাকিবে না ॥ ৫২ ॥

শঙ্করাচার্য্য।—যোগানুষ্ঠানজনিতসত্ত্বশুদ্ধিজা বুদ্ধিঃ কদা প্রাপ্স্যত ইত্যুচ্যতে যদেতি। যদা যস্মিন্ কালে তে তব মোহকলিলং মোহাত্মকমবিবেকরূপং কালুষ্যং যেনাত্মা-নাত্মবিবেকবোধং কলুষীকৃত্য বিষয়ং প্রত্যন্তঃকরণং প্রবর্ত্ততে তৎ তে তব বুদ্ধির্ব্যতিতরিষ্যতি ব্যতিক্রমিষ্যতি অতিশুদ্ধভাবমাপৎস্যত ইত্যর্থঃ। তদা তস্মিন্ কালে গন্তাসি প্রাপ্স্যসি নির্ব্বেদং বৈরাগ্যং শ্রোতব্যস্য শ্রুতস্য চ, তদা শ্রোতব্যং শ্রুতঞ্চ তে নিষ্ফলং প্রতিপদ্যতে ইত্যভিপ্রায়ঃ ॥ ৫২ ॥

আনন্দগিরি।—যস্মিন্ কর্ম্মণি ক্রিয়মাণে পরমার্থলক্ষণা বুদ্ধিরুদ্দেশ্যতয়া যুজ্যতে তস্মাৎ কর্ম্মণঃ সকাশাদিতরৎ কর্ম্ম তথাবিধোদ্দেশ্যভূতবুদ্ধিসম্বন্ধবিধুরমতিশয়েন নিকৃষ্যতে ততশ্চ পরমার্থবুদ্ধিমুদ্দেশ্যত্বেনাশ্রিত্য কর্ম্মানুষ্ঠাতব্যং পরিচ্ছিন্নফলাস্তরমুদ্দিশ্য তদনুষ্ঠানে কার্পণ্যপ্রসঙ্গাৎ। কিঞ্চ পরমার্থবুদ্ধিমুদ্দেশ্য আশ্রিতঃ কর্ম্মানুতিষ্ঠতঃ অন্তঃকরণশুদ্ধিদ্বারাপর-মার্থদর্শনসিদ্ধৌ জীবত্যেব দেহে সুকৃতাদি হিত্বা মোক্ষমধিগচ্ছতি, তথা চ পরমার্থদর্শনলক্ষণ-যোগার্থং মনো ধারয়িতব্যং যোগশব্দিতং পরমার্থদর্শনমুদ্দেশ্যতয়া কর্ম্মস্বনুনিষ্ঠতো নৈপুণ্য-

মিষ্যতে, যদি চ পরমার্থদর্শনমুদ্দিশ্য তদযুক্তাঃ সন্তঃ সমারভেরন্ কর্ম্মাণি তদা তদনুষ্ঠানজনিত-বুদ্ধিশুদ্ধ্যা জ্ঞানিনো ভূত্বা কর্ম্মজং ফলং পরিত্যজ্য নির্মুক্তবন্ধনা মুক্তিভাজো ভবন্তীত্যেবমস্মিন্ পক্ষে শ্লোকত্রয়াক্ষরাণি ব্যাখ্যাতব্যানি। যথোক্তবুদ্ধপ্রাপ্তকালং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি যোগেতি। শ্রুতং শ্রোতব্যং দৃষ্টং দ্রষ্টব্যমিত্যাদৌ ফলাভিলাষপ্রতিবন্ধান্নোক্তা বুদ্ধিরুদেষ্য-তীত্যাশঙ্ক্যাহ যদেতি। বিবেকপরিপাকাবস্থা কালশব্দেনোচ্যতে। কালুষ্যস্ত দোষপর্য্য-বসায়িত্বং দর্শয়ন্ বিশিনষ্টি যেনেতি। তদনর্থরূপং কালুষ্যং তবেত্যধ্যাহার্থং পুনর্ব্বচনম্ বুদ্ধিশুদ্ধিফলস্ত বিবেকস্ত প্রাপ্ত্যা বৈরাগ্যপ্রাপ্তিং দর্শয়তি তদেতি। অধ্যাত্মশাস্ত্রাতিরিক্তং শাস্ত্রং শ্রোতব্যাদিশব্দেন গৃহ্যতে। উক্তং বৈরাগ্যমেব স্ফোরয়তি শ্রোতব্যমিতি। যথোক্ত-বিবেকসিদ্ধৌ সর্ব্বাত্মনানাত্মবিষয়ে নৈষ্ফল্যং প্রতিভাতীত্যর্থঃ॥ ৫২॥

রামানুজ।—উক্তপ্রকারেণ কর্ম্মণি বর্ত্তমানস্ত বৃত্ত্যা নির্দ্ধূতকল্মষস্ত তে বুদ্ধির্যদা মোহকলিলং অত্যল্পফলসঙ্গহেতুভূতং মোহরূপং কলুষং ব্যতিতরিষ্যতি তদাস্তত্ত ইতঃ পূর্ব্বং ত্যাজ্যতয়া শ্রুতস্ত ফলাদেরিতঃ পশ্চাৎ শ্রোতব্যস্ত চ কৃতে স্বয়মেব নির্ব্বেদং গন্তাসি গমিষ্যসি॥ ৫২॥

হনুমান্।—যোগানুষ্ঠানজনিতা সত্ত্বশুদ্ধিঃ কদা প্রাপ্যতে ইত্যত্রাহ যদেতি। যদা যস্মিন্ কালে তে তব মোহকলিলং মোহাত্মকমবিবেকরূপং কর্দ্দমং তাত্তে নাত্মানাত্মবিবেকং কলুষীকৃত্য বিষয়ান্ প্রত্যন্তঃকরণং প্রার্ত্ততে তত্ বুদ্ধির্ব্যতিতরিষ্যতি শুদ্ধভাবমাপদ্যতে ইত্যর্থঃ, তদা তস্মিন্ কালে গন্তাসি প্রাপ্তাসি নির্ব্বেদং বৈরাগ্যং শ্রোতব্যস্ত শ্রুতস্ত চ, তদা শ্রোতব্যং শ্রুতং নিষ্ফলং প্রতিভাতীত্যর্থঃ॥ ৫২॥

শ্রীধর।—কদাহং তৎপদং প্রাপ্স্যামীত্যপেক্ষায়ামাহ যদেতি দ্বাভ্যাম্। মোহো দেহাদিষ্বাত্মবুদ্ধিস্তদেব কলিলং গহনং, "কলিলং গহনং বিদুঃ" ইত্যভিধানকোষস্মৃতেঃ, তত-শ্চায়মর্থঃ, এবং পরমেশ্বরারাধনে ক্রিয়মাণে যদা তৎপ্রসাদেন তব বুদ্ধির্দেহাভিমানলক্ষণং মোহময়ং গহনং দুর্গং বিশেষেণাতিতরিষ্যতি, তদা শ্রোতব্যস্ত শ্রুতস্ত চার্থস্ত নির্ব্বেদং বৈরাগ্যং গন্তাসি প্রাপ্স্যাসি তয়োরনুপাদেয়ত্বেন জিজ্ঞাসাং করিষ্যসীত্যর্থঃ॥ ৫২॥

বলদেব।—ননু নিষ্কামানি কর্ম্মাণি কুর্ব্বতো মে কদাত্মবিষয়া মনীষাভ্যুদিয়াদিতি চেৎ তত্রাহ যদেতি। যদা তে বুদ্ধিরন্তঃকরণং মোহকলিলং তুচ্ছফলাভিলাষহেতুমজ্ঞান-গহনং ব্যতিতরিষ্যতি পরিত্যক্ষ্যতীর্থঃ। তদা পূর্ব্বং শ্রুতস্যানন্তরং শ্রোতব্যস্ত চ তস্য তুচ্ছফলস্য সম্বন্ধিনং নির্ব্বেদং গন্তাসি গমিষ্যসি "পরীক্ষ্য লোকান্ কর্ম্মচিতান্ ব্রাহ্মণো নির্ব্বেদমায়াৎ" ইতি শ্রবণাৎ। নির্ব্বেদেন ফলেন তদ্বিষয়াং তাং পরিচেষ্যতি ইতি নাস্ত্যত্র কালনিয়ম ইত্যর্থঃ॥ ৫২॥

মধুসূদন।—এবং কর্ম্মাণ্যনুতিষ্ঠতঃ কদা মে চিত্তশুদ্ধিঃ স্যাদিত্যত আহ যদেতি। নহ্যে-তাবতা কালেন সত্ত্বশুদ্ধির্ভবতীতি কালনিয়মোঽস্তি কিন্তু যদা যস্মিন্ কালে তে তব বুদ্ধি-রন্তঃকরণং মোহকলিলং ব্যতিতরিষ্যতি অবিবেকাত্মকং কালুষ্যং অহমিদং মমেদমিত্যাদ্য-

জ্ঞানবিলসিতমতিগহনং ব্যতিক্রমিষ্যতি রজস্তমোমলমপহায় শুদ্ধভাবমাপৎস্যত ইতি যাবৎ, তদা তস্মিন্ কালে শ্রোতব্যস্য শ্রুতস্য চ কর্ম্মফলস্য নির্ব্বেদং বৈতৃষ্ণ্যং গন্তাসি প্রাপ্স্যসি, "পরীক্ষ্য লোকান্ কর্ম্মচিতান্ ব্রাহ্মণো নির্ব্বেদমায়াৎ" ইতি শ্রুতেঃ; নির্ব্বেদেন ফলেনান্তঃকরণশুদ্ধিং যাস্যসীত্যভিপ্রায়ঃ॥ ৫২॥

নীলকণ্ঠ।—কদা মনীষিণো ভবন্তীত্যত আহ যদেতি। তে তব মোহ ইষ্টানিষ্টবিয়োগ-সংযোগজপরিতাপজন্যং বৈচিত্র্যং তদেব কলিকলমিব কলিলং কালুষ্যং বুদ্ধিগতং বুদ্ধির্ব্যতিতরিষ্যতি ব্যতিক্রমিষ্যতি বুদ্ধিঃ প্রসন্না ভবিষ্যতি যদা তদা শ্রোতব্যস্য শাস্ত্রজাতস্য শ্রুতস্য চ নির্ব্বেদং বৈরাগ্যং গন্তাসি। অয়ং ভাবঃ মলিনায়াং বুদ্ধাবসকৃদ্গৃহীতস্যাপি শাস্ত্রার্থস্যাস্ফুরণাৎ শ্রোতব্যং শ্রুতঞ্চ বৃথৈব, তদ্বৎ শুদ্ধায়ামপি বুদ্ধৌ সত্যঃশাস্ত্রার্থস্ফুরণাৎ তয়োর্বৈয়র্থ্যমিত্যুভয়থাপি তত্র নির্ব্বেদ উচিতঃ, প্রসন্না চ বুদ্ধির্নিগ্রহীতুং যোগ্যা ভবতীতি শ্রবণাদিকং ত্যক্ত্বা ধ্যাননিষ্ঠ এবং ভবেদিতি ভাবঃ॥ ৫২॥

বিশ্বনাথ।—এবং পরমেশ্বরার্পিতনিষ্কামকর্ম্মাভ্যাসাৎ তব যোগো ভবিষ্যতীত্যাহ যদেতি। তব বুদ্ধিরন্তঃকরণং মোহকলিলং মোহরূপং গহনং বিশেষতোঽতিশয়েন তরিষ্যতি তদা শ্রোতব্যস্য শ্রোতব্যেষ্বর্থেষু শ্রুতস্য শ্রুতেষ্বপ্যর্থেষু নির্ব্বেদং প্রাপ্স্যসি। অসম্ভাবনা-বিপরীতভাবনয়োর্নষ্টত্বাৎ কিং মে শাস্ত্রোপদেশবাক্যশ্রবণেন? সাম্প্রতং মে সাধনেষ্বেব প্রতিক্ষণমভ্যাসঃ সর্ব্বথোচিত ইতি মংস্যসে ইতি ভাবঃ॥ ৫১। ৫২॥

তাৎপর্য্য।—এইরূপে কর্ম্মানুষ্ঠান নিরত থাকিলে কোন্ সময়ে আমার চিত্তশুদ্ধির সঞ্চার হইবে? অর্জ্জুনের এবংবিধ আশঙ্কিত প্রশ্নের উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন,—হে ভ্রাতঃ। এতদিনে সত্ত্বশুদ্ধি সঙ্ঘটিত হইবে, কালবিষয়ক এতাদৃশ কোন নির্দ্ধারিত নিয়ম নাই। পূর্ব্বোক্তরূপ সমত্ববুদ্ধি সহকারে নিষ্কাম কর্ম্মানুষ্ঠান করিতে করিতে যখন তোমার অন্তঃকরণ হইতে'আমি' 'আমার'ইত্যাকার অজ্ঞান-বিলসিত অবিবেকাত্মক কলুষরাশি তিরোহিত হইবে, যখন জ্ঞানরূপ বিমলালোক সাহায্যে মোহ-তিমিরজাল সম্পূর্ণরূপে অপগত হইবে, তখন তোমার অধ্যাত্মতত্ত্বাতিরিক্ত যাবতীয় জ্ঞাতব্য বা পরিজ্ঞাত শাস্ত্র প্রতিপাদিত কর্ম্মফলে বৈরাগ্য উপস্থিত হইবে। যে শাস্ত্রে অধ্যাত্মতত্ত্ব নাই, যে বিদ্যায় আত্মজ্ঞান নাই, যাহা কেবল কর্ম্ম ও তজ্জনিত ফলাফলেরই কীর্ত্তন করে, তাহা নিতান্ত নিষ্ফল ও সর্ব্বথা অনাবশ্যক বলিয়া তোমার প্রতীতি জন্মিবে। তাদৃশ প্রসঙ্গ একান্ত অনুপাদেয় বোধে তৎসম্বন্ধে কোন কথাই জিজ্ঞাস্য করিতে তোমার আর প্রয়োজন হইবে না। শ্রুতি বলিয়াছেন, "স্বর্গাদি পরলোককে কর্ম্মের ফল-

স্বরূপ জানিয়া ব্রহ্মলিপ্সুগণ বৈরাগ্যকে আশ্রয় করেন।" এইরূপ নির্ব্বেদ অর্থাৎ বৈরাগ্য উপস্থিত হইলেই তাহার ফলস্বরূপ অন্তঃকরণ-শুদ্ধি অবশ্যই জন্মিবে। অতএব হে সখে! তুমি অবিকৃত চিত্তে বুদ্ধিযুক্ত হইয়া কর্ম্মানুষ্ঠান করিতে থাক; তাহা হইলে নির্ব্বেদ অবশ্যম্ভাবী। সেই নির্ব্বেদের সঙ্গে সঙ্গেই তোমার প্রার্থিত চিত্তশুদ্ধি সমুপস্থিত হইবে ॥ ৫২ ॥

———•:•:•———

শ্রুতিবিপ্রতিপন্না তে যদা স্থাস্যতি নিশ্চলা।
সমাধাবচলা বুদ্ধিস্তদা যোগমবাপ্স্যসি ॥ ৫৩ ॥

অন্বয়।—যদা তে শ্রুতিবিপ্রতিপন্না (অনেক লৌকিকবৈদিক-বিষয়শ্রবণবিক্ষিপ্তা) বুদ্ধিঃ সমাধৌ (পরমেশ্বরবিষয়ে) নিশ্চলা (অন্যাসক্তিবিরহিতা) [অতঃ] অচলা (তদ্বিষয়ে চিরস্থিরা) স্থাস্যতি তদা যোগং (যোগফলং—বিবেকজ্ঞানং) অবাপ্স্যসি (প্রাপ্স্যসি) ॥৫৩॥

প্রতিশব্দ।—যখন তোমার নানার্থ-শ্রবণ-বিক্ষিপ্তা বুদ্ধি পরমেশ্বর-বিষয়ে একাগ্রা [অতএব] স্থিরা থাকিবে তখন তত্ত্বজ্ঞান পাইবে ॥৫৩॥

ব্যাখ্যা।—যৎকালে তোমার সাধ্যসাধন স্বরূপ বহুবিধ লৌকিক ও বৈদিক প্রসঙ্গ শ্রবণজনিত নানাপথাভিমুখী বুদ্ধি পরমেশ্বর বিষয়ে একান্তাসক্তা ও অবিচলিতা হইয়া থাকিবে, তখনই তুমি যোগফল স্বরূপ তত্ত্বজ্ঞানের অধিকারী হইবে ॥ ৫৩ ॥

শঙ্করাচার্য্য।—মোহকলিলাত্যয়দ্বারেণ লব্ধাত্মবিবেকজপ্রজ্ঞঃ কদা কর্ম্মযোগজং ফলং পরমার্থযোগমবাপ্স্যামীতি চেৎ তচ্ছৃণু, শ্রুতিবিপ্রতিপন্নেতি। শ্রুতিবিপ্রতিপন্না অনেকসাধ্য-সাধনসম্বন্ধপ্রকাশনশ্রুতিভিঃ শ্রবণৈর্ব্বিপ্রতিপন্না অধ্যাত্মশাস্ত্রাতিরিক্তশাস্ত্রশ্রুতৈরিত্যর্থঃ, শ্রুতি-বিপ্রতিপন্না বিক্ষিপ্তা সতী তে তব বুদ্ধির্যদা যস্মিন্ কালে স্থাস্যতি স্থিরীভূতা ভবিষ্যতি নিশ্চলা বিক্ষেপচলনবর্জ্জিতা সতী সমাধৌ সমাধীয়তে চিত্তমস্মিন্নিতি সমাধিরাত্মা তস্মিন্নাত্মনীত্যেতদচলা তত্রাপি বিকল্পবর্জ্জিতেত্যেতদ্বুদ্ধিরন্তঃকরণং, তদা তস্মিন্ কালে যোগমবাপ্স্যসি বিবেকপ্রজ্ঞাং সমাধিং প্রাপ্স্যসি ॥ ৫৩ ॥

আনন্দগিরি।—বুদ্ধিশুদ্ধিবিবেকবৈরাগ্যসিদ্ধাবপি পূর্ব্বোক্তবুদ্ধিপ্রাপ্তিকালো দর্শিতো ন ভবতীতি শঙ্কতে মোহেতি। প্রাগুক্তবিবেকাদিযুক্তবুদ্ধেরাত্মনি স্থৈর্য্যাবস্থানাৎ

প্রকৃতবুদ্ধিসিদ্ধিরিত্যাহ শ্রুতিবিপ্রতিপন্নেতি। পৃষ্টং কালবিশেষাখ্যং বস্তু তচ্ছব্দেন গৃহ্যতে, বুদ্ধেঃ শ্রুতিবিপ্রতিপন্নত্বং বিপ্রবৃত্তিমনেকেতি। নানাশ্রুতিবিপ্রতিপন্নত্বমেব সংক্ষিপতি বিক্ষিপ্তেতি। উক্তং হেতুদ্বয়মনুরুধ্য বৈরাগ্যপরিপাকাবস্থা কালশব্দার্থঃ, নৈশ্চল্যং বিক্ষেপরাহিত্যং, অচলত্বং বিকল্পশূন্যত্বং, বিক্ষেপো বিপর্য্যয়ো বিকল্পঃ সংশয় ইতি বিবেকঃ, বিবেকদ্বারা জাতা প্রজ্ঞা প্রাগুক্তা বুদ্ধিঃ সমাধিস্তত্রৈব নিষ্ঠা ॥ ৫৩॥

রামানুজ।—যোগে ত্বিমাং শৃণ্বিত্যাদিনোক্তস্যাত্মযাথাত্ম্যজ্ঞানপূর্ব্বকস্য বুদ্ধিবিশেষসংস্কৃতকর্ম্মানুষ্ঠানস্য লক্ষণভূতং যোগাখ্যং ফলমাহ শ্রুতীতি। শ্রুতিঃ শ্রবণমস্মত্তঃ শ্রবণেন বিশেষতঃ প্রতিপন্না সকলেতরবিজাতীয়নিত্যনিরতিশয়সূক্ষ্মাত্মবিষয়া স্বয়মচলা একরূপা বুদ্ধিরসঙ্গকর্ম্মানুষ্ঠানেন বিমলীকৃতে মনসি যদা নিশ্চলা স্থাস্যতি তদা যোগমাত্মাবলোকনমবাপ্স্যসি। এতদুক্তং ভবতি, "শাস্ত্রজন্যাত্মজ্ঞানপূর্ব্বককর্ম্মযোগঃ,স্থিতপ্রজ্ঞতাখ্যজ্ঞাননিষ্ঠামাপাদয়তি, জ্ঞাননিষ্ঠারূপস্থিতপ্রজ্ঞতা যোগাখ্যমাত্মাবলোকনং সাধয়তি" ॥ ৫৩ ॥

হনুমান্।—মোহকলিলং প্রত্যয়দ্বারেণ লব্ধাত্মবিবেকপ্রজ্ঞঃ যদা কর্ম্মযোগজং ফলং পরমার্থযোগমবাপ্স্যসি তচ্ছৃণু. শ্রুতিবিপ্রতিপন্নেতি। শ্রুতিবিপ্রতিপন্না অনেকসাধ্যসাধনসম্বন্ধপ্রকাশনশ্রুতিভিঃ শ্রুতৈঃ শ্রবণৈর্বিপ্রতিপন্না ন সম্প্রতিপন্না বিক্ষিপ্তা সতী তে তব বুদ্ধির্যদা যস্মিন্ কালে স্থাস্যতি নিশ্চলা বিক্ষেপচলনবর্জ্জিতা, সমাধৌ সমাধীয়তেঽস্মিন্নিতি সমাধিঃ আত্মনীত্যেতৎ তত্রাপি বিকল্পবর্জ্জিতা ইত্যেতদ্বুদ্ধিযুক্তঃ কারণং তদা যোগমবাপ্স্যসি ॥ ৫৩ ॥

শ্রীধর।—ততশ্চ শ্রুতীতি। শ্রুতিভির্নানালৌকিকবৈদিকার্থশ্রবণৈর্বিপ্রতিপন্না ইতঃ পূর্ব্বং বিক্ষিপ্তা সতী তব বুদ্ধির্যদা সমাধৌ স্থাস্যতি, সমাধীয়তে চিত্তমস্মিন্নিতি সমাধিঃ পরমেশ্বরস্তস্মিন্নিশ্চলা বিষয়ান্তরৈরনাকৃষ্টা অতএবাচলা অভ্যাসপাটবেন তত্রৈব স্থিরা চ সতী তদা যোগ্যং যোগফলং তত্ত্বজ্ঞানমবাপ্স্যসি ॥ ৫৩ ॥

বলদেব।—নমু কর্ম্মফলনির্ব্বিণ্ণতয়া কর্ম্মানুষ্ঠানেন লব্ধবিশুদ্ধেরভ্যুদিতাত্মজ্ঞানস্য মে কদাত্মসাক্ষাৎকৃতিরিতি চেত্তত্রাহ শ্রুতীতি। শ্রুত্যা কর্ম্মণাং জ্ঞানগর্ভতাং প্রবোধয়ন্ত্যা তমেতমিত্যাদিকয়া বিপ্রতিপন্না বিশেষেণ সংসিদ্ধা তে বুদ্ধিরচলা অসম্ভাবনাবিপরীতভাবনাভ্যাং বিরহিতা যদা সমাধৌ মনসি নির্ব্বাতদীপশিখেব নিশ্চলা স্থাস্যতি তদা যোগমাত্মানুভবলক্ষণমবাপ্স্যসি। অয়মর্থঃ, ফলাভিলাষশূন্যতয়ানুষ্ঠিতানি কর্ম্মাণি স্থিতপ্রজ্ঞতারূপাং জ্ঞাননিষ্ঠাং সাধয়ন্তি। জ্ঞাননিষ্ঠারূপা স্থিতপ্রজ্ঞতা স্বাত্মানুভবমিতি ॥ ৫৩ ॥

মধুসূদন।—অন্তঃকরণশুদ্ধ্যৈবং জাতনির্ব্বেদস্য কদা জ্ঞানপ্রাপ্তিরিত্যপেক্ষায়ামাহ শ্রুতীতি। তে তব বুদ্ধিঃ শ্রুতিভির্নানাবিধফলশ্রবণৈরবিচারিততাৎপর্য্যৈর্বিপ্রতিপন্না অনেকবিধসংশয়বিপর্য্যাসবত্বেন বিক্ষিপ্তা প্রাক্ যদা যস্মিন্ কালে শুদ্ধজবিবেকজনিতেন দোষদর্শনেন তৎ বিক্ষেপং পরিত্যজ্য সমাধৌ পরমাত্মনি নিশ্চলা জাগ্রৎস্বপ্নদর্শনলক্ষণবিক্ষেপরহিতা অচলা সুষুপ্তিমূর্চ্ছাস্তব্ধীভাবাদিরূপলয়লক্ষণচলনরহিতা সতী স্থাস্যতি লয়বিক্ষেপলক্ষণৌ

দোষৌ পরিত্যজ্য সমাহিতা ভবিষ্যতীতি যাবৎ। অথবা নিশ্চলা অসম্ভাবনাবিপরীতভাবনা-রহিতা অচলা দীর্ঘকালাদরনৈরন্তর্য্যসংকারসেবনৈর্ব্বিজাতীয়প্রত্যয়া দূষিতা সতী নির্ব্বাত-প্রদীপবদাত্মনি স্থাস্যতীতি যোজনা। তদা তস্মিন্ কালে যোগং জীবপরমাত্মৈক্যলক্ষণং তত্ত্বমস্যাদিবাক্যজন্যমখণ্ডসাক্ষাৎকারং সর্ব্বযোগফলমবাপ্স্যসি তদা পুনঃ সাধ্যান্তরাভাবাৎ কৃতকৃত্যঃ স্থিতপ্রজ্ঞো ভবিষ্যসীত্যভিপ্রায়ঃ ॥ ৫৩ ॥

**নীলকণ্ঠ।**—নমু বুদ্ধিপ্রসাদোঽপি কেন লিঙ্গেন জ্ঞেয় ইত্যাহ শ্রুতীতি। শ্রুতিভি-র্নানাবিধশাস্ত্রশ্রবণৈর্ব্বিপ্রতিপন্না আত্মা নিত্যোঽনিত্যো বা নিত্যোঽপি কর্ত্তা অকর্ত্তা বা অকর্ত্তা-প্যেকোঽনেকো বেত্যেবমাদিসংশয়গ্রস্তা সতী যদা অসম্ভাবনাবিপরীতভাবনানিরাসপূর্ব্বকং শ্রুতিতাৎপর্য্যবিষয়ীভূতো ব্রহ্মাদ্বৈতে নিশ্চলা পুনঃ কুতর্কৈরনাস্কন্দনীয়নির্ব্বিচিকিৎসাপরোক্ষ-নিশ্চয়বতী ভূত্বা সমাধৌ নির্ব্বিকল্পে প্রত্যগাত্মনি অচলা লয়বিক্ষেপশূন্যা স্থাস্যতি স্থিরা ভবিষ্যতি তদা যোগং বিবেকপ্রজ্ঞাং প্রাপস্যসি নিশ্চলসমাধিলাভ এব বুদ্ধিপ্রসাদলিঙ্গমিতি ভাবঃ ॥ ৫৩ ॥

**বিশ্বনাথ।**—ততশ্চ শ্রুতিষু নানালৌকিকবৈদিকার্থশ্রবণেষু বিপ্রতিপন্না অসম্মতা বিরক্তেতি যাবৎ। তত্র হেতুঃ নিশ্চলা তেষু তেষ্বর্থেষু চলিতুং বিমুখীভূতেত্যর্থঃ। কিন্তু সমাধৌ ষষ্ঠেঽধ্যায়ে বক্ষ্যমাণলক্ষণে, অচলা স্থৈর্য্যবতী। তদা যোগমপরোক্ষানুভবং প্রাপ্য জীবন্মুক্ত ইত্যর্থঃ ॥ ৫৩ ॥

**তাৎপর্য্য।**—অন্তঃকরণশুদ্ধ হইয়া নির্ব্বেদ প্রাপ্ত হইলেই যথার্থ জ্ঞান প্রাপ্ত হওয়া যাইবে কি না, অর্জ্জুনের এবংবিধ সন্দেহাশঙ্কা করিয়া, শ্রীভগবান্ বলিতেছেন, হে সখে। নিরন্তর লৌকিক ও বৈদিক নানাবিধ কর্ম্মকাণ্ড ঘটিত বিষয়ের বাদানুবাদ শ্রবণে ও তৎসমূহের আলোচনায় তোমার বুদ্ধি বহুপথগামিনী ও অনেক-সংশয়-কলুষিতা হইয়াছে। কর্ম্মানুষ্ঠান জনিত চিত্তশুদ্ধি দ্বারা যখন তুমি বিবেক-বলে বলীয়ান্ হইয়া সেই বহু বিষয়াসক্ত চিত্তকে পরমাত্মরূপ পরমবস্তুতে নিরবচ্ছিন্নভাবে নিশ্চলা অর্থাৎ জাগ্রৎ ও স্বপ্নদর্শন রূপ বিক্ষেপ-বিরহিতা এবং একান্ত অচলা অর্থাৎ সুষুপ্তি, মূর্চ্ছা ও স্তব্ধীভাবাদিরূপ অবস্থান্তর পরিশূন্যা করিতে সক্ষম হইবে, তখনই তুমি সমাহিত হইবে। নির্ব্বাত প্রদীপের ন্যায় যখন তোমার বুদ্ধি স্থিরভাবে পরমাত্ম-চিন্তন-নিরত হইবে, তখনই তত্ত্বমস্যাদি মহাবাক্য-প্রতিপাদিত জ্ঞানে তোমার হৃদয় পূর্ণ হইবে এবং পরমাত্মার সহিত অখণ্ড সাক্ষাৎকার-জনিত পরমানন্দের তুমি অধিকারী হইবে। তখন সকল যোগের সকল ফল তোমার আয়ত্ত হইবে এবং তুমি তখন স্থিতপ্রজ্ঞ হইয়া ধন্য হইবে॥ ৫৩ ॥

অর্জ্জুন উবাচ।

স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা সমাধিস্থস্য কেশব!
স্থিতধীঃ কিং প্রভাষেত কিমাসীত ব্রজেত কিম্ ॥৫৪॥

অন্বয়।—অর্জ্জুন উবাচ। কেশব স্থিতপ্রজ্ঞস্য (নিশ্চলা বুদ্ধির্যস্য তস্য) সমাধিস্থস্য (ঈশ্বরচিন্তননিরতস্য) কা ভাষা (কিং বচনং লক্ষণং) স্থিতধীঃ (স্থিতপ্রজ্ঞঃ) কিং প্রভাষেত (কথং পরৈর্ভাষ্যতে) কিং আসীত (কথং আসনং কুর্য্যাৎ) কিং ব্রজেত (কথং বিষয়ানু প্রাপ্নোতি) ॥ ৫৪ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন বলিলেন, শ্রীকৃষ্ণ! নিশ্চল-বুদ্ধি-সম্পন্ন ব্রহ্ম-চিন্তা-পরায়ণের কি লক্ষণ স্থিতপ্রজ্ঞ কিরূপ বলেন কিরূপ আসন-করেন কিরূপে বিষয়-প্রাপ্ত হন ॥ ৫৪ ॥

ব্যাখ্যা।—অর্জ্জুন জিজ্ঞাসিলেন, হে নারায়ণ! কি কি লক্ষণ দেখিয়া একাগ্র-বুদ্ধি ব্রহ্মনিষ্ঠ ব্যক্তিকে জানিতে পারা যায়। ব্যুত্থান কালে সেই স্থিতপ্রজ্ঞ ব্যক্তি কিরূপে স্বকীয় হৃদয়-ভাব পরিব্যক্ত করেন, কিরূপেই বা বহিরিন্দ্রিয়গ্রামের নিগ্রহ করেন এবং কিরূপেই বা বিষয় ব্যাপারে বিচরণ করেন তৎসমস্ত আমাকে বল ॥ ৫৪ ॥

শঙ্করাচার্য্য।—প্রশ্নবীজং প্রতিলভ্যার্জ্জুন উবাচ লব্ধসমাধিপ্রজ্ঞস্য লক্ষণবুভুৎসয়া স্থিতপ্রজ্ঞস্যেতি। স্থিতপ্রজ্ঞস্য স্থিতা প্রতিষ্ঠিতাহমস্মি পরং ব্রহ্মেতি প্রজ্ঞা যস্য স স্থিতপ্রজ্ঞস্তস্য স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা কিং ভাষণং বচনং কথমসৌ পরৈর্ভাষ্যতে, সমাধিস্থস্য সমাধৌ স্থিতস্য, কেশব স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞশ্চ স্বয়ং বা কিং প্রভাষেত কিমাসীত ব্রজেত কিং কিং ভাষণং ব্রজনং বা তস্য কিং কথমিত্যর্থঃ ॥ ৫৪ ॥

আনন্দগিরি।—সংন্যাসিনো জ্ঞাননিষ্ঠাতৎপ্রাপ্তিবচনং প্রশ্নবীজং পৃচ্ছতোঽর্জ্জুনস্যাভিপ্রায়মাহ লব্ধেতি। লব্ধা সমাধাবস্মিন্ সমাধানেন বা প্রজ্ঞা পরমার্থদর্শনলক্ষণা যেন তস্যেতি যাবৎ। নন্বু তস্য ভাষা তৎকার্য্যানুরোধিনী ভবিষ্যতি কিমিত্যসৌ বিজিজ্ঞাস্যতে তত্রাহ কথমিতি। জ্ঞাননিষ্ঠস্য লক্ষণবিবক্ষয়া প্রশ্নমবতারয়ন্ তন্নিষ্ঠাসাধনবুভুৎসয়া বিশিনষ্টি সমাধিস্থস্যেতি। তস্যৈবার্থক্রিয়াং পৃচ্ছতি স্থিতধীরিতি ॥ ৫৪ ॥

রামানুজ।—এবমুক্তে সতি পার্থো নিঃসঙ্গকর্ম্মানুষ্ঠানরূপকর্ম্মযোগসাধ্যস্থিতপ্রজ্ঞতায়া যোগসাধনভূতায়াঃ স্বরূপং স্থিতপ্রজ্ঞস্যানুষ্ঠানপ্রকারঞ্চ পৃচ্ছতি অর্জ্জুন উবাচ

স্থিতপ্রজ্ঞস্যেতি। সমাধিস্থস্য স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা কো বাচকঃ শব্দঃ তস্য স্বরূপং কীদৃশমিত্যর্থঃ। স্থিতপ্রজ্ঞঃ কিঞ্চ ভাষণাদিকং করোতি ॥ ৫৪ ॥

হনুমান্।—অবাপ্তযোগলক্ষণবুভুৎসয়া অর্জ্জুন উবাচ। স্থিতপ্রজ্ঞস্যেতি। স্থিতা প্রতিষ্ঠিতা অহমস্মি পরং ব্রহ্মেতি প্রজ্ঞা যস্য ইতি, কা ভাষা ভাষণং কথমসৌ ভাষ্যতে সমাধিস্থস্য সমাধিস্থিতস্য কেশব, স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞঃ, কিং প্রভাষেত কিমর্থং স্বরূপং ভাষেত কিমাসীত কথং বা আসীত ব্রজেত কিং কথং বা গচ্ছেদিত্যর্থঃ। স্থিতপ্রজ্ঞস্য লক্ষণমনেন শ্লোকেন পৃচ্ছ্যতে, স্থিতপ্রজ্ঞস্যেত্যারভ্যাধ্যায়পরিসমাপ্তেঃ, স্থিতপ্রজ্ঞস্য লক্ষণং সাধনঞ্চ উপদিশ্যতে সর্ব্বত্রাধ্যাত্মশাস্ত্রে লক্ষণানি যানি তান্যেব সাধনান্যুপদিশ্যন্তে যত্নসাধ্যত্বাৎ, যানি যত্নসাধ্যানি লক্ষণানি সর্ব্বত্রাধ্যাত্মশাস্ত্রে বিদ্যন্তে ॥ ৫৪ ॥

শ্রীধর।—পূর্ব্বশ্লোকোক্তস্যাত্মতত্ত্বজ্ঞস্য লক্ষণং জিজ্ঞাসুরর্জ্জুন উবাচ স্থিতপ্রজ্ঞস্য কা ভাষেতি। স্বাভাবিকে সমাধৌ স্থিতস্য অতএব স্থিতা নিশ্চলা প্রজ্ঞা বুদ্ধির্যস্য তস্য ভাষা কা, ভাষ্যতে অনয়েতি ভাষা লক্ষণমিতি যাবৎ, স কেন লক্ষণেন স্থিতপ্রজ্ঞ উচ্যত ইত্যর্থঃ। তথা স্থিতধীঃ কিং কথং ভাষণমাসনং ব্রজনঞ্চ কুর্য্যাদিত্যর্থঃ ॥ ৫৪ ॥

বলদেব।—এবমুক্তোঽর্জ্জুনঃ পূর্ব্বপদ্যোক্তস্য স্থিতপ্রজ্ঞস্য লক্ষণং জ্ঞাতুং পৃচ্ছতি স্থিতেতি। স্থিতপ্রজ্ঞেঽত্র চত্বারঃ প্রশ্নাঃ সমাধিস্থে একঃ। ব্যুত্থিতে তু ত্রয়ঃ। তথাহি স্থিতা স্থিরা প্রজ্ঞা ধীর্যস্য তস্য সমাধিস্থস্য কা ভাষা কিং লক্ষণম্। ভাষ্যতেঽনয়েতি ব্যুৎপত্তেঃ, কেন লক্ষণেন স্থিতপ্রজ্ঞোঽভিধীয়তে ইত্যর্থঃ। তথা ব্যুত্থিতঃ স্থিতপ্রজ্ঞঃ কথং ভাষণাদীনি কুর্য্যাৎ তদীয়ানি তানি পৃথগ্‌জনবিলক্ষণানি কীদৃশানীত্যর্থঃ। তত্র কিং প্রভাষেত। স্বয়োঃ স্তুতিনিন্দয়োঃ স্নেহদ্বেষয়োশ্চ প্রাপ্তয়োর্মুখতঃ স্বগতং বা কিং ব্রূয়াৎ। কিমাসীত বাহ্যবিষয়েষু কথমিন্দ্রিয়াণাং নিগ্রহং কুর্য্যাৎ। ব্রজেত কিং তন্নিগ্রহাভাবে চ কথং বিষয়ানবাপ্নুয়াদিত্যর্থঃ। (ত্রিষু সম্ভাবনায়াং লিঙ্)॥ ৫৪ ॥

মধুসূদন।—এবং লব্ধাবসরঃ স্থিতপ্রজ্ঞলক্ষণং জ্ঞাতুমর্জ্জুন উবাচ। যান্যেব হি জীবন্মুক্তানাং লক্ষণানি তান্যেব মুমুক্ষূণাং মোক্ষোপায়ভূতানীতি মন্বানঃ অর্জ্জুন উবাচ স্থিতপ্রজ্ঞস্যেতি। স্থিতা নিশ্চলা অহং ব্রহ্মাস্মীতি প্রজ্ঞা যস্য স স্থিতপ্রজ্ঞোঽবস্থাদ্বয়বান্ সমাধিস্থো ব্যুত্থিতচিত্তশ্চেতি, অতো বিশিনষ্টি সমাধিস্থস্য সমাধৌ স্থিতস্য কা ভাষা (কর্ম্মণি ষষ্ঠী) ভাষ্যতেঽনয়েতি ভাষা লক্ষণং সমাধিস্থঃ স্থিতপ্রজ্ঞঃ কেন লক্ষণেনান্যৈর্ব্যবহ্রিয়তে ইত্যর্থঃ। স চ ব্যুত্থিতচিত্তঃ স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞঃ স্বয়ং কিং প্রভাষেত স্তুতিনিন্দাদিষ্বভিনন্দনদ্বেষাদিলক্ষণং কিং কথং প্রভাষেত (সর্ব্বত্র সম্ভাবনায়াং লিঙ্) তথা কিমাসীতেতি ব্যুত্থিত চিত্তনিগ্রহায় কথং বহিরিন্দ্রিয়াণাং নিগ্রহং করোতি তন্নিগ্রহাভাবকালে চ কিং ব্রজেত, কথং বিষয়ান্ প্রাপ্নোতি তৎকর্ত্তৃকভাষণাসনব্রজনানি মূঢ়জনবিলক্ষণানি কীদৃশানীত্যর্থঃ। তদেবং চত্বারঃ প্রশ্নাঃ, সমাধিস্থে স্থিতপ্রজ্ঞে একঃ, ব্যুত্থিতস্থিতপ্রজ্ঞে ত্রয় ইতি। কেশবেতি সম্বোধনন্ সর্ব্বান্তর্য্যামিতয়া ত্বমেবৈতাদৃশং রহস্যং বক্তুং সমর্থোঽসীতি সূচয়তি ॥ ৫৪ ॥

নীলকণ্ঠ।—লব্ধসমাধেঃ স্থিতপ্রজ্ঞাপরনাম্নো লক্ষণানি বুভুৎসুরর্জ্জুন উবাচ স্থিতপ্রজ্ঞস্যেতি। স্থিতা প্রত্যগাত্মনি প্রতিষ্ঠিতা প্রজ্ঞা যস্য তস্য স্থিতপ্রজ্ঞস্য সমাধিস্থস্য সমাধৌ স্থিতস্য কা ভাষা ভাষণং বচনং কথমসৌ পরৈর্ভাষ্যতে ইত্যেকঃ প্রশ্নঃ, স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞঃ অর্থাদ্ব্যুত্থিতঃ সন্ কিং প্রভাষেত কথং বদতি কথমাস্তে কথং বা ব্রজতি বিষয়ান্ ভুঙ্‌ক্তে ইতি প্রশ্নত্রয়ম্॥ ৫৪॥

বিশ্বনাথ।—সমাধাবচলা বুদ্ধিরিতি শ্রুত্বা তত্ত্বতো যোগিনো লক্ষণং পৃচ্ছতি স্থিতপ্রজ্ঞস্যেতি। স্থিতা স্থিরা অচলা প্রজ্ঞা বুদ্ধির্যস্যেতি। কা ভাষা ভাষ্যতে অনয়েতি ভাষা লক্ষণং কিং লক্ষণমিত্যর্থঃ। কীদৃশস্য সমাধিস্থস্য ইতি সমাধৌ স্থাস্যতীত্যর্থঃ, এবঞ্চ স্থিতপ্রজ্ঞ ইতি সমাধিস্থ ইতি জীবন্মুক্তস্য সংজ্ঞাদ্বয়ম্। কিং প্রভাষেতেতি সুখদুঃখয়োর্মানাপমানয়োঃ স্তুতিনিন্দয়োঃ স্নেহদ্বেষয়োর্বা সমুপস্থিতয়োঃ কিং প্রভাষেত? স্পষ্টং স্বগতং বা কিং বদেদিত্যর্থঃ। কিমাসীত তদিন্দ্রিয়াণাং বাহ্যবিষয়েষু চলনাভাবঃ কীদৃশঃ? ব্রজেত কিং তেষু চলনং বা কীদৃশমিতি॥ ৫৪॥

তাৎপর্য্য।—পূর্ব্ব শ্লোকে শ্রীভগবান্ সমাধিতে অচলা বুদ্ধি সম্পন্ন মহাপুরুষের উল্লেখ করিয়াছেন। সেই স্থিতপ্রজ্ঞের লক্ষণ জানিবার অভিপ্রায়ে অর্জ্জুন নিম্নলিখিত প্রশ্ন সমূহ উত্থাপন করিতেছেন। "অহং ব্রহ্মাস্মি" অর্থাৎ আমিই ব্রহ্ম ইহাই যাঁহার স্থির বুদ্ধি তিনিই স্থিতপ্রজ্ঞ। তাদৃশ স্থিতপ্রজ্ঞ মহাত্মার দ্বিবিধ অবস্থা পরিদৃষ্ট হইয়া থাকে; (এক) সমাধিস্থ, (দুই) ব্যুত্থিতচিত্ত। অর্জ্জুন প্রথমতঃ সমাধিস্থ স্থিতপ্রজ্ঞের লক্ষণ জানিবার বাসনায় জিজ্ঞাসা করিতেছেন, হে শ্রীকৃষ্ণ! কি লক্ষণের দ্বারা সেই মহাপুরুষ অন্যের নিকট পরিজ্ঞাত হইয়া থাকেন, তাহা তুমি আমাকে বুঝাইয়া দেও। আর তিনি যখন ব্যুত্থিতচিত্ত হন, তখন স্বয়ং স্তুতি নিন্দা, আদর বা অভিনন্দন, দ্বেষাদিরূপ কি কি ভাষার ব্যবহার করিয়া থাকেন, তাহাও আমাকে বল। আর সেই ব্যুত্থিত ব্যক্তি চিত্ত-নিগ্রহের নিমিত্ত কিরূপে স্বকীয় ও বাহ্যেন্দ্রিয়ের নিগ্রহ করেন এবং যখন তাদৃশ ইন্দ্রিয়ের নিগ্রহ না করেন, তখনই বা কি কি বিষয়ান্তরে বিনিবিষ্ট থাকেন তাহাও আমাকে বল। সাধারণ ধর্ম্মভ্রষ্ট অজ্ঞ জনগণের বচন, আসন, বিচরণ অপেক্ষা তাদৃশ স্থিতপ্রজ্ঞ মহাপুরুষের তত্তদ্বিষয় অবশ্যই সাতিশয় বিভিন্ন; তুমি আমাকে সেই বিভিন্নতা বিশেষরূপে বুঝাইয়া দেও। এই শ্লোকে অর্জ্জুন চারিটী প্রশ্ন উত্থাপিত করিয়াছেন। সমাধিস্থ স্থিতপ্রজ্ঞ সম্বন্ধে একটী এবং ব্যুত্থিত স্থিতপ্রজ্ঞ সম্বন্ধে তিনটী। 'কেশব' এই সম্বোধন পদে ইহাই সূচিত

হইতেছে যে, তুমি সর্ব্বান্তর্য্যামী; সুতরাং এতাদৃশ রহস্য ব্যক্ত করিতে নিশ্চয়ই সমর্থ ॥ ৫৪ ॥

——(•)——

শ্রীভগবানুবাচ।

প্রজহাতি যদা কামান্ সর্ব্বান্ পার্থ মনোগতান্।
আত্মন্যেবাত্মনা তুষ্টঃ স্থিতপ্রজ্ঞস্তদোচ্যতে ॥ ৫৫ ॥

অন্বয়।—শ্রীভগবান্ উবাচ। পার্থ যদা সর্ব্বান্ মনোগতান্ (হৃদি স্থিতান্) কামান্ (বাসনাসমূহান্) প্রজহাতি (পরিত্যজতি) তদা আত্মনি (স্বস্মিন্নেব পরমাত্মরূপে) আত্মনা (স্বয়মেব) তুষ্টঃ (আত্মারাম ইতি যাবৎ) স্থিতপ্রজ্ঞ উচ্যতে ॥ ৫৫ ॥

প্রতিশব্দ।—শ্রীভগবান্ বলিলেন। পার্থ যখন সকল অন্তরজাত বাসনা পরিত্যাগ করে, তখন পরমাত্ম-স্বরূপে স্বয়ং পরমানন্দিত স্থিত-প্রজ্ঞ কথিত হয় ॥ ৫৫ ॥

ব্যাখ্যা।—অর্জ্জুনকৃত প্রশ্নের উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন, হে কৌন্তেয়! যখন নিঃশ্রেয়সার্থী ব্যক্তি হৃদয়ের যাবতীয় বাসনার উচ্ছেদ সাধন করিয়া, স্বয়ং পরমার্থ দর্শনামৃত সেবনে অপার আনন্দ উপভোগ করেন, তখন তাদৃশ সংন্যাসীকেই স্থিতপ্রজ্ঞ বলিয়া নির্দ্দেশ করা যায় ॥ ৫৫ ॥

শঙ্করাচার্য্য।—স্থিতপ্রজ্ঞস্য লক্ষণমনেন শ্লোকেন পৃচ্ছতি, যো হ্যাদিত এব সংন্যস্য কর্ম্মাণি জ্ঞানযোগনিষ্ঠায়াং প্রবৃত্তো যশ্চ কর্ম্মযোগেন তয়োঃ স্থিতপ্রজ্ঞস্যেতি, প্রজহাতীত্যারভ্যাধ্যায়পরিসমাপ্তিপর্য্যন্তং স্থিতপ্রজ্ঞলক্ষণং সাধনঞ্চোপদিশ্যতে, সর্ব্বত্রৈব হ্যধ্যাত্মশাস্ত্রে কৃতার্থলক্ষণানি যানি তান্যেব সাধনান্যুপদিশ্যন্তে যত্নসাধ্যত্বাৎ, যানি যত্নসাধ্যানি সাধনানি লক্ষণানি ভবন্তি তানি শ্রীভগবানুবাচ, প্রজহাতীতি। প্রজহাতি প্রকর্ষেণ জহাতি পরিত্যজতি যদা যস্মিন্ কালে সর্ব্বান্ সমস্তান্ কামান্ ইচ্ছাভেদান্ হে পার্থ মনোগতান্ মনসি প্রবিষ্টান্ হৃদি প্রবিষ্টান্ সর্ব্বকামপরিত্যাগে তুষ্টিকারণাভাবাচ্ছরীরধারণনিমিত্তশেষে চ সত্যুন্মত্তপ্রমত্তস্যেব

প্রবৃত্তিঃ প্রাপ্তেত্যাহ উচ্যতে আত্মনি এব প্রত্যগাত্মস্বরূপ এবাত্মনা স্বেনৈব বাহ্যলাভনিরপেক্ষস্তুষ্টঃ পরমার্থদর্শনামৃতরসলাভেনান্যস্মাদলং প্রত্যয়বান্ স্থিতপ্রজ্ঞঃ, স্থিতা প্রতিষ্ঠিতাত্মানাত্মবিবেকজা প্রজ্ঞা যস্য স স্থিতপ্রজ্ঞো বিদ্বাংস্তদোচ্যতে, ত্যক্তপুত্রবিত্তলোকৈষণঃ সন্ন্যাসী আত্মারামঃ আত্মক্রীড়ঃ স্থিতপ্রজ্ঞ ইত্যর্থঃ ॥ ৫৫ ॥

আনন্দগিরি।—প্রশ্নাক্ষরাণি ব্যাখ্যায় বাক্যার্থমাহ স্থিতপ্রজ্ঞস্যেতি। প্রতিবচনমবতারয়িতুং প্রাতনিকাং করোতি যো হীতি। হিশব্দেন কর্ম্মসংন্যাসকারণীভূতবিরাগতাসম্পত্তিঃ সূচ্যতে, আদিতো ব্রহ্মচর্য্যাবস্থায়ামিতি যাবৎ, জ্ঞানমেব যোগো ব্রহ্মাত্মভাবপ্রাপকত্বাৎ তস্মিন্ নিষ্ঠা পরিসমাপ্তিস্তস্যামিত্যর্থঃ, কর্ম্মৈব যোগস্তেন কর্ম্মাণ্যসন্ন্যস্য তন্নিষ্ঠায়ামেব প্রবৃত্ত ইতি শেষঃ। নম্বু তৎকথমেকেন বাক্যেনার্থদ্বয়মুপদিশ্যতে বৈধার্থে বাক্যভেদাৎ, ন চ লক্ষণমেব সাধনং কৃতার্থলক্ষণস্য তৎস্বরূপত্বেন ফলত্বে সাধনত্বানুপপত্তেরিতি তত্রাহ সর্ব্বত্রৈবেতি। যদ্যপি প্রকৃতার্থস্য জ্ঞানিনো জ্ঞানলক্ষণং তদ্রূপেণ ফলত্বান্ন সাধনত্বমধিগচ্ছতি, তথাপি জিজ্ঞাসোস্তদেব প্রযত্নসাধ্যতয়া সাধনং সম্পদ্যতে, লক্ষণঞ্চাত্রজ্ঞানসামর্থ্যলভ্যমণূদ্যতে, ন বিধীয়তে বিদুষো বিধিনিষেধাগোচরত্বাৎ, তেন জিজ্ঞাসোঃ সাধনানুষ্ঠানায় লক্ষণানুবাদাদেকস্মিন্নেব সাধনানুষ্ঠানে তাৎপর্য্যমিত্যর্থঃ। উক্তেঽর্থে ভগবদ্বাক্যমুত্থাপয়তি যানীতি। লক্ষণানি চ জ্ঞানসামর্থ্যলভ্যানি যত্নসাধ্যানীতি শেষঃ। স্থিতপ্রজ্ঞস্য কা ভাষেতি প্রথমপ্রশ্নস্যোত্তরমাহ প্রজহাতীতি। কামত্যাগস্য প্রকর্ষো বাসনারাহিত্যং কামানামাত্মনিষ্ঠত্বং কৈশ্চিদিষ্যতে, তদযুক্তং তেষাং মনোনিষ্ঠত্বশ্রুতেরিত্যাশয়বানাহ মনোগতানিতি। আত্মন্যেবাত্মনেত্যাদ্যুত্তরভাগনিরস্যঞ্চোদ্যমনুবদতি সর্ব্বকামেতি। তর্হি প্রবর্ত্তকাভাবাদিতুষঃ সর্ব্বপ্রবৃত্তেরুপশান্তিরিতি নেত্যাহ শরীরেতি। উন্মাদবাদুমত্তো বিবেকবিরহিতো বুদ্ধিভ্রমভাগী প্রকর্ষেণ মদমনুভবন্ বিদ্যমানমপি বিবেকং নিরস্যন্ ভ্রান্তব্যবহরন্ প্রমত্ত ইতি বিভাগঃ। উত্তরার্দ্ধমবতার্য্য ব্যাকরোতি উচ্যত ইতি। আত্মন্যেবেত্যেবকারাদাত্মনেত্যত্রাপি সম্বন্ধং দ্যোতয়তি স্বেনৈবেতি। বাহ্যলাভনিরপেক্ষত্বেন তুষ্টিমেব স্পষ্টয়তি পরমার্থেতি। স্থিতপ্রজ্ঞপদং বিভজতে স্থিতেতি। প্রজ্ঞা প্রতিবন্ধকসর্ব্বকামবিরামাবস্থা তদেতি নির্দ্দিশ্যতে। উক্তমেব প্রপঞ্চয়তি ত্যক্তেতি। আত্মানং জিজ্ঞাসমানো বৈরাগ্যবান্ সর্ব্বৈষণাত্যাগাত্মকং সংন্যাসমাসাদ্য শ্রবণাদ্যাবৃত্ত্যা তজ্জ্ঞানং প্রাপ্য তস্মিন্নেবাসক্ত্যা বিষয়বৈমুখ্যেন তৎফলভূতাং পরিতুষ্টিং তত্রৈব প্রতিলভমানঃ স্থিতপ্রজ্ঞব্যপদেশভাগীত্যর্থঃ ॥ ৫৫ ॥

রামানুজ।—বৃত্তিবিশেষকথনেন স্বরূপমভিব্যক্তং ভবতীতি বৃত্তিবিশেষ উচ্যতে প্রজহাতীতি। আত্মন্যেবাত্মনা মনসাত্মৈকাবলম্বনেন তুষ্টঃ তেন তোষেণ তদ্ব্যতিরিক্তান্ সর্ব্বান্ মনোগতান্ কামান্ যদা প্রকর্ষেণ জহাতি তদায়ং স্থিতপ্রজ্ঞ উচ্যতে, জ্ঞাননিষ্ঠাকাষ্ঠেয়ম্ ॥ ৫৫ ॥

হনুমান্।—অতস্তাস্তেব সাধনানি ভগবানুবাচ, প্রজহাতীতি। প্রকর্ষেণ জহাতি পরিত্যজতি যদা কামান্ নিষ্ঠাত্মান্ হেয়ার্থমনোগতান্ যদপি প্রতিষ্ঠানাপন্নতেব প্রত্যগাত্মস্বরূপ এব আত্মনা স্বেনৈব বাহ্যলাভনিরপেক্ষস্তুষ্টঃ পরমার্থদর্শনামৃতরসলাভেনান্যস্মাদলং ভবতি ন

প্রত্যয়বান্ স্থিতপ্রজ্ঞঃ স্থিতা প্রজ্ঞা আত্মনাত্মবিবেকজা প্রজ্ঞা যস্য স স্থিতপ্রজ্ঞঃ বিদ্বাংস্তদোচ্যতে, ইত্যুক্তপুত্রবিত্তলাভঃ সংন্যাসী আত্মারাম আত্মক্রীড়াবান্ স্থিতপ্রজ্ঞ ইত্যর্থঃ ॥ ৫৫ ॥

**শ্রীধর।**—অত্র চ যানি সাধকস্য জ্ঞানসাধনানি তান্যেব স্বাভাবিকানি সিদ্ধস্য লক্ষণানি, অতঃ সিদ্ধস্য লক্ষ্যস্য লক্ষণানি কথয়ন্নেবান্তরঙ্গানি জ্ঞানসাধনান্যাহ যাবদধ্যায়সমাপ্তি, তত্র প্রথম প্রশ্নস্যোত্তরমাহ প্রজহাতীতি দ্বাভ্যাম্। মনসি স্থিতান্ কামান্ যদা প্রকর্ষেণ জহাতি। ত্যাগে হেতুমাহ আত্মনীতি। আত্মন্যেব স্বস্মিন্নেব পরমানন্দরূপ আত্মনা স্বয়মেব তুষ্ট ইত্যাত্মারামঃ সন্ যদা ক্ষুদ্রবিষয়াভিলাষাংস্ত্যজতি তদা তেন লক্ষণেন মুনিঃ স্থিতপ্রজ্ঞ উচ্যতে ॥ ৫৫ ॥

**বলদেব।**—এবং পৃষ্টো ভগবান্ ক্রমেণ চতুর্ণামুত্তরমাহ যাবদধ্যায়পূর্ত্তি। তত্র প্রথমস্যাহ প্রজহাতীত্যেকেন। হে পার্থ যদা মনোগতান্ মনসি স্থিতান্ কামান্ সর্ব্বান্ প্রজহাতি সন্ত্যজতি তদা স্থিতপ্রজ্ঞ উচ্যতে। কামানাং মনোধর্ম্মত্বাৎ পরিত্যাগো যুক্তঃ। আত্মধর্ম্মত্বে দুঃশক্যঃ স স্যাদ্বহ্ন্যুষ্ণ্যাদীনামিবেতি ভাবঃ। নন্বু শুষ্ককাষ্ঠবৎ কথং তিষ্ঠতীতি চেৎ তত্রাহ আত্মন্যেবেতি। আত্মনি প্রত্যাহৃতে মনসি ভাসমানেন স্বপ্রকাশানন্দরূপেণাত্মনা স্বরূপেণ তুষ্টঃ পরিতৃপ্তঃ ক্ষুদ্রবিষয়াভিলাষান্ সংত্যজ্যাত্মানন্দারামঃ সমাধিস্থঃ স্থিতপ্রজ্ঞ ইত্যর্থঃ। "আত্মা পুংসি স্বভাবেঽপি প্রযত্নমনসোরপি। ধৃতাবপি মনীষায়াং শরীরব্রহ্মণোরপি॥" ইতি মেদিনীকারঃ। ব্রহ্ম চাত্র জীবেশ্বরান্যতরদ্গ্রাহ্যম্ ॥ ৫৫ ॥

**মধুসূদন।**—এতেষাং চতুর্ণাং প্রশ্নানাং ক্রমেণোত্তরং শ্রীভগবানুবাচ যাবদধ্যায়সমাপ্তি, প্রজহাতীতি। কামান্ কামসঙ্কল্পাদীন্ মনোবৃত্তিবিশেষান্, প্রমাণবিপর্য্যয়বিকল্পনিদ্রাস্মৃতি-ভেদেন তন্ত্রান্তরে পঞ্চধাপ্রপঞ্চিতান্ সর্ব্বান্ নিরবশেষান্ প্রকর্ষেণ কারণবাধেন যদা জহাতি পরিত্যজতি সর্ব্ববৃত্তিশূন্য এব যদা ভবতি স্থিতপ্রজ্ঞস্তদোচ্যতে সমাধিস্থ ইতি শেষঃ। কামনামনাত্মধর্ম্মত্বেন পরিত্যাগযোগ্যত্বমাহ মনোগতানিতি। যদি হ্যাত্মধর্ম্মাঃ স্যুঃ তদা ন ত্যক্তুং শক্যেরন্ বহ্ন্যৌষ্ণ্যবৎ স্বাভাবিকত্বাৎ মনসস্তু ধর্ম্মা এতে অতস্তৎপরিত্যাগেন পরিত্যক্তুং শক্যা এবেত্যর্থঃ। নন্বু স্থিতপ্রজ্ঞস্য মুখপ্রসাদলিঙ্গগম্যঃ সন্তোষবিশেষঃ, প্রতীয়তে স কথং সর্ব্বকাম-পরিত্যাগে স্যাদিত্যত আহ। আত্মন্যেব পরমানন্দরূপে ন ত্বনাত্মনি তুচ্ছে আত্মনা স্বপ্রকাশ-চিদ্রূপেণ ভাসমানে ন তু বৃত্ত্যা তুষ্টঃ পরিতৃপ্তঃ পরমপুরুষার্থলাভাৎ, তথাচ শ্রুতিঃ, "যদা সর্ব্বে প্রমুচ্যন্তে কামা যেঽস্য হৃদি শ্রিতাঃ। অথ মর্ত্ত্যো ভবত্যত্র মৃতো ব্রহ্ম সমশ্নুতে" ইতি। তথাচ সমাধিস্থঃ স্থিতপ্রজ্ঞ এবং বিধৈর্লক্ষণবাচিভিঃ শব্দৈর্ভাষ্যত ইতি প্রথমপ্রশ্নস্যোত্তরম্ ॥ ৫৫ ॥

**নীলকণ্ঠ।**—এতেষাং ক্রমেণোত্তরাণ্যাহ শ্রীভগবান্ প্রজহাতীত্যাদিনা। অত্রযান্যেব কৃতার্থলক্ষণানি তানি জ্ঞানসাধানীতি মযা উপদিশ্যন্তে স্থিতপ্রজ্ঞ লক্ষণানি তেষামকৃতার্থেষু যত্নসাধ্যত্বাৎ কৃতার্থেষু স্বাভাবিকত্বাৎ, যথোক্তং, "উৎপন্নাত্মপ্রবোধস্য ত্বদ্বেষ্টৃত্বাদয়ো গুণাঃ।

তরঙ্গায়মুতত্তত্ত ন তু সাধকরূপিণঃ” ইতি। যদায়ং যোগী সর্ব্বান্ স্থূলসূক্ষ্মকারণশরীরভোগ্যান্ কামান্ কাম্যমানান বিষয়ান্ প্রকর্ষেণ সমূলং জহাতি ত্যজতি, কীদৃশান্ কামান্ মনোগতান্ মনস্যেব সঙ্কল্পবিকল্পাত্মকে স্থিতান্ ন তু বহিঃ। যথোক্তমস্মৎপাদাচার্য্যৈঃ, “দোষনিমিত্তং রূপাদয়ো বিষয়াঃ সঙ্কল্পবিকল্পকৃতাঃ” ইতি তত্র স্থূলানাং কামানাং ত্যাগ একান্তসেবনমাত্রাদ্ভবতীতি স স্বধীয়ানেব বিলীনকরণগ্রামস্য সমনস্কস্য জাগ্রদ্বাসনাময়াঃ স্বপ্নে যে কামাঃ স্ফুরন্তি তেষামপি ত্যাগো ভগবদ্ধ্যানাদিরূপসদ্বাসনাভ্যাসবলেন ভবতি। যেতুপসংহৃতকরণস্য সম্প্রজ্ঞাতসমাধিকালে দিব্যাঃ কামনাঃ সঙ্কল্পমাত্রোপগতা মহরবিন্দাদিষু প্রসিদ্ধাস্তেষামপি ত্যাগোঽসম্প্রজ্ঞাতসমাধ্যভ্যাসবলেন ভবতি এবং ত্রিবিধান্ কামান্ ত্যক্ত্বা আত্মন্যেবাখণ্ডৈকরসে আত্মনা স্বেনৈব স্বরূপানন্দেন তুষ্টো বাহ্যবিষয়নিরপেক্ষো যদা ভবতি তদায়ং স্থিতপ্রজ্ঞ ইত্যুচ্যতে ॥ ৫৫ ॥

**বিশ্বনাথ।**—চতুর্ণাং প্রশ্নানাং ক্রমেণোত্তরমাহ প্রজহাতীতি যাবদধ্যায়সমাপ্তি। সর্ব্বানিতি কস্মিন্নপ্যর্থে যস্য কিঞ্চিন্মাত্রোঽপি নাভিলাষ ইত্যর্থঃ। মনোগতানিতি কামানামাত্মধর্ম্মত্বেন পরিত্যাগে যোগ্যতা দর্শিতা। যদি তে হ্যাত্মধর্ম্মাঃ স্যুস্তদা তাংস্ত্যক্তুমশক্যেরন বহ্নেরৌষ্ণ্যবদিতি ভাবঃ। অত্র হেতুঃ আত্মনি প্রত্যাহৃতে মনসি প্রাপ্তো য আত্মা আনন্দরূপস্তেন তুষ্টঃ। তথাচ শ্রুতিঃ, “যদা সর্ব্বে প্রমুচ্যন্তে কামা যস্য হৃদি স্থিতাঃ। অথ মর্ত্ত্যোঽমৃতো ভবত্যত্র ব্রহ্ম সমশ্নুতে” ইতি ॥ ৫৫ ॥

**তাৎপর্য্য।**—অর্জ্জুন কৃত প্রশ্নের উত্তরস্বরূপে শ্রীভগবান্ এই স্থান হইতে অধ্যায় সমাপ্তি পর্য্যন্ত বিভিন্নভাবে স্থিতপ্রজ্ঞের লক্ষণ নির্দ্দেশ করিতেছেন। সঙ্কল্পাদি মনোবৃত্তিবিশেষের নাম কাম; শাস্ত্রান্তরে প্রমাণ, বিপর্য্যয়, বিকল্প, নিদ্রা, স্মৃতি* ভেদে কাম পঞ্চবিধ বলিয়া উক্ত হইয়াছে।

* বৃত্তয়ঃ পঞ্চতয্যঃ ॥ ৫ ॥ যেরূপ ছাঁচের উপর কোন দ্রবীভূত ধাতু ঢালিয়া দিলে তাহা ছাঁচের ঠিক অনুরূপ আকার গ্রহণ করে, সেইরূপ রূপ রসাদি বাহ্য বিষয়ের সংযোগে জীবের অন্তঃকরণের যে পরিণাম বিশেষ হয়, বা অন্তঃকরণ সেই সংযুক্ত বিষয়ের যে আকারে ঠিক পরিণত হয়, তাহাই সাধারণতঃ পরিণাম জ্ঞান বলিয়া উল্লিখিত হয়; পরন্তু যোগশাস্ত্রে তাহাই “বৃত্তি” বলিয়া অভিহিত হয়। সেই মনোবৃত্তি প্রধানতঃ পাঁচ ভাগে বিভক্ত। যথা; প্রমাণ বিপর্য্যয় বিকল্প নিদ্রা স্মৃতয়ঃ ॥৬॥ প্রমাণ বৃত্তি, বিপর্য্যয় বৃত্তি, বিকল্পবৃত্তি, নিদ্রা বৃত্তি, এবং স্মৃতি বৃত্তি। তন্মধ্যে প্রমাণ বৃত্তি যথা; প্রত্যক্ষানুমানাগমাঃ প্রমাণানি ॥ ৭ ॥ প্রত্যক্ষ, অনুমান ও আগম ত্রিবিধ প্রমাণ বৃত্তি (৩০৭—৩১০।) বিপর্য্যয়। যথা; বিপর্য্যয়ো মিথ্যাজ্ঞানমতদ্রূপপ্রতিষ্ঠম্ ॥৮॥ যাহার যাহা পারমার্থিক রূপ, তাহাই তাহার “তদ্রূপ”। যাহা তদ্রূপে থাকে না তাহারই নাম “অতদ্রূপ প্রতিষ্ঠিত”। (বস্তু যৎ পারমার্থিকং রূপং তস্মিন্ ন প্রতিতিষ্ঠতীতি অতদ্রূপপ্রতিষ্ঠম্) অতদ্রূপ প্রতিষ্ঠিত এমন যে মিথ্যাজ্ঞান তাহার নাম “বিপর্য্যয়”। অর্থাৎ যাহা বাস্তবিক যে পদার্থ নহে, তাহাকে সেই পদার্থ বলিয়া যে মিথ্যাজ্ঞান সমুদ্ভূত হয়, তাহার নাম “বিপর্য্যয়”;

সাধক এই কাম সমূহকে যখন সম্পূর্ণরূপ নিরবশেষভাবে পরিত্যাগ করিয়া সর্ব্বমনোবৃত্তি-বিহীন হন, তখনই তাঁহাকে স্থিতপ্রজ্ঞ বলা যায়। কামনা কখনই আত্মার ধর্ম্ম নহে, তাহা মনেরই ধর্ম্ম, সুতরাং তাহা পরিত্যাগেরই যোগ্য। যদি কাম আত্মার ধর্ম্ম হইত, তাহা হইলে কখনই পরিত্যাগ করা যাইত না। অগ্নির উষ্ণতা স্বাভাবিক, সুতরাং অপরিহার্য্য। কামনাসমূহ তদ্রূপ আত্মার স্বাভাবিক ধর্ম্ম হইলে অবশ্যই অপরিহার্য্য হইত। তাহা মনেরই ধর্ম্ম, সুতরাং তাহা বর্জ্জন করিলে সহজেই বর্জ্জন করিতে পারা যায়। কিন্তু সর্ব্বকামনা পরিত্যক্ত স্থিতপ্রজ্ঞ মহাপুরুষের বদনমণ্ডল নিরন্তর

যেরূপ রজ্জু সর্প, বারি মরীচিকা, শুক্তি রজত প্রভৃতি। এই বিপর্য্যয়েরই নামান্তর ভ্রম, অধ্যাস প্রভৃতি। বিপর্য্যয় বৃত্তি প্রমাণ বৃত্তির ঠিক বিপরীত বৃত্তি বিশেষ। বিকল্প যথা; শব্দজ্ঞানানুপাতী বস্তুশূন্যো বিকল্পঃ ॥ ৯ ॥ বস্তু শূন্য অর্থাৎ বস্তু নাই অথচ শব্দজন্য যে একরূপ মনের বৃত্তি জন্মায়, সেই মনোবৃত্তির নাম "বিকল্প"; যেরূপ কাক-দন্ত, কূর্ম্মরোম, অশ্বডিম্ব, আকাশ-কুসুম, নরবিষাণ, শশশৃঙ্গ প্রভৃতি। বাস্তবিক কাকদন্তাদি কোন বস্তু না থাকিলেও কেবল শব্দজন্য যে একরূপ মনোবৃত্তি সমুদ্ভূত হয়, তাহারই নাম "বিকল্প"। পূর্ব্বোক্ত বিপর্য্যয়ের বাধ হইতে পারে, কিন্তু বিকল্পের বাধ হইতে পারে না, সুতরাং বিকল্প বিপর্য্যয় হইতে ভিন্ন। নিদ্রা। যথা; অভাব প্রত্যয়ালম্বনা বৃত্তিনিদ্রা ॥ ১০ ॥ (কার্য্যং প্রতি অয়তে গচ্ছতীতি প্রত্যয়ঃ কারণম্। অভাবে জাগ্রৎস্বপ্নবৃত্তীনাং প্রাবল্যে কারণং তমঃ, তদেব আলম্বনং বিষয়ো যস্যাঃ সা তথোক্তা বৃত্তিনিদ্রেত্যুচ্যতে।) প্রত্যয় শব্দের অর্থ কারণ; জাগ্রৎ ও স্বপ্নবৃত্তির অভাবে অর্থাৎ প্রকৃষ্টরূপ লয়াবস্থার কারণ (প্রত্যয়) কে?—না তমঃ (গুণ)। সেই তমঃ যে বৃত্তির আলম্বন অর্থাৎ বিষয় সেই মনোবৃত্তির নাম "নিদ্রা"। মন নিদ্রাবস্থায় তমঃ বা অজ্ঞানকেই বিষয় করে, অর্থাৎ নিদ্রাবস্থায় মন অজ্ঞানাকারে আকারিত হয়, কারণ নিদ্রোত্থিত ব্যক্তি বলে যে, "আমি ঘুমাইয়াছিলাম, কিছুই জানিতে পারি নাই।" তমোগুণ প্রকাশাত্মক সত্ত্বগুণের আবরক বলিয়া নিদ্রাবস্থায় অজ্ঞান ব্যতিরিক্ত কোনরূপ বিষয়ের জ্ঞান হয় না। স্মৃতি। যথা; অনুভূত বিষয়াসম্প্রমোষঃ স্মৃতিঃ ॥ ১১ ॥ যে বিষয় একবার অনুভব করা হইয়াছে, তাহার যে অসম্প্রমোষ (অন্যের চুরি না করা অর্থাৎ সংস্কার দ্বারা যে বুদ্ধিতে উপস্থিতি তাহার নাম "স্মৃতি"। যেরূপ "সেই আমার মা," "আহা সেই মধুর সঙ্গীত" ইত্যাদি। অর্থাৎ জাগ্রদবস্থায় যে সমস্ত বিষয় অনুভব করা যায়, মনে তাহার সংস্কার বা শক্তি বিশেষ আবদ্ধ থাকে। উদ্বোধক উপস্থিত হইলেই সেই সংস্কার প্রবল হইয়া সেই পূর্ব্বানুভূত বিষয়ের স্বরূপ পুনরায় মনে উদিত করিয়া দেয়। এই পূর্ব্বানুভূত বিষয়ের পুনরুদিত মনোবৃত্তি বিশেষের নামই স্মৃতি। হস্তিপক (মাহুত) দর্শন হস্তিদর্শনের উদ্বোধক, অর্থাৎ পূর্ব্ব দৃষ্ট হস্তির যে সংস্কার চিত্তে আবদ্ধ থাকে, হস্তি না থাকিলেও কেবল মাত্র মাহুতকে দেখিয়াই সেই সংস্কার প্রবল হইয়া পূর্ব্বদৃষ্ট সেই হস্তীর স্বরূপ চিত্তে পুনরুদিত করিয়া দেয়; হস্তিবিষয়ক এই প্রকার সমুদিত মনোবৃত্তির নামই হস্তি স্মৃতি। সুষুপ্তিকালীন (নিদ্রাকালীন) অজ্ঞানের অনুভবও এই স্মৃতির সাহায্যেই হইয়া থাকে, কারণ পূর্ব্বে অর্থাৎ সুষুপ্ত অবস্থায় অজ্ঞান অনুভূত না হইলে জাগ্রদবস্থায় তাহার স্মৃতি হইত না।

[পাতঞ্জল দর্শন—সমাধিপাদ]—শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

পরমানন্দে সমুদ্ভাসিত বলিয়া প্রতীত হয়। তিনি সর্ব্বকামনা পরিশূন্য হইলে কখনই এরূপ সম্ভব হয় না ; এই আশঙ্কার উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন, যাঁহার পরমাত্মজ্ঞান হইয়াছে, তিনিই পরম পুরুষার্থ লাভের অধিকারী হইয়াছেন। পরমার্থ দর্শনামৃত উপভোগ জনিত পরমানন্দে তিনি নিরন্তর আত্মারাম। পরিত্যক্ত পুত্র-কলত্র-বিত্তাদি-বাহ্য সুখ সাধক যাবতীয় পদার্থই তদীয় অলৌকিক প্রসন্নতার তুলনায় নিরতিশয় তুচ্ছ। শ্রুতি বলিয়াছেন, "যখন হৃদয়স্থিত সকল কামনা বিমুক্ত হয়, তখন পুরুষ মর্ত্ত্যধামে অমরত্ব লাভ করিয়া ব্রহ্মকে উপভোগ করে।" এইরূপ লক্ষণাক্রান্ত মহাত্মাকেই সমাধিস্থ স্থিতপ্রজ্ঞ বলা যায়। এতদ্দ্বারা অর্জ্জুনের প্রথম প্রশ্নের উত্তর প্রদত্ত হইল ॥ ৫৫ ॥

——•:•:•——

দুঃখেষ্বনুদ্বিগ্নমনাঃ সুখেষু বিগতস্পৃহঃ।
বীতরাগভয়ক্রোধঃ স্থিতধীর্মুনিরুচ্যতে ॥ ৫৬ ॥

অন্বয়।—দুঃখেষু (আধ্যাত্মিকাদিষু দুঃখত্রয়েষু) অনুদ্বিগ্নমনাঃ (অক্ষুভিতচিত্তঃ) সুখেষু (সুখসাধকবস্তুষু প্রাপ্তেষু) বিগতস্পৃহঃ (তৃষ্ণাদিরহিতঃ) বীতরাগভয়ক্রোধঃ (বিগতপ্রীতিভীতিকোপঃ) মুনিঃ (সংন্যাসী) স্থিতধীঃ (স্থিতপ্রজ্ঞঃ) উচ্যতে ॥ ৫৬ ॥

প্রতিশব্দ।—দুঃখসমূহে অনাকুলিত চিত্ত সুখ-সমূহে আকাঙ্ক্ষা-শূন্য প্রীতি-ভীতি-কোপ বিরহিত সন্ন্যাসী স্থিতপ্রজ্ঞ কথিত হন ॥ ৫৬ ॥

ব্যাখ্যা।—সাংসারিক দুঃখসমূহ যাহার প্রশান্ত হৃদয়কে বিচঞ্চল করিতে পারে না, সুখবিধায়ক বস্তু লাভার্থ যাহার চিত্ত আকাঙ্ক্ষায় উত্তেজিত হয় না এবং যিনি আসক্তি ভীতি ও ক্রোধকে হৃদয় হইতে নির্ব্বাসিত করিয়াছেন, তাদৃশ সন্ন্যাসীকে স্থিতপ্রজ্ঞ বলে ॥ ৫৬ ॥

শঙ্করাচার্য্য।—কিঞ্চ দুঃখেষ্বিতি। দুঃখেষ্বাধ্যাত্মিকাদিষু প্রাপ্তেষু নোদ্বিগ্নং ন প্রক্ষুভিতং দুঃখপ্রাপ্তৌ মনো যস্য সোঽয়মনুদ্বিগ্নমনাঃ তথা সুখেষু প্রাপ্তেষু বিগতা স্পৃহা তৃষ্ণা যস্য নাগ্নিরিবেন্ধনাদ্যাধানে সুখান্যনুবিবর্দ্ধতে স বিগতস্পৃহঃ বীতরাগভয়ক্রোধঃ রাগশ্চ ভয়ঞ্চ ক্রোধশ্চ

রাগভয়ক্রোধাঃ, বীতা বিগতা রাগভয়ক্রোধাঃ যস্মাৎ স বীতরাগভয়ক্রোধঃ স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞো মুনিঃ সংন্যাসী তদোচ্যতে ॥ ৫৬ ॥

আনন্দগিরি।—লক্ষণভেদানুবাদদ্বারা বিবিদিষোরেব কর্ত্তব্যান্তরমুপদিশতি কিঞ্চেতি। জ্বরশিরোরোগাদিকৃতানি দুঃখান্যাধ্যাত্মিকানি আদিশব্দেনাধিভৌতিকানি ব্যাঘ্রসর্পাদিপ্রযুক্তান্যাধিদৈবিকানি চাতিবাতবর্ষাদিনিমিত্তানি দুঃখানি গৃহ্যন্তে, তেষুপলব্ধেষপি নোদ্বিগ্নং মনো যস্য স তথেতি সম্বন্ধঃ। নোদ্বিগ্নমিত্যেতদ্ব্যাচষ্টে ন প্রক্ষুভিতমিতি। দুঃখানামুক্তানাং প্রাপ্তৌ পরিহারাক্ষমস্য তদনুভবপরিভাবিতং দুঃখমুদ্বেগস্তেন সহিতং মনো যস্য ন ভবতি স তথেত্যাহ দুঃখপ্রাপ্তাবিতি। মনো যস্য নোদ্বিগ্নমিত পূর্ব্বেণ সম্বন্ধঃ সুখান্যপি দুঃখবৎ ত্রিবিধানীতি মত্বা তথেত্যুক্তং তেষু প্রাপ্তেষু সৎসু তেভ্যো বিগতাস্পৃহা তৃষ্ণা যস্য স বিগতস্পৃহ ইতি যোজনা। অজ্ঞস্য হি প্রাপ্তানি সুখান্যনু বিবর্দ্ধতে তৃষ্ণা. বিদুষস্তু নৈবমিত্যত্র বৈধর্ম্ম্যদৃষ্টান্তমাহ নাগ্নিরিবেতি। যথা হি দাহ্যস্যেন্ধনাদেরাধানে বহ্নির্বিবর্দ্ধতে, যথাজ্ঞস্য সুখান্যুপগতান্যনু বিবর্দ্ধমানাপি তৃষ্ণা, বিদুষো ন তান্যনু বিবর্দ্ধতে, ন হি বহ্নিরদাহ্যমুপগতমপি দগ্ধুং বিবৃদ্ধিমধিগচ্ছতি তেন জিজ্ঞাসুনা সুখদুঃখয়োস্তুল্যত্বেন ন কর্ত্তব্যাবিত্যর্থঃ। রাগাদয়স্তু তেন কর্ত্তব্যা ন ভবন্তীত্যাহ বীতেতি। অনুভূতাভিনিবেশে বিষয়েষু রঞ্জনাত্মকতৃষ্ণাভেদো রাগঃ, পরেণাপকৃতস্য গাত্রনেত্রাদিবিকারকারণং ভয়ং, ক্রোধস্তু পরবশীকৃত্যাত্মানং স্বপরাপকারপ্রবৃত্তিহেতুর্বুদ্ধিবৃত্তিবিশেষঃ। অন্যতে ইতি মুনিরাত্মবিদিত্যঙ্গীকৃত্যাহ সংন্যাসীতি। সুখদুঃখাদিবিষয়তৃষ্ণাদেরাগাদেশ্চাভাবাং বস্থা তদেত্যুচ্যতে ॥ ৫৬ ॥

রামানুজ।—অনন্তরং জ্ঞাননিষ্ঠস্য ততোঽর্ব্বাচীনা অদূরবিপ্রকৃষ্টাবস্থোচ্যতে দুঃখেষ্বিতি। প্রিয়বিশ্লেষাদিদুঃখনিমিত্তেষুপস্থিতেষনুদ্বিগ্নমনাঃ ন দুঃখী ভবতি। সুখেষু বিগতস্পৃহঃ প্রিয়েষু সন্নিহিতেষপি নিস্পৃহঃ, বীতরাগভয়ক্রোধ অনাগতেষু স্পৃহা রাগস্তদ্রহিতঃ প্রিয়বিশ্লেষাপ্রিয়াগমনহেতুঃ দর্শন নিমিত্তং দুঃখং ভয়ং তদ্রহিতঃ, প্রিয়বিশ্লেষাপ্রিয়াগমন হেতুভূত চেতনান্তরগত দুঃখ হেতুঃ স্বমনোবিকারঃ ক্রোধস্তদ্রহিতঃ এবংভূতো মুনিরাত্মমননশীলঃ স্থিতপ্রজ্ঞ উচ্যতে ॥ ৫৬ ॥

হনুমান্।—কিঞ্চ দুঃখেষ্বিতি। দুঃখেষ্বাধ্যাত্মিকাদিষু অনুদ্বিগ্নমপ্রক্ষুভিতং মনো যস্য সোঽনুদ্বিগ্নমনাঃ, তথা সুখেষু প্রাপ্তেষু বিগতা স্পৃহা তৃষ্ণা যস্য নাগ্নেরিবেন্ধনাদ্যাধানেন সুখান্যনুবর্দ্ধতে স বিগতস্পৃহঃ বীতরাগভয়ক্রোধঃ রাগশ্চ ভয়ঞ্চ ক্রোধশ্চ বিগতা যস্মাৎ স বীতরাগভয়ক্রোধঃ স্থিতপ্রজ্ঞঃ মুনির্মননশীলস্তদোচ্যতে ॥ ৫৬ ॥

শ্রীধর।—কিঞ্চ দুঃখেষ্বিতি। দুঃখেষু প্রাপ্তেষ্বপি অনুদ্বিগ্নমক্ষুভিতং মনো যস্য সঃ সুখেষু বিগতা স্পৃহা যস্য সঃ। তত্র হেতুর্বীতা অপগতা রাগভয়ক্রোধা যস্মাৎ, অতএব স্থিতধীঃ, স মুনিঃ স্থিতধীরুচ্যতে ॥ ৫৬ ॥

বলদেব।—অথ যুধিষ্ঠিরঃ স্থিতপ্রজ্ঞঃ কিং ভাষেতেত্যস্যোত্তরমাহ দুঃখেষ্বিতি আধ্যাত্মিকাধিদৈবিকাধিভৌতিকাদিষু দুঃখেষু সমুপস্থিতেষু সৎসু অনুদ্বিগ্নমনাঃ প্রারব্ধফলান্যমূনি অবশ্যভোক্

ভোক্তব্যানীতি কেনচিৎ পৃষ্টঃ স্বগতং বা ব্রুবন্ তেভ্যো নোদ্বিজত ইত্যর্থঃ। সুখেষু চোত্তমাহারসৎকারাদিনা সমুপস্থিতেষু বিগতস্পৃহস্তৃষ্ণাশূন্যঃ প্রারব্ধাকৃষ্টান্যমূনি ময়াবশ্যং ভোক্তব্যানীতি কেনচিৎ পৃষ্টঃ স্বগতং বা ব্রুবন্ তৈরুপস্থিতৈঃ প্রহৃষ্টমুখো ন ভবতীত্যর্থঃ। বীতেতি বীতরাগঃ কমনীয়েষু প্রীতিশূন্যঃ, বীতভয়ঃ বিষয়াপহর্ত্তৃষু প্রাপ্তেষু দুর্ব্বলস্য মমৈতানি ধর্ম্মার্থাপহর্ত্তৃণি সন্তু ইতি দৈন্যশূন্যঃ। বীতক্রোধঃ তেষ্বেব প্রবলস্য মমৈতানি তুচ্ছৈর্ভবদ্ভিঃ কথমপহর্ত্তব্যানীতি ক্রোধশূন্যশ্চ। এবংবিধো মুনিরাত্মমননশীলঃ স্থিতপ্রজ্ঞ ইত্যর্থঃ। ইত্থং ব্যাহৃতবান্ পরান্ প্রতি স্বগতং বা বদন্নুদ্বেগো নিঃস্পৃহত্বাদিকঞ্চ প্রভাষেত ইত্যুত্তরম্॥ ৫৬॥

মধুসূদন।—ইদানীং ব্যুত্থিতচিত্তস্য স্থিতপ্রজ্ঞস্য ভাষণোপবেশনগমনানি মূঢজনবিলক্ষণানি, ব্যাখ্যেয়ানি তত্র কিং প্রভাষেতেত্যস্যোত্তরমাহ দ্বাভ্যাং দুঃখেষ্বিতি। দুঃখানি ত্রিবিধানি শোকমোহজ্বরশিরোরোগাদিনিমিত্তান্যাধ্যাত্মিকানি, ব্যাঘ্রসর্পাদিপ্রযুক্তান্যাধিভৌতিকানি, অতিবাতাতিবৃষ্ট্যাদিহেতুকান্যাধিদৈবিকানি, তেষু দুঃখেষু রজঃপরিণামসন্তাপাত্মকচিত্তবৃত্তিবিশেষেষু প্রারব্ধপাপকর্ম্মপ্রাপিতেষু নোদ্বিগ্নং দুঃখপরিহারাক্ষমতয়া ব্যাকুলং ন ভবতি মনো যস্য সোঽনুদ্বিগ্নমনাঃ, অবিবেকিনো হি দুঃখপ্রাপ্তৌ সত্যামহো পাপোঽহং ধিঙ্মাং দুরাত্মানমেতাদৃশদুঃখভাগিনং কো মে দুঃখমীদৃশং নিরাকুর্য্যাদিত্যনুতাপাত্মকো ভ্রান্তিরূপস্তামসশ্চিত্তবৃত্তিবিশেষ উদ্বেগাখ্যো জায়তে, যদ্যয়ং পাপানুষ্ঠানসময়ে স্যাৎ তদা তৎপ্রবৃত্তিপ্রতিবন্ধকত্বেন সফলঃ স্যাৎ, ভোগকালে তু ভবন্ কারণে সতি কার্য্যস্যোচ্ছেত্তুমশক্যত্বান্নিষ্প্রয়োজনো দুঃখকারণে সত্যপি কিমিতি মম দুঃখং জায়তে ইতি অবিবেকভ্রমরূপত্বান্ন বিবেকিনঃ স্থিতপ্রজ্ঞস্য সম্ভবতি, দুঃখমাত্রং হি প্রারব্ধকর্ম্মণা প্রাপ্যতে নতু তদুত্তরকালীনো ভ্রমোঽপি। ননু দুঃখান্তঃকরণাৎ সোঽপি প্রারব্ধকর্ম্মান্তরেণ প্রাপ্যতামিতি চেৎ ন স্থিতপ্রজ্ঞস্য ভ্রমোপাদানাজ্ঞাননাশেন ভ্রমাসম্ভবাৎ তজ্জন্যদুঃখপ্রাপকপ্রারব্ধাভাবাৎ। যথা কথঞ্চিদ্দেহযাত্রামাত্রনির্ব্বাহকপ্রারব্ধকর্ম্মফলস্য ভ্রমাভাসেঽপি বাধিতানুবৃত্ত্যোপপত্তেরিতি বিস্তরেণাগ্রে বক্ষ্যতে। তথা সুখেষু সত্ত্বপরিণামরূপপ্রীত্যাত্মকচিত্তবৃত্তিবিশেষেষু ত্রিবিধেষু প্রারব্ধপুণ্যকর্ম্মপ্রাপিতেষু বিগতস্পৃহঃ আগামিতজ্জাতীয়সুখস্পৃহারহিতঃ। স্পৃহা হি নাম সুখানুভবকালে তজ্জাতীয়সুখস্য কারণং ধর্ম্মমননুষ্ঠায় বৃথৈব তদাকাঙ্ক্ষারূপা তৃষ্ণা তামসী চিত্তবৃত্তিভ্রান্তিরেব, সা চাবিবেকেন এব জায়তে। ন হি কারণাভাবে কার্য্যং ভবিতুমর্হতি. অতো যথা সতি কারণে কার্য্যং মা ভূদিতি বৃথাকাঙ্ক্ষারূপ উদ্বেগো বিবেকিনো ন সম্ভবতি, তথৈবাসতি কারণে কার্য্যং ভূয়াদিতি বৃথাকাঙ্ক্ষারূপা তৃষ্ণাত্মিকা স্পৃহাপি নোপপদ্যতে প্রারব্ধকর্ম্মণঃ সুখমাত্রপ্রাপকত্বাৎ, হর্ষাত্মিকা বা চিত্তবৃত্তিঃ স্পৃহাশব্দেনোক্তা, সাপি ভ্রান্তিরেবাহো ধন্যোঽহং, যস্য মমেদৃশং সুখমুপস্থিতং, কো বা ময়া তুল্যোঽস্তি ভুবনে, কেনোপায়েন মমেদৃশং সুখং ন বিচ্ছিদ্যেত ইত্যেবমাত্মিকোৎফুল্লতারূপা তামসী চিত্তবৃত্তিঃ, অতএবোক্তং ভাষ্যে "নাগ্নিরিবেন্ধনাদ্যাধানে যঃ সুখান্যনুবিবর্দ্ধতে, স বিগতস্পৃহঃ" ইতি। বক্ষ্যতি চ "ন প্রহৃষ্যেৎ প্রিয়ং প্রাপ্য নোদ্বিজেৎ প্রাপ্য চাপ্রিয়ম্" ইতি। সাপি ন বিবেকিনঃ সম্ভবতি

প্রাপ্তিত্বাৎ, তথা বীতরাগভয়ক্রোধঃ রাগঃ শোভনাধ্যাসনিবন্ধনো বিষয়েষু রঞ্জনাত্মকশ্চিত্তবৃত্তিবিশেষোৎপন্নাভিনিবেশরূপঃ রাগবিষয়ো যস্য বিনাশকে সমুপস্থিতে তন্নিবারণাসামর্থ্যমাত্মনো মন্যমানস্য দৈন্যাত্মকশ্চিত্তবৃত্তিবিশেষো ভয়ং, এবং রাগবিষয়বিনাশকে সমুপস্থিতে তন্নিবারণসামর্থ্যমাত্মনো মন্যমানস্যাভিজ্বলনাত্মকশ্চিত্তবৃত্তিবিশেষঃ ক্রোধঃ, তে সর্ব্বে বিপর্য্যয়রূপত্বাৎ বিগতা যস্মাৎ স তথা, এতাদৃশো মুনির্ম্মননশীলঃ সন্ন্যাসী স্থিতপ্রজ্ঞ উচ্যতে এবং লক্ষণঃ স্থিতধীঃ স্বানুভবপ্রকটনেন শিষ্যশিক্ষার্থমনুদ্বেগনিস্পৃহত্বাদিবাচঃ প্রভাষতে ইত্যন্বয় উক্তঃ। এবঞ্চান্যোঽপি মুমুক্ষুর্দুঃখেনোদ্বিজেৎ, সুখেন প্রহৃষ্যেৎ রাগভয়ক্রোধরহিতশ্চ ভবেদিত্যভিপ্রায়ঃ॥ ৫৬॥

নীলকণ্ঠ।—দুঃখেষু শস্ত্রপাতাদিষু দুঃখসাধনেষু প্রাপ্তেষপ্যনুদ্বিগ্নমনা অচঞ্চলমনাঃ, বক্ষ্যতি চ, "যস্মিন্ স্থিতো ন দুঃখেন গুরুণাপি বিচাল্যতে" ইতি, সুখসাধনেষু স্রক্চন্দনাদিষু প্রাপ্তেষপি বিগতস্পৃহো নিবৃত্তিস্বাস্তবতি, অতএব বীতাঃ রাগভয়ক্রোধা যস্মাৎ স তথা, ন হি তস্যামবস্থায়াং রাগাদয়ো দুঃখাদয়ো বা সম্ভবন্তি, এবংবিধঃ সমাধিস্থঃ স্থিতধীঃ স্থিতপ্রজ্ঞ উচ্যতে॥ ৫৬॥

বিশ্বনাথ।—কিং প্রভাষেতেত্যস্য উত্তরমাহ দুঃখেষ্বিতি দ্বাভ্যাম্। দুঃখেষু ক্ষুৎপিপাসাজ্বরশিরোরোগাদিষ্বাধ্যাত্মিকেষু, সর্পব্যাঘ্রাদ্যুত্থিতেষ্বাধিভৌতিকেষু, অতিবাতবৃষ্ট্যাদ্যুত্থিতেষ্বাধিদৈবিকেষু, উপস্থিতেষ্বনুদ্বিগ্নমনাঃ প্রারব্ধং দুঃখমিদং ময়াবশ্যং ভোক্তব্যমিতি স্বগতং কেনচিৎ পৃষ্টঃ সন্ স্পষ্টঞ্চ ব্রুবন্ ন দুঃখে উদ্বিজতে ইত্যর্থঃ। তস্য তাদৃশমুখবিক্রিয়াভাব এবানুদ্বেগলিঙ্গং সুধিয়া গম্যম্। কৃত্রিমানুদ্বেগলিঙ্গবাংস্তু কপটী সুধিয়া পরিচিতো ভ্রষ্ট এবোচ্যতে ইতি ভাবঃ। এবং সুখেষপ্যুপস্থিতেষু বিগতস্পৃহ ইতি প্রারব্ধমিদমবশ্যভোগ্যমিতি স্বগতং স্পষ্টঞ্চ ব্রুবাণস্য তস্য সুখস্পৃহারাহিত্যলিঙ্গং সুধিয়া গম্যমে বেতিভাবঃ। ততল্লিঙ্গমেব স্পষ্টীকৃত্য দর্শয়তি। বীতো বিগতো রাগোঽনুরাগঃ সুখেষু বীতং ভয়ং স্বভোক্তৃত্বাদ্যাঘ্রাদিভ্যঃ বীতঃ ক্রোধঃ স্বহন্তৃষু বন্ধুজনেষু যস্য সঃ। যথৈবাদিভরতস্য দেব্যাঃ পার্শ্বং প্রাপিতস্য স্বচ্ছেদচিকীর্ষোর্বৃষলরাজাৎ ন ভয়ং নাপি তত্র ক্রোধোঽভূদিতি॥ ৫৬॥

তাৎপর্য্য।—এক্ষণে শ্রীভগবান্ ব্যুত্থিত স্থিতপ্রজ্ঞের প্রসঙ্গ অবতারিত করিতেছেন। ভাষণ, উপবেশন এবং গমনাগমন সমাধিস্থ যোগীর পক্ষে কখনই সম্ভবপর নহে, তাঁহার ব্যুত্থিত দশাতেই এ সকল ঘটিতে পারে। সুতরাং ব্যুত্থিতযোগীর এই সকল কার্য্য বিষয়ক বিবরণ এক্ষণে বক্তব্য। এই শ্লোক এবং ইহার পরিবর্ত্তী শ্লোকে তাহাই বিবৃত হইতেছে।

দুঃখ ত্রিবিধ (১৭৫ পৃষ্ঠা দেখ), শোক-মোহাদি জন্য মানসিক এবং জ্বর-শিরোরোগাদি জন্য শারীরিক বিকারকে আধ্যাত্মিক দুঃখ বলে, ব্যাঘ্র-সর্পাদি প্রযুক্ত দুঃখকে আধিভৌতিক বলে। এবং অতিবৃষ্ট্যা

অতিবৃষ্ট্যাদি হেতুক দুঃখকে আধিদৈবিক বলে। রজোগুণের পরিণাম স্বরূপ সন্তাপপ্রদ দুঃখসমূহ কেবল চিত্তবৃত্তি বিশেষ মাত্র। যাঁহারা জ্ঞানী, তাঁহারা সম্যগ্ রূপে অবগত আছেন যে, প্রারব্ধ পাপ কর্ম্মের ফল স্বরূপে এই দুঃখের ভার মনুষ্যকে বহন করিতে হয়। ইহা পরিহার করিবার ক্ষমতা নাই জানিয়া, তাঁহারা কখনই তজ্জন্য ব্যাকুল বা উদ্বিগ্ন হন না। যাহারা অবিবেকী তাহারা দুঃখ উপস্থিত হইলে, আপনাকে দুঃখভাগী জানিয়া, শত শত ধিক্কার প্রদান করিয়া থাকে এবং কে আমার এই দুঃখ নিরাকৃত করিবে ইত্যাদি ভ্রান্তির বশবর্ত্তী হইয়া, উদ্বেগরূপ তামস চিত্ত-বৃত্তির অধীন হয়। বিবেকিগণ মনে করেন, যদি পাপানুষ্ঠানকালে এতাদৃশ চিন্তা উপস্থিত হইত, তাহা হইলে সেই পাপ প্রবৃত্তির প্রতিবন্ধক হইত। কিন্তু যথাসময়ে অনুতাপ উপস্থিত না হইয়া, অধুনা সেই অনুষ্ঠিত পাপের পরিণাম স্বরূপ দুঃখভোগকালে কৃত কার্য্যের উচ্ছেদ সম্পূর্ণ অসম্ভব; সুতরাং অবিবেক নিবন্ধন ভ্রমাত্মক উদ্বেগ সর্ব্বথা নিষ্প্রয়োজন। দুঃখমাত্রই প্রারব্ধ কর্ম্মের ফল স্বরূপে উপস্থিত হইয়া থাকে। স্থিতপ্রজ্ঞ যোগীভ্রমের উপাদান-স্বরূপ অজ্ঞাননাশ-হেতু ভ্রান্তি-সম্ভাবনা-বিরহিত; সুতরাং তজ্জন্য দুঃখ-বিধায়ক প্রারব্ধ-পরিশূন্য। সত্ত্বগুণের পরিণাম স্বরূপ প্রীতিপ্রদ চিত্ত-বৃত্তি-বিশেষকে সুখ বলে, তাহাও ত্রিবিধ। দুঃখ যেমন প্রারব্ধ পাপ কর্ম্মের পরিণাম, সুখও সেইরূপ প্রারব্ধ পুণ্য কর্ম্মের পরিণাম। যোগিগণ সুখ-বিষয়ে স্পৃহা রহিত। সুখ ভোগকালে তজ্জাতীয় সুখ-প্রাপ্তির আকাঙ্ক্ষায় অবিবেকিগণের হৃদয়ে ধর্ম্মানুষ্ঠানে ব্যাপৃত হইবার নিমিত্ত তৃষ্ণা বা স্পৃহা-রূপা তামসী চিত্তবৃত্তির উদ্ভব হয়। কিন্তু বিবেকিগণের হৃদয়ে এতাদৃশী সুখাকাঙ্ক্ষারূপা তৃষ্ণাত্মিকা স্পৃহা কখনই স্থান পায় না। অহো আমি ধন্য, আমার এইরূপ অসুলভ সুখ উপস্থিত হইয়াছে, ত্রিভুবনে আমার সমান আর কে আছে, ইত্যাকারা আত্মোৎফুল্লতারূপা তামসী চিত্তবৃত্তি কেবল ভ্রান্তিময়ী। এ সকল প্রদীপ্ত পাবকে ইন্ধন সংযোগের ন্যায়, ক্রমশঃ সুখেচ্ছার পরিবর্দ্ধন করে মাত্র। যোগী ব্যক্তি এতাদৃশ সুখ-স্পৃহা-পরিশূন্য। শাস্ত্রে উক্ত হইয়াছে "প্রিয়-প্রাপ্তি-জনিত হর্ষ বিরহিত এবং অপ্রিয়-প্রাপ্তি জনিত উদ্বেগ-শূন্য।" যোগী পুরুষ রাগ ভয় বা ক্রোধেরও বশীভূত নহেন। বিষয় বিশেষে রঞ্জনাত্মক চিত্তবৃত্তি জনিত যে অভিনিবেশ তাহারই নাম

বলদেব।—প্রসাদে সতি কিং স্যাদিত্যাহ প্রসাদ ইতি। অস্য যোগিনো মনঃপ্রসাদে সতি সর্ব্বেষাং প্রকৃতিসংসর্গকৃতানাং দুঃখানাং হানিরুপজায়তে। প্রসন্নচেতসঃ স্বাত্মযাথাত্ম্যবিষয়া বুদ্ধিঃ পর্য্যবতিষ্ঠতে স্থিরা ভবতি॥ ৬৫॥

মধুসূদন।—প্রসাদমধিগচ্ছতীত্যুক্তং, তত্র প্রসাদে সতি কিং স্যাদিত্যুচ্যতে প্রসাদ ইতি। চিত্তস্য প্রসাদে স্বচ্ছস্বরূপে সতি সর্ব্বদুঃখানামাধ্যাত্মিকাদীনামজ্ঞানবিলসিতানাং হানির্ব্বিনাশোঽস্য যতেরুপজায়তে, হি যস্মাৎ প্রসন্নচেতসো যতেরাশু শীঘ্রমেব বুদ্ধির্ব্রহ্মাত্মৈক্যাকারা পর্য্যবতিষ্ঠতে পরি সমন্তাদবতিষ্ঠতে স্থিরা ভবতি বিপরীতভাবনাদিপ্রতিবন্ধাভাবাৎ, ততশ্চ প্রসাদে সতি বুদ্ধিপর্য্যবস্থানং, ততস্তদ্বিরোধ্যজ্ঞাননিবৃত্তিস্ততঃ তৎকার্য্যসকলদুঃখহানিরিতি ক্রমেঽপি প্রসাদে যত্নাধিক্যায় সর্ব্বদুঃখহানিকরত্বকথনমিতি ন বিরোধঃ॥ ৬৫॥

নীলকণ্ঠ।—কিঞ্চ প্রসাদ ইতি। চিত্তস্য প্রসাদে হি অস্য পুংসঃ সর্ব্বদুঃখানাং কামমূলকানাং কামাভাবাৎ হানিঃ পরিহারো জায়তে, কামানুদয়ে হেতুমাহ প্রসন্নেতি। হি যস্মাৎ প্রসন্নচেতসঃ পুংসো বুদ্ধির্ব্রহ্মাত্মৈক্যনিশ্চয়ঃ আশু শীঘ্রং পর্য্যবতিষ্ঠতে সুদৃঢ়ো ভবতি, তস্মিংশ্চ সতি প্রাপ্যাভাবান্ন কামোদয় ইত্যর্থঃ॥ ৬৫॥

বিশ্বনাথ।—মানসবিষয়গ্রহণাভাবে সতি স্ববশ্যৈরিন্দ্রিয়ৈর্বিষয়গ্রহণেঽপি ন দোষ ইতি বদন্ স্থিতপ্রজ্ঞো ব্রজেত কিং ইত্যস্যোত্তরমাহ রাগেতি। বিধেয়ো বচনে স্থিত আত্মা মনো যস্য সঃ। "বিধেয়ো বিনয়গ্রাহী বচনে স্থিত আশ্রয়ঃ। বশ্যঃ প্রণেয়ো নিভৃতবিনীত-প্রশ্রিতাঃ সমাঃ" ইত্যমরঃ। প্রসাদমধিগচ্ছতীত্যেতাদৃশস্যাধিকারিণো বিষয়গ্রহণমপি ন দোষ ইতি কিং বক্তব্যং প্রত্যুত গুণ এবেতি। স্থিতপ্রজ্ঞস্য বিষয়ত্যাগস্বীকারাবেব আসনব্রজনে, তে উভে অপি তস্য ভদ্রে ইতি ভাবঃ। বুদ্ধিঃ পর্য্যবতিষ্ঠতে সর্ব্বতোভাবেন স্বাভীষ্টং প্রতি স্থিরীভবতীতি বিষয়গ্রহণাভাবাদপি সমুচিতবিষয়গ্রহণং তস্য সুখমিতি ভাবঃ। প্রসন্নচেতস ইতি চিত্তপ্রসাদো ভক্ত্যৈবেতি জ্ঞেয়ম্। তয়া বিনা তু ন চিত্তপ্রসাদ ইতি প্রথমস্কন্ধে এব দপঞ্চিতম্। কৃতবেদাস্তশাস্ত্রস্যাপি ব্যাসস্যাপ্রসন্নচিত্তস্য শ্রীনারদোপদিষ্টয়া ভক্ত্যৈব চিত্তপ্রসাদদৃষ্টেঃ॥ ৬৪। ৬৫॥

তাৎপর্য্য।—পূর্ব্বশ্লোকে উক্ত হইয়াছে, যাঁহার অন্তঃকরণ বশীভূত তিনি 'প্রসাদমধিগচ্ছতি' অর্থাৎ প্রসন্নতার অধিকারী হন। অর্জ্জুন যদি জিজ্ঞাসা করেন, এই প্রসন্নতার অধিকারী হইলে কি লাভ সম্ভাবিত? এই কল্পিত প্রশ্নের উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন। চিত্তের প্রসন্নতারূপ স্বচ্ছত্ব ও স্বাস্থ্য উপস্থিত হইলে সেই সন্ন্যাসী মহাপুরুষের আধ্যাত্মিকাদি সর্ব্বপ্রকার দুঃখ নির্ম্মূলিত হইয়া যায়। কারণ প্রসন্নচিত্ত পুরুষের বুদ্ধি, ব্রহ্ম ও আত্মাকে অভেদ জ্ঞান করিয়া, আকাশের ন্যায়

অচঞ্চল ভাবে সর্ব্বত্র পরিব্যাপ্ত অথচ স্থির ভাবাপন্ন হইয়া থাকে। চিত্তের প্রসন্নতা জন্মিলে সাংসারিক বিরুদ্ধ-ভাবনা-প্রবাহ নিরুদ্ধ হইয়া যায়। সুতরাং বুদ্ধি বিচলিত হইবার কোনই কারণ থাকে না। অতএব পরিদৃষ্ট হইতেছে যে, প্রসন্নতা জন্মিলে বুদ্ধির স্থিরতা হয়, তাহা হইতে অজ্ঞানের নিবৃত্তি হয়, তাহা হইতে অজ্ঞান-বিলসিত যাবতীয় দুঃখের বিনাশ হয়। সুতরাং প্রসন্নতা লাভের নিমিত্ত যত্নাধিক্য হইলে ক্রমশঃ সর্ব্বদুঃখের নিবৃত্তি হইবে, একথা কখনই অসঙ্গত নহে॥ ৬৫॥

নাস্তি বুদ্ধিরযুক্তস্য ন চাযুক্তস্য ভাবনা।
ন চাভাবয়তঃ শান্তিরশান্তস্য কুতঃ সুখম্॥ ৬৬॥

অন্বয়।—অযুক্তস্য ( অবশীকৃতান্তঃকরণস্য, অসমাহিতস্য ) বুদ্ধিঃ ( বিচারজন্যা আত্মবিষয়া প্রজ্ঞা ) ন অস্তি ( বিদ্যতে ) অযুক্তস্য ভাবনা ( আত্মাভিনিবেশরূপধ্যানং ) চ ন [ অস্তি ] অভাবয়তঃ ( আত্মাভিনিবেশমকুর্ব্বতঃ ) শান্তিঃ ( চিত্তোপরমঃ ) চ ন [ অস্তি ] অশান্তস্য ( শান্তিবিরহিতস্য ) সুখং ( মোক্ষানন্দঃ ) কুতঃ ( কস্মাৎ সম্ভব ইতি শেষঃ)॥ ৬৬॥

প্রতিশব্দ।—অসমাহিত-চিত্তের প্রজ্ঞা নাই অসমাহিত-চিত্তের আত্মাভিনিবেশরূপ ধ্যান নাই, আত্মাভিনিবেশ-বিরহিতের শান্তি নাই শান্তি-বিহীনের সুখ কোথায়॥ ৬৬॥

ব্যাখ্যা।—যে ব্যক্তির অন্তঃকরণ বশীভূত হয় নাই, তাহার আত্মস্বরূপ ব্রহ্ম-বিষয়ক জ্ঞান কখনই থাকিতে পারে না এবং আত্ম-স্বরূপ ব্রহ্মজ্ঞানে তাহার চিত্তও কখন অভিনিবিষ্ট হইতে পারে না। যে ব্যক্তির চিত্ত অভিনিবিষ্ট হয় না তাহার শান্তি অসম্ভব এবং তাদৃশ শান্তি-বিহীন ব্যক্তির মোক্ষানন্দরূপ সুখ কখনই সম্ভব নহে॥ ৬৬॥

শঙ্করাচার্য্য।—সেয়ং প্রসন্নতা স্তূয়তে নাস্তীতি। নাস্তি ন বিদ্যতে ন ভবতীত্যর্থঃ বুদ্ধিরাত্মস্বরূপবিষয়া অযুক্তস্যাসমাহিতান্তঃকরণস্য, ন চাযুক্তস্যেতি ন চাস্য অযুক্তস্য ভাবনা আত্মজ্ঞানাভিনিবেশঃ, তথা চ নাস্য ভাবয়তঃ আত্মজ্ঞানাভিনিবেশমকুর্ব্বতঃ শান্তিরুপশমো ন

বিদ্যতে অশান্তস্য কুতঃ সুখম্। ইন্দ্রিয়াণাং বিষয়সেবাতৃষ্ণাতো নিবৃত্তির্যা তৎসুখং, ন বিষয়-বিষয়া তৃষ্ণা, দুঃখমেব হি সা, ন তৃষ্ণায়াং সত্যাং সুখস্য গন্ধমাত্রমপি উৎপদ্যত ইত্যর্থঃ ॥ ৬৬ ॥

আনন্দগিরি।—কিং পুনঃ সত্ত্বশুদ্ধ্যৈব যথোক্তবুদ্ধিঃ সিদ্ধ্যতি নেত্যাহ সেয়মিতি। অসমাহিতস্যাপি বুদ্ধিমাত্রমুৎপদ্যমানং প্রতিভাতীত্যাশঙ্ক্য বিশিনষ্টি আত্মস্বরূপেতি। ন হি বিক্ষিপ্তচিত্তস্যাত্মস্বরূপবিষয়া বুদ্ধিরুদেতুমর্হতীত্যত্র হেতুমাহ ন চেতি। আত্মজ্ঞানে শব্দাদাপাততো জাতে স্মৃতিসন্তানানুকরণং সাক্ষাৎকারার্থমভিনিবেশো ভাবনেতি চোচ্যতে। ন চাগো বিক্ষিপ্তবুদ্ধেঃ সিধ্যতীতি হেত্বর্থং বিবক্ষিত্বাহ আত্মজ্ঞানেতি। ভাবনাদ্বারা সাক্ষাৎকারাভাবেঽপি কা ক্ষতিরিত্যাশঙ্ক্যাহ তথেতি। অসমাহিতস্য ভাবনাভাবাদিতি যাবৎ। আত্মজ্ঞানাৎঽজ্ঞাতে শ্রবণাদ্যাবৃত্তিরূপাং স্মৃতিমনাতন্বানস্যাপরোক্ষবুদ্ধ্যভাবেনানর্থনিবৃত্তিঃ সিধ্যতীত্যাহ উপশম ইতি। অনিবৃত্তানর্থস্য পরমানন্দসাগরাদ্বিভক্তস্য সংসারবারিধৌ নিমগ্নস্য সুখাবির্ভাবো ন সম্ভবতীত্যাহ অশান্তস্যেতি। তস্যাপি বিষয়সেবিনো বৈষয়িকং সুখং সম্ভবতীত্যাশঙ্ক্যাহ ইন্দ্রিয়াণাং হীতি। তৃষ্ণাক্ষয়স্য শাস্ত্রপ্রসিদ্ধমানুভবিকসুখত্বাদিতি হিশব্দঃ। বিষয়সেবা তৃষ্ণয়াপি বিষয়োপভোগদ্বারা সুখমুপলব্ধমিত্যাশঙ্ক্যাহ দুঃখমেবেতি। তত্রাপি হিশব্দোঽনুভবাবদ্যোতী। তদেব স্পষ্টয়তি নেত্যাদিনা ॥ ৬৬ ॥

রামানুজ।—ময়ি সংন্যস্তমনোরহিতস্য প্রযত্নেনেন্দ্রিয়দমনে প্রবৃত্তস্য কদাচিদপি বিবিক্তাত্মবিষয়া বুদ্ধির্ন সেৎস্যতি। অতএব তস্য তদ্ভাবনা চ ন সম্ভবতি। বিবিক্তাত্মানমভাবয়তো বিষয়স্পৃহা শান্তির্ন ভবতি। অশান্তস্য বিষয়স্পৃহাযুক্তস্য কুতো নিত্যানিরতিশয়সুখপ্রাপ্তিঃ ॥ ৬৬ ॥

হনুমান্।—নাস্তীতি। ন বিদ্যতে সেয়ং প্রসন্না বুদ্ধিরাত্মস্বরূপবিষয়া অযুক্তস্যাসমাহিতস্য, ন চাযুক্তস্য ভাবনা আত্মজ্ঞানাভিনিবেশো ভাবনা, নচাভাবয়তঃ শান্তিঃ, অভাবয়তঃ আত্মজ্ঞানাভিনিবেশশূন্যস্য শান্তিরুপশমো ন বিদ্যতে, অশান্তস্যানুপরতেন্দ্রিয়স্য কুতঃ সুখং ইন্দ্রিয়াণাং বিষয়তৃষ্ণাতো নিবৃত্তিসুখং ন, বিষয়তৃষ্ণা দুঃখমেব হি বিষয়তৃষ্ণায়াং সত্যাং ন সুখস্য গন্ধমাত্রমপ্যুপপদ্যতে ॥ ৬৬ ॥

শ্রীধর।—ইন্দ্রিয়নিগ্রহস্য স্থিতপ্রজ্ঞতাসাধনত্বং ব্যতিরেকমুখেনোপপাদয়তি নাস্তীতি। অযুক্তস্যাবশীকৃতেন্দ্রিয়স্য নাস্তি বুদ্ধিঃ শাস্ত্রাচার্য্যোপদেশাভ্যামাত্মবিষয়া বুদ্ধিঃ প্রজ্ঞৈব নোৎপদ্যতে, কুতস্তস্যাঃ প্রতিষ্ঠা বার্ত্তা ইত্যত্রাহ ন চেতি। ন চাযুক্তস্য ভাবনা ধ্যানং, ভাবনয়া হি বুদ্ধেরাত্মনি প্রতিষ্ঠা ভবতি, সা চাযুক্তস্য যতো নাস্তি। ন চাভাবয়ত আত্মধ্যানমকুর্ব্বতঃ শান্তিরাত্মনি চিত্তোপরমঃ, অশান্তস্য কুতঃ সুখং মোক্ষানন্দ ইত্যর্থঃ ॥ ৬৬ ॥

বলদেব।—পূর্ব্বোক্তমর্থং ব্যতিরেকমুখেনাহ নাস্তীতি। অযুক্তস্যাযোগিনো মন-

নিবেশিতমনসো বুদ্ধিরুক্তলক্ষণা নাস্তি ন ভবতি। অতএব তস্য ভাবনা তাদৃগাত্মচিন্তাপি নাস্তি। তাদৃশমাত্মানমভাবয়তঃ শান্তির্বিষয়তৃষ্ণানিবৃত্তির্নাস্তি। অশান্তস্য তৎতৃষ্ণাকুলস্য সুখং স্বপ্রকাশানন্দাত্মানুভবলক্ষণং কুতঃ স্যাৎ॥ ৬৬॥

মধুসূদন।—ইমমেবার্থং ব্যতিরেকমুখেন দ্রঢ়য়তি নাস্তি বুদ্ধিরিতি। অযুক্তস্যাজিতচিত্তস্য বুদ্ধিরাত্মবিষয়া শ্রবণমননাখ্যবেদান্তবিচারজন্যা নাস্তি নোৎপদ্যতে তদবুদ্ধ্যভাবে ন চাযুক্তস্য ভাবনা নিদিধ্যাসনাত্মিকা বিজাতীয়প্রত্যয়ানন্তরিতসজাতীয়প্রত্যয়প্রবাহরূপা। (সর্ব্বত্র নঞোঽনুষঙ্গোঽনেনান্বয়ঃ।) ন চাভাবয়ত আত্মানং শান্তিঃ সকার্য্যাবিদ্যানিবৃত্তিরূপা বেদান্তবাক্যজন্যা ব্রহ্মাত্মৈক্যসাক্ষাৎকৃতিঃ অশান্তস্যাত্মসাক্ষাৎকারশূন্যস্য কুতঃ সুখং মোক্ষানন্দ ইত্যর্থঃ॥ ৬৬॥

নীলকণ্ঠ।—সমনস্কানামিন্দ্রিয়াণামনিগ্রহে দোষ উক্তো বুদ্ধেরপর্য্যবস্থানে কো দোষ ইত্যত আহ নাস্তীতি। অযুক্তস্য শ্রবণমননয়োরনাসক্তস্য বুদ্ধির্ব্রহ্মাত্মৈক্যনিশ্চয়ো নাস্তি প্রমাণবিষয়াসম্ভাবনায়াঃ প্রমেয়বিষয়াসম্ভাবনায়াশ্চানিরাসাৎ, তথা অযুক্তস্য অসমাহিতমনসঃ ভাবনা ব্রহ্মাকারান্তঃকরণবৃত্তিপ্রবাহো নাস্তি, মনসশ্চাঞ্চল্যেন বুদ্ধেরপি চাঞ্চল্যাৎ, অভাবয়তো ধ্যানমকুর্ব্বতঃ শান্তিঃ সর্ব্বদুঃখোপরমশ্চ নাস্তি চেতসোঽনবস্থিতত্বেন দুঃখাবশ্যম্ভাবাৎ অশান্তস্যানুপরতসর্ব্বদুঃখস্য সুখং প্রত্যগব্রহ্মানন্দাত্মকং কুতঃ ন কুতশ্চিৎ দুঃখিত্বাদেব (আদ্যং অযুক্তস্যেতি পদং বুদ্ধির্যোগে ইত্যস্য রূপং, দ্বিতীয়ে যুক্ত সমাধাবিত্যস্য) তস্মাদ্বুদ্ধেঃ পর্য্যবস্থানমাবশ্যকম্॥৬৬॥

বিশ্বনাথ।—উক্তমর্থং ব্যতিরেকমুখেন দ্রঢ়য়তি নাস্তীতি। অযুক্তস্যাবশীকৃতমনসো বুদ্ধিরাত্মবিষয়িণী প্রজ্ঞা নাস্তি। অযুক্তস্য তাদৃশপ্রজ্ঞারহিতস্য ভাবনা পরমেশ্বরধ্যানঞ্চ। অভাবয়তঃ অকৃতধ্যানস্য শান্তির্বিষয়োপরমো নাস্তি। অশান্তস্য সুখং আত্মানন্দো ন॥ ৬৬॥

তাৎপর্য্য।—এক্ষণে ব্যতিরেক-মুখে স্থিতপ্রজ্ঞতার সাধনভূত ইন্দ্রিয়-নিগ্রহের বিষয় সমর্থিত হইতেছে। যাহার ইন্দ্রিয় সমূহ বশীকৃত নহে, তাহার শাস্ত্র-লব্ধ বা গুরূপদেশ-প্রাপ্ত শ্রবণ-মনন-রূপ বেদান্ত-বিচার-জনিত আত্ম-বিষয়িণী বুদ্ধি কখনই জন্মে না। এবং তাদৃশ ব্যক্তির নিদিধ্যাসনরূপ ভাবনাও কখন হয় না। এইরূপ ভাবনা দ্বারা মানবের বুদ্ধি ব্রহ্মরূপ আত্ম-বস্তুতে প্রতিষ্ঠিত হয়। অজিত-চিত্ত ব্যক্তি নিদিধ্যাসনে বঞ্চিত; সুতরাং তাহার আত্ম-জ্ঞান অসম্ভব। আত্ম-ধ্যান-বিমুখ ব্যক্তির চিত্তোপরম শান্তি অর্থাৎ অবিদ্যা-নিবৃত্তিরূপ বেদান্ত-বাক্যজনিত ব্রহ্ম ও আত্মার অভেদ-বোধরূপ চিত্তস্থৈর্য্য জন্মে না। এইরূপ ব্রহ্ম সাক্ষাৎকার স্বরূপ পরমানন্দ

বিরহিত অশান্ত ব্যক্তির মোক্ষানন্দরূপ পরমধনের অধিকারী হইবার কোনই সম্ভাবনা নাই। বিষয়তৃষ্ণা বিনিবৃত্ত না হইলে কখনই সুখ জন্মিতে পারে না। বিষয়-বিষয়িণী তৃষ্ণাকে অনেকে সুখ বলিয়া মনে করে বটে, কিন্তু তাহা দুঃখেরই কারণ। তাদৃশ বিষয়-তৃষ্ণায় প্রকৃত সুখের লেশ মাত্রও নাই। অতএব ইন্দ্রিয় নিগ্রহ না হইলে আত্মজ্ঞানরূপ সুখময়ী শান্তি ও তাহার পরিণাম স্বরূপ অতুলনীয় মোক্ষানন্দ কখনই আয়ত্তীকৃত হইতে পারে না ॥ ৬৬ ॥

—:•:—

ইন্দ্রিয়াণাং হি চরতাং যন্মনোঽনুবিধীয়তে।
তদস্য হরতি প্রজ্ঞাং বায়ুর্নাবমিবাম্ভসি ॥ ৬৭ ॥

অন্বয়।—হি (যস্মাৎ) চরতাং (বিষয়েষু প্রবর্ত্তমানানাং) ইন্দ্রিয়াণাং যৎ মনঃ অনুবিধীয়তে (অনুপ্রবর্ত্ততে) তৎ (মনঃ) অস্য (সাধকস্য) বায়ুঃ অম্ভসি (জলে) নাবং (নৌকাং) ইব প্রজ্ঞাং (বুদ্ধিং) হরতি (বিষয়বিক্ষিপ্তাং করোতি) ॥ ৬৭ ॥

প্রতিশব্দ।—যে-হেতু বিষয়-বিচরণশীল ইন্দ্রিয়গণের যে মন অনুগমন-করে, তাহা সাধক-পুরুষের বায়ু জলে নৌকার ন্যায় বুদ্ধি নাশ করে ॥ ৬৭ ॥

ব্যাখ্যা।—ইন্দ্রিয়গণ যখন বিষয়োপভোগে বিনিযুক্ত থাকে, তখন মন তাহাদের অনুগামী থাকে। কিন্তু সেই মন বায়ু যেমন জলমধ্যে নৌকাকে নিমজ্জিত করে, তদ্রূপ সাধন-পথাবলম্বী যতির বুদ্ধিকে বিষয়-বিক্ষিপ্ত করিয়া দেয় ॥ ৬৭ ॥

শঙ্করাচার্য্য।—অযুক্তস্য কস্মাদ্বুদ্ধির্নাস্তীত্যুচ্যতে ইন্দ্রিয়াণামিতি। ইন্দ্রিয়াণাং হি যস্মাৎ চরতাং স্ববিষয়েষু প্রবর্ত্তমানানাং যন্মনোঽনুবিধীয়তে অনুপ্রবর্ত্ততে তদিন্দ্রিয়বিষয়বিকল্পনেন প্রবৃত্তং মনোঽস্য যতের্হরতি প্রজ্ঞামাত্মানাত্মবিবেকজাং নাশয়তি, কথং, বায়ুর্নাবমিবাম্ভস্যুদকে জিগমিষতাং মার্গাদুদ্ধৃত্যোন্মার্গে যথা বায়ুর্নাবং প্রবর্ত্তয়ত্যেবমাত্মবিষয়াং প্রজ্ঞাং হৃত্বা মনোবিষয়াং করোতি ॥ ৬৭ ॥

আনন্দগিরি।—ব্যাকাঙ্ক্ষাবারা শ্লোকান্তরমুত্থাপয়তি অযুক্তস্যেতি। বিক্ষিপ্তচেতসো

ভাবনাভাবে সাক্ষাৎকারলক্ষণা বুদ্ধির্ন ভবতীতি হেত্বন্তরেণ সাধয়তি ইন্দ্রিয়াণামিতি। যৎপদোপাত্তং মন যৎপদেনাপি গৃহ্যতে, ইন্দ্রিয়াণাং শ্রোত্রাদীনাং বিষয়াঃ শব্দাদয়স্তেষাং বিকল্পনং মিথো মিশ্রয়া গ্রহণং তেনেতি যাবৎ। দৃষ্টান্তং ব্যাকরোতি উদক ইতি। যস্মাত্তস্মাদযুক্তস্য নোৎপদ্যতে বুদ্ধিরিতি যোজনা ॥ ৬৭ ॥

রামানুজ।—পুনরপ্যুক্তেন প্রকারেণেন্দ্রিয়নিয়মনমকুর্ব্বতোঽনর্থমাহ ইন্দ্রিয়াণামিতি। ইন্দ্রিয়াণাং বিষয়েষু চরতাং বিষয়েষু বর্ত্তমানানাং বর্ত্তনমনুবিধীয়তে পুরুষেণানুবর্ত্ত্যতে তন্মনোঽস্য বিবিক্তাত্মপ্রবণতাং প্রজ্ঞাং হরতি। বিষয়প্রবণতাং করোতীত্যর্থঃ, যথাম্ভসি নীয়মানাং নাবং প্রতিকূলো বায়ুর্হরতি ॥ ৬৭ ॥

হনুমান্।—অনুপরতেন্দ্রিয়স্য সুখং নাস্তি কস্মাদিত্যত্রাহ ইন্দ্রিয়াণামিতি। ইন্দ্রিয়াণাং হি যস্মাচ্চরতাং বিষয়েষু বর্ত্তমানানাং যন্মনোঽনুবিধীয়তে অনুবর্ত্ততে, তদস্য হরতি প্রজ্ঞাং হরতি, তদিন্দ্রিয়ং বিষয়বিকল্পনে প্রবৃত্তং মনঃ অস্য যতের্হরতি প্রজ্ঞাং আত্মানাত্মবিবেকজাং বায়ুর্নাবমিবাম্ভসি উদকে জিগমিষতাং মার্গাদুদ্ধৃত্য দুর্মার্গে যথা বায়ুর্নাবং প্রবর্ত্তয়তি ॥ ৬৭ ॥

শ্রীধর।—"নাস্তি বুদ্ধিরযুক্তস্য" ইত্যত্র হেতুমাহ ইন্দ্রিয়াণামিতি। ইন্দ্রিয়াণামবশীকৃতানাং স্বৈরং বিষয়েষু চরতাং মধ্যে যদেবৈকমিন্দ্রিয়ং মনোঽনুবিধীয়তে অবশীকৃতং সদিন্দ্রিয়েণ সহ গচ্ছতি তদেবৈকমিন্দ্রিয়মস্য মনসঃ পুরুষস্য বা প্রজ্ঞাং হরতি বিষয়বিক্ষিপ্তাং করোতি। কিমু বক্তব্যং বহূনি প্রজ্ঞাং হরন্তীতি। যথা প্রমত্তস্য কর্ণধারস্য নাবং বায়ুঃ সমুদ্রে সর্ব্বতঃ পরিভ্রাময়তি তদ্বদিতি ॥ ৬৭ ॥

বলদেব।—সন্নিবেশিতমনস্কস্যেন্দ্রিয়নিয়মনাভাবে দোষমাহ ইন্দ্রিয়াণামিতি। বিষয়েষু চরতামবিজিতানামিন্দ্রিয়াণাং মধ্যে যদেকং শ্রোত্রং বা চক্ষুর্বানুলক্ষ্যীকৃত্য মনো বিধীয়তে প্রবর্ত্ত্যতে তদেকমেবেন্দ্রিয়ং মনসানুগতস্য প্রবর্ত্তকস্য প্রজ্ঞাং বিবিক্তাত্মবিষয়াং হরত্যপনয়তি মনসস্তদ্বিষয়াকৃষ্টত্বাৎ। কিং পুনঃ সর্ব্বাণি তানীতি, প্রতিকূলো বায়ুর্যথাম্ভসি নীয়মানং নাবং তদ্বৎ ॥ ৬৭ ॥

মধুসূদন।—অযুক্তস্য কুতো নাস্তি বুদ্ধিরিত্যত আহ ইন্দ্রিয়াণামিতি। চরতাং স্বস্ববিষয়েষু প্রবর্ত্তমানানামবশীকৃতানামিন্দ্রিয়াণাং মধ্যে যদেকমপীন্দ্রিয়মনুলক্ষ্যীকৃত্য মনোঽনুবিধীয়তে প্রের্য্যতে প্রবর্ত্তত ইতি যাবৎ ( কর্ম্মকর্ত্তরি লকারঃ )। তদিন্দ্রিয়মেকমপি মনসানুসৃতং অস্য সাধকস্য মনসো বা প্রজ্ঞামাত্মবিষয়াং শাস্ত্রীয়াং হরতি অপনয়তি মনসস্তদ্বিষয়াবিষ্টত্বাৎ, যদৈকমপীন্দ্রিয়ং প্রজ্ঞাং হরতি, তদা সর্ব্বাণি হরন্তীতি কিমু বক্তব্যমিত্যর্থঃ। দৃষ্টান্তস্তু স্পষ্টঃ। অম্ভস্যেব বায়োর্নৌকাহরণসামর্থ্যম্ন তু ভুবীতি সূচয়িতুমম্ভসীত্যুক্তং। এবং দার্ষ্টান্তিকেঽপ্যম্ভঃস্থানীয়ে বিক্ষিপ্তচিত্তে সত্যেব প্রজ্ঞাহরণসামর্থ্যমিন্দ্রিয়স্য ন তু ভূস্থানীয়ে মনঃস্থৈর্য্যে ইতি সূচিতম্ ॥ ৬৭ ॥

নীলকণ্ঠ।—তদভাবে দোষমাহ ইন্দ্রিয়াণাং হীতি। হি যস্মাৎ ইন্দ্রিয়াণাং চরতাং

স্বস্ববিষয়েষু প্রবর্ত্তমানানাং ( কর্ম্মণি ষষ্ঠী ), যৎ রাগাদিকলুষিতং মনঃ তান্যন্থু লক্ষীকৃত্য বিধীয়তে প্রবর্ত্ত্যতে, ( কর্ম্মকর্ত্তরি লকারঃ ) প্রবর্ত্তত ইত্যর্থঃ, তৎ ইন্দ্রিয়ানুসারি মনঃ অস্য সাধকস্য প্রজ্ঞাং আত্মতত্ত্ববিষয়াং বুদ্ধিং হরতি তস্যা মনোহনুসারিত্বাৎ। দৃষ্টান্তঃ স্পষ্টার্থঃ। অন্যে তু ইন্দ্রিয়াণাং মধ্যে যদিন্দ্রিয়মনু লক্ষীকৃত্য মনঃ প্রবর্ত্ততে তদিন্দ্রিয়ং অস্য সাধকস্য মনসো বা প্রজ্ঞাং হরতীতি যোজয়ন্তি। আত্মবিষয়াং প্রজ্ঞাং হৃত্বা মনোবিষয়াং করোতীতি ভাষ্যমপ্যালোচনীয়ম্॥ ৬৭ ॥

**বিশ্বনাথ।**—অযুক্তস্য বুদ্ধির্নাস্তীত্যুপপাদয়তি নাস্তীতি। ইন্দ্রিয়াণাং স্বস্ববিষয়েষু চরতাং মধ্যে যন্মন একমিন্দ্রিয়ং অনুবিধীয়তে পুংসা সর্ব্বেন্দ্রিয়ানুবর্ত্তী ক্রিয়তে, তদেব মনঃ অস্য প্রজ্ঞাং বুদ্ধিং হরতি। যথাম্ভসি নীয়মানাং নাবং প্রতিকূলো বায়ুঃ॥ ৬৭॥

**তাৎপর্য্য।**—অজিত-চিত্ত ব্যক্তির বুদ্ধি নাই কেন, তাহারই হেতু প্রদর্শনার্থ এই শ্লোক অবতারিত হইয়াছে। অবশীকৃত ইন্দ্রিয় সমূহ স্বাধীনভাবে ঈপ্সিত বিষয়-রাজ্যে বিচরণ করে। যদি মন অবশীভূত হইয়া একটি ইন্দ্রিয়েরও অনুগামী হয়, অর্থাৎ ইন্দ্রিয়োপভুক্ত বিষয়-বিশেষ পরম সুখের নিদান জ্ঞান করিয়া, তাহাতেই অনুরক্ত হইয়া উঠে, তাহা হইলে সেই উন্নতি-কাম সাধন-পথাবলম্বিত পুরুষের আত্মবিষয়িণী বুদ্ধিকে বিনষ্ট করিয়া দেয়। মন ইন্দ্রিয়-বিশেষের সহিত বিষয় ভোগে উন্মত্ত হইলে, অগত্যা প্রজ্ঞা বিষয়-বিক্ষিপ্ত ও অকর্ম্মণ্য হইয়া পড়ে। যখন একমাত্র ইন্দ্রিয়ের প্রাবল্যে এতাদৃশ বিষম অনিষ্ট সম্ভাবিত, তখন সকল ইন্দ্রিয় স্বাধীনভাবে বিষয়-রাজ্যে বিচরণ করিতে পাইলে, মানবের সর্ব্বনাশ যে অবশ্যম্ভাবী একথা বলাই বাহুল্য। যেরূপ প্রমত্ত-কর্ণধার-পরিচালিত তরণী প্রভঞ্জন প্রভাবে বিশাল সমুদ্র-বক্ষে আন্দোলিত হইতে হইতে নানাদিকে পরিভ্রমণ করে, তদ্রূপ অজিত-চিত্ত ইন্দ্রিয়-পরায়ণ পুরুষের প্রজ্ঞা কার্য্য-জ্ঞানহীন কাণ্ডারীচালিত নৌকার ন্যায় বিষয় সাগরে পরিভ্রমণ করে। পূজ্যপাদ মধুসূদন সরস্বতী মহাশয় শ্লোকোক্ত নৌকা ও জল-ঘটিত দৃষ্টান্তের উপলক্ষে উল্লেখ করিয়াছেন যে, জলেই বায়ুর নৌকা নিমজ্জনের ক্ষমতা আছে, কিন্তু ভূমিতে নাই। এই কথা বুঝাইবার নিমিত্ত মূলে 'অম্ভসি' অর্থাৎ জলে এই পদ প্রযুক্ত হইয়াছে। যেহেতু জল-স্বরূপ মনশ্চাঞ্চল্যে বায়ু-স্বরূপ ইন্দ্রিয়ের প্রজ্ঞারূপ নৌকা-বিনাশ-ক্ষমতা পরিদৃষ্ট হয়; কিন্তু ভূমি-স্বরূপ মনঃ-স্থৈর্য্যে ইন্দ্রিয়রূপ বায়ুর প্রজ্ঞা নৌকা বিনাশের কোনই সম্ভাবনা নাই॥ ৬৭॥

তস্মাদ্ যস্য মহাবাহো নিগৃহীতানি সর্ব্বশঃ।
ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেভ্যস্তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা॥ ৬৮॥

অন্বয়।—মহাবাহো! (ভুজবল-সম্পন্ন বীর) তস্মাৎ যস্য ইন্দ্রিয়াণি ইন্দ্রিয়ার্থেভ্যঃ (শব্দাদিবিষয়েভ্যঃ) সর্ব্বশঃ (সর্ব্বপ্রকারৈঃ) নিগৃহীতানি (সংহৃতানি) তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা॥ ৬৮॥

প্রতিশব্দ।—বাহুবলশালিন্! অতএব যাঁহার ইন্দ্রিয়-সমূহ বিষয়-ব্যাপার-হইতে সর্ব্বপ্রকারে প্রত্যাহৃত তাঁহার প্রজ্ঞা স্থিরা॥ ৬৮॥

ব্যাখ্যা।—হে ভুজবল-পরাক্রান্ত সখে! এক্ষণে বুঝিয়া দেখ, যে পুরুষের ইন্দ্রিয় সমূহ ইন্দ্রিয়-ভোগ্য বিষয়-ব্যাপার হইতে বিনিবৃত্ত হইয়াছে, সেই জিতেন্দ্রিয় যোগীর বুদ্ধিই স্থিরভাবাপন্ন হইয়াছে॥৬৮॥

শঙ্করাচার্য্য।—"যততো হি" ইত্যুপন্যস্তস্যার্থস্যানেকধোপপত্তিমুক্ত্বা তঞ্চার্থমুপপাদ্যোপসংহরতি তস্মাদিতি। ইন্দ্রিয়াণাং প্রবৃত্তৌ দোষ উপপাদিতো যস্মাৎ তস্মাৎ যস্য যতেঃ হে মহাবাহো নিগৃহীতানি সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈর্মানসাদিভেদৈরিন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেভ্যঃ শব্দাদিভ্যস্তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা॥ ৬৮॥

আনন্দগিরি।—"যততো হি" ইত্যাদিশ্লোকাভ্যামুক্তস্যৈবার্থস্য প্রকৃতশ্লোকাভ্যামপি কথ্যমানত্বাদস্তি পুনরুক্তিরিত্যাশঙ্ক্য পরিহরতি যততো হীত্যাদিনা। "ধ্যায়তো বিষয়ান্" ইত্যাদীনামুপপত্তিবচনমুন্নেয়ম্। তচ্ছব্দাপেক্ষিতার্থোক্তিদ্বারা শ্লোকমবতারয়তি ইন্দ্রিয়াণামিতি। অসংস্থিতেন মনসা যস্মাদনুবিধীয়মানানীন্দ্রিয়াণি প্রগৃহ্য (প্রসহ্য ইতি বা পাঠঃ) প্রজ্ঞামপহরন্তি তস্মাদিতি যোজনা॥ ৬৮॥

রামানুজ।—তস্মাদুক্তেন প্রকারেণ শুভাশ্রয়ে ময়ি নিবিষ্টমনসো যস্যেন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেভ্যঃ সর্ব্বশো নিগৃহীতানি, তস্যৈবাত্মনি প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ভবতি॥ ৬৮॥

শ্রীধর।—ইন্দ্রিয়সংযমস্য স্থিতপ্রজ্ঞত্বেসাধনত্বং লক্ষণত্বঞ্চোক্তমুপসংহরতি তস্মাদিতি। সাধনত্বোপসংহারে তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ভবতীত্যর্থঃ। লক্ষণত্বোপসংহারে তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা জ্ঞাতব্যেত্যর্থঃ। মহাবাহো ইতি সম্বোধয়ন্ বৈরিনিগ্রহে সমর্থস্য তবাত্রাপি সামর্থ্যং ভবেদিতি সূচয়তি॥ ৬৮॥

বলদেব।—তস্মাদিতি। যস্মাৎ মন্নিষ্ঠমনসঃ, প্রতিষ্ঠিতাত্মনিষ্ঠা ভবতি। হে মহাবাহো ইতি যথা রিপূন্ নিগৃহ্লাসি তথেন্দ্রিয়াণি নিগৃহাণেত্যর্থঃ। এভিঃ শ্লোকৈর্ভগবন্নিবিষ্টতয়েন্দ্রিয়বিজয়ঃ স্থিতপ্রজ্ঞস্য সিদ্ধস্য স্বাভাবিকঃ। সাধকস্য তু সাধনভূত ইতি বোধ্যম্॥ ৬৮॥

**মধুসূদন।**—হি যস্মাৎ এবং তস্মাদিতি। সর্ব্বশঃ সর্ব্বাণি সমনস্কানি, হে মহাবাহো ইতি সম্বোধয়ন্ সর্ব্বশত্রুনিবারণক্ষমত্বাদিন্দ্রিয়শত্রুনিবারণেঽপি ত্বং ক্ষমোঽসীতি সূচয়তি। স্পষ্টমন্যৎ। তস্যেতি সিদ্ধস্য সাধকস্য চ পরামর্শঃ, ইন্দ্রিয়সংযমস্য স্থিতপ্রজ্ঞং প্রতি লক্ষণত্বস্য মুমুক্ষুং প্রতি প্রজ্ঞাসাধনত্বস্য চোপসংহরণীয়ত্বাৎ॥ ৬৮॥

**নীলকণ্ঠ।**—"যততোহ্যপি" ইত্যাত্রোপক্রান্তমর্থং বহুধা উপপাদ্য উপসংহরতি তস্মাদিতি। যস্মাদিন্দ্রিয়াধীনং মনো মনোঽনুগা চ প্রজ্ঞা, তস্মাৎ হে মহাবাহো যস্য যতেঃ ইন্দ্রিয়াণি সর্ব্বশঃ সর্ব্বপ্রাকারেণ স্বকারণেন মনসা সহিতানীতি যাবৎ, ইন্দ্রিয়ার্থেভ্যঃ শব্দাদিভ্যো নিগৃহীতানি ভবন্তি, তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতেতি বিদ্ধি॥ ৬৮॥

**বিশ্বনাথ।**—তস্মাদিতি। যস্য নিগৃহীতমনসঃ, হে মহাবাহো ইতি যথা শত্রূন্ নিগৃহ্লাসি তথা মনোঽপি নিগৃহাণেতি ভাবঃ॥ ৬৮॥

**তাৎপর্য্য।**—"যততো হ্যপি কৌন্তেয়" ইত্যাদি (২য় অধ্যায় ৬০ শ্লোক) হইতে ইন্দ্রিয় সংযম বিষয়ক বিবিধ উপদেশ প্রদান করিয়া, এক্ষণে শ্রীভগবান্ কথিত বাক্যের ভাবার্থ সঙ্কলন পূর্ব্বক উপসংহার করিতেছেন। ইন্দ্রিয় সমূহ অবশীভূত ও উচ্ছৃঙ্খল হইলে অশেষ অনর্থপাতের সম্ভাবনা। অতএব হে সখে, যে পুরুষ, সর্ব্বতোভাবে স্বকীয় ইন্দ্রিয় নিচয়কে আয়ত্তীকৃত করিয়া, যাবতীয় ইন্দ্রিয়োপভোগ্য বিষয়-ব্যাপার হইতে তাহাদিগকে নিগ্রহ সহকারে নিবৃত্ত করিয়াছেন, অর্থাৎ কোন ভোগ-লালসাতেই যাঁহার ইন্দ্রিয় সমূহ কখনই বিচলিত হয় না, সেই পুরুষের বুদ্ধিই যথার্থ স্থিরভাবাপন্ন হইয়াছে। মূলোক্ত 'মহাবাহো' এই সম্বোধন পদ দ্বারা ইহাই সূচিত হইতেছে যে, তুমি সর্ব্ব-শত্রু-নিগ্রহে সমর্থ; ইন্দ্রিয়-রূপ পরম শত্রুগণকেও নিগ্রহ কর। মূলোক্ত "তস্য" অর্থাৎ তাঁহার এই পদ দ্বারা সিদ্ধ এবং সাধক উভয়েই লক্ষিত হইতেছে। স্থিতপ্রজ্ঞ সিদ্ধ পুরুষের সম্বন্ধে ইন্দ্রিয়-সংযমরূপ লক্ষণ দ্বারা, তিনি স্বাভিলষিত স্থানে উপনীত হইয়াছেন, ইহাই সমর্থিত হইল এবং মুমুক্ষু সাধকের সম্বন্ধে প্রজ্ঞা স্থিরীকরণার্থ ইন্দ্রিয় নিগ্রহের প্রয়োজনীয়তা সমর্থিত হইল। এইরূপে সিদ্ধ ও সাধক উভয়ের পক্ষেই ইন্দ্রিয় সংযমের অপরিহার্য্যতা প্রতিপাদন করিয়া, শ্রীভগবান্ এই প্রসঙ্গের উপসংহার করিলেন॥ ৬৮॥

——•:•:•——

যা নিশা সর্ব্বভূতানাং তস্যাং জাগর্ত্তি সংযমী।
যস্যাং জাগ্রতি ভূতানি সা নিশা পশ্যতো মুনেঃ ॥৬৯॥

অন্বয়।—সর্ব্বভূতানাং (সর্ব্বেষাং অজ্ঞানতমসাবৃতবুদ্ধীনাং) যা নিশা (নিশেব আত্মনিষ্ঠা) সংযমী (নিগৃহীতেন্দ্রিয়ঃ জ্ঞানী) তস্যাং (পরমার্থতত্ত্বলক্ষণায়াং আত্মনিষ্ঠায়াং) জাগর্ত্তি (প্রবুধ্যতে) যস্যাং (অবিদ্যাবিলসিতায়াং বিষয়নিষ্ঠায়াং) ভূতানি (অনিগৃহীতচিত্তাঃ) জাগ্রতি (নিদ্রাবিহীনভাবেন তিষ্ঠন্তি) সা (অবিদ্যারূপা বিষয়নিষ্ঠা) [পরমার্থতত্ত্বং] পশ্যতঃ মুনেঃ (জিতেন্দ্রিয়স্য যোগিনঃ) নিশা (নিশেব) ॥৬৯॥

প্রতিশব্দ।—সকল-অজ্ঞানাচ্ছন্নচিত্তগণের যাহা রাত্রি স্থিতপ্রজ্ঞ তাহাতে জাগিয়া-থাকেন যাহাতে অজ্ঞানিগণ জাগিয়া-থাকে তাহা [পরমার্থ] দর্শনশীল যোগীগণের রাত্রি ॥ ৬৯ ॥

ব্যাখ্যা।—অজ্ঞানান্ধকারাচ্ছন্ন হৃদয় মানবগণ যে পরমার্থতত্ত্বস্বরূপ আত্মনিষ্ঠাকে রাত্রির ন্যায় বোধ করে, স্থিতপ্রজ্ঞ সন্ন্যাসিগণ তাহাতে জাগরিত থাকেন এবং যাহাতে অজ্ঞগণ জাগরিত থাকে, তাহাকে যোগিগণ রাত্রির ন্যায় অবিদ্যাতমসাচ্ছন্ন বলিয়া মনে করেন ॥ ৬৯ ॥

শঙ্করাচার্য্য।—যোঽয়ং লৌকিকো বৈদিকশ্চ ব্যবহারঃ সমুৎপন্নবিবেকজ্ঞানস্য স্থিতপ্রজ্ঞস্যাবিদ্যাকার্য্যত্বাদবিদ্যানিবৃত্তৌ নিবর্ত্ততেঽবিদ্যায়াশ্চ বিদ্যাবিরোধান্নিবৃত্তিরিত্যেতমর্থং স্ফুটীকুর্ব্বন্নাহ যা নিশেতি। যা নিশা রাত্রিঃ সর্ব্বপদার্থানামবিবেককরী তমঃস্বভাবত্বাৎ নিশা সর্ব্বেষাং ভূতানাং সর্ব্বভূতানাং, কিং তৎপরমার্থতত্ত্বং স্থিতপ্রজ্ঞস্য বিষয়ো যথা নক্তঞ্চরাণামহরেব সদন্যেষাং নিশা ভবতি। তদ্বন্নক্তঞ্চরস্থানীয়ানাং অজ্ঞানিনাং সর্ব্বভূতানাং নিশেব নিশা পরমার্থতত্ত্বাগোচরত্বাদতদ্বুদ্ধীনাং, তস্যাং পরমার্থতত্ত্বলক্ষণায়াং অজ্ঞাননিদ্রায়াং প্রবুদ্ধো জাগর্ত্তি সংযমী সংযমবান্ জিতেন্দ্রিয়ো যোগীত্যর্থঃ, যস্যাং গ্রাহ্যগ্রাহকভেদলক্ষণায়ামবিদ্যানিদ্রায়াং প্রসুপ্তান্যেব ভূতানি জাগ্রতীত্যুচ্যন্তে, যস্যাং নিশায়াং প্রসুপ্তা ইব স্বপ্নদৃশঃ সা নিশা অবিদ্যারূপত্বাৎ পরমার্থতত্ত্বং পশ্যতো মুনেরতঃ কর্ম্মাণ্যবিদ্যাবস্থায়ামেব চোদ্যন্তে ন বিদ্যাবস্থায়াং, বিদ্যায়াং হি সত্যামুদিতে সবিতরি শার্ব্বরমিব তমঃ প্রণাশমুপগচ্ছত্যবিদ্যা প্রাগ্বিদ্যোৎপত্তেরবিদ্যা প্রমাণবুদ্ধ্যা গৃহ্যমাণা ক্রিয়াকারকফলভেদরূপা সতী সর্ব্বকর্ম্মহেতুত্বং প্রতিপদ্যতে, নাপ্রমাণবুদ্ধ্যা গৃহ্যমাণায়াঃ কর্ম্মহেতুত্বোপপত্তিঃ প্রমাণভূতেন বেদেন মম চোদিতং কর্ত্তব্যং কর্ম্মেতি হি কর্ম্মণি কর্ত্তা প্রবর্ত্ততে নাবিদ্যামাত্রমিদং সর্ব্বং নিশেবেতি, যস্য তু পুনর্নিশেবাবিদ্যা-

মাত্মবিদং সর্ব্বং ভেদজাতমিতি জ্ঞানং তস্যাত্মজ্ঞস্য সর্ব্বকর্ম্মসংন্যাস এবাধিকারো ন প্রবৃত্তৌ তথাচ দর্শয়িষ্যতি তদ্বুদ্ধয়স্তদাত্মান ইত্যাদিনা জ্ঞাননিষ্ঠায়ামেব তস্যাধিকারঃ, তত্রাপি প্রবর্ত্তকপ্রমাণাভাবে প্রবৃত্তেরনুপপত্তিরিতিচেৎ ন স্বাত্মবিষয়ত্বাদাত্মবিজ্ঞানস্য ন হ্যাত্মনঃ আত্মনি প্রবর্ত্তকপ্রমাণাপেক্ষতা আত্মত্বাদেব তদন্তত্বাচ্চ সর্ব্বপ্রমাণানাং প্রমাণত্বস্য ন হ্যাত্মস্বরূপাধিগমে সতি পুনঃ প্রমাণপ্রমেয়ব্যবহারঃ সম্ভবতি প্রমাতৃত্বং হ্যাত্মনো নিবর্ত্তয়ত্যন্ত্যং প্রমাণং নিবর্ত্তয়দেব চাপ্রমাণীভবতি স্বপ্নকালপ্রমাণমিব প্রবোধে লোকে চ বস্ত্বধিগমে প্রবৃত্তিহেতুত্বাদর্শনাৎ প্রমাণস্য, তস্মাৎ নাত্মবিদঃ কর্ম্মণ্যধিকার ইতি সিদ্ধম্॥ ৬৯॥

আনন্দগিরি।—আত্মবিদঃ স্থিতপ্রজ্ঞস্য সর্ব্বকর্ম্মপরিত্যাগেঽধিকারস্তদ্বিপরীতস্যাজ্ঞস্য কর্ম্মণীত্যেতস্মিন্নর্থে সমনন্তরশ্লোকমবতারয়তি যোঽয়মিতি। অবিদ্যানিবৃত্তৌ সর্ব্বকর্ম্মনিবৃত্তি-শ্চেত্তন্নিবৃত্তিরেব কথমিত্যাশঙ্ক্যাহ অবিদ্যায়াশ্চেতি। স্ফুটীকুর্ব্বন্ বাহ্যাভ্যন্তরকরণানাং পরাক্ প্রত্যক্ প্রবৃত্তিবত্তথাবিধে দর্শনে চ মিথো বিরুধ্যতে পরাগ্দর্শনস্যানাদ্যাত্মাবরণাবিদ্যা-কার্য্যত্বাদাত্মদর্শনস্য চ তন্নিবর্ত্তকত্বাৎ ততশ্চাত্মদর্শনার্থমিন্দ্রিয়াণামর্থেভ্যো নিগৃহ্নীয়াদিত্যাহেতি যোজনা। সর্ব্বপ্রাণিনাং নিশা পদার্থাবিবেককরীত্যত্র হেতুমাহ তমঃস্বভাবত্বাদিতি। সর্ব্বপ্রাণি-সাধারণীং প্রসিদ্ধাং নিশাং দর্শয়িত্বা তামেব প্রকৃতানুগুণত্বেন প্রশ্নপূর্ব্বকং বিশদয়তি কিং তদিত্যাদিনা। স্থিতপ্রজ্ঞবিষয়স্য পরমার্থতত্ত্বস্য প্রকাশৈকস্বভাবস্য কথমজ্ঞানং প্রতি নিশাত্বমিত্যাশঙ্ক্যাহ যথেতি। তত্র হেতুমাহ অগোচরত্বাদিতি। অতদ্বুদ্ধীনাং পরমার্থ-তত্ত্বাতিরিক্তে দ্বৈতপ্রপঞ্চে প্রবৃত্তবুদ্ধীনামপ্রতিপন্নত্বাৎ পরমার্থতত্ত্বং নিশেবাবিদুষামিত্যর্থঃ। তস্যামিত্যাদি ব্যাচষ্টে তস্যামিতি। নিশাবদুক্তায়ামবস্থায়ামিতি যাবৎ, যোগীতি জ্ঞানী কথ্যতে। দ্বিতীয়ার্দ্ধং বিভজতে যস্যামিতি। প্রসুপ্তানাং জাগরণং বিরুদ্ধমিত্যাশঙ্ক্যাহ প্রসুপ্তা ইবেতি। পরমার্থতত্ত্বমনুভবতো নিবৃত্তাবিদ্যস্য সংন্যাসিনো দ্বৈতাবস্থা নিশেত্যত্র হেতুমাহ অবিদ্যারূপত্বাদিতি, পরমার্থাবস্থা নিশেত্যবিদুষাং বিদুষাস্তু দ্বৈতাবস্থা তথেতি স্থিতে ফলিতমাহ অত ইতি। অবিদ্যাবস্থায়ামেব ক্রিয়াকারকভেদপ্রতিভানাদিত্যর্থঃ। বিদ্যোদয়েঽপি তৎপ্রতিভানাবিশেষাৎ পূর্ব্বমিব কর্ম্মাণি বিধীয়েরন্নিত্যাশঙ্ক্যাহ বিদ্যায়ামিতি। অবিদ্যানিবৃত্তৌ বাধিতানুবৃত্ত্যা বিভাগভানেঽপি নাস্তি কর্ম্মবিধিরভিমানাভিনিবেশাভাবাদিত্যর্থঃ, অবিদ্যাবস্থায়া-মেব কর্ম্মাণীত্যুক্তং ব্যক্তীকরোতি প্রাগিতি। বিদ্যোদয়াৎ পূর্ব্বং বাধকাভাবাদবাধিতাবিদ্যা ক্রিয়াদিভেদমুপাদায় প্রমাণরূপয়া বুদ্ধ্যা গ্রাহ্যতাং প্রাপ্য কর্ম্মহেতুর্ভবতি ক্রিয়াদিভেদাভিমানস্য তদ্ধেতুত্বাদিত্যর্থঃ। ন বিদ্যাবস্থায়ামিত্যুক্তং প্রপঞ্চয়তি নাপ্রমাণেতি। উৎপন্নায়াঞ্চ বিদ্যায়াং অবিদ্যায়াঃ নিবৃত্তত্বাৎ ক্রিয়াদিভেদভানমপ্রমাণমিতি বুদ্ধিরুৎপদ্যতে তয়া গৃহ্যমাণা যথোক্তবিভাগ-ভাগিন্যপ্যবিদ্যা ন কর্ম্মহেতুত্বং প্রতিপদ্যতে বাধিতত্বেনাভাসতয়া তদ্ধেতুত্বাযোগাদিত্যর্থঃ। বিদ্যাবিদ্যাবিভাগেনোক্তমেব বিশেষং বিবৃণোতি প্রমাণভূতেনেতি। যথোক্তেন বেদেন কামনা-জীবনাদিমতো মম কর্ম্ম বিহিতং তেন ময়া তৎকর্ত্তব্যমিতি মন্বানঃ সন্ কর্ম্মণ্যজ্ঞোঽধিক্রিয়তে তং প্রতি সাধনবিশেষবাধিনো বেদস্য প্রবর্ত্তকত্বাদিত্যর্থঃ। সর্ব্বমেবেদমবিদ্যামাত্রং দ্বৈতং

নিশেষেতি যদ্যপিত্ব ন প্রবর্ত্ততে কর্ম্মণীতি ব্যাবর্ত্ত্যমাহ নাবিদ্যেতি। বিদুষো ন কর্ম্মণ্যধিকার-শ্চেত্তত্ত্বাধিকারস্তর্হি কুত্রেত্যাশঙ্ক্যাহ যস্তেতি। তস্য আত্মজ্ঞস্য ফলভূতসংন্যাসাধিকারে বাক্যশেষং প্রমাণয়তি তথা চেতি। প্রবর্ত্তকং প্রমাণং বিধিস্তদভাবে কর্ম্মস্বিব বিদুষো জ্ঞান-নিষ্ঠায়ামপি প্রবৃত্তেরনুপপত্তেরাশ্রয়ণীয়ো জ্ঞানবতোঽপি বিধিরিতি শঙ্কতে তত্রাপীতি। কিমাত্মজ্ঞানং বিধিমপেক্ষতে কিংবাত্মা নাদ্যঃ তস্য স্বরূপবিষয়স্য যথা প্রমাণপ্রমেয়মুৎপত্তে-র্বিধানপেক্ষত্বাদিত্যাহ ন স্বাত্মেতি। ন দ্বিতীয় ইত্যাহ নহীতি। প্রবর্ত্তকপ্রমাণশব্দিতস্য বিধেঃ সাধ্যবিষয়ত্বাদাত্মনশ্চাসাধ্যত্বাদিতি হেতুমাহ আত্মত্বাদেবেতি। আত্মতজ্জ্ঞানয়োর্বিধান-পেক্ষত্বেঽপি জ্ঞানিনো মানমেয়ব্যবহারং প্রতিনিয়মার্থং বিধ্যপেক্ষা স্যাদিত্যাশঙ্ক্যাহ তদন্ত-ত্বাচ্চেতি। সর্ব্বেষাং প্রমাণানাং প্রামাণ্যস্যাত্মজ্ঞানোদয়াবসানত্বাত্তস্মিন্নুৎপন্নে ব্যবহারস্য নিরবকাশত্বান্ন তৎপ্রতিনিয়মায় জ্ঞানিনো বিধিরিত্যর্থঃ। উক্তমেব ব্যক্তীকরোতি ন হীতি। ধর্ম্মাধিগমবদাত্মাধিগমেঽপি কিমিতি যথোক্তো ব্যবহারো ন ভবতীত্যাশঙ্ক্যাহ প্রমাতৃত্বং হীতি। তন্নিবৃত্তৌ কথমদ্বৈতজ্ঞানস্য প্রামাণ্যমিত্যাশঙ্ক্যাহ নিবর্ত্তয়দেবেতি। নিবর্ত্তয়দদ্বৈত-জ্ঞানং স্বয়ং নিবৃত্তেন প্রমাণমিত্যত্র দৃষ্টান্তমাহ স্বপ্নেতি। আত্মজ্ঞানস্য বিধ্যনপেক্ষত্বে হেত্বন্তরমাহ লোকে চেতি। ব্যবহারভূমৌ হি প্রমাণস্য বস্তুনিশ্চয়ফলপর্য্যন্তত্বে সতি প্রবর্ত্তকবিধিসাপেক্ষত্বানুপলম্ভাদদ্বৈতজ্ঞানমপি প্রমাণত্বান্ন বিধিমপেক্ষতে রজ্জ্বাদিজ্ঞানবদিত্যর্থঃ। আত্মজ্ঞানবতস্তন্নিষ্ঠানিধিমন্তরেণ জ্ঞানমাহাত্ম্যেনৈব সিদ্ধত্বাত্তস্য কর্ম্মসংন্যাসেঽধিকারো ন কর্ম্মণীত্যুপসংহরতি তস্মাদিতি ॥ ৬৯ ॥

**রামানুজ।**—এবং নিয়তেন্দ্রিয়স্য প্রসন্নমনসঃ সিদ্ধিমাহ যা নিশেতি। যা আত্ম-বিষয়া বুদ্ধিঃ সর্ব্বভূতানাং নিশা নিশেবাপ্রকাশিকা। তস্যামাত্মবিষয়ায়াং বুদ্ধাবিন্দ্রিয়সংযমী প্রসন্নমনা জাগর্ত্তি আত্মানমবলোকয়মাস্ত ইত্যর্থঃ। যস্যাং শব্দাদিবিষয়ায়াং বুদ্ধৌ সর্ব্বাণি ভূতানি জাগ্রতি প্রবুদ্ধানি ভবন্তি, সা শব্দাদিবিষয়া বুদ্ধিরাত্মানং পশ্যতো মুনের্নিশেবাপ্রকাশিকা ভবতি ॥ ৬৯ ॥

**হনুমান।**—এবমাত্মবিষয়াং প্রজ্ঞাং ইন্দ্রিয়ানুবিধায়ি মনো বিষয়াভিমুখীং করোতি "যততো হ্যপি" ইত্যুপক্রম্যানেকবিধোপপত্তিমুক্ত্বা তস্যার্থমুপপাদ্য উপসংহরতি তস্মাদিতি। তস্যৈব যোগিনঃ পরমাত্মনি নিত্যসিদ্ধবুদ্ধমুক্তস্বভাবে সর্ব্বগতে অহময়মস্মীতি প্রজ্ঞা প্রতিষ্ঠিতা। যা নিশেতি। সংযমী যোগী যা নিশা রাত্রিঃ সর্ব্বপদার্থানামবিবেককারিণী সর্ব্বভূতানাং নিশেতি সর্ব্বপ্রাণিব্যবহারাগোচরব্রহ্মরূপমুচ্যতে তস্যাং জাগর্ত্তি প্রবুদ্ধবান্ আস্তে, যস্যাং সর্ব্বভূতানি জাগ্রতি প্রবুধ্যন্তে যস্যাং ব্যবহরন্তি সা অবিদ্যা নিশা পরমার্থস্বরূপং ব্রহ্ম পশ্যতো মুনের্যোগিনঃ ॥ ৬৮ । ৬৯ ॥

**শ্রীধর।**—নহু ন কশ্চিদপি প্রসুপ্ত ইব দর্শনাদিব্যাপারশূন্যঃ সর্ব্বাত্মনা নিগৃহীতে-ন্দ্রিয়ো লোকে দৃশ্যতে অতোঽসম্ভাবিতমিদং লক্ষণমিত্যাশঙ্ক্যাহ যা নিশেতি। সর্ব্বেষাং ভূতানাং যা নিশা নিশেব নিশা আত্মনিষ্ঠা অজ্ঞানধ্বান্তাবৃতমতীনাং তস্যাং দর্শনাদিব্যাপারাভাবাৎ

তস্যামাত্মনিষ্ঠায়াং সংযমী নিগৃহীতেন্দ্রিয়ো জাগর্ত্তি প্রবুধ্যতে, যস্যান্তু বিষয়নিষ্ঠায়াং ভূতানি জাগ্রতি প্রবুধ্যন্তে সা আত্মতত্ত্বং পশ্যতো মুনের্নিশা তস্যাং দর্শনাদিব্যাপারস্তস্য নাস্তীত্যর্থঃ। এতদুক্তং ভবতি, যথা—দিবান্ধানামুলূকাদীনাং রাত্রাবেব দর্শনং ন তু দিবসে এবং ব্রহ্মজ্ঞোন্মীলিতাক্ষস্যাপি ব্রহ্মণ্যেব দৃষ্টির্ন তু বিষয়েষু, অতো নাসম্ভাবিতমিদং লক্ষণমিতি ॥ ৬৯ ॥

বলদেব।—সাধকাবস্থস্য স্থিতপ্রজ্ঞস্যেন্দ্রিয়সংযমঃ প্রযত্নসাধ্য ইত্যুক্তম্। সিদ্ধাবস্থস্য তু তস্য তন্নিয়মঃ স্বাভাবিক ইত্যাহ যা নিশেতি। বিবিক্তাত্মনিষ্ঠা বিষয়নিষ্ঠা চেতি বুদ্ধির্দ্বিধা। যাত্মনিষ্ঠা বুদ্ধিঃ সর্ব্বভূতানাং নিশারূপকেণোপমাত্র ব্যজ্যতে রাত্রিতুল্যা তত্ত্বদপ্রকাশিকা। রাত্রাবিবাত্মনিষ্ঠায়াং বুদ্ধৌ স্বপন্তো জনাস্তল্লভ্যমাত্মানং সর্ব্বে নানুভবন্তীত্যর্থঃ। সংযমী জিতেন্দ্রিয়স্তু তস্যাং জাগর্ত্তি ন তু স্বপিতি, তয়া লভ্যমাত্মানমনুভবতীত্যর্থঃ। যস্যাং বিষয়নিষ্ঠায়াং বুদ্ধৌ ভূতানি জাগ্রতি বিষয়ভোগানমুভবন্তি ন তু তত্র স্বপন্তি, সা মুনেঃ স্থিতপ্রজ্ঞস্য নিশা, তস্য বিষয়ভোগাপ্রকাশিকেত্যর্থঃ। কীদৃশস্যেত্যাহ পশ্যত ইতি। আত্মানং সাক্ষাদনুভবতঃ প্রারব্ধাকৃষ্টান্ বিষয়ানপ্যৌদাসীন্যেন ভুঞ্জানস্য চেত্যর্থঃ। নর্ত্তকীমূর্দ্ধঘটাবধানন্যায়েনাত্মদৃষ্টের্ন তদন্যরসগ্রহ ইতি ভাবঃ ॥ ৬৯ ॥

মধুসূদন।—তদেবং মুমুক্ষুণা প্রজ্ঞাস্থৈর্য্যায় প্রযত্নপূর্ব্বকমিন্দ্রিয়সংযমঃ কর্ত্তব্য ইত্যুক্তং, স্থিতপ্রজ্ঞস্য তু স্বতঃ সিদ্ধ এব সর্ব্বেন্দ্রিয়সংযম ইত্যাহ যা নিশেতি। যা বেদান্তবাক্যজনিতসাক্ষাৎকাররূপাঽহং ব্রহ্মাস্মীতি প্রজ্ঞা সর্ব্বভূতানামজ্ঞানং নিশেব নিশা, তান্ প্রত্যপ্রকাশরূপত্বাৎ, তস্যাং ব্রহ্মবিদ্যালক্ষণায়াং সর্ব্বভূতনিশায়াং জাগর্ত্তি অজ্ঞাননিদ্রায়াঃ প্রবুদ্ধঃ সন্ সাবধানো বর্ত্ততে সংযমী ইন্দ্রিয়সংযমবান স্থিতপ্রজ্ঞ ইত্যর্থঃ। যস্যান্তু দ্বৈতদর্শনলক্ষণায়ামবিদ্যানিদ্রায়াং প্রসুপ্তান্যেব ভূতানি জাগ্রতি স্বপ্নবৎ ব্যবহরন্তি, সা নিশা ন প্রকাশতে আত্মতত্ত্বং পশ্যতোঽপরোক্ষতয়া মুনেঃ স্থিতপ্রজ্ঞস্য যাবদ্ধি ন প্রবুধ্যতে তাবদেব স্বপ্নদর্শনং বাধপর্য্যন্তত্বাভ্রমস্য, তত্ত্বজ্ঞানকালে তু ন ভ্রমনিমিত্তঃ কশ্চিদ্ব্যবহারঃ। তদুক্তং বার্ত্তিককারৈঃ, "কারকব্যবহারে হি শুদ্ধং বস্তু ন বীক্ষ্যতে। শুদ্ধে বস্তুনি সিদ্ধে চ কারকব্যাপৃতিস্তথা ॥ কাকোলূকনিশেবায়ং সংসারোঽজ্ঞাত্মবেদিনোঃ। যা নিশা সর্ব্বভূতানামিত্যবোচৎ স্বয়ং হরিঃ ॥" ইতি। তথাচ যস্য বিপরীতদর্শনং তস্য ন বস্তুদর্শনং বিপরীতদর্শনস্য বস্তুদর্শনজন্যত্বাৎ, যস্য চ বস্তুদর্শনং তস্য ন বিপরীতদর্শনং বিপরীতদর্শনকারণস্য বস্তুদর্শনস্য বস্তুদর্শনেন বাধিতত্বাৎ। তথাচ শ্রুতিঃ, "যত্র বা অন্যদিব স্যাৎ তত্রান্যোঽন্যৎ পশ্যেৎ যত্র ত্বস্য সর্ব্বমাত্মৈবাভূৎ তৎ কেন কং পশ্যেৎ" ইতি। বিদ্যাবিদ্যয়োর্ব্যবস্থামাহ, যথা, কাকস্য রাত্র্যন্ধস্য দিনমুলূকস্য দিবান্ধস্য নিশা রাত্রৌ পশ্যতশ্চোলূকস্য যদ্দিনং রাত্রিরেব সা কাকস্য ইতি মহদাশ্চর্য্যমেতৎ। অতত্ত্বদর্শিনঃ কথমাবিষ্ককক্রিয়াকারকাদিব্যবহারঃ স্যাদিতি, স্বতঃ সিদ্ধ এব তস্যেন্দ্রিয়সংযম ইত্যর্থঃ ॥ ৬৯ ॥

নীলকণ্ঠ।—"যদা পঞ্চাবতিষ্ঠন্তে" ইত্যুদাহৃতশ্রুতেঃ "তামাহুঃ পরমাং গতিম্" ইত্যোক্তং

তত্তুর্ধং পাদং যাচতেষ্টে বা নিশেতি। " সর্ব্বেবাং ভূতানামজ্ঞানাং যা নিশেব নিশা যস্যাং যথা দিনে উলূকা ইবানন্ধা অপ্যন্ধা এব সর্ব্বে প্রাণিনো ভবন্তি, তস্যাং তস্মিন্ প্রত্যগ্‌জ্যোতিষি সংযমী ইন্দ্রিয়মনোবুদ্ধীনাং নিগ্রহণশীলো যোগী জাগর্ত্তি, ইন্দ্রিয়াদীনাং দৃক্‌শক্তিলোপেঽপি অনুপরত-দৃক্‌শক্তিরেবাস্তে; তথা চ শ্রুতিঃ, "ন হি দ্রষ্টুর্দৃষ্টের্বিপরিলোপো বিদ্যতে বিনাশিত্বাৎ" ইতি যস্যামবিদ্যাখ্যায়াং নিশায়াং ক্রিয়াকারকাদিদ্বৈতস্বপ্নপ্রবর্ত্তিকায়াং সর্ব্বাণি ভূতানি জাগ্রতি নিশীথে উলূকা ইব স্বস্বব্যাপারে প্রবর্ত্তন্তে সা অবিদ্যা পশ্যতো মুনেঃ আত্মদর্শনবতো যোগিনঃ প্রারব্ধ-কর্ম্মণা বিদেহকৈবল্যপ্রতিবন্ধাৎ লেশতোঽনুবর্ত্তমানা ব্যুত্থানকালে ব্যবহরতোঽস্য গাঢ়ান্ধকারবতী নিশেব ক্লেশকরী ভবতি। অতিসুকুমারা হি যোগিনঃ বাহ্যব্যবহারাদুদ্বিজন্তে, নরা ইব গাঢ়ান্ধকারে সঞ্চারাৎ। যথোক্তং যোগভাষ্যে, "অক্ষিমাত্রকল্পো হি বিদ্বানপ্যল্পদুঃখলেশেনাপ্যুদ্বিজতে" ইতি। অত্র বার্ত্তিকানি, "কারকব্যবহারে হি শুদ্ধং বস্তু ন বীক্ষ্যতে। শুদ্ধে বস্তুনি সিদ্ধে চ কারকব্যাপৃতিস্তথা॥ কাকোলূকনিশেবায়ং সংসারোঽজ্ঞাত্মবেদিনোঃ। যা নিশা সর্ব্বভূতানামিত্যবোচৎ স্বয়ং হরিঃ॥" ইতি, "বুদ্ধতত্ত্বস্য লোকোঽয়ং জড়োন্মত্তপিশাচবৎ। বুদ্ধতত্ত্বোঽপি লোকস্য জড়োন্মত্তপিশাচবৎ॥" ইতি, তদেবং "কিমাসীত" ইত্যস্যোত্তরং "যদা সংহরতে চায়ম্" ইত্যাদিনা এতদন্তেন গ্রন্থেন স্থিতপ্রজ্ঞঃ সদা সমাধিমনুতিষ্ঠন্ পরমাং গতিং প্রাপ্নোতি ইত্যুক্তম্॥ ৬৯॥

বিশ্বনাথ।—স্থিতপ্রজ্ঞস্য তু স্বতঃ সিদ্ধএব সর্ব্বেন্দ্রিয়নিগ্রহ ইত্যাহ যেতি। বুদ্ধির্হি দ্বিবিধা ভবতি আত্মপ্রবণা বিষয়প্রবণা চ। তত্র যা আত্মপ্রবণা বুদ্ধিঃ সা সর্ব্বভূতানাং নিশা। নিশায়াং কিং কিং স্যাদিতি তস্যাং স্বপন্তো জনাঃ যথা ন জানন্তি তথৈবাত্ম-প্রবণবুদ্ধৌ প্রাপ্যমানং বস্তু সর্ব্বভূতানি ন জানন্তি। কিন্তু তস্যাং সংযমী স্থিতপ্রজ্ঞো জাগর্ত্তি নতু স্বপিত্যাতঃ আত্মবুদ্ধিনিষ্ঠমানন্দং সাক্ষাদনুভবতি। যস্যাং বিষয়প্রবণায়াং বুদ্ধৌ ভূতানি জাগ্রতি তন্নিষ্ঠং বিষয়সুখশোকমোহাদিকং সাক্ষাদনুভবতি নতু তত্র স্বপন্তি, সা মুনেঃ স্থিতপ্রজ্ঞস্য নিশা তন্নিষ্ঠং কিমপি নানুভবতীত্যর্থঃ। কিন্তু পশ্যতঃ সাংসারিকাণাং সুখদুঃখ-প্রদান্ বিষয়ান্ তত্রৌদাসীন্যেনাবলোকয়তঃ স্বভোগ্যান্ বিষয়ানপি যথোচিতং নির্লেপমাদ-দানস্যেত্যর্থঃ॥ ৬৯॥

তাৎপর্য্য।—আত্মতত্ত্বজ্ঞ বা স্থিতপ্রজ্ঞ ব্যক্তিই সর্ব্বকর্ম্ম পরিত্যাগের অধিকারী এবং তদ্ব্যতীত অজ্ঞ ব্যক্তিই কর্ম্মের অধিকারী, এই অর্থ প্রতি-পাদনোদ্দেশেই বর্ত্তমান শ্লোকের অবতারণা। পূর্ব্বে স্থূলতঃ প্রদর্শিত হই-য়াছে যে, অবিদ্যা বিদ্যাবিরোধী, সুতরাং বিদ্যাপ্রভাবে অবিদ্যা বিনিবৃত্ত হয়। লৌকিক ও বৈদিক ব্যবহার সমূহ আবিদ্যক বা অবিদ্যারই কার্য্য-ভূত। স্থিতপ্রজ্ঞ ব্যক্তির অর্থাৎ যাঁহার বিবেক জ্ঞান সম্যক্ উৎপন্ন হইয়াছে

এবংভূত পুরুষের অবিদ্যা বিনিবৃত্ত হইলেই তৎকার্য্যভূত লৌকিক ও বৈদিক ব্যবহার সমূহও বিনিবৃত্ত হয়। এক্ষণে বোধ-সৌকর্য্যার্থে পূর্ব্বোক্ত বিষয়ই স্ফুটীকৃত হইতেছে। অর্থাৎ সেই সর্ব্বান্তর্য্যামী ভগবান্ শ্রীকৃষ্ণ দেখিলেন যে, আমি এতক্ষণ যে সমস্ত গূঢ়-ভাব-ব্যঞ্জক কথা বলিলাম, সখা আমার সে সমস্ত কথা আদৌ হৃদয়ঙ্গম করিতে পারেন নাই, অতএব কিছু স্পষ্ট করিয়া না বলিলে তিনি সমস্ত কথার ভাব সবিশেষ বুঝিতে পারিবেন না। তজ্জন্য ভগবান্ বলিতেছেন, অর্জ্জুন! তুমি একবার তোমার বাহ্য ও আভ্যন্তর ইন্দ্রিয়গুলির বিষয় পর্য্যালোচনা করিলে দেখিতে পাইবে, সকল তত্ত্বই তোমার হৃদয়ের আশ্রয় গ্রহণ করিয়াছে। একদিকে দেখ চক্ষুরাদি বাহ্য ইন্দ্রিয়গণ অবিরত পরাক্-প্রবৃত্তি তৎপর, অর্থাৎ রূপ-রসাদি বাহ্য বিষয় গ্রহণেই তৎপর; অপরদিকে দেখ মন প্রভৃতি অন্তরিন্দ্রিয়গণ প্রত্যক্-প্রবৃত্তি তৎপর, অর্থাৎ প্রতি পদার্থে স্থিত সেই আত্মপ্রবৃত্তি তৎপর। অতএব উভয়ে পরস্পর বিরুদ্ধ ধর্ম্মাক্রান্ত। এইরূপ আবার পরাক্ দর্শন এবং প্রত্যক্ দর্শনও পরস্পর বিরোধী। পরাক্দর্শন বা বাহ্য বিষয়াদিগ্রহণ আবার সেই অনাদি আত্মার আবরণ-শক্তিস্বরূপ অবিদ্যার কার্য্যভূত, এবং প্রত্যক্ দর্শন বা আত্মদর্শন বিদ্যারই প্রভাবভূত, সুতরাং পূর্ব্বোক্ত রীত্যনুসারে আত্ম-দর্শন বা বিদ্যাপ্রভাবে অবিদ্যার সর্ব্ববিধ কার্য্যই নিবৃত্ত হয়। অতএব আত্মদর্শনের নিমিত্ত বাহ্য রূপ-রসাদি বিষয় হইতে ইন্দ্রিয়গণকে নিগৃহীত করা তোমার একান্ত কর্ত্তব্য। কারণ বাহ্য ইন্দ্রিয়গণকে বাহ্য বিষয় হইতে নিগৃহীত করিয়া অন্তর্ম্মুখীন করিলে, তুমি আত্ম-দর্শন-লাভ করিবে এবং আত্ম-দর্শন-লাভ করিলেই অবিদ্যা ও অবিদ্যার কার্য্য সমূহও স্বতঃ নিবৃত্ত হইবে। তোমাকে পূর্ব্বেই বলিয়াছি যে, প্রত্যক্ দর্শন অন্তরিন্দ্রিয় দ্বারাই সংসাধিত হয়, বাহ্য বিষয়ে ব্যাপৃত বাহ্য ইন্দ্রিয় দ্বারা সাধিত হইতে পারে না; সুতরাং বাহ্য বিষয় হইতে ইন্দ্রিয়গণকে বিমুখ করা তোমার মত বুদ্ধিমানের অবশ্য কর্ত্তব্য। আরও দেখ সখে! যে সময় দিঙ্মণ্ডল ঘোর অন্ধকারে সমাবৃত হয়, তমোবাহুল্য-নিবন্ধন যে সময় সর্ব্ববিধ পদার্থই অন্য কোন প্রকাশক পদার্থের সাহায্য ব্যতিরেকে চর্ম্মচক্ষুর অগোচর হয়, কোন্টী কি পদার্থ তাহা আমরা যে সময় ঠিক্ বুঝিতে পারি না, সেই সময়ের নাম "নিশা।" উক্তবিধ লক্ষণাক্রান্ত

সময়ের সম্পূর্ণ বিপরীত-ভাবাক্রান্ত সময়ের নাম "দিবা"। এই নিশা বা দিবা সকলের পক্ষে একরূপ নহে। পেচকাদি প্রাণী অস্মন্নির্দ্ধারিত নিশাতে অস্মন্নির্দ্ধারিত দিবার ন্যায় স্বচ্ছন্দে বিচরণ করে বলিয়াই, আমরা তাহাদিগকে নিশাচর বলি। আমরা তাহাদিগকে নিশাচর বলিলে কি হইবে? বস্তুতঃ আমাদের পক্ষে যাহা নিশা, পেচকাদির পক্ষে তাহাই দিবা এবং আমাদিগের পক্ষে যাহা দিবা, পেচকাদির পক্ষে তাহাই নিশা। ইহা আমাদের চর্ম্মচক্ষু দ্বারা পরিদৃশ্যমান জগতের কথা। জ্ঞানলোচনালোকনীয় আধ্যাত্মিক জগতের নিশা দিবাও এইরূপ।

আধ্যাত্মিক জগতে জীব দুই প্রকার। প্রথম জ্ঞানী, দ্বিতীয় অজ্ঞানী। অজ্ঞানীর পক্ষে যাহা নিশা, জ্ঞানীর পক্ষে তাহা দিবা এবং অজ্ঞানীর পক্ষে যাহা দিবা জ্ঞানীর পক্ষে তাহাই নিশা।

প্রথমতঃ ভাবিয়া দেখ যে, নিশা ও দিবার পার্থক্য কি লইয়া? নিশা দিবার পার্থক্য বস্তু বিষয়ক জ্ঞান ও অজ্ঞান লইয়া। যে কেহ হউক না কেন, সে যে সময় বস্তু বিষয়ক জ্ঞান লাভ করে, তাহার পক্ষে তাহাই দিবা এবং যে সময় বস্তু বিষয়ক জ্ঞান লাভ না করে, তাহাই তাহার পক্ষে নিশা। সর্ব্বাশ্চর্য্যময় সর্ব্বেশ্বরের রাজ্যে সকলই আশ্চর্য্য। একের পক্ষে যাহা রাত্রি অন্যের পক্ষে তাহা দিবা, একের যাহাতে সুখ অন্যের তাহাতে দুঃখ, একের পক্ষে যাহা ভাল অন্যের পক্ষে তাহাই মন্দ; সকল বিষয়েই এইরূপ। লীলাময়ের ইহাই লীলা-বৈচিত্র! যেরূপ এক নিশাতেই আরোপিত-নিশাত্ব ও আরোপিত-দিবাত্ব অনুস্যূত এবং এক দিবাতে আরোপিত-দিবাত্ব ও আরোপিত-নিশাত্ব এতদুভয় ধর্ম্মই বিদ্যমান, অর্থাৎ নিশা দিবা দুই এক হইলেও ভিন্ন ভিন্ন জীবের ব্যবহার লইয়া বা অধিকারী ভেদে যে রূপ ভিন্ন হইয়া পড়িয়াছে, সেইরূপ একমাত্র পরমার্থ তত্ত্বই জ্ঞানী ও অজ্ঞানীরূপ গৃহীতা ভেদে দুই রূপে বিভক্ত হইয়াছে। যে পরমার্থ তত্ত্ব অজ্ঞানীর নিকট নিশা, সেই পরমার্থ তত্ত্বই আবার জ্ঞানীর নিকট দিবা। অর্থাৎ অজ্ঞানিগণের বুদ্ধি নিয়ত অতদ্বস্তুতে (ন তৎ-অতৎ, তদ্ব্যতিরিক্ত; অর্থাৎ সেই পরমাত্মা ব্যতিরিক্ত—বাহ্য ঘটপটা-দিতে) আসক্ত বলিয়া পরমার্থ তত্ত্ব তাহাদিগের বুদ্ধির অগোচর, সুতরাং পরমার্থতত্ত্ব তাহাদিগের পক্ষে নিশা সদৃশ। আবার অজ্ঞানীর নিশা

সদৃশ সেই পরমার্থতত্ত্ব সংযমীর পক্ষে দিবা সদৃশ। পূর্ব্বে আমি তোমাকে যে ইন্দ্রিয়-সংযম-বিষয়ক উপদেশ প্রদান করিয়াছি সেই ইন্দ্রিয় সংযম যিনি করিয়াছেন তিনিই সংযমী জিতেন্দ্রিয় বা যোগী অর্থাৎ জ্ঞানী।

যেরূপ প্রাতঃকাল হইলে মরীচিমালী নিজ কিরণ-জাল বিস্তার করিয়া নৈশতমঃ বিদূরিত করিলে, নিশাভাগে সুষুপ্ত পুরুষ প্রবুদ্ধ হইয়া শয্যা-ত্যাগ পূর্ব্বক গাত্রোত্থান করে বা জাগরিত হয় এবং মিহির-কর-প্রতিভাত প্রকাশিত পদার্থ-নিচয় নয়ন-গোচর করে, ইন্দ্রিয়-সংযমানুষ্ঠান-তৎপর জীবও সেইরূপ মহাবাক্যরূপ সুষুপ্তোত্থাপক বাক্যে প্রতিবুদ্ধ হইয়া, অজ্ঞান-নিদ্রা পরিত্যাগপূর্ব্বক অভিমানরূপ শয্যা হইতে গাত্রোত্থান করে বা জাগরিত হয় ও সেই এক স্বপ্রকাশ কর্ত্তৃক প্রকাশিত চিন্ময় বিশ্বকে জ্ঞান-নয়ন-পথাবলম্বী করে। ইহাই জ্ঞানীর (জিতেন্দ্রিয়ের) দিবা বা জাগরণ এবং সুতরাং ইহাই অজ্ঞানীর (অজিতেন্দ্রিয়ের) নিশা বা নিদ্রা। অজ্ঞান নাশেই জ্ঞানের উদয়, রাত্রি নাশেই দিবার উদয়, নিদ্রা নাশেই জাগরণের আগমন; অজ্ঞানও রাত্রি বা নিদ্রা স্বরূপ বলিয়া বর্ণিত হইয়াছে। সুতরাং সেই অজ্ঞান বা নিদ্রা যাহার আছে সেই অজ্ঞানী বা নিদ্রিত এবং অজ্ঞান নাশ, নিদ্রানাশ বা জাগরণ যাহার আছে সেই জ্ঞানী বা জাগরিত। সুতরাং ইহাই সিদ্ধান্তীকৃত হইল যে, অজ্ঞানী পরমার্থতত্ত্ব-লক্ষণ অজ্ঞান-নিদ্রায় নিদ্রিত বা তাহাই অর্থাৎ সেই পরমার্থতত্ত্বই অজ্ঞানীর নিশা সদৃশ, এবং জ্ঞানী সেই পরমার্থতত্ত্ব লক্ষণ অজ্ঞান-নিদ্রা হইতে প্রবুদ্ধ হইয়া জাগরিত বা সেই পরমার্থতত্ত্বই জ্ঞানীর দিবা সদৃশ। আরও দেখ, যে নিশায় অর্থাৎ দ্বৈতলক্ষণ অবিদ্যানিদ্রায় প্রসুপ্ত অজ্ঞানিগণ জাগরিত হয়, পরমার্থতত্ত্বদ্রষ্টা মুনির বা জ্ঞানীর পক্ষে তাহাই নিশা। এখানে তোমার এরূপ সংশয় হইতে পারে যে, নিদ্রিতের আবার জাগরণ কিরূপ? তাহাও বলিতেছি, প্রথমতঃ দেখ যে, এখানে নিশা ও দিবা শব্দ নৈশ তমঃ কার্য্যভূত নিদ্রা এবং দৈবস বস্তু প্রকাশ ও জাগরণ অর্থে প্রযুক্ত হইয়াছে। দ্বিতীয়তঃ, পূর্ব্বে বলা হইয়াছে যে, অবিদ্যা বা অজ্ঞানই নিদ্রা সদৃশ, অজ্ঞানী জীবনিচয় সেই ঘুমঘোরে নিয়ত অচেতন, সুতরাং চির-নিদ্রিতের জাগরণ অসম্ভব। এস্থলে জাগরণ ও দিবাও যে একার্থ প্রতি-পাদক তাহাও পূর্ব্বে বলা হইয়াছে। তাহা হইলে এখন দেখ যে, চির

নিদ্রিতের জাগরণ অসম্ভব হইলেও, নিদ্রার দুইরূপ অবস্থাভেদ পরিলক্ষিত হয়। প্রথম স্বপ্ন, দ্বিতীয় সুষুপ্তি। এখানে ঐ প্রথমোক্ত স্বপ্নাবস্থাই সুষুপ্তের জাগরণ বলিয়া বুঝিতে হইবে। তাহা না হইলে সুষুপ্তের বা অবিদ্যানিদ্রাভিভূত জীবের জাগরণ বা দিবা নিতান্ত বিরুদ্ধার্থ প্রতিপাদন করিত, অর্থাৎ যেরূপ নিতান্ত দীন ও দরিদ্র স্বপ্নদ্রষ্টা, এক শতছিন্ন কন্থার শয়ন করিয়া, নিজ প্রকৃতাবস্থাতিরিক্ত রাজ্যাদি বহুবিধ অতদ্ বিষয়ের স্বপ্ন সন্দর্শন করে, বা তৎসমস্ত জাগ্রদবস্থার তুল্য প্রকৃত বলিয়া মনে করে, নিজের প্রকৃত স্বরূপ একবারও ভাবে না; ঘোর অজ্ঞাননিদ্রাভিভূত জীবনিচয়ও সেইরূপ "তৎ" সেই প্রকৃত পরমাত্মা বা স্বস্বরূপ বিস্মৃত হইয়া, নিজ স্বরূপাতিরিক্ত বহুবিধ ঘটপটাদি "অতৎ" পদার্থের স্বপ্ন সন্দর্শন করে, নিজের প্রকৃত স্বরূপ একবারও ভাবে না। স্বপ্নাবস্থায় জাগ্রদবস্থার ন্যায় সকল পদার্থ প্রকৃত বলিয়া বোধ হয় বলিয়াই, এস্থলে স্বপ্ন নিদ্রিতের জাগরণ বলিয়া উল্লিখিত হইল। অজ্ঞানীর এবংবিধ জাগ্রদবস্থা বা দিবা মুনির পক্ষে নিশা সদৃশ, অর্থাৎ পরমার্থতত্ত্বদ্রষ্টার অবিদ্যাবিজৃম্ভিত সর্ব্ববিধ দ্বৈতাবস্থা বিনিবৃত্ত হইয়াছে বলিয়া তাঁহার পক্ষে দ্বৈতাবস্থাই নিশা সদৃশ।

এক্ষণে পূর্ব্বাপর পর্য্যালোচনা করিয়া দেখ যে, বস্তুতঃ অজ্ঞানীর পরমার্থাবস্থাই নিশাসদৃশ এবং জ্ঞানীর দ্বৈতাবস্থাই নিশাসদৃশ; সুতরাং অবিদ্যাবস্থাতেই লোককে কর্ম্মে প্রবর্ত্তিত করা যায়, কারণ অবিদ্যাবস্থাতেই ক্রিয়া, কারক ও ফলভেদাদি পরিস্ফুরিত হয়। কিন্তু বিদ্যাবস্থায় কর্ম্মে প্রবর্ত্তিত করা যায় না; কারণ যেরূপ দিনমণির উদয়ে বিভাবরীর অন্ধকার রাশি দূরে পলায়ন করে, সেইরূপ বিদ্যার আবির্ভাবে অবিদ্যা প্রণষ্ট হয়। অর্থাৎ বিদ্যা উৎপত্তির পূর্ব্বে অবিদ্যা ক্রিয়াদিভেদ প্রাপ্ত হইয়াও প্রমাণরূপ বুদ্ধি দ্বারা গ্রাহ্যত্ব প্রাপ্ত হইয়া সর্ব্ববিধ কর্ম্মের হেতু হয়। কারণ অবিদ্যাই সেই ক্রিয়াকারক ফলাদিগত হেতু। কিন্তু বিদ্যাবস্থায় অপ্রমাণবুদ্ধি দ্বারা গৃহ্যমাণ হয় বলিয়া অবিদ্যা কর্ম্মহেতু হইতে পারে না। ইহার স্থূলার্থ, বিদ্যা অবিদ্যাবিরোধী, বিদ্যার আবির্ভাবে অবিদ্যা নাশ হয়, কিন্তু বিদ্যা উদয়ের পূর্ব্বে অবিদ্যার কোনরূপ বাধক থাকে না বলিয়া, সেই বাধাপরিহীনা অবিদ্যা ক্রিয়াকারক ফলাদিরূপ বহুবিধ ভেদপ্রাপ্ত হয়। সেই অবিদ্যাবিজৃম্ভিত বহুবিধ ভেদের জ্ঞান

তখন প্রত্যক্ষের ন্যায় প্রামাণিক বলিয়া বোধ হয়। অথচ এবংবিধ বহুবিধ ভেদাভিমানের হেতুই সেই অবিদ্যা; সুতরাং তাহা বিদ্যোদয়ের পূর্ব্বে কর্ম্মের হেতু হয়। পরন্তু বিদ্যা, অবিদ্যা সমুৎপন্ন হইলে নাশ পায় বলিয়া, তখন এরূপ বুদ্ধি হয় ( এরূপ বুঝা যায় ) যে ক্রিয়াদিতে ভেদ ভাণ অপ্রমাণ অর্থাৎ কিছুই নহে। এই সময় অবিদ্যা বিদ্যাপ্রভাবে বাধিতা; সুতরাং এই বাধিতা আভাসমাত্রাবশিষ্টা অবিদ্যা, বহুবিধ ক্রিয়াকারকাদি ভেদভাগিনী হইলেও, কর্ম্মহেতু হইতে পারে না। মৃত মার্জ্জার কখনও মূষিক গ্রহণে সমর্থ হয় না।

এ বিষয় আরও বিশদীকৃত হইতেছে, দত্তাবধান হও। অজ্ঞ ব্যক্তি, "আমি মনুষ্য, আমার কামনাদি বর্ত্তমান, প্রামাণভূত বেদ আমার মত কামনাজীবনাদিমান্ জীবের জন্য যে কর্ম্মের বিধান করিয়াছেন, সেই কর্ম্ম আমার অবশ্য কর্ত্তব্য", এইরূপ মনে করিয়া কর্ম্মে প্রবর্ত্তিত হয় সুতরাং অজ্ঞ ব্যক্তি কর্ম্মেরই অধিকারী। কিন্তু যে ব্যক্তি (জ্ঞানী) "এই পরিদৃশ্যমান অবিদ্যামাত্র দ্বৈতজাতই নিশার ন্যায় ( আঁধারের ন্যায় কিছুই নহে )" এইরূপ মনে করেন, তিনি কখনও কর্ম্মে প্রবর্ত্তিত হন না; সুতরাং এবংবিধ আত্মজ্ঞানী সর্ব্বকর্ম্ম-সন্ন্যাসেরই অধিকারী। তিনি যে কর্ম্মপ্রবৃত্তির অধিকারী নহেন ও কেবল মাত্র জ্ঞান নিষ্ঠার অধিকারী তাহা অগ্রে ( "তদ্বুদ্ধয়স্তদাত্মানঃ" ইত্যাদি শ্লোকে ) প্রদর্শিত হইবে।

এখন যদি তুমি এরূপ আশঙ্কা কর যে, প্রবর্ত্তক প্রমাণই বিধি, সেই প্রবর্ত্তক প্রমাণ না থাকিলে কেহ কর্ম্মে প্রবর্ত্তিত হইতে পারে না। এইরূপ নিয়মানুসারে প্রবর্ত্তক প্রমাণের বা বিধির অভাবে জ্ঞানী জ্ঞাননিষ্ঠায় কিরূপে প্রবর্ত্তিত হইবে? সুতরাং জ্ঞানীরও বিধির আশ্রয় গ্রহণ করা বিধেয়। অর্জ্জুন! তোমার এরূপ আশঙ্কা নিতান্ত অবিচার-প্রণোদিত। এরূপ আশঙ্কা হইতেই পারে না; কারণ, কি আত্মজ্ঞান, কি আত্মা এতদুভয়ের একটিতেও বিধি অপেক্ষিত হইতে পারে না। কেন হইতে পারে না, তৎপ্রতি হেতুবাদ সবিশেষ নির্দ্দেশ করিতেছি। যে বাক্য প্রবর্ত্তিত করে তাহারই নাম প্রবর্ত্তক। প্রমাণ বহুবিধ; তন্মধ্যে শব্দও একটি প্রবর্ত্তক প্রমাণ বা বিধিবাক্য; যেরূপে 'স্বর্গকামী অশ্বমেধেন যজেত' ইত্যাদি। এরূপ স্থলে প্রমাণভূত শব্দই কামী জীবকে কর্ম্মানুষ্ঠানের

বিধি প্রদান করিতেছে বা তাহাকে কর্ম্মে প্রবর্ত্তিত করিতেছে। সুতরাং এরূপ স্থলে কর্ম্মে প্রবৃত্তির নিমিত্ত, প্রবর্ত্তক প্রমাণের অপেক্ষা করিতে হয়। আর এক কথা, প্রমাণ শব্দিত যে বিধি তাহা সাধ্য স্বর্গাদিকেই বিষয় করে; কিন্তু আত্মা নিত্য সিদ্ধ, আত্মদর্শনও সেই আত্মাকেই বিষয় করে; সুতরাং কি আত্মা বা আত্মদর্শনে বিধির অপেক্ষা হইতে পারে না। সাধ্যেই বিধি চলিতে পারে, সিদ্ধে পারে না। আপনাকে আপনি জানিতে হইলে বিধির প্রয়োজনই বা কি? এখন যদি বল, স্বীকার করিলাম যে, আত্মা এবং আত্মজ্ঞানে বিধি অপেক্ষিত হইতে পারে না, কিন্তু জ্ঞানীর প্রমাণ প্রমেয় ব্যবহারের নিমিত্ত বিধির অপেক্ষা হওয়া উচিত। তাহাও বলিতে পার না। কারণ আত্মজ্ঞান উদিত হইলে সকল প্রমাণেরই প্রামাণ্যের অবসান হয়, সুতরাং তৎকালে সর্ব্ববিধ ব্যবহারও লোপ পায়; অতএব তাহার প্রতি বিধি অপেক্ষিত হইতে পারে না। অধিক কি আত্মস্বরূপ সম্প্রাপ্তি হইলে পুনরায় প্রমাণ প্রমেয় ব্যবহারই হইতে পারে না ("যত্র ত্বস্য সর্ব্বমাত্মৈবাভূৎ তৎ কেন কং পশ্যেৎ" ইত্যাদি শ্রুতি)। তোমার এরূপ আশঙ্কা হইতে পারে যে, যেরূপ ধর্ম্মাধিগমে প্রমাণ প্রমেয় ব্যবহার হয়, সেইরূপ আত্মাধিগমেও প্রমাণ প্রমেয় ব্যবহার কেন না হইবে? তাহাও বলিতেছি। প্রথমতঃ দেখ প্রমাকরণের নামই প্রমাণ অর্থাৎ যাহা দ্বারা প্রমা (সম্যক্ জ্ঞান) সঞ্জাত হয়, তাহারই নাম প্রমাণ। (৩০৮ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য)। যদ্বিষয়ক প্রমা সঞ্জাত হয়, তাহারই নাম প্রমেয়, এবং যে প্রমাজ্ঞান লাভ করে তাহারই নাম প্রমাতা। প্রমাতা থাকিলেই প্রমাণ প্রমেয় ব্যবহারও হইতে পারে। প্রমাতা না থাকিলে প্রমাণ প্রমেয় ব্যবহার কে করিবে? "আমি একটি ঘট দর্শন করিতেছি" এরূপ স্থলে প্রমাতা "আমি" প্রমেয় "ঘট", ও 'প্রমাণ' সন্নিকৃষ্ট চক্ষুরিন্দ্রিয়। কিন্তু প্রমাতা বা আমি যদি না থাকি, তবে আর ঘট, কে কি দিয়া দেখিবে? ফল কথা প্রমাতাকে লইয়াই প্রমাণ প্রমেয় ব্যবহার। প্রমাতা, প্রমেয় ও প্রমাণ এতৎত্রিতয়ই পরস্পরসাপেক্ষ। এখন মনে কর আত্মবস্তু প্রমেয়, প্রমাতা জীব, প্রমাণ শব্দ। কিন্তু অন্ত্য বা চরম প্রমাণ "অহং ব্রহ্মাস্মি" ইত্যাকার জ্ঞান। যখন জীবের "অহং ব্রহ্মাস্মি" এইরূপ জ্ঞান সমুদিত হয়, তখন তাহার অবিদ্যা-বিজৃম্ভিত অহঙ্কার-বিজড়িত আমিত্ব, প্রকৃত আমি বা আত্মার সহিত এক হইয়া যায়, সুতরাং তৎকালে "অহং ব্রহ্মাস্মি" রূপ এই অন্ত্যপ্রমাণ, জীবের প্রমাতৃত্ব ব্যবহার লোপ করে। আরও দেখ যেরূপ স্বপ্নকালীন প্রমাণ স্বপ্নান্তে বা জাগ্রদবস্থায় স্বয়ং অপ্রমাণীভূত হয়, সেইরূপ "অহংব্রহ্মাস্মি" রূপ অন্ত্য প্রমাণ অজ্ঞানী জীবের প্রমাতৃত্ব নাশ

করিয়া স্বয়ংও অপ্রমাণীভূত হয়। পূর্ব্বেই বলা হইয়াছে যে, প্রমাতৃত্বপদের নাশে প্রমাণ প্রমেয় ব্যবহারেরও নাশ হয়। নিবৃত্তিই যাহার স্বরূপ সে আবার কাহার প্রমাণ হইবে? যেরূপ স্বপ্ননিবৃত্তিস্বরূপ প্রবোধ কাহারও প্রমাণ নহে, অথবা যেরূপ শার্ব্বর-তিমিরহারী রবি নিজেই নিজের প্রমাণ অন্যের নহে, সেইরূপ অজ্ঞানধ্বান্তের কৃতান্ত বা নিবৃত্তি স্বরূপ অদ্বৈত-জ্ঞানও কাহারও প্রমাণ নহে, অর্থাৎ নিজেই নিজের প্রমাণ। দ্বিতীয়তঃ দেখ, লৌকিক ব্যবহারেও দেখা যায় যে, বস্তু নিশ্চয় পর্য্যন্তই প্রমাণের ফল; সুতরাং প্রমাণে প্রবর্ত্তক বিধি অপেক্ষিত হয় না ও এরূপ ব্যবহার কুত্রাপি পরিলক্ষিতও হয় না। মনে কর কোন ব্যক্তি চক্ষুরিন্দ্রিয়-রূপ-প্রমাণ দ্বারা ঘট দেখিতেছে (ঘটরূপ প্রমেয় বিষয়কে প্রমিতি করিতেছে), এরূপ স্থলে তাহাকে "ঐ ঘট দেখ" বলিয়া আর ঘটদর্শন রূপ বিষয়ে প্রবৃত্ত করিতে হয় না; তাহাকে ঘটদর্শনের আর বিধি প্রদান করিতে হয় না। এইরূপ অদ্বৈত জ্ঞানও স্বয়ং প্রমাণ বলিয়া তাহাতে বিধি অপেক্ষিত হইতে পারে না। যতক্ষণ পর্য্যন্ত প্রমেয় বস্তু না পাওয়া যায় ততক্ষণই প্রমাণের প্রবৃত্তি,বস্তু পাইলে (প্রমিতি বিষয়ীভূত হইলে) আর কে প্রমাণে প্রয়াসপর হয় বা তাহাতে প্রবৃত্ত হয়? বিদূরিতাজ্ঞান জীবও স্বরূপ সম্প্রাপ্ত হইয়া বা ব্রহ্ম বস্তুকে লাভ করিয়া আর কোন প্রমেয় নিরূপণে প্রবৃত্ত হয় না। যাহা পাইবার তাহা পাইলে আবার তাহাতে নূতন করিয়া প্রবৃত্তি হইতেই পারে না। সুতরাং পূর্ব্বাপর সবিশেষ পর্য্যালোচনা করিয়া দেখ যে, আত্মজ্ঞানীর কখনও কর্ম্মে অধিকার হইতে পারে না। জ্ঞানমাহাত্ম্যেই জ্ঞানীর সমস্ত সিদ্ধ হয়,অর্থাৎ আত্মতত্ত্ব-জ্ঞানীকে আর কোনরূপ নিষ্ঠাবিধিনিয়মের অধীন হইতে হয় না; সুতরাং সন্ন্যাসেই তাঁহার অধিকার—কর্ম্মে নহে। উল্লিখিত তাৎপর্য্য পূজ্যপাদ শঙ্করাচার্য্য, আনন্দগিরি, রামানুজ, হনুমান্, মধুসূদন ও নীলকণ্ঠ সূরির অনুমোদিত।

পূজ্যপাদ বলদেব বিদ্যাভূষণ ও বিশ্বনাথ চক্রবর্ত্তী লিখিয়াছেন যে, বুদ্ধি দ্বিবিধা—আত্মনিষ্ঠা ও বিষয়নিষ্ঠা। আত্মনিষ্ঠা বা আত্ম প্রবণা বুদ্ধি অজ্ঞান তমসাচ্ছন্নজনগণের পক্ষে নিশা স্বরূপ। নিশায় কি কি ঘটে তাহা যেমন স্বপ্নাবিষ্ট ব্যক্তি জানিতে পারে না,সেইরূপ আত্ম-প্রবণা বুদ্ধিতে প্রাপ্যমাণ বস্তুবিষয়ক জ্ঞান অজ্ঞানী ব্যক্তির হইতে পারে না। কিন্তু সংযমী স্থিত-

প্রজ্ঞ ব্যক্তি তাদৃশ বুদ্ধিপ্রভাবে স্বপ্নাবিষ্ট ব্যক্তির ন্যায় মোহাচ্ছন্ন না থাকিয়া আত্মজ্ঞানরূপ আনন্দ অনুভব করেন। বিষয়প্রবণা বুদ্ধিসম্পন্ন অজ্ঞগণ বিষয়-ব্যাপারে শোকমোহাদি জনিত সুখদুঃখাদি সাক্ষাৎ অনুভব করে, কিন্তু তাহা স্থিতপ্রজ্ঞ মুনির পক্ষে নিশাস্বরূপ, সুতরাং তিনি তাহার কিছুই অনুভব করেন না ; সুখদুঃখপ্রদ সাংসারিক বিষয়-ব্যাপার উদাসীনভাবে অবলোকন করিতে করিতে তিনি স্বভোগ্য বিষয়ও নির্লিপ্তভাবে অনুভব করেন ॥ ৬৯ ॥

---

আপূর্য্যমাণমচলপ্রতিষ্ঠং
সমুদ্রমাপঃ প্রবিশন্তি যদ্বৎ
তদ্বৎ কামা যং প্রবিশন্তি সর্ব্বে
স শান্তিমাপ্নোতি ন কামকামী ॥ ৭০ ॥

অন্বয়।—[ বহুভিঃ নদনদীভিঃ ] আপূর্য্যমাণং অচলপ্রতিষ্ঠং ( সমাবস্থিতং ) সমুদ্রং ( মহাসাগরং ) আপঃ ( জলানি ) যদ্বৎ প্রবিশন্তি তদ্বৎ সর্ব্বে কামাঃ ( বিষয়াঃ ) যং ( কামনাশূন্যং মুনিং স্বয়ং ) প্রবিশন্তি ( প্রবিশ্য চ ন বিকুর্ব্বন্তি ইত্যর্থঃ ) স শান্তিং ( কৈবল্যং ) আপ্নোতি ( প্রাপ্নোতি ) ন কামকামী ( ভোগকামনাশীলঃ ) ॥ ৭০ ॥

প্রতিশব্দ।—[ বহু নদ নদী কর্ত্তৃক ] পরিপূর্য্যমাণ সমভাব-সম্পন্ন সমুদ্রে জল যেরূপ প্রবেশ করে সেইরূপে সর্ব্বপ্রকার বিষয় যে—ইচ্ছা-বিহীন-মুনিতে প্রবেশ করে ( প্রবেশ করিয়া বিকৃত করিতে পারে না ) তিনি মোক্ষপ্রাপ্ত—হন ভোগ-কামনাযুক্ত নহে ॥ ৭০ ॥

ব্যাখ্যা।—অসংখ্য নদ নদী কর্ত্তৃক পরিপূরিত সমুদ্রে অন্য জল প্রবেশ করিলেও তাহাতে সমভাবত্বের অন্যথা ঘটে না ; সেইরূপ কামনা সমূহ যে মুনির অন্তরে প্রবেশ করিয়াও, তাঁহাকে বিচলিত করিতে পারে না, তিনি মোক্ষের অধিকারী হইয়া থাকেন। কিন্তু যাঁহার হৃদয় ভোগ-কামনা-পরায়ণ তিনি কখনই তাদৃশ পরম ধনের অধিকারী হইতে পারেন না ॥ ৭০ ॥

**শঙ্করাচার্য্য।**—বিদুষস্ত্যক্তৈষণস্য স্থিতপ্রজ্ঞস্য যতেরেব মোক্ষপ্রাপ্তির্নত্বসংন্যাসিনঃ কামকামিন ইত্যেতমর্থং দৃষ্টান্তেন প্রতিপাদয়িষ্যন্নাহ আপূর্য্যেতি। আপূর্য্যমাণমদ্ভিরচলপ্রতিষ্ঠং অচলতয়া প্রতিষ্ঠা অবস্থিতির্যস্য তমচলপ্রতিষ্ঠং সমুদ্রমাপঃ সর্ব্বতোগতাঃ প্রবিশন্তি স্বাত্মস্থম-বিক্রিয়মেব সন্তং যদ্বৎ, তদ্বৎ কামা বিষয়সন্নিধাবপি সর্ব্বত ইচ্ছাবিশেষা যং মুনিং সমুদ্রমিবাপোঽ-বিকুর্ব্বন্তঃ প্রবিশন্তি সর্ব্বে আত্মন্যেব প্রলীয়ন্তে, ন স্বাত্মবশং কুর্ব্বন্তি,স শান্তিং মোক্ষং প্রাপ্নোতি, নেতরঃ কামকামী, কাম্যন্ত ইতি কামাঃ বিষয়াস্তান্ কাময়িতুং শীলং যস্য স কামকামী, নৈব প্রাপ্নোতীত্যর্থঃ॥ ৭০।

**আনন্দগিরি।**—নম্বসংন্যাসিনাপি বিত্তাবতা বিদ্যাফলস্য মোক্ষস্য লব্ধুং শক্যত্বাৎ কিমিতি বিদুষঃ সংন্যাসো নিয়ম্যতে তত্রাহ বিদুষ ইতি। আপাতজ্ঞানবতো বিবেকবৈরাগ্যাদি-বিশিষ্টস্যৈষণাভ্যঃ সর্ব্বাভ্যোঽভ্যুত্থিতস্য শ্রবণাদিদ্বারা সমুৎপন্নসাক্ষাৎকারবতো মুখ্যস্য সংন্যাসিনো মোক্ষো নান্যস্য বিষয়তৃষ্ণাপরিভূতস্য ইত্যেতদ্দৃষ্টান্তেন প্রতিপাদয়িতুমিচ্ছন্ রাগদ্বেষবিমুক্তৈস্ত্বিতি শ্লোকোক্তমেবার্থং পুনরাহেতি যোজনা। অস্তিঃ সমুদ্রস্য সমন্তাৎ পূর্য্যমাণত্বে বৃদ্ধিহ্রাসবতী তদীয়া স্থিতিরাপতেদিত্যাশঙ্ক্যাহ অচলেতি। ন হি সমুদ্রস্যো-দকাত্মকং প্রতিনিয়তং রূপং কদাচিদ্বির্দ্ধতে হ্রসতে বা, তেন তদীয়া স্থিতিরেকরূপৈবেত্যর্থঃ। তত্তন্নাদেয়াশ্চেদাপঃ সমুদ্রান্তর্গচ্ছন্তি তর্হি তস্য বিক্রিয়াবত্ত্বাদপ্রতিষ্ঠা স্যাদিত্যাশঙ্ক্যাহ স্বাত্মস্থমিতি। ইচ্ছাবিশেষাঃ বিষয়াণামসন্নিধৌ বিদুষি নির্ব্বিকারে প্রবিশন্তোঽপি সন্নিধানে তস্মিন্ প্রবিশন্তো বিকারমাপাদয়েয়ুরিত্যাশঙ্ক্যাহ বিষয়েতি। প্রবেশং বিশদয়তি সর্ব্বত ইতি। যোঽকাম ইত্যাদি শ্রুতের্ব্বিষয়বিমুখস্য নিষ্কামস্য মোক্ষো ন কামকামুকস্যেত্যাহ স শান্তিমিতি॥ ৭০॥

**রামানুজ।** আপূর্য্যেতি। যথাত্মনৈবাপূর্য্যমাণমেকরূপং সমুদ্রং নাদেয়া আপঃ প্রবিশন্তি। আসামপাং প্রবেশেঽপ্রবেশে চ সমুদ্রো ন কঞ্চন বিশেষমাপদ্যতে, এবং সর্ব্বে কামাঃ শব্দাদিবিষয়া যং সংযমিনং প্রবিশন্তি তদিন্দ্রিয়গোচরতাং প্রাপ্নুবন্তি স শান্তিমাপ্নোতি শব্দাদিষিন্দ্রিয়গোচরতামাপন্নেষনাপন্নেষু চাত্মাবলোকনতৃপ্ত্যৈব যো ন বিকারমাপ্নোতি স এব শান্তিমাপ্নোতীত্যর্থঃ। কামকামী, শব্দাদিভির্যো বিক্রিয়তে স কদাচিদপি ন শান্তিমাপ্নোতি॥ ৭০॥

**হনুমান্।**—এবমবিদ্যাবিদ্যাভেদাদবিদুষঃ সর্ব্বকর্ম্মাণি, বিদুষঃ সর্ব্বকর্ম্মনিবৃত্তিস্বভাবাৎ সকলকর্ম্মসন্ন্যাস এব বিদুষস্ত্যক্তৈষণস্য স্থিতপ্রজ্ঞস্য যতেরেব মোক্ষঃ ন কামকামিন ইত্যেমর্থং দৃষ্টান্তেন প্রতিপাদয়িষ্যন্নাহ আপূর্য্যমাণমিতি। আপূর্য্যমাণমদ্ভিরচলপ্রতিষ্ঠং অচলা প্রতিষ্ঠা যস্য স তমচলপ্রতিষ্ঠং সমুদ্রমাপঃ প্রবিশন্তি, যদ্বৎ যথা, তদ্বৎ তথা কামা প্রবিশন্তি পরমাত্ম-জ্ঞানেনৈব রাগদ্বেষাভ্যাং প্রকাশ্যমানং স শান্তিং মোক্ষলক্ষণাং প্রাপ্নোতি ন কামকামী, কামান্ কাময়তে ইতি কামকামী॥ ৭০॥

**শ্রীধর।**—নহু বিষয়েষু দৃষ্টাভাবে কথমসৌ তান্ ভুঙ্‌ক্তে ইত্যপেক্ষায়ামাহ আপূর্য্য-

কিছুই হৃদয়ঙ্গম করিতে পারিতেছি না। তিনি একবার বলিতেছেন, স্বধর্ম্ম রক্ষার নিমিত্ত হিংসাজনক যুদ্ধাদি ক্রিয়া ক্ষত্রিয়গণের অবশ্য কর্ত্তব্য। আবার বলিতেছেন, যিনি রাগদ্বেষাদি পরিত্যাগপূর্ব্বক ইন্দ্রিয়বর্গকে স্বায়ত্ত করিয়া, সুখদুঃখাদিতে সমভাব প্রাপ্ত হইয়াছেন, তিনিই মুক্তিপথের প্রকৃত অধিকারী। ইত্যাদি বাক্যে কখন কর্ম্মের প্রাধান্য, কখনও বা জ্ঞানের প্রাধান্য দেখাইতেছেন। এইরূপ পুনঃপুনঃ চিন্তা করিয়া অর্জ্জুন জিজ্ঞাসা করিতেছেন, হে জনার্দ্দন! যদি কর্ম্ম হইতে জ্ঞানই শ্রেষ্ঠ, ইহাই আপনার অভিপ্রায় হয়, তবে 'তস্মাদ্ যুধ্যস্ব,' 'তস্মাদুত্তিষ্ঠ' ইত্যাদি বাক্য বার বার বলিয়া, কেন আমাকে হিংসাত্মক ক্রূরকর্ম্মে নিয়োজিত করিতেছেন?

পূজ্যপাদ শঙ্করাচার্য্য, আনন্দগিরি ও শ্রীধর স্বামী, এই শ্লোকে নিম্নলিখিত ভাব ব্যক্ত করিয়াছেন। ভগবান্ শ্রীকৃষ্ণ, সমস্ত বেদশাস্ত্র-প্রতিপাদ্য প্রবৃত্তি-নিবৃত্তি-বিষয়-ভূত কর্ম্ম ও জ্ঞানরূপ মুক্তির উপায়কে এই গীতাশাস্ত্রে যোগবুদ্ধি ও জ্ঞান-বুদ্ধিরূপে বিভক্ত করিয়াছেন। "প্রজহাতি যদা কামান্" ইত্যাদি (২য়। ৫৫) শ্লোকে নিবৃত্তিমার্গগামী সাঙ্খ্যমতাবলম্বী সন্ন্যাসিগণের সন্ন্যাস-কর্ত্তব্যতা প্রতিপন্ন করিয়াছেন। "এষা ব্রাহ্মীস্থিতিঃ পার্থ" ইত্যাদি (২য়। ৭২ শ্লোক) উপসংহারে সন্ন্যাসগ্রহণের ফল-কীর্ত্তন দ্বারা সাঙ্খ্যবুদ্ধির অর্থাৎ জ্ঞানের শ্রেষ্ঠত্ব প্রতিপাদন করিয়াছেন। আবার যোগবুদ্ধি অবলম্বন করিয়া "অশোচ্যানন্বশোচস্ত্বম্" ইত্যাদি (২য়। ১১) শ্লোকে, "এষা তেঽভিহিতা সাঙ্খ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" ইত্যাদি (২য়। ৩৯) শ্লোকে, "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যাদি (২য়। ১৭) শ্লোকে কর্ম্মেরই কর্ত্তব্যতা প্রতিপাদন করিয়াছেন। শ্রেয়োঽভিলাষী ভগবদ্ভক্ত অর্জ্জুন, এই সকল বাক্যাবলী আলোচনা করিয়া, ব্যাকুল হইয়া পড়িলেন এবং সাক্ষাৎ শ্রেয়ঃসাধন সাঙ্খ্যবুদ্ধি ও অনেক অনর্থ-সঙ্কুল যোগবুদ্ধি (কর্ম্ম) এই উভয়ের মধ্যে কোনটী শ্রেষ্ঠ ইহাই জিজ্ঞাসা করিলেন। সন্দিগ্ধচিত্ত অর্জ্জুন, "জ্যায়সী চেৎ" ইত্যাদি শ্লোকে ভগবানকে যে প্রশ্ন করিয়াছেন, তাহা যুক্তিযুক্ত হইয়াছে; যেহেতু, অর্জ্জুন তখন ভগবদ্বাক্যে পর্য্যাকুলচিত্ত হইয়াছেন। শ্রীভগবানও বিভাগশাস্ত্রে জ্ঞানকর্ম্মের সমুচ্চয়বাদ পরিহারপূর্ব্বক জ্ঞান ও কর্ম্মের যে পৃথক্ পৃথক্ অধিকারী নির্দ্দেশ করিয়াছেন, তাহাও যুক্তিসঙ্গত হইয়াছে।

সমুচ্চয়বাদী বৃত্তিকার এই শ্লোকের ব্যাখ্যায় লিখিয়াছেন, "সাধকগণ মুক্তিকামনায় জ্ঞান ও কর্ম্মের যুগপৎ অনুষ্ঠান করিবেন। জ্ঞান ও কর্ম্ম স্বতন্ত্রভাবে মুক্তির প্রয়োজক নহে।" ইত্যাদি বৃত্তিকারের মত অসঙ্গত বলিয়া বোধ হইতেছে; কারণ যদি এই গীতাশাস্ত্রে ভগবৎ কর্ত্তৃক জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়ই নিরূপিত হইয়া থাকে, তবে শ্রুত্যুক্ত ক্রিয়া-কলাপ পরিত্যাগ করিয়া, কেবল জ্ঞান দ্বারা মুক্তিপ্রাপ্ত হইবে, ইত্যাদি ভগবদ্বাক্য কিরূপে সঙ্গত হইবে এবং অধিকারিভেদে যে আশ্রম বিকল্প বিধান করিয়াছেন, তাহাই বা কিরূপে সঙ্গত হইবে? অতএব গীতাশাস্ত্রে সমুচ্চয়বাদ কথনও প্রতিপাদিত হয় নাই। অপিচ সর্ব্বার্থদর্শী ভগবান্ শ্রীকৃষ্ণ এইরূপ বিরুদ্ধ বাক্যের উপদেশ প্রদান করিলেন কেন? বাক্যার্থ-সারবিৎ অর্জ্জুনই বা এইরূপ বিরুদ্ধ বাক্য হৃদয়ে ধারণা করিলেন কেন? শুকদেব বলিয়াছেন, "কর্ম্ম দ্বারা জীবগণ সংসারে বদ্ধ হন, আর জ্ঞান দ্বারা মুক্তিলাভ করেন; অতএব তত্ত্বদর্শী যতিগণ কর্ম্ম করিবেন না।" ইত্যাদি শুকদেব কথিত বাক্যে সন্ন্যাসিগণের পক্ষে কর্ম্ম নিষিদ্ধ হইয়াছে। বৃত্তিকারের মতে তাহাও অসঙ্গত। বিশেষতঃ যদি জ্ঞানকর্ম্মের সমুচ্চয়ই গীতাশাস্ত্রের উদ্দেশ্য হইবে, তবে এই শ্লোকে, 'হিংসাত্মক ক্রূরকর্ম্মে কেন আমাকে নিয়োজিত করিতেছ,' ইত্যাদি উপালম্ভ সহকৃত অর্জ্জুনকৃত প্রশ্নও উপপন্ন হইতে পারে না। যদি বল একই পুরুষের দ্বারা জ্ঞান ও কর্ম্মের যুগপৎ অনুষ্ঠান অসম্ভব; অতএব জ্ঞান ও কর্ম্ম ভিন্ন ভিন্ন পুরুষ কর্ত্তৃক অনুষ্ঠেয়, ইহাই পূর্ব্বোক্ত ভগবদ্বাক্যের তাৎপর্য্য; তাহা হইলে অর্জ্জুনকৃত প্রশ্ন ও উপালম্ভ উভয়ই সুসঙ্গত হয়। তাহাও বলিতে পার না; কারণ, তাহা হইলে "জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং কর্ম্মযোগেন যোগিনাম্" ইত্যাদি শ্রীভগবানের উত্তর বাক্যে, ভিন্ন ভিন্ন পুরুষ কর্ত্তৃক জ্ঞান ও কর্ম্মের অনুষ্ঠেয়ত্ব বিষয়ক বিধান অসঙ্গত হইয়া পড়ে। অতএব বৃত্তিকারের সমুচ্চয়োক্তি অযুক্তিযুক্ত বলিয়া নিতান্ত অশ্রদ্ধেয়। সাধকগণ সর্ব্বকর্ম্ম পরিত্যাগপূর্ব্বক, কেবল জ্ঞান দ্বারাই মুক্তিলাভ করেন, ইহাই এই গীতা-শাস্ত্রে ও অন্যান্য সকল উপনিষদে বিনিশ্চিত হইয়াছে। অধুনা জ্ঞান ও কর্ম্ম এই উভয়ের মধ্যে একটী নিশ্চয় করিয়া আমাকে বলুন, ইত্যাদি অর্জ্জুনকৃত প্রার্থনাও উপপন্ন হইল। (জ্ঞান-কর্ম্মের সমুচ্চয়

যাদ সম্বন্ধে আচার্য্যের বিস্তারিত অভিপ্রায় ২য় অধ্যায় ১১শ শ্লোকে দ্রষ্টব্য।)

পূজ্যপাদ রামানুজাচার্য্যের অভিপ্রায়। ছান্দোগ্য ও কঠ উপনিষদে আত্মজ্ঞানাদির বিষয় যেরূপ রীতি অবলম্বনপূর্ব্বক প্রদর্শিত হইয়াছে, এই গীতাশাস্ত্রে অর্জ্জুনের প্রতি ভগবদুপদেশও তদনুরূপ। মহাত্মা রামানুজ বর্ত্তমান শ্লোকের অবতারণা উপলক্ষে উক্ত বিষয়েরই সবিশেষ বিচার করিয়াছেন।

স্থূলদর্শী মুমুক্ষুবর্গের হিতার্থ প্রজাপতি (অথ যদিদমস্মিন্ ব্রহ্মপুরে দহর পুণ্ডরীকং বেশ্মদহরোঽস্মিন্নন্তরাকাশঃ ইত্যাদি) ছান্দোগ্য উপনিষদ, অষ্টম প্রপাঠক, প্রথম খণ্ড, প্রথম সূত্র হইতে দহর বিদ্যার উপদেশ প্রদান করিয়াছেন। দহর বিদ্যার স্থূল অর্থ হৃদয়-পুণ্ডরীকে সগুণ ব্রহ্মোপাসনা। উক্ত দহর বিদ্যা প্রকরণের উপরস্থিত প্রজাপতির বাক্যসমূহ বিচার পূর্ব্বক নির্ণীত হইয়াছে যে, দহর শব্দেরই অর্থ ব্রহ্ম, বিষ্ণু বা ঈশ্বর। এতদর্থ প্রতিপাদনোদ্দেশেই, ভগবান্ বেদব্যাস স্বকৃত ব্রহ্মসূত্রে "দহর উত্তরেভ্যঃ" (ব্রহ্মসূত্র ১ম অধ্যায়, ৩য় পাদ, ২১ সূত্র) এই সূত্র সন্নিবেশ করিয়াছেন। এই দহর বিদ্যা উপদেশের ফল স্বরূপে বলা হইয়াছে যে, "এষ সম্প্রসাদো-ঽস্মাচ্ছরীরাৎ সমুত্থায় পরং জ্যোতিরুপসম্পদ্য স্বেন রূপেণাভিনিষ্পদ্যতে" (ছান্দোগ্য ৮।৩।১) এই সম্প্রসাদ (প্রত্যগাত্মা) এই শরীরের অভিমান ত্যাগ করিয়া, পরং জ্যোতি প্রাপ্ত হইয়া স্বরূপ সম্প্রাপ্ত হয়। তদনন্তর "কোন্ স্বরূপ ?" ইহার উত্তররূপে প্রজাপতি বলিয়াছেন যে, "য আত্মা অপহতপাপ্মা, বিজরো, বিমৃত্যুঃ, বিশোকঃ, অবিজিঘৎসঃ, অপিপাসঃ, সত্যকামঃ, সত্যসঙ্কল্পঃ, সোঽন্বেষ্টব্যঃ, স বিজিজ্ঞাসিতব্যঃ ; স সর্ব্বাংশ্চ লোকানাপ্নোতি সর্ব্বাংশ্চ কামান্, যস্তমাত্মানমনুবিদ্য বিজানাতি।" যে আত্মা অপাপী, অজর, অমর, অশোক, ভোজনেচ্ছা-বিহীন, সত্যকাম (যাঁহার কামনা কখনও বিফল হয় না), সত্যসঙ্কল্প (সুতরাং কাম-হেতু-ভূত সঙ্কল্পও যাঁহার সত্য), সেই আত্মাকে অন্বেষণ করিবে এবং আচার্য্যের নিকট তদ্বিষয়ক কথা জিজ্ঞাসা করিবে। যে ব্যক্তি শাস্ত্র ও আচার্য্যের উপদেশানুসারে সেই আত্মাকে নিজ জ্ঞানবিষয়ীভূত করেন, তিনি সকল লোক এবং সর্ব্ববিধ কামনা লাভ করেন, অর্থাৎ তাঁহার অপ্রাপ্য কিছুই

থাকে না। উক্ত দুই শ্রুতির নির্গলিতার্থ বিবৃত হইতেছে। প্রত্যগাত্মার (জীবের) অপহতপাপ্মত্বাদিগুণ স্বাভাবিক হইলেও, সংসার-দশায় উক্ত গুণগণ কর্ম্মাখ্য অবিদ্যার আবরণে আবৃত থাকে; সুতরাং কর্ম্ম-বশে আনন্দাদি গুণগণ আত্মাতে সঙ্কুচিত ভাবে অবস্থান করে; কিন্তু যখন জীব শাস্ত্র ও আচার্য্যের উপদেশানুসারে আত্মবস্তুকে জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এতৎ ত্রিবিধ অবস্থা এবং স্থূল, সূক্ষ্ম ও কারণ এতৎ ত্রিবিধ শরীর হইতে অতীতরূপে একান্ত নিশ্চয় করিয়া শরীরাদিতে অভিমান পরিত্যাগ করে, তখন সেই পরং জ্যোতিঃ বা পরমাত্মার বিকাশে জীবের অবিদ্যা তিরোহিত হয় এবং অপহতপাপ্মত্বাদি স্বাভাবিক গুণনিচয় আবির্ভূত হয়, অর্থাৎ যাহা আবৃত থাকে তাহাই প্রকাশিত হয়, নূতন করিয়া কিছু উৎপন্ন হয় না। কর্দ্দম-লিপ্ততা প্রযুক্ত তিরোহিত-প্রকাশ মণি প্রক্ষালন করিলে কোন নূতন তেজ প্রকাশ করে না, তাহার যে তেজ পূর্ব্বে ছিল, সেই স্বাভাবিক তেজই প্রকাশিত হয় মাত্র। মৃত্তিকা অপসারণ করতঃ জলাশয় খনন করিলে, তাহা হইতে কিছু নূতন জল সমুদ্ভূত হয় না; সেখানে যে জল সৎরূপে ছিল এবং মৃত্তিকার আবরণে অসৎ বলিয়া প্রতীত হইতে ছিল, তাহাই (সেই সদ্রূপ জলই) প্রকাশিত হয় মাত্র। এইরূপ হেয় গুণগণ ধ্বংস হইলে আত্মার নিত্য গুণগণই প্রকাশিত হয় মাত্র, নূতন গুণ আর কিছুই জন্মে না। প্রজাপতি, এই স্বরূপাবির্ভাবকেই জীবের চরম ফলরূপে নির্দ্দেশ করিয়া, দহর বিদ্যার উপসংহার করিয়াছেন।

বাজশ্রবসের পুত্র নচিকেতাকে যমরাজ যে তত্ত্ব-জ্ঞানোপদেশ প্রদান করেন, কঠোপনিষদে তাহাই বর্ণিত আছে। উক্ত তত্ত্ব জ্ঞানোপদেশ প্রসঙ্গে যমরাজ নচিকেতাকে বলিলেন, "হে নচিকেতা! অধ্যাত্ম-যোগাধিগমেন দেবং মত্বা ধীরো হর্ষ-শোকৌ জহাতি" (কঠ ২। ১২); "সেই দেবতাকে অধ্যাত্মযোগ দ্বারা জ্ঞাত হইয়া, জীব হর্ষশোক পরিত্যাগ করে, অর্থাৎ হর্ষশোকের অধিকার অতিক্রম করে" ইত্যাদি শ্রুতির তাৎপর্য্যাবধারণ করিলে দেখা যায় যে, এই দেবতাকে জানা অবশ্য কর্ত্তব্য। এস্থলে যমরাজ নচিকেতাকে ইঙ্গিতে ইহাই বুঝাইতেছেন, বা বিধি প্রদান করিয়াছেন যে, "এই দেবতাই বিজিজ্ঞাসিতব্য" এবং আমি যে তোমাকে পরম আত্ম-বিদ্যা বিষয়ক উপদেশ প্রদান করিতেছি, ইহাই (এই দেবকে জানাই)

তাহার প্রধান অঙ্গ। আর "অধ্যাত্ম যোগ দ্বারা" এই কথা বলিয়া যমরাজ প্রত্যগাত্ম জ্ঞানের বিষয়ই উপদেশ প্রদান করিয়াছেন। তদনন্তর "ন জায়তে ম্রিয়তে বা বিপশ্চিৎ" (কঠ ২। ১৮) ইত্যাদি শ্রুতিতে যমরাজ নচিকেতাকে ইহাই বলিতেছেন যে, প্রত্যগাত্মার (জীবের) প্রকৃত স্বরূপ শুদ্ধ; কারণ জীবের জন্ম-বিনাশাদি নাই (গীতা দ্বিতীয় অধ্যায় ২০ শ্লোক দ্রষ্টব্য)। তদনন্তর "অণোরণীয়ান্ মহতো মহীয়ান্ আত্মাস্য জন্তোর্নিহিতং গুহায়াং" (কঠ ২। ২০) এই শ্রুতি হইতে আরম্ভ করিয়া "মহান্তং বিভুমাত্মানং মত্বা ধীরো ন শোচতি" (কঠ ২। ২২) এবং "নায়মাত্মা প্রবচনেন লভ্যো ন মেধয়া বহুনা শ্রুতেন। যমেবৈষ বৃণুতে তেন লভ্যস্তস্যৈষ আত্মা বিবৃণুতে তনূং স্বাম্।" (কঠ ২। ২৩) ইত্যাদি শ্রুতিতে সেই পরমাত্মার উপাসনাই যে সর্ব্ব-শ্রেষ্ঠ সাধন এবং সেই উপাসনাই যে ভক্তি তাহাও প্রতিপাদিত হইয়াছে; অর্থাৎ সেই আত্মা অণু হইতেও অণু, মহৎ হইতেও মহৎ, তিনি এই প্রাণী সমূহের হৃদয়গুহায় বা পঞ্চকোষপরম্পরারূপ গুহা মধ্যে অবস্থিত; তিনি মহৎ, তিনি বিভু (সর্ব্বব্যাপী), ধীরব্যক্তি তাঁহাকে জানিয়া শোক প্রকাশ করেন না। বেদাধ্যাপন, গ্রন্থার্থাবধারণ-শক্তি, বা বহু শাস্ত্র-জ্ঞান দ্বারা তাঁহাকে লাভ করা যায় না; এই আত্মা, আত্মস্বরূপ সন্দর্শনার্থ যে ভাগ্যবানকে বরণ করেন, ভগবৎকৃপাপাত্র সেই জীবই তাঁহাকে লাভ করে, এবং এবম্ভূত ব্যক্তির নিকটই তিনি নিজ তনু প্রকাশ করেন; ইত্যাদি বাক্য দ্বারা ইহাই সূচিত হইতেছে যে, সেই সর্ব্বশক্তিমান্ অচিন্ত্যৈশ্বর্য্য ভগবান্ ভক্ত-বৎসল; সুতরাং যিনি তাঁহাকে ভক্তি করেন তিনি তাঁহার প্রতি কৃপা পূর্ব্বক নিজ স্বরূপ দর্শনোপযোগী সামর্থ্য প্রদান করিয়া তাঁহাকে কৃতকৃতার্থ করেন, বা নিজ তনু তাঁহার নিকট প্রকাশিত করেন। ইহাদ্বারা যমরাজ প্রধানতঃ ইহাই দেখাইলেন যে, একমাত্র ভক্তিই ভগবৎপ্রাপ্তির সাধন। তদনন্তর "বিজ্ঞানসারথির্যস্তু মনঃপ্রগ্রহবান্ নরঃ। সোঽধ্বনঃ পরমাপ্নোতি তদ্বিষ্ণোঃ পরমং পদম্॥" (কঠ ৩।৯) "যাহার বিজ্ঞান সারথি, মন প্রগ্রহ (লাগাম), সেই ব্যক্তি সংসার-মার্গের অবসানস্বরূপ বিষ্ণুর সেই পরম পদ লাভ করে অর্থাৎ আর তাহাকে সংসার-পথের পথিক হইতে হয় না।" এই শ্রুতিতে পরবিদ্যার ফলই বিষ্ণুর পরম-পদ-প্রাপ্তি, ইহাই প্রতিপাদন করিয়া যমরাজ প্রস্তাবিত প্রকরণের উপসংহার করিয়াছেন।

এই শ্রীমদ্ভগবদ্গীতা শাস্ত্রেও পূর্ব্বে (২য় অধ্যায়ে) প্রদর্শিত হইয়াছে যে, ভগবান্ শ্রীকৃষ্ণ সেই নিখিল গুণান্বিত পরব্রহ্ম পুরুষোত্তম প্রাপ্তির একমাত্র উপায়ভূত যে ঈশ্বরৈকনিষ্ঠ আত্যন্তিক ভক্তিযোগের বিষয় সখা অর্জ্জুনকে উপদেশ প্রদান করিবেন ; এবং বেদন উপাসন ধ্যানাদি যে ভক্তিযোগেরই নামান্তরমাত্র, আত্মযাথাত্ম্য দর্শন সেই ভক্তিযোগেরই অঙ্গভূত। প্রজাপতি ছান্দোগ্যে এই আত্মদর্শনের বিষয়ই "য আত্মাপহতপাপ্মা" ইত্যাদি বাক্যে উপদেশ প্রদান করিয়াছেন। এবং "ন জায়তে ম্রিয়তে বা বিপশ্চিৎ" ইত্যাদি কঠশ্রুতিতে যমরাজ উক্ত বিষয়েরই উপদেশ প্রদান করিয়াছেন। (গীতার ২য় অধ্যায় ২০ শ্লোক আদি দ্রষ্টব্য)।

পূর্ব্বে আরও প্রদর্শিত হইয়াছে যে, "আত্মা নিত্য" এইরূপ জ্ঞান পূর্ব্বক নিষ্কামকর্ম্মের অনুষ্ঠান করিতে করিতে যে জ্ঞান স্বতঃ সমুদ্ভূত হইবে, সেই জ্ঞানযোগ দ্বারাই ভক্তি সঞ্জাত হয়। জ্ঞান, নিষ্কাম-কর্ম্মযোগসাধ্য। ভক্তি জ্ঞানযোগ-সাধ্য। স্থূল কথা, ছান্দোগ্য এবং কঠোপনিষদে প্রজাপতি ও যমরাজ যেরূপ পরবিদ্যোপদেশের প্রারম্ভ করিয়াছেন, ভগবান্ শ্রীকৃষ্ণও মুমুক্ষু অর্জ্জুনকে উপদেশ প্রদানের প্রারম্ভেও সেইরূপই করিয়াছেন এবং উপসংহারাদিও উক্ত রীতিতেই করিবেন। তৎসমূহ যথাস্থানে দ্রষ্টব্য। ("নায়মাত্মা প্রবচনেন লভ্যঃ" ইত্যাদি কঠশ্রুতির তাৎপর্য্য গীতার ১০ম অধ্যায় ১০-১১ প্রভৃতি শ্লোকে দ্রষ্টব্য, এবং "বিজ্ঞান সারথির্যস্তু" এই কঠশ্রুতির বা উপসংহার শ্রুতির তাৎপর্য্য গীতার ১৮শ অধ্যায়ে ৬২ শ্লোকে দ্রষ্টব্য। উপস্থিত চারি অধ্যায়ে পূর্ব্বোক্ত সসাধনআত্ম দর্শনের বিষয় বিস্তারিতরূপে আলোচিত হইবে।)

টীকাকার পূজ্যপাদ মধুসূদন সরস্বতী মহাশয় লিখিয়াছেন, শ্রীমদ্ভগবদ্গীতার দ্বিতীয়াধ্যায়ে সমস্ত গীতা শাস্ত্রার্থ সূত্রিত হইয়াছে। এই অধ্যায়ের প্রথমে নিষ্কাম কর্ম্মনিষ্ঠা, তদনন্তর তাহার ফলস্বরূপ অন্তঃকরণশুদ্ধি, তদনন্তর তজ্জনিত শমদমাদি রাজধর্ম্ম সাধন পূর্ব্বক সর্ব্ব ধর্ম্ম সন্ন্যাস, তদনন্তর তত্ত্বমস্যাদি বেদান্ত বাক্য বিচারসহকৃত ভগবদ্ভক্তি নিষ্ঠা, তদনন্তর তজ্জনিত তত্ত্ব-জ্ঞাননিষ্ঠা, তাহার ফলস্বরূপ সত্ত্ব, রজঃ ও তমোগুণময়ী অবিদ্যার নিবৃত্তিজনিত প্রারব্ধ কর্ম্ম-ফল-সম্ভূত ভোগাবসান ও জীবন্মুক্তি, তদনন্তর বিদেহ-মুক্তি অর্থাৎ দেহাবসানসহকৃত ব্রহ্মময়তার প্রসঙ্গ এই

অধ্যায়ে উল্লিখিত হইয়াছে। জীবন্মুক্তি দশায়, পরম পুরুষার্থের আশ্রয়ে, পরবৈরাগ্য প্রাপ্তি সজ্ঘটিত হয়। দৈবসম্পদ প্রাপ্তিরূপ শুভ বাসনা তাহার অনুকূল, আসুর সম্পদরূপ অশুভবাসনা তাহার প্রতিকূল। সত্ত্ব-গুণ-প্রণোদিতা শ্রদ্ধা, দৈব সম্পদ প্রাপ্তির প্রবর্ত্তক এবং আসুরসম্পদরূপ অশুভ-বাসনা রজোগুণ ও তমোগুণের আতিশয্যজনিত। শুভবাসনার উপাদেয়তা এবং অশুভবাসনার হেয়তা বিভাগে এই শাস্ত্রার্থ পরিসমাপ্ত হইয়াছে। দ্বিতীয়াধ্যায়ে 'যোগস্থঃ কুরু কর্ম্মাণি' (২।৪৮) ইত্যাদি শ্লোকে অন্তঃকরণ-শুদ্ধির সাধনভূত যে নিষ্কাম কর্ম্মনিষ্ঠার প্রসঙ্গ সূত্রিত হইয়াছে, তৃতীয় ও চতুর্থ অধ্যায়ে তাহা বিস্তারিতরূপে আলোচিত হইয়াছে। তদনন্তর শুদ্ধান্তঃকরণ ব্যক্তির, শমদমাদি সাধন পূর্ব্বক, সর্ব্বকর্ম্ম সন্ন্যাসনিষ্ঠার প্রসঙ্গ 'বিহায় কামান্ যঃ সর্ব্বান্' (২।৭১) ইত্যাদি শ্লোকে সূত্রিত হইয়াছে; পঞ্চম ও ষষ্ঠ অধ্যায়ে তাহাই বিস্তারিতরূপে আলোচিত হইয়াছে, এবং উহাতেই 'তত্ত্বমসি', এই মহাবাক্য মধ্যস্থ 'ত্বম্' পদার্থও নিরূপিত হই-য়াছে। তদনন্তর 'যুক্ত আসীত মৎপরঃ' (২।৬১) ইত্যাদি শ্লোকে বেদান্ত মহাবাক্য বিচারের সহিত বহু প্রকার ভগবদ্ভক্তিনিষ্ঠা সূত্রিত হইয়াছে; সপ্তম, অষ্টম, নবম, দশম, একাদশ ও দ্বাদশ এই ছয় অধ্যায়ে সেই প্রসঙ্গই বিস্তারিতরূপে প্রতিপাদিত হইয়াছে, উহাতে মহাবাক্য মধ্যস্থ 'তৎ' পদার্থও নিরূপিত হইয়াছে। তদনন্তর 'বেদাবিনাশিনং নিত্যম্' (২।২১) ইত্যাদি শ্লোকে তৎপদার্থের সহিত অভিন্নতা-বোধজনিত যে তত্ত্বজ্ঞান-নিষ্ঠার প্রসঙ্গ সূত্রিত হইয়াছে, ত্রয়োদশ অধ্যায়ে তাহাই আলোচিত হইয়াছে। "ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন" (২।৪৫) ইত্যাদি শ্লোকে যে প্রকৃতি ও পুরুষ বিষয়ক বোধের দ্বারা জ্ঞাননিষ্ঠার ফল সূত্রিত হইয়াছে, চতুর্দ্দশ অধ্যায়ে গুণাতীত-লক্ষণের বিবরণ দ্বারা সেই জীবন্মুক্তির বিষয় স্পষ্টীকৃত হইয়াছে। "তদাগন্তাসি নির্ব্বেদং" (২।৫২) ইত্যাদি শ্লোকে যে পরম বৈরাগ্য নিষ্ঠার বিষয় সূত্রিত হইয়াছে, সংসার-রূপ মহীরূপের ছেদন দ্বারা তাহা সাধ্য, ইহাই পঞ্চদশ অধ্যায়ে বিস্তারিত-রূপে আলোচিত হইয়াছে। স্থিতপ্রজ্ঞ-লক্ষণ প্রসঙ্গে 'দুঃখেষ্বনুদ্বিগ্নমনাঃ' (২।৫৬) ইত্যাদি শ্লোকে পরম বৈরাগ্যের শুভসাধিনী দৈবী সম্পদের উপাদেয়ত্ব এবং "যামিমাং পুষ্পিতাং বাচং" (২।৪২) ইত্যাদি শ্লোকে

তদ্বিরোধী আসুরী সম্পদের হেয়ত্ব সূচিত হইয়াছে,ষোড়শ অধ্যায়ে তাহাই বিস্তারিতরূপে আলোচিত হইয়াছে। "নির্দ্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থঃ" ইত্যাদি (২।৪৫) শ্লোকে দৈবী সম্পদের সাত্বিকী শ্রদ্ধাই অসাধারণ কারণরূপে সূচিত হইয়াছে, সপ্তদশ অধ্যায়ে বিরোধী রাজসী ও তামসী শ্রদ্ধার পরিহার দ্বারা, তাহারই বিষয় বিস্তারিতরূপে আলোচিত হইয়াছে। ত্রয়োদশ হইতে সপ্তদশ পর্য্যন্ত পঞ্চাধ্যায়ে জ্ঞান-নিষ্ঠার সফলতা প্রতিপাদিত হইয়াছে। অষ্টাদশ অধ্যায়ে পূর্ব্বোক্ত প্রসঙ্গ সমূহের উপসংহার করা হইয়াছে। দ্বিতীয়াধ্যায়ে শ্রীভগবান্ সাংখ্য বুদ্ধির আশ্রয় গ্রহণ করিয়া "এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধিঃ" (২।৩৯) এই বাক্যে জ্ঞান নিষ্ঠার প্রসঙ্গ প্রকীর্ত্তিত করিয়াছেন এবং যোগ বুদ্ধির আশ্রয় গ্রহণ করিয়া "যোগে ত্বিমাং শৃণু" (২। ৩৯) হইতে "কর্ম্মণ্যেবাধিকারস্তে—মা তে সঙ্গোঽস্ত্বকর্ম্মণি" (২। ৪৭) এই পর্য্যন্ত বাক্য দ্বারা কর্ম্ম নিষ্ঠার বিষয় বিবৃত করিয়াছেন। কিন্তু এই উভয় নিষ্ঠার অধিকারিভেদ বিষয়ক ব্যবস্থা ভগবৎ কর্ত্তৃক সুস্পষ্টরূপে উপদিষ্ট হয় নাই, অথবা একই ব্যক্তির উভয় নিষ্ঠার অধিকারিত্বও নির্দ্দিষ্ট হয় নাই; সুতরাং ইহাতে জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় সপ্রমাণিত হইতেছে না। কারণ "দূরেণ হ্যবরং কর্ম্ম বুদ্ধিযোগাৎ ধনঞ্জয়" (২। ৪৯) এই শ্লোক আলোচনা করিলে, বুদ্ধি অর্থাৎ জ্ঞাননিষ্ঠাপেক্ষা কর্ম্মনিষ্ঠা নিকৃষ্ট বলিয়াই উপলব্ধ হয়। অপিচ "যাবানর্থ উদপানে" (২। ৪৬ এই শ্লোকে সর্ব্ব কর্ম্ম জনিত ফল, জ্ঞানফলের অন্তর্নিহিত আছে, এই অভিপ্রায় বিন্যস্ত থাকায়, জ্ঞান নিষ্ঠারই প্রাধান্য প্রতিপাদিত হইয়াছে। বিশেষতঃ ভগবান্ স্থিতপ্রজ্ঞের লক্ষণ বিবৃত করিয়া "এষা ব্রাহ্মী স্থিতিঃ পার্থ" (২। ৭২) জ্ঞানফলের এই প্রশংসা-সহকৃত উপসংহার করিয়াছেন। 'যা নিশা সর্ব্বভূতানাং' (২।৬৯) ইত্যাদি শ্লোকে দ্বৈত-দর্শন-বিরহিত জ্ঞানী পুরুষের কর্ম্মানুষ্ঠান-অসম্ভব, এবং অবিদ্যা নিবৃত্তিরূপ মোক্ষ-ফলের জ্ঞান মাত্রই সাধন, ইহাই সূচিত হইয়াছে। শ্রুতিও বলিয়াছেন, 'তোমাকে জানিয়া মনুষ্য অতি-মৃত্যুকেই প্রাপ্ত হয়, উপায়ান্তর নাই।' অতএব আলোক ও অন্ধকারের ন্যায় বিরোধী জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয় যখন অসম্ভব এবং তদুভয়ের ভিন্নাধিকারিকত্ব বাস্তবিকই সম্ভব, তখন একমাত্র অর্জ্জুনকে উভয় নিষ্ঠা বিষয়ক উপদেশ প্রদান করা যুক্তিযুক্ত নহে। যদি অর্জ্জুনকে

কর্ম্মাধিকারী বলিয়া স্বীকার করা হয়, তাহা হইলে তাঁহার প্রতি জ্ঞাননিষ্ঠার উপদেশ প্রদান করা সমীচীন নহে এবং যদি তাঁহাকে জ্ঞানাধিকারী মনে করা যায়, তাহা হইলে তাঁহাকে কর্ম্মনিষ্ঠা বিষয়ক পদেশ উপ্রদান করা বিধেয় নহে। যদি বল যে, একই ব্যক্তির প্রতি বিকল্পে উভয় উপদেশই প্রদত্ত হইয়াছে। তাহাও হইতে পারে না, কারণ উৎকৃষ্ট ও নিকৃষ্ট এতদুভয়ের বিকল্প অসিদ্ধ এবং অবিদ্যা নিবৃত্তির ফলস্বরূপ আত্ম-জ্ঞান-জনিত মোক্ষের কোন প্রকার তারতম্য কখনই সম্ভব নহে। সুতরাং জ্ঞান ও কর্ম্মনিষ্ঠার অধিকারী যখন ভিন্ন এবং বিরুদ্ধতা হেতু উভয়ের সমুচ্চয় অসম্ভব, কর্ম্মাপেক্ষা জ্ঞানই যখন শ্রেষ্ঠতর, তখন সেই উৎকৃষ্ট ও অনায়াস-সাধ্য জ্ঞানকে পরিত্যাগ করিয়া নিকৃষ্ট এবং অনেক আয়াস-সাধ্য কর্ম্মানুষ্ঠান নিতান্ত যুক্তি-বিরহিত। এইরূপ চিন্তায় আকুলিত-চিত্ত অর্জ্জুন বলিতেছেন,—'হে জনার্দ্দন! যদি কর্ম্মাপেক্ষা আত্ম-তত্ত্ব বিষয়িণী বুদ্ধি প্রশস্ততরা বলিয়া তোমার বোধ হয়, তবে কেন তুমি আমার ন্যায় অতি ভক্ত জনকে এই হিংসাত্মক আয়াস-সাধ্য যুদ্ধরূপ ক্রূর কর্ম্মে 'কর্ম্মণ্যে-বাধিকারস্তে' ইত্যাদি আদেশ বাক্যে বিনিয়োজিত করিতেছ?' মূলে 'জনার্দ্দন' ও 'কেশব' এই দুইটী সম্বোধন পদ প্রযুক্ত হইয়াছে। যাঁহার নিকট সর্ব্বজন অভিলষিত সিদ্ধির প্রার্থনা করে তিনিই জনার্দ্দন। কেশব শব্দ সর্ব্বেশ্বর প্রতিপাদক। যিনি সর্ব্বেশ্বর তিনি অবশ্যই সকল ইষ্ট সাধনে সক্ষম। আমি পূর্ব্বেই "শিষ্যস্তেঽহং" ইত্যাদি বাক্যে বিনীত ও শরণাগত শিষ্যত্ব স্বীকার করিয়াছি। আমার সহিত প্রতারণা করা তোমার কখনই উচিত হয় না ॥ ১ ॥

—:o:—

ব্যামিশ্রেণেব বাক্যেন বুদ্ধিং মোহয়সীব মে।
তদেকং বদ নিশ্চিত্য যেন শ্রেয়োঽহমাপ্নুয়াম্ ॥ ২ ॥

**অন্বয়।**—ব্যামিশ্রেণ (অনিশ্চিতেন কদাচিৎ কর্ম্মপ্রশংসা কদাচিদ্ বা জ্ঞানপ্রশংসা ইত্যেবংরূপেণ সন্দেহজনকেন) বাক্যেন (উপদেশেন) এব মে (মম) বুদ্ধিং (জ্ঞানং) মোহয়সি (ভ্রমাচ্ছন্নাং করোষি) ইব (ত্বন্তু মোহসম্ভাবনাবিরহিতঃ তথাপি চিত্তশুদ্ধিবিরহিতস্য মম মোহো

ভবতীতি ভাবঃ) তৎ একং (জ্ঞানং বা কর্ম্ম বা উভয়োর্ম্মধ্যে একং) নিশ্চিত্য (অবধার্য্য) বদ (ব্রূহি) যেন (জ্ঞানেন কর্ম্মণা বা) অহং শ্রেয়ঃ (মোক্ষং) আপ্নুয়াম্ (প্রাপ্স্যামি) ॥ ২ ॥

প্রতিশব্দ।—অনিশ্চিত বাক্য-দ্বারাই আমার জ্ঞান ভ্রমাচ্ছন্ন করিতেছ যেন তাহার এক স্থির-করিয়া বল যাহা-দ্বারা আমি মোক্ষ পাইতে-পারি ॥ ২ ॥

ব্যাখ্যা।—তুমি স্বয়ং মোহাতীত হইলেও, কখন কর্ম্মের কখন বা জ্ঞানের মাহাত্ম্য কীর্ত্তন করিয়া, আমার বুদ্ধিকে যেন সন্দেহ-সমাকুল করিয়া দিতেছ। এক্ষণে জ্ঞান ও কর্ম্ম এতদুভয়ের কোনটির অনুষ্ঠান করিলে আমি মোক্ষ লাভের অধিকারী হইব, তাহা অবধারিতরূপে নির্দ্দেশ কর ॥ ২ ॥

শঙ্করাচার্য্য।— অথ স্মার্ত্তেনৈব কর্ম্মণা সমুচ্চয়ঃ সন্ন্যাসিনাং ভগবতোক্তঃ অর্জ্জুনেন চাবধারিতশ্চেৎ "তৎ কিং কর্ম্মণি ঘোরে মাং নিয়োজয়সি" ইত্যাদি কথং যুক্তং বচনং, কিঞ্চ ব্যামিশ্রেণেতি। ব্যামিশ্রেণেতি যদ্যপি বিবিক্তাভিধায়ী ভগবান্ তথাপি মম মন্দবুদ্ধের্ব্যামিশ্রমিব ভগবদ্বাক্যং প্রতিভাতি, তেন মম বুদ্ধিং মোহয়সীবেতি মম মন্দবুদ্ধের্ব্যামোহাপনয়নায় হি প্রবৃত্তস্তু কথং মোহয়স্যতো ব্রবীমি বুদ্ধিং মোহয়সীবেতি মমেতি। ত্বন্তু ভিন্নকর্ত্তৃকয়োর্জ্ঞানকর্ম্মণোরেকপুরুষানুষ্ঠানাসম্ভবং যদি মন্যসে, তত্রৈবং সতি তৎ তয়োরেকং বুদ্ধিং কর্ম্ম বা ইদমেবার্জ্জুনস্য যোগ্যং বুদ্ধিশক্ত্যবস্থানুরূপমিতি নিশ্চিত্য বদ ব্রূহি, যেন জ্ঞানেন কর্ম্মণা বান্যতরেণ শ্রেয়োঽহমাপ্নুয়ামিতি যদুক্তং, তদপি নোপপদ্যতে। যদি হি কর্ম্মনিষ্ঠায়াং গুণভূতমপি জ্ঞানং ভগবতোক্তং স্যাৎ তৎ কথং তয়োরেকং বদেতি একবিষয়ৈবার্জ্জুনস্য শুশ্রূষা স্যাৎ নহি ভগবতোক্তমন্যতরদেব জ্ঞানকর্ম্মণোর্বক্ষ্যামি, নৈব দ্বয়মিতি। যেনোভয়প্রাপ্ত্যসম্ভবমাত্মনো মন্যমান একমেব প্রার্থয়েৎ ॥ ২ ॥

আনন্দগিরি।—যত্তু বৃত্তিকারৈরুক্তং শ্রৌতেন স্মার্ত্তেন চ কর্ম্মণা সমুচ্চয়ো গৃহস্থানাং শ্রেয়ঃসাধনমিতরেষাং স্মার্ত্তেনৈবেতি ভগবতোক্তমর্জ্জুনেন চ নির্দ্ধারিতমিতি তদেতদনুবদতি অথেতি। তৎ কিমিত্যাদ্যুপালম্ভবচনমনুপপন্নং কর্ম্মমাত্রসমুচ্চয়বাদিনো ভগবতো নিয়োজনাভাবাদিতি দূষয়তি তৎ কিমিতি। ইতশ্চ প্রশ্নসমুচ্চয়ানুসারী ন ভবতীত্যাহ কিঞ্চেতি। ভগবতো বিবিক্তার্থবাদিত্বাদযুক্তং ব্যামিশ্রেণেত্যাদিবচনমিত্যাশঙ্ক্যাহ যদ্যপীতি। যদি ভগবদ্বচনং সঙ্কীর্ণমিব তে ভাতি, তর্হি তেন মদীয়বুদ্ধিব্যামোহনমেব তস্য বিবক্ষিতমিতি কিমিতি মোহয়সীবেত্যুচ্যতে

তন্মাহ মমেতি। জ্ঞানকর্ম্মণী মিথোবিরোধাৎ যুগপদেকপুরুষানুষ্ঠেয়তয়া ভিন্নকর্ত্তৃকে কথ্যেতে, তথা চ তয়োরন্যতরস্মিন্নেব ত্বং নিযুক্তো ন তু তে বুদ্ধিব্যামোহনমভিমতমিতি ভগবতো মতমনু-বদতি ত্বমিতি। তদেকমিত্যাদিপ্রশ্নাকাঙ্ক্ষেনোত্তরমাহ তত্রেতি। উক্তং ভাগবতমতং সপ্তম্যা পরামৃশ্যতে একমিত্যুক্তপ্রকারোক্তিঃ। একমিত্যুক্তমেব স্ফুটয়তি বুদ্ধিমিতি। নিশ্চয়প্রকারং প্রকটয়তি ইদমিতি। যোগ্যত্বং স্পষ্টয়তি বুদ্ধীতি। অস্য হি ক্ষত্রিয়স্য সতোঽন্তঃকরণস্য দেহ-শক্তেঃ সময়সমারম্ভাবস্থায়াশ্চেদমেব জ্ঞানং কর্ম্ম বানুগুণমিতি নির্দ্ধার্য্য ব্রূহি ইত্যর্থঃ। নিশ্চি-ত্যাস্য তয়োক্তৌ তেন শ্রোতুঃ শ্রেয়োঽবাপ্তিফলমাহ যেনেতি। তদেকমিত্যাদিবাক্যসাঙ্কর্য্য-মর্থমুক্ত্বা সমুচ্চয়স্য শাস্ত্রার্থত্বাভাবে তাৎপর্য্যমাহ যদি হীতি। গুণভূতমপি ইত্যাদিনা প্রধানভূত-মপি চেতি বিবক্ষিতং ন তূভয়প্রাপ্ত্যসম্ভবমাত্মনো মন্যমানস্যার্জ্জুনস্যান্যতরবিষয়া শুশ্রূষা ভবিষ্যতি নেত্যাহ ন হীতি। যথোক্তভগবদ্বচনাভাবে দ্বয়প্রাপ্ত্যসম্ভববুদ্ধ্যা নান্যতরপ্রার্থনা সম্ভবতীত্যাহ যেনেতি। ন হি তথাবিধং ভগবদ্বচনং ভবতেষ্টং ভগবতঃ সমুচ্চয়বাদিত্বাঙ্গীকারাদতস্তদভাবাদুক্ত-বুদ্ধ্যা ন যুক্তান্যতরপ্রার্থনেত্যর্থঃ ॥ ২ ॥

রামানুজ।—ব্যামিশ্রেণেতি। অতো ব্যামিশ্রবাক্যেন মাং মোহয়সীবেতি মে প্রতি-ভাতি, তথাহ্যাত্মাবলোকনসাধনভূতায়াঃ সর্ব্বেন্দ্রিয়ব্যাপারোপরতিরূপায়া জ্ঞাননিষ্ঠায়াস্তদ্বিপর্য্যয়-রূপং কর্ম্মসাধনং তদেব কুর্ব্বিতি বাক্যং বিরুদ্ধম্। ব্যামিশ্রমেব তস্মাদেকমসম্মিশ্রং বাক্যং বদ, যেন বাক্যেনাহমনুষ্ঠেয়রূপং নিশ্চিত্যাত্মনঃ শ্রেয়ঃ প্রাপ্নুয়াম্ ॥ ২ ॥

হনুমান্।—কিঞ্চ ব্যামিশ্রেণেতি। ব্যামিশ্রেণৈব সঙ্কীর্ণেনৈব বুদ্ধিং মোহয়সীব, কদাচিৎ কর্ম্ম শ্রেয় ইতি, কদাচিদ্বুদ্ধিঃ শ্রেয়সীতি চ, সঙ্কীর্ণেনেব বাক্যেন বুদ্ধিং মোহয়সীব মোহং নয়সীব মে, তৎ তস্মাদেকমনুষ্ঠেয়ং নিশ্চিত্য বদ, যেনানুষ্ঠিতেন শ্রেয়ো-ঽহমাপ্নুয়াম্।

শ্রীধর।—নমু "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাচ্ছ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইত্যাদিনা কর্ম্মণোঽপি শ্রেষ্ঠত্বমুক্তমেবেত্যাশঙ্ক্যাহ ব্যামিশ্রেণেতি। কচিৎ কর্ম্মপ্রশংসা কচিজ্‌জ্ঞানপ্রশংসেত্যেবং ব্যামিশ্রং সন্দেহোৎপাদকমিব যদ্বাক্যং, তেন মে মতিমুভয়ত্র দোলায়িতাং কুর্ব্বন্ মোহয়সীব পরমকারুণিকস্য তব মোহকত্বং নাস্ত্যেব, তথাপি ভ্রান্ত্যা মমৈবং ভাতি ইতীবশব্দেনোক্তং, অত উভয়োর্মধ্যে যদ্ভদ্রং তদেকং নিশ্চিত্য বদেতি। যদ্বা অহং ইদমেব শ্রেয়ঃসাধনমিতি নিশ্চিত্য যেনানুষ্ঠিতেন শ্রেয়ো মোক্ষমহাপ্নুয়াং প্রাপ্স্যামি তদেবৈকং নিশ্চিত্য বদেত্যর্থঃ ॥ ২ ॥

বলদেব।—ব্যামিশ্রেণেতি। সাঙ্খ্যবুদ্ধিযোগবুদ্ধ্যোরিন্দ্রিয়নিবৃত্তিতৎপ্রবৃত্তিরূপয়োঃ সাধ্যসাধকভাববোধি যদ্বাক্যং তদ্ব্যামিশ্রমুচ্যতে তেন মে বুদ্ধিং মোহয়সীব। বস্তুতস্তু সর্ব্বে-শ্বরস্য মৎসখস্য চ তে মন্মোহকতা নাস্ত্যেব মদ্বুদ্ধিদোষাদেবং প্রত্যেম্যহমিতীবশব্দার্থঃ। তৎ তস্মাদেকমব্যামিশ্রং বাক্যং বদ। "ন কর্ম্মণা ন প্রজয়া ধনেন ত্যাগেনৈকেনামৃতত্বমানশুঃ" ইত্যাদিকং শ্রুতিবৎ। যেনাহমনুষ্ঠেয়ং নিশ্চিত্যাত্মনঃ শ্রেয়ঃ প্রাপ্নুয়াম্ ॥ ২ ॥

মধুসূদন।—নমু নাহং কঞ্চিদপি প্রতারয়ামি, কিং পুনস্ত্বামতিপ্রিয়ং, অত্র কিং মে প্রতারণাচিহ্নং পশ্যসীতি চেৎ তত্রাহ ব্যামিশ্রেণেবেতি। তব বচনং ব্যামিশ্রং ন ভবত্যেব মম ত্বেকাধিকারিকত্বভিন্নাধিকারিকত্বসন্দেহাদ্ব্যামিশ্রং সঙ্কীর্ণার্থমিব তেঁ যদ্বাক্যং মাং প্রতি জ্ঞানকর্ম্মনিষ্ঠাদ্বয়প্রতিপাদকং, তেন বাক্যেন ত্বং মে মম মন্দবুদ্ধের্ব্বাক্যতাৎপর্য্যপরিজ্ঞানাৎ বুদ্ধিমন্তঃকরণং মোহয়সীব ভ্রান্ত্যা যোজয়সীব পরমকারুণিকত্বাৎ ত্বং ন মোহয়স্যেব, মম তু স্বাপরাধদোষান্মোহো ভবতীতি ইবশব্দার্থঃ। একাধিকারিত্বে বিরুদ্ধয়োঃ সমুচ্চয়ানুপপত্তেরেকার্থত্বাভাবেন চ বিকল্পানুপপত্তেঃ প্রাগুক্তের্যদ্যধিকারিভেদং মন্যসে, তদৈকং মাং প্রতিবিরুদ্ধয়োর্নিষ্ঠয়োরুপদেশাযোগাৎ তৎ জ্ঞানং বা একমেবাধিকারং মে নিশ্চিত্য বদ, যেনাধিকারনিশ্চয়পুরঃসরমুক্তেন ত্বয়া ময়া চানুষ্ঠিতেন জ্ঞানেন কর্ম্মণা চৈকেন শ্রেয়ো মোক্ষমহমাপ্নুয়াং প্রাপ্নুয়াং যোগ্যঃ স্যাম্। এবং জ্ঞানকর্ম্মনিষ্ঠয়োরেকাধিকারিত্বে বিকল্পসমুচ্চয়য়োরসম্ভবাদধিকারিভেদজ্ঞানার্থমর্জ্জুনস্য প্রশ্ন ইতি স্থিতম্। ইহেত্যন্যেষাং কুমতং সমস্তং শ্রুতিস্মৃতিন্যায়বলান্নিরস্তম্। পুনঃ পুনর্ভাষ্যকৃতাতিযত্নাদতো ন তৎ কর্ত্তুমহং প্রবৃত্তঃ। ভাষ্যকারমতসারদর্শিতা গ্রন্থমাত্রমিহ যোজ্যতে ময়া। আশয়ো ভগবতঃ প্রকাশ্যতে কেবলং স্ববচসো বিশুদ্ধয়ে ॥ ২ ॥

নীলকণ্ঠ।—নমু তব জ্ঞাননিষ্ঠায়ামনধিকারাৎ কর্ম্মৈব কুর্ব্বিতি মাং ব্রবীষীত্যাশঙ্ক্যাহ ব্যামিশ্রেণেতি। ব্যামিশ্রেণ অবিবিক্তেন ইব ইবশব্দো বিবিক্তেঽপি বুদ্ধিদোষাদবিবিক্ততাং গৃহ্ণামীতি সূচয়তি, এতেন বাক্যেন "ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন" ইতি ক্বচিদ্বেদনিষ্ঠাং ত্যাজয়সি "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইতি তামেব চ গ্রাহয়সি, তথা "নির্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থো নির্যোগক্ষেম আত্মবান্ ভব" ইতি চ নিবৃত্তিমার্গং উপদিশসি, "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাৎ শ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইতি প্রবৃত্তিমপ্যুপদিশসি, ন হ্যেকেন ময়া যুগপদুভয়ং স্থিতিগতিবদনুষ্ঠাতুং শক্যং, অতো মে মম বুদ্ধিং মোহয়সীব। বস্তুতস্তু মম মোহং নাশয়িতুং প্রবৃত্তোঽসীতি ইবশব্দেনোচ্যতে। তৎ তয়োর্মধ্যে যদেকং প্রধানং মদ্যোগ্যং তৎ নিশ্চিত্য বদ, যেনানুষ্ঠিতেনাহং শ্রেয়ঃ কল্যাণং আপ্নুয়াম্ ॥ ২ ॥

বিশ্বনাথ।—ভো বয়স্য অর্জ্জুন! সত্যং গুণাতীতা ভক্তিঃ সর্ব্বোৎকৃষ্টৈব, কিন্তু সা যাদৃচ্ছিকমদৈকান্তিকমহাভক্তকৃপৈকলভ্যত্বাৎ পুরুষোদ্যমসাধ্যা ন ভবতি। অতএব "নিস্ত্রৈগুণ্যো ভব" গুণাতীতয়া মদ্ভক্ত্যা ত্বং নিস্ত্রৈগুণ্যো ভূয়া ইত্যাশীর্ব্বাদ এব দত্তঃ। সচ যদা ফলিষ্যতি তদা তাদৃশযাদৃচ্ছিকৈকান্তিকভক্তকৃপয়া প্রাপ্তামপি লপ্স্যসে। সাম্প্রতন্তু "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইতি মদুক্তমেবেতি চেৎ সত্যং তর্হি কর্ম্মৈব নিশ্চিত্য কথং ন ব্রূষে কিমিতি সন্দেহসিন্ধৌ মাং ক্ষিপসীত্যাহ ব্যামিশ্রেণেতি। বিশেষত আ সম্যক্ তয়া মিশ্রণং নানাবিধার্থমিলনং যত্র তেন বাক্যেন মে বুদ্ধিং মোহয়সি। তথাহি "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যুক্ত্বাপি "বুদ্ধিযুক্তো জহাতীহ উভে সুকৃতদুষ্কৃতে। তস্মাদ্যোগায় যুজ্যস্ব যোগঃ কর্ম্মসু কৌশলম্"। ইতি। "সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে।" যোগশব্দবাচ্যং জ্ঞানমপি

ব্রবীষি। "বলং তে মোহকলিলম্" ইত্যনেন জ্ঞানং কেবলমপি ব্রবীষি। কিন্তাত্রৈবশব্দেন মদ্বাক্যস্য বস্তুতো নাস্তি নানার্থবিমিশ্রিতত্বং নাপি কৃপালোস্তব মন্মোহনেচ্ছা, নাপি মম তত্ত্বার্থানভিজ্ঞত্বং, কিন্তু স্পষ্টীকৃত্য এব তব কথনমুচিতমিতি ভাবঃ। অয়ং গূঢ়োঽভিপ্রায়ঃ রাজসাৎ কর্ম্মণঃ সকাশাৎ সাত্ত্বিকং কর্ম্ম শ্রেষ্ঠং, তস্মাদপি জ্ঞানং শ্রেষ্ঠং তচ্চ সাত্ত্বিকমেব। নির্গুণা ভক্তিশ্চ তস্মাদতিশ্রেষ্ঠৈব। তত্র সা যদি ময়ি ন সম্ভবেদিতি ব্রূষে, তদা সাত্ত্বিকং জ্ঞানমেবৈকং মামুপদিশ। ততএব দুঃখময়াৎ সংসারবন্ধনান্মুক্তো ভবেয়মিতি ॥ ২ ॥

তাৎপর্য্য।—পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, আনন্দগিরি ও শ্রীধরস্বামীর অভিপ্রায়। সুখদুঃখময় সংসার-চক্রে ঘূর্ণিত মানবগণের পরিত্রাণের নিমিত্ত শ্রীভগবান্ এই গীতা শাস্ত্রে শ্রৌত ও স্মার্ত্ত কর্ম্মের সমুচ্চয় প্রতিপাদন করিয়া গৃহাশ্রমীর প্রতি কর্ম্মের প্রাধান্য ও জ্ঞানের অপ্রাধান্য দেখাইয়াছেন এবং জ্ঞানলোভী অর্জ্জুনও তাহাই হৃদয়ঙ্গম করিয়াছেন। প্রাচীন টীকাকারগণ গীতার উল্লিখিতরূপ ব্যাখ্যা করিয়া থাকেন। কিন্তু উক্ত ব্যাখ্যা নিতান্ত অশ্রদ্ধেয়। কারণ, যদি প্রাগুক্ত কর্ম্মের প্রাধান্য স্থাপনই ভগবানের অভিপ্রায় এবং অর্জ্জুনেরও তাহাই স্থিরসিদ্ধান্ত হইয়া থাকে তবে "তৎ কিং কর্ম্মণি ঘোরে মাং নিয়োজয়সি কেশব" ইত্যাদি প্রশ্নে অর্জ্জুন কর্ম্মের নিন্দা করিলেন কেন? আর দেখ, যদ্যপি অধিকারিভেদে জ্ঞান কর্ম্মের পৃথক্ উপাসনা করিবে, ইহাই ভগবান্ বলিয়াছেন স্বীকার করা যায়, তথাপি অর্জ্জুন অতি মন্দমতি বলিয়া বুদ্ধি-দোষে পূর্ব্বোক্ত ভগবদ্বাক্য তাঁহার নিকট যেন সঙ্কীর্ণের ন্যায় প্রতীত হইতেছে। অতএব তিনি অতি বিনীতভাবে জানাইতেছেন, হে ভগবন্! আপনি শরণাগত অজ্ঞজনের মোহ দূরীকরণার্থ প্রবৃত্ত হইয়া, কখন কর্ম্মের প্রশংসা, কখন বা জ্ঞানের প্রশংসাসূচক সন্দেহজনক ব্যামিশ্র বাক্য দ্বারা আমার চিত্তকে উভয় দিকে দোলায়িত করতঃ অতিশয় মোহিত করিতেছেন। আপনি পরম দয়ালু, কপট-বাক্যে শরণাগত ব্যক্তিকে মোহিত করা আপনার ন্যায় মহাপুরুষের কখনও সম্ভবপর নহে; আমারই বুদ্ধিদোষে এইরূপ ভ্রান্তি বোধ হইতেছে। "ইব" শব্দ দ্বারা ইহা প্রকটিত হইল। আর যদি এক পুরুষ কর্ত্তৃক জ্ঞান ও কর্ম্মের যুগপদনুষ্ঠান অসম্ভব, ইহাই আপনার অভিমত হয়, তবে জ্ঞান ও কর্ম্মের মধ্যে কোন্‌টী প্রশস্ততর আমার ন্যায় দুর্ব্বোধের বুদ্ধিশক্তি ও অবস্থা বিবেচনা করিয়া তাহার উপদেশ প্রদান করুন। সেই তন্নিশ্চিত জ্ঞান বা কর্ম্মের উপাসনা করিয়া

আমি পরম শ্রেয়ঃ প্রাপ্ত হইব।" ইত্যাদি বাক্যে অর্জ্জুন যে প্রার্থনা করিয়াছেন তাহা কিরূপে উপপন্ন হইবে? কিংবা যদি প্রাচীন টীকাকারগণের মতে সমুচ্চিত কর্ম্মেরই প্রাধান্য স্থিরীকৃত হইয়া থাকে, তবে "জ্ঞান ও কর্ম্মের মধ্যে একটী আমাকে বলুন" ইত্যাদি অর্জ্জুনের এক-বিষয়-শুশ্রূষা কেন হইবে? অতএব অবস্থাভেদে জ্ঞান ও কর্ম্ম উভয়ই মুক্তির প্রযোজক, কেবল কর্ম্ম নহে।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী ও শ্রীমন্নীলকণ্ঠ সূরী মহাশয়ের অভিপ্রায়। অর্জ্জুনোক্ত পূর্ব্বশ্লোকের উত্তর স্বরূপে যদি ভগবান্ বলেন, যে, আমি কখনও কাহারও সহিত প্রতারণা করি না; তুমি তো আমার অতি প্রিয় পাত্র,সুতরাং তোমার সহিত তাদৃশ ব্যবহার নিতান্ত অসম্ভব। তুমি আমার ব্যবহারে কি প্রতারণার চিহ্ন পরিদর্শন করিয়াছ বল। এই আশঙ্কায় অর্জ্জুন বলিতেছেন, তোমার উপদেশ বাক্য সন্দেহ-সম্ভাবনা-বিরহিত হইলেও, মন্দবুদ্ধি আমি, তাহা জ্ঞান-কর্ম্ম-নিষ্ঠাদ্বয় প্রতিপাদক, সুতরাং ব্যামিশ্র বলিয়াই মনে করিতেছি এবং তজ্জন্য আমার অন্তঃকরণ ভ্রমাচ্ছন্ন হইয়াছে। তুমি পরম-করুণা-নিধান, অতএব তুমি যে ইচ্ছাপূর্ব্বক আমার চিত্তকে মোহাচ্ছন্ন করিতেছ, ইহা কদাপি সম্ভব নহে। কেবল আমার চিত্ত-শুদ্ধির অভাব ও ভ্রান্তি হেতু আমার অন্তঃকরণ মোহ-জালে সমাবৃত হইতেছে। মূলোক্ত 'ইব' শব্দে এই অর্থ স্ফুটিত হইতেছে। যদি অধিকারী ভেদে জ্ঞান ও কর্ম্মের অনুষ্ঠান আবশ্যক বলিয়া তুমি বিবেচনা কর, তাহা হইলে আমি কোন্‌টির অধিকারী তাহা স্থিরীকৃত করিয়া বল। তুমি নিশ্চিতরূপে তাহা নির্দ্দেশ করিলে, আমিও সন্দেহশূন্য-হৃদয়ে তাহার অনুষ্ঠান করিব; অতএব যে উপায়ে মুক্তিলাভের যোগ্য হই, তাহারই উপদেশ প্রার্থনা করিতেছি। যুগপৎ জ্ঞান ও কর্ম্মের অনুষ্ঠান অসম্ভব, সুতরাং তদুভয়ের একাধিকারিত্ব অসম্ভব। এই জন্যই অর্জ্জুন এই প্রশ্ন উত্থাপিত করিয়াছেন। এতদ্ব্যতীত অন্যান্য ভ্রমাত্মক কুমত সমূহ শ্রুতি, স্মৃতি ও ন্যায়ের বিরোধী।

টীকাকার পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয়ের অভিপ্রায়। হে হৃদয়সখে অর্জ্জুন! সত্ত্ব, রজঃ ও তমঃ; এই ত্রিগুণাতীতা ভক্তিই * যে

* "ভক্তিরস্য ভজনং, তদিহামুত্রোপাধিনৈরাস্যেনৈবামুষ্মিন্ মনসঃ কল্পনমেতদেব চ নৈষ্কর্ম্ম্যম্॥" (অথর্ব্ববেদীয় শ্রীগোপালতাপনী উপনিষদ্, ১৫শ শ্রুতি) ভজ্ + ক্তি = ভক্তি।

সর্ব্বোৎকৃষ্ট তাহার কোনই সন্দেহ নাই। কিন্তু তাদৃশী ভক্তি আমার কোন একান্ত ভক্তজনের কৃপা হইলেই লব্ধ হইতে পারে; নতুবা পুরুষ স্বকীয় উদ্যম দ্বারা তাঁহা কদাপি লাভ করিতে পারে না। অতএব আমার প্রতি গুণাতীত ভক্তিযুক্ত হইয়া তুমি ত্রিগুণ বিরহিত হও। এই অভিপ্রায়ে

ভজ্ ধাতুর অর্থ ভজন। (এই) ভগবান্ শ্রীকৃষ্ণের শ্রবণাদিরূপ ভজনের নামই "ভক্তি," বা শ্রবণাদিরূপ ভক্তির নামই "ভজন"। ভক্তি ও ভজন এতদুভয়ই একপর্য্যায়বাচী। ইহাই ভক্তির সাধারণ লক্ষণ। কিন্তু এই (শ্রবণাদি-লক্ষণা) ভক্তি যদি ইহলোকে ও পরলোকে উপাধি নৈরাস্য-ভাবে অর্থাৎ শ্রীকৃষ্ণ ব্যতিরিক্ত অন্য ফলাভিলাষরাহিত্যভাবে এই শ্রীকৃষ্ণেই সঞ্জাত হয়, এবংবিধ মানস কল্পন অর্থাৎ শ্রবণাদি হেতুক মানস ভাব বিশেষই উত্তমা বা আত্যন্তিকী ভক্তির লক্ষণ। এই উত্তমা ভক্তিই নৈষ্কর্ম্ম্য, অর্থাৎ আনুষঙ্গিকরূপে মোক্ষ ফল প্রদান করেন; অর্থাৎ ইক্ষুক্ষেত্রে জল সেচন করিলে জল-গমন-মার্গের পার্শ্বস্থিত তৃণাদি যেরূপ স্বতঃ পুষ্ট হয়, তৃণাদি উপলক্ষ করিয়া আর স্বতন্ত্র জল-সেচন করিতে হয় না, সেইরূপ উত্তমা ভক্তি লাভ করিলে, মোক্ষাদি লাভও স্বতঃই সম্পাদিত হয়; তজ্জন্য আর স্বতন্ত্র চেষ্টা করিতে হয় না। এইজন্যই কথিত হয় যে, মুক্তি ভক্তির কিঙ্করী; এবং এইজন্য মুক্তি হইতে উত্তমা ভক্তির শ্রেষ্ঠত্ব। শ্রীমদ্ভাগবতের তৃতীয় স্কন্ধেও কথিত আছে, "দেবানাং গুণলিঙ্গানামানুশ্রবিককর্ম্মণাম্। সত্ত্ব এবৈকমনসো বৃত্তিঃ স্বাভাবিকী তু যা। অনিমিত্তা ভাগবতী ভক্তিঃ সিদ্ধের্গরীয়সী। জরয়ত্যাশু যা কোশং নিগীর্ণমনলো যথা॥ নৈকাত্মতাং মে স্পৃহয়ন্তি কেচিন্মৎপাদসেবাভিরতা মদীহাঃ।" (শ্রীমদ্ভাগবত—৩ স্কন্ধ, ২৫ অধ্যায়, ২৯—৩১ শ্লোক) ইহার স্থূলার্থ, কপিলরূপী ভগবান্, জননী দেবহূতিকে বলিতেছেন, মাতঃ! একমনা-ব্যক্তির সত্ত্বমূর্ত্তি শ্রীহরিতেই অনিমিত্তা অর্থাৎ ফলাভিসন্ধি শূন্যা এবং স্বাভাবিকী অর্থাৎ অযত্নসিদ্ধ যে বৃত্তি অর্থাৎ প্রীতি, তাহারই নাম "ভক্তি" এবং সেই ভক্তি, সিদ্ধি অপেক্ষা অর্থাৎ সালোক্যাদি মুক্তি অপেক্ষা শ্রেষ্ঠ। লিঙ্গশরীর নাশের নামই মুক্তি। সেই মুক্তি, ভক্তির আনুষঙ্গিক ফল। যেরূপ জঠরানল কোনরূপ পুরুষ-প্রযত্ন ব্যতিরেকেই ভুক্ত অন্নকে জীর্ণদশায় উপনীত করে, সেইরূপ ভক্তিও অন্য কোনরূপ সাধনান্তরকে অপেক্ষা না করিয়া, লিঙ্গশরীরকে জীর্ণ করেন; সুতরাং মুক্তি ভক্তির আনুষঙ্গিক ফল। মাতঃ! মুক্তি অপেক্ষা ভক্তির শ্রেষ্ঠত্বের প্রতি আর এক হেতুবাদও নির্দ্দেশ করিতেছি, শ্রবণ করুন;—সংযত-চিত্ত কোন কোন অসাধারণ ভক্তি-রসিক আমার সহিত একাত্মতা (এক হইয়া যাওয়া) অর্থাৎ সাযুজ্য মুক্তিও প্রার্থনা করেন না"॥ এই আত্যন্তিকী ভক্তিরই নামান্তর অনন্যা ভক্তি, উত্তমা-ভক্তি, পরা ভক্তি, নির্গুণা ভক্তি, নিষ্কিঞ্চনা ভক্তি ও প্রেমভক্তি প্রভৃতি। এই নির্গুণভক্তি ব্যতীত অন্য সগুণভক্তি ভক্ত্যাভাস। ভগবান্ কপিল দেব (এই তৃতীয় স্কন্ধে) অন্যত্র বলিয়াছেন যে, মাতঃ! "ভক্তিযোগো বহুবিধো মার্গৈর্ভামিনি ভাব্যতে। স্বভাবগুণমার্গেণ পুংসাং ভাবো বিভিদ্যতে॥ অভিসন্ধায় যদ্ধিংসাং দম্ভং মাৎসর্য্যমেব বা। সংরম্ভী ভিন্নদৃগ্ ভাবং ময়ি কুর্য্যাৎ স তামসঃ। বিষয়ানভিসন্ধায় যশ ঐশ্বর্য্যমেব বা। অর্চ্চাদাবর্চ্চয়েদ্ যো মাং পৃথগ্ভাবঃ স রাজসঃ। কর্ম্মনির্হারমুদ্দিশ্য পরস্মিন্ বা তদর্পণম্। যজেদ্যষ্টব্যমিতি বা পৃথগ্ভাবঃ স সাত্ত্বিকঃ॥ মদ্গুণশ্রুতিমাত্রেণ ময়ি সর্ব্বগুহাশয়ে। মনোগতিরবিচ্ছিন্না যথা গঙ্গাম্ভসোঽম্বুধৌ॥ লক্ষণং ভক্তিযোগস্য নির্গুণস্য হ্যুদাহৃতম্। অহৈতুক্যব্যবহিতা যা ভক্তিঃ পুরুষোত্তমে॥ সালোক্য-সার্ষ্টি-সামীপ্য-সারূপ্যৈক-ত্বমপ্যুত। দীয়মানং ন গৃহ্ণন্তি বিনা মৎসেবনং জনাঃ॥ স এব ভক্তিযোগাখ্য আত্যন্তিক

তোমাকে "নিস্ত্রৈগুণ্যো ভব" এই আশীর্ব্বাদ করিয়াছি। আমার সেই শুভাশীর্ব্বাদ যখন ফলবান্ হইবে, তখন আমার কোন ঐকান্তিক ভক্তের কৃপায় তুমি ভক্তিধনকে লাভ করিবে।

ভগবদুক্ত এই বাক্যের প্রতিবাক্য স্বরূপে অর্জ্জুন বলিতেছেন যে,

---

উদাহৃতঃ। যেনাতিব্রজ্য ত্রিগুণান্মদ্ভাবায়োপপদ্যতে॥" ( শ্রীমদ্ভাগবত, ৩ স্কন্ধ, ২৯ অধ্যায়, ৬—১২ শ্লোক) ইহার স্থূলার্থ ; মা ! আমি পূর্ব্বে আপনাকে যে অনন্যনিমিত্তা নির্গুণা আত্যন্তিক-ভক্তির বিষয় বলিয়াছি, সেই ভক্তিই মুখ্য ভক্তি এবং সেই ভক্তিই ভক্তিযোগ-পদবাচ্য। সেই ভক্তির পর অন্য প্রকার ভক্তি নাই বলিয়াই তাহার নাম আত্যন্তিকী। এই আত্যন্তিকী ভক্তি স্বয়ং নিরোধরূপ ও ফলস্বরূপ ; সুতরাং তিনি অন্য কোনরূপ ফল প্রদান করেন না এবং এই নিমিত্তই কর্ম্ম, জ্ঞান ও যোগ হইতে ভক্তির শ্রেষ্ঠত্ব। দেবর্ষি নারদও বলিয়াছেন যে, ওঁ সা ন কাময়মানা নিরোধরূপত্বাৎ॥ ৭ ॥ ওঁ সা তু কর্ম্ম-জ্ঞান-যোগেভ্যোঽপ্যধিকতরা॥ ২৫ ॥ ওঁ ফলরূপত্বাৎ॥ ২৬ ॥ ( নারদ ভক্তিসূত্র ) কোন কোন মতে কর্ম্ম জ্ঞান যোগাদির ফলস্বরূপই ভক্তি ( জ্ঞানমিশ্রা )। গীতাশাস্ত্রে "অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহম্। বিমুচ্য নির্ম্মমঃ শান্তো ব্রহ্মভূয়ায় কল্পতে॥ ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি। সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাম্॥" ইত্যাদি শ্লোকে উক্ত অর্থই প্রতিপাদিত হইয়াছে। এক হইয়াও, এই নির্গুণা ভক্তিই আবার দাস্যাদি অভিমান ভেদে এবং হিংসাদি গুণভেদে বহুবিধ। অর্থাৎ ফল-সঙ্কল্প-ভেদেই ভক্তিভেদ হয়। যে সমস্ত ব্যক্তি ক্রোধ-লোভাদির বশীভূত, যাহারা ভিন্নদর্শী অর্থাৎ যাহারা অন্যের সুখদুঃখ নিজের তুল্য বলিয়া মনে করে না, এবম্ভূত নির্দ্দয় জনসমূহ কাহারও বধ-সাধনোদ্দেশে বা ভ্রষ্ট-চরিত্রা, কুলকামিনীর পতিসেবার ন্যায় কেবল লোক দেখাইবার নিমিত্ত, এবং অন্য ব্যক্তিকৃত দেব-পূজন দেখিয়া তদুপরি স্পর্দ্ধা পূর্ব্বক (অর্থাৎ অমুক এতক্ষণ পূজা করে, আমিও ওর চেয়ে বেশী বেশী পূজা করিব, এইরূপ স্পর্দ্ধা করিয়া ) আমার ভজনা করে ; এতৎ ত্রিবিধ ভজনই তামসিক। যে সমস্ত লোক আমাকে চায় না, অথচ বিষয়, যশ এবং ঐশ্বর্য্য উদ্দেশ করিয়া প্রতিমাতে আমার ভজনা করে, তাহাদের এই ত্রিবিধ ভজনই রাজসিক। আর যাহারা মোক্ষকেই ভক্তি হইতে পৃথক্ পরম পুরুষার্থ বলিয়া নিশ্চয় পূর্ব্বক পাপ-ক্ষয়োদ্দেশে ভগবৎ-প্রীত্যুদ্দেশে এবং ( শাস্ত্র আমার প্রতি যাহা বিধি প্রদান করিয়াছেন, তাহা অবশ্য পালনীয় ) এইরূপে বিধি-সিদ্ধির উদ্দেশে আমার ভজনা করে, তাহাদের এই ত্রিবিধ ভজনই সাত্ত্বিক। তাহা হইলে এখন দেখুন যে প্রধানতঃ শ্রবণাদি ভেদে ভক্তি নববিধ ; তামসিক ভক্তি তিন, রাজসিক ভক্তি তিন এবং সাত্ত্বিকী ভক্তি তিন। এই নববিধ সগুণা ভক্তি প্রত্যেকেই শ্রবণাদি নবভেদে ভিন্ন। সুতরাং শ্রবণাদি নববিধা ভক্তি নবগুণিতা হইয়া, মোট একাশীতি প্রকার। মা ! যে নির্গুণা-ভক্তির শ্রেষ্ঠত্ব দেখাইবার নিমিত্ত সগুণ-ভক্তির লক্ষণ গুলি দেখাইলাম, সেইক্ষণ নির্গুণা-ভক্তির আরও বিশেষ লক্ষণ আপনাকে বলিতেছি। যেরূপ জগৎ-পূজনীয়া, পবিত্রীকৃত-বসুন্ধরা, নিখিল-জন-মনঃ-প্রাণ-শীতল-কারিণী জাহ্নবীর সলিলরাশি যোধিক-লহরীগণ তাঁহাকে ফিরাইয়া ফিরাইয়া দিলেও, তাহাদের মানা না মানিয়া, বা বৃক্ষ শৈলাদি কাহারও মানা না মানিয়া, মনের আবেগে তর তর বেগে আনন্দে কুলু কুলু ধ্বনি করিতে করিতে তরঙ্গভঙ্গে নাচিতে নাচিতে ভক্তপ্রদত্ত নানাফুলে সাজিয়া, সাগরের অভিমুখে অবিচ্ছিন্নভাবে ( একটানা ) ধাবমানা হইতেছেন ; সেইরূপ মদ্গুণ শ্রবণমাত্র যে মনোগতি অন্য ফলের কথা দূরে থাকুক, মৎপ্রদত্ত সালোক্যাদি পঞ্চবিধ মুক্তিকেও অতি তুচ্ছ জ্ঞান করিয়া

যত দিন তাদৃশ কোন পরম ভক্ত মহাপুরুষের কৃপায় ভক্তির আলোকে আমার হৃদয়ান্ধকার অপগত না হইবে, তত দিন যদি কর্ম্মই আমার অবশ্য করণীয় হয়, তাঁহা হইলে, হে নারায়ণ! আমাকে তৎসম্বন্ধে নিশ্চিত উপদেশ প্রদান না করিয়া, কেন তুমি সন্দেহ-সাগরে নিমজ্জিত করিয়া

বিষয়ান্তরের আটক না মানিয়া, জগদ্বাসীকে ত্রাণ ও পবিত্র করিতে করিতে, ( ওঁ স তরতি স তরতি স লোকাংস্তারয়তি ॥ ৫০ ॥ নারদ ভক্তিসূত্র ) এবং উপদেশরূপ শীতল অমৃত বারি সেচনে তত্ত্ব-জিজ্ঞাসুর মনঃপ্রাণ শীতল করিতে করিতে, তর তর বেগে আমার প্রতি প্রধাবিত হয়, অহৈতুকী অর্থাৎ ফলানুসন্ধান-শূন্যা এবং অব্যবহিতা অর্থাৎ ভেদদর্শন রহিতা যে মনোগতি বা ভক্তি, তাহাই নির্গুণ ভক্তিযোগের লক্ষণ। আর দেখ মা! আমার একান্ত ভক্তগণ সালোক্য ( আমার সহিত এক লোকে বাস ), সার্ষ্টি ( আমার সমান ঐশ্বর্য্য ), সামীপ্য ( আমার সমীপে থাকা ), সারূপ্য ( আমার সমানরূপত্ব ) এবং ঐক্যত্ব ( সাযুজ্য ) এই পঞ্চবিধ মুক্তিকে অতিশয় ঘৃণা করে এবং আমি দিতে চাহিলেও গ্রহণে অনিচ্ছা প্রকাশ করে। কিন্তু যদি কদাচিৎ কেহ কেহ সালোক্যাদি চতুষ্টয়কে গ্রহণ করে, তাহাও সেবাভিলাষে। সাযুজ্যকে কেহই কখনও চাহে না। তথাহি শ্রীচৈতন্যচরিতামৃতে ;—"পঞ্চবিধ মুক্তি ত্যাগ করে ভক্তগণ। ফল্গু (তুচ্ছ) করি মুক্তি দেখে নরকের সম ॥ ( মধ্যলীলা—নবম পরিচ্ছেদ ) অন্যত্রাপি ;—"যদ্যপিও মুক্তি হয় এ পঞ্চ প্রকার। সালোক্য, সামীপ্য, সারূপ্য, সার্ষ্টি, সাযুজ্য আর ॥ সালোক্যাদি চারি যদি হয় সেবাদ্বার। তবে কদাচিৎ ভক্ত করে অঙ্গীকার ॥ সাযুজ্য শুনিতে ভক্তের হয় ঘৃণা ভয়। নরক বাঞ্ছয়ে তবু সাযুজ্য না লয় ॥ ( চৈতন্যচরিতামৃত মধ্যলীলা—ষষ্ঠ পরিচ্ছেদ ) অর্থাৎ সেবাসুখে বঞ্চিত হইতে হয় বলিয়া ভক্ত সাযুজ্য মুক্তিকে ঘৃণা করে এবং নরকে ঘোর যাতনা ভোগের সময়ও কদাচিৎ ভগবানের স্মরণ হইলেও হইতে পারে, কিন্তু সাযুজ্যে তাহার সম্ভাবনা নাই বলিয়া ভক্ত, সাযুজ্যমুক্তিকে ভয় করে। এই জন্যই সাধক-প্রবর ভক্তবর্য্য রামপ্রসাদ গাহিয়াছেন যে ;—"কি হবে সাযুজ্য পেলে জলে জল যাবে মিশি। চিনি হ'তে চাইনে মাগো চিনি খেতে ভালবাসি ॥" ভগবানের একান্ত ভক্ত চিনি খাইতে চায়, জ্ঞানীর মত চিনি হইতে চায় না। ভক্ত চায় সেই আনন্দকন্দ নন্দ-নন্দনের চারু-চরণ-সরোজ-যুগলের সময়োপযোগী সেবা করিতে ; ভক্ত চায় সেই নিত্য নবনব মাধুরীময় নবীন জলধর-শ্যাম মুরলী-ধারীর মধুর হইতেও অতিসুমধুর ভক্ত-মুখবিনিঃসৃত মধুর লীলাগীতি শ্রবণ করিতে, সেই গীতি স্বয়ং কীর্ত্তন করিতে এবং সেই লীলা স্মরণ করিতে ; ভক্ত চায় নব নব তুলসী মঞ্জরী ও বিবিধ সুগন্ধিপুষ্প চন্দন চর্চ্চিত করিয়া তাঁহার চারু চরণে উপহার প্রদান করিতে ; ভক্ত চায় তাঁহাকে ভূম্যবলুণ্ঠিত মস্তকে প্রণাম করিয়া নিজ মস্তকের উত্তমাঙ্গ নাম সার্থক করিতে ; ভক্ত চায় "আমি তব দাস" "আমি তোমার" ইত্যাকার দাস্য ও সখ্য ভাব জানাইতে ; আর ভক্ত চায় দেহাদি সমস্তই তাঁহার রাজীবপদে সর্ব্বতোভাবে অর্পণ করিতে। যে প্রহ্লাদকে ভগবান্ "প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং" বলিয়া (গীতা ১০ম অধ্যায় ৩০ শ্লোকে) উল্লেখ করিয়াছেন, সেই ভক্তকুল-চূড়ামণি, পিতাকে বলিয়াছিলেন যে, হে পিতঃ! শ্রবণং কীর্ত্তনং বিষ্ণোঃ স্মরণং পাদ-সেবনং। অর্চ্চনং বন্দনং দাস্যং সখ্যমাত্মনিবেদনম্ ॥ ইতি পুংসার্পিতা বিষ্ণৌ ভক্তিশ্চেন্নবলক্ষণা। ক্রিয়েত ভগবত্যদ্ধা তন্মন্যেঽধীতমুত্তমম্ ॥ ( শ্রীমদ্ভাগবত—৭ স্কন্ধ—৫ম অধ্যায়—১৮ ও ১৯ শ্লোক ) ভগবান্ বিষ্ণুর শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, পাদসেবন, অর্চ্চন, বন্দন, দাস্য, সখ্য ও আত্মনিবেদন এই

দিতেছ ? সত্য বটে তুমি "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যাদি বাক্যে আমার প্রতি কর্ম্মের অনুষ্ঠানই নির্দ্দেশ করিয়াছ, তথাপি স্থানান্তরে "বুদ্ধিযুক্তো জহাতীহ উভে সুকৃতদুষ্কৃতে। তস্মাদ্ যোগায় যুজ্যস্ব যোগঃ কর্ম্মসু কৌশলম্ ॥" "সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে।" ইত্যাদি

---

নব প্রকার ভক্তি যদি সাক্ষাৎ সম্বন্ধে ভগবানে অর্পণ করতঃ অনুষ্ঠিত হয়, তাহাকেই উত্তম অধ্যয়ন বোধ করি। সাক্ষাৎ সম্বন্ধে বলিবার তাৎপর্য্য যে, ভগবান্ ব্যতীত অন্য কামনার অপেক্ষা-শূন্যতা; এবংবিধ আত্যন্তিক ভক্তিই ভক্তিযোগ-পদবাচ্য, এবং এই নির্গুণা-ভক্তিই আনুষঙ্গিকরূপে ভগবৎ-সাক্ষাৎকাররূপ নিস্ত্রৈগুণ্য মোক্ষ ফল প্রদান করে। মুক্তি, ধর্ম্ম অর্থ কাম মোক্ষরূপ পুরুষার্থ-চতুষ্টয়ের শীর্ষস্থানীয় হইলেও, উক্ত কারণে ভক্তি হইতে অবর। এই নিমিত্তই পরা ভক্তি পঞ্চম পুরুষার্থ বলিয়া পরিচিত। তথাহি শ্রীচৈতন্য-চরিতামৃতে।—শ্রবণ-কীর্ত্তন হইতে কৃষ্ণে হয় প্রেমা। সেই পঞ্চম-পুরুষার্থ পুরুষার্থ সীমা॥ ( চৈতন্যচরিতামৃত—৯ম পরিচ্ছেদ, মধ্যলীলা ) শ্রীনারদপঞ্চরাত্রে চ।—সর্ব্বোপাধিবিনির্ম্মুক্তং তৎপরত্বেন নির্ম্মলম্। হৃষীকেণ হৃষীকেশ-সেবনং ভক্তিরুচ্যতে॥ শ্রীভক্তিরসামৃতসিন্ধৌ চ।—অন্যাভিলাষিতাশূন্যং জ্ঞানকর্ম্মাদ্যনাবৃতম্। আনুকূল্যেন কৃষ্ণানুশীলনং ভক্তিরুত্তমা॥ ( পূর্ব্ববিভাগ—১ম লহরী ) শ্রীশাণ্ডিল্যঃ।—ওঁ সা পরানুরক্তিরীশ্বরে॥ ২॥ ( শাণ্ডিল্যভক্তিসূত্র ) শ্রীরামানুজঃ।—স্নেহপূর্ব্ব-মনুধ্যানং ভক্তিরিত্যভিধীয়তে। শ্রীনারদঃ।—ওঁ সা তস্মিন্ পরমপ্রেমরূপা॥ ২॥ ( শ্রীনারদভক্তিসূত্র )।

উল্লিখিত কারিকা ও সূত্রের ব্যাখ্যা সম্পূর্ণ পূর্ব্বভাবানুযায়ী; সুতরাং স্বতন্ত্র ব্যাখ্যা নিষ্প্রয়োজন; বহুল পুনরুক্তিদোষ-ভয়ে তাহা পরিত্যক্ত হইল। সুবুদ্ধিমান্ পাঠক দেখিয়া লইবেন। প্রকৃত প্রস্তাবে এই আত্যন্তিকী-ভক্তি বা প্রেমের স্বরূপভাষায় বর্ণনা করা যাইতে পারে না। তথাহি শ্রীনারদভক্তিসূত্রে।—ওঁ অনির্ব্বচনীয়ং প্রেমস্বরূপম্॥ ওঁ মূকাস্বাদনবৎ॥ ৫১-৫২ সূত্র॥ যে দেবর্ষি নারদকে ভগবান্ শ্রীকৃষ্ণ "দেবর্ষীণাঞ্চ নারদঃ" ( গীতা ১০ম অধ্যায়, ২৬ শ্লোক ) বলিয়া উল্লেখ করিয়াছেন, সেই অহরহঃ হরিলীলামৃত-পানোন্মত্ত ভক্তবর্য্য দেবর্ষি নারদ পূর্ব্বোক্তরূপ বহুবিধ প্রেমের লক্ষণ বলিয়া, বা নিজ স্বভাব-সুলভ করুণাবশে আমাদিগের মত পাষণ্ডদিগকে ইঙ্গিতে প্রেমস্বরূপের কিঞ্চিৎ বুঝাইতে চেষ্টা করিয়া অবশেষে প্রেমের লক্ষণ বলিলেন যে, "প্রেমের স্বরূপ অনির্ব্বচনীয়", "প্রেমের স্বরূপ মূকের ( বোবার ) আস্বাদনের ন্যায়।" যেরূপ বোবাকে কিছু উত্তম ভোজ্য ভোজন করাইয়া দিলে, সে নিজেই তাহার সুস্বাদজনিত আনন্দ উপভোগ করে, কিন্তু জিজ্ঞাসা করিলে মুখ ফুটিয়া কাহাকেও কিছু বলিতে পারে না, সেইরূপ যে ভাগ্যবান্ সেই পীযূষ-ধারা পান করিয়া পরম চরিতার্থতা লাভ করে, প্রেমের স্বরূপ কিরূপ, প্রেমের আস্বাদন কিরূপ, ভাল কি মন্দ, সে কিছুই বলিতে পারে না। আর বলিবেই বা কে ? যে বলিবে, সে যে তখন, যে মদ খাইলে আর নেশা ছোটে না, সেই মদ খাইয়া নেশায় বিভোর হইয়া আছে ! সুতরাং দেবর্ষি বলিতে বাধ্য হইলেন যে, প্রেমের স্বরূপ "অনির্ব্বচনীয়"। দেবর্ষি নারদই যখন প্রেম-স্বরূপকে অনির্ব্বচনীয় বলিয়া উল্লেখ করিতে কিছুমাত্র সঙ্কুচিত হইলেন না, আজ সেই প্রেমের বা আত্যন্তিকী ভক্তির ব্যাখ্যায় সম্প্রবৃত্ত আমাদের মত স্বল্পমতি কি পাঠক-সমাজে উপহাসাস্পদ হইবে না ? মত ভেদে ভক্তির লক্ষণগত যে সমস্ত সূক্ষ্ম সূক্ষ্ম ভেদ পরিলক্ষিত হয়, তাহা তত্তৎ গ্রন্থে দ্রষ্টব্য।

শ্রীযুক্ত পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী।

বাক্যে জ্ঞানেরই মহিমা প্রতিপাদন করিয়াছ। এবং 'যদা তে মোহ-কলিলং' ইত্যাদি বাক্যে কেবল জ্ঞানের কথাই বলিয়াছ। তোমার ন্যায় কৃপালু পুরুষের আমার ন্যায় ব্যক্তিকে মোহাচ্ছন্ন করিবার বাসনা কদাচ সম্ভব নহে এবং তোমার বাক্য বস্তুতঃ কখনই নানার্থ মিশ্রন জন্য জটিল হইতে পারে না; তথাপি আমি যখন তোমার বাক্যের গূঢ়াভিপ্রায় হৃদয়ঙ্গম করিতে অক্ষম হইয়াছি, তখন সুস্পষ্টরূপেই উপদেশ প্রদান করা তোমার উচিত। রাজস কর্ম্মের অপেক্ষা সাত্ত্বিক কর্ম্ম শ্রেষ্ঠ, জ্ঞান তাহার অপেক্ষাও শ্রেষ্ঠ, কিন্তু সাত্ত্বিকগুণাতীতা ভক্তিই সর্ব্ব শ্রেষ্ঠ। তাদৃশ ভক্তি-যোগ যদি আমার পক্ষে সম্ভবপর নহে বলিয়া বিবেচনা কর, তাহা হইলে আমাকে কেবল সাত্ত্বিক জ্ঞানেরই উপদেশ প্রদান কর। তাহাতেই আমি এই দুঃখময় সংসার-বন্ধন হইতে বিমুক্ত হইয়া চরিতার্থতা লাভ করিব ॥২॥

শ্রীভগবানুবাচ।

লোকেঽস্মিন্ দ্বিবিধা নিষ্ঠা পুরা প্রোক্তা ময়ানঘ।
জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং কর্ম্মযোগেন যোগিনাম্ ॥ ৩॥

অন্বয়।—শ্রীভগবান্ উবাচ। অনঘ ( পাপরহিত ) অস্মিন্ লোকে (ইহ জগতি) দ্বিবিধা ( দ্বিপ্রকারা ) নিষ্ঠা ( স্থিতিঃ কর্ম্মজ্ঞানযোগরূপা ) ময়া পুরা ( পূর্ব্বাধ্যায়ে ) প্রোক্তা ( প্রকৃষ্টরূপেণোক্তা ) জ্ঞানযোগেন ( জ্ঞানমেব যোগস্তেন ) সাঙ্খ্যানাং ( জ্ঞানভূমিকামারূঢ়ানাং বেদান্ত-বিজ্ঞানসুনিশ্চিতার্থানাং ) কর্ম্মযোগেন ( কর্ম্মৈব যোগস্তেন ) যোগিনাং ( জ্ঞানভূমিকামনারূঢ়ানাং কর্ম্মাধিকারিণাম্ ) ॥ ৩ ॥

প্রতিশব্দ।—শ্রীকৃষ্ণ বলিলেন। অপাপ! এই জগতে দুই-প্রকার-বুদ্ধি মৎ-কর্ত্তৃক পূর্ব্বাধ্যায়ে স্পষ্টোক্ত-হইয়াছে জ্ঞানযোগ-দ্বারা শুদ্ধান্তঃকরণদিগের কর্ম্মযোগ-দ্বারা কর্ম্মিদিগের ॥ ৩ ॥

ব্যাখ্যা।—অর্জ্জুনকৃত প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ বলিলেন, হে পাপাতীত সখে! ইহলোকে দুইপ্রকার বুদ্ধির বিষয় আমি পূর্ব্বা-ধ্যায়ে প্রকৃষ্টরূপে নির্দ্দেশ করিয়াছি; যাঁহারা আত্মজ্ঞান সম্পন্ন, তাঁহা-

দিগের পক্ষে জ্ঞানযোগ এবং যাঁহারা অশুদ্ধচিত্ত কর্ম্মাধিকারী তাঁহাদিগের পক্ষে কর্ম্মযোগ অবলম্বনীয় ॥ ৩ ॥

শঙ্করাচার্য্য।—প্রশ্নানুরূপমেব প্রতিবচনং শ্রীভগবানুবাচ, লোকেঽস্মিন্নিতি। লোকে অস্মিন্ শাস্ত্রার্থানুষ্ঠানাধিকৃতানাং ত্রৈবর্ণিকানাং দ্বিবিধা দ্বিপ্রকারা নিষ্ঠা. স্থিতিরনুষ্ঠেয়তাৎপর্য্যং পুরা পূর্ব্বং সর্গাদৌ প্রজাঃ সৃষ্ট্বা তাসামভ্যুদয়নিঃশ্রেয়সপ্রাপ্তিসাধনং বেদার্থসম্প্রদায়মাবিষ্কুর্ব্বতা প্রোক্তা ময়া সর্ব্বজ্ঞেন ঈশ্বরেণ, হে অনঘ! অপাপ! তত্র কা সা দ্বিবিধা নিষ্ঠেত্যাহ জ্ঞানেতি। তত্র জ্ঞানযোগেন জ্ঞানমেব যোগস্তেন, সাঙ্খ্যানামাত্মানাত্মবিষয়বিবেকজ্ঞানবতাং ব্রহ্মচর্য্যাশ্রমাদেব কৃতসন্ন্যাসানাং বেদান্তবিজ্ঞানসুনিশ্চিতার্থানাং পরমহংসপরিব্রাজকানাং ব্রহ্মণ্যেবাবস্থিতানাং নিষ্ঠা প্রোক্তা, কর্ম্মযোগেন কর্ম্মৈব যোগঃ কর্ম্মযোগস্তেন কর্ম্মযোগেন যোগিনাং কর্ম্মিণাং নিষ্ঠা প্রোক্তেত্যর্থঃ। যদি চৈকেন পুরুষেণৈকস্মৈ পুরুষার্থায় জ্ঞানং কর্ম্ম চ সমুচ্চিত্যানুষ্ঠেয়ং ভগবতেষ্টমুক্তং বক্ষ্যমাণং বা গীতাসু বেদেষু চোক্তং কথমিহার্জ্জুনায়োপসন্নায় প্রিয়ায় বিশিষ্টভিন্নপুরুষকর্ত্তৃকে এব জ্ঞানকর্ম্মনিষ্ঠে ব্রূয়াৎ, যদি পুনরর্জ্জুনো জ্ঞানং কর্ম্ম চ দ্বয়ং শ্রুত্বা স্বয়মেবানুষ্ঠাস্যতি, অন্যেষাস্তু ভিন্নপুরুষানুষ্ঠেয়তাং বক্ষ্যামীতি মতং ভগবতঃ কল্প্যেত, তদা রাগদ্বেষবানপ্রমাণভূতো ভগবান্ কল্পিতঃ স্যাৎ তচ্চাযুক্তং, তস্মাৎ কয়াপি যুক্ত্যা ন সমুচ্চয়ো জ্ঞানকর্ম্মণোঃ ॥ ৩ ॥

আনন্দগিরি।—সমুচ্চয়বিরোধিতয়া প্রশ্নং ব্যাখ্যায় তদ্বিরোধিত্বেনৈব প্রতিবচনমুত্থাপয়তি প্রশ্নেতি। যেয়ং ব্যবহারভূমিরুপলভ্যতে, তত্র ত্রৈবর্ণিকা জ্ঞানং কর্ম্ম বা শাস্ত্রীয়মনুষ্ঠাতুমধিক্রিয়ন্তে তেষাং দ্বিধা স্থিতির্ম্ময়া প্রোক্তেতি পূর্ব্বার্দ্ধং যোজয়তি লোকেঽস্মিন্নিতি। স্থিতিমেব ব্যাকরোতি অনুষ্ঠেয়েতি। পূর্ব্বং প্রবচনপ্রসঙ্গং প্রদর্শয়ন্ প্রবক্তারং বিশিনষ্টি সর্গাদাবিতি। প্রবচনস্যাযথার্থত্বশঙ্কাং বারয়তি সর্ব্বজ্ঞেনেতি। অর্জ্জুনস্য ভগবদুপদেশশ্রবণে যোগ্যত্বং সূচয়তি অনঘেতি। নির্দ্ধারণার্থে তত্রেতি সপ্তমী, জ্ঞানং পরমার্থবস্তুবিষয়ং তদেব যোগশব্দিতং যুজ্যতে অনেন ব্রহ্মণেতি ব্যুৎপত্তেস্তেন নিষ্ঠেত্যনুবর্ত্ততে। উক্তজ্ঞানোপায়মুপদিদিক্ষুঃ সাঙ্খ্যশব্দার্থমাহ আত্মেতি। তেষামেব কর্ম্মনিষ্ঠত্বং ব্যাবর্ত্তয়তি ব্রহ্মচর্য্যেতি। তেষাং জপাদিপারবশ্যেন শ্রবণাদিপরাঙ্মুখত্বং পরাকরোতি বেদান্তেতি। উক্তবিশেষণবতাং মুখ্যসন্ন্যাসিত্বেন কৃতার্থত্বং দর্শয়তি পরমহংসেতি। কর্ম্ম বর্ণাশ্রমবিহিতং ধর্ম্মাখ্যং তদেব যুজ্যতে তেনাভ্যুদয়েনেতি যোগস্তেন নিষ্ঠা কর্ম্মিণাং প্রোক্তেত্যনুষঙ্গং দর্শয়ন্নাহ কর্ম্মৈবেত্যাদিনা। এবং প্রতিবচনবাক্যাক্ষরাণি ব্যাখ্যায় তস্যৈব তাৎপর্য্যার্থং কথয়তি যদি চেতি। ইষ্টস্যাপি দুর্ব্বোধত্বমাশঙ্ক্যাহ উক্তমিতি, জ্ঞানস্যাপি মূলবিকলতয়া বিভ্রমত্বমাশঙ্ক্যাহ বেদেষ্বিতি। তস্যাপি স্বাবস্থ্যাজ্ঞাপকত্বমিত্যাশঙ্ক্যাহ উপসন্নায়েতি। তথাপি তস্মিন্নৌদাসীন্যাদন্যথোক্তিরিত্যাশঙ্ক্যাহ প্রিয়ায়েতি। ব্রবীতি চ ভিন্নপুরুষকর্ত্তৃকং নিষ্ঠাদ্বয়ং তেন সমুচ্চয়ো ভগবদভীষ্টঃ শাস্ত্রার্থো ন ভবতীতি শেষঃ। নবর্জ্জুনস্য প্রেক্ষাপূর্ব্বকারিত্বাজ্ জ্ঞানকর্ম্মশ্রবণাত্তয়োস্তয়নির্দ্দেশাদুপ-

পত্যা নমুচ্চয়ানুষ্ঠানং সম্পৎস্যতে, তদ্ব্যতিরিক্তানান্তু জ্ঞানকর্ম্মণোভিন্নপুরুষানুষ্ঠেয়ত্বং শ্রুত্বা প্রত্যেকং তদনুষ্ঠানং ভবিষ্যতীতি ভগবতো মতং কল্প্যতে, তস্মার্জ্জুনেহনুরাগাতিরেকাদিতরেষু চ তদভাবা-দিতি তত্রাহ যদি পুনরিতি। অপ্রমাণভূতত্বমনাপ্তত্বম্। ন চ ভগবতো রাগাদিমত্ত্বেনানাপ্তত্বং যুক্তং, সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তমিত্যাদিবিরোধাদিত্যাহ তচ্চেতি। নিষ্ঠাদ্বয়স্য ভিন্নপুরুষানুষ্ঠেয়ত্বং নির্দ্দেশফলমুপসংহরতি তস্মাদিতি ॥ ৩ ॥

রামানুজ।—পুরোক্তং ন সম্যগবধৃতং ত্বয়া, পুরাপ্যস্মিন্ লোকে বিচিত্রাধিকারি-সম্পূর্ণে দ্বিবিধা নিষ্ঠা জ্ঞানকর্ম্মবিষয়া যথাধিকারমসঙ্কীর্ণৈব ময়োক্তা, ন হি সর্ব্বো লৌকিকঃ পুরুষঃ সঞ্জাতমোক্ষাভিলাষস্তদানীমেব জ্ঞানযোগাধিকারে প্রভবতি, অপি ত্বনভিসংহিতফলেন কেবলপরমপুরুষারাধনৈকরূপেণানুষ্ঠিতেন কর্ম্মণা বিধ্বস্তমনোমলোঽব্যাকুলেন্দ্রিয়ো জ্ঞান-নিষ্ঠায়ামধিকরোতি। "যতঃ প্রবৃত্তির্ভূতানাং যেন সর্ব্বমিদংততম্। স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি মানবঃ ॥" ইত্যাদিনা পরমপুরুষারাধনৈকবেষতা কর্ম্মণাং বক্ষ্যতে। ইহাপি "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যাদিনানভিসংহিতফলং কর্ম্মানুষ্ঠেয়ং বিধায় তেন বিষয়ব্যাকুলতা-রূপমোহাদুত্তীর্ণবুদ্ধেঃ "প্রজহাতি যদা কামান্":ইত্যাদিনা জ্ঞানযোগ উদিতঃ. অতঃ সাংখ্যানামেব জ্ঞানযোগেন জ্ঞানযোগস্থিতিরুক্তা, যোগিনান্তু কর্ম্মযোগেন কর্ম্মযোগস্থিতিরুক্তা, সংখ্যা বুদ্ধিস্তদ্-যুক্তাঃ সাংখ্যাঃ আত্মৈকবিষয়া বুদ্ধ্যা যুক্তাঃ সাংখ্যাঃ অতদর্হাঃ। কর্ম্মযোগাধিকারিণো যোগিনঃ বিষয়ব্যাকুলবুদ্ধিযুক্তানাং কর্ম্মযোগাধিকারঃ, অব্যাকুলবুদ্ধীনান্তু জ্ঞানযোগাধিকার উক্ত ইতি, ন কিঞ্চিদিহ বিরুদ্ধঃ, নাপি ব্যামিশ্রণমভিহিতম্ ॥ ৩ ॥

হনুমান্।—শ্রীভগবানুবাচ, লোকে ইতি। লোকেঽস্মিন্ শাস্ত্রানুষ্ঠানাধিকৃতেষু পুরুষেষু দ্বিবিধা দ্বিপ্রকারা নিষ্ঠা স্থিতিঃ অনুষ্ঠেয়তাৎপর্য্যং পুরা পূর্ব্বং সর্গাদৌ প্রজাঃ সৃষ্ট্বা তাসামভ্যুদয়নিঃশ্রেয়সপ্রাপ্তিসাধনং বেদার্থসম্প্রদায়ং কুর্ব্বতা পুরা প্রোক্তা ময়া সর্ব্বজ্ঞেন ঈশ্বরেণ। কা নিষ্ঠা দ্বিবিধা ইত্যত আহ জ্ঞানযোগেনেতি। তত্র জ্ঞানমেব যোগস্তেন সাংখ্যানাং আত্মবিষয়বিবেকজ্ঞানবতাং নিষ্ঠা প্রোক্তা, কর্ম্মযোগেন কর্ম্মৈব যোগস্তেন কর্ম্মিণাং কর্ম্মনিষ্ঠা প্রোক্তা ইত্যর্থঃ ॥ ৩ ॥

শ্রীধর।—অত্রোত্তরং শ্রীভগবানুবাচ, লোকেঽস্মিন্নিতি। অয়মর্থঃ যদ্ যদ্ ময়া পরস্পর-নিরপেক্ষং মোক্ষসাধনত্বেন কর্ম্মজ্ঞানযোগরূপং নিষ্ঠাদ্বয়মুক্তং স্যাৎ, তর্হি দ্বয়োর্মধ্যে যদ্ভদ্রং স্যাৎ তদেকং বদেতি ত্বদীয়ঃ প্রশ্নঃ সঙ্গচ্ছতে, ন তু ময়া তথোক্তং, কিন্তু দ্বাভ্যামেকৈব ব্রহ্মনিষ্ঠোক্তা গুণপ্রধানভূতয়োঃ স্বাতন্ত্র্যানুপপত্তেঃ একস্যা এব তু প্রকারভেদমাত্রমধিকারিভেদেনোক্তমিতি, অস্মিন্ শুদ্ধাশুদ্ধান্তঃকরণতয়া দ্বিবিধে লোকেঽধিকারিজনে দ্বে বিধে প্রকারৌ যস্যাঃ সা দ্বিবিধা নিষ্ঠা মোক্ষপরতা পুরা পূর্ব্বাধ্যায়ে ময়া সর্ব্বজ্ঞেন প্রোক্তা স্পষ্টমেবোক্তা। প্রকারদ্বয়মেব নির্দ্দিশতি, সাংখ্যানাং শুদ্ধান্তঃকরণানাং জ্ঞানভূমিকারূঢ়ানাং জ্ঞানপরিপাকার্থং জ্ঞানযোগেন ধ্যানাদিনা নিষ্ঠা ব্রহ্মপরতোক্তা "তানি সর্ব্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপরঃ" ইত্যাদিনা।

সাঙ্খ্যভূমিকামনারূঢ়ানান্ত অন্তঃকরণশুদ্ধিদ্বারা তদারোহার্থং তদুপায়ভূতকর্ম্মযোগাধিকারিণাং যোগিনাং কর্ম্মযোগেন নিষ্ঠোক্তা "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাচ্ছ্রেয়োহন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইত্যাদিনা। অতএব তব চিত্তশুদ্ধ্যশুদ্ধিরূপাবস্থাভেদেন দ্বিবিধাপি নিষ্ঠোক্তা "এষা তেহভিহিতা সাঙ্খ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" ইতি ॥ ৩ ॥

বলদেব।—এবং পৃষ্টো ভগবানুবাচ, লোকেহস্মিন্নিতি। হে অনঘ নির্ম্মলবুদ্ধে পার্থ! "জ্যায়সী চেৎ" ইতি কর্ম্মবুদ্ধিসাঙ্খ্যবুদ্ধ্যোর্গুণপ্রধানভাবং জানন্নপি তমস্তেজসোরিব বিরুদ্ধয়োস্তয়োঃ কথমেকাধিকারিকত্বমিতি শঙ্কয়া প্রেরিতঃ পৃচ্ছসীতি ভাবঃ। অস্মিন্ মুমুক্ষুত্বনাভিমতে শুদ্ধাশুদ্ধচিত্ততয়া দ্বিবিধে লোকে জনে দ্বিবিধা নিষ্ঠা স্থিতির্ম্ময়া সর্ব্বেশ্বরেণ পুরা পূর্ব্বাধ্যায়ে প্রোক্তা। নিষ্ঠৈক্যোক্তবচনেন একাত্মোদ্দেশ্যত্বাদেকৈব নিষ্ঠা সাধ্যসাধন-দশাদ্বয়ভেদেন দ্বিপ্রকারা ন তু দ্বে নিষ্ঠে ইতি সূচ্যতে। এবমেবাগ্রে বক্ষ্যতি "একং সাঙ্খ্যঞ্চ যোগঞ্চ" ইত্যাদি, তাং নিষ্ঠাং দ্বৈবিধ্যেন দর্শয়তি জ্ঞানেতি। সাঙ্খ্যং জ্ঞানং ("খর্ণ আস্তচ্") তদ্বতাং জ্ঞানিনাং জ্ঞানযোগেন নিষ্ঠা স্থিতিরুক্তা, "প্রজহাতি যদা কামান্" ইত্যাদিনা, জ্ঞানমেব যোগো যুজ্যতে আত্মনানেনেতি ব্যুৎপত্তেঃ। যোগিনাং নিষ্কামকর্ম্মবতাং কর্ম্মযোগেন নিষ্ঠা স্থিতিরুক্তা "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যাদিনা, কর্ম্মৈব যোগো যুজ্যতে জ্ঞানগর্ভয়া চিত্তশুদ্ধ্যা-নেনেতি ব্যুৎপত্তেঃ। এতদুক্তং ভবতি। ন খলু মুমুক্ষুর্জনস্তদৈব শমাদ্যঙ্গিকাং জ্ঞাননিষ্ঠাং লভতে। কিন্তু সাচারেণ কর্ম্মযোগেন চিত্তমালিন্যং নির্দ্ধূয়ৈবেত্যেতদেব ময়া প্রাগভাণি "এষা তেহভিহিতা সাঙ্খ্যে" ইত্যাদিনা। ততো ন কিঞ্চিদ্ব্যামিশ্রণমস্তি ॥ ৩ ॥

মধুসূদন।—এবমধিকারিভেদেনার্জ্জুনেন পৃষ্টে তদনুরূপং প্রতিবচনং শ্রীভগবানুবাচ, লোকেহস্মিন্নিতি। অস্মিন্নধিকারিত্বাভিমতে লোকে শুদ্ধাশুদ্ধান্তঃকরণভেদেন দ্বিবিধে জনে দ্বিবিধা দ্বিপ্রকারা নিষ্ঠা স্থিতিঃ জ্ঞানপরতা কর্ম্মপরতা চ পুরা পূর্ব্বাধ্যায়ে ময়া তবাত্যন্ত-হিতকারিণা প্রোক্তা প্রকর্ষেণ স্পষ্টত্বলক্ষণেনোক্তা, তথাচাধিকার্য্যৈক্যশঙ্কয়া মাগ্রাসীরিতি ভাবঃ। হে অনঘ! অপাপ! ইতি সম্বোধয়ন্নুপদেশযোগ্যতামর্জ্জুনস্য সূচয়তি। একৈব নিষ্ঠা সাধ্যসাধনাবস্থাভেদেন দ্বিপ্রকারা ন তু দ্বে এব স্বতন্ত্রে নিষ্ঠে ইতি কথয়িতুং নিষ্ঠৈক্যোক্ত-বচনম্। তথাচ বক্ষ্যতি "একং সাঙ্খ্যঞ্চ যোগঞ্চ যঃ পশ্যতি স পশ্যতি" ইতি তামেব নিষ্ঠাং দ্বৈবিধ্যেন দর্শয়তি, সঙ্খ্যা সম্যগাত্মবুদ্ধিস্তাং প্রাপ্তবতাং ব্রহ্মচর্য্যাদেব কৃতসন্ন্যাসানাং বেদান্তবিজ্ঞানসুনিশ্চিতার্থানাং জ্ঞানভূমিমারূঢ়ানাং শুদ্ধান্তঃকরণানাং সাঙ্খ্যানাং জ্ঞানযোগেন জ্ঞানমেব যুজ্যতে ব্রহ্মণানেনেতি ব্যুৎপত্ত্যা যোগস্তেন নিষ্ঠোক্তা "তানি সর্ব্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপরঃ" ইত্যাদিনা অশুদ্ধান্তঃকরণানান্ত জ্ঞানভূমিমনারূঢ়ানাং যোগিনাং কর্ম্মাধিকার-যোগিনাং কর্ম্মযোগেন কর্ম্মৈব যুজ্যতে অন্তঃকরণশুদ্ধ্যানেনেতি ব্যুৎপত্ত্যা যোগঃ তেন নিষ্ঠোক্তান্তঃকরণশুদ্ধিদ্বারাজ্ঞানভূমিকারোহণার্থং "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাৎ শ্রেয়োহন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইত্যাদিনা। অতএব জ্ঞানকর্ম্মণোঃ সমুচ্চয়া বিকল্পো বা, কিন্তু নিষ্কামকর্ম্মণা

শুদ্ধাশুদ্ধান্তঃকরণানাং সর্ব্বকর্ম্মসন্ন্যাসেনৈব জ্ঞানমিতি চিত্তশুদ্ধ্যশুদ্ধিরূপাবস্থাভেদেনৈকমেব স্বাং প্রতি দ্বিবিধা নিষ্ঠোক্তা, "এষা তেঽভিহিতা সাঙ্খ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" ইতি। অতো ভূমিকাভেদেনৈকমেব প্রত্যুভয়োপযোগান্নাধিকারভেদেঽপ্যুপদেশবৈয়র্থ্যমিত্যভিপ্রায়ঃ। এতদেব দর্শয়িতুমশুদ্ধচিত্তস্য চিত্তশুদ্ধিপর্য্যন্তং কর্ম্মানুষ্ঠানং "ন কর্ম্মণামনারম্ভাৎ" ইত্যাদিভিঃ, "মোঘং পার্থ স জীবতি" ইত্যন্তৈস্ত্রয়োদশভির্দ্দর্শয়তি। শুদ্ধচিত্তস্য তু জ্ঞানিনো ন কিঞ্চিদপি কর্ম্মাপেক্ষিতমিতি দর্শয়তি "যস্ত্বাত্মরতিঃ" ইতি দ্বাভ্যাং, "তস্মাদশক্তঃ" ইত্যারভ্য তু বন্ধহেতোরপি কর্ম্মণো মোক্ষহেতুত্বং সত্ত্বশুদ্ধিজ্ঞানোৎপত্তিদ্বারেণ সম্ভবতি ফলাভিসন্ধিরাহিত্যরূপকৌশলেনেতি দর্শয়িষ্যতি, ততঃ পরন্তু কেনেতি প্রশ্নমুখাপ্য কামদোষেণৈব কাম্যকর্ম্মণঃ শুদ্ধিহেতুত্বং নাস্তি, অতঃ কামরাহিত্যেনৈব কর্ম্মাণি কুর্ব্বন্ অন্তঃকরণশুদ্ধ্যা জ্ঞানাধিকারী ভবিষ্যসি ইতি যাবদধ্যায়সমাপ্তি বেদিষ্যতি ভগবান্॥ ৩॥

নীলকণ্ঠ।—অত্রোত্তরং শ্রীভগবানুবাচ, লোকেঽস্মিন্নিতি। পুরা পূর্ব্বাধ্যায়ে ময়া নিষ্ঠা একৈব প্রোক্তা, পরন্তু সা দ্বিবিধা দ্বিপ্রকারা, একস্যা এব ব্রহ্মনিষ্ঠায়াঃ প্রকারদ্বয়মুক্তং অধিকারিভেদেন, ন তু ব্রহ্মপ্রাপ্তায় পরস্পরনিরপেক্ষমার্গদ্বয়মুক্তমিতি ভাবঃ, হে অনঘ বিশুদ্ধান্তঃকরণ! মদ্বচনস্যার্থং সম্যগালোচয়েত্যর্থঃ। তদেব প্রকারদ্বয়মাহ জ্ঞানযোগেনেতি। সাঙ্খ্যানাং প্রকৃতিপুরুষয়োর্ব্বিবিক্তত্বং জানতাং আত্মানাত্মবিবেকজ্ঞানবতাং, জ্ঞানার্থং যুজ্যত ইতি জ্ঞানযোগঃ জ্ঞানোপায়ো বেদান্তশ্রবণমননিদিধ্যাসনাত্মকস্তেন জ্ঞানযোগেন ব্রহ্মণি নিষ্ঠাং পরিসমাপ্তিং সাঙ্খ্যাঃ প্রাপ্নুবন্তীত্যর্থঃ, যোগিনাং "সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে" ইতি উক্তলক্ষণযোগবতাং কর্ম্মযোগেন সন্ধ্যোপাসনাদিনির্ব্বিকল্পকসমাধ্যনুষ্ঠানান্তমিহ কর্ম্মযোগপদার্থঃ, তেন যোগিনো ব্রহ্মনিষ্ঠাং প্রাপ্নুবন্তীত্যর্থঃ। অয়ং ভাবঃ, ইহ জন্মনি জন্মান্তরে বা ঈশ্বরপ্রীত্যর্থমনুষ্ঠিতৈঃ কর্ম্মভির্বিশুদ্ধসত্ত্বো বিবেকবৈরাগ্যশমাদিষট্‌কোপেতো মুমুক্ষুঃ প্রত্যক্‌প্রবণচিত্তঃ শ্রবণমননাভ্যামেব কৃতকৃত্যো ভবতি স চেৎ শ্রবণাদেঃ প্রাগসমাহিতচিত্তস্তর্হি নিদিধ্যাসনমস্যাপেক্ষিতত্বং অতএব "সহকার্য্যন্তরবিধিঃ পক্ষেণ" ইতি সূত্রকৃতা নিদিধ্যাসনস্য পাক্ষিকত্বমুক্তং সোঽয়ং সাঙ্খ্যমার্গঃ, তথা সর্ব্বাণি কর্ম্মাণি পরমগুরাবর্পয়ন্ শ্রবণমননাত্মকং বিচারমন্তরেণৈব কেবলং শ্রদ্ধামাত্রাৎ প্রতীচো নির্ব্বিশেষব্রহ্মরূপত্বং গুরুবাক্যতো নিশ্চিত্যাসম্ভাবনাদিদোষরহিত আচার্য্যাৎ নির্গুণব্রহ্মোপাস্তিপ্রকারমধিগম্য কর্ম্মচ্ছিদ্রেষু সমাধ্যভ্যাসং কুর্ব্বন্ নিষ্কলং প্রত্যগাত্মস্বরূপং সাক্ষাৎ করোতি সোঽয়ং যোগমার্গঃ, তেন উহপোহকৌশলং যেষামস্তি তে সাঙ্খ্যাঃ, যেষাং তন্নাস্তি তে যোগিন ইতি, অত ইয়ং দ্বিপ্রকারা নিষ্ঠা ন তু দ্বে নিষ্ঠে ইতি ভ্রমিতব্যম্। যথোক্তং বশিষ্ঠেন, "দ্বৌ ক্রমৌ চিত্তনাশস্য যোগো জ্ঞানঞ্চ রাঘব। যোগো বৃত্তিনিরোধো হি জ্ঞানং সম্যগবেক্ষণম্। অসাধ্যঃ কস্যচিৎ তত্ত্বনিশ্চয়ো জগতীতলে। প্রকারৌ দ্বৌ ততো দেবো জগাদ পরমঃ শিবঃ॥" ইতি, চিত্তাদর্শনোপলক্ষিতস্য ব্রহ্মসাক্ষাৎকারস্য দ্বৌ ক্রমৌ, চিত্তাদের্ম্মিথ্যাত্বপক্ষে জ্ঞানমেব যথা রজ্জুরগাদি সম্যগবেক্ষণেনৈব নশ্যতি তদ্বৎ, তস্য সত্যত্বপক্ষে যোগ এব, যথা সত্য উরগঃ মন্ত্রাদিনা নিরুদ্ধপ্রচারঃ স্বয়মেব

নশ্যতি তদ্বচ্চিত্তমপি যোগেন নিরুধ্যমানং নশ্যতি, তস্য নিরন্বয়োচ্ছেদস্তু প্রারব্ধকর্ম্মান্তে। পক্ষদ্বয়েঽপি তুল্য ইতি ॥ ৩ ॥

বিশ্বনাথ।—অত্রোত্তরং যদি ময়া পরস্পরনিরপেক্ষাবেব মোক্ষসাধনত্বেন কর্ম্ম-যোগজ্ঞানযোগাবুক্তৌ স্যাতাং তদা "তদেকং বদ নিশ্চিত্য" ইতি ত্বৎপ্রশ্নো ঘটতে, ময়া তু কর্ম্মনিষ্ঠাজ্ঞাননিষ্ঠাত্বেন যদ্দ্বৈবিধ্যমুক্তং, তৎ খলু পূর্ব্বোত্তরদশাভেদাদেব। নতু বস্তুতো মোক্ষং প্রত্যধিকারিদ্বৈধমিত্যাহ লোকে ইতি দ্বাভ্যাম্। দ্বিবিধা দ্বিপ্রকারা নিষ্ঠা নিতরাং স্থিতিমর্য্যাদা ইত্যর্থঃ। পুরা প্রোক্তা পূর্ব্বাধ্যায়ে কথিতা। তামেবাহ সাঙ্খ্যানাং সাঙ্খ্যং জ্ঞানং তদ্বতাং (অর্শ আদ্যচ্) তেষাং শুদ্ধান্তঃকরণত্বেন জ্ঞানভূমিকামধিরূঢ়ানাং জ্ঞান-যোগেন নিষ্ঠা তেনৈব মর্য্যাদা স্থাপিতা। অত্র লোকে তে জ্ঞানিত্বেনৈব খ্যাপিতা ইত্যর্থঃ। "তানি সর্ব্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপরঃ" ইত্যাদিনা। তথা শুদ্ধান্তঃকরণত্বাভাবেন জ্ঞানভূমিকামধিরোঢুমসমর্থানাং যোগিনাং তদারোহণার্থমুপায়বতাং কর্ম্মযোগেন মদর্পিত-নিষ্কামকর্ম্মণা নিষ্ঠা মর্য্যাদা স্থাপিতা। তে খলু কর্ম্মিত্বেনৈব খ্যাপিতা ইত্যর্থঃ। "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাৎ শ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইত্যাদিনা। তেন কর্ম্মিণো জ্ঞানিন ইতি নাম-মাত্রেণৈব দ্বৈবিধ্যম্। বস্তুতস্তু কর্ম্মিণ এব কর্ম্মভিঃ শুদ্ধচিত্তা জ্ঞানিনো ভবন্তি, জ্ঞানিন এব ভক্ত্যা মুচ্যন্তে ইতি মদ্বাক্যসমুদায়ার্থ ইতি ভাবঃ ॥ ৩ ॥

তাৎপর্য্য।—পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, আনন্দগিরি, শ্রীধরস্বামী ও নীলকণ্ঠ সূরির অভিপ্রায়। বন্ধুস্নেহাকুলমতি অর্জ্জুন, পূর্ব্ব শ্লোকদ্বয়ে সর্ব্ব-নিয়ন্তা সর্ব্বজ্ঞ শ্রীভগবানের প্রতি দোষারোপ করিয়া যে প্রশ্ন করিয়াছেন, তাহার উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন, হে অনঘ! হে বিশুদ্ধ-হৃদয় বয়স্য অর্জ্জুন! (ভগবৎকৃপায় সর্ব্বপাপ পরিশূন্য হইয়া অর্জ্জুন বিশুদ্ধ-চিত্ত হইয়াছেন, অতএব তিনি ভগবদুপদিষ্ট নিগূঢ় বেদার্থ-তত্ত্ব গ্রহণের যোগ্য-পাত্র, ইহাই "অনঘ" এই সম্বোধন পদের তাৎপর্য্য।) সৃষ্টির প্রাক্কালে সর্ব্বজ্ঞ সর্ব্বেশ্বর আমি প্রজাবর্গকে সৃষ্টি করিয়া এই ব্যবহারিক জগতে তাহাদের অভ্যুদয়-প্রাপ্তি-সাধন বৈদিক কর্ম্মকাণ্ড প্রকাশের নিমিত্ত, শাস্ত্রানুষ্ঠানের প্রকৃত অধিকারী ব্রাহ্মণাদিবর্ণত্রয়ের উপাসনার্থ জ্ঞান ও কর্ম্মরূপ নিষ্ঠাদ্বয় অর্থাৎ এক-ব্রহ্মনিষ্ঠা প্রাপ্তির প্রকারদ্বয় বিষয়ক প্রসঙ্গ মাত্র বলিয়াছি; বাস্তবিক ব্রহ্ম প্রাপ্তির প্রকারীভূত জ্ঞান ও কর্ম্মরূপ নিষ্ঠাদ্বয় পরস্পর নিরপেক্ষ বা বিরোধী নহে। হে নির্ম্মল-হৃদয় সখে! তুমি আমার পূর্ব্বোক্ত বাক্য সকল উত্তমরূপে পর্য্যালোচনা করিলেই বুঝিতে পারিবে, জ্ঞান ও কর্ম্মের পার্থক্য কি। আমি বেদান্তবিৎ আত্মানাত্মবিবেক-

শীল, ব্রহ্মজ্ঞানপরায়ণ পরমহংসগণের নিমিত্ত সাঙ্খ্যযোগ বা জ্ঞানযোগ; আর সন্ধ্যোপাসনাদি নির্ব্বিকল্প সমাধির অনুষ্ঠাতা কর্ম্মিগণের নিমিত্ত কর্ম্মযোগের বিধান করিয়াছি। আমি জ্ঞান ও কর্ম্মের নিকৃষ্টত্ব বা উৎকৃষ্টত্ব প্রতিপন্ন করি নাই। কোন ভাগ্যবান্ পুরুষ ইহ জন্মে বা জন্মান্তরে অভিলাষ-শূন্য হইয়া, কেবল ঈশ্বর প্রীত্যর্থ কর্ম্মকরতঃ চিত্তের বিশুদ্ধিতা লাভ করেন, পরে সেই মুমুক্ষু ব্যক্তি ভগবৎ কৃপায় বিবেক, বৈরাগ্য ও শমাদিকে সহায় করিয়া, গুরু-প্রদর্শিত পথে আত্মানুসন্ধানে প্রবৃত্ত হন। তখন তিনি যাবতীয় ক্রিয়া পরিত্যাগ পূর্ব্বক সমাহিচিত্তে কেবল তত্ত্বমস্যাদি বেদান্ত বাক্যের শ্রবণ ও মননে নিরত থাকেন। ইহারই নাম জ্ঞাননিষ্ঠা বা জ্ঞানমার্গ। আর পরম গুরু ভগবান্ নারায়ণে সকল ক্রিয়া সমর্পণ পূর্ব্বক, শ্রবণমননাদি বিচার ব্যতীত কেবল শ্রদ্ধাবলে, গুরুর উপদেশ কৌশলে, ব্রহ্মোপাসনার প্রকার সম্যক্ অবগত হইয়া, সমাধি যোগের অভ্যাস করিবে এবং তদ্দ্বারা নিষ্কল প্রত্যগাত্মরূপ ব্রহ্মসাক্ষাৎকার লাভ করিবে; ইহারই নাম যোগমার্গ বা কর্ম্মযোগ। অতএব যাঁহারা ঊহাপোহ অর্থাৎ তর্ক বিতর্কাদি-রহিত, তাঁহারাই সাঙ্খ্য বা জ্ঞানী, আর যাঁহাদের সন্দেহ স্থলে বিতর্কাদি জাজ্বল্যমান রহিয়াছে, তাঁহারা যোগী বা কর্ম্মী। বশিষ্ঠদেব বলিয়াছেন, "হে রাঘব! চিত্তকে বিনষ্ট বা নিয়মিত করিবার নিমিত্ত যোগ ও জ্ঞানরূপ দুইটী উপায় নির্দ্দিষ্ট হইয়াছে; চিত্ত-বৃত্তি-নিরোধের নাম যোগ, আর তত্ত্বসাক্ষাৎকারের নাম জ্ঞান। পরম কারুণিক ভগবান্ ভবানীপতি এই প্রকারদ্বয় স্বয়ং বলিয়াছেন। অতএব চিত্ত বিনষ্ট হইলে জগতীতলে তত্ত্বসাক্ষাৎকার কাহার অসাধ্য?" চিত্ত নাশের প্রকার যথা; চিত্তাদির কল্পিতত্ব পক্ষে যেমন রজ্জুতে আরোপিত সর্পবুদ্ধি রজ্জুত্ব-জ্ঞানে স্বয়ং বিনষ্ট হয়, তদ্রূপ শ্রবণাদি দ্বারা তত্ত্বসাক্ষাৎকার হইলে চিত্ত স্বয়ংই বিনষ্ট হইবে। আর সত্যত্ব পক্ষে মন্ত্রৌষধাদি দ্বারা নিরুদ্ধ-বেগ সর্প যেমন স্বয়ংই বিনষ্ট হয়, তদ্রূপ যোগাদি দ্বারা নিরুদ্ধ বৃত্তি চিত্তও স্বয়ং বিনষ্ট হইবে। অতএব উক্ত জ্ঞান ও কর্ম্মরূপ নিষ্ঠাই ব্রহ্ম-প্রাপ্তির সাধন স্বরূপ; পর্য্যায়ক্রমে উভয়ের উপাসনা করিলে, সাধক ব্রহ্মপদে বিলীন হইবেন। যদি এক পুরুষার্থ লাভের নিমিত্ত, একই সাধক জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়ভাবে উপাসনা করিবেন, শ্রীভগবানের এইরূপই

অভিপ্রায় হয়, তবে শ্রীভগবান্ বিনীত সমীপাগত প্রিয় শিষ্য অর্জ্জুনকে, পুরুষ বিশেষ-সাধ্য জ্ঞান ও কর্ম্মের বিভিন্ন উপদেশ করিলেন কেন? অতএব বুঝিতে হইবে যে, উভয়ই বিভিন্ন রূপে মুক্তির প্রয়োজক। অপিচ যদি শ্রীভগবান্ নিরপেক্ষ ভাবে জ্ঞান ও কর্ম্মকে মুক্তির সাধনরূপে ব্যক্ত করিয়া থাকেন, তবে উভয়ের মধ্যে কোন্‌টী শ্রেষ্ঠ আমাকে নিশ্চয় করিয়া বলুন, ইত্যাদি অর্জ্জুনকৃত প্রশ্ন সঙ্গত হইতে পারে। বাস্তবিক ভগবান্ তাহা বলেন নাই; অর্জ্জুন ভগবদ্বাক্যের অর্থ পরিজ্ঞাত না হইয়া এবংবিধ প্রশ্ন উত্থাপিত করিয়াছিলেন। বস্তুতঃ উপক্রম ও উপসংহারে ভগবদ্বাক্যের কোন বিরোধ নাই।

টীকাকার পূজ্যপাদ শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয়ের অভিপ্রায়। অধিকারী নির্ণয়েচ্ছু অর্জ্জুনের প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ বলিতেছেন; এই লোকরাজ্যে শুদ্ধাশুদ্ধচিত্তভেদে দুই প্রকার নিষ্ঠার বিষয় আমি পূর্ব্বাধ্যায়ে ব্যক্ত করিয়াছি; তথাপি অধিকারীর একত্ব আশঙ্কা করিয়া কেন তুমি আকুলচিত্ত হইতেছ? মূলোক্ত "অনঘ" এই সম্বোধন পদ দ্বারা অর্জ্জুনের পাপ-রাহিত্য, সুতরাং উপদেশ-গ্রহণ-যোগ্যতা সূচিত হইতেছে। নিষ্ঠা একই; কেবল সাধ্য সাধন অবস্থাভেদে দুই প্রকারে পরিলক্ষিত হয় বলিয়া, নিষ্ঠা দুই প্রকার স্বতন্ত্র নহে। ইহাই বুঝাইবার নিমিত্ত মূলে নিষ্ঠাশব্দ একবচনান্ত হইয়াছে। যিনি বুঝিতে পারেন, তাঁহার পক্ষে সাঙ্খ্য অর্থাৎ জ্ঞাননিষ্ঠা এবং যোগ অর্থাৎ কর্ম্মনিষ্ঠা একই। নিষ্ঠার দ্বিবিধ ভাব প্রদর্শিত হইতেছে। যাঁহাদের হৃদয়ে সম্যগ্‌রূপে জ্ঞান উপজাত হইয়াছে এবং যাঁহারা ব্রহ্মচর্য্য কালাবধি সন্ন্যাসব্রত পরিগ্রহ করিয়াছেন, সেই বেদান্ত-বিজ্ঞানের সুনিশ্চিত মর্ম্মজ্ঞ জ্ঞানভূমিসমারূঢ় শুদ্ধান্তঃকরণ সাঙ্খ্যদিগের পক্ষে জ্ঞানযোগ অর্থাৎ ধ্যানাদিনিষ্ঠা দ্বারা ব্রহ্মপরতা নির্দ্দিষ্ট হইয়াছে। "তানি সর্ব্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপরঃ" ইত্যাদি বাক্যে এই জ্ঞাননিষ্ঠা নিরূপিত আছে। যাঁহারা অশুদ্ধান্তঃকরণ এবং জ্ঞানভূমিতে সমারূঢ় নহেন তাদৃশ কর্ম্মাধিকারী যোগিদিগের পক্ষে কর্ম্মযোগ নিরূপিত হইয়াছে। কর্ম্মনিষ্ঠাই জ্ঞানভূমিতে আরোহণের উপায়ভূত। ইহাই প্রতিপন্ন করিবার নিমিত্ত "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাৎ শ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইত্যাদি বাক্য প্রযুক্ত হইয়াছে। অতএব জ্ঞানকর্ম্মের

সমুচ্চয় বা বিকল্প নিরূপিত হয় নাই। নিষ্কাম কর্ম্মানুষ্ঠান দ্বারা শুদ্ধচিত্ত পুরুষগণের সর্ব্ব কর্ম্ম সন্ন্যাসরূপ যে জ্ঞানের উদ্ভব হয়, তাহা বস্তুতঃ এক হইলেও, শুদ্ধ্যশুদ্ধি অবস্থাভেদে দ্বিবিধ। "এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" এই শ্লোকে দ্বিবিধা নিষ্ঠার প্রসঙ্গই উল্লিখিত হইয়াছে। অতএব ভূমিকাভেদে একের অধিকারীর প্রতি উভয়বিধ উপদেশ যুক্তিযুক্ত; কিন্তু অধিকারিভেদে, এই নিষ্ঠাদ্বয়ের স্বতন্ত্র উল্লেখ আবশ্যক। ইহা প্রদর্শন করিবার নিমিত্ত "ন কর্ম্মণামনারম্ভাৎ" ( ৩য় অধ্যায় ৪ শ্লোক ) ইত্যাদি হইতে "মোঘং পার্থ স জীবতি" ( ৩য় অধ্যায় ১৬ শ্লোক ) পর্য্যন্ত ত্রয়োদশটি শ্লোকে অশুদ্ধচিত্ত ব্যক্তির চিত্তশুদ্ধি পর্য্যন্ত কর্ম্মানুষ্ঠানের আবশ্যকতা কীর্ত্তন করিয়াছেন। শুদ্ধচিত্ত জ্ঞানী ব্যক্তির পক্ষে কর্ম্মের কোনই অপেক্ষা নাই। ইহাই প্রদর্শনার্থ 'যস্ত্বাত্মরতিঃ' ইত্যাদি শ্লোকদ্বয়ের অবতারণা করিয়াছেন। ফলাভিসন্ধিরাহিত্যরূপ কৌশল দ্বারা চিত্তশুদ্ধি জনিত জ্ঞানোৎপত্তি হইলে বন্ধনের হেতুভূত কর্ম্মও মোক্ষের হেতুভূত হয়। ইহাই প্রদর্শনার্থ 'তস্মাদসক্তঃ' ইত্যাদি শ্লোক অবতারিত হইয়াছে। কাম্য কর্ম্ম মাত্রই কামনাদোষে শুদ্ধিহেতুত্ববিহীন হয়। অতএব কামনা শূন্য হইয়া কর্ম্মানুষ্ঠান করিতে করিতে অন্তঃকরণ শুদ্ধিজনিত জ্ঞানাধিকারী হইবে।' এই কথাই ভগবান্ অধ্যায় সমাপ্তি পর্য্যন্ত বিবৃত করিবেন।

টীকাকার পূজ্যপাদ শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তী মহাশয়ের অভিপ্রায়। শ্রীভগবান্ বলিতেছেন, বয়স্য অর্জ্জুন! যদি পরস্পর নিরপেক্ষভাবে কর্ম্মযোগ ও জ্ঞানযোগ উভয়ই মোক্ষের সাধন পূর্ব্বাধ্যায়ে উপদিষ্ট হইত, তাহা হইলে "উভয়ের মধ্যে কোন্‌টী শ্রেষ্ঠ" তোমার এই প্রশ্ন সঙ্গত হইত। আমি তো তাহা বলি নাই। পূর্ব্বাধ্যায়ে কর্ম্মনিষ্ঠা ও জ্ঞাননিষ্ঠার যে কীর্ত্তন করিয়াছি, তাহাতে সাধকের সাধ্যসাধনরূপ অবস্থাভেদ মাত্র প্রদর্শিত হইয়াছে। বস্তুতঃ "তানি সর্ব্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপরঃ" ইত্যাদি শ্লোকে জ্ঞানভূমিকা আরূঢ় বিশুদ্ধহৃদয় সাংখ্যগণের নিমিত্ত জ্ঞাননিষ্ঠা, ও জ্ঞানভূমিকারোহণে অসমর্থ অশুদ্ধ-হৃদয় যোগিগণের নিমিত্ত "ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাচ্ছ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে" ইত্যাদি শ্লোক দ্বারা নিষ্কাম কর্ম্মনিষ্ঠার কীর্ত্তন করিয়াছি। অতএব জ্ঞানী ও কর্ম্মীর কেবল নামমাত্রই ভেদ। ফলতঃ কর্ম্মিপুরুষই কর্ম্ম দ্বারা বিশুদ্ধচিত্ত হইলে লোকে তাহাকে জ্ঞানী বলে। সুতরাং যিনি কর্ম্মী, কালে আবার তিনিই জ্ঞানী;

জ্ঞানী ও কর্ম্মীর অবস্থারই ভেদ, প্রকৃত ভেদ নাই। সাধকগণ, জন্ম-জন্মান্তরীণ সাধন দ্বারা জ্ঞানভূমি সমারূঢ় হইয়া, ভগবৎকৃপায় একান্ত ভক্তিলাভ করতঃ, সংসার-ক্লেশ হইতে মুক্ত হন, ইহাই পূর্ব্বোক্ত ভগবদ্বাক্যের সারার্থ ॥ ৩ ॥

**ন কর্ম্মণামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যং পুরুষোঽশ্নুতে।**
**ন চ সন্ন্যসনাদেব সিদ্ধিং সমধিগচ্ছতি ॥ ৪ ॥**

অন্বয়।—পুরুষঃ (জনঃ) কর্ম্মণাং (নিষ্কামকর্ম্মণাং) অনারম্ভাৎ (অননুষ্ঠানাৎ) নৈষ্কর্ম্ম্যং (সর্ব্বকর্ম্মশূন্যত্বং) ন অশ্নুতে (প্রাপ্নোতি) চ (চিত্তশুদ্ধিং বিনা কৃতাৎ) সন্ন্যসনাৎ (সন্ন্যাসগ্রহণাৎ) এব (কেবলং) সিদ্ধিং (মোক্ষং) ন সমধিগচ্ছতি (প্রাপ্নোতি) ॥ ৪ ॥

প্রতিশব্দ।—মনুষ্য নিষ্কাম-কর্ম্মের অনমুষ্ঠান-হেতু কর্ম্মহীনতা পায় না চিত্তশুদ্ধি-বিনা কেবল সন্ন্যাসগ্রহণে মোক্ষ প্রাপ্ত-হয় না ॥ ৪ ॥

ব্যাখ্যা।—নিষ্কামভাবে কর্ম্মানুষ্ঠান না করিয়া কোন পুরুষই কর্ম্ম-হীনতারূপ জ্ঞাননিষ্ঠা প্রাপ্ত হয় না এবং কর্ম্মের ফলভূত চিত্তশুদ্ধি ব্যতীত কেবলমাত্র সন্ন্যাস গ্রহণ করিয়া কেহই মোক্ষের অধিকারী হইতে পারে না ॥ ৪ ॥

শঙ্করাচার্য্য।—যদর্জ্জুনেনোক্তং কর্ম্মণো জ্যায়স্ত্বং বুদ্ধেঃ, তচ্চ স্থিতমনিরাকরণাৎ তস্যাশ্চ জ্ঞাননিষ্ঠায়াঃ সন্ন্যাসিনামেবানুষ্ঠেয়ত্বং, ভিন্নপুরুষানুষ্ঠেয়ত্ববচনাচ্চ ভগবত এবমেবানু-মতমিতি গম্যতে, মাঞ্চ বন্ধকারণে কর্ম্মণ্যেব নিযোজয়সীতি বিষণ্ণমনসং অর্জ্জুনং কর্ম্ম নারভে ইত্যেবং মন্বানমালক্ষ্যাহ ভগবান্, ন কর্ম্মণামনারম্ভাদিতি। অথ বা জ্ঞানকর্ম্মনিষ্ঠয়োঃ পরস্পরবিরোধাদেকেন পুরুষেণ যুগপদনুষ্ঠাতুমশক্যত্বে সতীতরেতরানপেক্ষয়োরেব পুরুষার্থ-হেতুত্বে প্রাপ্তে কর্ম্মনিষ্ঠায়াঃ জ্ঞাননিষ্ঠাপ্রাপ্তিহেতুত্বেন পুরুষার্থহেতুত্বং, ন স্বাতন্ত্র্যেণ, জ্ঞান-নিষ্ঠা তু কর্ম্মনিষ্ঠোপায়লব্ধাত্মিকা সতী স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুরন্যানপেক্ষ্যেত্যেতমর্থং দর্শয়িষ্যন্নাহ ভগবান্ ন কর্ম্মণেতি। ন কর্ম্মণামনারম্ভাদপ্রারম্ভাৎ কর্ম্মণাং ক্রিয়াণাং যজ্ঞা-দীনামিহ জন্মনি জন্মান্তরে বানুষ্ঠিতানামুপাত্তদুরিতক্ষয়হেতুত্বেন সত্ত্বশুদ্ধিকারণানাং তৎকারণ-ত্বেন চ জ্ঞানোৎপত্তিদ্বারেণ জ্ঞাননিষ্ঠাহেতূনাং "জ্ঞানমুৎপদ্যতে পুংসাং ক্ষয়াৎ পাপস্য কর্ম্মণঃ।

যথাদর্শতলপ্রখ্যে পশ্যত্যাত্মানমাত্মনি॥" ইত্যাদিস্মরণাদনারম্ভাদননুষ্ঠানাৎ নৈষ্কর্ম্ম্যং নিষ্কর্ম্মভাবং কর্ম্মশূন্যতাং জ্ঞানযোগেন নিষ্ঠাং নিষ্ক্রিয়াত্মস্বরূপেণৈবাবস্থানমিতি যাবৎ পুরুষো নাশ্নুতে ন প্রাপ্নোতীত্যর্থঃ। কর্ম্মণামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যং নাশ্নুত ইতি বচনাৎ তদ্বিপর্য্যয়াৎ তেষামারম্ভাৎ নৈষ্কর্ম্ম্যমশ্নুত ইতি গম্যতে, কস্মাৎ পুনঃ কারণাৎ কর্ম্মণামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যং নাশ্নুতে? ইত্যুচ্যতে কর্ম্মারম্ভস্যৈব নৈষ্কর্ম্ম্যোপায়ত্বাৎ, ন হ্যুপায়মন্তরেণোপেয়োৎপত্তিরস্তি, কর্ম্মযোগোপায়ত্বঞ্চ নৈষ্কর্ম্ম্যলক্ষণস্য জ্ঞানযোগস্য শ্রুতাবিহ চ প্রতিপাদনাৎ। শ্রুতৌ তাবৎ প্রকৃতস্যাত্মলোকস্য বেদ্যস্য বেদনোপায়ত্বেন "তমেতং বেদানুবচনেন ব্রাহ্মণা বিবিদিষন্তি যজ্ঞেন" ইত্যাদিনা, কর্ম্মযোগস্য জ্ঞানযোগোপায়ত্বং প্রতিপাদিতম্, ইহাপি চ "সন্ন্যাসস্তু মহাবাহো দুঃখমাপ্তুমযোগতঃ। যোগিনঃ কর্ম্ম কুর্ব্বন্তি সঙ্গং ত্যক্ত্বাত্মশুদ্ধয়ে। যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি মনীষিণাম।" ইত্যাদি প্রতিপাদয়িষ্যতি। ননু চ "অভয়ং সর্ব্বভূতেভ্যো দত্বা নৈষ্কর্ম্ম্যমাচরেৎ" ইত্যাদৌ কর্ত্তব্যকর্ম্মসন্ন্যাসাদপি নৈষ্কর্ম্ম্যপ্রাপ্তিং দর্শয়তি, লোকে চ কর্ম্মণামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যমিতি প্রসিদ্ধতরমতশ্চ নৈষ্কর্ম্ম্যার্থিনঃ কিং কর্ম্মারম্ভেণেতি প্রাপ্তমত আহ ন চ সংন্যসনাদেবেতি। নাপি সন্ন্যসনাদেব কেবলাৎ কর্ম্মপরিত্যাগমাত্রাদেব জ্ঞানরহিতাৎ সিদ্ধিং নৈষ্কর্ম্ম্যলক্ষণাং জ্ঞানযোগেন নিষ্ঠাং সমধিগচ্ছতি ন প্রাপ্নোতি॥ ৪॥

আনন্দগিরি।—কিমিতি ভগবতা বুদ্ধের্জ্যায়স্ত্বং "জ্যায়সী চেৎ" ইত্যত্রোক্তমুপেক্ষিতমিতি তত্রাহ যদর্জ্জুনেনেতি। কিঞ্চ জ্ঞাননিষ্ঠায়াং সন্ন্যাসিনামেবাধিকারো ভগবতোহভিপ্রেতোহন্যথা তদীয়বিভাগবচনবিরোধাদিতি বিভাগবচনসামর্থ্যসিদ্ধমর্থমাহ তস্যাশ্চেতি। তর্হি বিভাগবচনানুরোধাদর্জ্জুনস্যাপি সন্ন্যাসপূর্ব্বিকায়াং জ্ঞাননিষ্ঠায়ামেবাধিকারো ভবিষ্যতি নেত্যাহ মাঞ্চেতি। বুদ্ধের্জ্যায়স্ত্বমুপেত্যাপীতি চকারার্থঃ, অর্জ্জুনমালক্ষ্য ভগবানাহেতিসম্বন্ধঃ। অন্তরেণাপি কর্ম্মাণি শ্রবণাদিভির্জ্ঞানাবাপ্তির্ভবিষ্যতীতি পরবুদ্ধিমনুরুধ্য বিশিনষ্টি কর্ম্মেতি। বিভাগবচনবশাদসমুচ্চয়শ্চেচ্চুভয়োরপি জ্ঞানকর্ম্মণোঃ স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুত্বমন্যথা কর্ম্মবজ্জ্ঞানমপি ন স্বাতন্ত্র্যেণ পুরুষার্থং সাধয়েদিত্যাশঙ্ক্য সম্বন্ধান্তরমাহ অথবেতি। তর্হি জ্ঞাননিষ্ঠাপি কর্ম্মনিষ্ঠাবৎ নিষ্ঠাত্বাবিশেষান্ন স্বাতন্ত্র্যেণ পুরুষার্থহেতুরিতি সমুচ্চয়সিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ জ্ঞাননিষ্ঠা ত্বিতি। ন হি রজ্জুতত্ত্বজ্ঞানমুৎপন্নং ফলসিদ্ধৌ সহকারিসাপেক্ষ্যমালক্ষ্যতে, তথেদমপি চোৎপন্নং মোক্ষায় নান্যদপেক্ষ্যতে তদাহ অন্যেতি। যস্য চৈতৎ কর্ম্মেতি শ্রুতাবিব কর্ম্মশব্দস্য ক্রিয়মাণবস্তুবিষয়ত্বমাশঙ্ক্য ব্যাচষ্টে ক্রিয়াণামিতি। তাশ্চ নিত্যনৈমিত্তিকত্বেন বিভজতে যজ্ঞাদীনামিতি। অস্মিন্নেব জন্মন্যনুষ্ঠিতানাং কর্ম্মণাং বুদ্ধিশুদ্ধিদ্বারা জ্ঞানকারণত্বে ব্রহ্মচারিণাং কুতো জ্ঞানোৎপত্তির্জন্মান্তরকৃতানাং কর্ম্মণাং বা তথাত্বে গৃহস্থাদীনামৈহিকানি কর্ম্মাণি ন জ্ঞানহেতবঃ স্যুরিত্যাশঙ্ক্যানিয়মং দর্শয়তি ইহেতি। নেমানি সত্ত্বশুদ্ধিকারণান্যুপাত্তদুরিতপ্রবন্ধাদিত্যাশঙ্ক্যাহ উপাত্তেতি। তর্হি তাবতৈব কৃতার্থানাং কুতো জ্ঞাননিষ্ঠাহেতুত্বং তত্রাহ তৎকারণত্বেনেতি। কর্ম্মণাং চিত্তশুদ্ধিদ্বারা জ্ঞানহেতুত্বে মানমাহ জ্ঞানমিতি। অনারম্ভশব্দস্যোপক্রমবিপরীতবিষয়ত্বং ব্যাবর্ত্তয়তি অননুষ্ঠানাদিতি।

নিষ্কর্ম্মণঃ সন্ন্যাসিনঃ কর্ম্ম জ্ঞানং ব্যাচষ্টে নৈষ্কর্ম্ম্যমিতি। কর্ম্মাভাবাবস্থাং ব্যবচ্ছিনত্তি জ্ঞান-যোগেনেতি। তস্যাঃ সাধনপক্ষপাতিত্বং ব্যাবর্ত্তয়তি নিষ্ক্রিয়েতি। কর্ম্মানুষ্ঠানোপায়লব্ধা জ্ঞাননিষ্ঠা স্বতন্ত্রা পুরুষার্থহেতুরিতি প্রকৃতার্থসমর্থব্যতিরেকবচনস্যাম্বয়ে পর্য্যবসানং মত্বা ব্যাচষ্টে কর্ম্মণামিতি। তদ্বিপর্য্যয়মেব ব্যাচষ্টে তেষামিতি। উক্তেঽর্থে হেতুং পৃচ্ছতি কস্মাদিতি। জিজ্ঞাসিতং হেতুমাহ উচ্যত ইতি। উপায়ত্বেঽপি তদভাবে কুতো ন নৈষ্কর্ম্ম্যসিদ্ধিরিত্যা-শঙ্ক্যাহ ন হীতি। জ্ঞানযোগং প্রতি কর্ম্মযোগস্য উপায়ত্বে শ্রুতিস্মৃতী প্রমাণয়তি কর্ম্মযোগেতি। শ্রৌতমুপায়োপেয়ত্বপ্রতিপাদনং প্রকটয়তি শ্রুতাবিতি। যত্তু গীতাশাস্ত্রে কর্ম্মযোগস্য জ্ঞানযোগং প্রত্যুপায়ত্বোপপাদনং তদিদানীমুদাহরতি ইহাপি চেতি। ন কর্ম্মণামিত্যাদিনা পূর্ব্বার্দ্ধং ব্যাখ্যায়োত্তরার্দ্ধং ব্যাখ্যাতুমাশঙ্কয়তি নন্বিতি। আদিশব্দেন শান্তো দান্ত উপরতস্তিতিক্ষুঃ সন্ন্যাসযোগাদ্যতয়ঃ শুদ্ধসত্ত্বা ইত্যাদি গৃহ্যতে। তত্রৈব লোকপ্রসিদ্ধিমনুকূলয়তি লোকে চেতি। প্রসিদ্ধতরং "যতো যতো নিবর্ত্ততে ততস্ততো বিমুচ্যতে। নিবর্ত্তনাদ্ধি সর্ব্বতো ন বেত্তি দুঃখমণ্বপি॥" ইত্যাদিদর্শনাদিতি শেষঃ। লৌকিকবৈদিকপ্রসিদ্ধিভ্যাং সিদ্ধমর্থমাহ অতশ্চেতি। তত্রোত্তরত্বেনোত্তরার্দ্ধমবতার্য্য ব্যাকরোতি অত আহেত্যাদিনা। এবকারার্থমাহ কেবলাদিতি। তদেব স্পষ্টয়তি কর্ম্মেতি। উক্তমেব নঞমনুকৃষ্য ক্রিয়াপদেন সঙ্গতিং দর্শয়তি ন প্রাপ্নোতীতি॥ ৪॥

রামানুজ।—সর্ব্বস্য লৌকিকস্য পুরুষস্য মোক্ষেচ্ছায়াং সঞ্জাতায়াং সহসৈব জ্ঞান-যোগো দুষ্কর ইত্যাহ ন কর্ম্মণামিতি। ন শাস্ত্রীয়াণাং কর্ম্মণামনারম্ভাদেব পুরুষো নৈষ্কর্ম্ম্যং জ্ঞাননিষ্ঠামাপ্নোতি সর্ব্বেন্দ্রিয়ব্যাপারাখ্যকর্ম্মোপরতিপূর্ব্বিকাং জ্ঞাননিষ্ঠাং ন প্রাপ্নোতীত্যর্থঃ। ন চারব্ধস্য শাস্ত্রীয়স্য কর্ম্মণস্ত্যাগাৎ, যতোঽনভিসংহিতফলস্য পরমপুরুষারাধনবিষয়স্য কর্ম্মণঃ সিদ্ধিরাত্মনিষ্ঠা, ততস্তেন বিনা তাং ন প্রাপ্নোতি। অনভিসংহিতফলৈঃ কর্ম্ম-ভিরনারাধিতগোবিন্দৈরবিনষ্টানাদিকালপ্রবৃত্তানন্তপাপসঞ্চয়ৈরব্যাকুলেন্দ্রিয়তাপূর্ব্বিকাত্মনিষ্ঠা দুঃ-সম্পাদ্যা॥ ৪॥

হনুমান্।—ঘোরং কর্ম্ম ন কর্ত্তব্যমিতি মন্যমানমর্জ্জুনং প্রতি কর্ম্মাধিকারিণা কর্ম্ম কর্ত্তব্যমিতি প্রতিপাদয়িতুমাহ ন কর্ম্মণামিতি। কর্ম্মণামনারম্ভাদকরণাৎ নৈষ্কর্ম্ম্যলক্ষণাম-কর্ত্রাত্মজ্ঞানলক্ষণাং সিদ্ধিং পুরুষোঽশ্নুতে, যথাজ্ঞানাধিকারী জ্ঞানেন। তর্হি সকলসন্ন্যাস এব পুরুষার্থত্বমনুতিষ্ঠামীতি চেৎ তদপি ন নিয়তং, ন সন্ন্যসনাদেব কর্ম্মত্যাগমাত্রাদেব সিদ্ধিং নৈষ্কর্ম্ম্যলক্ষণাং সিদ্ধিং সমধিগচ্ছতি॥ ৪॥

শ্রীধর।—অতঃ সম্যক্চিত্তশুদ্ধ্যর্থং জ্ঞানোৎপত্তিপর্য্যন্তং বর্ণাশ্রমোচিতানি কর্ম্মাণি কর্ত্তব্যানি অন্যথা চিত্তশুদ্ধ্যভাবেন জ্ঞানানুৎপত্তেরিত্যাহ ন কর্ম্মণামিতি। কর্ম্মণাং অনারম্ভাৎ অননুষ্ঠানান্নৈষ্কর্ম্ম্যং জ্ঞানং নাশ্নুতে ন প্রাপ্নোতি। ননু চ "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" ইতি শ্রুত্যা সন্ন্যাসস্য মোক্ষাঙ্গত্বশ্রুতেঃ সন্ন্যাসাদেব মোক্ষো ভবিষ্যতি কিং

কর্ম্মভিরিত্যাশঙ্ক্যোক্তং ন চেতি। ন চ চিত্তশুদ্ধিং বিনা কৃতাৎ সন্ন্যসনাদেব জ্ঞানশূন্যাৎ সিদ্ধিং মোক্ষং সমধিগচ্ছতি প্রাপ্নোতি॥ ৪॥

**বলদেব।**—অশোহশুদ্ধচিত্তেন চিত্তশুদ্ধেঃ স্ববিহিতানি কর্ম্মাণ্যেবানুষ্ঠেয়ানীত্যাহ ন কর্ম্মণামিত্যাদিভিস্ত্রয়োদশভিঃ। কর্ম্মণাং তমেতমিতিবাক্যেন জ্ঞানাঙ্গতয়া বিহিতানাং অনারম্ভাদননুষ্ঠানাদবিশুদ্ধচিত্তঃ পুরুষো নৈষ্কর্ম্ম্যং নিখিলেন্দ্রিয়ব্যাপাররূপকর্ম্মবিরতিং জ্ঞাননিষ্ঠামিতি যাবৎ নাশ্নুতে ন লভতে। ন চ স তেষাং কর্ম্মণাং সন্ন্যসনাৎ পরিত্যাগাৎ সিদ্ধিং মুক্তিং সমধিগচ্ছতি॥ ৪॥

**মধুসূদন।**—তত্র কারণাভাবে কার্য্যানুপপত্তেঃ, ন কর্ম্মণামিতি। কর্ম্মণাং "তমেতং বেদানুবচনেন ব্রাহ্মণা বিবিদিষন্তি যজ্ঞেন দানেন তপসা নাশকেন" ইতিশ্রুত্যা আত্মজ্ঞানে বিনিযুক্তানামনারম্ভাদননুষ্ঠানাৎ চিত্তশুদ্ধ্যভাবেন জ্ঞানযোগ্যো বহির্ম্মুখঃ পুরুষো নৈষ্কর্ম্ম্যং সর্ব্বকর্ম্মশূন্যত্বং জ্ঞানযোগেন নিষ্ঠামিতি যাবৎ নাশ্নুতে ন প্রাপ্নোতি। নমু "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" ইতিশ্রুতেঃ সর্ব্বকর্ম্ম সন্ন্যাসাদেব জ্ঞাননিষ্ঠোপপত্তেঃ কৃতং কর্ম্মভিরিত্যত আহ নচ সন্ন্যসনাদেব চিত্তশুদ্ধিং বিনা কৃতাৎ সিদ্ধিং জ্ঞাননিষ্ঠালক্ষণাং সম্যক্ ফলপর্য্যবসায়িত্বেনাধিগচ্ছতি নৈব প্রাপ্নোতি ইত্যর্থঃ। কর্ম্মজন্যাং চিত্তশুদ্ধিমন্তরেণ সন্ন্যাস এব ন সম্ভবতি, যথাকথঞ্চিদৌৎসুক্যমাত্রেণ কৃতোঽপি ন ফলপর্য্যবসায়ীতিভাবঃ॥ ৪॥

**নীলকণ্ঠ।**—অনয়োঃ প্রকারয়োরঙ্গাঙ্গিভাবমাহ ন কর্ম্মণামিতি। কর্ম্মণাং যজ্ঞাদীনামনারম্ভাৎ অননুষ্ঠানাৎ নৈষ্কর্ম্ম্যং জ্ঞাননিষ্ঠাং নাশ্নুতে ন প্রাপ্নোতি, "বিবিদিষন্তি যজ্ঞেন" ইতি শ্রুত্যা যজ্ঞাদীনাং বিদ্যাঙ্গত্বেন বিধানাৎ। নমু সন্প্রত্যয়প্রাধান্যাৎ কর্ম্মণাং বিবিদিষাঙ্গত্বমত্র গম্যতে, তেন বিবিদিষায়াং যজ্ঞাদিনা সিদ্ধায়াম্, "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" ইতি শ্রুতেঃ, প্রব্রজ্যারূপমেব নৈষ্কর্ম্ম্যমিহ জ্ঞাননিষ্ঠাসাধনং গ্রাহ্যং, ন জ্ঞানং নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমামিত্যাদাবিবাত্র তদ্গ্রাহকস্য পরমত্ববিশেষণস্যাভাবাৎ। ন চ কর্ম্মযোগজনিতচিত্তশুদ্ধ্যভাবে কেবলাৎ সন্ন্যাসাৎ সিদ্ধিং সমধিগচ্ছতীতি যোজনায়াং বিপ্রকৃষ্টয়োর্জ্ঞানকর্ম্মণোঃ সমুচ্চয়াসম্ভবস্যাভীষ্টসিদ্ধেঃ কিমিতি নৈষ্কর্ম্মাশব্দেন জ্ঞাননিষ্ঠা গৃহ্যতে? ইতি চেৎ সত্যম্ গুণৈঃ কর্ম্ম কার্য্যত ইতি বাক্যশেষান্নৈর্গুণ্যহেতুকং মুখ্যং জ্ঞানমেবেহ নৈষ্কর্ম্ম্যপদার্থঃ ন তু প্রব্রজ্যাদি, "বিবিদিষন্তি যজ্ঞেন" ইত্যত্রাপি জিগমিষত্যশ্বেন জিঘাংসত্যসিনা ইত্যাদাবিব তৃতীয়ান্তস্য ধাত্বর্থে নৈবান্বয়াৎ অশ্বাদীনাং গমনাদাবিব যজ্ঞাদীনাং বেদন এবান্বয়ো জ্ঞেয়ঃ, এতমেবেতি শ্রুতিস্তু বিবিদিষাসন্ন্যাসাভিপ্রায়েণ প্রবৃত্তা, "এত এবৈতমাত্মানং বিদিত্বা ব্রাহ্মণাঃ পুত্রৈষণায়াশ্চ লোকৈষণায়াশ্চ ব্যুত্থায়াথ ভিক্ষাচর্য্যং চরন্তি" ইতি জ্ঞানপরিপাকার্থস্য জীবন্মুক্তিসুখার্থস্য বা যাজ্ঞবল্ক্যাদিভিরনুষ্ঠিতস্য বিদ্বৎসন্ন্যাসস্যাপি শাস্ত্রে দর্শনাৎ অসন্ন্যাসিনো জ্ঞানমেব নোৎপদ্যত ইতি প্রাচামাগ্রহো বিক্ষেপকর্ম্মত্যাগরূপসন্ন্যাসবিষয়ঃ ন তু কাষায়পরিধানমাত্রবিষয়ঃ, গর্গব্যাসবশিষ্ঠাদীনামতথাবিধানামপি জ্ঞানোৎপত্ত্যবগমাদিত্যাস্তাং তাবৎ,

কর্ম্মভিরশোধিতচিত্তস্য মন্দবুদ্ধের্রাগদ্বেষাদিগ্রস্তস্য আত্মানাত্মবিবেকদ্বারা বা নৈষ্কর্ম্ম্যপ্রাপ্তির্নাস্তীতি পূর্ব্বার্দ্ধার্থঃ। নন্থ "অভয়ং সর্ব্বভূতেভ্যো দত্বা নৈষ্কর্ম্ম্যমাচরেৎ" ইতি কেবলাৎ কর্ম্মসংযোগাদপি নৈষ্কর্ম্ম্যসিদ্ধিঃ শ্রূয়তে, তৎকথমুচ্যতে, ন কর্ম্মণামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যমশ্নুতেতি? তত্রাহ ন চেতি। কর্ম্মজনিতচিত্তশুদ্ধ্যভাবে কৃতাদপি সন্ন্যাসান্ন মোক্ষসিদ্ধিঃ, উদাহৃতস্মৃতিস্তু চিত্তশুদ্ধিপূর্ব্বক-সন্ন্যাসাভিপ্রায়া, ন হি রাগাদিগ্রস্তঃ সর্ব্বভূতেভ্যঃ সর্ব্বাত্মনাভয়ং দাতুমীষ্টে, অতো যুক্তমুক্তং ন চ সন্ন্যসনাদেবেতি ॥ ৪ ॥

বিশ্বনাথ।—চিত্তশুদ্ধ্যভাবে জ্ঞানানুৎপত্তিমাহ ন কর্ম্মণেতি। শাস্ত্রীয়কর্ম্মণামনা-রম্ভাদননুষ্ঠানান্নৈষ্কর্ম্ম্যং জ্ঞানং ন প্রাপ্নোতি, ন চাশুদ্ধচিত্তঃ সন্ন্যসনাৎ শাস্ত্রীয়কর্ম্মত্যাগাৎ ॥ ৪ ॥

তাৎপর্য্য।—পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, আনন্দগিরি ও শ্রীধরস্বামীর অভিপ্রায়। "জ্যায়সী চেৎ কর্ম্মণস্তে" (৩ অ, ১ম) ইত্যাদি শ্লোকে কর্ম্ম হইতে জ্ঞান শ্রেষ্ঠ বলিয়া অর্জ্জুন প্রশ্ন করিয়াছেন এবং প্রকৃতপক্ষেও তাহাই স্থিরীকৃত হইয়াছে বলিয়া বোধ হইতেছে; যেহেতু শ্রীভগবান্ ঈদৃশ অর্জ্জুনবাক্যের কোন প্রতিবাদ করেন নাই। আরও দেখা যাইতেছে যে, "জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং কর্ম্মযোগেন যোগিনাম্" ইত্যাদি বিভাগশাস্ত্রে শ্রীভগবান্ জ্ঞান ও কর্ম্মের ভিন্নপুরুষানুষ্ঠেয়ত্ব প্রতিপাদিত করিয়াছেন। অতএব কেবল সন্ন্যাসিগণই জ্ঞানের অনুষ্ঠান করিবে, ইহাই স্থির সিদ্ধান্ত। অর্জ্জুন এই বিষয় আশঙ্কা করিয়া বলিতেছেন, হে সখে নারায়ণ! যখন কর্ম্ম হইতে জ্ঞানই শ্রেষ্ঠ, ইহাই তোমার সম্পূর্ণ অভিমত, তখন আমাকে জ্ঞানানুষ্ঠানে নিযোজিত না করিয়া, "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইত্যাদি বাক্য দ্বারা, কেবল কর্ম্মানুষ্ঠানে নিযোজিত করিতেছ কেন? অর্জ্জুনকে ইত্যা-কার চিন্তাকুল দেখিয়া ভগবান্ এই শ্লোক অবতারিত করিতেছেন। অপিচ যদি বলা যায়, বিভাগবচন অর্থাৎ "লোকেঽস্মিন্ দ্বিবিধা নিষ্ঠা". ইত্যাদি শ্লোক দ্বারা, শ্রীভগবান্ জ্ঞান কর্ম্মের অসমুচ্চয় পক্ষই গ্রহণ করিয়াছেন, তবে জ্ঞান ও কর্ম্ম উভয়ই স্বতন্ত্রভাবে মুক্তির প্রযোজক, ইহাও বলিতে হইবে; নতুবা কর্ম্মের ন্যায় জ্ঞানও স্বতন্ত্রভাবে পুরুষার্থ সাধনে সমর্থ হইতে পারে না। তাহাও বলিতে পার না, কারণ পরস্পর বিরোধী জ্ঞান ও কর্ম্মের এক পুরুষ কর্ত্তৃক যুগপৎ অনুষ্ঠান অসম্ভব। অতএব পরস্পর নিরপেক্ষভাবে উভয়ই মুক্তির প্রযোজক হইলেও, কর্ম্মনিষ্ঠা জ্ঞাননিষ্ঠোৎপত্তির উপায়স্বরূপ, স্থতরাং কর্ম্মনিষ্ঠা স্বতন্ত্রভাবে পুরুষার্থের হেতু নহে। কিন্তু জ্ঞাননিষ্ঠা কর্ম্মনিষ্ঠা দ্বারা সমুৎপন্ন হইলেও, নিরপেক্ষ-

ভাবে সাক্ষাৎ পুরুষার্থের প্রয়োজক। এই অভিপ্রায়ে শ্রীভগবান্ বলিতেছেন,হে বিমুগ্ধসখে অর্জ্জুন! ইহজন্মে বা জন্মান্তরে অনুষ্ঠিত যজ্ঞাদি ক্রিয়াকলাপ, পূর্ব্বসঞ্চিত দুরিতরাশি বিদূরিত করিয়া, চিত্তশুদ্ধি দ্বারা জ্ঞাননিষ্ঠা সম্পাদন করে। জ্ঞানোৎপত্তির হেতুভূত ঈদৃশ কর্ম্মনিষ্ঠার অনুষ্ঠান না করিলে, নৈষ্কর্ম্ম্য অর্থাৎ জ্ঞাননিষ্ঠা সম্পাদিত হইতে পারে না; যেহেতু ক্রিয়ারম্ভই নিষ্ক্রিয়তা লাভের উপায় স্বরূপ। উপায় ব্যতীত উপেয়ভূত বস্তুর উৎপত্তি কখনও সম্ভবপর হইতে পারে না। "ব্রাহ্মণগণ যজ্ঞাদিক্রিয়া দ্বারা সেই ব্রহ্মবস্তুকে জানিবার ইচ্ছা করিবেন" ইত্যাদি শ্রুতিও কর্ম্মযোগকে নৈষ্কর্ম্ম্য লক্ষণ জ্ঞাননিষ্ঠার উপায়স্বরূপে প্রতিপাদিত করিয়াছেন। এই গীতাশাস্ত্রে (৫।৬,৫।১১,১৮।৫ শ্লোকে) শ্রীভগবান্ কর্ম্মকে জ্ঞানোৎপত্তির উপায়স্বরূপে প্রতিপাদিত করিবেন। যদি বল "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" ইত্যাদি শ্রুতিবলে সন্ন্যাস হইতেই মোক্ষ হইবে; কর্ম্মানুষ্ঠানের প্রয়োজন কি? তাহাও বলিতে পার না; কারণ চিত্তশুদ্ধি ব্যতীত সর্ব্বকর্ম্ম পরিত্যাগরূপ নৈষ্কর্ম্ম্য লক্ষণ সন্ন্যাস ধর্ম্ম হইতে সিদ্ধি অর্থাৎ জ্ঞাননিষ্ঠা সমাসাধিত হইতে পারে না। অতএব প্রথমতঃ যজ্ঞাদি দ্বারা চিত্তশুদ্ধি সম্পাদিত করিবে, তৎপরে সর্ব্বকর্ম্ম পরিত্যাগরূপ সন্ন্যাসাত্মক জ্ঞাননিষ্ঠা আশ্রয় করিবে। সুতরাং কর্ম্ম ও জ্ঞাননিষ্ঠা উভয়ই পরম্পর মুক্তির প্রয়োজক, কেবল কর্ম্ম নহে।

টীকাকার পূজ্যপাদ মধুসূদন সরস্বতী মহাশয়ের অভিপ্রায়। কারণাভাবে কার্য্য কখনই সম্ভাবিত নহে। "তমেতং বেদানুবচনেন ব্রাহ্মণা বিবিদিষন্তি যজ্ঞেন দানেন তপসা নাশকেন" এই শ্রৌত (এই শ্রুতি ব্যাক্যের বিস্তারিত ব্যাখ্যা দ্বিতীয় অধ্যায় ৪০ ও ৪১ শ্লোকের তাৎপর্য্যে দ্রষ্টব্য) শাসনানুসারে আত্মজ্ঞান-প্রণোদক কর্ম্মানুষ্ঠান না করিলে অন্তঃকরণ শুদ্ধি কখনই হয় না। চিত্তশুদ্ধি ব্যতীত জ্ঞানযোগ অসম্ভব। সুতরাং তাদৃশ অশুদ্ধচিত্ত ও জ্ঞানযোগ-বিহীন পুরুষের সর্ব্ব-কর্ম্ম-বিহীনতারূপ জ্ঞান-নিষ্ঠা প্রাপ্ত হইবার কোনই সম্ভাবনা নাই। যদি "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" ইত্যাদি শ্রুতি বাক্যানুসারে আশঙ্কা উত্থিত হয় যে, কেবল সর্ব্ব-কর্ম্ম-সন্ন্যাস দ্বারাই জ্ঞাননিষ্ঠা উপজাত হইবে, তাহারই উত্তর স্বরূপে কথিত হইতেছে যে, অগ্রে চিত্ত-শুদ্ধি না হইলে, সন্ন্যাস

গ্রহণে জ্ঞাননিষ্ঠার চরম ফলরূপ মুক্তি কখনই লাভ করা যায় না। কর্ম্মজনিত চিত্তশুদ্ধি ব্যতীত সন্ন্যাস সম্ভাবিত নহে। যদি কেহ ঔৎসুক্য পরবশ হইয়া, অন্তঃকরণ বিশুদ্ধি বিনা সন্ন্যাস অবলম্বন করেন, তিনি কখনই মোক্ষের অধিকারী হন না ॥ ৪ ॥

—•※•—

ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্ম্মকৃৎ।
কার্য্যতে হ্যবশঃ কর্ম্ম সর্ব্বঃ প্রকৃতিজৈর্গুণৈঃ ॥৫॥

অন্বয়।—হি (যস্মাৎ) জাতু (কদাচিৎ) কশ্চিৎ (জিতেন্দ্রিয়ো (জনোঽপি) ক্ষণং অপি (কিঞ্চিৎ কালমপি) ন অকর্ম্মকৃৎ (কর্ম্মাণি অকুর্ব্বাণঃ) তিষ্ঠতি [কস্মাৎ] প্রকৃতিজৈঃ (স্বভাবজাতৈঃ) গুণৈঃ (সত্ত্বরজস্তমোভির্গুণৈর্বা রাগদ্বেষাদিভিঃ) সর্ব্বঃ (জনঃ) অবশঃ (অস্বতন্ত্রঃ) [সন্] কর্ম্ম কার্য্যতে (কর্ম্মণি প্রবর্ত্ততে) ॥ ৫ ॥

প্রতিশব্দ।—যেহেতু কখনও কেহ অত্যল্প-কাল-ও কর্ম্ম-বিরত থাকে না [কেননা] স্বভাবসিদ্ধ সত্ত্বরজস্তমগুণ-প্রভাবে সকলে অধীন [হইয়া] কর্ম্মানুষ্ঠান করে ॥ ৫ ॥

ব্যাখ্যা।—জগতে কোন ব্যক্তি অত্যল্প মাত্র কালও কর্ম্মানুষ্ঠান-বিরত হইয়া থাকিতে পারে না। কারণ স্বভাবজাত সত্ত্বরজস্তমগুণ-জনিত রাগদ্বেষাদি সকলকে অধীন করিয়া কর্ম্ম-সেবায় বিনিযুক্ত করে ॥ ৫ ॥

শঙ্করাচার্য্য।—কস্মাৎ পুনঃ কারণাৎ কর্ম্মসন্ন্যাসমাত্রাদেব কেবলাৎ জ্ঞান-রহিতাৎ সিদ্ধিং নৈষ্কর্ম্ম্যলক্ষণাং পুরুষো নাধিগচ্ছতীতি হেত্বাকাঙ্ক্ষায়ামাহ ন হীতি। ন হি যস্মাৎ ক্ষণমপি কিঞ্চিৎ কালং জাতু কদাচিদপি কশ্চিৎ তিষ্ঠত্যকর্ম্মকৃৎ সন্ কস্মাৎ? কার্য্যতে হি যস্মাদবশএব কর্ম্ম সর্ব্বঃ প্রাণী প্রাকৃতিজৈঃ প্রকৃতিতো জাতৈঃ সত্ত্বরজস্তমোভির্গুণৈঃ, অজ্ঞইতি বাক্যশেষঃ, যতো বক্ষ্যতি গুণৈর্যো ন বিচাল্যত ইতি সাঙ্খ্যানাং পৃথক্‌করণাদ-জ্ঞানামেব হি কর্ম্মযোগো ন জ্ঞানিনাং, জ্ঞানিনান্ত গুণৈরচাল্যমানাং স্বতশ্চলনাভাবাৎ কর্ম্মযোগো নোপপদ্যতে; তথা চ ব্যাখ্যাতং "বেদাবিনাশিনম্" ইত্যত্র ॥ ৫ ॥

আনন্দগিরি।—উক্তেঽর্থে বুভুৎসিতং হেতুং বক্তুমুত্তরশ্লোকমুত্থাপয়তি কস্মা-

দিতি। কস্মান্ন কর্ম্মসন্ন্যাসাদেব সিদ্ধিমধিগচ্ছতীতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। কদাচিৎ ক্ষণমাত্র-মপি ন কশ্চিদকর্ম্মকৃৎ তিষ্ঠতীত্যত্র হেতুত্বেনোত্তরার্দ্ধং ব্যাচষ্টে কস্মাদিতি। সর্ব্বশব্দাৎ জ্ঞানবানপি গুণৈরবশঃ সন্ কর্ম্ম কার্য্যতে, ততশ্চ জ্ঞানবতঃ সন্ন্যাসবচনমনবকাশং স্যাদি-ত্যাশঙ্ক্যাহ অজ্ঞ ইতীতি। তমেব বাক্যশেষং বাক্যশেষাবষ্টম্ভেন স্পষ্টয়তি যত ইতি। আত্ম-জ্ঞানবতো গুণৈরবিচাল্যতয়া গুণাতীতত্ববচনাদজ্ঞস্যৈব সত্ত্বাদিগুণৈরিচ্ছাভেদেন কার্য্যকারণ-সংঘাতং প্রবর্ত্তয়িতুমশক্যস্যাজিতকার্য্যকারণসংঘাতস্য ক্রিয়াসু প্রবর্ত্তমানত্বমিত্যর্থঃ। জ্ঞান-যোগেনেত্যাদিনা উক্তত্বাচ্চ বাক্যশেষোপপত্তিরিত্যাহ সাংখ্যানামিতি। জ্ঞানিনো গুণপ্রযুক্ত-চলনাভাবেঽপি স্বাভাবিকচলনবলাৎ কর্ম্মযোগো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ জ্ঞানিনাস্থিতি। প্রত্যাগাত্মনি স্বারসিকচলনাসম্ভবে প্রাগুক্তং ন্যায়ং স্মারয়তি তথা চেতি॥ ৫॥

রামানুজ।—এতদেবোপপাদয়তি নহীতি। ন হ্যস্মিন্ লোকে বর্ত্তমানঃ পুরুষঃ কশ্চিৎ কদাচিদপি কর্ম্মাকুর্ব্বাণস্তিষ্ঠতি। ন কিঞ্চিৎ করোমীতি ব্যবসিতোঽপি সর্ব্বঃ প্রকৃতি-সমুদ্ভবৈঃ সত্ত্বরজস্তমোভিঃ প্রাক্তনকর্ম্মানুগুণপ্রবৃদ্ধৈর্গুণৈঃ। স্বোচিতং কর্ম্ম প্রত্যবশঃ কার্য্যতে প্রবুজ্যতে। অত উক্তলক্ষণেন কর্ম্মযোগেন প্রাচীনং পাপসঞ্চয়ং নাশয়িত্বা গুণাংশ্চ সত্ত্বাদীন্ বশে কৃত্বা নির্ম্মলান্তঃকরণেন সম্পাদ্যো জ্ঞানযোগঃ॥ ৫॥

হনুমান্।—কিঞ্চ, যোগানুষ্ঠানপূর্ব্বকাৎ সত্ত্বশুদ্ধিজনিতাদাত্মবিজ্ঞানাৎ সিদ্ধিং সমধিগচ্ছতি। তত্র কশ্চিৎ কুতো নৈষ্কর্ম্ম্যং নাশ্নুত ইতি হিত্বা ব্যাখ্যামাহ ন হীতি। ন হি যস্মাৎ ক্ষণমপি জগতি জাতু কদাচিদপি তিষ্ঠতি অকর্ম্মকৃদবিক্রিয়ঃ, কস্মাৎ কার্য্যতে প্রবর্ত্ত্যতে, হি যস্মাৎ অবশ এব কর্ম্ম সর্ব্বঃ প্রাণী প্রকৃতিজৈর্গুণৈঃ সত্ত্বরজস্তমোভি-রবশ ইতি॥ ৫॥

শ্রীধর।—কর্ম্মণাঞ্চ সন্ন্যাসস্তেষনাসক্তিমাত্রং, ন তু স্বরূপেণাশক্যত্বাদিত্যাহ ন হি কশ্চিদিতি। জাতু কস্যাঞ্চিদপ্যবস্থায়াং ক্ষণমাত্রমপি কশ্চিদপি জ্ঞানী অজ্ঞানী বা অকর্ম্মকৃৎ কর্ম্মাণ্যকুর্ব্বাণো ন তিষ্ঠতি। অত্র হেতুঃ প্রকৃতিজৈঃ স্বভাবপ্রভবৈরাগদ্বেষাদিভির্গুণৈঃ সর্ব্বোঽপি জনঃ কর্ম্ম কার্য্যতে কর্ম্মণি প্রবর্ত্ত্যতে অবশোঽস্বতন্ত্রঃ সন্॥ ৫॥

বলদেব।—অবিশুদ্ধচিত্তঃ কৃতবৈদিককর্ম্মসন্ন্যাসো লৌকিকেঽপি কর্ম্মণি নিমজ্জতী-ত্যাহ ন হীতি। নন্বু সন্ন্যাস এব তস্য সর্ব্বকর্ম্মবিরোধীতি চেৎ তত্রাহ কার্য্যত ইতি। প্রকৃ-তিজৈঃ স্বভাবোত্থৈর্গুণৈঃ রাগদ্বেষাদিভিঃ কার্য্যতে প্রবর্ত্ত্যতে। অবশঃ পরাধীনঃ সন্॥ ৫॥

মধুসূদন।—নহীতি। তত্র কর্ম্মজন্যশুদ্ধ্যভাবে বহির্মুখঃ হি যস্মাৎ ক্ষণমপি কালং জাতু কদাচিৎ কশ্চিদপ্যজিতেন্দ্রিয়ঃ অকর্ম্মকৃৎ সন্ ন তিষ্ঠতি, অপি তু লৌকিকবৈদিক-কর্ম্মানুষ্ঠানব্যগ্র এব তিষ্ঠতি, তস্মাদশুদ্ধচিত্তস্য সন্ন্যাসো ন সম্ভবতীত্যর্থঃ। কস্মাৎ পুনরবি-দ্বান্ কর্ম্মাণ্যকুর্ব্বাণো ন তিষ্ঠতি হি যস্মাৎ সর্ব্বঃ প্রাণী চিত্তশুদ্ধিরহিতঃ অবশঃ অস্বতন্ত্র এব সন্ প্রকৃতিজৈঃ প্রকৃতিতো জাতৈঃ অভিব্যক্তৈঃ কার্য্যাকারেণ সত্ত্বরজস্তমোভিঃ স্বভাবপ্রভবৈর্ব্বা রাগদ্বেষাদিভির্গুণৈঃ কর্ম্ম লৌকিকং বৈদিকং বা কার্য্যতে, অতঃ কর্ম্মাণ্য-

কুর্ব্বাণো ন কশ্চিদপি তিষ্ঠতীত্যর্থঃ। যতঃ স্বাভাবিকা গুণাশ্চালকাঃ, অতঃ পরবশতয়া সর্ব্বদা কর্ম্মাণি কুর্ব্বতোঽশুদ্ধবুদ্ধেঃ সর্ব্বকর্ম্মসন্ন্যাসো ন সম্ভবতীতি সন্ন্যাসনিবন্ধনা জ্ঞাননিষ্ঠা সম্ভবতীত্যর্থঃ ॥ ৫ ॥

**নীলকণ্ঠ ।**—এতদেব প্রপঞ্চয়তি ন হীতি। অবশঃ কর্ম্মজশুদ্ধ্যভাবাৎ অজিতচিত্তঃ কশ্চিদপি জাতু কদাচিৎ সমাধিকালেঽপি অকর্ম্মকৃৎ কর্ম্মাণি দুর্ম্মনোরথাদীনি অকুর্ব্বন্ হি প্রসিদ্ধং ন তিষ্ঠতি। হি যস্মাৎ সর্ব্বোঽপি লোকঃ প্রকৃতিজৈঃ গুণৈঃ সত্ত্বরজস্তমোভিঃ স্বভাবপ্রভবৈঃ রাগদ্বেষাদিভির্ব্বা কর্ম্ম কায়িকং বাচিকং মানসিকং বা কার্য্যতেঽবশঃং তত্র প্রবর্ত্ত্যতে ॥ ৫ ॥

**বিশ্বনাথ ।**—কিন্তু অশুদ্ধচিত্তঃ কৃতসন্ন্যাসঃ শাস্ত্রীয়ং কর্ম্ম পরিত্যজ্য ব্যবহারিকে কর্ম্মণি নিমজ্জতীত্যাহ নহীতি। নন্ন সন্ন্যাস এব তস্য বৈদিকলৌকিককর্ম্মপ্রবৃত্তিবিরোধী তত্রাহ কার্য্যত ইতি। অবশঃ অস্বতন্ত্রঃ ॥ ৫ ॥

তাৎপর্য্য ।—পূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি, শ্রীমৎ শ্রীধরস্বামী ও শ্রীমন্নীলকণ্ঠ সূরীর অভিপ্রায়। অর্জ্জুন যেন বলিতেছেন, "হে ভগবন্! জ্ঞানযোগ বিরহিত হইয়া কেবল সর্ব্বকর্ম্ম পরিত্যাগরূপ সন্ন্যাস দ্বারা নৈষ্কর্ম্ম্য লক্ষণ মুক্তি কেন হয় না ?" এই আশঙ্কা পরিহারার্থ শ্রীভগবান্ বলিতেছেন, "সখে অর্জ্জুন ! জ্ঞানীই হউক বা অজ্ঞানীই হউক, কোন ব্যক্তিই কিঞ্চিৎ কালও কার্য্য পরিত্যাগ করতঃ অবস্থিতি করিতে পারে না ; যেহেতু সত্ত্ব রজঃ তমঃ প্রভৃতির কার্য্যস্বরূপ স্বাভাবিক রাগ-দ্বেষাদি প্রাণীমাত্রকেই বশীভূত করিয়া কার্য্যে ব্যাপৃত করে। কিন্তু যিনি কর্ম্ম করিতে করিতে বিশুদ্ধ-চিত্ত হইয়াছেন, তিনি স্বাভাবিক গুণ দ্বারা কর্ম্ম করিলেও, তাহাতে আসক্তিশূন্য ; তাঁহার কর্ম্মও অকর্ম্মতুল্য। আর যাহার চিত্তশুদ্ধি হয় নাই, তাদৃশ অজ্ঞ পুরুষের কর্ম্ম অনিবার্য্য ; সুতরাং তাহার কর্ম্ম অবশ্য কর্ত্তব্য। অতএব হে অর্জ্জুন ! তুমি এখনও জ্ঞানের প্রকৃত অধিকারী নহ ; সুতরাং এখনও তোমাকে স্বধর্ম্মানুষ্ঠান করিতে হইবেই হইবে।

টীকাকার পূজ্যপাদ মধুসূদন সরস্বতী মহাশয়ের অভিপ্রায়। মনুষ্য জিতেন্দ্রিয় হইলেও, কখনই কিঞ্চিৎ কালও কর্ম্ম-বিমুখ হইয়া থাকে না ; কেবল লৌকিক ও বৈদিক কর্ম্মানুষ্ঠানার্থ ব্যাকুলিত থাকে। সুতরাং এরূপ ফল-কামনা-পূর্ণ কর্ম্মানুষ্ঠান-তৎপর মানবের চিত্ত-বিশুদ্ধি হইতে পারে না। অশুদ্ধচিত্ত ব্যক্তির সন্ন্যাস অসম্ভব। মনুষ্য কর্ম্ম-বিমুখ

হইয়া থাকে না কেন? ইহার উত্তর এই যে, চিত্ত-শুদ্ধি-বিহীন মানবগণ প্রকৃতিজাত সত্ব রজঃ ও তমোগুণের সহিত অভিন্ন ভাবাপন্ন হইয়া অথবা স্বভাব সঞ্জাত রাগ-দ্বেষাদি গুণের পরবশ হইয়া, লৌকিক ও বৈদিক কর্ম্মানুষ্ঠানে প্রবৃত্ত হয়। যখন এই স্বাভাবিক গুণ পরিচালিত, সুতরাং তদধীন হইয়া, অশুদ্ধবুদ্ধি মানবগণ সর্ব্বদা কর্ম্মানুষ্ঠান তৎপর থাকে, তখন তাহাদের সর্ব্ব-কর্ম্ম-সন্ন্যাস বা সন্ন্যাস-নিবন্ধন জ্ঞাননিষ্ঠা কখনই সম্ভব নহে ॥ ৫ ॥

কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য য আস্তে মনসা স্মরন্।
ইন্দ্রিয়ার্থান্ বিমূঢ়াত্মা মিথ্যাচারঃ স উচ্যতে ॥ ৬ ॥

অন্বয়।—যঃ কর্ম্মেন্দ্রিয়াণি ( বাক্‌পাণ্যাদীনি ) সংযম্য ( নিগৃহ্য ) মনসা ( অন্তরিন্দ্রিয়েণ ) ইন্দ্রিয়ার্থান্ ( ইন্দ্রিয়ভোগ্যান্ শব্দাদীন্ বিষয়ান্ ) স্মরন্ ( চিন্তয়ন্ ) আস্তে ( বর্ত্ততে ) বিমূঢ়াত্মা ( মূর্খঃ ) মিথ্যাচারঃ ( কপটাচারঃ ) উচ্যতে ( কথ্যতে ) ॥ ৬ ॥

প্রতিশব্দ।—যেব্যক্তি হস্তপদাদি কর্ম্মেন্দ্রিয়-সমূহকে নিগ্রহ-করিয়া মনের-দ্বারা ইন্দ্রিয়ভোগ্য-বিষয়—সমূহের চিন্তা করিতে-থাকে সে মূর্খ কপটী কথিত-হয় ॥ ৬ ॥

ব্যাখ্যা।—যে ভণ্ডযোগী, বাহ্যতঃ বাক্‌পাণি প্রভৃতি কর্ম্মেন্দ্রিয়-নিচয়কে নিরুদ্ধ করিয়া, মনে মনে ইন্দ্রিয়ভোগ্য বিষয়-ব্যাপারের আলোচনায় নিমগ্ন থাকে, সেই বিবেক-বিহীন ব্যক্তিকে ভ্রষ্টাচার বা দাম্ভিক বলা যায় ॥ ৬ ॥

শঙ্করাচার্য্য।—যস্ত্বনাত্মজ্ঞচোদিতং কর্ম্ম নারভত ইতি তদসদেবেত্যাহ কর্ম্মেন্দ্রিয়াণীতি। কর্ম্মেন্দ্রিয়াণি হস্তাদীনি সংযম্য সংহৃত্য য আস্তে তিষ্ঠতি মনসা স্মরন্নিন্দ্রিয়ার্থান্ বিষয়ান্ বিমূঢ়াত্মা বিমূঢ়াস্তঃকরণো মিথ্যাচারো মৃষাচারঃ পাপাচারঃ স উচ্যতে ॥ ৬ ॥

আনন্দগিরি।—আত্মজ্ঞবদনাত্মজ্ঞস্যাপি তর্হি কর্ম্মাকুর্ব্বতো ন প্রত্যবায়ঃ, শরীরেন্দ্রিয়সংঘাতং নিয়ম্যমসমর্থস্য মূর্খস্যাপি সন্ন্যাসসম্ভবাদিত্যাশঙ্ক্যাহ যস্ত্বিতি। তস্য

চোদিতাকরণং তচ্ছদ্মেন পরামৃশ্যতে তদসদিতি। মিথ্যাচারত্বাদিতিভাবঃ। মিথ্যাচারতামেব বর্ণয়তি কর্ম্মেন্দ্রিয়াণীতি ॥ ৬ ॥

**রামানুজ।**—অন্যথা জ্ঞানযোগায় প্রবৃত্তোঽপি মিথ্যাচারো ভবতীত্যাহ কর্ম্মেন্দ্রিয়াণীতি। অবিনষ্টপাপতয়া অজিতবাহ্যান্তঃকরণ আত্মজ্ঞানায় প্রবৃত্তো বিষয়প্রবণতয়াত্মবিমুখীকৃতমনাঃ বিষয়ান্ স্মরন্ য আস্তে অন্যথাসঙ্কল্পোঽন্যথা চরতীতি স মিথ্যাচার উচ্যতে। আত্মজ্ঞানায়োদ্যুক্তো বিপরীতো বিনষ্টো ভবতীত্যর্থঃ ॥ ৬ ॥

**হনুমান্।**—কর্ম্মেতি। কর্ম্মেন্দ্রিয়াণি বাক্‌পাণিপাদপায়ূপস্থানি সংযম্য নিরুধ্য য আস্তে উপবিশতি। মনসা ইন্দ্রিয়ার্থান্ বিষয়ান্ স্মরন্ বিমূঢ়াত্মা বিমূঢ়ান্তঃকরণঃ মিথ্যাচারঃ পাপাচরঃ স উচ্যতে, নাসৌ সন্ন্যাসী মানসব্যাপারস্যানুপরতত্বাদিত্যভিপ্রায়ঃ ॥ ৬ ॥

**শ্রীধর।**—অতোঽজ্ঞং কর্ম্মত্যাগিনং নিন্দতি কর্ম্মেন্দ্রিয়াণীতি। বাক্‌পাণ্যাদীনি কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য নিগৃহ্য যো মনসা ভগবদ্ধ্যানচ্ছলেন ইন্দ্রিয়ার্থান্ বিষয়ান্ স্মরন্নাস্তেঽবিশুদ্ধতয়া মনসা আত্মনি স্থৈর্য্যাভাবাৎ, স মিথ্যাচারঃ কপটাচারো দাম্ভিক উচ্যত ইত্যর্থঃ ॥ ৬ ॥

**বলদেব।**—নন্থ রাগাদিব্যাপারশূন্যো মুদ্রিতশ্রোত্রাদিঃ কশ্চিৎ, কশ্চিদ্ যতির্দৃশ্যতে তত্রাহ কর্ম্মেন্দ্রিয়াণীতি। যো যতিঃ কর্ম্মেন্দ্রিয়াণি বাগাদীনি সংযম্য মনসা ধ্যানচ্ছদ্মনা ইন্দ্রিয়ার্থান্ শব্দস্পর্শনাদীন্ স্মরন্নাস্তে, স বিমূঢ়াত্মা মূর্খো মিথ্যাচারঃ কথ্যতে। স চ নিরুদ্ধবাগাদেরস্যস্য নিষ্কামকর্ম্মানুষ্ঠানেন মনঃশুদ্ধেরনুদয়াৎ শ্রোত্রাদ্যপ্রসারেঽপ্যবিশুদ্ধত্বান্মনসা তদ্বিষয়াণাং স্মরণাজ্‌জ্ঞানায়োদ্যতস্যাপি তস্য জ্ঞানালাভাৎ মিথ্যাচারো ব্যর্থবাগাদিনিয়মনক্রিয়ো দাম্ভিক ইত্যর্থঃ ॥ ৬ ॥

**মধুসূদন।**—যথা কথঞ্চিদৌৎসুক্যমাত্রেণ কৃতসন্ন্যাসস্তশুদ্ধচিত্তস্তৎফলাভাগ্ ন ভবতি, যতঃ যো বিমূঢ়াত্মা রাগদ্বেষাদিদূষিতান্তঃকরণ ঔৎসুক্যমাত্রেণ কর্ম্মেন্দ্রিয়াণি বাক্‌পাণ্যাদীনি সংযম্য নিগৃহ্য বহিরিন্দ্রিয়ৈঃ কর্ম্মাণ্যকুর্ব্বন্নিতি যাবৎ, মনসা রাগাদিপ্রেরিতেন ইন্দ্রিয়ার্থান্ শব্দাদীন্ ন ত্বাত্মতত্ত্বং স্মরন্নাস্তে কৃতসন্ন্যাসোঽহং ইত্যভিমানেন কর্ম্মশূন্যস্তিষ্ঠতি, স মিথ্যাচারঃ সত্ত্বশুদ্ধ্যভাবেন ফলাযোগ্যত্বাৎ পাপাচার উচ্যতে। "ত্বম্পদার্থবিবেকায় সন্ন্যাসঃ সর্ব্বকর্ম্মণাম্। শ্রুত্যেহ বিহিতো যস্মাৎ তত্ত্যাগী পতিতো ভবেৎ ॥" ইত্যাদিধর্ম্মশাস্ত্রেণ, অত উপপন্নং ন চ সন্ন্যাসনাদেবাশুদ্ধান্তঃকরণঃ সিদ্ধিং সমধিগচ্ছতীতি ॥ ৬ ॥

**নীলকণ্ঠ।**—নন্থ সন্ন্যাসপূর্ব্বকং ধ্যানেনৈব চিত্তশুদ্ধিমপি সম্পাদয়িষ্যামি কিং কর্ম্মভিরিত্যাশঙ্ক্যাহ কর্ম্মেন্দ্রিয়াণীতি। যো বিমূঢ়াত্মা রাগাদ্যাক্রান্তচিত্তঃ কর্ম্মেন্দ্রিয়াণি বাগাদীনি সংযম্য নিগৃহ্য আস্তে একান্তে ধ্যানাপদেশেনোপবিশতি স মিথ্যাচারঃ তস্য তদাসনাদিকং আচরণং মিথ্যা অলীকমেব নিষ্ফলত্বাৎ। তত্র হেতুঃ ইন্দ্রিয়ার্থান্মনসা স্মরন্নিতি।

যতঃ ইন্দ্রিয়ার্থান্ শব্দাদীন্ শ্রোত্রাদিভির্গৃহ্ণাতি মনসা চ স্মরতি অতো মিথ্যাচারঃ স বিষয়ান্ চিন্তয়ন্ যোগনিষ্ঠামাত্মনো লোকেহভিব্যনক্তি অতঃ কপটীত্যর্থঃ, তস্মাৎ কর্ম্মব্যতিরিক্তশ্চিত্তশুদ্ধ্যুপায়ো নাস্তীতি ভাবঃ ॥ ৬ ॥

**বিশ্বনাথ।**—নমু তাদৃশোহপি সন্ন্যাসী কশ্চিদিন্দ্রিয়ব্যাপারশূন্যো মুদ্রিতাক্ষো দৃশ্যতে তত্রাহ কর্ম্মেন্দ্রিয়াণীতি। বাক্‌পাণ্যাদীনি নিগৃহ্য যো মনসা ধ্যানচ্ছলেন বিষয়ান্ স্মরন্নাস্তে স মিথ্যাচারো দাম্ভিকঃ ॥ ৬ ॥

তাৎপর্য্য।—যদি অর্জ্জুন এরূপ আশঙ্কা করেন যে সন্ন্যাস গ্রহণ পূর্ব্বক কেবল ধ্যানের দ্বারা চিত্তশুদ্ধি লাভ করিব, সুতরাং অনর্থক কর্ম্মের অধীনতা স্বীকার করিবার আবশ্যকতা কি ? এই আশঙ্কার উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন, রাগাদি মনোবৃত্তি-নিচয় কর্ত্তৃক আক্রান্ত-হৃদয় পুরুষ বাক্-পাণি-পাদ-পায়ু-উপস্থ এই কর্ম্মেন্দ্রিয় * পঞ্চকের নিগ্রহ করিয়া একান্তে সন্ন্যাসীর ন্যায় ধ্যানোপবিষ্ট হইয়া থাকে, তাহার যাবতীয় আচরণ ভণ্ড ও কপটরূপে প্রকীর্ত্তিত হয়। কারণ তাহার অন্তরিন্দ্রিয়-সমূহ, বল্‌গা-বিহীন অশ্বের ন্যায়,স্বাধীন ভাবে ইন্দ্রিয়ভোগ্য বিষয়-ব্যাপারে বিচরণ করে। সুতরাং তাদৃশ ছদ্মবেশধর অসংযত-চিত্ত পুরুষ বিহিত বিধানে আসনাদি সন্ন্যাসীর করণীয় যাবতীয় অনুষ্ঠানের সাধন করিলেও, তৎসমস্ত অনুষ্ঠান নিষ্ফলতা হেতু অলীকরূপে প্রতীত হয়। অতএব কর্ম্ম ব্যতীত চিত্তশুদ্ধির উপায়ান্তর নাই, কেবল ঔৎসুক্য পরবশ হইয়া সন্ন্যাস ব্রত অবলম্বন করিলে কখনও তাহার ফলভাগী হওয়া যায় না। "আমি সন্ন্যাসী হইয়াছি," এই অহঙ্কারে স্ফীত-হৃদয় অথচ বাহ্যতঃ কর্ম্মশূন্য ব্যক্তি কপটাচারীরূপে সর্ব্বত্র নিন্দিত ও ধিক্‌কৃত হইয়া থাকে। ধর্ম্মশাস্ত্রে কথিত হইয়াছে যে, "শ্রুতিবিধান করিয়াছেন, তৎপদার্থ বিবেকের অর্থাৎ আত্ম-জ্ঞানের নিমিত্ত, সর্ব্বকর্ম্ম সন্ন্যাস বিহিত হইয়াছে, যিনি তত্ত্যাগী তিনি

* বেদান্ত শাস্ত্রানুসারে ইন্দ্রিয় চতুর্দ্দশটি। কর্ণ, ত্বক্, চক্ষু, জিহ্বা, ও নাসিকা এই পাঁচটি জ্ঞানেন্দ্রিয়। বাক্, পাণি, পাদ, পায়ু ও উপস্থ এই ৫টী কর্ম্মেন্দ্রিয়। মন, বুদ্ধি, অহঙ্কার ও চিত্ত এই চারিটী অন্তরিন্দ্রিয়। এই সমস্ত ইন্দ্রিয়ের নিয়ন্তা মন। কর্ণেন্দ্রিয়ের দেবতা দিক্, ত্বকের বায়ু, চক্ষুর সূর্য্য, জিহ্বার প্রচেতা, ঘ্রাণের অশ্বিনী, বাকের বহ্নি, হস্তের ইন্দ্র, পাদের বিষ্ণু, পায়ুর মিত্র, উপস্থের প্রজাপতি, মনের চন্দ্র, বুদ্ধির চতুর্ম্মুখ, অহঙ্কারের শঙ্কর এবং চিত্তের অচ্যুত। শ্রোত্রেন্দ্রিয়ের বিষয় শব্দ, ত্বকের স্পর্শ, চক্ষুর রূপ, রসনার রস, নাসিকার গন্ধ। এই সকল জ্ঞানেন্দ্রিয় যথাক্রমে আকাশ, বায়ু, তেজ, জল ও পৃথিবীর অংশ সমুদ্ভূত।

পতিত।" অতএব কেবল সন্ন্যাসমাত্র অবলম্বন করিয়া অশুদ্ধান্তঃকরণ ব্যক্তি কখনও সিদ্ধি লাভ করিতে পারে না। ফলতঃ জ্ঞানবলে যাহার হৃদয় বলীয়ান্ হয় নাই, যাহার অন্তঃকরণ, ব্রণ-লোলুপ মক্ষিকার ন্যায়, সাংসারিক বিষয়-মলে বিচরণ করিতেছে এবং যে ব্যক্তির হৃদয় অসীম বাসনা রূপ তামসজালে অন্ধকারাচ্ছন্ন হইয়া রহিয়াছে, তাদৃশ অবিশুদ্ধ-হৃদয় পাপ পঙ্কিল মানব, জনসমাজে গৌরব লাভের বাসনায় বা ঔৎসুক্য অথবা অর্থলাভ-লালসা পরবশ হইয়া, যদি বাহ্য কর্ম্ম পরিত্যাগপূর্ব্বক নিমীলিতনেত্রে ধ্যান-নিমগ্ন সন্ন্যাসী হয়, তাহা হইলে সন্ন্যাসের ফলস্বরূপ মোক্ষরূপ ধনের কদাচ অধিকারী হইতে পারে না। সেই পাপাত্মা যখন পরম পুণ্যশীল যতি-কুল-চূড়ামণি মহাপুরুষের ন্যায় মুদ্রিত নয়নে বিহিত আসনে নগ্নবেশে উপবিষ্ট থাকে, তখন হয়ত তাহার চিরদুষ্ক্রিয়াসক্ত হৃদয় কোন পূর্ব্বদৃষ্টা রূপসী যুবতীর সঙ্গ-সুখ-সম্ভোগ-লালসায় নিতান্ত ব্যাকুল থাকে। অথবা কোন ভাগ্যবান্ জনের অসামান্য সুখ-সৌভাগ্য স্মরণ করিয়া নিতান্ত ম্রিয়মাণ হইতে থাকে। ইত্যাকার ভোগ বাসনাসক্ত অথচ বাহ্য নিগৃহীতেন্দ্রিয় যোগী স্বকীয় কপট ব্যবহারে জনসমাজে কিয়ৎকাল প্রতিষ্ঠাভাজন ও গুরুতুল্য সম্মানিত হইলেও কালে তাহার ভণ্ড ব্যবহার সমস্ত নিশ্চয়ই মানবগণের গোচরীভূত হইবে এবং পারলৌকিক উন্নতি ত দূরের কথা, জনসমাজে অনন্ত নিগ্রহ ও বিজাতীয় কলঙ্ক তাহার পুরস্কার হইবে ॥ ৬ ॥

—০:*:০—

যস্ত্বিন্দ্রিয়াণি মনসা নিয়ম্যারভতেঽর্জ্জুন।
কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মযোগমসক্তঃ স বিশিষ্যতে ॥ ৭ ॥

**অন্বয়।—অর্জ্জুন যঃ তু ইন্দ্রিয়াণি (শ্রোত্রাদীনি জ্ঞানেন্দ্রিয়াণি) মনসা (বিবেকবলেন) নিয়ম্য (বশীকৃত্য) অসক্তঃ (ফলাভিলাষ-বর্জ্জিতঃ) [সন্] কর্ম্মেন্দ্রিয়ৈঃ (বাক্‌পাণ্যাদিভিঃ) কর্ম্মযোগং (কর্ম্ম-রূপং যোগং) আরভতে (করোতি) স বিশিষ্যতে (শ্রেষ্ঠো ভবতি) ॥৭॥**

**প্রতিশব্দ।—ফাল্গুনি যিনি কিন্তু ইন্দ্রিয়-সমূহকে মনের দ্বারা বশীভূত-করিয়া ফলকামনা-পরিশূন্য [হইয়া] হস্তপদাদির-দ্বারা কর্ম্মযোগ করিতে-থাকেন, তিনি শ্রেষ্ঠ হন ॥ ৭ ॥**

ব্যাখ্যা।—হে অর্জ্জুন! যিনি মনের সাহায্যে ইন্দ্রিয় নিচয়কে আয়ত্তীকৃত করিয়া নিষ্কামভাবে কর্ম্মেন্দ্রিয় সমূহের দ্বারা কর্ম্মরূপ যোগের অনুষ্ঠান করিতে থাকেন, তিনিই শ্রেষ্ঠরূপে পরিগণিত হন ॥৭॥

শঙ্করাচার্য্য।—যস্ত্বিতি। যস্তু পুনঃ কর্ম্মণ্যধিকৃতোঽজ্ঞো বুদ্ধীন্দ্রিয়াণি মনসা নিয়ম্য আরভতেঽর্জ্জুন কর্ম্মেন্দ্রিয়ৈর্ব্বাক্‌পাণ্যাদিভিঃ, কিমারভতে ইত্যাহ কর্ম্মযোগমসক্তঃ সন্ ফলাভিসন্ধিবর্জ্জিতঃ স বিশিষ্যতে ইতরস্মান্মিথ্যাচারাৎ ॥ ৭ ॥

আনন্দগিরি।—অনাত্মজ্ঞস্ত চোদিতমকুর্ব্বতো জাগ্রতো বিষয়ান্তরদর্শনধ্রৌব্যাৎ মিথ্যাচারত্বেন প্রত্যবায়িত্বমুক্ত্বা বিহিতমনুতিষ্ঠতস্তস্যৈব ফলাভিলাষবিকলস্ত সদাচারত্বেন বৈশিষ্ট্যমাচষ্টে যস্ত্বিন্দ্রিয়াণীতি। বিহিতমনুতিষ্ঠতো মূর্থাৎ কর্ম্ম ত্যজতো বৈশিষ্ট্যমক্ষরযোজনয়া স্পষ্টয়তি যস্তু পুনরিতি ॥ ৭ ॥

রামানুজ।—অতঃ পূর্ব্বাভ্যস্তবিষয়সজাতীয়ে শাস্ত্রীয়ে কর্ম্মণীন্দ্রিয়াণ্যাত্মাবলোকন-প্রবৃত্তেন মনসা নিয়ম্য তৈঃ স্বতএব কর্ম্মপ্রবণৈরিন্দ্রিয়ৈরসঙ্গপূর্ব্বকং যঃ কর্ম্মযোগমারভতে সোঽসম্ভাব্যমানপ্রমাদত্বেন জ্ঞাননিষ্ঠাদপি পুরুষাদ্বিশিষ্যতে ॥ ৭ ॥

হনুমান্।—যস্ত্বিতি। তস্মান্মিথ্যাচারাৎ যতএবমতঃ যস্তু পুনঃ কর্ম্মণ্যধিকৃতো-ঽজ্ঞো বুদ্ধীন্দ্রিয়াণি মনসা নিয়ম্য আরভতে, অর্জ্জুন! কর্ম্মেন্দ্রিয়ৈঃ বাক্‌পাণ্যাদিভিঃ, কিমারভত ইত্যত্রাহ, কর্ম্মযোগং কর্ম্ম চ যোগ আরাধ্যারাধকসম্বন্ধরূপকত্বাৎ অসক্তঃ অফলাকাঙ্ক্ষী স বিশিষ্যতে তস্মান্মিথ্যাচারাৎ ॥ ৭ ॥

শ্রীধর।—এতদ্বিপরীতঃ কর্ম্মকর্ত্তা তু শ্রেষ্ঠ ইত্যাহ যস্ত্বিন্দ্রিয়াণীতি। যস্তু জ্ঞানে-ন্দ্রিয়াণি মনসা নিয়ম্য ঈশ্বরপরাণি কৃত্বা কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মরূপং যোগমুপায়মারভতেঽনুতিষ্ঠতি অসক্তঃ ফলাভিলাষরহিতঃ স বিশিষ্যতে বিশিষ্টো ভবতি চিত্তশুদ্ধ্যা জ্ঞানবান্ ভবতীত্যর্থঃ ॥ ৭ ॥

বলদেব।—এতদ্বৈপরীত্যেন স্ববিহিতকর্ম্মকর্ত্তা গৃহস্থোঽপি শ্রেষ্ঠ ইত্যাহ যস্ত্বিতি। আত্মানুভবপ্রবৃত্তেন মনসেন্দ্রিয়াণি শ্রোত্রাদীনি নিয়ম্যাসক্তঃ ফলাভিলাষশূন্যঃ সন্ যঃ কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মরূপং যোগমুপায়মারভতেঽনুতিষ্ঠতি স বিশিষ্যতে। সম্ভাব্যমানজ্ঞানত্বাৎ পূর্ব্বতঃ শ্রেষ্ঠো ভবতীত্যর্থঃ ॥ ৭ ॥

মধুসূদন।—ঔৎসুক্যমাত্রেণ সর্ব্বকর্ম্মাণ্যসংন্যস্য চিত্তশুদ্ধয়ে নিষ্কামকর্ম্মাণ্যেব যথা-শাস্ত্রং কুর্য্যাৎ যস্মাৎ তদশোধিতান্তঃকরণসংন্যাসিব্যতিরেকার্থঃ। ইন্দ্রিয়াণি জ্ঞানেন্দ্রিয়াণি শ্রোত্রাদীনি মনসা সহ নিয়ম্য পাপহেতুশব্দাদিবিষয়াসক্তের্নিবর্ত্ত্য [মনসা বিবেকযুক্তেন নিয়ম্যেতি বা কর্ম্মেন্দ্রিয়ৈর্ব্বাক্‌পাণ্যাদিভিঃ কর্ম্মযোগং শুদ্ধিহেতুতয়া] বিহিতং কর্ম্মারভতে করোত্যসক্তঃ ফলাভিলাষশূন্যঃ সন্ যো বিবেকী, স ইতরস্মান্মিথ্যাচারাদ্বিশিষ্যতে পরিশ্রম-সাম্যেঽপি ফলাতিশয়ভাক্ত্বেন শ্রেষ্ঠো ভবতি। হে অর্জ্জুন! আশ্চর্য্যমিদং পশ্য, যদেকঃ

কর্ম্মেন্দ্রিয়াণি নিগৃহ্নন্ জ্ঞানেন্দ্রিয়াণি ব্যাপারয়ন্ পুরুষার্থশূন্যোঽপরস্তু জ্ঞানেন্দ্রিয়াণি নিগৃহ্য কর্ম্মেন্দ্রিয়াণি ব্যাপারয়ন্ পরমপুরুষার্থভাগ্ ভবতীতি ॥ ৭ ॥

**নীলকণ্ঠ।**—যস্তু পূর্ব্বস্মান্মিথ্যাচারাৎ বিলক্ষণঃ ইন্দ্রিয়াণি মনসা সহ নিয়ম্য রাগদ্বেষবিযুক্তানি কৃত্বা কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মযোগং আরভতে হে অর্জ্জুন! স কর্ম্মফলে স্বর্গাদৌ ঐহিকে বা শব্দাদৌ অসক্তোঽনাসক্তোঽতো বিশিষ্যতে পূর্ব্বস্মাদধিকোভবতীত্যর্থঃ ॥ ৭ ॥

**বিশ্বনাথ।**—এতদ্বিপরীতঃ শাস্ত্রীয়কর্ম্মকর্ত্তা গৃহস্থস্তু শ্রেষ্ঠ ইত্যাহ যস্ত্বিতি। কর্ম্মযোগং শাস্ত্রবিহিতম্। অসক্তোঽফলাকাঙ্ক্ষী বিশিষ্যতে। "অসম্ভাবিতপ্রমাদত্বেন জ্ঞাননিষ্ঠাদপি পুরুষাদ্বিশিষ্টঃ" ইতি শ্রীরামানুজাচার্য্যচরণাঃ ॥ ৭ ॥

**তাৎপর্য্য।**—পূর্ব্ব শ্লোকে বাহ্যতঃ বিষয়-ব্যাপারে উদাসীন, অথচ অন্তরে বিষয়-চিন্তা-পরায়ণ ভণ্ডদিগের কথা উল্লেখ করিয়া, অধুনা শ্রীভগবান্ তদ্বিপরীত ধর্ম্মাক্রান্ত মহাত্মদিগের প্রসঙ্গ কীর্ত্তন করিতেছেন। হে অর্জ্জুন! যে মহাপুরুষ আপনার আন্তরিক শক্তি প্রভাবে, শ্রোত্র নেত্র নাসিকা প্রভৃতি জ্ঞানেন্দ্রিয়গ্রামকে সম্পূর্ণরূপে সংযত করিয়া, ফলাভিসন্ধি বিবর্জ্জিত হৃদয়ে, বাক্, পাণি, পাদ প্রভৃতি কর্ম্মেন্দ্রিয় সহকারে কর্ম্মযোগের অনুষ্ঠান করেন, সেই বিবেকী মহাত্মাই শ্রেষ্ঠ। চিত্ত-শুদ্ধির নিমিত্ত কর্ম্মযোগ আবশ্যক; সুতরাং ঘৃণিত ভোগাভিলাষ বা পরিণামে সুখলাভের প্রত্যাশা তাহার প্রণোদক হওয়া উচিত নহে। যিনি, অশেষ সুখ-সৌভাগ্য-পরিবৃত এবং ভোগ-বিলাস-সাগরে ভাসমান হইয়াও, চিত্তকে কদাচ তাহাতে লিপ্ত বা মগ্ন হইতে দেন না, যিনি বাহ্যতঃ বিষয়-রাজ্যে বিচরণশীল হইলেও, অন্তরে তদ্বিষয়ে সম্পূর্ণরূপ উদাসীন সেই সাধু পুরুষ মিথ্যাচার-নিরত, ভ্রষ্টমতি পুরুষদিগের অপেক্ষা সর্ব্বাংশেই শ্রেষ্ঠ। দেখ সখে! কি আশ্চর্য্যের বিষয়, একদিকে এক ব্যক্তি কর্ম্মেন্দ্রিয় সমূহকে নিগ্রহ করিয়া, অথচ জ্ঞানেন্দ্রিয় সহকারে বিষয়-পরায়ণ হইয়া, পুরুষার্থভ্রষ্ট হইতেছে; অপরদিকে আর এক ব্যক্তি জ্ঞানেন্দ্রিয় সমূহকে নিগৃহীত করিয়া, কর্ম্মেন্দ্রিয় সহকারে বিষয় ভোগ করিয়া পুরুষার্থের অধিকারী হইতেছে ॥ ৭ ॥

———•:•:•———

নিয়তং কুরু কর্ম্ম ত্বং কর্ম্ম জ্যায়ো হ্যকর্ম্মণঃ।
শরীরযাত্রাপি চ তে ন প্রসিধ্যেদকর্ম্মণঃ ॥ ৮ ॥

অন্বয়।—ত্বং নিয়তং ( নিত্যবিহিতং ) কর্ম্ম (শ্রুতিস্মৃত্যনুমোদিতং) কুরু হি ( যস্মাৎ ) অকর্ম্মণঃ ( নৈষ্কর্ম্ম্যাৎ ) কর্ম্ম জ্যায় ( প্রশস্যতরং ) অপিচ অকর্ম্মণঃ (বিহিতকর্ম্মরহিতস্য) তে (তব) শরীরযাত্রা ( জীবিকা-নির্ব্বাহঃ ) ন প্রসিধ্যেৎ ( প্রকৃষ্টরূপেণ সিদ্ধা ভবেৎ ) ॥ ৮ ॥

প্রতিশব্দ।—তুমি বিহিত কর্ম্ম কর যেহেতু কর্ম্মহীনতার অপেক্ষা কর্ম্ম প্রশস্যতর আরও সর্ব্ব-কর্ম্ম-হীন তোমার জীবন যাত্রা সুসিদ্ধ হইতে পারে না ॥ ৮ ॥

ব্যাখ্যা।—হে অর্জ্জুন! যখন কর্ম্ম-হীনতার অপেক্ষা কর্ম্মানুষ্ঠানই অধিক শ্রেয়স্কর, তখন বেদাদি-ধর্ম্ম-শাস্ত্র-বিহিত কর্ম্মের অনুষ্ঠান করাই উচিত; আরও দেখ, তুমি সর্ব্ব-কর্ম্ম-পরিশূন্য হইলে, তোমার জীবন-যাত্রা কখনই সুনির্ব্বাহিত হইতে পারে না ॥ ৮ ॥

শঙ্করাচার্য্য।—যত এবমতো নিয়তং নিত্যং শাস্ত্রোপদিষ্টং যো যস্মিন্ কর্ম্মণ্যধিকৃতঃ ফলায় চাশ্রুতং তন্নিয়তং কর্ম্ম, তৎ কুরু ত্বং, হে অর্জ্জুন! যতঃ কর্ম্ম জ্যায়োঽধিকতরং ফলতো হি যস্মাদকর্ম্মণোঽকরণাদনারম্ভাৎ, কথং? শরীরযাত্রা শরীরস্থিতিরপি চ তে তব ন প্রসিধ্যেৎ প্রসিদ্ধিং ন গচ্ছেদকর্ম্মণোঽকরণাৎ, অতো দৃষ্টঃ কর্ম্মাকর্ম্মণোরর্থবিশেষো লোকে ॥ ৮ ॥

আনন্দগিরি।—কর্ম্মানুষ্ঠায়িনো বৈশিষ্ট্যমুপদিষ্টমনূদ্য তদনুষ্ঠানমধিকৃতেন কর্ত্তব্যমিতি নিগময়তি যত ইতি। উক্তমেব হেতুং ভগবদনুমতিকথনেন স্ফুটয়তি কর্ম্মেতি। ইতশ্চ ত্বয়া কর্ত্তব্যং কর্ম্মেত্যাহ শরীরেতি। তন্নিয়তং তস্যাধিকৃতস্যেতি সম্বন্ধঃ। স্বর্গাদিফলে দর্শপূর্ণমাসাদাবধিকৃতস্য তস্য তদপি নিত্যং স্যাদিত্যাশঙ্ক্য বিশিনষ্টি ফলায়েতি। নিত্যং কর্ম্মেতি নিয়মেন কর্ত্তব্যমিত্যত্র হেতুমাহ যত ইতি। হিশব্দোপাত্তমুক্তমেব হেতুমনুবদতি যস্মাদিতি। করণস্যাকরণাজ্জ্যায়স্ত্বং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি কথমিত্যাদিনা। সত্যেব কর্ম্মণি দেহাদিচেষ্টাদ্বারা শরীরং স্থাতুং পারয়তি তদভাবে জীবনমেব দুর্লভং ভবেদিতি ফলিতমাহ অত ইতি ॥ ৮ ॥

রামানুজ।—নিয়তং ব্যাপ্তং প্রকৃতিসংসৃষ্টেন হি ব্যাপ্তং কর্ম্ম প্রকৃতিসংসৃষ্টত্বমনাদিবাসনয়া নিয়তত্বেন সশকত্বাদসম্ভাবিতপ্রমাদত্বাচ্চ কর্ম্মণঃ, কর্ম্মৈব কুরু! অক-

র্ম্মণো হি জ্ঞাননিষ্ঠায়া অপি কর্ম্মৈব জ্যায়ঃ। "নৈষ্কর্ম্ম্যং পুরুষোঽশ্নুতে" ইতি প্রক্রমাৎ, অকর্ম্মশব্দেন জ্ঞাননিষ্ঠৈবোচ্যতে। জ্ঞাননিষ্ঠাধিকারিণোঽপ্যনত্যন্তপূর্ব্বতয়া চানিয়তত্বেন দুঃশকত্বাৎ সপ্রমাদত্বাচ্চ, জ্ঞাননিষ্ঠায়াঃ কর্ম্মনিষ্ঠৈব জ্যায়সী। কর্ম্মণি ক্রিয়মাণে আত্মযাথাত্ম্য-জ্ঞানেনাত্মনোঽকর্ত্তৃত্বানুসন্ধানমনন্তরমেব বক্ষ্যতে, অত আত্মজ্ঞানস্যাপি কর্ম্মযোগান্তর্গতত্বাৎ স এব জ্যায়ানিত্যর্থঃ। কর্ম্মণো জ্ঞাননিষ্ঠায়া জ্যায়স্ত্বমবগতং জ্ঞাননিষ্ঠায়ামধিকারে সত্যেবোপ-পদ্যতে। যদি সর্ব্বং কর্ম্ম পরিত্যজ্য কেবলং জ্ঞাননিষ্ঠায়ামধিকরোষি, তর্হ্যকর্ম্মণস্তে জ্ঞাননিষ্ঠস্য জ্ঞাননিষ্ঠোপকারিণী শরীরযাত্রাপি ন সেৎস্যতি। যাবৎ সাধনসমাপ্তি শরীর-ধারণঞ্চাবশ্যং কার্য্যং, ন্যায়ার্জ্জিতধনেন মহাযজ্ঞাদিকং কৃত্বা তচ্ছিষ্টাশনেনৈব শরীরধারণং কার্য্যম্। "আহারশুদ্ধৌ সত্ত্বশুদ্ধিঃ, সত্ত্বশুদ্ধৌ ধ্রুবা স্মৃতিঃ" ইতিশ্রুতেঃ, "তে ত্বঘং ভুঞ্জতে পাপাঃ" ইতি চ বক্ষ্যতে। অতো জ্ঞাননিষ্ঠস্যাপি কর্ম্মাকুর্ব্বতো দেহযাত্রা ন সেৎস্যতি, যতো জ্ঞাননিষ্ঠ-স্যাপি ধ্রিয়মাণশরীরস্য যাবৎসাধনসমাপ্তি মহাযজ্ঞাদি নিত্যনৈমিত্তিকর্ম্মাবশ্যং কার্য্যম্। যতশ্চ কর্ম্মযোগেঽপ্যাত্মনোঽকর্ত্তৃত্বভাবনয়াত্মযাথাত্ম্যানুসন্ধানমন্তর্ভূতং, যতশ্চ প্রকৃতিসংসৃষ্টস্য কর্ম্মযোগঃ সুশকোঽপ্রমাদশ্চ, অতো জ্ঞাননিষ্ঠাযোগস্যাপি জ্ঞানযোগাৎ কর্ম্মযোগো জ্যায়ান্, তস্মাৎ ত্বং কর্ম্মযোগমেব কুর্ব্বিত্যভিপ্রায়ঃ ॥ ৮ ॥

**হনুমান্**।—নিয়তমিতি। যত এবমতস্তস্মাৎ নিয়তং নিত্যং কর্ম্ম ত্বং কুরু, যত কর্ম্ম জ্যায়ঃ শ্রেষ্ঠং ফলকরত্বাৎ, অকর্ম্মণঃ অনারম্ভাৎ ইতশ্চ জ্যায়ঃ শরীরযাত্রা শরীর-স্থিতিরপি চেৎ তে তব ন প্রসিধ্যেৎ ন প্রসিধ্যতি, অকর্ম্মণ অকরণাৎ তস্মাৎ কর্ত্তব্য-মিত্যভিপ্রায়ঃ ॥ ৮ ॥

**শ্রীধর**।—নিয়তমিতি। যস্মাদেবং তস্মান্নিয়তং নিত্যং কর্ম্ম সন্ধ্যোপাসনাদি কুরু, হি যস্মাদকর্ম্মণঃ সর্ব্বকর্ম্মণোঽকরণাৎ সকাশাৎ কর্ম্মকরণং জ্যায়োঽধিকতরম্। অন্যথা অকর্ম্মণঃ সর্ব্বকর্ম্মশূন্যশ্চ তব শরীরনির্ব্বাহোঽপি ন ভবেৎ ॥ ৮ ॥

**বলদেব**।—নিয়তমিতি। তস্মাৎ ত্বমবিশুদ্ধচিত্তো নিয়তমাবশ্যকং কর্ম্ম কুরু চিত্ত-বিশুদ্ধয়ে নিষ্কামতয়া স্ববিহিতং কর্ম্মাচরেত্যর্থঃ। অকর্ম্মণঃ ঔৎসুক্যমাত্রেণ সর্ব্বকর্ম্মসন্ন্যাস-সকাশাৎ কর্ম্মৈব জ্যায়ঃ প্রশস্ততরং ক্রমসোপানন্যায়েন জ্ঞানোৎপাদকত্বাৎ। ঔৎসুক্যমাত্রেণ কর্ম্ম ত্যজতো মলিনে হৃদি জ্ঞানপ্রকাশাৎ। কিঞ্চাকর্ম্মণঃ সন্ন্যস্তসর্ব্বকর্ম্মণস্তব শরীরযাত্রা দেহনির্ব্বাহোঽপি ন সিধ্যেৎ। যাবৎসাধনপূর্ত্তি দেহধারণস্যাবশ্যকত্বাৎ তদর্থং জ্ঞানী ভিক্ষাটনাদি-কর্ম্মানুতিষ্ঠতি। তচ্চ ক্ষত্রিয়স্য তবানুচিতম্। তস্মাৎ স্ববিহিতেন যুদ্ধপ্রজাপালনাদিকর্ম্মণা শুক্লানি বিত্তান্যুপার্জ্জ্য তৈর্নির্ব্যূঢদেহযাত্রঃ স্বাত্মানমনুসন্ধেহীতি ॥ ৮ ॥

**মধুসূদন**।—নিয়তমিতি। যস্মাদেবং তস্মান্মনসা জ্ঞানেন্দ্রিয়াণি নিগৃহ্য কর্ম্মেন্দ্রিয়ৈঃ ত্বং প্রাগনুষ্ঠিতশুদ্ধিহেতুকর্ম্মা নিয়তং বিধ্যুদ্দেশে ফলসম্বন্ধশূন্যতয়া নিয়তং নিমিত্তেন বিহিতং কর্ম্ম শ্রৌতং স্মার্ত্তঞ্চ নিত্যমিতি প্রসিদ্ধং কুরু। (কুর্ব্বিতি মধ্যমপুরুষপ্রয়োগেণৈব

যাদৃচ্ছিকমৎকৃপোত্থভক্তিযোগ এব উদ্ধর্তুং প্রভবেৎ। যদুক্তং স্কান্দে—"অহো ধন্যোঽসি দেবর্ষে কৃপয়া যস্য তে ক্ষণাৎ। নীচোঽপ্যুৎপুলকো লেভে লুব্ধকো রতিমচ্যুতে" ॥ ৩৩ ॥

তাৎপর্য্য।—ভৃত্য যেমন প্রভুর আজ্ঞাধীন এবং প্রজাগণ যেরূপ ভূপতির আদেশ-বশবর্ত্তী হইয়া সভয়ে কার্য্য সম্পাদন করে, মানবগণ সেই ভাবে তোমার অপ্রতিহত শাসনের ভয়ে কর্ম্মানুষ্ঠান করিবে। এরূপ স্থলে তাহারা বিদ্বেষ-বুদ্ধির প্রাবল্যে দোষোদ্ভাবন পূর্ব্বক এবং শাস্ত্রীয় শাসন উল্লঙ্ঘন করিয়া তোমার মতের অনুবর্ত্তন করিবে না, অথবা স্বেচ্ছায় সর্ব্ব পুরুষার্থ লাভের উপায় স্বরূপ কর্ম্মানুষ্ঠানের প্রতিকূল হইবে, ইহা কদাপি সম্ভবপর নহে। এই আশঙ্কার উত্তর স্বরূপে শ্রীভগবান্ বলিতেছেন। পূর্ব্বজন্মানুষ্ঠিত ধর্ম্মাধর্ম্ম-জ্ঞানেচ্ছা-জনিত যে সংস্কার, বর্ত্তমান জন্মেও মনুষ্যের হৃদয়ে জাগরূক থাকে, তাহার নাম প্রকৃতি। (এ স্থলে প্রকৃতি শব্দের অর্থ মায়া নহে,ইহা সকলে লক্ষ্য করিবেন।) এই প্রাকৃতিক সংস্কার অতিশয় বলবান্। শ্রুতি বলিয়াছেন, "জ্ঞান ও কর্ম্ম সমূহ পূর্ব্ব প্রজ্ঞা অর্থাৎ পূর্ব্বজন্মার্জ্জিত সংস্কারের অনুগমন করে।" শাস্ত্রান্তরেও দৃষ্ট হয় যে, "পূর্ব্বজন্মনি যা বিদ্যা পূর্ব্বজন্মনি যদ্ধনম্। পূর্ব্বজন্মনি যা নারী অগ্রে ধাবতি ধাবতি ॥" এইরূপ অতি প্রবলা প্রকৃতি অর্থাৎ স্বকীয় দুর্ব্বাসনার অধীন হইয়া, জ্ঞান-সম্পন্ন পুরুষও অনুরূপ কর্ম্মান্বেষণ করেন এবং তদনুষ্ঠানেই আত্ম-নিয়োজন করেন। যখন ব্রহ্মবিৎ ব্যক্তিগণও এই পুরুষার্থ-ভ্রংশের কারণীভূতা প্রাচীনসংস্কাররূপা প্রকৃতির শাসন অতিক্রম করিতে পারেন না,তখন মূর্খ জন-সাধারণ যে সর্ব্বতোভাবে তাহার অধীন থাকিবে তাহাতে সন্দেহ কি? যখন সকল প্রাণিই এইরূপ প্রকৃতির অনুবর্ত্তী, তখন তাহাদের নিবারণ বা নিষেধ করিবার সাধ্যই বা কি? ধর্ম্মশাসন বা রাজ-শাসন কিছুই এরূপ চিরন্তন স্বভাবানুযায়ী কর্ম্মানুষ্ঠান প্রবৃত্তির নিরোধ করিতে পারে না। অনুরাগের আতিশয্য হেতু তজ্জনিত দুরিত-রাশি বিদূরিত করা সকলেরই সাধ্যাতীত। কেবল একমাত্র সৎসঙ্গ বা ভগবৎ-কৃপালব্ধ ভক্তিযোগই এই অতি প্রবলা প্রকৃতির হস্ত হইতে নিষ্কৃতি লাভের অমোঘ উপায়। স্কন্দ পুরাণে দৃষ্ট হয় যে, "হে দেবর্ষে! অহো তুমি ধন্য! তোমার কৃপায় নীচজনও প্রেমে পুলকিতকায় হয় এবং ঘৃণিত ব্যাধও মুক্তিলাভ করে।" নরহন্তা ও দুরন্ত দস্যু রত্নাকর এইরূপ সৎসঙ্গ জনিত

ভগবদ্ভক্তি লাভ করিয়া, চিরন্তন সংস্কারের অধীনতাপাশ ছিন্ন করিয়াছিলেন এবং ভক্তচূড়ামণি বাল্মীকি নামে জগতে চিরসম্পূজিত হইয়া রহিয়াছেন। এরূপ সৎসঙ্গ না ঘটিলে, এই দুর্ব্বাসনার হস্ত হইতে অব্যাহতি লাভের উপায়ান্তর নাই। প্রকৃতির প্রাবল্যে পাপানুষ্ঠান হেতু, শাস্ত্রীয় শাসনানুসারে পরিণামে নরক-ভোগ ও লৌকিক শাসনানুসারে বর্ত্তমান কালে রাজদণ্ড ভোগ করিতে হয়। তথাপি ইহা এতই প্রবল ও মানবকে এতই অধীন করিয়া রাখে যে, তাহারা ফলাফল জানিয়াও এবং ইহকাল ও পরকাল ভয়েও প্রকৃতির শাসন অতিক্রম করিতে পারে না॥ ৩৩॥

——:(০):——

ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যার্থে রাগদ্বেষৌ ব্যবস্থিতৌ।
তয়োর্ন বশমাগচ্ছেৎ তৌ হ্যস্য পরিপন্থিনৌ॥ ৩৪॥

অন্বয়।—ইন্দ্রিয়স্য-ইন্দ্রিয়স্য (চক্ষু-কর্ণ-নাসাদেঃ) অর্থে (শব্দাদৌ স্বস্ববিষয়ে) রাগদ্বেষৌ (অনুকুলবিষয়ে অনুরাগঃ প্রতিকূল-বিষয়ে বিদ্বেষঃ) ব্যবস্থিতৌ (অবশ্যম্ভাবিনৌ) [ অতএব ] তয়োঃ (রাগ-দ্বেষয়োঃ) বশং (বশবর্ত্তিতাং) ন আগচ্ছেৎ (প্রাপ্নুয়াৎ) তৌ (রাগ-দ্বেষৌ) অস্য (মুমুক্ষোঃ) পরিপন্থিনৌ (প্রতিপক্ষৌ)॥ ৩৪॥

প্রতিশব্দ।—ইন্দ্রিয়ের-ইন্দ্রিয়ের বিষয়ে অনুরাগ-বিদ্বেষ অবশ্যম্ভাবী [অতএব] তাহার বশবর্ত্তী হইও না রাগদ্বেষ মুক্তিকামের বিরোধী॥ ৩৪॥

ব্যাখ্যা।—প্রত্যেক ইন্দ্রিয়েরই তাহার বিষয়ভূত পদার্থে অনুকূল ও প্রতিকূল-ভেদে অবশ্যই অনুরাগ বা বিদ্বেষ জন্মিয়া থাকে। কিন্তু অনুরাগ ও দ্বেষ মুক্তির বিরোধী; অতএব কদাচ তদুভয়ের বশীভূত হইও না॥ ৩৪॥

শঙ্করাচার্য্য।—যদি সর্ব্বো জন্তুরাত্মানঃ প্রকৃতিসদৃশমেব চেষ্টতে, ন চ প্রকৃতিশূন্যঃ কশ্চিদস্তি, ততঃ পুরুষকারস্য বিষয়ানুপপত্তেঃ শাস্ত্রানর্থক্যপ্রাপ্তাবিদমুচ্যতে ইন্দ্রিয়স্যেতি। ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যার্থে সর্ব্বেন্দ্রিয়াণামর্থে শব্দাদিবিষয়ে ইষ্টে শব্দাদৌ রাগোঽনিষ্টে দ্বেষ ইত্যেবং প্রতীন্দ্রিয়ার্থে রাগদ্বেষাববশ্যম্ভাবিনৌ, তত্রায়ং পুরুষকারস্য শাস্ত্রার্থস্য বিষয় উচ্যতে, শাস্ত্রার্থে

প্রবৃত্তেঃ পূর্ব্বমেব রাগদ্বেষয়োর্ব্বশং নাগচ্ছেৎ, যা হি পুরুষস্য প্রকৃতিঃ সা রাগদ্বেষপুরঃসরৈব স্বকার্য্যে পুরুষং প্রবর্ত্তয়তি যদা, তদা স্বধর্ম্মপরিত্যাগঃ পরধর্ম্মানুষ্ঠানঞ্চ ভবতি। যদা পুনঃ রাগদ্বেষৌ তৎপ্রতিপক্ষেণ নিয়ময়তি তদা শাস্ত্রদৃষ্টিরেব পুরুষো ভবতি ন প্রকৃতিবশঃ তস্মাৎ তয়ো রাগদ্বেষয়োর্ব্বশং নাগচ্ছেদ্যতস্তৌ হ্যস্য পুরুষস্য পরিপন্থিনৌ শ্রেয়োমার্গস্য বিঘ্নকর্ত্তারৌ তস্করাবিবেত্যর্থঃ ॥ ৩৪ ॥

**আনন্দগিরি**।—সর্ব্বস্য ভূতবর্গস্য প্রকৃতিবশবর্ত্তিত্বে লৌকিকবৈদিকপুরুষাকার-বিষয়াভাবাদ্বিধিনিষেধানর্থক্যমিতি শঙ্কতে যদীতি। ননু যস্য ন প্রকৃতিরস্তি তস্য পুরুষকার-সম্ভবাদর্থবত্ত্বং তদ্বিষয়ে বিধিনিষেধয়োর্ভবিষ্যতি নেত্যাহ নচেতি। শঙ্কিতদোষং শ্লোকেন পরিহরতি ইদমিত্যাদিনা। বীপ্সায়াঃ সর্ব্বকরণগোচরত্বং দর্শয়তি সর্ব্বেতি। প্রত্যর্থং রাগ-দ্বেষয়োরব্যবস্থায়াং প্রাপ্তৌ প্রত্যাদিশতি ইষ্ট ইতি। প্রতিবিষয়ং বিভাগেন তয়োরন্যতরস্যা-বশ্যকত্বেঽপি পুরুষকারবিষয়াভাবপ্রযুক্ত্যা প্রাগুক্তং দূষণং কথং সমাধেয়মিত্যাশঙ্ক্যাহ তত্রেতি। তয়োরিত্যাদ্যবতারিতং ভাগং বিভজতে শাস্ত্রার্থস্যেতি। প্রকৃতিবশত্বাদ্‌জন্তোর্নৈব নিয়োজ্যত্বমিত্যাশঙ্ক্যাহ যা হীতি। রাগদ্বেষদ্বারা প্রকৃতিবশবর্ত্তিত্বে স্বধর্ম্মত্যাগাদি দুর্ব্বারমিত্যুক্ত-মিদানীং বিবেকবিজ্ঞানেন রাগাদিনিবারণে শাস্ত্রীয়দৃষ্ট্যা প্রকৃতিপারবশ্যং পরিহর্ত্তুং শক্যমিত্যাহ যদেতি। মিথ্যাজ্ঞাননিবন্ধনৌ হি রাগদ্বেষৌ তৎপ্রতিপক্ষত্বং বিবেকবিজ্ঞানস্য মিথ্যাজ্ঞান-বিরোধিত্বাদবধেয়ম্। রাগদ্বেষয়োর্মূলনিবৃত্ত্যা নিবৃত্তৌ প্রতিবন্ধধ্বংসে কার্য্যসিদ্ধিমভিসন্ধায়োক্তং তদেতি। এবকারস্যান্যযোগব্যবচ্ছেদকত্বং দর্শয়তি নেতি। পূর্ব্বোক্তং নিয়োগমুপসংহরতি তস্মাদিতি। তত্র হেতুমাহ যত ইতি। হিশব্দোপাত্তো হেতুর্যত ইতি প্রকটিতঃ, স চ পূর্ব্বেণ তচ্ছব্দেন সম্বন্ধনীয়ঃ।পুরুষপরিপন্থিত্বমেব তয়োঃ সোদাহরণং স্ফোরয়তি শ্রেয়োমার্গস্যেতি ॥ ৩৪ ॥

**রামানুজ**।—প্রকৃত্যনুসারিত্বপ্রকারমাহ ইন্দ্রিয়স্যেতি। শ্রোত্রাদিজ্ঞানেন্দ্রিয়স্যার্থে শব্দাদৌ, রাগাদিকর্ম্মেন্দ্রিয়স্যার্থে বচনাদৌ প্রাচীনবাসনাজনিততত্তদনুবুভূষারূপো রাগো বর্জনীয়ো ব্যবস্থিতঃ, তদনুভবে প্রতিহতে চাবর্জনীয়ো দ্বেষো ব্যবস্থিতঃ, তৌ হি জ্ঞানযোগায় যতমানং নিয়মিতসর্ব্বেন্দ্রিয়ং স্ববশে কৃত্বা প্রসহ্য স্বকার্য্যেষু নিয়োজয়তঃ। ততশ্চায়মাত্মস্বরূপানুভববিমুখো বিনষ্টো ভবতি তয়োর্ন বশমাগচ্ছেৎ। জ্ঞানযোগারম্ভেণ রাগদ্বেষবশমাগম্য ন বিনশ্যেৎ। তৌ রাগদ্বেষৌ (হ্যস্য) সর্ব্বস্য দুর্জয়ৌ শত্রূ আত্মজ্ঞানাভ্যাসং বারয়তঃ ॥ ৩৪ ॥

**হনুমান্**।—অতঃ শাস্ত্রানর্থক্যমিতি চেৎ তত্রাহ ইন্দ্রিয়স্যেতি। ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যার্থে সর্ব্বেন্দ্রিয়াণামর্থে ইষ্টে রাগঃ, অনিষ্টে দ্বেষঃ ইত্যেবং, ব্যবস্থিতৌ অবশ্যম্ভাবিনৌ। যদ্যপি প্রকৃত্যাখ্যঃ স্বভাবঃ প্রবৃত্তিনিবৃত্তীতি, তথাপি তয়ো রাগদ্বেষপূর্ব্বকত্বং প্রত্যক্ষং, রাগাৎ প্রবৃত্তিঃ দ্বেষান্নিবৃত্তিঃ ইত্যতো রাগদ্বেষৌ নিয়ম্যৌ যথাশাস্ত্রং প্রবর্ত্ততে, যতস্তৌ রাগদ্বেষৌ পরিপন্থিনৌ পুরুষার্থপ্রতিবন্ধকৌ ॥ ৩৪ ॥

**শ্রীধর**।—নন্বেবং প্রকৃত্যধীনৈব চেৎ পুরুষস্য প্রবৃত্তিস্তর্হি বিধিনিষেধশাস্ত্রস্য বৈয়র্থ্যং প্রাপ্তমিত্যাশঙ্ক্যাহ ইন্দ্রিয়স্যেতি। (ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যেতি বীপ্সয়া সর্ব্বেষামিন্দ্রিয়াণাং প্রত্যে

ইত্যুক্তং ) অথে স্বস্ববিষয়ে অনুকূলে অনুরাগঃ, প্রতিকূলে দ্বেষ ইত্যেবং রাগদ্বেষৌ ব্যবস্থিতৌ অবশ্যম্ভাবিনৌ, ততশ্চ তদনুরূপা প্রবৃত্তিরিতি ভূতানাং প্রকৃতিঃ, তথাপি তয়োর্বশবর্ত্তী ন ভবেদিতি শাস্ত্রেণ নিয়ম্যতে, হি যস্মাদস্য মুমুক্ষোস্তৌ পরিপন্থিনৌ প্রতিপক্ষৌ। অয়ং ভাবঃ, বিষয়স্মরণাদিনা রাগদ্বেষাবুৎপাদ্যানবহিতং পুরুষমনর্থেঽতিগম্ভীরে স্রোতসীব প্রকৃতের্বলাৎ প্রবর্ত্তয়তি, শাস্ত্রন্তু ততঃ প্রাগেব বিষয়েষু রাগদ্বেষপ্রতিবন্ধকে পরমেশ্বরভজনাদৌ তং প্রবর্ত্তয়তি, ততশ্চ গম্ভীরস্রোতঃপাতাৎ পূর্ব্বমেব নাবমাশ্রিত ইব নানর্থং প্রাপ্নোতি। তদেবং স্বাভাবিকীং পশ্বাদিসদৃশীং প্রবৃত্তিং ত্যক্ত্বা ধর্ম্মে প্রবর্ত্তিতব্যমিত্যুক্তম্ ॥ ৩৪ ॥

বলদেব।—নম্নু প্রকৃত্যধীনা চেৎ পুংসাং প্রবৃত্তিস্তর্হি বিধিনিষেধশাস্ত্রে ব্যর্থে ইতি চেৎ তত্রাহ ইন্দ্রিয়স্যেতি। বীপ্সয়া সর্ব্বেষাং ইত্যুক্তম্। ততশ্চ জ্ঞানেন্দ্রিয়াণাং শ্রোত্রাদীনামর্থে বিষয়ে শব্দাদৌ, কর্ম্মেন্দ্রিয়াণাঞ্চ বাগাদীনামর্থে বচনাদৌ, অনুকূলে শাস্ত্রনিষিদ্ধেঽপি পরদার-সম্ভাষণতৎস্পর্শনতত্তোষণাদৌ রাগঃ, প্রতিকূলে শাস্ত্রবিহিতেঽপি সৎসম্ভাষণসৎসেবনসত্তীর্থা-গমনাদৌ দ্বেষ ইত্যেবং রাগদ্বেষৌ ব্যবস্থিতৌ চানুকূল্যপ্রাতিকূল্যে ব্যবস্থয়া স্থিতৌ ভবতো ন ত্বনিয়মেনেত্যর্থঃ। যদ্যপি তদনুগুণা প্রাণিনাং প্রবৃত্তিস্তথাপি শ্রেয়োলিপ্সুর্জনস্তয়ো রাগ-দ্বেষয়োর্বশং নাগচ্ছেৎ। হি যস্মাৎ তাবস্য পরিপন্থিনৌ বিঘ্নকর্ত্তারৌ ভবতঃ পান্থস্যেব দস্যুঃ। এতদুক্তং ভবতি। অনাদিকালপ্রবৃত্তা হি বাসনা নিষ্ঠানুবন্ধিত্বজ্ঞানাভাবসহকৃতেনেষ্টসাধনত্ব-জ্ঞানেন নিষিদ্ধেঽপি পরদারসম্ভাষণাদৌ রাগমুৎপাদ্য পুংসঃ প্রবর্ত্তয়তি। তথেষ্টসাধনত্বজ্ঞানা-ভাবসহকৃতেনানিষ্টসাধনত্বজ্ঞানেন বিহিতেঽপি সৎসম্ভাষণাদৌ দ্বেষমুৎপাদ্য ততস্তান্ নিবর্ত্তয়তি। শাস্ত্রং কিল সৎপ্রসঙ্গশ্রুতমনিষ্টানুবন্ধিত্ববোধনেন নিষিদ্ধান্মনোঽনুকূলাদপি নিবর্ত্তয়তি দ্বেষমুৎ-পাদ্য। ইষ্টানুবন্ধিত্ববোধনেন বিহিতে মনঃপ্রতিকূলেঽপি রাগমুৎপাদ্য প্রবর্ত্তয়তীতি ন বিধিনিষেধ-শাস্ত্রয়োর্বৈয়র্থমিতি ॥ ৩৪ ॥

মধুসূদন।—নম্নু সর্ব্বস্য প্রাণিবর্গস্য প্রকৃতিবশবর্ত্তিত্বে লৌকিকবৈদিকপুরুষকারবিষ-য়াভাবাদ্বিধিনিষেধানর্থক্যং প্রাপ্তম্, ন চ প্রকৃতিশূন্যঃ কশ্চিদস্তি, যং প্রতি তদর্থবত্ত্বং স্যাদিত্যত আহ ইন্দ্রিয়স্যেতি। ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যেতি বীপ্সয়া সর্ব্বেষামিন্দ্রিয়াণামর্থে বিষয়ে শব্দে স্পর্শে রূপে রসে গন্ধে চ এবং কর্ম্মেন্দ্রিয়বিষয়েঽপি বচনাদৌ অনুকূলে শাস্ত্রনিষিদ্ধেঽপি রাগঃ, প্রতি-কূলে শাস্ত্রবিহিতেঽপি দ্বেষ ইত্যেবং প্রতীন্দ্রিয়ার্থং রাগদ্বেষৌ ব্যবস্থিতাবানুকূল্য-প্রতিকূল-ব্যবস্থয়া স্থিতৌ ন ত্বনিয়মেন সর্ব্বত্র তৌ ভবতঃ। তত্র পুরুষকারস্য শাস্ত্রস্য চায়ং বিষয়ো যৎ তয়োর্বশং নাগচ্ছেদিতি। কথং যা হি পুরুষস্য প্রকৃতিঃ সা বলবদনিষ্টানুবন্ধিত্বজ্ঞানাভাব-সহকৃতেষ্টসাধনত্বজ্ঞাননিবন্ধনং রাগং পুরস্কৃত্যৈব শাস্ত্রনিষিদ্ধে কলঞ্জভক্ষণাদৌ প্রবর্ত্তয়তি তথা বলবদিষ্টসাধনতাজ্ঞানাভাবসহকৃতানিষ্টসাধনত্বজ্ঞাননিবন্ধনং দ্বেষং পুরস্কৃত্যৈব শাস্ত্রবিহিতাদপি সন্ধ্যাবন্দনাদের্নিবর্ত্তয়তি, তত্র শাস্ত্রেণ প্রতিবিদ্ধস্য বলবদনিষ্টানুবন্ধিত্বে জ্ঞাপিতে সহকার্য্যভাবাৎ কেবলং দৃষ্টেষ্টসাধনতাজ্ঞানং মধুবিষসম্পৃক্তান্নভোজন ইব তত্র ন রাগং জনয়িতুং শক্নোতি, এবং

বিহিতস্য শাস্ত্রেণ বলবদিষ্টানুবন্ধিত্বে বোধিতে সহকার্যাভাবাৎ কেবলমনিষ্টসাধনত্বজ্ঞানং ভোজনাদাবিব তত্র ন দ্বেষং জনয়িতুং শক্নোতি। ততশ্চাপ্রতিবদ্ধং শাস্ত্রং বিহিতে পুরুষং প্রবর্ত্তয়তি। নিষিদ্ধাচ্চ নিবর্ত্তয়তীতি শাস্ত্রীয়বিবেকবিজ্ঞানপ্রাবল্যেন স্বাভাবিকরাগদ্বেষয়োঃ কারণোপমর্দ্দনাৎ ন প্রকৃতির্বিপরীতমার্গে পুরুষং শাস্ত্রদৃষ্টিং প্রবর্ত্তয়িতুং শক্নোতীতি ন শাস্ত্রস্য পুরুষ-কা স্য চ বৈয়র্থপ্রসঙ্গঃ, তয়োরাগদ্বেষয়োর্ব্বশং নাগচ্ছেৎ তদধীনো ন প্রবর্ত্তেত ন নিবর্ত্তেত বা, কিন্তু শাস্ত্রীয়তদ্বিপক্ষজ্ঞানেন তৎকারণবিঘটনদ্বারা তৌ নাশয়েৎ। হি যস্মাৎ তৌ রাগদ্বেষৌ স্বাভাবিকদোষপ্রযুক্তৌ অস্য পুরুষস্য শ্রেয়োঽর্থিনঃ পরিপন্থিনৌ শত্রূ শ্রেয়োমার্গস্য বিঘ্নকর্ত্তারৌ, দস্যু ইব পথিকস্য। ইদঞ্চ "দ্বয়েহ প্রাজাপত্যাদেবাশ্চাসুরাশ্চ ততঃ কানীয়সা এব দেবা জ্যায়সা অসুরাস্ত এষু লোকেষু অস্পর্দ্ধন্ত" ইত্যাদিশ্রুতৌ স্বাভাবিকরাগদ্বেষনিমিত্তশাস্ত্রবিপরীতপ্রবৃত্তি-মসুরত্বেন, শাস্ত্রীয়প্রবৃত্তিঞ্চ দেবত্বেন নিরূপ্য ব্যাখ্যাতমিতিবিস্তরেণেত্যুপরম্যতে ॥ ৩৪ ॥

**নীলকণ্ঠ**।—এবং তর্হি পুরুষস্য স্বাতন্ত্র্যাভাবাদ্বিধিনিষেধশাস্ত্রং ব্যর্থমিত্যাশঙ্ক্যাহ ইন্দ্রিয়স্য ইতি। (ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যেতি দ্বির্ব্বচনং বীপ্সায়াং) প্রতীন্দ্রিয়ং স্বে স্বেঽর্থে শব্দাদৌ বচনাদৌ চ বিষয়ে রাগদ্বেষৌ, অনুকূলে রাগঃ প্রতিকূলে দ্বেষশ্চ ব্যবস্থিতৌ নিত্যসম্বদ্ধৌ, তত্র তয়োর্ব্বশং নাগচ্ছেদিতি শাস্ত্রস্যাভ্যনুজ্ঞা, পুরুষস্য চ তদনুষ্ঠানে স্বাতন্ত্র্যমস্তি, হি যতঃ তৌ রাগদ্বেষাবেবাস্য প্রাণিনঃ পরিপন্থিনৌ বিরোধিনৌ অদৃষ্টদ্বারেণ প্রবর্ত্তকত্বাৎ, ন তু প্রকৃত্যনুসারী ঈশ্বরোঽস্য পরিপন্থী, তস্য বৈষম্যাদিদোষাপত্তেঃ। অয়ং ভাবঃ, যথা স্বস্তৈনব স্বাজ্ঞোল্লঙ্ঘনজেনাপরাধেন কুপিতো রাজা অপরাধিনং হি নিগড়াদৌ নিগৃহিতুং স্বীয়ান্ ভটান্ প্রবর্ত্তয়তি, স এবাদ্যতনেনৈব দানমানেন প্রসাদিত এনং তেষামেব ভটানামাধিপত্যে নিযুঙ্ক্তে, এবং পূর্ব্বকর্ম্মানুসারী ঈশ্বরো রাগাদিদ্বারা পুরুষং বাধমানোঽপি বিধিপ্রতিষেধশাস্ত্রানুসারিণা তেনৈব ভক্তিধ্যানপ্রণিধানেন অর্জ্জিতঃ এনং রাগাদিজয়ে নিযুঙ্ক্তে। তস্মাদ্বিধিপ্রতিষেধশাস্ত্রস্য নানর্থক্যং, পুরুষস্য স্বাতন্ত্র্য-সত্ত্বাৎ নাপীশ্বরে বৈষম্যাদিকং প্রাণিকর্ম্মায়ত্তত্বাদিতি ॥ ৩৪ ॥

**বিশ্বনাথ**।—যস্মাদ্দুঃস্বভাবেষু লোকেষু বিধিনিষেধশাস্ত্রং ন প্রভবতি, তস্মাৎ যাবৎ পাপাভ্যাসোত্থদুঃস্বভাবো নাভূৎ তাবদ্ যথেষ্টমিন্দ্রিয়াণি ন চারয়েদিত্যাহ ইন্দ্রিয়স্যেতি। (ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যেতি বীপ্সা) প্রত্যেকং সর্ব্বেন্দ্রিয়াণামর্থে স্বস্ববিষয়ে পরস্ত্রীমাত্রগাত্রদর্শন-স্পর্শনতৎপরিচরণতৎসম্প্রদানকদ্রব্যদানাদৌ শাস্ত্রনিষিদ্ধেঽপি রাগঃ, তথা গুরুবিপ্রতীর্থাতিথি-দর্শনস্পর্শনপরিচরণতৎসম্প্রদানকধনবিতরণাদৌ শাস্ত্রবিহিতেঽপি দ্বেষঃ, ইত্যেতৌ বিশেষণা-বস্থিতৌ বর্ত্তেতে, তয়োর্বশমধীনত্বং ন প্রাপ্নুয়াৎ। যদ্বা ইন্দ্রিয়ার্থে স্ত্রীদর্শনাদৌ রাগঃ, তৎ-প্রতিঘাতে কেনচিৎ কৃতে সতি দ্বেষ ইতি, অস্য পুরুষার্থসাধকস্য, কচিত্তু মনোঽনু-কূলেঽর্থে সুরসস্নিগ্ধান্নাদৌ রাগঃ, মনঃ প্রতিকূলেঽর্থে বিরসরুক্ষান্নাদৌ দ্বেষঃ। তথা স্বপুত্রাদিদর্শনশ্রবণাদৌ রাগঃ, বৈরি-পুত্রাদিদর্শনশ্রবণাদৌ দ্বেষঃ। তয়োর্বশং ন গচ্ছেদিতি ব্যাচক্ষতে ॥ ৩৪ ॥

তাৎপর্য্য।—যখন মনুষ্যমাত্রই প্রকৃতির বশবর্ত্তী এবং তাহাদের চেষ্টা ও আকাঙ্ক্ষা জন্মান্তরীণ সংস্কারের অনুগামী, তখন মনুষ্যের পুরুষকারের আর কোনই সার্থকতা থাকিতেছে এবং না বিধিনিষেধ প্রতিপাদক শাস্ত্রও বৃথা হইয়া পড়িতেছে। প্রত্যেক ইন্দ্রিয়ের স্ব স্ব বিষয়ে, অর্থাৎ চক্ষুর রূপে, কর্ণের শব্দে, ত্বকের স্পর্শে, রসনার রসে, নাসিকার ঘ্রাণে, হস্তের গ্রহণে, পদের গমনে, বাক্যের বচনে, পায়ুর মলত্যাগে এবং উপস্থের আনন্দে স্বভাবতঃ অনুরাগ ও বিদ্বেষ জন্মিয়া থাকে। যদি বিষয় ইন্দ্রিয়ের বাসনানুযায়ী হয়, তাহা হইলে তৎসম্বন্ধে প্রবল অনুরাগ জন্মে এবং যদি তাহা বাসনার বিরোধী হয় তাহা হইলে তদ্বিষয়ে নিরতিশয় বিদ্বেষ সমুৎপন্ন হয়। যদি অনুরাগজনক বিষয়ের অনুসরণ করা শাস্ত্রনিষিদ্ধ হয়, তাহা হইলেও মনুষ্য নিরস্ত হইতে পারে না। অথবা যদি দ্বেষজনক বিষয় শাস্ত্রবিহিত হয়, তাহা হইলেও তৎসম্বন্ধে বিদ্বেষ বুদ্ধি পরিত্যাগ করিতে পারে না। বিষয় সম্বন্ধে ইন্দ্রিয়ের অনুরাগ ও বিদ্বেষ কোন নিয়মেরই অধীন নহে এবং পুরুষকার বা শাস্ত্রীয় শাসনের বশবর্ত্তী নহে। কলঞ্জ * ভক্ষণ শাস্ত্রনিষিদ্ধ হইলেও, অনেকের তদ্বিষয়ে অতিশয় অনুরাগ দৃষ্ট হয় এবং সন্ধ্যাবন্দনাদি কার্য্য শাস্ত্র-বিহিত হইলেও, অনেকের তদ্বিষয়ে নিতান্ত দ্বেষ দৃষ্ট হয়। রাগদ্বেষকে সম্মুখীন করিয়া, প্রকৃতি মনুষ্যকে হিতাহিত কার্য্যে প্রবৃত্ত করে। কিন্তু শাস্ত্রজ্ঞান দৃঢ়তর হইলে প্রকৃতি কখনই মনুষ্যকে আপাত-মনোহর ও পরিণাম-ক্লেশকর বিষয়ে অনুরাগী করিতে পারে না। মধু ও বিষ সংমিশ্রিত অন্ন আপাততঃ অতিশয় মধুর হইলেও, যাঁহাদের হৃদয় অজ্ঞানাচ্ছন্ন নহে, তাঁহারা কখনই তাহা ভোজন করিতে অনুরক্ত হন না। যাহারা জ্ঞানহীন ও শাস্ত্রার্থানভিজ্ঞ তাহারা পরিণাম চিন্তা করে না, এবং শাস্ত্রীয় নিষেধ উপেক্ষা করিয়া আশু প্রীতিপ্রদ কার্য্যের অনুষ্ঠান পূর্ব্বক সর্ব্বনাশের পথ উন্মুক্ত করে। অতএব রাগদ্বেষই যাবতীয় অনিষ্টের মূলীভূত জানিয়া, কদাচ তাহার বশীভূত হইবে না। যখন প্রকৃতি তদুভয়কে অবলম্বন করিয়া ও তাহাদিগকেই পুরোবর্ত্তী রাখিয়া মানবের

* কলঞ্জ।—বিষাক্ত-অস্ত্র-বিদ্ধ পশুপক্ষীর মাংস। "ন কলঞ্জং ভক্ষয়েৎ" এই বিধিবাক্যানুসারে কলঞ্জ ভক্ষণ শাস্ত্র-বিরুদ্ধ। এই কলঞ্জ শব্দের 'তাম্রকূট' এই অর্থও প্রচলিত আছে। কোন কোন পণ্ডিত তাম্রকূট-সেবনই শাস্ত্রনিষিদ্ধ বলিয়া মনে করেন।

বুদ্ধিকে বিপথগামিনী করে এবং তাহাদের মুক্তি কামনার প্রতিকূলতা সাধন করে, তখন রাগদ্বেষকে পরিত্যাগ করিলেই বলবতী প্রকৃতির হস্ত হইতে এবং সঙ্গে সঙ্গে সর্ব্বানর্থের আক্রমণ হইতে অব্যাহতি লাভ করা যায়। অতি বলশালিনী প্রকৃতি, মনুষ্যের হৃদয়ে রাগদ্বেষ সমুৎপন্ন করিয়া, তাহাদিগকে সবলে বিষয়ের ঘনাবর্ত্তে নিক্ষেপ করে; কেবল শাস্ত্রার্থ জ্ঞান-রূপ নৌকাই তাহাদিগকে সেই বিপদ-সঙ্কুল তরঙ্গাবর্ত্ত হইতে উদ্ধার করিতে সমর্থ। পরনারীর সৌন্দর্য্য সম্ভোগবাসনা, অথবা পরস্বাপহরণ-প্রবৃত্তি, অথবা দেহেন্দ্রিয়ের বিবিধ ভোজ্যায়োজন-স্পৃহা পশুদিগেরও পরিদৃষ্ট হয়। সুতরাং নিরন্তর তৎসাধন করিলে কেবল পশুবৃত্তিরই অনুষ্ঠান করা হয়। রাগদ্বেষ এই প্রবৃত্তিদ্বয়ের সাহায্যেই প্রকৃতি মনুষ্যকে এইরূপ পশুভাবাপন্ন করে। অতএব মুক্তিকাম পুরুষের পক্ষে রাগদ্বেষ লগুড়ধারী পথমধ্যবর্ত্তী দস্যুর ন্যায় সর্ব্বনাশ-সাধক ও শ্রেয়ঃসাধনের বলবান্ প্রতি-বন্ধক। শাস্ত্রীয় জ্ঞানরূপ সৎসঙ্গী ও সহায় না পাইলে এই দারুণ দুর্ব্বিপাক নিবারণের উপায়ান্তর নাই। শাস্ত্রীয় জ্ঞান জন্মিলে মনুষ্য হিতাহিত বোধ-সম্পন্ন হয় ও রাগদ্বেষের বিষয় সমূহে নিস্পৃহ ও আকাঙ্ক্ষা শূন্য হয়। আজ্ঞা-লঙ্ঘন-জনিত কুপিত রাজা যেমন অপরাধী প্রজাকে একদা ধৃত করিয়া, নানাবিধ শাস্তি-প্রয়োগে তাহাকে অপমানিত ও লাঞ্ছিত করিবার অভিপ্রায়ে স্বকীয় অনুচরগণকে বিনিযুক্ত করেন, এবং অন্যদিন সেই প্রজা-রই শিষ্টাচার ও সাধু ব্যবহার দর্শনে, তাহাকে দানমানাদি সৎকারে সমাদৃত করিয়া অনুচরগণকে তদীয় অধীনতায় নিযুক্ত করেন; সেইরূপ পক্ষপাত বিবর্জ্জিত সর্ব্বেশ্বর ভগবান্, মানবের প্রারব্ধ কর্ম্মানুযায়ী দুষ্কৃতির যথোচিত দণ্ড-বিধানার্থ রাগদ্বেষরূপ সৈন্য বিনিযুক্ত করেন। ঐ সৈন্যদ্বয় তাহাকে হিতাহিত বোধ-শূন্য করিয়া এবং ক্রমশঃ তাহার বিবিধ অনিষ্ট সাধন করিয়া অবশেষে সর্ব্বনাশ সংসাধিত করে। কিন্তু যদি সেই অপ-রাধী মানব, ভক্তিধ্যানপ্রণিধানাদিদ্বারা বিধি-নিষেধ শাস্ত্রানুবর্ত্তী হইয়া, স্বীয় সাধু ব্যবহারের পরিচয় প্রদান করে, তখন সেই সর্ব্বেশ্বর দয়াময় পরমেশ্বর পরিতুষ্ট হইয়া রাগদ্বেষকে তা[illegible]র অধীনতায় পরিস্থাপিত করেন। অতএব শাস্ত্রার্থ পরিদর্শী হই[illegible] রাগদ্বেষকে বিজিত ও অধীন করিলে প্রকৃতির অধীনতা উচ্ছেদ করিয়া, মানব পুরুষকারের সাহায্যে

অব্যাহত ভাবে মোক্ষপথে অগ্রসর হইয়া থাকে। এই রাগদ্বেষ অসুর স্বরূপ এবং শাস্ত্রীয় বুদ্ধি দেবতা স্বরূপ। দুষ্ট অসুর চিরকালই দেবগণের প্রতিকূলতাচরণে নিযুক্ত। শাস্ত্রজ্ঞানরূপ দেবতার সাহায্যে, রাগদ্বেষ স্বরূপ অসুরকে বিজিত ও নির্জ্জিত করাই একমাত্র সুব্যবস্থা। শাস্ত্র ও পুরুষকার অনর্থক বলিয়া যে আশঙ্কা করা হইয়াছিল, তাহা অমূলক। শাস্ত্র-জ্ঞান-বলে রাগদ্বেষ জয় করিয়া প্রকৃতির হস্ত হইতে অব্যাহতি লাভ করা যায় এবং তখন পুরুষকারের সাহায্যেই ধর্ম্মে প্রবৃত্ত হইয়া উত্তরোত্তর আত্মোন্নতি ও জ্ঞানার্জ্জন দ্বারা মুক্তি স্বরূপ পরম মঙ্গল লাভ করা যায়। প্রতি ইন্দ্রিয় বুঝাইবার নিমিত্ত মূলে ইন্দ্রিয় শব্দের বীপ্সা অর্থাৎ পুনরুক্তি করা হইয়াছে ॥ ৩৪ ॥

——:(০):——

শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বধর্ম্মে নিধনং শ্রেয়ঃ পরধর্ম্মো ভয়াবহঃ ॥ ৩৫ ॥

অন্বয়।—সু-অনুষ্ঠিতাৎ ( সর্ব্বাঙ্গপূর্ত্ত্যা কৃতাৎ ), পরধর্ম্মাৎ ( বর্ণান্তরধর্ম্মাৎ ) বিগুণঃ ( অঙ্গহীনঃ ) [ অপি ] স্বধর্ম্মঃ (স্বকীয়বর্ণাশ্রমোচিতঃ ধর্ম্মঃ ) শ্রেয়ান্ ( প্রশস্যতরঃ ) স্বধর্ম্মে [ স্থিতস্য ] নিধনং ( মরণং ) শ্রেয়ঃ ( অধিকতরং প্রার্থিতং ) পরধর্ম্মঃ ভয়াবহঃ (ভীতিজনকঃ ) ॥৩৫॥

প্রতিশব্দ।—সর্ব্বাঙ্গসম্পাদিত বর্ণান্তর-ধর্ম্ম-অপেক্ষা অঙ্গহীন স্বধর্ম্ম [ ও ] শ্রেষ্ঠ, স্বধর্ম্ম [ অনুষ্ঠানকারীর ] মরণ ভাল পরধর্ম্ম ভয়ানক ॥ ৩৫॥

ব্যাখ্যা।—স্বধর্ম্মানুষ্ঠানে যদি কোন অঙ্গহীন ঘটে, তথাপি সর্ব্বাঙ্গসম্পন্ন পরধর্ম্ম অপেক্ষা তাহাই শ্রেষ্ঠ। স্বধর্ম্ম অনুষ্ঠানে যদি মরণ হয়, তাহাও বরং শ্রেয়ঃ; কারণ পরধর্ম্ম নিতান্ত ভয়সঙ্কুল ॥৩৫॥

শঙ্করাচার্য্য।—তত্র রাগদ্বেষপ্রযুক্তো মন্যতে, শাস্ত্রার্থমপ্যন্যথা পরধর্ম্মোঽপি ধর্ম্মত্বাদনুষ্ঠেয় এবেতি তদসৎ শ্রেয়ানিতি। শ্রেয়ান্ প্রশস্যতরঃ স্বধর্ম্মঃ স্বকীয়ধর্ম্মো বিগুণোঽপি বিগতগুণোঽপি অনুষ্ঠীয়মানঃ, পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ সাদ্গুণ্যেন সম্পাদিতাদপি স্বধর্ম্মে

স্থিতস্য নিধনং মরণমপি শ্রেয়ঃ পরধর্ম্মে স্থিতস্য জীবিতাৎ, কস্মাৎ? পরধর্ম্মো ভয়াবহঃ নরকাদিলক্ষণং ভয়মাবহতি যতঃ ॥ ৩৫ ॥

**আনন্দগিরি।**—রাগদ্বেষয়োঃ শ্রেয়োমার্গপ্রতিপক্ষত্বং প্রকটয়িতুং পরমতোপন্যাসদ্বারা সমনন্তরশ্লোকমবতারয়তি তত্রেত্যাদিনা। (ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ) শাস্ত্রার্থস্যান্যথা প্রতিপত্তিমেব প্রত্যায়য়তি পরধর্ম্মোঽপীতি। স্বধর্ম্মবদিত্যপেরর্থঃ। অনুমানং দূষয়ন্নুত্তরশ্লোকমুত্থাপয়তি তদসদিতি। ক্ষত্রধর্ম্মাদ্যুদ্ধাদ্দুরনুষ্ঠানাৎ পরিব্রাড়্ধর্ম্মস্য ভিক্ষাশনাদিলক্ষণস্য স্বানুষ্ঠেয়তয়া মমাপি কর্ত্তব্যত্বং প্রাপ্তমিত্যাশঙ্ক্য ব্যাচষ্টে শ্রেয়ানিতি। উক্তেঽর্থে প্রশ্নপূর্ব্বকং হেতুমাহ কস্মাদিত্যাদিনা। স্বধর্ম্মমবধূয় পরধর্ম্মমনুতিষ্ঠতঃ স্বধর্ম্মাতিক্রমকৃতদোষস্য দুষ্পরিহারত্বাৎ তত্ত্যাগঃ সাধীয়ানিত্যর্থঃ ॥ ৩৫ ॥

**রামানুজ।**—শ্রেয়ানিতি। অতঃ সুশকতয়া স্বধর্ম্মভূতঃ কর্ম্মযোগো বিগুণোঽপ্যপ্রমাদগর্ভঃ প্রকৃতিসংসৃষ্টস্য দুঃশকতা পরধর্ম্মভূতাৎ জ্ঞানযোগাৎ সগুণাদপি কিঞ্চিৎকালমনুষ্ঠিতাৎ সপ্রমাদাচ্ছ্রেয়ান্ স্বেনৈবোপাদাতুং যোগ্যতয়া স্বধর্ম্মভূতে কর্ম্মণি বর্ত্তমানস্যৈকস্মিন্ জন্মন্যপ্রাপ্তফলতয়া নিধনমপি শ্রেয়ঃ। অন্তরায়াহততয়ানন্তরজন্মন্যপ্যব্যাকুলকর্ম্মযোগারম্ভসম্ভবাৎ, প্রকৃতিসংসৃষ্টস্য স্বেনৈবোপাদাতুমশক্যতয়া পরধর্ম্মভূতো জ্ঞানযোগঃ প্রমাদগর্ভতয়া ভয়াবহঃ ॥ ৩৫ ॥

**হনুমান্।**—শ্রেয়ানিতি। শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ, কিঞ্চান্যৎ যতঃ স্বধর্ম্মে নিধনং শ্রেয়ান্, পরধর্ম্মঃ, স্বধর্ম্মো বিগুণঃ কতিপয়াঙ্গৈ রহিতঃ, পরস্য ধর্ম্মঃ পরধর্ম্মস্তস্মাৎ পরধর্ম্মাৎ স্বগুণমনুষ্ঠিতাদ্বিনা যতঃ শ্রেয়ঃ পরস্য ধর্ম্মঃ পরধর্ম্মো ভয়াবহঃ ভয়মাবহতীত্যর্থঃ, বুদ্ধিপূর্ব্বকারিপুরুষেষু প্রসিদ্ধমিত্যর্থঃ, বুদ্ধিপূর্ব্বকারিপুরুষেষু প্রসিদ্ধনিষ্ঠাদর্শনাৎ (?) ॥ ৩৫ ॥

**শ্রীধর।**—তর্হি স্বধর্ম্মস্য যুদ্ধাদের্দুঃখরূপস্য যথাবৎ কর্ত্তুমশক্যত্বাৎ পরধর্ম্মস্য চাহিংসাদেঃ সুকরত্বাদ্ধর্ম্মত্বাবিশেষাচ্চ, তত্র প্রবর্ত্তিতুমিচ্ছন্তং প্রত্যাহ শ্রেয়ানিতি। কিঞ্চিদঙ্গহীনোঽপি স্বধর্ম্মঃ শ্রেয়ান্ প্রশস্ততরঃ স্বনুষ্ঠিতাৎ সকলাঙ্গসম্পূর্ত্ত্যা কৃতাদপি পরধর্ম্মাৎ সকাশাৎ। তত্র হেতুঃ স্বধর্ম্মে যুদ্ধাদৌ প্রবর্ত্তমানস্য নিধনং মরণমপি শ্রেষ্ঠং স্বর্গাদিপ্রাপকত্বাৎ, পরধর্ম্মস্তু পরস্য ভয়াবহো নিষিদ্ধত্বেন নরকপ্রাপকত্বাৎ ॥ ৩৫ ॥

**বলদেব।**—নন্বু স্বপ্রকৃতিনির্ম্মিতাং রাগদ্বেষময়ীং পশ্বাদিসাধারণীং প্রবৃত্তিং বিহায় শাস্ত্রোক্তেষু ধর্ম্মেষু বর্ত্তিতব্যমিত্যুক্তম্। ধর্ম্মজ্ঞদিদৃক্ষৌ তাদৃশপ্রবৃত্তিনির্বর্ত্তেত। ধর্ম্মাশ্চ যুদ্ধাদিবদহিংসাদয়োঽপি শাস্ত্রেণোক্তাঃ, তস্মাদ্রাগদ্বেষরাহিত্যেন কর্ত্তুমশক্যাদ্যুদ্ধাদেরহিংসাশিলোঞ্ছবৃত্তিলক্ষণো ধর্ম্ম উত্তম ইতি চেত্তত্রাহ শ্রেয়ানিতি। যস্য বর্ণস্যাশ্রমস্য চ যো ধর্ম্মঃ বেদেন বিহিতঃ স চ বিগুণঃ কিঞ্চিদঙ্গবিকলোঽপি স্বনুষ্ঠিতাৎ সর্ব্বাঙ্গোপসংহারেণাচরিতাদপি পরধর্ম্মাৎ শ্রেয়ান্। যথা ব্রাহ্মণস্যাহিংসাদিঃ স্বধর্ম্মঃ ক্ষত্রিয়স্য যুদ্ধাদিঃ। ন হি ধর্ম্মো বেদাতিরিক্তেন প্রমাণেন গম্যতে। চক্ষুর্ব্বিনেন্দ্রিয়েণেব রূপম্। যথাহ জৈমিনিঃ। "চোদনালক্ষণো ধর্ম্মঃ" ইতি। তত্র হেতুঃ স্বধর্ম্মে নিধনং মরণমপি শ্রেয়ঃ প্রত্যবায়াভাবাৎ, পরজন্মনি ধর্ম্মাচরণসম্ভবাচ্চেষ্টসাধক-

মিত্যর্থঃ। পরধর্ম্মস্তু ভয়াবহোঽনিষ্টজনকঃ। তং প্রত্যবিহিতত্বেন প্রত্যবায়সম্ভবাৎ। ন চ পরশুরামে বিশ্বামিত্রে চ ব্যভিচারঃ, তয়োস্তত্তৎকুলোৎপন্নাবপি তত্তচ্চোক্তমহিম্না তৎকর্ম্মোদয়াৎ। তথাপি বিগানং কষ্টঞ্চ তয়োঃ স্মর্য্যতে। অতএব দ্রোণাদেঃ ক্ষাত্রধর্ম্মোঽসকৃদ্বিগীতঃ। নমু দৈবরাত্যাদেঃ ক্ষত্রিয়স্য পারিব্রাজ্যং শ্রূয়তে ততঃ কথমহিংসাদেঃ পরধর্ম্মত্বমিতি চেৎ সত্যং পূর্ব্বপূর্ব্বাশ্রমধর্ম্মৈঃ ক্ষীণবাসনয়া পারিব্রাজ্যাধিকারে সতি তং প্রত্যহিংসাদেঃ স্বধর্ম্মত্বেন বিহিতত্বাৎ অতএব স্বধর্ম্মে স্থিতস্যেতি যোজ্যতে॥ ৩৫॥

**মধুসূদন।**—নমু স্বাভাবিকরাগদ্বেষপ্রযুক্তপশ্বাদিসাধারণপ্রবৃত্তিপ্রহাণেন শাস্ত্রীয়মেব কর্ম্ম কর্ত্তব্যং চেৎ তর্হি এবং সুকরং ভিক্ষাশনাদি তদেব ক্রিয়তাং কিমতিদুঃখাবহেন যুদ্ধেনেত্যত আহ শ্রেয়ানিতি। শ্রেয়ান্ প্রশস্যতরঃ স্বধর্ম্মঃ যং বর্ণমাশ্রমং প্রতি যো বিহিতঃ স তস্য স্বধর্ম্মঃ, বিগুণোঽপি সর্ব্বাঙ্গোপসংহারমন্তরেণ কৃতোঽপি পরধর্ম্মাৎ স্বং প্রত্যবিহিতাৎ স্বনুষ্ঠিতাৎ সর্ব্বাঙ্গোপসংহারেণ সম্পাদিতাদপি, ন হি বেদাতিরিক্তমানগম্যো ধর্ম্মঃ, যেন পরধর্ম্মোঽপ্যনুষ্ঠেয়ঃ ধর্ম্মত্বাৎ স্বধর্ম্মবদিত্যনুমানং, তত্র মানং স্যাৎ "চোদনালক্ষণোঽর্থো ধর্ম্মঃ" ইতি ন্যায়াৎ, অতঃ স্বধর্ম্মে কিঞ্চিদঙ্গহীনেঽপি স্থিতস্য নিধনং, মরণমপি শ্রেয়ঃ প্রশস্যতরং, পরধর্ম্মস্থস্য জীবিতাদপি স্বধর্ম্মস্থস্য নিধনং, হি ইহ লোকে কীর্ত্ত্যাবহং পরলোকে চ স্বর্গাদিপ্রাপকং, পরধর্ম্মস্তু ইহাকীর্ত্তিকরত্বেন পরত্র নরকপ্রদত্বেন চ ভয়াবহো যতঃ, অতো রাগদ্বেষাদিপ্রযুক্তস্বাভাবিকপ্রবৃত্তিবৎ পরধর্ম্মোঽপি হেয় এবেত্যর্থঃ। এবং তাবদ্ভগবন্মতাঙ্গীকারিণাং শ্রেয়ঃপ্রাপ্তিস্তদনঙ্গীকারিণাঞ্চ শ্রেয়োমার্গভ্রষ্টত্বমুক্তং শ্রেয়োমার্গভ্রংশেন ফলাভিসন্ধিপূর্ব্বককাম্যকর্ম্মাচরণে চ কেবলপাপমাত্রাচরণে চ বহুনি কারণানি কথিতানি, "যে ত্বেতদভ্যসূয়ন্তঃ" ইত্যাদিনা, তত্রায়ং সংগ্রহঃ শ্লোকঃ। "শ্রদ্ধাহানিস্তথাসূয়া দুষ্টচিত্তত্বমূঢ়তে। প্রকৃতের্ব্বশবর্ত্তিত্বং রাগদ্বেষৌ চ পুষ্কলৌ। পরধর্ম্মরুচিত্বঞ্চেত্যুক্তা দুর্ম্মার্গবাহকাঃ" ॥ ৩৫ ॥

**নীলকণ্ঠ।**—শ্রেয়ানিতি। যস্মাদেবং তস্মাৎ শ্রেয়ান্ প্রশস্ততরঃ স্বধর্ম্মঃ স্বস্য বর্ণাশ্রমানুরূপেণ ঈশ্বরেণ বিহিতত্বাৎ, বিগুণো হিংসাদিমিশ্রোঽপি কিঞ্চিদঙ্গহীনোঽপি পরধর্ম্মাৎ হিংসাদিদোষরহিতধর্ম্মাপেক্ষয়া স্বনুষ্ঠিতাৎ সর্ব্বাঙ্গোপসংহারেণ সম্যগনুষ্ঠিতাদপি স এব শ্রেয়ান্ স্বধর্ম্মে যুদ্ধাদৌ নিধনং মরণমপি শ্রেয়ঃ বিহিতত্বাৎ, পরস্য ধর্ম্মো মোক্ষচর্য্যাদির্ভয়াবহঃ ক্ষত্রিয়স্য তব নিষিদ্ধত্বাৎ, তস্মাৎ স্বতন্ত্রেণ ত্বয়া স্বধর্ম্ম এবানুষ্ঠেয় ইতি ভাবঃ॥ ৩৫॥

**বিশ্বনাথ।**—ততশ্চ যুদ্ধরূপস্য ধর্ম্মস্য যথাবদ্রাগদ্বেষাদিরাহিত্যেন কর্ত্তুমশক্যত্বাৎ পরধর্ম্মস্য চাহিংসাদেঃ সুকরত্বাৎ ধর্ম্মত্বাবিশেষাচ্চ তত্রপ্রবর্ত্তিতুমিচ্ছন্তং প্রত্যাহ শ্রেয়ানিতি। বিগুণঃ কিঞ্চিদ্দোষবিশিষ্টোঽপি সম্যগনুষ্ঠাতুমশক্যোঽপি পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ সাধ্বেবানুষ্ঠাতুং শক্যাদপি সর্ব্বগুণপূর্ণাদপি সকাশাৎ শ্রেয়ান্, তত্র হেতুঃ স্বধর্ম্ম ইত্যাদি। "বিধর্ম্মঃ পরধর্ম্মশ্চ আভাস উপমাচ্ছলঃ। অধর্ম্মশাখাঃ পঞ্চেমা ধর্ম্মজ্ঞোঽধর্ম্মবত্ত্যজেৎ॥" ইতি সপ্তমোক্তেঃ॥ ৩৫॥

তাৎপর্য্য।—অর্জ্জুন আশঙ্কা করিতেছেন, যখন শাস্ত্রজ্ঞান সহকারে স্বাভাবিক অনুরাগ ও দ্বেষ পরিবর্জ্জনপূর্ব্বক পাশব প্রবৃত্তি পরিহার করাই আবশ্যক, তখন অতি দুঃখপ্রদ হিংসাত্মক যুদ্ধাদি কর্ম্ম না করিয়া, ভিক্ষাশনাদি অতি সহজ-সাধ্য কর্ম্ম দ্বারা জীবিকাপাত করাই শ্রেয়স্কর। এই আশঙ্কা নিরসনের নিমিত্ত শ্রীভগবান্ বলিতেছেন। যে বর্ণ ও যে আশ্রমের প্রতি যে ধর্ম্ম বিহিত হইয়াছে, তাহাই তাহার স্বধর্ম্ম। (৬২০ এবং ৬৩৬ পৃষ্ঠার তাৎপর্য্য এবং ৬৬৭ পৃষ্ঠার টিপ্পনীতে ক্ষত্রিয়াদির স্বধর্ম্ম নিরূপিত হইয়াছে।) যুদ্ধ, প্রজাপালন ও রাজ্য রক্ষা প্রভৃতি কার্য্যই ক্ষত্রিয়ের স্বধর্ম্ম। ভিক্ষাশন, যজন, যাজন ও অধ্যাপন ব্রাহ্মণের স্বধর্ম্ম। গোপালন, বণিগ্‌বৃত্তি প্রভৃতি বৈশ্যের স্বধর্ম্ম। ব্রাহ্মণাদি বর্ণের পরিচর্য্যা শূদ্রের স্বধর্ম্ম। ব্রহ্মচর্য্য, গার্হস্থ্য, বাণপ্রস্থ এবং ভিক্ষা এই আশ্রম চতুষ্টয় এবং উল্লিখিত বর্ণ চতুষ্টয় সম্বন্ধে স্বতন্ত্র স্বতন্ত্র কর্ম্মের বিধান আছে। বিহিত বিধানে তত্তৎ বর্ণাশ্রমোচিত কর্ম্মানুষ্ঠানই স্বধর্ম্ম পালন। যদি স্বধর্ম্মপালনে কোন ত্রুটি বা অঙ্গহানিজনিত বৈগুণ্য ঘটে, তাহাও শ্রেয়ঃ; তথাপি সর্ব্বাঙ্গসম্পন্ন পরধর্ম্ম অর্থাৎ বর্ণান্তরের বা আশ্রমান্তরের অনুষ্ঠেয় ধর্ম্ম কখনই অবলম্বন করা বিধেয় নহে। যদি পরধর্ম্ম অনুষ্ঠান করিলে সুদীর্ঘকাল জীবিত থাকার উপায় হয় এবং স্বধর্ম্ম-অনুষ্ঠান করিলে অচিরে মৃত্যু উপস্থিত হয়, তথাপি পরধর্ম্ম পরিবর্জ্জন করিয়া, স্বধর্ম্মেরই অনুগমন করিবে। কারণ স্বধর্ম্মানুষ্ঠানে নিধন ঘটিলেও ইহলোকে সুনির্ম্মল কীর্ত্তি এবং পরলোকে স্বর্গাদি সুখ-সৌভাগ্য লাভের পথ প্রশস্ত হইবে। পরধর্ম্মানুষ্ঠান অবনীমণ্ডলে অকীর্ত্তি সমুৎপাদন করে; সুতরাং পরলোকে নরকভোগের কারণস্বরূপ হয়। অতএব পরধর্ম্ম নিরতিশয় ভয়াবহ। রাগদ্বেষাদিপ্রযুক্ত প্রাকৃতিক প্রবৃত্তি যেমন পরিত্যাজ্য, পরধর্ম্মও তদ্রূপ পরিহার্য্য। তুমি ক্ষত্রিয়, যুদ্ধাদি তোমার স্বধর্ম্ম। তুমি যদি এক্ষণে স্বধর্ম্ম ত্যাগ করিয়া ভিক্ষাশনাদি ব্রাহ্মণবৃত্তি অবলম্বন কর, তাহাতে তোমার কোনই শ্রেয়োলাভ হইবে না। তাহা হইলে তুমি ইহলোকে অযশভাগী এবং পরলোকে নরকভাগী হইবে। ভগবান্ কর্ম্মানুষ্ঠান সম্বন্ধে যে অভিপ্রায় ব্যক্ত করিয়াছেন, যাহারা তাহাই অবলম্বন করে, তাহাদেরই শ্রেয়ঃ লাভ হয়। যাহারা তাহা অবলম্বন না করে, তাহারা শ্রেয়ঃমার্গ-ভ্রষ্ট হইয়া

থাকে। ভগবদ্বাক্যের বিরোধী, ফলাভিসন্ধি সহকৃত কর্ম্মপরায়ণ মানবের নানাপ্রকার পাপাচরণের বহুবিধ কারণ পরিব্যক্ত হইল। "যে ত্বেতদভ্যসূয়ন্তঃ" ইত্যাদি (৩ অঃ। ৩২ শ্লোক) হইতে ভগবদ্বিরোধী ব্যক্তিবর্গের অশুভ পরিণামের কারণ সমূহ আলোচিত হইল।

ভাষ্যকার পূজ্যপাদ শ্রীমদ্বলদেব বিদ্যাভূষণ মহাশয়ের অভিপ্রায়। যদি বল, হিংসাত্মক যুদ্ধাদির অপেক্ষা শিলোঞ্ছবৃত্তির * দ্বারা জীবিকানির্ব্বাহ করা শ্রেয়স্কর, এ কথাও অসঙ্গত। কেন না স্বধর্ম্ম ত্যাগ কখনই বিধেয় নহে। পরশুরাম ব্রাহ্মণ বংশে জন্মগ্রহণ করিয়া ক্ষত্রিয়বৎ কার্য্য করিয়াছিলেন এবং বিশ্বামিত্র ক্ষত্রিয়কুলে জন্মগ্রহণ করিয়া ব্রাহ্মণবৎ ব্যবহার করিয়াছিলেন; তাঁহাদের অপরিসীম শক্তি ও তেজঃপ্রভাবে তাঁহারা তাদৃশ কার্য্য সাধনে সক্ষম হইয়াছিলেন সত্য, কিন্তু তজ্জন্য তাঁহাদের যথেষ্ট অপযশ ও ক্লেশ ভোগ করিতে হইয়াছিল। দ্রোণাদি ব্রাহ্মণের ক্ষত্রিয় ব্যবহার সর্ব্বত্র পুনঃ পুনঃ নিন্দিত হইয়া থাকে। দৈবরাতি প্রভৃতি ক্ষত্রিয় রাজার সন্ন্যাস গ্রহণের প্রসঙ্গ শ্রুত হওয়া যায় বটে, কিন্তু পূর্ব্ব পূর্ব্ব আশ্রম-ধর্ম্মের বিহিত পরিপালন জনিত ক্ষীণপাপ হইয়া; তাঁহারা পারিব্রাজ্য ধর্ম্ম গ্রহণ করিতে সক্ষম হইয়াছিলেন। অতএব স্বধর্ম্মে থাকিয়া যাহাতে পাপক্ষয় হয়, তাহারই উপায় কর ॥ ৩৫ ॥

---

* শিলোঞ্ছবৃত্তি।—মানব ধর্ম্মশাস্ত্রে উল্লিখিত আছে যে, "অদ্রোহেণৈব ভূতানামল্পদ্রোহেণ বা পুনঃ। যা বৃত্তিস্তাং সমাস্থায় বিপ্রো জীবেদনাপদি ॥ যাত্রামাত্রং প্রসিদ্ধ্যর্থং স্বৈঃ কর্ম্মভিরগর্হিতৈঃ। অক্লেশেন শরীরস্য কুর্ব্বীত ধনসঞ্চয়ম্ ॥ ঋতামৃতাভ্যাং জীবেৎ তু মৃতেন প্রমৃতেন বা। সত্যানৃতাভ্যাম্ অপি বা ন শ্ববৃত্ত্যা কদাচন ॥ ঋতমুঞ্ছশিলং জ্ঞেয়মমৃতং স্যাদযাচিতম্। মৃতন্তু যাচিতং ভৈক্ষ্যং প্রমৃতং কর্ষণং স্মৃতম্ ॥ সত্যানৃতন্তু বাণিজ্যং তেন চৈবাপি জীব্যতে। সেবা শ্ববৃত্তিরাখ্যাতা তস্মাৎ তাং পরিবর্জ্জয়েৎ ॥" অর্থাৎ বিপ্র, আপদ না ঘটিলে, যে বৃত্তিতে প্রাণিগণের কোন অনিষ্ট না হয়, অথবা অল্পমাত্র অনিষ্ট হয়, তাহার দ্বারা জীবিকাপাত করিবে। শাস্ত্রসঙ্গত কুটুম্ব সংবর্দ্ধন ও নিত্যকর্ম্মানুষ্ঠান পূর্ব্বক, কেবল প্রাণধারণের নিমিত্ত, শরীরকে ক্লেশ না দিয়া, অনিন্দিত উপায়ে ধনসঞ্চয় করিবে। ঋত ও অমৃত বৃত্তি দ্বারা, বা মৃত ও প্রমৃত বৃত্তি দ্বারা, অথবা সত্যানৃত বৃত্তি দ্বারা জীবনপাত করিবে, কখনই কুক্কুর বৃত্তি অর্থাৎ দাসত্ব করিবে না। পথে বা অবারিত স্থানে পতিত ধান্য এক একটী করিয়া সংগ্রহ করার নাম উঞ্ছ বৃত্তি এবং মঞ্জরী সহকৃত অনেক ধান্য সংগ্রহের নাম শিল বৃত্তি; এতদুভয়ই ঋত; অযাচিত ভাবে উপস্থিত বস্তু অমৃত; ভিক্ষালব্ধ বস্তু মৃত; কৃষি বৃত্তি প্রমৃত; সত্যমিথ্যাত্মক বাণিজ্য বৃত্তি সত্যানৃত; বরং তাহার দ্বারাও জীবিকাপাত করিবে; তথাপি কুক্কুরকুল্য সেবাবৃত্তি পরিবর্জ্জন করিবে। (মনুসংহিতা। ৪ অধ্যায়। ২।৩।৪।৫।৬) বিপ্রের যে যে বৃত্তির দ্বারা জীবনযাত্রা নির্ব্বাহ করিবার ব্যবস্থা ধর্ম্মশাস্ত্রে বিধিবদ্ধ হইয়াছে, তন্মধ্যে উঞ্ছ ও শিল ঋতবৃত্তি অর্থাৎ সর্ব্বশ্রেষ্ঠরূপে পরিগণিত।

অর্জ্জুন উবাচ।

অথ কেন প্রযুক্তোঽয়ং পাপঞ্চরতি পূরুষঃ।
অনিচ্ছন্নপি বার্ষ্ণেয়! বলাদিব নিয়োজিতঃ ॥ ৩৬ ॥

অন্বয়।—অর্জ্জুন উবাচ। অথ ( অনন্তরম্ ) বার্ষ্ণেয়! (বৃষ্ণিবংশ-সম্ভূত কৃষ্ণ!) [ পাপং কর্ত্তুম্ ] অনিচ্ছন্ ( অনভিলষন্ ) অপি অয়ং পূরুষঃ কেন প্রযুক্তঃ (প্রেরিতঃ) বলাৎ নিযোজিতঃ ইব [ সন্ ] পাপং চরতি ॥ ৩৬ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন বলিলেন। অতঃপর কৃষ্ণ [ পাপ করিতে ] ইচ্ছা না-থাকিলে-ও এই মানব কাহা-কর্ত্তৃক প্রেরিত বল-দ্বারা নিযুক্ত যেন [ হইয়া ] পাপ করে ॥ ৩৬ ॥

ব্যাখ্যা।—অর্জ্জুন জিজ্ঞাসা করিলেন, হে শ্রীকৃষ্ণ! পাপাচরণে বাসনা না থাকিলেও, মানব যেন কাহার দ্বারা বলপূর্ব্বক পাপে নিযোজিত হয়। কাহার শক্তিতে এরূপ ঘটে? ॥ ৩৬ ॥

শঙ্করাচার্য্য।—যদ্যপ্যনর্থমূলং "ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ" "রাগদ্বেষৌ হ্যস্য পরিপন্থিনৌ" ইতি চোক্তং, বিক্ষিপ্তমনবধারিতঞ্চ যদুক্তং, তৎসংক্ষিপ্তং নিশ্চিতঞ্চেদমেবেতি জ্ঞাতুমিচ্ছন্নর্জ্জুন উবাচ, জ্ঞাতে হি তস্মিন্ তদুচ্ছেদায় যত্নং কুর্য্যামিতি অথেতি। অথ কেন হেতুভূতেন যুক্তঃ সন্ রাজ্ঞেব ভৃত্যোঽয়ং পাপং কর্ম্ম চরত্যাচরতি পুরুষঃ স্বয়মনিচ্ছন্নপি হে বার্ষ্ণেয় বৃষ্ণিকুলপ্রসূত! বলাদিব নিয়োজিতো রাজ্ঞেবেত্যুক্তো দৃষ্টান্তঃ ॥ ৩৬ ॥

আনন্দগিরি।—প্রাগেবানর্থমূলস্যোক্তত্বাৎ পুনস্তজ্জিজ্ঞাসয়া প্রশ্নানুপপত্তিরিত্যাশঙ্ক্যাহ যদ্যপীতি। বিক্ষিপ্তং বিবিধেষু প্রদেশেষু ক্ষিপ্তং দর্শিতমিতি যাবৎ, অনবধারিতমনেকত্রোক্তত্বাদনেকধা বা বিবেককামাদিভির্ব্বিকল্পিতত্বাদিত্যর্থঃ। নম্বনর্থমূলং পরিহর্ত্তব্যং, তৎ কিমিতি জ্ঞাতুমিষ্যতে তত্রাহ জ্ঞাতে হীতি। কুর্য্যামিতি তজ্জ্ঞানমর্থবদিতি শেষঃ। বাক্যারম্ভার্থত্বমথশব্দস্য গৃহীত্বা প্রশ্নবাক্যং ব্যাকরোতি অথেত্যাদিনা। অনিচ্ছতোঽপি বলাদেব দুশ্চরিতে প্রেরিতত্বে দৃষ্টান্তমাচষ্টে রাজ্ঞেবেতি। বিনিযোজ্যত্বস্যেচ্ছাসাপেক্ষত্বাৎ তদভাবে তদসিদ্ধিমাশঙ্ক্য প্রাগুক্তং স্মারয়তি রাজ্ঞেবেত্যুক্ত ইতি ॥ ৩৬ ॥

রামানুজ।—অথেতি। অথায়ং জ্ঞানযোগায় প্রবৃত্তঃ পুরুষঃ স্বয়ং বিষয়াননুভবিতুমনিচ্ছন্নপি কেন প্রযুক্তো বিষয়ানুভবরূপং পাপং বলাৎ নিয়োজিত ইবাচরতি ॥ ৩৬ ॥

হনুমান্।—তস্য কারণবুভুৎসয়া অর্জ্জুন উবাচ, অথেতি। নিয়োজিত ইব ॥ ৩৬ ॥

শ্রীধর।—"তয়োর্ন বশমাগচ্ছেৎ" ইত্যুক্তং, তদেতদশক্যং মন্বানোঽর্জ্জুন উবাচ অথেতি। বৃষ্ণিবংশেঽবতীর্ণো বার্ষ্ণেয়ঃ হে বার্ষ্ণেয়! অনর্থরূপং পাপং কর্ত্তুমনিচ্ছন্নপি কেন প্রযুক্তঃ প্রেরিতোঽয়ং পুরুষঃ পাপং চরতি, কামক্রোধৌ বিবেকবলেন নিরুদ্ধতোঽপি পুরুষস্য পুনঃ পাপে প্রবৃত্তিদর্শনাৎ, অন্যোঽপি তয়োর্মূলভূতঃ কশ্চিৎ প্রবর্ত্তকো ভবেদিতি সম্ভাবনয়া প্রশ্নঃ ॥ ৩৬ ॥

বলদেব —"ইন্দ্রিয়স্য" ইত্যাদৌ শাস্ত্রনিষিদ্ধেঽপি পরদারসম্ভাষণাদৌ রাগো ব্যবস্থিত ইতি যদুক্তং, তত্রার্জ্জুনঃ পৃচ্ছতি অথ কেনেতি। হে বার্ষ্ণেয় বৃষ্ণিবংশোদ্ভব! শুভাদিত্য-শ্চেতি চক্ ( অয়ং জ্ঞানযোগায়োদ্যতঃ পুরুষো জীবঃ কেন প্রযোজকেন প্রযুক্তঃ প্রেরিতঃ পাপং চরতি। নিষেধশাস্ত্রার্থজ্ঞানাৎ তচ্চরিতুমনিচ্ছন্নপি, বলাদেবেতি। প্রযোজকেচ্ছাপন্নতয়া প্রযোজ্যোঽপীচ্ছা প্রজায়তে, স কিমীশ্বরঃ পূর্ব্বসংস্কারো বা, তত্রাদ্যঃ সাক্ষিত্বাৎ কারুণিকত্বাচ্চ ন পাপে প্রেরকঃ। ন চ পরো জড়ত্বাদিতি প্রশ্নার্থঃ ॥ ৩৬ ॥

মধুসূদন।—তত্র কাম্যপ্রতিষিদ্ধকর্ম্মপ্রবৃত্তিকারণমপনুদ্য ভগবন্মতমনুবর্ত্তিতুং তৎ-কারণাবধারণায় শ্রীঅর্জ্জুন উবাচ, অথ কেনেতি। "ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ" ইত্যাদিনা পূর্ব্বমনর্থমূলমুক্তং, সাম্প্রতঞ্চ "প্রকৃতেগুর্ণসংমূঢ়াঃ" ইত্যাদিনা বহুবিস্তরং কথিতং, তত্র কিং সর্ব্বাণ্যপি সমপ্রাধান্যেন কারণানি, অথৈকমেব মুখ্যং কারণমিতরাণি তু তৎসহকারীণি। কেবলং তত্রাদ্যে সর্ব্বেষাং পৃথক্ পৃথক্ নিবারণে মহান্ প্রয়াসঃ স্যাৎ অন্ত্যে ত্বেকস্মিন্নেব নিরাকৃতে কৃতকৃত্যতা স্যাদিত্যতো ব্রূহি. মে কেন হেতুনা প্রযুক্তঃ প্রেরিতোঽয়ং ত্বন্মতানুবর্ত্তী সবজ্ঞানবিমূঢ়ঃ পুরুষঃ পাপমনর্থানুবন্ধি সদা ফলাভিসন্ধিপুরঃসরং কাম্যং চিত্রাদি শত্রুবধসাধনঞ্চ শ্যেনাদিপ্রতিষিদ্ধঞ্চ কলঞ্জভক্ষণাদি বহুবিধং কর্ম্মাচরতি। স্বয়ং কর্ত্তুমনিচ্ছন্নপি ন তু নিবৃত্তি-লক্ষণং পরমপুরুষার্থানুবন্ধি ত্বদুপদিষ্টং কর্ম্মেচ্ছন্নপি করোতি। ন চ পারতন্ত্র্যং বিনেত্থং সম্ভবতি অতো যেন বলাদিব নিয়োজিতো রাজ্ঞেব ভৃত্যস্ত্বন্মতবিরুদ্ধং সর্ব্বানর্থানুবন্ধিত্বং জানন্নপি তাদৃশং কর্ম্মাচরতি, তমনর্থমার্গপ্রবর্ত্তকং মাং প্রতি ব্রূহি জ্ঞাত্বা সমুচ্ছেদায়েত্যর্থঃ। হে বার্ষ্ণেয় বৃষ্ণিবংশে মন্মাতামহকুলে কৃপয়াবতীর্ণ! ইতি সম্বোধনেন বার্ষ্ণেয়ীসুতোঽহং ত্বয়া নোপেক্ষণীয় ইতি সূচয়তি ॥ ৩৬ ॥

নীলকণ্ঠ।—ঈশ্বরো ধর্ম্মাধর্ম্মৌ রাগদ্বেষৌ বা পুরুষস্য প্রবর্ত্তকৌ ভবত ইতি আত্ম-নোঽস্বাতন্ত্র্যং মন্বানোঽর্জ্জুন উবাচ। অথ কেনেতি। কেন ঈশ্বরাদীনামন্যতমেনান্যেন বা প্রযুক্তঃ প্রবর্ত্তিতঃ সন্নয়ং পুরুষঃ পাপমনিষ্টং চরতি করোতি। অনিচ্ছন্নিত্যনেন রাগদ্বেষয়োঃ প্রবর্ত্তকত্বং নিরস্তং, সতি হি রাগে ইচ্ছা ভবতি অতঃ ইচ্ছায়া অভাবাদ্রাগাভাবঃ রাগস্যা-প্রবর্ত্তকত্বেন তন্মূলভূতসংস্কারহেত্বোর্ধর্ম্মাধর্ম্ময়োরপ্রবর্ত্তকত্বং, ততশ্চ তৎসাপেক্ষস্য ঈশ্বরস্যাপীতি সর্ব্বেষামাক্ষেপঃ, তস্মাৎ মুখ্যং প্রবর্ত্তকং যৎ তদ্বাচ্যমিত্যর্থঃ, বলাদিব নিযোজিতঃ বিশিষ্টগৃহীত ইবেত্যর্থঃ ॥ ৩৬ ॥

বিশ্বনাথ।—যদুক্তং রাগদ্বেষৌ ব্যবস্থিতাবিত্যত্র শাস্ত্রনিষিদ্ধেঽপীন্দ্রিয়ার্থে পরস্ত্রী-

সম্ভোগাদৌ রাগ ইত্যত্র পৃচ্ছ্যতে অথেতি। কেন:প্রযোজককর্ত্রা অনিচ্ছন্নপি বিধিনিষেধশাস্ত্রার্থ-জ্ঞানবত্ত্বাৎ পাপে প্রবর্ত্তিতুমিচ্ছারহিতোঽপি বলাদিবেতি প্রযোজকপ্রেরণবশাৎ প্রযোজ্যস্যাপি ইচ্ছা সম্যগুৎপদ্যত ইতি ভাবঃ॥ ৩৬॥

তাৎপর্য্য।—কাম্যকর্ম্ম অশেষ অনিষ্টের মূলীভূত, ইহা শ্রীকৃষ্ণ বিভিন্ন স্থানে বিক্ষিপ্তভাবে পরিব্যক্ত করিয়াছেন। মানবেরা তাহার অনিষ্ট-কারিতা জানিতে পারিয়াও কেন তাহার অধীনতাপাশে বদ্ধ হয়, ইহাই সংক্ষেপে জ্ঞাত হইবার অভিপ্রায়ে অর্জ্জুন এই প্রশ্ন জিজ্ঞাসা করিতেছেন। "ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ" ইত্যাদি (২ অঃ। ৬২ শ্লোক) এবং "প্রকৃতেগুর্ণ-সংমূঢ়াঃ" ইত্যাদি (৩ অঃ। ২৯) শ্লোকে ভগবান্ বিষয়াসক্তির বিস্তর দোষ কীর্ত্তন এবং তদ্বিষয়ে নানা কারণ নির্দ্দেশ করিয়াছেন। সেই সকল কারণের সকল গুলিই সমপ্রধান বা একটিমাত্র মুখ্য; অন্যগুলি তাহার সহকারিমাত্র, ইহাই অর্জ্জুনের জিজ্ঞাস্য। যদি একটিমাত্র কারণ বিদূরিত করিলে কর্ম্মাসক্তি নিবারিত হয়, তাহা হইলে বহু আয়াসে পৃথক্ পৃথক্ বহু কারণ বিদূরিত করিবার চেষ্টা অনাবশ্যক। অতএব একটিমাত্র কারণ নিবারণ করিলে,যদি বিষয়াসক্তি অপগত হওয়ায় কৃতকৃত্যতা লাভ করিতে পারি, তাহা হইলে অনর্থক বহু কারণ উচ্ছেদ করিবার নিমিত্ত আয়াস-ভোগ কেন করিব? এই অভিপ্রায়েই অর্জ্জুন এই প্রশ্ন অবতারিত করিতে-ছেন। কোন্ অপরিজ্ঞাত শক্তিপ্রভাবে সর্ব্বজ্ঞানবিমূঢ় মনুষ্য তোমার কল্যাণময় অভিপ্রায়ের বিরোধী হইয়া এবং পাপময় স্বার্থসিদ্ধি-প্রণোদিত হইয়া বহুবিধ ফলাকাঙ্ক্ষাপূর্ণ হৃদয়ে শত্রু-নিপাতাভিলাষে ঘৃণিত অভিচার ক্রিয়ামূলক শ্যেন যজ্ঞাদির অনুষ্ঠান অথবা কলঞ্জভক্ষণাদি অতি বিগর্হিত কর্ম্মাচরণ করে? তাহাদের পাপানুষ্ঠানে বাসনা না থাকিলেও এবং তোমার উপদেশমূলক পুরুষার্থ-সিদ্ধিপ্রদ কর্ম্মাচরণে অভিলাষী হইলেও, তাহারা পাপসাগরে কেন নিমগ্ন হয়? তাহাদের বাসনার স্বাধীনতা থাকিলে কখনই এরূপ ঘটিত না; নিশ্চয়ই তাহারা কাহারও ইচ্ছা-পরতন্ত্র হইয়া, এবং রাজাদিষ্ট ভৃত্যের ন্যায় বলাকৃষ্ট হইয়া তোমার মত-বিরুদ্ধ সর্ব্বানর্থের হেতুভূত পাপকর্ম্মে প্রবৃত্ত হয়। যে কারণে মানব কর্ম্মসম্বন্ধে এইরূপে স্বকীয় স্বাধীনতা-ভ্রষ্ট হয়, যাহার প্রতাপে অনিচ্ছাতেও পাপ-প্রবৃত্ত হইয়া মানব স্বকীয় সর্ব্বনাশ সংসাধিত করে, আমাকে বিশেষরূপে

তাহার পরিচয় প্রদান কর। তাহার বৃত্তান্ত পরিজ্ঞাত হইলে আমিও অবধানতা সহকারে তাহার সমুচ্ছেদ সাধনে সমর্থ হইব। "বার্ষ্ণেয়" এই সম্বোধন পদ দ্বারা ইহাই সূচিত হইতেছে যে, নারায়ণ ! তুমি কৃপা সহকারে আমার মাতামহকুলে অবতীর্ণ হইয়াছ। আমি তোমার পরমাত্মীয়, কারণ আমিও বৃষ্ণিবংশীয় মহিলার গর্ভজাত ; সুতরাং আমি কদাপি তোমার উপেক্ষণীয় নহি ॥ ৩৬ ॥

—••—

শ্রীভগবানুবাচ।

কাম এষ ক্রোধ এষ রজোগুণসমুদ্ভবঃ।
মহাশনো মহাপাপ্মা বিদ্ধ্যেনমিহ বৈরিণম্ ॥ ৩৭ ॥

অন্বয়।—শ্রীভগবান্ উবাচ। রজঃ-গুণ-সমুদ্ভবঃ মহাশনঃ (মহৎ অশনং যস্য সঃ দুষ্পূরঃ) মহাপাপ্মা (অত্যুগ্রঃ) এষঃ কামঃ এষঃ ক্রোধঃ ইহ (মোক্ষমার্গে) এনং (কামং) বৈরিণং (শত্রুং) বিদ্ধি (জানীহি) ॥ ৩৭ ॥

প্রতিশব্দ।—শ্রীকৃষ্ণ বলিলেন। রজঃ-গুণ-হইতে-সমুৎপন্ন দুষ্পুর অতি-কঠিন এই কাম এই ক্রোধ মোক্ষপথে কামকে শত্রু জানিবে ॥ ৩৭॥

ব্যাখ্যা। অর্জ্জুনের প্রশ্নোত্তরার্থ শ্রীকৃষ্ণচন্দ্র বলিলেন, রজোগুণ হইতে সমুদ্ভূত কামের তৃপ্তি সংবিধান করা সুকঠিন, কারণ তাহা অতীব উগ্র ; ক্রোধ কামেরই পরিণামস্বরূপ। অতএব এই কামকে মোক্ষ লাভের শত্রু বলিয়া জানিবে ॥ ৩৭ ॥

**শঙ্করাচার্য্য।**—শৃণু ত্বং তং বৈরিণং সর্ব্বানর্থকরং যং ত্বং পৃচ্ছসি, শ্রীভগবানুবাচ। "ঐশ্বর্য্যস্য সমগ্রস্য ধর্ম্মস্য যশসঃ শ্রিয়ঃ। বৈরাগ্যস্যাথ মোক্ষস্য ষণ্ণাং ভগ ইতীঙ্গণা" ঐশ্বর্য্যাদি ষট্কং যস্মিন্ বাসুদেবে নিত্যমপ্রতিবন্ধত্বেন সামগ্র্যেন চ বর্ত্ততে "উৎপত্তিং প্রলয়ঞ্চৈব ভূতানামাগতিং গতিম্। বেত্তি বিদ্যামবিদ্যাঞ্চ স বাচ্যো ভগবানিতি ॥" উৎপত্ত্যাদিবিষয়ঞ্চ বিজ্ঞানং যস্য স বাসুদেবো বাচ্যো ভগবানিতি। কাম ইতি। কাম এষ সর্ব্বলোকবশং কুর্ব্বন্ শত্রুর্যন্নিমিত্তা সর্ব্বানর্থপ্রাপ্তিঃ প্রাণিনাং, স এষ কামঃ প্রতিহতঃ কেনচিৎ ক্রোধত্বেন পরিণমতেঽতঃ ক্রোধোঽপ্যেষ এব রজোগুণোসমুদ্ভবো রজশ্চ তদ্‌গুণশ্চ রজোগুণঃ সমুদ্ভবো যস্য স কামো রজোগুণসমুদ্ভবো রজোগুণস্য বা সমুদ্ভবঃ, কামো হ্যুদ্ভূতো রজঃ প্রবর্ত্তয়ন্ পুরুষং প্রবর্ত্তয়তি তৃষ্ণয়া হ্যহঙ্কারিতঃ ইতি গুণদুঃখিনাং রজঃকার্য্যে সেবাদৌ প্রবৃত্তানাং প্রলাপঃ

শ্রূয়তে। মহাশনো মহদশনমস্যেতি মহাশনোঽতএব মহাপাপ্মা কামেন প্রেরিতো জন্তুঃ পাপং করোতি, অতো বিদ্ধ্যেনং কামমিহ সংসারে বৈরিণম্॥ ৩৭॥

আনন্দগিরি।—সম্প্রতিপ্রতিবচনং প্রস্তৌতি শৃণ্বিতি। তস্য বৈপরীত্যং স্ফোরয়তি সর্ব্বেতি। অপ্রস্তুতং কিমিতি প্রস্তূয়তে তত্রাহ যং ত্বমিতি। ভগবচ্ছব্দার্থং নির্দ্ধারয়িতুং পৌরাণিকং বচনমুদাহরতি ঐশ্বর্য্যস্যেতি। সমগ্রস্যেত্যেতৎ প্রত্যেকং বিশেষণৈঃ সম্বধ্যতে, অথ শব্দস্তথাশব্দপর্য্যায়ঃ সমুচ্চয়ার্থঃ, মোক্ষশব্দেন তদুপায়ো জ্ঞানং বিবক্ষ্যতে। উদাহৃতবচসস্তাৎপর্য্যমাহ ঐশ্বর্য্যাদীতি। স বাচ্যো ভগবানিতি সম্বন্ধঃ। তত্রৈব পৌরাণিকং বাক্যান্তরং পঠতি উৎপত্তিমিতি। ভূতানামিতি প্রত্যেকমুৎপত্ত্যাদিভিঃ সম্বধ্যতে, কারণাথৌ চোৎপত্তিপ্রলয়শব্দৌ ক্রিয়ামাত্রস্য পুরুষান্তরগোচরত্বসম্ভবাদাগতির্গতিশ্চেত্যাগামিন্যৌ সম্পদ্বিপদৌ সূচ্যেতে। বাক্যান্তরস্যাপি তাৎপর্য্যমাহ উৎপত্ত্যাদীতি। বেত্তীত্যুক্তঃ সাক্ষাৎকারো বিজ্ঞানমিত্যুচ্যতে, সমগ্রৈশ্বর্য্যাদিসম্পত্তিসমুচ্চয়ার্থশ্চকারঃ। উক্তলক্ষণো ভগবান্ কিমুক্তবানিতি তদাহ কাম ইতি। কামস্য সর্ব্বলোকশত্রুত্বং বিশদয়তি যন্নিমিত্তেতি। তথাপি কথং তস্যৈব ক্রোধত্বং তদাহ স এষ ইতি। কামক্রোধয়োরেব হেয়ত্বদ্যোতনার্থং কারণং কথয়তি রজোগুণ ইতি। কারণদ্বারা কামাদেরেব হেয়ত্বমুক্ত্বা কার্য্যদ্বারাপি তস্য হেয়ত্বং সূচয়তি রজোগুণস্যেতি। কামস্য পুরুষপ্রবর্ত্তকত্বমেব ন রজোগুণজনকত্বমিত্যাশঙ্ক্যাহ কামো হীতি। তত্রৈবানুভবানুসারিণীং লোকপ্রসিদ্ধিং প্রমাণয়তি তৃষ্ণয়া হীতি। তস্য যোগ্যাযোগ্যবিভাগমন্তরেণ বহুবিষয়ত্বং দর্শয়তি মহাশন ইতি। বহুবিষয়ত্বপ্রযুক্তং কর্ম্ম নির্দ্দিশতি অত ইতি। সর্ব্ববিষয়ত্বেঽপি কুতোঽস্য পাপত্বমিত্যাশঙ্ক্যাহ কামেনেতি। কামস্যোক্তবিশেষণবত্ত্বে ফলিতমাহ অত ইতি॥ ৩৭॥

রামানুজ।—অস্যোদ্ভবাভিভবরূপেণ বর্ত্তমানগুণময়প্রকৃতিসংসৃষ্টস্য প্রারব্ধজ্ঞানযোগস্য রজোগুণসমুদ্ভবঃ। প্রাচীনবাসনাজনিতশব্দাদিবিষয়োঽয়ং কামো মহাশনঃ শত্রুঃ সর্ব্ববিষয়েষ্বেনমাকর্ষতি, এষ এব প্রতিহতগতিঃ প্রতিহতিহেতুভূতচেতনান্ প্রতিক্রোধরূপেণ পরিণতো মহাপাপ্মা পরহিংসাদিষু প্রবর্ত্তয়তি। এনং রজোগুণসমুদ্ভবং সহজং জ্ঞানযোগবিরোধিনং বৈরিণং বিদ্ধি॥ ৩৭॥

হনুমান্।—অস্যপ্রবৃত্তিকারণং শ্রীভগবানুবাচ কাম ইতি। এষ কামঃ ক্রোধশ্চ রজোগুণসমুদ্ভবঃ, মহদশনং যস্য স মহাশনঃ বিষয়সেবানুপরতঃ, অতএব মহাপাপ্মা মহান্ পাপ্মা পাপং যস্মাৎ ভবতি স মহাপাপ্মা এনং কামং ক্রোধমিহ অধিকারিপুরুষাণাং বিষয়ে বৈরিণং বিদ্ধি॥ ৩৭॥

শ্রীধর।—অত্রোত্তরং শ্রীভগবানুবাচ, কাম এষ ক্রোধ এষ ইত্যাদি। যস্ত্বয়া পৃষ্টো হেতুরেষ কাম এব। নমু ক্রোধোঽপি পূর্ব্বং ত্বয়োক্তঃ, "ইন্দ্রিয়স্যেন্দ্রিয়স্যার্থে" ইত্যত্র, সত্যং নাসৌ ততঃ পৃথক্, কিন্তু ক্রোধোঽপ্যেষ কাম এব হি কেনচিৎ প্রতিহতঃ ক্রোধাত্মনা পরিণমতে, পূর্ব্বং পৃথক্ত্বেনোক্তোঽপি ক্রোধঃ কামজ এবেত্যভিপ্রায়েণৈকীকৃত্যোচ্যতে।

রজোগুণাৎ সমুদ্ভবতীতি তথা, অনেন সত্ত্ববৃদ্ধ্যা রজসি ক্ষয়ং নীতে সতি কামো ন জায়ত ইতি সূচিতম্, এনং কামমিহ মোক্ষমার্গে বৈরিণং বিদ্ধি, অয়ঞ্চ বক্ষ্যমাণক্রমেণ হন্তব্য এব, যতো নাসৌ দানেন সন্ধাতুং শক্য ইত্যাহ, মহাশনো মহদশনং যস্য দুষ্পূর ইত্যর্থঃ। ন চ সাম্না সন্ধাতুং শক্যো যতো মহাপাপ্মা অত্যুগ্রঃ॥ ৩৭॥

বলদেব।—তত্রাহ ভগবান্ কাম ইতি। কামঃ প্রাক্তনবাসনাহেতুকঃ শব্দাদিবিষয়-কোঽভিলাষঃ পুরুষং পাপে প্রেরয়তি তদনিচ্ছুমপি সোঽস্য প্রেরকঃ ইত্যর্থঃ। নব্বভিচারাদৌ ক্রোধোঽপি প্রেরকো দৃষ্টঃ। স কো[illegible]ত্যাদৌ ভবতাপি পৃথগুক্ত ইতি চেৎ, সত্যং, ন স তস্মাৎ পৃথক্, [illegible] কাম এব কেনচিচ্চেতনেন প্রতিহতঃ ক্রোধো ভবতি। দুগ্ধমিবাম্লেন যুক্তং দধি। কামজয় এব ক্রোধজয় ইতি ভাবঃ। কীদৃশঃ কাম ইত্যাহ রজোগুণেতি। সত্ত্ববৃদ্ধ্যা রজসি নির্জ্জিতে কামো নির্জ্জিতঃ স্যাদিত্যর্থঃ। ন চাপেক্ষিতপ্রদানেন কামস্য নিবৃত্তিরিত্যাহ মহাশন ইতি। "যং পৃথিব্যাং ব্রীহিযবং হিরণ্যং পশবঃ স্ত্রিয়ঃ। নালমেকস্য তৎসর্ব্বমিতি মত্বা শমং ব্রজেৎ॥" ইতি স্মরণাৎ। ন চ সাম্না ভেদেন বা স বশীভবেদিত্যাহ মহাপাপ্মেতি। যোঽত্যুগ্রো বিবেকজ্ঞানবিলোপেন নিষিদ্ধেঽপি প্রবর্ত্তয়তি। তস্মাদিহ জ্ঞানযোগে এনং বৈরিণং বিদ্ধি, তথা চ দানাদিভিস্ত্রিভিরুপায়ৈঃ সন্ধাতুমশক্যত্বাদ্বক্ষ্যমাণেন দণ্ডেন স হন্তব্য ইতি ভাবঃ। ঈশ্বরঃ কর্ম্মানুরিতঃ পর্জ্জন্যবৎ সর্ব্বত্র প্রেরকঃ। কামস্তু স্বয়মেব পাপ্মাগ্রো ইতি তথোক্তম্॥ ৩৭॥

মধুসূদন।—এবমর্জ্জুনেন পৃষ্টে "অথো খল্বাহুঃ কামময় এবায়ং পুরুষঃ" ইতি "আত্মৈবেদমগ্র আসীদেক এব সোঽকাময়ত জায়া মে স্যাদথ প্রজায়েয়াথ বিত্তং মে স্যাদথ কর্ম্ম কুর্ব্বীয়" ইত্যাদিশ্রুতিসিদ্ধমুত্তরং শ্রীভগবানুবাচ কাম এষ ইতি। যত্ত্বয়া পৃষ্টো হেতুরনাদনর্থমার্গে প্রবর্ত্তকঃ স এষ কাম এব মহান্ শত্রুঃ, যন্নিমিত্তা সর্ব্বানর্থপ্রাপ্তিঃ প্রাণিনাম্। নন্বু ক্রোধোঽপ্যভি-চারাদৌ প্রবর্ত্তকো দৃষ্ট ইত্যত আহ ক্রোধ এষ কাম এব, কেনচিদ্ধেতুনা প্রতিহতঃ ক্রোধত্বেন পরিণমতেঽতঃ ক্রোধোঽপ্যেষঃ কাম এব, এতস্মিন্নেব মহাবৈরিণি নিবারিতে সর্ব্বপুরুষার্থ-প্রাপ্তিরিত্যর্থঃ। তন্নিবারণোপায়জ্ঞানায় তৎকারণমাহ রজোগুণসমুদ্ভবঃ দুঃখপ্রবৃত্তিবলাত্মকো রজোগুণ এব সমুদ্ভবঃ কারণং যস্য, অতঃ কারণানুবিধায়িত্বং কার্য্যস্য সোঽপি তথা, যদ্যপি তমোগুণোঽপি তস্য কারণং, তথাপি দুঃখে প্রবৃত্তৌ চ রজস এব প্রাধান্যাৎ তস্যৈব নির্দ্দেশঃ এতেন সাত্ত্বিক্যা বৃত্ত্যা রজসি ক্ষীণে সোঽপি ক্ষীয়ত ইত্যুক্তম্। অথবা তস্য কথমনর্থমার্গে প্রবর্ত্তকত্বমিত্যত আহ, রজোগুণস্য প্রবৃত্ত্যাদিলক্ষণস্য সমুদ্ভবো যস্মাৎ, কামো হি বিষয়াভি-লাষাত্মকঃ স্বয়মুদ্ভূতো রজঃ প্রবর্ত্তয়ন্ পুরুষং দুঃখাত্মকে কর্ম্মণি প্রবর্ত্তয়তি তেনায়মবশ্যং হন্তব্য ইত্যভিপ্রায়ঃ। নন্বু সাম-দান-ভেদ-দণ্ডাশ্চত্বার উপায়াস্তত্র প্রথমত্রিকস্যাসম্ভবে চ চতুর্থো দণ্ডঃ প্রয়োক্তব্যো ন তু হঠাদেবেত্যাশঙ্ক্য ত্রয়াণামসম্ভবং বক্তুং বিশিনষ্টি মহাশনো মহাপাপ্মেতি। মহদশনমস্যেতি মহাশনঃ "যৎ পৃথিব্যাং ব্রীহিযবং হিরণ্যং পশবঃ স্ত্রিয়ঃ। নালমেকস্য তৎসর্ব্বমিতি মত্বা শমং ব্রজেৎ॥" ইতি স্মৃতেঃ, অতো ন দানেন সন্ধাতুং শক্যঃ, নাপি সাম-ভেদাভ্যাং, যতো মহাপাপ্মাত্যুগ্রঃ, তেন হি বলাৎ প্রেরিতোঽনিষ্টফলমপি জানন্ পাপং করোতি, অতো বিদ্ধি

জানীহি এনং কামমিহ সংসারে বৈরিণম্। তদেতৎ সর্ব্বং বিবৃতং বার্ত্তিককারৈঃ "আত্মৈবেদমগ্র আসীৎ" ইতি শ্রুতিব্যাখ্যানে। "প্রবৃত্তৌ চ নিবৃত্তৌ চ যথোক্তস্যাধিকারিণঃ। স্বাতন্ত্র্যে সতি সংসারস্মৃতৌ কস্মাৎ প্রবর্ত্ততে॥ ১॥ ন তু নিঃশেষবিধ্বস্তসংসারানর্থবর্ত্মনি। নিবৃত্তিলক্ষণে বাচ্যং কেনায়ং প্রের্য্যতেঽবশঃ॥ ২॥ অনর্থপরিপাকত্বমপি জানন্ প্রবর্ত্ততে। পারতন্ত্র্যমৃতে দৃষ্টা প্রবৃত্তির্নেদৃশী কচিৎ॥ ৩॥ তস্মাচ্ছ্রেয়োঽর্থিনঃ পুংসঃ প্রেরকোঽনিষ্টকর্ম্মণি। বক্তব্যস্তন্নিরাসার্থমিত্যর্থো স্যাৎ পরাশ্রুতিঃ॥ ৪॥ অনাপ্তপুরুষার্থোঽয়ং নিঃশেষানর্থসঙ্কুলঃ। ইত্যকাময়তানাপ্তান্ পুমর্থান্ সাধনৈর্জড়ঃ॥ ৫॥ জিহাসতি তথানর্থানবিদ্বানাত্মনি শ্রিতান্। অবিদ্যোদ্ভূতকামঃ সন্নথো খল্বিতি চ শ্রুতিঃ॥৬॥ অকামতঃ ক্রিয়াঃ কাশ্চিৎ দৃশ্যন্তে নেহ কস্যচিৎ। যদ্যদ্ধি কুরুতে জন্তুস্তত্তৎকামস্য চেষ্টিতম্॥ ৭॥ কাম এষ ক্রোধ এষ ইত্যাদিবচনং স্মৃতেঃ। প্রবর্ত্তকো নাপরোঽতঃ কামাদন্যঃ প্রতীয়তে॥ ৮॥" ইতি অকাময়ত ইতি মনুবচনং অন্যৎ স্পষ্টম্॥ ৩৭॥

নীলকণ্ঠ।—অত্রোত্তরং "কামময় এবায়ং পুরুষঃ" ইত্যাদি শ্রুতিসিদ্ধং শ্রীভগবানুবাচ কাম এষ ইতি। এষ প্রসিদ্ধঃ কামঃ, "সোঽকাময়ত জায়া মে স্যাদথ প্রজায়েয় অথ বিত্তং মে স্যাদথ কর্ম্ম কুর্ব্বীয়" ইতি শ্রুতেরিদং মে ভূয়াদিদং মে ভূয়াদিতি তীব্রাভিলাষহেতুভূতশ্চেতসোঽনবস্থিতত্বাপাদকো বৃত্তিবিশেষঃ, স চ চেতোরূপ এব, কামঃ সঙ্কল্প ইত্যুপক্রম্য এতৎ সর্ব্বং মন এব ইত্যুপসংহারাৎ, স এষ কামঃ কেনচিন্নিমিত্তেন প্রতিহতঃ ক্রোধরূপেণ পরিণমতে, অতঃ ক্রোধোঽভিজ্বলনাত্মাপ্যেষ এব, তমেনমিহ শরীরে অন্তঃস্থিতং বৈরিণং বিদ্ধি, কুতো বৈরী? যতঃ রজোগুণসমুদ্ভবঃ রজো রঞ্জনাত্মকঃ প্রাকৃতো গুণঃ তস্য গুণৌ কার্য্যভূতৌ তৃষ্ণাসঙ্গৌ তাবেব উদ্ভবো যস্য সঃ, রজঃকার্য্যত্বাদ্দুঃখৈকফলোঽয়মতো বৈরী। যদ্বা রজোগুণস্য লোভপ্রবৃত্ত্যাদিলক্ষণস্য সমুদ্ভবো যস্মাৎ। নন্বু বিষয়াভিলাষাত্মকঃ কামো বিষয়ার্পণেন শাম্যতি বিষয়স্য দৌর্লভ্যনিশ্চয়ে স্বত এব বা নিবর্ত্ততে, অন্ধ ইব রূপদর্শনাভিলাষাদিত্যাশঙ্ক্যাহ মহাশনো মহাপাপ্মেতি। মহৎ দাতুমপরাণীয়মশনমস্য স তথা। যথোক্তং, "ন জাতু কামঃ কামানামুপভোগেন শাম্যতি। হবিষা কৃষ্ণবর্ত্মেব ভূয় এবাভিবর্দ্ধতে॥" ইতি। "যৎ পৃথিব্যাং ব্রীহিযবং হিরণ্যং পশবঃ স্ত্রিয়ঃ। নালমেকস্য তৎ সর্ব্বমিতি মত্বা শমং ব্রজেৎ।" ইতি। যথা মহাপাপ্মা অত্যুগ্রঃ স হি সহস্রশঃ প্রবোধিতোঽপি ন নিবর্ত্ততে তদ্বদয়মপি দুশ্চিকিৎস্যঃ মহাশনত্বান্নায়ং বৈরী দানসাধ্যঃ, নাপি সামভেদসাধ্যঃ অত্যুগ্রত্বাৎ, অতো হন্তব্য এবেতি॥ ৩৭॥

বিশ্বনাথ।—কাম এষ ইতি। এষ কাম এব বিষয়াভিলাষাত্মকঃ পুরুষং পাপে প্রবর্ত্তয়তি, তেনৈব প্রযুক্তঃ পুরুষঃ পাপং চরতীত্যর্থঃ। এষ কাম এব পৃথকত্বেন দৃশ্যমান এষ প্রত্যক্ষঃ ক্রোধো ভবতি। কাম এব কেনচিৎ প্রতিহতো ভূত্বা ক্রোধাকারেণ পরিণমতীত্যর্থঃ। কামো রজোগুণসমুদ্ভব ইতি। রাজসাৎ কামাদেব তামসঃ ক্রোধো জায়ত ইত্যর্থঃ। কামস্যাভিলষিতপূরণেন নিবৃত্তিঃ স্যাদিতি চেন্নেত্যাহ, মহাশনঃ মহদশনং যস্য সঃ। "যৎ পৃথিব্যাং ব্রীহিযবং হিরণ্যং পশবঃ স্ত্রিয়ঃ। নালং কামস্য তৎসর্ব্বমিতি মত্বা শমং ব্রজেৎ" ইতি স্মৃতেঃ কামস্যা-

পেক্ষিতং পূরয়িতুমশক্যমেব। নন্বু দানেন সন্ধাতুমশক্যশ্চেৎ সামভেদাভ্যাং স স্ববশীকর্ত্তব্যঃ তত্রাহ মহাপাপ্মা অত্যুগ্রঃ॥ ৩৭॥

তাৎপর্য্য।—অর্জ্জুন কর্ত্তৃক পৃষ্ট হইয়া শ্রীভগবান্ নিম্নলিখিত শ্রুতি-সম্মত উত্তর প্রদান করিলেন। শ্রুতি বলিয়াছেন, "সেই পুরুষ কামময়" এবং অন্যত্র, "অগ্রে আত্মাই ছিলেন, তিনি জায়া-কামনা করিলেন; পরে প্রজা, পরে বিত্ত, পরে কর্ম্ম করিবার কামনা করিলেন।" কে বলপুর্ব্বক পাপমার্গে মনুষ্যকে পরিচালিত করে? তুমি যে এই প্রশ্ন করিয়াছ, তাহার উত্তরস্বরূপে বলিতেছি যে, কামই প্রাণিগণের প্রবল শত্রু, তাহারই জন্য সর্ব্বপ্রকার অনর্থ সংঘটিত হয়। ক্রোধকেও অনেক সময়ে প্রাণির সর্ব্বনাশ সাধন-ক্ষম দেখা যায় সত্য; কিন্তু ক্রোধ কামেরই পরিণামমাত্র। কোন কারণে কাম প্রতিহত হইলে, অর্থাৎ অভিলষিত বিষয়লাভে ব্যাঘাত উপস্থিত হইলে, কামই ক্রোধরূপে পরিণত হয়। ইহাদিগকে নিরস্ত করিতে পারিলে সকল পুরুষার্থ প্রাপ্ত হওয়া যায়। কাম দুঃখপ্রবর্ত্তক রজোগুণ হইতে সমুদ্ভুত। কার্য্য কারণেরই অনুবর্ত্তী হইয়া থাকে; দুঃখজনক রজোগুণ সমুৎপন্ন কামও দুঃখজনক। দুঃখপ্রবৃত্তি সম্বন্ধে রজোগুণেরই প্রাধান্য আছে; তজ্জন্য কামকে তমোগুণোদ্ভব না বলিয়া, রজোগুণোদ্ভব রূপে নির্দ্দেশ করা হইয়াছে। সাত্ত্বিকী বৃত্তি দ্বারা রজোগুণের ক্ষয় হইলে কাম ক্ষয়িত হইয়া থাকে। অথবা, কাম কিরূপে প্রাণিকে অনর্থপথে পরিচালিত করে, তাহার আলোচনা করিলেও অন্য সদর্থ নিষ্কাশিত হইতে পারে। যাহার দ্বারা রজোগুণের প্রবৃত্তিসমূহ উদ্ভূত হয়, সেই বিষয়াভিলাষাত্মক কাম, স্বয়ং উদ্ভূত হইয়া রজোগুণকে প্রবর্ত্তিত করে এবং পুরুষকে দুঃখাত্মক কর্ম্মে বিনিযুক্ত করে; সুতরাং এই কাম অবশ্য হন্তব্য। শত্রু-দমনার্থ সাম, দান, ভেদ, দণ্ড এই চারি প্রকার উপায় বিহিত আছে। প্রথম তিনটী অসম্ভব হইলে অথবা নিষ্ফল হইলে, দণ্ডনামক চতুর্থ উপায় প্রযোজ্য। এই কাম-প্রবৃত্তি এতই প্রবল, যে কিছুতেই ইহার তৃপ্তি হয় না; কারণ কামনার উপভোগের দ্বারা কাম প্রবৃত্তি কখনই শান্ত হয় না। ঘৃতদ্বারা অগ্নি অতিশয় বর্দ্ধিত হইয়া থাকে। "বসুন্ধরার যাবতীয় ব্রীহি, যব, স্বর্ণ, পশু ও স্ত্রী লাভ করিয়াও এক কাম প্রবৃত্তির পর্য্যাপ্ত হয় না বুঝিয়া শান্তিকে

অবলম্বন কর।" অতএব এই বিশালোদর কাম কিছুতেই তৃপ্ত হয় না; এবং তাহার অত্যুগ্রতা কিছুতেই নিবারিত হয় না। সুতরাং এরূপ কঠিন স্থলে সাম, দান ও ভেদ প্রয়োগে কোনই ফললাভের সম্ভাবনা নাই। এই সংসারে শত্রুস্বরূপ এই কামকর্ত্তৃক মনুষ্যগণ পাপকার্য্যে সবলে নিযোজিত হয় এবং পাপের অনিষ্টকারিতা জানিয়াও তাহা হইতে নিরস্ত হইতে পারে না। এই সকল প্রসঙ্গ বার্ত্তিককার "আত্মৈবেদমগ্রে আসীৎ" ইত্যাদি শ্রুতির ব্যাখ্যা কালে বিবৃত করিয়াছেন। এই শ্রুতির অর্থ এই তাৎপর্য্যের প্রারম্ভে লিখিত হইয়াছে। বার্ত্তিককারের এতদ্বিষয়ক বচন সমূহ শ্রীমন্মধুসূদন সরস্বতী মহাশয় টীকার শেষে উদ্ধৃত করিয়াছেন ॥ ৩৭ ॥

ধূমেনাব্রিয়তে বহ্নির্যথাদর্শো মলেন চ।
যথোল্বেনাবৃতো গর্ভস্তথা তেনেদমাবৃতম্ ॥ ৩৮ ॥

অন্বয়।—যথা বহ্নিঃ (অগ্নিঃ) ধূমেন আব্রিয়তে (আচ্ছাদ্যতে) যথা আদর্শঃ (দর্পণঃ) মলেন চ (ধূলিপ্রভৃতিনা) যথা গর্ভঃ উল্বেন (জরায়ুণা) আবৃতঃ (পরিবেষ্টিতঃ) তথা তেন (কামেন) ইদম্ (আত্মজ্ঞানম্) আবৃতম্ (আচ্ছাদিতম্) ॥ ৩৮ ॥

প্রতিশব্দ।—যেরূপ অগ্নি ধূমদ্বারা আবৃত যেরূপ দর্পণ মলদ্বারা এবং যেরূপ গর্ভ জরায়ু-দ্বারা সমাচ্ছন্ন সেইরূপ কামদ্বারা এই জ্ঞান আচ্ছাদিত ॥ ৩৮ ॥

ব্যাখ্যা।—ধূমের দ্বারা অগ্নি যেমন আচ্ছাদিত থাকে, মলসঞ্চয়ে দর্পণ যেমন সমাচ্ছন্ন হয় এবং গর্ভ যেমন জরায়ু সংবেষ্টিত থাকে, তদ্রূপ কামের দ্বারা আত্মজ্ঞান সমাবৃত রহিয়াছে ॥ ৩৮ ॥

শঙ্করাচার্য্য।—কথং বৈরীতি দৃষ্টান্তৈঃ প্রত্যায়য়তি ধূমেনেতি। ধূমেন সহজেনাব্রিয়তে বহ্নিঃ প্রকাশাত্মকোঽপ্রকাশকেন, যথা বাদর্শো মলেন চ, যথোল্বেন গর্ভবেষ্টনেন জরায়ুণা আবৃত আচ্ছাদিতো গর্ভস্তথা তেনেদমাবৃতম্ ॥ ৩৮ ॥

**আনন্দগিরি।**—উত্তরশ্লোকমবতারয়তি কথমিতি। অনেক দৃষ্টান্তোপাদানং প্রতিপত্তিসৌকর্য্যার্থম্। সহজস্য ধূমস্য প্রকাশাত্মকবহ্নিং প্রতি আবরকত্বসিদ্ধ্যর্থং বিশিনষ্টি অপ্রকাশাত্মকেনেতি ॥ ৩৮ ॥

**রামানুজ।**—ধূমেনেতি। যথা ধূমেন বহ্নিরাব্রিয়তে যথা চাদর্শো মলেন, যথোল্বেণ গর্ভস্তথা তেন কামেনেদং জন্তুজ্ঞানমাবৃতম্ ॥ ৩৮ ॥

**হনুমান্।**—কথং সর্ব্বৈরিত্যাহ ধূমেনেতি। যথা ধূমেনাব্রিয়তে বিলীয়তে বহ্নির্যথা চাদর্শো দর্পণঃ মলেন চ কালিমাখ্যেন বিধীয়তে, যথা চ উল্বেন জরায়ুদ্বারেণ গর্ভঃ, তথা তেনেদমিতি কামঃ ক্রোধশ্চ বৈরীত্যভিপ্রায়ঃ ॥ ৩৮ ॥

**শ্রীধর।**—কামস্য বৈরিত্বং দর্শয়তি ধূমেনেতি। ধূমেন সহজেন যথা বহ্নিরাব্রিয়তে আচ্ছাদ্যতে, যথা চাদর্শো মলেন আগন্তুকেন, যথা চোল্বেন গর্ভবেষ্টনচর্ম্মণা গর্ভঃ সর্ব্বতো নিরুদ্ধ আবৃতস্তথা প্রকারত্রয়েণাপি তেন কামেনাবৃতমিদম্ ॥ ৩৮ ॥

**বলদেব।**—মৃদুমধ্যতীব্রভাবেন ত্রিবিধস্য কামস্য ধূমমলোল্বেনেতি ক্রমেণ দৃষ্টান্তানাহ ধূমেনেতি। যথা ধূমেনাবৃতোঽপ্যুজ্জ্বলোঽপি বহ্নিরৌষ্ণ্যাদিকং কিঞ্চিৎ করোতি, মলেনাবৃতো দর্পণঃ স্বচ্ছতাতিরোধনাৎ প্রতিবিম্বং ন শক্নোতি গ্রহীতুং, উল্বেন জরায়ুণাবৃতো গর্ভস্তু পাদাদিপ্রসারং ন শক্নোতি কর্ত্তুং, ন চোপলভ্যতে। তথা মৃদুনা কামেনাবৃতং জ্ঞানং কথঞ্চিৎ তত্ত্বার্থং গ্রহীতুং শক্নোতি মধ্যেনাবৃতং ন শক্নোতি। তীব্রেণাবৃতস্তু প্রসর্ত্তুমপি ন শক্নোতি ন চ প্রতীয়ত ইত্যর্থঃ ॥ ৩৮ ॥

**মধুসূদন।**—তস্য মহাপাপ্মত্বেন বৈরিত্বমেব দৃষ্টান্তৈঃ স্পষ্টয়তি ধূমেনেতি। তত্র শরীরারম্ভাৎ প্রাগন্তঃকরণস্যালব্ধবৃত্তিকত্বাৎ সূক্ষ্মঃ কামঃ শরীরারম্ভকেন কর্ম্মণা স্থূলশরীরাবচ্ছিন্নে লব্ধবৃত্তিকেঽন্তঃকরণে কৃতাভিব্যক্তিঃ সন্ স্থূলো ভবতি, স এব বিষয়স্য চিন্ত্যমানাবস্থায়াং পুনরুদ্রিচ্যমানঃ স্থূলতরো ভবতি, স এব পুনর্বিষয়স্য ভুজ্যমানতাবস্থায়ামত্যন্তোদ্রেকং প্রাপ্তঃ স্থূলতমো ভবতি। তত্র প্রথমাবস্থায়াং দৃষ্টান্তঃ যথা ধূমেন সহজেনাপ্রকাশাত্মকেন প্রকাশাত্মকো বহ্নিরাব্রিয়তে। দ্বিতীয়াবস্থায়াং দৃষ্টান্তঃ যথা দর্শো মলেনাসহজেন আদর্শোৎপত্ত্যনন্তরমুদ্রিক্তেন, চকারোঽবান্তরবৈধর্ম্ম্যসূচনার্থঃ, আব্রিয়তে ইতি ক্রিয়ানুকর্ষণার্থশ্চ। তৃতীয়াবস্থায়াং দৃষ্টান্তঃ যথোল্বেন জরায়ুণা গর্ভবেষ্টনচর্ম্মণা অতিস্থূলেন সর্ব্বতো নিরুধ্যাবৃতো গর্ভঃ, তথা প্রকারত্রয়েণাপি তেন কামেনেদমাবৃতম্। অত্র ধূমেনাবৃতোঽপি বহ্নির্দাহাদিলক্ষণং স্বকার্য্যং করোতি, মলেনাবৃতস্ত্বাদর্শঃ প্রতিবিম্বগ্রহণলক্ষণং স্বকার্য্যং ন করোতি, স্বচ্ছতাধর্ম্মমাত্রাতিরোধনাৎ স্বরূপতস্তূপলভ্যত এব, উল্বেনাবৃতস্তু গর্ভো ন হস্তপদাদিপ্রসারণরূপং স্বকার্য্যং করোতি, ন বা স্বরূপত উপলভ্যত ইতি বিশেষঃ ॥ ৩৮ ॥

**নীলকণ্ঠ।**—অস্য বৈরিত্বমেব বিবৃণোতি ধূমেনেত্যাদিনা। উল্বেন গর্ভবেষ্টনেন জরায়ুণা তেন কামেন ইদং বক্ষ্যমাণং জ্ঞানং আবৃতম্, আবরণীয়স্য ত্রৈবিধ্যাৎ তদনুগুণং দৃষ্টান্তত্রয়ং জ্ঞেয়ম্ ॥ ৩৮ ॥

যদিও প্রতি মন্বন্তরে * স্বায়ম্ভুবাদি মনুর আবির্ভাব হয়, তথাপি ইদানীন্তন কালে বৈবস্বত মন্বন্তর বলিয়া, তজ্জনক সূর্য্য এই যোগতত্ত্বের প্রথম উপদেশ পাত্র, ইহাই কীর্ত্তিত হইল। এতদ্বারা ইহাই সপ্রমাণিত হইতেছে যে, এই যোগ নবোদ্ভাবিত বা আধুনিক অনুষ্ঠান নহে; ইহা সৃষ্টির আদিকাল হইতে প্রচলিত রহিয়াছে; সুতরাং ইহার সনাতনত্ব সম্বন্ধে কোনই সন্দেহ নাই। কাহাকেও কোন অপরিজ্ঞাত বিষয়ে উপদেশ প্রদান করিতে হইলে, তদ্বিষয়ের প্রাচীনত্ব, স্থায়িত্ব ও মহত্ত্বাদি বিষয়ক সমর্থন সূচক প্রমাণ-প্রয়োগ করিলে, সেই বিষয়ে সেই ব্যক্তির ভক্তি ও শ্রদ্ধা সমাকৃষ্ট হইয়া থাকে। এই জন্যই এস্থলে এতৎ প্রসঙ্গের অবতারণা করা হইয়াছে। আরও, এই অক্ষয়-ফল-প্রদ যোগোপদেশের বীজ প্রথমতঃ ক্ষত্রিয়-কুলের আদি-পুরুষ ভগবান্ ভাস্করের হৃদয়ে উপ্ত হইয়াছিল এবং বংশ-পরম্পরা-ক্রমে ইহা ক্ষত্রিয়-কুলে প্রবর্ত্তিত ছিল, জানিতে পারিলে, নিশ্চয়ই অর্জ্জুন তৎসম্বন্ধে অধিকতর শ্রদ্ধাবান্ ও ভক্তিমান্ হইবেন ॥ ১ ॥

এবং পরম্পরাপ্রাপ্তমিমং রাজর্ষয়ো বিদুঃ।
স কালেনেহ মহতা যোগো নষ্টঃ পরন্তপ !॥ ২ ॥

অন্বয়।—এবং (এবং প্রকারেণ) পরম্পরাপ্রাপ্তম্, (পিত্রাদেঃ পুত্রেণ একস্মাৎ অপরেণ ইত্যাকারেণ লব্ধম্) ইমং (যোগং) রাজর্ষয়ঃ (রাজানশ্চ তে ঋষয়শ্চ নিমিপ্রমুখাঃ) বিদুঃ (জানন্তি স্ম) পরন্তপ!

* মন্বন্তর।—মনুষ্যপরিমাণের চারি সহস্র যুগে ব্রহ্মার এক দিন হয়; তাহার নাম কল্প। (৬২৫।৬৩০ পৃষ্ঠায় টিপ্পনি দ্রষ্টব্য) সেই কল্পের মধ্যে চতুর্দ্দশ মনুর আবির্ভাব হয়। এক এক মনুর যতকাল অধিকার থাকে, তাহাকে এক এক মন্বন্তর বলে। সেই মনুগণের নাম অচিরপূর্ব্বে লিখিত হইয়াছে। প্রত্যেক মন্বন্তরে ভগবানের অবতার, ইন্দ্র, দেবগণ, সপ্তর্ষি, মনু, মনুপুত্র, স্বতন্ত্র স্বতন্ত্র হইয়া থাকেন। দেব পরিমাণের একসপ্ততি যুগে এক মন্বন্তর হয়। "মন্বন্তরং মনোঃ কালো যাবৎ পালয়তে প্রজাঃ। একো মনুঃ স কালস্তু মন্বন্তরমিতি শ্রুতম্। তদেকসপ্ততিযুগৈর্দেবানামিহ জায়তে। তৈশ্চতুর্দ্দশভিঃ কল্পো দিনমেকন্তু বেধসঃ ॥"—কালিকাপুরাণ।

( শত্রুতাপন ) ইহ ( লোকে ) স যোগঃ মহতা ( দীর্ঘেণ ) কালেন ( কালাত্যয়েন ) নষ্টঃ ( বিচ্ছিন্নঃ ) ॥ ২ ॥

**প্রতিশব্দ।**—এইরূপ পরম্পরাগত ইহা রাজর্ষিগণ জানিতেন অরিসূদন এই লোকে সেই যোগ সুদীর্ঘ কালে বিচ্ছিন্ন ॥ ২ ॥

**ব্যাখ্যা।**—হে শত্রুতাপন অর্জ্জুন! রাজর্ষিগণ এইরূপ পরম্পরা ক্রমে এই যোগ পরিজ্ঞাত ছিলেন; কিন্তু কালসহকারে ইহলোকে সেই যোগ নষ্ট হইয়া গিয়াছে ॥ ২ ॥

**শঙ্করাচার্য্য।**—এবমিতি। এবং ক্ষত্রিয়পরম্পরাপ্রাপ্তমিমং রাজর্ষয়ো রাজানশ্চ তে ঋষয়শ্চ রাজর্ষয়ো বিদুরিমং যোগং, স যোগঃ কালেনেহ মহতা দীর্ঘেণ নষ্টো বিচ্ছিন্নসম্প্রদায়ঃ সংবৃত্তঃ, হে পরন্তপ! আত্মনো বিপক্ষভূতাঃ পরে উচ্যন্তে, তান্, শৌর্য্যতেজোগর্ভস্তিভির্ভানুরিব তাপয়তীতি পরন্তপঃ শত্রুতাপন ইত্যর্থঃ ॥ ২ ॥

**আনন্দগিরি।**—যথোক্তে যোগে পরম্পরাগতে বিশিষ্টজনসম্মতিমুদাহরতি এবমিতি। তস্য কথং সম্প্রতি বক্তব্যত্বং তত্রাহ স কালেনিতি। পূর্ব্বার্দ্ধং ব্যাকরোতি এবমিত্যাদিনা। ঐশ্বর্য্যসম্পত্তিমত্ত্বং রাজত্বং তেষামেব সূক্ষ্মার্থনিরীক্ষণক্ষমত্বমৃষিত্বমিহেতি ভগবতোঽর্জ্জুনেন সহ ব্যবহারকালো গৃহ্যতে। পরন্তপেতি সম্বোধনং বিভজতে আত্মন ইতি ॥ ২ ॥

**রামানুজ।**—তৃতীয়েঽধ্যায়ে প্রকৃতিসংসৃষ্টস্য মুমুক্ষোঃ সহসা জ্ঞানযোগানধিকারাৎ কর্ম্মযোগ এব কার্য্যঃ, জ্ঞানযোগাধিকারিণোঽপ্যকর্তৃত্বানুসন্ধানপূর্ব্বককর্ম্মযোগ এব শ্রেয়ানিতি সহেতুকমুক্তং বিশিষ্টতয়া ব্যপদেশ্যস্য তু বিশেষতঃ কর্ম্মযোগ এব কার্য্য ইতি চোক্তং, চতুর্থ ত্বিদানীমস্যৈব কর্ম্মযোগস্য নিখিলজগদুদ্ধরণায় মন্বন্তরাদাবেবোপদিষ্টতয়া কর্ত্তব্যতাং দৃঢ়য়িত্বান্তর্গত-জ্ঞানতয়াস্যৈব জ্ঞানযোগাকারতাং কর্ম্মযোগস্য প্রদর্শ্য কর্ম্মযোগস্বরূপং তদ্ভেদাঃ কর্ম্মযোগে জ্ঞানাংশস্যৈব প্রাধান্যং প্রোচ্যতে। প্রসঙ্গাচ্চ ভগবদবতারযাথাত্ম্যমুচ্যতে। ভগবানুবাচ ইমমিতি। সোঽয়ং তবোদিতো যোগঃ স কেবলং যুদ্ধপ্রোৎসাহনায় ইদানীমুদিত ইতি ন মন্তব্যঃ, মন্বন্তরাদাবেব নিখিলজগদুদ্ধরণায় পরমপুরুষার্থলক্ষণমোক্ষসাধনতয়েমং যোগমহমেব বিবস্বতে প্রোক্তবান্, বিবস্বাংশ্চ মনবে মনুরিক্ষ্বাকবে। ইত্যেবং সম্প্রদায়পরম্পরাপ্রাপ্তমিমং যোগং পূর্ব্বে রাজর্ষয়ো বিদুঃ। স মহতা কালেন তত্তচ্ছ্রোতৃবুদ্ধিমান্দ্যাদ্বিনষ্টপ্রায়োঽভূৎ ॥১।২॥

**হনুমান্।**—এবমিতি। এবং ক্ষত্রিয়পরম্পরাপ্রাপ্তং প্রোক্তমিমং রাজর্ষয়ো মনু-প্রভৃতয়ো বিদুর্জানন্তি স যোগো মহতা কালেন নষ্টঃ বিচ্ছিন্নসম্প্রদায়ঃ সংবৃত্তঃ। পরন্তপ! পরাংস্তাপয়তীতি পরন্তপ শত্রুন্তপ ॥ ২ ॥

শ্রীধর।—এবমিতি। এবং রাজানশ্চ তে ঋষয়শ্চেতি, অন্যেঽপি রাজর্ষয়ো নিমি-প্রমুখাঃ স্বপিত্রাদিভিরিক্ষ্বাকুপ্রমুখৈঃ প্রোক্তমিমং যোগং বিদুর্জানন্তি স্ম। অদ্যতনানামজ্ঞানে কারণমাহ, হে পরন্তপ শত্রুতাপন! স যোগঃ কালবশাদিহ লোকে নষ্টো বিচ্ছিন্নঃ॥ ২॥

বলদেব।—এবং বিবস্বন্তমারভ্য গুরুশিষ্যপরম্পরয়া প্রাপ্তমিমং যোগং রাজর্ষয়ঃ স্বপিত্রাদিভিরিক্ষ্বাকুপ্রভৃতিভিরুপদিষ্টং, বিদুঃ। ইহ লোকে নষ্টো বিচ্ছিন্নসম্প্রদায়ঃ॥ ২॥

মধুসূদন।—এবমাদিত্যমারভ্য গুরুশিষ্যপরম্পরয়া প্রাপ্তমিমং যোগং রাজানশ্চ তে ঋষয়শ্চেতি রাজর্ষয়ঃ, প্রভুত্বে সতি সূক্ষ্মার্থনিরীক্ষণক্ষমা নিমিপ্রমুখাঃ স্বপিত্রাদিপ্রোক্তং বিদুঃ, তস্মাদনাদিবেদমূলত্বেনানাদিগুরুশিষ্যপরম্পরাপ্রাপ্তত্বেন চ কৃত্রিমত্বশঙ্কানাস্পদত্বান্মহাপ্রভাবোঽয়ং যোগ ইতি শ্রদ্ধাতিশয়ায় স্তূয়তে। স এবং মহাপ্রয়োজনোঽপি যোগঃ কালেন মহতা দীর্ঘেণ ধর্ম্মহ্রাসকরেণ ইহ ইদানীমাবয়োর্ব্যবহারকালে দ্বাপরান্তে দুর্ব্বলানজিতেন্দ্রিয়াননধিকারিণঃ প্রাপ্য কামক্রোধাদিভিরভিভূয়মানো নষ্টঃ বিচ্ছিন্নসম্প্রদায়ো জাতঃ। তং বিনা পুরুষার্থাপ্রাপ্তেঃ, অহো দৌর্ভাগ্যং লোকস্যেতি শোচতি ভগবান্। হে পরন্তপ! পরং কামক্রোধাদিরূপং শত্রুগণং শৌর্য্যেণ বলবত্তা বিবেকেন তপসা চ ভানুরিব তাপয়তীতি পরন্তপঃ শত্রুতাপনো জিতেন্দ্রিয় ইত্যর্থঃ। উর্দ্ধশুদ্ব্যপেক্ষণাদ্ভূতকর্ম্মদর্শনাৎ, তস্মাৎ ত্বং জিতেন্দ্রিয়ত্বাদত্রাধিকারীতি সূচয়তি॥ ২॥

নীলকণ্ঠ।—এবমিতি এবং পরম্পরাপ্রাপ্তং ইক্ষ্বাকুনিমিনাভাগাদিক্রমেণ রাজর্ষয়ঃ জনকাজাতশত্রুকৈকেয়প্রভৃতয়ো রাজানঃ, ঋষয়শ্চ সনকবশিষ্ঠাদ্যাঃ, সূক্ষ্মার্থদর্শিনস্তে রাজান এবং ঋষয় ইতি বা অবিদুঃ জ্ঞাতবন্তঃ (সিজভ্যস্ত বিদিভ্যশ্চেতি লুঙ্ভোর্জুস্) নষ্টঃ অদর্শনং গতঃ॥ ২॥

তাৎপর্য্য।—আদিত্য হইতে আরম্ভ করিয়া গুরু-শিষ্য-ক্রমে নিমি* প্রভৃতি সূক্ষ্ম-দর্শন-ক্ষম রাজর্ষিগণ † স্বপিত্রাদির নিকট হইতে এই পরম যোগ জানিয়া আসিতেছেন। অতএব অনাদি বেদমূলত্ব হেতু, অনন্ত ফলপ্রদায়িত্ব হেতু, অনাদিকাল প্রবর্ত্তিত গুরু-শিষ্য-ক্রমে পরম্পরা প্রাপ্ত, সুতরাং কৃত্রিমতা সম্ভাবনা বিরহ হেতু এই যোগ সাতিশয় প্রভাবশালী। মহাপ্রয়োজনীয় হইলেও, ধর্ম্ম-হ্রাস-কারী সুদীর্ঘ কালাত্যয় হেতু, আমাদের

---

* নিমি।—ইক্ষ্বাকুর পুত্র। নিমি রাজা মহর্ষি বশিষ্ঠ কর্ত্তৃক অভিশপ্ত হইয়া বিদেহত্ব প্রাপ্ত হইয়াছিলেন। (৬৬৬ পৃষ্ঠায় টিপ্পনী দেখুন)।

† রাজর্ষি।—রাজ-সিংহাসনে আসীন হইয়া এবং অতুল সম্পত্তির অধিকারী হইয়াও যিনি নিষ্কাম কার্য্য দ্বারা ঋষিবৎ অনাসক্ত ব্যবহারের পরিচয় প্রদান করেন, তিনিই রাজর্ষি। রাজর্ষি জনক ইহার প্রকৃষ্ট দৃষ্টান্ত (৬৬৬ পৃষ্ঠায় তাৎপর্য্য দ্রষ্টব্য)।

সময়সময়ে এই যোগ বিচ্ছিন্ন হইয়া গিয়াছে। দ্বাপর যুগের অবসানে * লোক সকল দুর্ব্বল ইন্দ্রিয়পরায়ণ ও অনধিকারী হইয়া কামক্রোধাভিভূত ও বিচ্ছিন্ন সম্প্রদায় হইয়াছে, সুতরাং এ সকল বিধেয় কর্ম্মে তাহারা আস্থাহীন ও অধিকারবিহীন হইয়া পড়িয়াছে। পুরুষার্থ প্রাপ্তির সাধনভূত

* দ্বাপর যুগের অবসানে কলিযুগের প্রবৃত্তি হইয়াছে। এই কলিযুগে ধর্ম্মের অভাব নিবন্ধন, মানবেরা ভ্রষ্টমতি ও অধর্ম্মচারী হইবে; সুতরাং বেদবিহিত কর্ম্মকাণ্ডে তাহাদের অধিকার থাকিবে না, ধর্ম্মশাস্ত্রে এই কথাই লিখিত আছে। যথা; "কলৌ তু ধর্ম্মপাদানাং তুর্য্যাংশোঽধর্ম্মহেতুভিঃ। এধমানৈঃ ক্ষীয়মাণো হ্যন্তে সোঽপি বিনঙ্ক্ষ্যতি॥ তস্মিন্ লুব্ধা দুরাচারা নির্দ্দয়া শুষ্কবৈরিণঃ। দুর্ভগা ভূরিতর্ষাশ্চ শূদ্রা দাসোত্তরাঃ প্রজাঃ॥ যস্মাৎ ক্ষুদ্রদৃশো মর্ত্ত্যাঃ ক্ষুদ্রভাগ্যা মহাশনাঃ। কামিনো বিত্তহীনাশ্চ স্বৈরিণ্যশ্চ স্ত্রিয়োঽসতীঃ॥ দস্যূৎকৃষ্টা জনপদা বেদাঃ পাষণ্ডদূষিতাঃ। রাজানশ্চ প্রজাভক্ষ্যাঃ শিশ্নোদরপরা দ্বিজাঃ॥ অব্রতা বটবোঽশৌচা ভিক্ষবশ্চ কুটুম্বিনঃ। তপস্বিনো গ্রামবাসা ন্যাসিনোঽত্যর্থলোলুপাঃ॥ হ্রস্বকায়া মহাহারা ভূর্য্যপত্যা গতহ্রিয়ঃ। শশ্বৎকটুকভাষিণ্যশ্চৌর্য্যমায়োরুসাহসাঃ। পণয়িষ্যন্তি বৈ ক্ষুদ্রাঃ কিরাটাঃ কূটকারিণঃ। অনাপদ্যপি মংস্যন্তে বার্ত্তাং সাধুজুগুপ্সিতাম্॥ পতিং ত্যক্ষ্যন্তি নির্দ্রব্যং ভৃত্যা অপ্যখিলোত্তমম্॥ ভৃত্যং বিপন্নং পতয়ঃ কৌলং গাশ্চাপয়স্বিনীঃ। পিতৄন্ ভ্রাতৄন্ সুহৃদ্‌জ্ঞাতীন্ হিত্বা সৌরতসৌহৃদাঃ। ননান্দৃ-শ্যালসংবাদা দীনাঃ স্ত্রৈণাঃ কলৌ নরাঃ॥ শূদ্রাঃ প্রতিগ্রহীষ্যন্তি তপোবেশোপজীবিনঃ। ধর্ম্মং বক্ষ্যন্ত্যধর্ম্মজ্ঞা অধিরুহ্যোত্তমাসনম্॥ নিত্যমুদ্বিগ্নমনসো দুর্ভিক্ষকরকর্ষিতাঃ। নিরন্নে ভূতলে রাজন্ননাবৃষ্টিভয়াতুরাঃ॥ বাসোঽন্নপানশয়নব্যবায়স্নানভূষণৈঃ। হীনাঃ পিশাচসন্দর্শা ভবিষ্যন্তি কলৌ প্রজাঃ॥ কলৌ কাকিণিকেঽপ্যর্থে বিগ্রহ্য ত্যক্তসৌহৃদাঃ। ত্যক্ষ্যন্তি হি প্রিয়ান্ প্রাণান্ হনিষ্যন্তি স্বকানপি॥ ন রক্ষিষ্যন্তি মনুজাঃ স্থবিরৌ পিতরাবপি। পুত্রান্ ভার্য্যাঞ্চ কুলজাং ক্ষুদ্রাঃ শিশ্নোদরম্ভরাঃ॥ কলৌ ন রাজন্ জগতাং পরং গুরুং ত্রিলোকনাথানতপাদপঙ্কজম্। প্রায়েণ মর্ত্ত্যা ভগবন্তমচ্যুতং যক্ষ্যন্তি পাষণ্ডবিভিন্নচেতসঃ॥ যন্নামধেয়ং ম্রিয়মাণ আতুরঃ পতন্ স্খলন্ বা বিবশো গৃণন্ পুমান্। বিমুক্তকর্ম্মার্গল উত্তমাং গতিং প্রাপ্নোতি যক্ষ্যন্তি ন তং কলৌ জনাঃ॥"—(শ্রীমদ্ভাগবত ১২।৩) অর্থাৎ কলিকালে অধর্ম্ম হেতু ধর্ম্মের তিন পাদ ক্ষয়িত হইয়া এক পাদ মাত্র অবশিষ্ট থাকিবে; কলিশেষে তাহাও ক্ষীয়মাণ হইয়া বিনষ্ট হইবে। তখন লোকেরা লোভী, দুরাচার, নির্দ্দয়, কঠিনহৃদয়, দুর্ভাগ্য, বহু আকাঙ্ক্ষা সমন্বিত হইবে এবং শূদ্র ও অধম জাতি প্রধান হইবে। তৎকালে লোকসকল কামী, বিত্তহীন হইবে এবং স্ত্রীগণ অসতী ও ব্যাভিচারিণী হইবে। জনপদ সমূহ দস্যুময়, বেদ সকল পাষণ্ডগণ কর্ত্তৃক বিনিন্দিত হইবে, রাজারা প্রজাভক্ষক হইবেন, কুটুম্বশালী গৃহস্থেরা ভিক্ষাবৃত্তি অবলম্বন করিবে, তপস্বী বনাশ্রম ত্যাগ করিয়া গ্রামবাসী হইবেন এবং যতিগণ অতিলোভী হইবেন। স্ত্রীগণ ক্ষুদ্র কায়া, বহুভোজিনী, বহুসন্তান প্রসবিনী, নির্লজ্জা, সর্ব্বদা অপ্রিয়বাদিনী, চৌর্য্য ও মায়ায় অতি সাহসশালিনী হইবে। সামান্য ধূর্ত্তবুদ্ধি বণিকেরা ক্রয় বিক্রয়ের ব্যবসা করিবে এবং সাধারণে নিরাপদ সময়েও, নিন্দিত ব্যবহারকে উত্তম বলিয়া জ্ঞান করিবে। ভৃত্যেরা সর্ব্বোত্তম প্রভুকে সম্পত্তিহীন দেখিলেই পরিত্যাগ করিবে, প্রভুরা রোগাদি জনিত অক্ষম বংশ-পরম্পরাগত ভৃত্যকে এবং দুগ্ধহীনা গাভীকে ত্যাগ করিবে। পিতা, ভ্রাতা,

এই অমোঘ উপায় ভ্রষ্ট হইয়া মানবকুলের নিরতিশয় শোচনীয় দুর্দ্দশা ও দুর্ভাগ্য সমুপস্থিত হইয়াছে। "পরন্তপ" এই সম্বোধন বাক্যে ইহাই প্রকটিত হইতেছে যে, সূর্য্য যেমন প্রচণ্ড তাপে সকল পদার্থ প্রতপ্ত করেন, তদ্রূপ তুমিও স্বকীয় শৌর্য্য শক্তি বিবেক এবং তপস্যা দ্বারা কামক্রোধাদি দুর্জ্জয় শত্রুকুলকে বিজিত ও নির্জ্জিত করিয়াছ। সুরপুরে সুরসুন্দরী শিরোমণি স্বরূপা উর্ব্বশী অপ্সরার প্রণয় প্রসঙ্গে * অবজ্ঞা প্রদর্শন করিয়া

সুহৃদ, জ্ঞাতি সকলকে পরিত্যাগ করিয়া লোকেরা কেবল ইন্দ্রিয় ভোগের সম্বন্ধ বিশিষ্ট জনগণকেই সুহৃদ্ জ্ঞান করিবে এবং স্ত্রীর ভ্রাতা ও ভগিনীর সহিত মন্ত্রণাদি করিবে। শূদ্রেরা তপস্বীর বেশ ধারণ করিয়া প্রতিগ্রহ দ্বারা জীবন পাত করিবে এবং ধর্ম্মজ্ঞানহীন ব্যক্তিরা উচ্চ আসন গ্রহণ করিয়া ধর্ম্ম-ব্যাখ্যা করিবে। লোক সকল দুর্ভিক্ষ ও করভারে প্রপীড়িত অনাবৃষ্টির ভয়ে ব্যাকুল ও সর্ব্বদা উদ্বিগ্নচিত্ত থাকিবে। কলিতে প্রজারা বসন, অন্ন, পান, শয়ন, স্ত্রীসংসর্গ, স্নান এবং ভূষণদ্বারা হীন হইয়া পিশাচের ন্যায় কুৎসিত দর্শন হইবে। কলিতে কুড়িটী কপর্দ্দকের নিমিত্তও বিরোধ করিয়া সৌহৃদ্য ত্যাগ করিয়া, প্রিয়জনকে ত্যাগ করিবে এবং আত্মীয় সংহার করিবে। বৃদ্ধ পিতা মাতাকেও পালন করিবে না এবং ইন্দ্রিয়োদর পরায়ণ হইয়া পুত্র ও কুল-লক্ষ্মী ভার্য্যাকেও ত্যাগ করিবে। পাষণ্ড কর্ত্তৃক ভিন্ন মত বিশিষ্ট হইয়া কলির লোকেরা প্রায় জগতের শ্রেষ্ঠ-গুরু ত্রিলোকনাথ ভগবান্ অচ্যুতের পাদপদ্ম পূজা করিবে না। যাঁহার নাম স্মরণ করিলে, ম্রিয়মাণ, আতুর, পতনোন্মুখ, স্খলিত, বিবশ পুরুষও কর্ম্মবন্ধন বিনির্ম্মুক্ত হইয়া উত্তম গতি লাভ করে, কলির লোকেরা সে নামও করিবে না।" অন্যথা যথা ; "ন বেদাঃ প্রভবন্তত্র স্মৃতীনাং স্মরণং কুতঃ। নানেতিহাসযুক্তানাং নানামার্গপ্রদর্শিনাম্॥ বহুলানাং পুরাণানাং বিনাশো ভবতি বিভো। তদা লোকা ভবিষ্যন্তি ধর্ম্মকর্ম্মবহির্ম্মুখাঃ॥ উচ্ছৃঙ্খলা মদোন্মত্তাঃ পাপকর্ম্মরতাঃ সদা। কামুকা লোলুপাঃ ক্রূরা নিষ্ঠুরা দুর্ম্মুখাঃ শঠাঃ॥ স্বল্পায়ুর্ম্মন্দমতয়ো রোগশোকসমাকুলাঃ। নিঃশ্রীকা নির্ব্বলা নীচা নীচাচারপরায়ণাঃ॥ নীচসংসর্গ-নিরতাঃ পরবিত্তাপহারকাঃ। পরনিন্দা পরদ্রোহপরীবাদপরাঃ খলাঃ॥ পরস্ত্রীহরণে পাপাঃ শঙ্কাভয়বিবর্জ্জিতাঃ। নির্দ্ধনা মলিনা দীনা দরিদ্রাশ্চিররোগিণঃ॥ বিপ্রাঃ শূদ্রসমাচারাঃ সন্ধ্যাবন্দনবর্জ্জিতাঃ। অযাজ্যযাজকা লুব্ধা দুর্ব্বৃত্তাঃ পাপকারিণঃ॥ অসত্যভাষিণো মূর্খা দাম্ভিকা দুষ্প্রপঞ্চকাঃ। কন্যাবিক্রয়িণো ব্রাত্যাস্তপোব্রতপরাঙ্মুখাঃ॥ লোকপ্রতারণার্থায় জপপূজাপরায়ণাঃ। পাষণ্ডাঃ পতিতম্মন্যাঃ শ্রদ্ধাভক্তিবিবর্জ্জিতাঃ॥ কদাহারাঃ কদাচারা ভৃতকাঃ শূদ্রসেবকাঃ। শূদ্রান্নভোজিনঃ ক্রূরা বৃষলীরতিকামুকাঃ॥ দাস্যন্তি ধনলোভেন স্বদারান্ নীচজাতিষু। ব্রাহ্মণ্যচিহ্নমেতাবৎ কেবলং সূত্রধারণম্॥ নৈব পানাদিনিয়মো ভক্ষ্যাভক্ষ্যবিবেচনম্। ধর্ম্মশাস্ত্রে সদানিন্দা সাধুদ্রোহো নিরন্তরম্॥"—মহানির্ব্বাণতন্ত্র ১ম উল্লাস। অর্থাৎ কলিযুগে বেদের প্রভাব নাই, স্মৃতিশাস্ত্রের আলোচনাও নাই। এই কালে নানা ইতিহাস সংবলিত বহুবিধ পথ-প্রদর্শক নানাপ্রকার পুরাণের বিনাশ হইবে ; অতএব লোকেরা ধর্ম্মকর্ম্মবিমুখ হইবে। তাহারা উচ্ছৃঙ্খল, মদোন্মত্ত, সর্ব্বদা পাপকর্ম্ম-রত, কামুক, লোভী, ক্রূর, নিষ্ঠুর, দুর্ম্মুখ, শঠ, অল্পায়ু, মন্দমতি, রোগ-শোকাকুল, শ্রীহীন, দুর্ব্বল, নীচ, ঘৃণিত-আচারপরায়ণ, নীচসংসর্গরত, পরস্বাপহারী, পরনিন্দারত, পরানিষ্টকারী, খলস্বভাব, পরস্ত্রীহরণে পাপের আশঙ্কাবিহীন, নির্দ্ধন, মলিন, দীন, দরিদ্র এবং চিররোগী হইবে। ব্রাহ্মণেরা শূদ্রের ন্যায় আচার-

তুমি স্বকীয় জিতেন্দ্রিয়ত্বের অবিসংবাদিত প্রমাণ প্রদর্শন করিয়াছ। সুতরাং ইন্দ্রিয়বিজয় হেতু তুমি এই যোগের যোগ্যাধিকারী ব্যক্তি ইহাই সূচিত হইতেছে।

পূর্ব্বশ্লোকে, বংশ বিবেচনায় তুমি ইহার যোগ্যপাত্র ও অধিকারী, অতএব এ যোগ তোমার অবলম্বনীয় ইহাই ইঙ্গিতে ব্যক্ত করা হইয়াছে। পদপ্রতিষ্ঠা সম্পন্ন অথচ ঋষিবৎ মহদ্ব্যক্তিগণ ইহার চিরন্তন অনুষ্ঠাতা, তদনুসারেও ইহা তোমার অবলম্বনীয়, কারণ অলৌকিক বিবিধ কর্ম্মানুষ্ঠান হেতু তুমিও বিশিষ্টগণের শিরোভূষণ এবং ইন্দ্রিয় বিজয় বিষয়ে ঋষিদিগেরও বরণীয়। দ্বিতীয় শ্লোকে ইঙ্গিতে এই ভাব বিজ্ঞাপিত হইল॥ ২॥

সম্পন্ন, সন্ধ্যাবন্দনবিরহিত, নীচযাজক, লোভী, দুর্ব্বৃত্ত, পাপকারী, মিথ্যাবাদী, মূর্খ, দাম্ভিক, মন্দকর্ম্ম-রত, কন্যাবিক্রয়ী, পতিত, তপো-ব্রত-পরাঙ্মুখ হইবে। তাহারা লোককে প্রতারিত করিবার অভিপ্রায়ে জপ পূজা করিবে এবং শ্রদ্ধা ও ভক্তি পরিশূন্য হইয়া পাষণ্ড ও পতিততুল্য হইবে। ইহারা কুৎসিতভোজী, কদাচারসম্পন্ন, শূদ্র-সেবক ও শূদ্রপালিত, ক্রূরকর্ম্মা, নীচ জাতীয় স্ত্রীগমনকারী এবং ইন্দ্রিয়-পরায়ণ হইবে। ধনলোভে স্বকীয় স্ত্রীকেও ইহারা নীচ জাতিকে প্রদান করিবে এবং ব্রাহ্মণের চিহ্নস্বরূপে যজ্ঞসূত্র ধারণ করিবে। তাহাদের ভক্ষ্যাভক্ষ্যের কোন বিচার থাকিবে না এবং পানেরও কোন নিয়ম থাকিবে না। তাহারা সর্ব্বদা ধর্ম্মশাস্ত্রের নিন্দাবাদ করিবে এবং সাধু ব্যক্তির বিদ্বেষী হইবে। ইত্যাদি। অধ্যাত্ম রামায়ণাদি অন্যান্য ধর্ম্মগ্রন্থেও কলির এইরূপ বিবরণ আছে।

* অর্জ্জুন অমরপুর গমন করিলে সুরপতি ইন্দ্রের নির্দেশানুসারে একদা উর্ব্বশী প্রভৃতি স্বর্গীয়া নর্ত্তকীগণ ধনঞ্জয়কে বিনোদিত করিবার অভিপ্রায়ে বিবিধ বিলাসলীলা সহকারে নৃত্য করেন। অর্জ্জুন তৎকালে পুনঃপুনঃ উর্ব্বশীর প্রতি দৃষ্টিপাত করায়, ইন্দ্র বিবেচনা করেন যে, তাহার তনয় সেই সুরসুন্দরীর প্রতি আসক্ত হইয়াছেন। এই বিবেচনার বশবর্ত্তী শচীনাথ, উর্ব্বশীকে বিবিধ বিধানে অর্জ্জুনের বিনোদন করিতে আদেশ করেন। অনন্তর সমুচিত সময়ে স্বকীয় সৌন্দর্য্যসার কলেবর সজ্জীভূত করিয়া, মদনোন্মত্তা উর্ব্বশী অভিসারিকা বেশে অর্জ্জুন-সকাশে উপস্থিত হইয়া স্বকীয় বাসনা বিজ্ঞাপিত করিয়া প্রণয়-লীলায় প্রার্থনা করিলে, অর্জ্জুন নিতান্ত সঙ্কুচিতভাবে অবনত মস্তকে তাঁহাকে গুরুপত্নী বলিয়া সম্ভাষণ করিলেন এবং কুন্তী, মাদ্রী ও ইন্দ্রাণীর ন্যায় মাতৃস্থানীয়া বলিয়া অভিপ্রায় প্রকাশ করিলেন। অপমানিতা ও মর্ম্মাহতা উর্ব্বশী তাঁহাকে অভিশাপ প্রদান করিলেন যে, "তোমাকে এই অপরাধে ক্লীবরূপে বিখ্যাত হইয়া নারীমণ্ডলীর মধ্যে নৃত্য করিতে হইবে।" বলা বাহুল্য যে, অজ্ঞাতবাসকালে ক্লীব নর্ত্তক বেশে বিরাট-ভবনে উত্তরার নৃত্য-গুরুরূপে অর্জ্জুনকে এক বৎসর অতিবাহিত করিতে হইয়াছিল।—( মহাভারত বনপর্ব্ব।)

সএবায়ং ময়া তেঽদ্য যোগঃ প্রোক্তঃ পুরাতনঃ।
ভক্তোঽসি মে সখা চেতি রহস্যং হ্যেতদুত্তমম্ ॥ ৩ ॥

অন্বয়।—[ ত্বং ] মে ( মম ) ভক্তঃ সখা চ অসি ইতি ( হেতোঃ ) অয়ং সঃ পুরাতনঃ ( সনাতনঃ ) যোগঃ ( জ্ঞানকর্ম্মরূপঃ ) অদ্য ময়া তে ( তুভ্যং ) এব প্রোক্তঃ হি (যস্মাৎ) এতৎ উত্তমং রহস্যম্ ( অতি-গোপ্যম্ ) ॥ ৩ ॥

প্রতিশব্দ।—[ তুমি ] আমার ভক্ত এবং সখা হও এই জন্য এই সেই প্রাচীন জ্ঞানকর্ম্মযোগ আমার-দ্বারা তোমাকে-ই কথিত-হইল যেহেতু ইহা অতীব গূঢ়তত্ত্ব ॥ ৩ ॥

ব্যাখ্যা।—হে অর্জ্জুন! তুমি আমার ভক্ত এবং সখা; এজন্য সেই পরম্পরাগত প্রাচীন জ্ঞান ও কর্ম্মযোগ-তত্ত্ব তোমার নিকট ব্যক্ত করিলাম। এই যোগ অতিশয় রহস্য-জালে জড়িত ॥ ৩ ॥

শঙ্করাচার্য্য।—দুর্ব্বলান্ অজিতেন্দ্রিয়ান্ প্রাপ্য নষ্টং যোগমিমমুপলভ্য লোকঞ্চা-পুরুষসম্বন্ধিনং, সএবায়মিতি। সএবায়ং ময়া তে তুভ্যমদ্যেদানীং যোগঃ প্রোক্তঃ পুরাতনঃ ভক্তোঽসি মে সখা চাসীতি রহস্যং হি যস্মাদেতদুত্তমং যোগং জ্ঞানমিত্যর্থঃ ॥ ৩ ॥

আনন্দগিরি।—কিমিতি বর্ত্তমানে কালে প্রকৃতো যোগঃ সম্প্রদায়রহিতোঽভূ-দিত্যাশঙ্কাধিকার্য্যভাবাদিত্যাহ দুর্ব্বলানিতি। তদেব দৌর্ব্বল্যং প্রকৃতোপযোগিত্বেন ব্যাকরোতি অজিতেন্দ্রিয়ানিতি। যদ্যপি কামক্রোধাদিপ্রধানান্ পুরুষান্ প্রতিলভ্য কামক্রোধাদিভিরভি-ভূয়মানো যোগো নষ্টো বিচ্ছিন্নসম্প্রদায়ঃ সঞ্জাতস্তথাপি যোগাদৃতে পুরুষার্থো লোকস্য লভ্যতে চেৎ, কিমনেন যোগোপদেশেনেত্যাশঙ্ক্য যথোক্তযোগাভাবে পরমপুরুষার্থাপ্রাপ্তের্মৈবমিত্যাহ লোকঞ্চেতি। পূর্ব্বো যোগো বিচ্ছিন্নসম্প্রদায়োঽধুনা স্বস্থযোগো মদর্থমুচ্যতে ভগবতেত্যাশঙ্ক্যাহ স এবেতি। কস্মাদন্যস্মৈ কস্মৈচিৎ পুরাতনো যোগো নোক্তো ভগবতেত্যাশঙ্ক্যাহ ভক্তোঽসীতি। উক্তমধিকারিণং প্রতি যোগস্য বক্তব্যত্বে হেতুমাহ রহস্যং হীতি। অনাদিবেদমূলত্বাৎ যোগস্য পুরাতনত্বং, ভক্তিশরণবুদ্ধ্যা প্রীতিত্বয়া যুক্তো নিজরূপমবেক্ষ্য ভক্তো বিবক্ষিতঃ, সমানবয়াঃ স্নিগ্ধঃ সহায়ঃ সখেত্যুচ্যতে। এতদিতি কথং যোগো বিশেষ্যতে তত্রাহ জ্ঞানমিতি ॥ ৩ ॥

রামানুজ।—স ইতি। সএবায়মস্খলিতস্বরূপঃ পুরাতনো যোগঃ সখ্যেনাতিমাত্র

ভক্ত্যা চ মমেব প্রপন্নায় তে ময়া প্রোক্তঃ, সপরিকরঃ সবিস্তরমুক্ত ইত্যর্থঃ। মদন্যেন কেনাপি জ্ঞাতুং বক্তুং বা ন শক্যং যত ইদং বেদান্তোদিতমুত্তমং রহস্যং জ্ঞানম্ ॥ ৩ ॥

**হনুমান্**।—স এবায়মিতি। স এব বিচ্ছিন্নসম্প্রদায়ো যোগঃ প্রোক্তঃ পুরাতনঃ তে তব, রহস্যং গুপ্তপ্রকাশ্যং উত্তমং নিরুপমম্ ॥ ৩ ॥

**শ্রীধর**।—স এবায়মিতি। স এবায়ং যোগো হ্রস্ববিচ্ছিন্নে সম্প্রদায়ে সতি পুনশ্চ ময়া তে তুভ্যমুক্তো যতস্ত্বং মম ভক্তোঽসি সখা চ অন্যস্মৈ ময়া নোচ্যতে, যস্মাদেতদুত্তমং রহস্যম্ ॥ ৩ ॥

**বলদেব**।—স ইতি। স এব তদানুপূর্ব্বিকবচনবাচ্যো যোগঃ ময়া ত্বৎসখেনাতিস্নিগ্ধেন তে তুভ্যং মৎসখায়েতি স্নিগ্ধায় প্রোক্তঃ, ত্বং মে ভক্তঃ প্রপন্নঃ সখা চাসীতি হেতোঃ ন ত্বন্যস্মৈ কস্মৈচিৎ। তত্র হেতুঃ রহস্যমিতি, হি যস্মাদুত্তমং রহস্যমিতি গোপ্যমেতৎ ॥ ৩ ॥

**মধুসূদন**।—স ইতি। স এবং পূর্ব্বমুপদিষ্টোঽপ্যধিকার্য্যভাবাদ্বিচ্ছিন্নসম্প্রদায়োঽভূৎ যং বিনা চ পুরুষার্থো ন লভ্যতে, স এবায়ং পুরাতনোঽনাদিপরম্পরাগতো যোগোঽদ্য সম্প্রদায়-বিচ্ছেদকালে ময়াতিস্নিগ্ধেন তে তুভ্যং প্রকর্ষেণোক্তঃ, ন ত্বন্যস্মৈ কস্মৈচিৎ। কস্মাৎ? ভক্তোঽসি মে সখা চেতি ইতিশব্দো হেতৌ। যস্মাৎ ত্বং মম ভক্তঃ শরণাগতত্বে সত্যত্যন্তপ্রীতিমান্ সখা চ সমানবয়াঃ স্নিগ্ধঃ সহায়োঽসি সর্ব্বদা ভবসি, অতস্তুভ্যমুক্ত ইত্যর্থঃ। অন্যস্মৈ কুতো নোচ্যতে? তত্রাহ, হি যস্মাদেতজ্জ্ঞানমুত্তমং রহস্যং অতিগোপ্যম্ ॥ ৩ ॥

**নীলকণ্ঠ**।—স ইতি। অদ্য সম্প্রদায়বিচ্ছেদে সতি ভক্তঃ শরণাগতঃ সখা প্রীতিবিষয়ঃ রহস্যং গোপ্যং অভক্তাদিভ্যো ন দেয়ম্ অন্যথা নির্বীর্য্যা বিদ্যা ভবেদিত্যর্থঃ। তথা চ মন্ত্রবর্ণঃ, "বিদ্যা হ বৈ ব্রাহ্মণমাজগাম গোপায় মা শেবধিষ্টেঽহমস্মি অসূয়কায়ানৃজবেঽযতায় ন মাং ব্রূয়া বীর্য্যবতী চ তথা স্যাম্" ইতি ॥ ৩ ॥

**বিশ্বনাথ**।—স ইতি। ত্বাং প্রত্যেবাস্য প্রোক্তত্বে হেতুঃ, ভক্তো দাসঃ সখা চেতি ভাবদ্বয়ং অন্যস্মৈর্বাচীনং প্রত্যেবাবক্তব্যত্বে হেতুঃ, রহস্যমিতি ॥ ২। ৩ ॥

**তাৎপর্য্য**।—যদিও এই যোগ প্রথমে আমার দ্বারা উপদিষ্ট হইয়া, পুরুষপরম্পরা ক্রমে সুচারুরূপে চলিয়া আসিতেছিল, তথাপি কালসহকারে উপযুক্ত অধিকারীর অভাবে এবং মানব-কুলের পাপ-প্রবৃত্তির প্রাবল্যে ক্রমশঃ বিচ্ছিন্ন সম্প্রদায় হইয়া নষ্ট-প্রায় হইয়াছে। কিন্তু যাঁহারা পুরুষার্থ-কামী, তাঁহাদিগের পক্ষে এতদ্ব্যতীত উপায়ান্তর নাই; কারণ এই যোগ পুরুষার্থ সাধনের একমাত্র অমোঘ উপায়। সেই অনাদি কাল-প্রবর্ত্তিত পরম-যোগ-তত্ত্ব অদ্য, এই সম্প্রদায়-বিচ্ছেদ কালে, আমি স্নেহাতিষিক্ত হৃদয় হইয়া, তোমার নিকট পরিব্যক্ত করিলাম। তুমি আমার পরম ভক্ত,

আমাতে একান্ত অনুরক্ত, বিপদ ও সম্পদে আমারই অনুগত এবং সর্ব্বতোভাবে আমার শরণাগত। আর তুমি আমার অকৃত্রিম সখা, আমার সমবয়স্ক, আমার সহিত সমানাকার, সর্ব্বদা আমার স্নেহময় সহায় এবং আমার নিত্য সহচর। তোমাকে যথাযোগ্য পাত্র বিবেচনায়, এই পরম তত্ত্বের দ্বার অদ্য প্রীতিপূর্ণ হৃদয়ে তোমার নিকট উদ্ঘাটন করিলাম। এই যোগ এতই গূঢ় ও এতই রহস্য-জালে সমাচ্ছন্ন যে, প্রকৃষ্ট পাত্র ও সুযোগ্য অধিকারী ব্যতীত আর কাহারও নিকট ইহা ব্যক্ত করা বিধেয় নহে ॥ ৩ ॥

——:(॰):——

অর্জ্জুন উবাচ।

অপরং ভবতো জন্ম পরং জন্ম বিবস্বতঃ।
কথমেতদ্বিজানীয়াং ত্বমাদৌ প্রোক্তবানিতি ॥ ৪ ॥

অন্বয়।—অর্জ্জুন উবাচ। ভবতঃ জন্মঃ অপরং (অল্পকালীনং) বিবস্বতঃ (সূর্য্যস্য) জন্ম পরং (বহুকালীনং) [তস্মাৎ] ত্বম্ আদৌ (সৃষ্টিপ্রারম্ভকালে) ইতি (ইমং যোগং) প্রোক্তবান্ (কথিতবান্) এতৎ কথং বিজানীয়াম্ (জ্ঞাতুং শক্নুয়াম্) ॥ ৪ ॥

প্রতিশব্দ।—তোমার জন্ম পরবর্ত্তী সূর্য্যের জন্ম বহুপূর্ব্ববর্ত্তী [অতএব] তুমি প্রথম-কালে এই-যোগ বলিয়াছিলে ইহা কিরূপে জানিব ॥ ৪ ॥

ব্যাখ্যা।—তোমার আবির্ভাবের বহুকাল পূর্ব্বে সূর্য্য দেব আবির্ভূত হইয়াছেন। তুমি যে এই যোগ-তত্ত্ব প্রথমে সূর্য্যের নিকট পরিব্যক্ত করিয়াছিলে, একথা কিরূপে বুঝিব ; ॥ ৪ ॥

শঙ্করাচার্য্য।—ভগবতা বিপ্রতিষিদ্ধমুক্তমিতি মা ভূৎ কস্যচিদ্ বুদ্ধিরিতি পরিহারার্থং চোদ্যমিব কুর্ব্বন্ অর্জ্জুন উবাচ, অপরমিতি। অপরমর্ব্বাক্ বসুদেবগৃহে ভবতো জন্ম, পরং পূর্ব্বং সর্গাদৌ জন্মোৎপত্তির্বিবস্বত আদিত্যস্য তৎ কথমেতদ্বিজানীয়ামবিরুদ্ধার্থতয়া যস্ত্বমেবাদৌ প্রোক্তবানিমং যোগং স এব ত্বমিদানীং মহ্যং প্রোক্তবানসীতি ॥ ৪ ॥

**আনন্দগিরি।**—ভগবতি লোকস্যানীশ্বরত্বশঙ্কাং নিবর্ত্তয়িতুং চোদ্যমুত্থাপয়তি অপরমিতি। পরিহারার্থং ভগবতো মনুষ্যাদবস্থিতস্যানীশ্বরত্বমুপেত্য তদ্বচনে শঙ্কিত বিপ্রতি-ষেধস্যেতি শেষঃ, ভগবতো নিজরূপমুপেত্য নেদং চোদ্যং, কিন্তু লীলাবিগ্রহং গৃহীত্বেতি বক্তুং চোদ্যমিত্যুক্তম্। এতচ্ছব্দার্থমেব স্ফুটয়তি যত্বমিতি ॥ ৪ ॥

**রামানুজ।**—অস্মিন্ প্রসঙ্গে ভগবদবতারযাথাত্ম্যং যথাবজ্জ্ঞাতুমর্জ্জুন উবাচ, অপর-মিতি। কালসংখ্যয়া অপরমস্মজ্জন্মসমকালং হি ভবতো জন্ম বিবস্বতশ্চ কালসংখ্যয়া পরমষ্টা-বিংশতিচতুর্যুগসংখ্যাসংখ্যাতং ত্বমাদৌ প্রোক্তবানিতি। কথমেতদসম্ভাবনীয়ং বিশেষেণ যথার্থং জানীয়াম্। ননু জন্মান্তরেণাপি বক্তুং শক্যতে জন্মান্তরকৃতস্য মহতাং স্মৃতিশ্চ যুজ্যতে ইতি নাত্র কশ্চিদ্বিরোধঃ, নচাসৌ বক্তারমেনং বসুদেবতনয়ং সর্ব্বেশ্বরং ন জানাতি য এবং বক্ষ্যতি, "পরং ব্রহ্ম পরং ধাম পবিত্রং পরমং ভবান্। পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্॥ আহুস্ত্বামৃষয়ঃ সর্ব্বে দেবর্ষির্নারদস্তথা। অসিতো দেবলো ব্যাসঃ স্বয়ঞ্চৈব ব্রবীষি মে॥" ইতি যুধিষ্ঠিররাজসূয়াদিষু ভীষ্মাদিভ্যশ্চাসকৃৎ শ্রুতং, "কৃষ্ণ এব হি লোকানামুৎপত্তিপ্রভবাপ্যয়ঃ। কৃষ্ণস্য হি কৃতে ভূতমিদং বিশ্বং চরাচরম্॥" ইত্যেবমাদিষু কৃষ্ণস্য হি কৃতে কৃষ্ণস্য শেষভূতং কৃৎস্নং জগদিত্যর্থঃ। অত্রোচ্যতে জানাত্যেবায়ং ভগবন্তং বসুদেবতনয়ং পার্থঃ। জানতো-ঽপ্যজানত ইব পৃচ্ছতোঽয়মাশয়ঃ। নিখিলহেয়প্রত্যনীককল্যাণৈকতানস্য সর্ব্বেশ্বরস্য সর্ব্বজ্ঞস্য সত্যসঙ্কল্পস্য চাবাপ্তসমস্তকামস্য কামকর্ম্মপরবশাদেব মনুষ্যাদি সজাতীয়ং জন্ম, কিমিন্দ্রজালমিব, মিথ্যা কিং বা সত্যং বসত্যত্বে চ কথং জন্মপ্রকারঃ? কিমাত্মকোঽয়ং দেহঃ? কশ্চ জন্ম হেতুঃ? কদাচ জন্ম কিমর্থং বা জন্মেতি পরিহারপ্রকারেণ প্রশ্নার্থো জ্ঞায়তে ॥ ৪ ॥

**হনুমান্।**—এবং শ্রুত্বা অর্জ্জুন উবাচ অপরমিতি। অপরমর্ব্বাচীনং বসুদেবগৃহে ভবতো জন্ম, পরং পূর্ব্বং বিবস্বত আদিত্যস্য জন্ম স্বর্গদৈবতঃ কথমেতদ্বিজানীয়াং ত্বমাদৌ বিবস্বতে প্রোক্তবানিতি ॥ ৪ ॥

**শ্রীধর।**—ভগবতো বিবস্বন্তং প্রতি যোগোপদেশাসম্ভবং পশ্যন্নর্জ্জুন উবাচ অপরমিতি। অপরং অর্ব্বাচীনং তব জন্ম পরং প্রাক্কালীনং বিবস্বতো জন্ম তস্মাৎ তবাধুনাতনত্বাচ্চিরন্তনায় বিবস্বতে ত্বমাদৌ যোগং প্রোক্তবানিত্যেতৎ কথমহং জানীয়াং জ্ঞাতুং শক্নুয়াম্ ॥ ৪ ॥

**বলদেব**—কৃষ্ণস্য সনাতনত্বে সার্ব্বজ্ঞে চ শঙ্কমানানন্যজ্জ্ঞান্ নিরাকর্ত্তুমর্জ্জুন উবাচ অপরমিতি। অপরমর্ব্বাচীনং পরং পরাচীনং তস্মাদাধুনিকস্ত্বং প্রাচীনায় বিবস্বতে যোগমুক্তবানিত্যেতৎ কথমহং বিজানীয়াং প্রতীয়াম্? অয়মর্থঃ ন খলু সর্ব্বেশ্বরত্বেন কৃষ্ণমর্জ্জুনো ন বেত্তি তস্য নরাখ্যতদবতারত্বেন তাদ্রূপ্যাৎ, "পরং ব্রহ্ম পরং ধাম" ইত্যাদি তদুক্তেশ্চ। কিন্তু দেবক্যাং জাতত্বেন মনুষ্যভাবেন চাতুদিতাং তৎসনাতনত্বতৎ-সার্ব্বজ্ঞবিষয়ামজ্ঞশঙ্কামপাকর্ত্তুমপরমিত্যাদি পৃচ্ছতি। সর্ব্বেশ্বরঃ স যথা স্বতত্ত্বং বেত্তি ন

তথাপ্যজ্ঞঃ। ততস্তন্মুখাদেব তজ্জন্মাদিপ্রকাশনীয়ং লোকমঙ্গলায়, তদর্থং স্বমহিমানং প্রবদন্ বিকত্থনতয়া স নাক্ষেপ্যঃ, কিন্তু স্তবনীয় এব কৃপালুতয়া। তচ্চ মনুষ্যাকৃতিপরব্রহ্মণস্তব রূপং জন্মাদি চ লোকবিলক্ষণং কিংবিধং কিমর্থকং কিংকালকমিতি বিজ্ঞাপ্যজ্ঞবৎ প্রশ্নো-হয়মজ্ঞশঙ্কানিরাসকপ্রতিবচনার্থঃ ॥ ৪ ॥

মধুসূদন।—যা ভগবতি বাসুদেবে মনুষ্যত্বেনাসর্ব্বজ্ঞত্বানিত্যত্বাশঙ্কা মূর্খাণাং তামপনেতুমনুবদন্ অর্জ্জুন আশঙ্কতে অর্জ্জুন উবাচ, অপরমিতি। অপরমল্পকালীনমিদানীন্তনং বসুদেবগৃহে ভবতো জন্ম শরীরগ্রহণং বিলীনঞ্চ মনুষ্যত্বাৎ, পরং বহুকালীনং সর্গাদিভবং উৎকৃষ্টঞ্চ দেবত্বাৎ বিবস্বতো জন্ম অত্রাত্মনো জন্মাভাবস্য প্রাগ্ব্যুৎপাদিতত্বাদ্দেহাভিপ্রায়েণৈবার্জ্জুনস্য প্রশ্নঃ অতঃ কথমেতদ্বিজানীয়ামবিরুদ্ধার্থতয়া এতচ্ছব্দার্থমেব বৃণোতি ত্বমাদৌ প্রোক্তবানিতি। ত্বমিদানীন্তনো মনুষ্যোহসর্ব্বজ্ঞঃ সর্গাদৌ পূর্ব্বতনায় সর্ব্বজ্ঞায়াদিত্যায় প্রোক্তবানিতি বিরুদ্ধার্থমেতদিতি ভাবঃ। তত্রায়ং নির্গলিতোহর্থঃ এতদ্দেহাবচ্ছিন্নস্য তব দেহান্তরাবচ্ছেদেন বা আদিত্যং প্রত্যুপদেষ্টৃত্বং এতদ্দেহেন বা, নাদ্যঃ জন্মান্তরানুভূতস্যাসর্ব্বজ্ঞেন স্মর্ত্তুমশক্যত্বাৎ, অন্যথা মমাপি জন্মান্তরানুভূতস্মরণপ্রসঙ্গঃ, তব মম চ মনুষ্যত্বেনাসর্ব্বজ্ঞত্বাবিশেষাৎ। তদুক্তমভিযুক্তৈঃ "জন্মান্তরানুভূতঞ্চ ন স্মর্য্যতে" ইতি। নাপি দ্বিতীয়ঃ সর্গাদাবিদানীন্তনস্য দেহস্যাসত্ত্বাৎ তদেবং দেহান্তরেণ সর্গাদৌ সদ্ভাবসম্ভবেহপীদানীন্তনস্মরণানুপপত্তিঃ, অনেন দেহেন স্মরণোপপত্তাবপি সর্গাদৌ সদ্ভাবানুপপত্তিরিত্যসর্ব্বজ্ঞত্বানিত্যত্বাভ্যাং দ্বাবর্জ্জুনস্য পূর্ব্বপক্ষৌ ॥ ৪ ॥

নীলকণ্ঠ।—ভগবদ্দেহস্য বসুদেবাদুৎপত্তিং মন্বানোহর্জ্জুন উবাচ অপরমিতি। অপরং অর্ব্বাকালিকম্ পরং বহুকালিকং বিজানীয়াম্। যদ্যপি শব্দাদয়মর্থো জ্ঞাতঃ, তথাপি বিরুদ্ধার্থস্য বাক্যস্যাবোধকত্বাৎ কথমেতদ্বিজানীয়ামিত্যুক্তং, পদযোজনা স্পষ্টা ॥ ৪ ॥

বিশ্বনাথ।—উক্তমর্থমসম্ভবং মত্বা পৃচ্ছতি অপরমিতি। অপরমিদানীন্তনম্, পরং পুরাতনম্। অতঃ কথমেতৎ প্রত্যেমীতি ভাবঃ ॥ ৪ ॥

তাৎপর্য্য।—ভগবদ্বাক্য শ্রবণ করিয়া অর্জ্জুনের আশঙ্কা উপস্থিত হইল যে, শ্রীকৃষ্ণ আমার সমসাময়িক মনুষ্য, আর ভগবান্ ভাস্কর সৃষ্টির প্রারম্ভ কাল হইতে বিরাজমান। সুতরাং সেই সূর্য্যদেবকে জ্ঞানোপদেশ প্রদান করা শ্রীকৃষ্ণের পক্ষে কখনই সম্ভবপর হইতে পারে না। এই অসঙ্গত উক্তি মীমাংসিত করিবার অভিপ্রায়ে অর্জ্জুন এই প্রশ্নের অবতারণা করিলেন। তুমি ইদানীন্তন কালে, কয়েক বৎসর মাত্র পূর্ব্বে, বসুদেব গৃহে মনুষ্য শরীর পরিগ্রহ করিয়া জন্ম গ্রহণ করিয়াছ; কিন্তু সেই সূর্য্যদেব সৃষ্টি-প্রারম্ভ কাল হইতে দেবদেহে আবির্ভূত হইয়া রহিয়াছেন। আত্মা জন্ম-মরণ-বিরহিত এবং দেহই জন্ম-মরণ-ধর্ম্ম-শীল, একথা পূর্ব্বে ভগবান্ বিবিধ বাক্য দ্বারা প্রতিপাদিত করিয়াছেন। সূর্য্য ও শ্রীকৃষ্ণ এতদুভয়ের

শরীরাবির্ভাব কালের সমতা না থাকায়, অর্জ্জুনের এই আশঙ্কা সমুপস্থিত হইয়াছে। অর্জ্জুনের এই প্রশ্ন সহসা অসঙ্গত বলিয়া প্রতীত হইতে পারে; কেননা ভগবানের পূর্ব্বোপদেশ সমস্ত সাগ্রহে গ্রহণ করিয়া, অধুনা আত্মার অজরত্ব ও অমরত্ব সম্বন্ধে তাঁহার কোন সন্দেহ হওয়া সম্ভব নহে। শরীরের বিনাশ ও জন্ম আছে। শ্রীকৃষ্ণের যে শরীর তৎকালে বর্ত্তমান থাকিয়া সারথিরূপে অর্জ্জুনের রথ-সম্মুখে সমুপস্থিত, তাহা নিতান্ত আধুনিক; এবং সূর্য্যের যে শরীর দেবতারূপে চিরকাল নভঃ-প্রদেশে পরিদৃষ্ট হয়, তাহা অনাদি কাল হইতে বিরাজিত। অতএব এই শ্রীকৃষ্ণের পক্ষে সেই সূর্য্য দেবকে উপদেশ প্রদান নিতান্ত অসম্ভব। এই জন্য এই প্রশ্ন মধ্যে কোন বিরুদ্ধার্থ ঘটে নাই। শ্রীকৃষ্ণ এই দেহেই অথবা দেহান্তরে আদিত্যকে উপদেশ প্রদান করিয়া ছিলেন, তাহাই পরিজ্ঞাত হইবার অভিপ্রায়ে, অর্জ্জুন এই প্রশ্ন উত্থাপিত করিয়াছেন। যদি শ্রীকৃষ্ণ কোন পূর্ব্ব জন্মে, এই কার্য্য সম্পন্ন করিয়া থাকেন, অসর্ব্বজ্ঞ মনুষ্য-শরীর পরিগ্রহ করিয়া, তৎপূর্ব্ব-জন্ম-জনিত ঘটনা স্মরণ করা এক্ষণে তাঁহার অসম্ভব। যদি তাহা সম্ভব হইত, তাহা হইলে আমিও মনুষ্য, আমারও অবশ্য পূর্ব্ব জন্মগত বৃত্তান্ত স্মরণ-পথে সমুদিত হইত। আর যদি এই শরীরেই শ্রীকৃষ্ণ সৃষ্টির প্রারম্ভ কালে সূর্য্যকে উপদেশ প্রদান করিয়া থাকেন, তাহাও সুসঙ্গত নহে; কারণ শ্রীকৃষ্ণের ইদানীন্তন কাল-জাত দেহ সৃষ্টির আরম্ভ কালে বর্ত্তমান থাকা কখনই সম্ভবপর নহে। শরীরান্তর সহকারে সৃষ্টির প্রারম্ভকালে উপদেশ প্রদান সম্ভব হইলেও, বর্ত্তমান কালে তাহার স্মরণ অসম্ভব। আর এই শরীরেই উপদেশ প্রদান সম্ভব হইলেও, সৃষ্টির প্রারম্ভ কালে তাহার সদ্ভাব কখনই সম্ভবপর নহে। অর্জ্জুন এই প্রশ্ন দ্বারা উল্লিখিত দুইটি প্রতিপক্ষ উপস্থিত করিলেন।

শ্রীমধুসূদনের অভিপ্রায়। অর্জ্জুন যে শ্রীকৃষ্ণের সর্ব্বেশ্বরত্ব জানিতেন না, ইহা কখনই সম্ভব নহে। তাঁহারা নর-নারায়ণ ঋষিরূপে অবতীর্ণ হইয়া একত্র বহুবিধ লীলা করিয়াছিলেন; সুতরাং সেই পরব্রহ্মের বৃত্তান্ত তাঁহার অপরিজ্ঞাত থাকা অসঙ্গত। কিন্তু সম্প্রতি যিনি দেবকীর গর্ভে জন্মগ্রহণ করিয়া, মনুষ্যরূপে বিরাজমান, তাঁহার সর্ব্বজ্ঞত্ব ও সনাতনত্ব কিরূপে সঙ্গত হইবে, তদ্বিষয়ে সন্দিহান হইয়া, অর্জ্জুন এই প্রশ্ন করিয়া-

ছেন। সেই সর্ব্বেশ্বর স্বকীয় তত্ত্ব স্বয়ং যেমন জ্ঞাত আছেন, অপর কেহই সেরূপ জ্ঞাত থাকিতে পারেন না। তাঁহার সেই শ্রীমুখ-পঙ্কজ হইতে তদীয় জন্ম ও রূপাদির প্রসঙ্গ শ্রুত হইলে জগতের জীবের প্রভূত কল্যাণ সাধিত হইবে। এই জন্য পরম দয়ালু শ্রীভগবান্ নিজ-মুখে নিজ-মহিমা কীর্ত্তন করিয়া আমাদের অনন্ত স্তবের পাত্র হইয়াছেন। বিজ্ঞ অর্জ্জুনের এই অজ্ঞবৎ প্রশ্ন জীবের পক্ষে পরম মঙ্গলময় হইয়াছে ॥ ৪ ॥

শ্রীভগবানুবাচ।

বহূনি মে ব্যতীতানি জন্মানি তব চার্জ্জুন !।
তান্যহং বেদ সর্ব্বাণি ন ত্বং বেত্থ পরন্তপ ! ॥ ৫ ॥

অন্বয়।—শ্রীভগবান্ উবাচ। পরন্তপ অর্জ্জুন ! মে ( মম ) তব চ বহূনি জন্মানি ব্যতীতানি ( অতিক্রান্তানি ) অহং তানি সর্ব্বাণি বেদ ( জানামি ) ত্বং ( অবিদ্যাপ্রতিবদ্ধজ্ঞানাৎ ন বেত্থ ( জানাসি ) ॥ ৫ ॥

প্রতিশব্দ।—শ্রীভগবান্ বলিলেন। শত্রুতাপন অর্জ্জুন আমার এবং তোমার অনেক জন্ম অতীত-হইয়াছে. আমি সে সকল জানি তুমি জান না ॥ ৫ ॥

ব্যাখ্যা।—হে অরিন্দম অর্জ্জুন ! আমাদের এই জন্মের পূর্ব্বেও অনেকবার জন্ম হইয়া গিয়াছে। আমি তৎ সমস্তের বৃত্তান্ত সম্যক্ অবগত আছি ; কিন্তু তুমি তাহা জান না ॥ ৫ ॥

শঙ্করাচার্য্য।—যা বাসুদেবেহনীশ্বরাসর্ব্বজ্ঞাশঙ্কা মূর্খাণাং, তাং পরিহরন্ শ্রীভগবানুবাচ যদর্থো হ্যর্জ্জুনস্য প্রশ্নঃ, বহূনীতি। বহূনি মে মম ব্যতীতানি অতিক্রান্তানি জন্মানি তব চ, হে অর্জ্জুন ! তান্যহং বেদ জানে সর্ব্বাণি, ন ত্বং বেত্থ ন জানীষে, পরন্তপ ! ধর্ম্মাধর্ম্মাদি প্রতিবদ্ধজ্ঞানশক্তিত্বাৎ; অহং পুনর্নিত্যশুদ্ধবুদ্ধমুক্তসত্যস্বভাবত্বাদনাবরণজ্ঞানশক্তিরিতি বেদাহং, হে পরন্তপ ! ॥ ৫ ॥

আনন্দগিরি।—ভগবতোহজ্ঞানং মনুষ্যত্বশঙ্কাং বারয়িতুং প্রতিবচনমবতারয়তি যা বাসুদেব ইতি। অন্যথা প্রশ্নে কথমাশঙ্কান্তরং পরিহর্ত্তুং ভগবদ্বচনমিত্যাশঙ্ক্য প্রাক্-

বচনয়োরেকার্থত্বমাহ যদর্থো হীতি। যস্ত শঙ্কিতস্ত বিয়োগস্ত পরিহারার্থং তস্ত প্রশ্নস্তমেব পরিহারং বক্তুং ভগবদ্বচনমিত্যর্থঃ। অতীতানেকজন্মবত্বং মমৈব নানাধারণং, কিন্তু সর্ব্বপ্রাণি-সাধারণমিত্যাহ তব চেতি। তানি প্রমাণাভাবান্ন প্রতিভাস্তীত্যাশঙ্ক্যাহ তানীতি। ঈশ্বরস্তানাবৃতজ্ঞানত্বাদিত্যর্থঃ। কিমিতি তর্হি তানি মম ন প্রতীয়ন্তে তবাবৃতজ্ঞানত্বাদিত্যাহ ন ত্বমিতি। পরান্ পরিকল্প্য তৎপরিভবার্থং প্রবৃত্তত্বাৎ তব জ্ঞানাবরণং বিজ্ঞেয়মিত্যাহ পরন্তপেতি। অর্জ্জুনস্ত ভগবতা সহাতীতানেকজন্মবত্ত্বে তুল্যেঽপি জ্ঞানবৈষম্যে হেতুমাহ ধর্ম্মেতি। আদিশব্দেন রাগলোভাদয়ো গৃহ্যন্তে ঈশ্বরস্তাতীতানাগতবর্ত্তমানসর্ব্বার্থবিষয়জ্ঞানত্বে হেতুমাহ অহর্ম্মিতি ॥ ৫ ॥

**রামানুজ।**—পরিহরতি বহূনীতি। অনেন জন্মনঃ সত্যত্বমুক্তং বহূনি মে ব্যতীতানি জন্মানীতি বচনাৎ, তব চেতি দৃষ্টান্তত্বয়োপাদানাচ্চ ॥ ৫ ॥

**হনুমান্।**—আত্মনো নিরীশ্বরতাং মূর্খবুদ্ধিপরিকল্পিতাং পরিহরন্ ভগবানুবাচ বহূনীতি। তান্যহং বেদ বিজানামি অনাবরণজ্ঞানত্বাৎ, ত্বন্তু ন বেত্থ ন জানাসি অবিদ্যা-কামকর্ম্মাবৃতত্বাৎ ॥ ৫ ॥

**শ্রীধর।**—রূপান্তরেণোপদিষ্টবানিত্যভিপ্রায়েণোত্তরং শ্রীভগবানুবাচ বহূনীতি। তান্যহং বেদ বেদ্মি অলুপ্তবিদ্যাশক্তিত্বাৎ, ত্বন্তু ন বেত্থ ন বেৎসি অবিদ্যাবৃতত্বাৎ ॥ ৫ ॥

**বলদেব।**—"এক এবাহমেকোঽপি সন্ বহুধা যোঽবভাতি" ইত্যাদিশ্রুত্যুক্তানি নিত্যসিদ্ধানি বহূনি রূপাণি বৈদূর্য্যবদাত্মনি দধানঃ পুরা রূপান্তরেণ তং প্রত্যুপদিষ্টবান্ ইতি ভাবেনাহ ভগবান্ বহূনীতি। তব চেতি মৎসখত্বাৎ তাবন্তি জন্মানি তবাপ্যভূবন্নিত্যর্থঃ। ন ত্বং বেত্থেতি, ইদানীং ময়ৈবাচিন্ত্যশক্তিনা স্বলীলাসিদ্ধয়ে ত্বজ্জ্ঞানাচ্ছাদনাদিতি ভাবঃ এতেন সার্ব্বজ্ঞ্যং স্বস্ত দর্শিতম্। অত্র ভগবজ্জন্মনাং বাস্তবত্বং বোধ্যং, বহূনীত্যাদি শ্রীমুখোক্তেস্তব চেতি দৃষ্টান্তাচ্চ। ন চ জন্মাখ্যো বিকারঃ, তস্তাগ্রিমব্যাখ্যয়া প্রত্যাখ্যানাৎ ॥ ৫ ॥

**মধুসূদন।**—তত্র সর্ব্বজ্ঞত্বেন প্রথমস্ত পরিহারং জন্মানি লীলাদেহগ্রহণানি লোক-দৃষ্ট্যাভিপ্রায়েণাদিত্যস্যোদয়বত্ত্বো মম বহূনি ব্যতীতানি তব চাজ্ঞানিনঃ কর্ম্মার্জ্জিতানি দেহগ্রহণানি তব চেত্যুপলক্ষণমিতরেষামপি জীবানাং জীবৈক্যাভিপ্রায়েণ বা, হে অর্জ্জুন! শ্লেষেণ অর্জ্জুনবৃক্ষনাম্না সম্বোধয়ন্ আবৃতজ্ঞানত্বং সূচয়তি। তানি জন্মান্যহং সর্ব্বজ্ঞঃ সর্ব্ব-শক্তিরীশ্বরো বেদ জানামি সর্ব্বাণি মদীয়ানি ত্বদীয়াত্মদীয়ানি চ, ন ত্বমজ্ঞো জীবস্তিরোহিত-জ্ঞানশক্তির্বেত্থ ন জানাসি স্বীয়ান্যপি কিং পুনঃ পরকীয়াণি। হে পরন্তপ! পরং শত্রুং ভেদবুদ্ধ্যা পরিকল্প্য তন্ত্বং প্রবৃত্তোঽসীতি বিপরীতদর্শিত্বাৎ ভ্রান্তোঽসীতি সূচয়তি অনেন সম্বোধনদ্বয়েনাবরণবিক্ষেপৌ দ্বাবপ্যজ্ঞানধর্ম্মৌ দর্শিতৌ ॥ ৫ ॥

**নীলকণ্ঠ।**—অনেকজন্মবত্ত্বং সাধয়িতুং স্বস্ত সর্ব্বজ্ঞত্বং তাবদাহ বহূনীতি। স্পষ্টার্থঃ শ্লোকঃ ॥ ৫ ॥

বিশ্বনাথ।—অবতারান্তরেণোপদিষ্টবান্ ইত্যভিপ্রায়েণাহ বহূনীতি। তব চেতি, যদা যদৈব মমাবতারস্তদা মৎপার্ষদত্বাৎ তবাপ্যাবির্ভাবোঽভূদেবেত্যর্থঃ। বেদ বেদ্মি সর্ব্বেশ্বরত্বেন সর্ব্বজ্ঞত্বাৎ। ত্বং ন বেত্থ মদিচ্ছয়ৈব স্বলীলাসিদ্ধ্যর্থং ত্বজ্জ্ঞানাবরণাদিতি ভাবঃ। অতএব হে পরন্তপ! সম্প্রতি কুন্তীপুত্রত্বাভিমানমাত্রেণৈব পরান্ শত্রূংস্তাপয়সি ॥ ৫ ॥

তাৎপর্য্য।—স্বকীয় সর্ব্বজ্ঞত্বের সমর্থন করিয়া শ্রীভগবান্ অর্জ্জুনের উল্লিখিত পূর্ব্বপক্ষ দ্বয়ের প্রথমটির পরিহার করিতেছেন। প্রতিদিন উষা সমাগমে আকাশ পথে আদিত্যকে সমুদিত হইতে দেখিয়া এবং সায়ং-কালে তাঁহার সেই জ্যোতির্ম্ময় কলেবর লোক-লোচনের অন্তরিত হইতে দেখিয়া, মানব তাঁহার উদয়াস্ত অনুমান করে। সেই রূপ লৌকিক দর্শনে আমারও বহুবার আবির্ভাব ও তিরোভাব হইয়াছে। লীলা প্রদর্শনার্থ আমি জগতে পুনঃ পুনঃ বিভিন্ন শরীর পরিগ্রহ করিয়া ভিন্ন ভিন্ন ভাবে জন্ম গ্রহণ করিয়া । তুমি অজ্ঞানাচ্ছন্ন হইলেও, প্রারব্ধ কর্ম্মবশে তোমা-রও বহুবার বহুশরীর ধারণ করিয়া জন্মগ্রহণ হইয়া গিয়াছে। যাবতীয় প্রাণীই এইরূপ জন্ম মরণের অধীন; সুতরাং সকলেই পুনঃ পুনঃ এইরূপ জন্মপরিগ্রহ করিয়াছে ও করিতেছে। হে অর্জ্জুন! এই শ্লেষপূর্ণ সম্বোধন বাক্য দ্বারা ভগবান্ অর্জ্জুন বৃক্ষের সহিত তাঁহার নামের সমতা বিজ্ঞাপিত করিয়া, তিনিও যে বৃক্ষাদি স্থাবর পদার্থের ন্যায় অজ্ঞানাচ্ছন্ন ইহাই ইঙ্গিত করিলেন। শ্রীকৃষ্ণ সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তিসম্পন্ন পরমেশ্বর; এইজন্য তিনি স্বকীয় ও অন্যান্য সকলেরই ভূত জন্মঘটিত বৃত্তান্ত জ্ঞাত আছেন। কিন্তু অর্জ্জুন জ্ঞানশক্তি বিরহিত অজ্ঞ জীব মাত্র; এইজন্য স্বীয় জন্ম বৃত্তান্তই জানেন না, অন্যের জন্ম-বৃত্তান্ত জ্ঞান তাঁহার পক্ষে সুদূর-পরাহত। পরন্তপ শব্দ-দ্বারা এস্থলে ইহাই সূচিত হইতেছে যে, ভেদদৃষ্টি বশতঃ তুমি পর অর্থাৎ শত্রুকে বিপরীত দর্শন হেতু তাহাদিগকে হনন করিতে আসিয়াও ভ্রান্ত হইতেছ। অর্জ্জুন ও পরন্তপ এই দুই সম্বোধন দ্বারা অর্জ্জুনের অজ্ঞানা-চ্ছন্নতা কথিত হইল ॥ ৫ ॥

——:(•):——

অজোঽপি সন্নব্যয়াত্মা ভূতানামীশ্বরোঽপি সন্।
প্রকৃতিং স্বামধিষ্ঠায় সম্ভবাম্যাত্মমায়য়া ॥ ৬ ॥

অন্বয়।—অজঃ (জন্মরহিতঃ) সন্ অপি অব্যয়াত্মা (অবিনশ্বরস্বভাবঃ) ভূতানাং (ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তানাং সর্ব্বেষাং) ঈশ্বরঃ (কর্ম্মাধীনভাববিরহিতঃ) অপি সন্ [অহং] স্বাং প্রকৃতিং (বৈষ্ণবীং মায়াং) অধিষ্ঠায় (বশীকৃত্য) আত্মমায়য়া (স্বেচ্ছয়া) সম্ভবামি (অবতরামি) ॥ ৬ ॥

প্রতিশব্দ—জন্মরহিত হইয়া ও বিনাশ-বিহীন সকল-ভূতের ঈশ্বর-হইয়া [আমি-] স্বকীয় প্রকৃতিকে বশীভূত-করিয়া নিজমায়া-দ্বারা আবির্ভূত হই ॥ ৬ ॥

ব্যাখ্যা।—আমি জন্মমরণবিরহিত হইলেও, স্বকীয় প্রকৃতিকে বশতাপন্ন করিয়া স্বেচ্ছানুসারে নানারূপ শরীর ধারণ করি ॥ ৬ ॥

শঙ্করাচার্য্য।—কথং তর্হি তব নিত্যেশ্বরস্য ধর্ম্মাধর্ম্মাভাবেঽপি জন্ম? ইত্যুচ্যতে অজোঽপীতি। অজোঽপি জন্মরহিতোঽপি সংস্তথাব্যয়াত্মা অক্ষীণজ্ঞানশক্তিস্বভাবোঽপি সন্, তথা ভূতানাং ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তানাং ঈশ্বর ঈশনশীলোঽপি সন্, প্রকৃতিং মায়াং মম বৈষ্ণবীং ত্রিগুণাত্মিকাং, যস্যা বশে সর্ব্বং জগৎ বর্ত্ততে, যয়া মোহিতঃ সন্ স্বমাত্মানং বাসুদেবং ন জানাতি, তাং প্রকৃতিং স্বামধিষ্ঠায় বশীকৃত্য সম্ভবামি দেহবানিব ভবামি জাত ইবাত্মমায়য়া ন পরমার্থতো লোকবৎ ॥ ৬ ॥

আনন্দগিরি।—ঈশ্বরস্য কারণাভাবাৎ জন্মৈবানুক্তমতীতানেকজন্মবত্ত্বং দুরোৎসারিতমিতি শঙ্কতে কথমিতি। বস্তুতো জন্মাভাবেঽপি মায়াবশাজ্জন্ম সম্ভবতীত্যুত্তরমাহ উচ্যত ইতি। পারমার্থিকজন্মাযোগে কারণং পূর্ব্বার্দ্ধেনানূদ্য প্রাতিভাসিকজন্মসম্ভবে কারণমাহ প্রকৃতিমিতি। প্রকৃতিশব্দস্য স্বরূপবিষয়ত্বং প্রত্যাদেষ্টুমাত্মমায়য়েত্যুক্তম্। বস্তুতো জন্মাভাবে কারণানুবাদভাগং বিবৃণোতি অজোঽপীত্যাদিনা। প্রাতিভাসিকজন্মসম্ভবে কারণকথনপরমুত্তরার্দ্ধং বিভজতে প্রকৃতিমিত্যাদিনা। প্রকৃতিশব্দস্য স্বরূপশব্দপর্য্যায়ত্বং বারয়তি মায়ামিতি। তস্যাঃ স্বাতন্ত্র্যং নিরাকৃত্য ভগবদধীনত্বমাহ মমেতি। তস্যাশ্চ অধিকরণদ্বারেণাবচ্ছিন্নত্বং সূচয়তি বৈষ্ণবীমিতি। মায়াশব্দস্যাপি প্রজ্ঞানামসু পাঠাদ্বিজ্ঞানশক্তিবিষয়ত্বমাশঙ্ক্যাহ ত্রিগুণাত্মিকামিতি। তস্যাঃ কার্য্যলিঙ্গকমনুমানং সূচয়তি যস্যা ইতি। জগতো মায়াবশবর্ত্তিত্বমেব স্ফুটয়তি যয়েতি। যথা লোকে কশ্চিজ্জাতো দেহবানালক্ষ্যতে, এবমহমপি মায়াশ্রিতো জাত।

স্ববশয়া সম্ভবামি তেন মায়াময়মীশ্বরস্য জন্মেত্যাহ স্বাং প্রকৃতিমিত্যাদিনা। সম্ভবামি ইত্যাক্তমেব বিভজতে দেহবানিতি। অস্মদাদেরিব তথাপি পারমার্থিকাভিমানো জন্মাদিনি যে সাপি হ্যাশঙ্কা প্রাগুক্তস্বরূপপরিজ্ঞানবত্বাদীশ্বরস্য নৈবমিত্যাহ ন পরমার্থত ইতি। আবৃতজ্ঞানত্বতো লোকস্য জন্মাদিবিষয়ে পরমার্থত্বাভিমানঃ সম্ভবতীত্যাহ লোকবদিতি ॥ ৬ ॥

রামানুজ।—আত্মনোহবতারপ্রকারং দেহযাথাত্ম্যং জন্মহেতুঞ্চাহ অজোহপীতি। অজত্বাব্যয়ত্বসর্বেশ্বরত্বাদিসর্ব্বপারমৈশ্বর্য্যপ্রকারমজহদেব স্বাং প্রকৃতিমধিষ্ঠায়াত্মমায়য়া সম্ভবামি, প্রকৃতিঃ স্বভাবঃ স্বমেব স্বভাবমধিষ্ঠায় স্বেনৈব রূপেণ স্বেচ্ছয়া সম্ভবামীত্যর্থঃ। স্বরূপন্তু "আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ ক্ষয়ং তমস্যবস্থসঃ পরাকর এষোহন্তরাদিত্যে হিরণ্ময়ঃ পুরুষো মনোময়োহমৃতো হিরণ্ময়ঃ। সর্ব্বে নিমেষা জজ্ঞিরে বিদ্যুতঃ পুরুষাদধিভাবরূপঃ, সত্যকামঃ সত্যসঙ্কল্পঃ আকাশাত্মা সর্ব্বকামঃ সর্ব্বগন্ধঃ সর্ব্বরসঃ তমসঃ রজসঃ পরস্তাৎ তত্বাস:" ইত্যাদি শ্রুতিসিদ্ধং আত্মমায়য়া আত্মীয়য়া মায়য়া মায়া বয়ুনং জ্ঞানমিতি জ্ঞানপর্য্যায়োহত্র মায়াশব্দঃ, তথাচাভিযুক্ত-প্রয়োগঃ "মায়য়া সততং বেত্তি প্রাচীনঞ্চ শুভাশুভম্" ইত্যাদি মায়য়া আত্মীয়েন জ্ঞানেনাত্ম-সঙ্কল্পেনেত্যর্থঃ। অতোহপহতপাপ্মত্বাদি সমস্ত-কল্যাণগুণাত্মকত্বং সর্ব্বমৈশ্বর্য্যস্বভাবমজহদেব স্বমেব রূপং দেবমনুষ্যাদিসজাতীয়সংস্থানং কুর্ব্বন্নাত্মসংকল্পেন দেবাদিরূপঃ সম্ভবামি তদিদমাহ। "অজায়মানো বহুধা বিজায়তে" ইতি শ্রুতিঃ, ইতরপুরুষসাধারণং জন্মাকুর্ব্বন্ দেবাদিরূপেণ স্বসঙ্কল্পেনোক্তপ্রক্রিয়য়া জায়ত ইত্যর্থঃ। "বহূনি মে ব্যতীতানি জন্মানি তব চার্জ্জুন। তান্যহং বেদ সর্ব্বাণি, তদাত্মানং সৃজাম্যহং, জন্ম কর্ম্ম চ মে দিব্যমেবং যো বেত্তি তত্ত্বতঃ" ইতি পূর্ব্বাপরাবিরোধাচ্চ ॥ ৬ ॥

হনুমান্।—কথং তর্হি তব নিত্যেশ্বরস্য ধর্ম্মাধর্ম্মাভাবে জন্মেত্যর্জ্জুনস্য প্রশ্নে সতি ভগবান্ অজোহপি জন্মরহিতোহপি সন্ অব্যয়াত্মা অনুপক্ষীণজ্ঞানশক্তিস্বভাবঃ, ভূতানা-মাব্রহ্মস্তম্বপর্য্যন্তানামীশ্বরঃ ঈশনশীলোহপি প্রকৃতিং মম বৈষ্ণবীং মায়াং ত্রিগুণাত্মিকাং যস্যা বশে সর্ব্বং জগদ্বর্ত্ততে, যয়া মোহিতং স্বমাত্মানং বাসুদেবং মাং ন জানাতি তাং প্রকৃতিং স্বামধিষ্ঠায় স্বীকৃত্য ভবামি দেহবানিব জাত ইব চ তথাত্মমায়য়া আত্মনো মায়য়া ন পরমার্থতো লোকবৎ ॥ ৬ ॥

শ্রীধর।—ননু অনাদেস্তব কুতো জন্ম অবিনাশিনশ্চ কথং পুনর্জন্ম যেন "বহূনি মে ব্যতীতানি" ইত্যুচ্যতে ঈশ্বরস্য তব পুণ্যাপাপবিহীনস্য কথং বা জীববজ্জন্মেত্যত আহ অজোহ-পীতি। সত্যমেবং তথাপি অজোহপি জন্মশূন্যোহপি সন্নহং তথাব্যয়াত্মাপি অনশ্বরস্বভাবোহপি সন্, তথা ঈশ্বরোহপি কর্ম্মপারতন্ত্র্যরহিতোহপি সন্ স্বমায়য়া সম্ভবামি সম্যগপ্রচ্যুতজ্ঞান-বলবীর্য্যাদিশক্ত্যৈব ভবামি। ননু তথাপি ষোড়শকলাত্মকলিঙ্গদেহশূন্যস্য চ তব কুতো জন্ম ইত্যত উক্তং স্বাং শুদ্ধসত্ত্বাত্মিকাং প্রকৃতিমধিষ্ঠায় স্বীকৃত্য বিশুদ্ধোর্জ্জিতসত্ত্বমূর্ত্ত্যা স্বেচ্ছয়াবতরামীত্যর্থঃ ॥ ৬ ॥

বলদেব।—লোকবিলক্ষণতয়া স্বরূপং স্বজন্ম চ বদন্ সনাতনত্বং স্বস্যাহ অজোঽপীতি। অত্র স্বরূপস্বভাবপর্য্যায়ঃ প্রকৃতিশব্দঃ স্বাং প্রকৃতিং স্বং স্বরূপং অধিষ্ঠায়ালম্ব্য সম্ভবামি আবির্ভবামি। "সংসিদ্ধিপ্রকৃতীত্বিমে, স্বরূপঞ্চ স্বভাবশ্চ" ইত্যমরঃ। স্বরূপেণৈব সম্ভবামীতি। এতমর্থং বিবরিতুং বিশিনষ্টি অজোঽপীত্যাদিনা। অপি অবধারণে। অপূর্ব্বদেহযোগো জন্ম তদ্রহিত এব সন্। অব্যয়াত্মাপি সন্ অব্যয়ঃ পরিণামশূন্য আত্মা বুদ্ধ্যাদির্যস্য তাদৃশ এব সন্। আত্মা পুংসীত্যাদ্যুক্তেঃ। ভূতানামীশ্বরোঽপি সন্ সেতরেষাং জীবানাং নিয়ন্তৈব সন্ ইত্যর্থঃ। অজত্বাদিগুণকং যদ্বিভুজ্ঞানসুখঘনং রূপং তেনৈবাবতরামীতি স্বরূপেণৈব সম্ভবামীত্যস্য বিবরণং তাদৃশস্য সর্ব্বরূপস্য রবেরিবাভিব্যক্তিমাত্রমেব জন্মেতি তৎস্বরূপস্য তজ্জন্মনশ্চ লোকবিলক্ষণত্বং তেন সনাতনত্বঞ্চ ব্যক্তম্। কর্ম্মতন্ত্রত্বং নিরস্তম্। শ্রুতিশ্চৈবমাহ "অজায়মানো বহুধা বিজায়তে" ইতি। স্মৃতিশ্চ "প্রত্যক্ষঞ্চ হরের্জন্ম ন বিকারঃ কথঞ্চন" ইত্যাদ্যা। অতএব সূতিকাগৃহে দিব্যায়ুধভূষণস্য দিব্যরূপস্য ষড়ৈশ্বর্য্যসম্পন্নস্য তস্য বীক্ষণং স্মর্য্যতে। প্রয়োজনমাহাত্মমায়য়েতি। ভক্তজীবানুকম্পয়া হেতুনা তদুদ্ধারায়েত্যর্থঃ। "মায়া দম্ভে কৃপায়াঞ্চ" ইতি বিশ্বঃ। আত্মমায়য়া স্বসার্ব্বজ্ঞেন স্বসঙ্কল্পেনেতি কেচিৎ। "মায়া বয়ুনং জ্ঞানঞ্চে"তি নির্ঘণ্টকোষাৎ। লোকঃ খলু রাজাদিঃ পূর্ব্বদেহাদীনি বিহায়াপূর্ব্বদেহাদীনি ভজন্নিয়ন্তুসন্ধিরজো জন্মী ভবতি ইতি তদ্বৈলক্ষণ্যং হরের্জন্মনঃ প্রস্ফুটম্। ভূতানামীশ্বরোঽপি সন্নিত্যনেন লব্ধসিদ্ধয়ো যোগিপ্রভৃতয়োঽপি ব্যাবৃত্তাঃ। সুখচিদ্ঘনো হরির্দেহদেহিভেদেন গুণগুণিভেদেন চ শূন্যোঽপি বিশেষবলাৎ তদ্ভ্রানেন বিদ্বৎ প্রতীতিরাসীদিতি ॥ ৬ ॥

মধুসূদন।—নম্বতীতানেকজন্মবত্ত্বমাত্মনঃ স্মরসি চেৎ, তর্হি জাতিস্মরো জীবত্বং পরজন্মজ্ঞানমপি যোগিনঃ সর্ব্বাত্ম্যাভিমানেন "শাস্ত্রদৃষ্ট্যা তূপদেশো বামদেববৎ" ইতিন্যায়েন সম্ভবতি, তথাচাহ বামদেবো জীবোঽপি, "অহং মনুরভবং সূর্য্যশ্চাহং কক্ষীবানৃষিরস্মি বিপ্র" ইত্যাদি দাশতয্যাং, অতএব ন মুখ্যং সর্ব্বজ্ঞত্বং, তথাচ কথমাদিত্যং সর্ব্বজ্ঞমুপদিষ্টবানসি অনীশ্বরঃ সন্, নহি জীবস্য মুখ্যং সার্ব্বজ্ঞ্যং সম্ভবতি ব্যষ্ট্যুপাধেঃ পরিচ্ছিন্নত্বেন সর্ব্বসম্বন্ধিত্বাভাবাৎ সমষ্ট্যুপাধেরপি বিরাজঃ স্থূলভূতোপাধিত্বেন সূক্ষ্মভূতপরিণামবিষয়ং মায়াপরিণামবিষয়ঞ্চ জ্ঞানং ন সম্ভবতি, এবং সূক্ষ্মভূতোপাধেরপি হিরণ্যগর্ভস্য তৎকারণমায়াপরিণামাকাশাদিসর্গক্রমাদিবিষয়জ্ঞানাভাবঃ সিদ্ধ এব। তস্মাদীশ্বরএব কারণোপাধিত্বাদতীতানাগতবর্ত্তমানসর্ব্বার্থবিষয়জ্ঞানবান্ মুখ্যঃ সর্ব্বজ্ঞঃ, অতীতানাগতবর্ত্তমানবিষয়ং মায়াবৃত্তিত্রয়মেকৈব বা সর্ব্ববিষয়া মায়াবৃত্তিরিত্যন্যৎ, তস্য চ নিত্যেশ্বরস্য সর্ব্বজ্ঞস্য ধর্ম্মাধর্ম্মাদ্যভাবেন জন্মৈবানুপপন্নমতীতানেকজন্মবত্ত্বন্তু দূরোৎসারিতমেব, তথাচ জীবত্বে সার্ব্বজ্ঞ্যানুপপত্তিঃ, ঈশ্বরত্বে চ দেহগ্রহণানুপপত্তিরিতি শঙ্কাদ্বয়ং পরিহরন্ নিত্যত্বপক্ষস্যাপি পরিহারমাহ অজ ইতি। অপূর্ব্বদেহেন্দ্রিয়াদিগ্রহণং জন্ম, পূর্ব্বগৃহীতদেহেন্দ্রিয়াদি বিয়োগো ব্যয়ঃ তদুভয়ং তার্কিকৈঃ প্রেত্যভাব ইত্যুচ্যতে। তদুক্তং "জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ" ইতি, তদুভয়

ধর্ম্মাধর্ম্মবশাত্তবতি, ধর্ম্মাধর্ম্মপরবশস্তু জীবস্য দেহাভিমানিনঃ কর্ম্মাদিকারিত্বাত্তবতি, তত্র যদুচ্যতে সর্ব্বজ্ঞস্যেশ্বরস্য সর্ব্বকারণস্যেদৃগ্দেহগ্রহণং নোপপদ্যতে ইতি, তত্রৈব কথং? যদি তস্য শরীরং স্থূলভূতকার্য্যং স্যাৎ তদা ব্যষ্টিরূপত্বে জাগ্রদবস্থাস্মদাদিতুল্যত্বং, সমষ্টিরূপত্বে চ বিরাড্‌জীবত্বং, তস্য তদুপাধিত্বাৎ। অথ সূক্ষ্মভূতকার্য্যং তদা ব্যষ্টিরূপত্বে স্বপ্নাবস্থাস্মদাদিতুল্যত্বং, সমষ্টিরূপত্বে চ হিরণ্যগর্ভজীবত্বং তস্য তদুপাধিত্বাৎ। তথাচ ভৌতিকং শরীরং জীবানাবিষ্টং পরমেশ্বরস্য ন সম্ভবত্যেবেতি সিদ্ধম্। ন চ জীবাবিষ্টে এতাদৃশে শরীরে তস্য ভূতাবেশবৎ প্রবেশ ইতি বাচ্যং, তচ্ছরীরাবচ্ছেদেন তজ্জীবস্য ভোগাভ্যুপগমেঽন্তর্য্যামিরূপেণ সর্ব্বশরীর-প্রবেশস্য বিদ্যমানত্বেন শরীরবিশেষাভ্যুপগমবৈফল্যাৎ। ভোগাভাবে চ জীবশরীরত্বানুপপত্তেঃ, অতো ন ভৌতিকং শরীরমীশ্বরস্যেতি পূর্ব্বার্দ্ধেনাঙ্গীকরোতি। অজোঽপি সন্নব্যয়াত্মা ভূতানামীশ্বরোঽপি সন্নিতি অজোঽপি সন্নিত্যপূর্ব্বদেহগ্রহণং অব্যয়াত্মাপি সন্নিতি পূর্ব্বদেহ-বিচ্ছেদং ভূতানাং ভবনধর্ম্মাণাং সর্ব্বেষাং ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তানামীশ্বরোঽপি সন্নিতি ধর্ম্মাধর্ম্মবশত্বং নিবারয়তি, কথং তর্হি দেহগ্রহণমিত্যুত্তরার্দ্ধেনাহ, প্রকৃতিং স্বামধিষ্ঠায় সম্ভবামি, প্রকৃতিং মায়াখ্যাং বিচিত্রানেকশক্তিমঘটমানঘটনাপটীয়সীং স্বাং স্বোপাধিভূতামধিষ্ঠায় চিদাভাসেন বশীকৃত্য সম্ভবামি তৎপরিণামবিশেষৈরেব দেহবানিব জাতইব চ ভবামি। অনাদিমায়ৈব মদুপাধিভূতা যাবৎকালস্থায়িত্বেন চ নিত্যা জগৎকারণত্বসম্পাদিকা মদিচ্ছয়ৈব প্রবর্ত্তমানা বিশুদ্ধসত্ত্বময়ত্বেন মম মূর্ত্তিস্তদ্বিশিষ্টস্য চাজত্বমব্যয়ত্বমীশ্বরত্বঞ্চোপপন্নম্। অতোঽনেন নিত্যেনৈব দেহেন বিবস্বতশ্চ মমশ্চ প্রতীমং যোগমুপদিষ্টবানহমিত্যুপপন্নম্। তথাচ শ্রুতিঃ, "আকাশশরীরং ব্রহ্মেতি আকাশোঽত্রাব্যাকৃতং আকাশ এব তদোতঞ্চ প্রোতঞ্চ" ইত্যাদৌ তথা দর্শনাৎ, "আকাশস্তল্লিঙ্গাৎ" ইতি (তদেযোগাদিতি) ন্যায়াচ্চ। তর্হি ভৌতিকবিগ্রহাভাবাত্তদ্ধর্ম্মমনুষ্যত্বাদি-প্রতীতিঃ কথমিতি চেৎ তত্রাহ আত্মমায়য়েতি। মন্মায়য়ৈব ময়ি মনুষ্যত্বাদিপ্রতীতির্লোকানু-গ্রহায়, ন তু বস্তুবৃত্ত্যেতিভাবঃ। তথাচোক্তং মোক্ষধর্ম্মে, "মায়া হ্যেষা ময়া সৃষ্টা যন্মাং পশ্যসি নারদ। সর্ব্বভূতগুণৈর্যুক্তং ন তু মাং দ্রষ্টুমর্হসি" ইতি সর্ব্বভূতগুণৈর্যুক্তং কারণোপাধিং মাং চর্ম্মচক্ষুষা দ্রষ্টুং নার্হসীত্যর্থঃ। উক্তঞ্চ ভগবতা ভাষ্যকারেণ, "স চ ভগবান্ জ্ঞানৈশ্বর্য্যশক্তি-বলবীর্য্যতেজোভিঃ সদাসম্পন্নস্ত্রিগুণাত্মিকাং বৈষ্ণবীং স্বাং মায়াং প্রকৃতিং বশীকৃত্যাজোঽব্যয়ো ভূতানামীশ্বরো নিত্যশুদ্ধবুদ্ধমুক্তস্বভাবোঽপি সন্ স্বমায়য়া দেহবানিব জাতইব চ লোকানুগ্রহং কুর্ব্বন্ লক্ষ্যতে স্বপ্রয়োজনাভাবেঽপি ভূতানুজিঘৃক্ষয়া" ইতি। ব্যাখ্যাতৃভিশ্চোক্তং স্বেচ্ছাবিনি-র্ম্মিতেন মায়াময়েন দিব্যেন রূপেণ সম্বভূবেতি নিত্যো যঃ কারণোপাধির্মায়াখ্যোঽনেকশক্তিমান্ সএব ভগবদ্দেহ ইতি ভাষ্যকৃতাং মতম্। অন্যেতু পরমেশ্বরে দেহদেহিভাবং ন মন্যন্তে, কিন্তু যশ্চ নিত্যো বিভুঃ সচ্চিদানন্দঘনো ভগবান্ বাসুদেবঃ পরিপূর্ণো নির্গুণঃ পরমাত্মা সএব তদ্বি-গ্রহো নান্যঃ কশ্চিদ্ভৌতিকো মায়িকোবেতি। অস্মিন্ পক্ষে যোজনা আকাশবৎ সর্ব্বগতশ্চ নিত্যঃ "অবিনাশী বা অরেঽয়মাত্মাঽনুচ্ছিত্তিধর্ম্মা" ইত্যাদি শ্রুতেঃ, অসতশ্চ সত্তোঽনুপপত্তেঃ, নাত্মা শ্রুতের্নিত্যত্বাচ্চ তাভ্যঃ ইত্যাদি ন্যায়াচ্চ, বস্তুগত্যা জন্মনাশরহিতঃ সর্ব্বভাসকঃ সর্ব্ব-

কারণমায়াধিষ্ঠানত্বেন সর্ব্বভূতেশ্বরোঽপি সন্নহং প্রকৃতিং স্বভাবং সচ্চিদানন্দঘনৈকরূপং আত্মাং ব্যাবর্ত্তয়তি স্বামিতি। নিজস্বরূপমিত্যর্থঃ। "স ভগবঃ কস্মিন্ প্রতিষ্ঠিতঃ স্বে মহিম্নি" ইতি শ্রুতেঃ, স্বস্বরূপমধিষ্ঠায় স্বরূপাবস্থিত এব সন্ সম্ভবামি দেহদেহিভাবমন্তরেণৈব দেহিবদ্ব্যবহরামি,কথং তর্হি অদেহে সচ্চিদানন্দঘনে দেহত্বপ্রতীতিরত আহ আত্মমায়য়েতি। নির্গুণে শুদ্ধে সচ্চিদানন্দরসঘনে ময়ি ভগবতি বাসুদেবে দেহদেহিভাবশূন্যে তদ্রূপেণ প্রতীতির্মায়ামাত্রমিত্যর্থঃ। তদুক্তং "কৃষ্ণমেনমবেহি ত্বমাত্মানমখিলাত্মনাম্। জগদ্ধিতায় সোঽপ্যত্র দেহীবাভাতি মায়য়া" ইতি। "অহো ভাগ্যমহো ভাগ্যং নন্দগোপব্রজৌকসাম্। যন্মিত্রং পরমানন্দং পূর্ণং ব্রহ্ম সনাতনম্" ইতি চ। কেচিত্তু নিত্যস্য নিরবয়বস্য নির্ব্বিকারস্যাপি পরমানন্দস্যাবয়বাবয়বিভাবং বাস্তবমেবেচ্ছন্তি তে নির্যুক্তিকং ব্রুবাণাস্তু নাস্মাভির্ব্বিনিবার্য্যন্তে ইতি ন্যায়েন নাপবাদ্যাঃ। যদি সম্ভবেৎ তথৈবাস্তু কিমতিপল্লবিতেনেত্যুপরম্যতে॥ ৬॥

নীলকণ্ঠ।—কিন্তু হি যোগীনাং সর্ব্বজ্ঞত্বপ্রসিদ্ধেস্ত্বং জাতিস্মরো জীবোঽসীত্যাশঙ্ক্যাহ অজ ইতি। দেহাশ্লিষ্টস্যাজত্বাব্যয়ত্বে "ন ত্বেবাহং জাতু নাসম্" ইত্যত্র সাধিতে, ইহ তু দেহবিশিষ্টস্যৈব তে উচ্যেতে, ঈশ্বরোঽপীত্যনেন দেহাশ্লিষ্টস্যাস্মদাদেরপীশ্বরত্বং "তত্ত্বমস্যহংব্রহ্মাস্মি" ইত্যাদিশ্রুতিসিদ্ধমতো দেহবিশিষ্টস্যৈব অজত্বনিত্যত্বে দৃঢ়ীক্রিয়েতেঽন্যথা অনীশ্বরত্বপ্রসঙ্গাৎ, ন হ্যক্লিত্যাস্তর্য্যামিণঃ পরমেশ্বরস্য হিরণ্যশ্মশ্রুত্বাদিবিশিষ্টো দেহো জন্মব্যয়বানিতি বক্তুং শক্যম্, অকর্ম্মজত্বাৎ, কর্ম্মফলস্য হি পরাকাষ্ঠা হৈরণ্যগর্ভশরীরপ্রাপ্তিঃ, ন চ "পুরুষো হ বৈ নারায়ণোঽকাময়ত অত্যতিষ্ঠেয়ং সর্ব্বাণি ভূতানি অহমেবেদং সর্ব্বং স্যামিতি স এতং পুরুষমেধং পঞ্চরাত্রং যজ্ঞক্রতুমপশ্যৎ" ইত্যাদিনা শতপথে, নারায়ণাখ্যস্য পরমাত্মনঃ "সহস্রশীর্ষা পুরুষঃ সহস্রাক্ষঃ সহস্রপাৎ স ভূমিং বিশ্বতো বৃত্বাত্যতিষ্ঠদ্দশাঙ্গুলম্" ইতি "পাদোঽস্য সর্ব্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি" ইতি চ পুরুষসূক্তপ্রতিপাদ্যস্য সর্ব্বাণি ভূতান্যতিক্রম্য স্থিতস্যেশ্বরস্যাপি শরীরং পঞ্চরাত্রাখ্যকর্ম্মবিশেষফলমিতি শ্রূয়তে ইতি বাচ্যম্, তত্র নারায়ণশব্দেন হিরণ্যগর্ভস্যৈব বিবক্ষিতত্বাৎ, ন হি পরমেশ্বরস্য পূর্ণকামস্য সর্ব্বানতিক্রম্য স্থিতস্য পুনরত্যতিষ্ঠেয়ং সর্ব্বাণি ভূতানীতি কামনা ভবতি। নন্থ পরমেশ্বরেঽপি কামনা দৃষ্টা "সোঽকাময়ত বহুস্যাং প্রজায়েয়েত" ইতি চেৎ শ্রাবণীয়প্রজোদেবানাং প্রিয়োযত আপ্তকামস্য কা স্পৃহেতি শ্রুতেলোকবত্তু লীলাকৈবল্যমিতি ন্যায়াচ্চ নিস্পৃহস্য লীলয়ৈব ব্রহ্মাণ্ডকোটীঃ সৃজতো ভগবতো রাজগোপালস্য কর্ম্মকিঙ্করেণ কর্ম্মণা সার্ব্বাত্ম্যং প্রার্থয়তা সাধ্যমাপাদয়তি, তস্মান্নকর্ম্মফলং ভগবতঃ শরীরম্, অতএব ন ভৌতিকং বিরাট্সূত্রাত্মাতিরিক্তস্য ভৌতিকস্যাভাবাৎ, তস্মাদ্যুক্তং অজোঽপি সন্নিতি। নন্থ তর্হি তচ্ছরীরস্য কিমুপাদানম্? অবিদ্যেতি চেৎ ন পরমেশ্বরে তদভাবাৎ, জীবাবিদ্যা চেৎ ন শুক্তিরজতাদেরিব তুচ্ছত্বাপত্তেঃ,চিন্মাত্রং চেন্ন চিতঃ সাকারাত্বাযোগাৎ,তথাত্বে বা তস্যানিত্যত্বাপত্তেঃ, তস্মাৎ কিমালম্বনোঽয়ং ভগবদ্দেহো দেবকীগর্ভপ্রবেশজননবাল্যকৌমারপৌগণ্ডযৌবনাদিপ্রতীতিবিষয় ইতি চেৎ শৃণু, "প্রকৃতিং স্বামধিষ্ঠায় সম্ভবাম্যাত্মমায়য়া" ইতি, অয়মর্থঃ জীবাত্মানো হি অনাত্মভূতাং প্রকৃতিং তেজোঽবন্নাত্মিকাং পঞ্চভূতাত্মিকাং বা অধিষ্ঠায় সম্ভবন্তি জন্মানি তু

লভন্তে, অহন্তু স্বাং প্রত্যগনন্যাং প্রকৃতিং প্রত্যক্চৈতন্যমেবেত্যর্থঃ, তদেবাধিষ্ঠায় ন তূপাদানান্তরম্, আত্মমায়য়া মায়য়া ভবামি, যথা কশ্চিন্মায়াবী স্বয়ং স্বস্থানাদপ্রচ্যুতস্বভাবোঽপি অদৃশ্যো ভূত্বা স্থূলসূক্ষ্মভূতান্যনুপাদায়ৈব কেবলয়া মায়য়া দ্বিতীয়ং মায়াবিনং স্বসদৃশমেব সূত্রমার্গেণ গগনমারোহন্তং সৃজতি, এবমহং কূটস্থচিন্মাত্রো প্রাহুঃ স্বমায়য়া চিন্ময়মাত্মনঃ শরীরং সৃজামি, তস্য বাল্যাদ্যবস্থাশ্চ সূত্রারোহণবদ্দর্শয়ামি, এতাবাংস্তু বিশেষঃ, লৌকিকমায়াবী মায়ামুপসংহরন্ দ্বিতীয়ং মায়াবিনমপ্যুপসংহরতি, অহন্তু তামনুপসংহরন্ সবিগ্রহমপি নোপসংহরামীতি। এবং হি সতি হিরণ্যশ্মশ্রুত্বাদিলক্ষণবিগ্রহযোগিনশ্চৈতন্যস্য অন্তস্তদ্ধর্ম্মোপদেশাদিত্যাদিন্যায়সিদ্ধং বিশ্বাদ্যুপাদানত্বলক্ষণং সর্ব্বেশ্বরত্বং যুজ্যতে নান্যথেতি, তস্মাৎ সিদ্ধং পরমেশ্বরস্য মায়াময়শরীরং নিত্যমিতি। একেনৈব দেহেন বিবস্বন্তমুপদিশ্য ত্বামপ্যুপদিশামীতি। অন্যত্রাপি, "নিত্যৈব সা জগন্মূর্ত্তিঃ" ইতি সাবধারণং প্রতিজ্ঞায়তে। "দেবানাং কার্য্যসিদ্ধ্যর্থমাবির্ভবতি সা যদা। উৎপন্নেতি তদা লোকে সা নিত্যাপ্যভিধীয়তে"॥ ইতি, নিত্যায়া অপ্যাবির্ভাবাপেক্ষযা সূর্য্যস্যেব বাল্যাদিকম্ উৎপত্ত্যাদ্যুপগম্যতে। ভাষ্যেতু "স্বাং প্রকৃতিং বৈষ্ণবীং ত্রিগুণাত্মিকাং মায়াং অধিষ্ঠায় বশীকৃত্য আত্মমায়য়া সম্ভবামি দেহবান্ জাত ইব আত্মনো মায়য়া ন পরমার্থতো লোকবৎ" ইতি ব্যাখ্যাতম্॥ ৬॥

বিশ্বনাথ।—স্বস্য জন্মপ্রকারমাহ অজোঽপীতি। অজোঽপি জন্মরহিতোঽপি সন্ সম্ভবামি, দেবমনুষ্যতির্য্যগাদিষু আবির্ভবামি। ননু কিমত্র চিত্রং জীবোঽপি বস্তুতোঽজ এব স্থূলদেহনাশান্তরং জাত এব তত্রাত্র অব্যয়াত্মা অনশ্বরশরীরঃ। কিঞ্চ জীবস্য স্বদেহভিন্নস্বস্বরূপেণ অজত্বমেব আবিদ্যকেন দেহসম্বন্ধেনৈব তস্য জন্মবত্ত্বং, মমতু ঈশ্বরত্বাৎ স্বদেহভিন্নস্য অজত্বং জন্মবত্ত্বং ইত্যুভয়মপি স্বরূপসিদ্ধম্। তচ্চ দুর্ঘটত্বাৎ চিত্রং অতর্ক্যমেব। অতঃ পুণ্যপাপাদিমতো জীবস্যেব সদসদ্যোনিষু ন মে জন্মাশক্যমিত্যাহ। ভূতানামীশ্বরোঽপি সন্ কর্ম্মপারতন্ত্র্যরহিতোঽপি ভূত্বা ইত্যর্থঃ। ননু জীবো হি লিঙ্গশরীরেণ স্ববদ্ধকেন কর্ম্মপ্রাপ্যান্ দেবাদিদেহান্ প্রাপ্নোতি, ত্বং পরমেশ্বরো লিঙ্গরহিতঃ সর্ব্বব্যাপকঃ কর্ম্মকালাদিনিয়ন্তা। "বহুস্যাম্" ইতিশ্রুতেঃ সর্ব্বজগদ্রূপো ভবস্যেব তদপি যদ্বিশেষত এবম্ভূতোঽপ্যহং সম্ভবামীতি ব্রূষে, তন্মন্যে সর্ব্বজগদ্বিলক্ষণান্ দেহবিশেষান্ নিত্যানেব লোকে প্রকাশয়িতুং ত্বজ্জন্ম ইত্যবগম্যতে। তৎ খলু কথমিত্যত আহ প্রকৃতিং স্বামধিষ্ঠায়েতি। অত্র প্রকৃতিশব্দেন যদি বহিরঙ্গা মায়াশক্তিরুচ্যতে, তদা তদধিষ্ঠাতা পরমেশ্বরস্তদ্দ্বারা জগদ্রূপো ভবত্যেবেতি ন বিশেষোপলব্ধিঃ। তস্মাৎ "সংসিদ্ধিপ্রকৃতীত্বিমে, স্বরূপঞ্চ স্বভাবশ্চ" ইত্যভিধানাৎ, অত্র প্রকৃতিশব্দেন স্বরূপমেবোচ্যতে। ন ত্বং স্বরূপভূতা মায়াশক্তিঃ, স্বরূপঞ্চ তস্য সচ্চিদানন্দ এব। অতএব স্বাং শুদ্ধসত্ত্বাত্মিকাং প্রকৃতিমিতি শ্রীস্বামিচরণাঃ। প্রকৃতিং স্বভাবং স্বমেব স্বভাবমধিষ্ঠায় স্বরূপেণ স্বেচ্ছয়া সম্ভবামীত্যর্থঃ। ইতি শ্রীরামানুজাচার্য্যচরণাঃ। প্রকৃতিং স্বকীয়ং সচ্চিদানন্দৈকরূপং মায়াং ব্যাবর্ত্তয়তি স্বামিতি নিজস্বরূপমিত্যর্থঃ। স ভগবতঃ কস্মিন্ প্রাকৃতিকঃ সম্বন্ধ ইতি বাক্যঃ। স্বস্বরূপমধিষ্ঠায় স্বরূপাবস্থিত এব সম্ভবামি দেহদেহিত্ব্যব-

'মত্ত্বেণ এব দেহিবদ্‌ব্যবহারামীতি শ্রীমধুসূদনসরস্বতীপাদাঃ। নহু মৎস্যরাম্মা অজস্বরূপসত্ত্বেন কূর্ম্মাদিস্বরূপ এব ভবসি, তর্হি তব প্রাদুর্ভবৎ স্বরূপং পূর্ব্বপ্রাদুর্ভূতস্বরূপাণি চ যুগপদেব কিং নোপলভ্যন্তে হত্রাহ, আত্মভূতা বা মায়া তয়া। স্বস্বরূপাবরণপ্রকাশনকর্ম্ম চ যয়া চিচ্ছক্তিবৃত্ত্যা যোগমায়য়েত্যর্থঃ। তয়া হি পূর্ব্বকালাবতীর্ণস্বরূপাণি পূর্ব্বমেব আবৃত্য বর্ত্তমানস্বরূপং প্রকাশ্য সম্ভবামি আত্মমায়য়া, সম্যগপ্রচ্যুতজ্ঞানবলবীর্য্যাদিশক্ত্যৈব ভবামীতি স্বামিচরণাঃ। আত্মমায়য়া আত্মজ্ঞানেন। "মায়া বয়ুনং জ্ঞানম্" ইতি জ্ঞানপর্য্যায়োহত্র মায়াশব্দঃ। তথাচাভিযুক্তপ্রয়োগঃ। "মায়য়া সততং বেত্তি প্রাচীনানাং শুভাশুভম্" ইতি শ্রীরামানুজাচার্য্যচরণাঃ। ময়ি ভগবতি বাসুদেবে দেহদেহিভাবশূন্যে তদ্রূপেণ প্রতীতিঃ মায়ামাত্রমিতি শ্রীমধুসূদনসরস্বতীপাদাঃ॥ ৬॥

তাৎপর্য্য।—যাঁহারা বর্ত্তমান জন্মে বিগত জন্মের বৃত্তান্ত স্মরণ করিতে সক্ষম, তাঁহাদিগকে জাতিস্মর বলে। অনেক যোগী সর্ব্বজ্ঞ। অর্জ্জুন আশঙ্কা করিতেছেন, তবে কি শ্রীকৃষ্ণও একজন জাতিস্মর জীব। এই আশঙ্কার উত্তর এই শ্লোকে প্রদত্ত হইতেছে। যিনি বিরাট পুরুষরূপে (এই গীতার ১১শ অধ্যায়ে বিশেষ বৃত্তান্ত দেখিবেন) সকল পদার্থে পরিব্যাপ্ত রহিয়াছেন, যাঁহার পক্ষে অতীত, বর্ত্তমান ও ভবিষৎ তিনই সমান, যাঁহার ইচ্ছায় ব্রহ্মাণ্ডের সৃষ্টি স্থিতি সংঘটিত হয়, তাঁহার জন্ম ও মরণ কখনই সম্ভব নহে; তবে যে তাঁহার দেবকীদেবীর গর্ভবাস পূর্ব্বক মানবাকারে আবির্ভাব পরিদৃষ্ট হইতেছে, তাহা কেবল সেই পরম পুরুষের স্বকীয় মায়ার প্রভাবে এবং তাঁহার বাসনা বশেই সিদ্ধ হইতেছে। ঐন্দ্রজালিক যেমন স্বয়ং স্থির থাকিয়াও যাদুবিদ্যা-প্রভাবে কতই রূপান্তর ও অবস্থান্তর প্রদর্শন করে, ভগবানও তদ্রূপ চিরস্থির ও অবিচলিত থাকিয়া, স্বকীয় মায়ার দ্বারা নানা সময়ে নানা মূর্ত্তি প্রদর্শন করিয়া থাকেন। তুমি আমাকে যেরূপে দর্শন করিতেছ, আমার এইরূপ ইদানীন্তন নহে। আমার এই রূপও অনন্ত, অস্তিত্বও অনন্ত। সুতরাং আমি এই শরীরেই, যে যোগের বিষয় সূর্য্যকে উপদেশ প্রদান করিয়াছি, তোমাকেও তদ্বিষয়ক উপদেশ প্রদান করিতেছি, ইহাতে বিচিত্রতা কিছুই নাই।

শ্রীমন্মধুসূদনের অভিপ্রায়। যাঁহার সখা শ্রীকৃষ্ণ সেই অর্জ্জুন যে মূঢ় জনোচিত বৃথা আশঙ্কার বশবর্ত্তী হইবেন, তাহা কখনও সম্ভবপর নহে; কিন্তু মূর্খ জনের যে সমস্ত আশঙ্কা স্বয়ং ভগবান্ বা তাঁহার একান্ত কৃপাপাত্র ব্যতীত অন্য ব্যক্তির পক্ষে অপনেয় নহে, সেই সমস্ত আশঙ্কা অপনোদনের ইচ্ছায়, অর্জ্জুন ভগবানকে মূর্খ জন-সুলভ বহুবিধ প্রশ্ন করিয়াছেন ও

যথাযথ সদুত্তরও পাইয়াছেন। উপস্থিত (৪র্থ অধ্যায় ৪র্থ শ্লোকে) এই দুইটি পূর্ব্বপক্ষ স্থাপন করিয়াছেন যে,"যেহেতু তুমি মনুষ্য, সুতরাং সর্ব্বজ্ঞও হইতে পার না, এবং নিত্যও হইতে পার না।" বাস্তবিক মূর্খগণ ভগবান্ বাসুদেবকে মনুষ্য জ্ঞানে উক্তবিধ শঙ্কা করিয়া থাকে। ভগবান্ শ্রীকৃষ্ণ ৫ম শ্লোকে প্রথম পূর্ব্ব পক্ষের উত্তর প্রদান করিয়াছেন, অর্থাৎ নিজের সর্ব্বজ্ঞত্ব প্রতিপাদন করিয়াছেন; কিন্তু তাহাতে স্বকীয় অভিপ্রায় বিশদীকৃত না হওয়ায়, বর্ত্তমান শ্লোকে ভগবান্ নিম্নলিখিত রূপে অর্জ্জুনোদ্ভাবিত সর্ব্ববিধ আশঙ্কার সমূলোচ্ছেদক সদুত্তর এবং চতুর্থ শ্লোকে উত্থাপিত দ্বিতীয় পূর্ব্ব পক্ষের (অর্থাৎ ভগবান্ বাসুদেব মনুষ্য বলিয়া নিত্য হইতে পারেন না) মীমাংসা করিতেছেন।

যদি অর্জ্জুন এরূপ আশঙ্কা করেন যে, "হে মনুষ্য-দেহ-ধারিন্ শ্রীকৃষ্ণ! যদি তোমার অনেক অতীত জন্ম-বৃত্তান্ত আজিও স্মরণ থাকে, তাহা হইলে তোমাকে জাতিস্মর জীবের মধ্যে পরিগণিত করিতে প্রস্তুত আছি। "শাস্ত্রদৃষ্ট্যা তূপদেশো বামদেববৎ॥" (ব্যাসসূত্র ১।১।৩০) ইত্যাদি শাস্ত্রের নিম্নলিখিত অভিপ্রায় দেখা যায়। ইন্দ্র যে, "আমিই প্রাণ, আমিই প্রজ্ঞাত্মা আমাকেই জান" ইত্যাদি বলিয়াছিলেন, তাহা বামদেব ঋষির ন্যায় শাস্ত্র-জ্ঞান অনুসারেই বলিয়াছিলেন। বামদেব ঋষি জীব হইয়াও বলিয়াছেন যে, "আমিই মনু ছিলাম, আমি সূর্য্য ছিলাম" (বৃহদারণ্যক ১।৪।১০) ইত্যাদি। সুতরাং যোগী বা আত্ম-তত্ত্বজ্ঞানী সর্ব্বত্র আত্মাভিমান করে বলিয়া, তাহারও পর-জন্ম-জ্ঞান সম্ভবপর। কিন্তু তাই বলিয়া যে তাহাকে বা তোমাকে মুখ্য সর্ব্বজ্ঞের শ্রেণীভুক্ত করিব, তাহা কখনও হইতেই পারে না। আর তুমি ঈশ্বর না হইয়াও সেই সর্ব্বজ্ঞ আদিত্য দেবকে, কিরূপেই বা উপদেশ প্রদান করিলে? মুখ্য সর্ব্বজ্ঞত্ব কখনও জীবের হইতে পারে না। কারণ জীব ব্যষ্ট্যুপাধি, সুতরাং পরিচ্ছিন্ন; অতএব সকলের সহিত তাহার সম্বন্ধ হইতেই পারে না। মুখ্য সর্ব্বজ্ঞত্ব বিরাটেরও হইতে পারে না; কারণ বিরাট্ সমষ্ট্যুপাধি এবং স্থূল ভূতোপাধি বলিয়া তাঁহার সূক্ষ্ম ভূত সমূহের পরিণাম-বিষয়ক এবং মায়া-পরিণাম-বিষয়ক জ্ঞান কখনও সম্ভাবিত হইতেই পারে না। আর হিরণ্য-গর্ভেরও মুখ্য সর্ব্বজ্ঞত্ব হইতে পারে না; কারণ, যদিও হিরণ্যগর্ভ সূক্ষ্ম

ভূতোপাধি, তথাপি সেই সূক্ষ্ম ভূতের কারণ স্বরূপ মায়ার পরিণাম যে আকাশাদি সৃষ্টি তাহার ক্রমাদি বিষয় জ্ঞান তাঁহার নাই, অতএব একমাত্র ঈশ্বরই মুখ্য সর্ব্বজ্ঞ। ঈশ্বর কারণোপাধি ( মায়োপাধি), সুতরাং অতীত অনাগত বর্ত্তমান সর্ব্বার্থ বিষয়ক জ্ঞান তাঁহার স্বতঃসিদ্ধ। ঈশ্বরের কাছে অতীত অনাগত ও বর্ত্তমান এই তিনই সমান, কারণ অতীতাদি ভেদ সমূহ মায়ার লীলা। তিনি মায়াতীত, নিত্য, সর্ব্বজ্ঞ; তাঁহার ধর্ম্ম নাই অধর্ম্মও নাই, সুতরাং কোন জন্মই হইতে পারে না, অনেক জন্মের কথা ত দূরে থাকুক। শ্রীকৃষ্ণ! তবে এখন দেখ, তোমার কথায় তুমি দোষী হইয়াছ কি না, এবং "বহূনি মে ব্যতীতানি" ইত্যাদি তোমার এই বাক্য উপহাসাস্পদ কি না। তুমি ঈশ্বর হইলে সর্ব্বজ্ঞ হইতে পার বটে, কিন্তু তোমার বহু জন্মের কথা দূরে থাকুক, কোন জন্মই হইতে পারে না; আর জীব হইলে তোমার জন্ম হইতে পারে বটে, কিন্তু তুমি সর্ব্বজ্ঞ হইতে পার না।

ভগবান্ বাসুদেব বহির্ম্মুখ জনগণোদ্দেশে ঈদৃশ অনন্য-মীমাংস্য প্রশ্ন-শ্রবণে তৎপর সখা অর্জ্জুনের উল্লিখিত প্রশ্ন ও চতুর্থ শ্লোকোল্লিখিত দ্বিতীয় পূর্ব্বপক্ষের উত্তর স্বরূপে বলিতে লাগিলেন। হে হৃদয়-সখে! যাহা পূর্ব্বে ছিল না এমন যে দেহেন্দ্রিয়াদি গ্রহণ তাহারই নাম জন্ম এবং পূর্ব্বগৃহীত যে দেহেন্দ্রিয়াদি তাহার যে বিয়োগ তাহারই নাম ব্যয় বা মৃত্যু; তার্কিকগণ এতদুভয়কে প্রেত্যভাব বলিয়া উল্লেখ করিয়া থাকেন। আমি পূর্ব্বে "জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ"(২অঃ ২৭) এই শ্লোকে এবংবিধ জন্ম মৃত্যুর কথাই বলিয়াছি। এইরূপ জন্ম ও মৃত্যু, ধর্ম্ম ও অধর্ম্মের বশীভূত হয়। সর্ব্বকারণ স্বরূপ সর্ব্বজ্ঞ ঈশ্বর ধর্ম্ম ও অধর্ম্মের অবশীভূত সুতরাং জন্ম মৃত্যুর অনধীন; ইহা তুমি সম্পূর্ণ সত্যই বলিতেছ। কেন না, যদি তাঁহার শরীর স্থূলভূতের কার্য্যই হইত, তাহা হইলে ব্যষ্টিরূপত্ব হেতু তাঁহার জাগ্রদবস্থা আমাদেরই মত হইত; আর সমষ্টিরূপত্ব হইলেও বিরাট্ জীব হইতেন, কারণ বিরাট সমষ্ট্যুপাধি। আর যদি সূক্ষ্মভূতের কার্য্য হইত, তাহা হইলে ব্যষ্টিরূপত্ব হেতু তাঁহার স্বপ্নাবস্থা আমাদেরই মত হইত, আর সমষ্টিরূপত্ব হইলেও হিরণ্যগর্ভজীবত্ব হইত, কারণ হিরণ্যগর্ভ সমষ্ট্যুপাধি। তাহা হইলে সিদ্ধ হইল যে, পরমেশ্বরে জীবনাবিষ্ট (প্রাণযুক্ত) ভৌতিক

শরীর হইতেই পারে না। আর একথাও বলিতে পার না যে, ঈশ্বর তাদৃশ প্রাণযুক্ত ভৌতিক শরীরে ভূতাবেশের ন্যায় প্রবেশ করেন; কারণ যে ঈশ্বর সর্ব্বশরীরান্তর্য্যামী সেই ঈশ্বরসম্বন্ধে একটি শরীর-বিশেষ স্বীকার করা নিতান্ত বিফল। আর যে শরীর-বিশেষে ঈশ্বরের প্রবেশ বলিবে, সেই ভৌতিক শরীরাবচ্ছেদে স্থিত যে জীব, সেই জীবের ভোক্তৃত্ব তোমাকে স্বীকার করিতেই হইবে; কারণ ভোগাভাব হইলে জীব শরীরত্বই অনুপপাদিত হয়; সুতরাং ঈশ্বরের ভৌতিক শরীর হইতে পারে না। বর্ত্তমান শ্লোকের পূর্ব্বার্দ্ধে উক্ত বিষয়ই ভগবান অঙ্গীকার করিতেছেন।

হে অর্জ্জুন! আমি অজ, সুতরাং অপূর্ব্ব দেহ গ্রহণ করি না। আমি অব্যয়াত্মা অর্থাৎ আমার আত্মা বা স্বরূপের ব্যয় নাই, সুতরাং পূর্ব্বদেহ বিচ্ছেদও আমার নাই, অর্থাৎ আব্রহ্ম স্তম্ব পর্য্যন্ত উৎপত্তিশীল সকল জীবেরই ঈশ্বর, সুতরাং আমি ধর্ম্মেরও বশীভূত নহি, বা অধর্ম্মের বশীভূত নহি।

এখন যদি অর্জ্জুন বলেন যে, হে শ্রীকৃষ্ণ! যদি তুমি জন্ম মৃত্যু, ধর্ম্ম অধর্ম্ম প্রভৃতির অতীত বা ঈশ্বরই হইলে, তবে তোমার সাধারণ জনবৎ দেহগ্রহণ কিরূপে উপপাদিত হইতে পারে? এই অর্জ্জুন-বাক্যের উত্তরস্বরূপে ভগবান্ বর্ত্তমান শ্লোকের উত্তরার্দ্ধের অবতারণা করিতেছেন। "প্রকৃতিং স্বামধিষ্ঠায় সম্ভবামি"। হে অর্জ্জুন! প্রকৃতি আমার উপাধি অর্থাৎ সেই প্রকৃতি আমার জগৎ কারণত্ব সম্পাদন করেন। সেই প্রকৃতির নাম মায়া। মায়ার শক্তি বিচিত্র ও অনেক; এবং সেই মায়া অঘটন ঘটন বিষয়ে নিরতিশয় পটীয়সী। আমি নিজোপাধিস্তে সেই প্রকৃতি বা মায়াকে চিদাভাসদ্বারা বশীভূত করিয়া সম্ভূত হই, অর্থাৎ সেই মায়ার পরিণাম বিশেষ দ্বারাই যেন দেহবিশিষ্টের মত ও গৃহীত-জন্মের মত হই। আমিও যতদিন ছিলাম আছি বা থাকিব, মদুপাধিভূতা সেই মায়াও ততদিন ছিল আছে বা থাকিবে, সুতরাং সে নিত্যা। সেই মায়া আমার ইচ্ছানুসারেই কার্য্যে প্রবর্ত্তিত হয় এবং সে শুদ্ধসত্ত্বপ্রধানা, সুতরাং আমারই মূর্ত্তিস্বরূপা। অতএব সেই মায়াবিশিষ্ট যে আমি সেই আমার অজত্ব, অব্যয়ত্ব ও ঈশ্বরত্বের কোন রূপই ব্যাঘাত হইতে পারে না; সুতরাং আমি এই নিত্য দেহেই

যে আদিত্য দেব ও তোমার প্রতি এই যোগবিষয়ক উপদেশ প্রদান করিয়াছি, তাহা স্বতঃ উপপাদিত হইতেছে। এখন যদি অর্জ্জুন বলেন যে, "শ্রীকৃষ্ণ! তোমার দেহ যদি ভৌতিকই নহে, তবে তোমাতে মনুষ্যত্বাদি ভৌতিক ধর্ম্মের প্রতীতি কিরূপে হইতেছে?" তাহারই উত্তর স্বরূপে ভগবান্ বলিতেছেন "আত্মমায়য়া" অর্থাৎ হে অর্জ্জুন! আমার মায়ার দ্বারাই আমাতে মনুষ্যত্বাদি বুদ্ধি হইয়া থাকে। আর আমি লোকের প্রতি অনুগ্রহের নিমিত্তই এইরূপে প্রতীত হই। যখন আমি জননী দেবকী দেবীর গর্ভ হইতে প্রসূত হইয়াছিলাম, তখন আমার স্নেহময় পিতা-মাতা আমার সর্ব্বৈশ্বর্য্যসম্পন্ন শঙ্খচক্র-গদা-পদ্মধারী ও দিব্যকলেবর * সংযুক্ত রূপই দর্শন করিয়াছিলেন। আমি তাঁহাদের অনুরোধ-পরতন্ত্র হইয়া সেই দিব্যকলেবর উপসংহার পূর্ব্বক পরিদৃশ্যমান্ শরীর পরিগ্রহ করিয়াছি। মোক্ষ ধর্ম্মে কথিত আছে, "মায়া হ্যেষা ময়া সৃষ্টা যন্মাং পশ্যসি নারদ। সর্ব্বভূতগুণৈর্যুক্তং ন তু মাং দ্রষ্টুমর্হসি।" হে নারদ! তুমি যেরূপে আমাকে দেখিতেছ, ইহা আমার সৃষ্টা মায়া অর্থাৎ এই রূপ মায়িক; কিন্তু মায়োপাধি আমার যে রূপ, সে রূপ তুমি এই চর্ম্মচক্ষুদ্বারা দেখিতে পাইবে না।" ভগবান্ শঙ্করাচার্য্যও এই গীতা ভাষ্যাবতারণোপক্রমে (১৬ পৃষ্ঠা দেখুন) উক্ত বিষয়ই বলিয়াছেন ॥ ৬ ॥

* শ্রীকৃষ্ণের জন্ম হইলে বসুদেব বলিলেন,—"জ্ঞাতোঽসি দেবদেবেশ শঙ্খচক্রগদাধর। দিব্যরূপমিদং দেব প্রসাদেনোপসংহর ॥ অদ্যৈব দেব কংসোঽয়ং কুরুতে মম যাতনম্। অবতীর্ণমিতি জ্ঞাত্বা ত্বামস্মিন্ মম মন্দিরে ॥" অর্থাৎ হে দেবতাদিগেরও দেবেশ আমি তোমাকে জানিতে পারিয়াছি। তুমি প্রসন্ন হইয়া এই শঙ্খচক্রগদাধারী স্বগীয়রূপ উপসংহার কর। তুমি আমার এই গৃহে অবতীর্ণ হইয়াছ, একথা কংস জানিতে পারিলে এখনই আমাকে উৎপীড়িত করিবে। দেবকী বলিলেন,—"যোঽনন্তরূপোঽখিল বিশ্বরূপো গর্ভেঽপি লোকান্ বপুষা বিভর্ত্তি। প্রসীদতামেষ স দেবদেবঃ স্বমায়য়াবিষ্কৃতবালরূপঃ ॥ উপসংহর সর্ব্বাত্মন্ রূপমেতচ্চতুর্ভুজম্। জানাতু অবতারং তে কংসোঽয়ং দিত্যুদ্ভবঃ ॥" অর্থাৎ যিনি অনন্ত স্বরূপ, যিনি লোক সকলকে স্বকীয় গর্ভে ধারণ করেন, তুমি সেই দেবদেব, নিজ মায়া প্রভাবে বালরূপ ধারণ করিয়াছ—প্রসন্ন হও। তোমার এই চতুর্ভুজ মূর্ত্তি উপসংহার কর। দৈত্যাধম কংস যেন তোমাকে অবতার বলিয়া জানিতে না পারে। অতঃপর ভগবান্ স্বকীয় দিব্য রূপের প্রতিসংহার করিয়া মানুষ মূর্ত্তি ধারণ করিলেন। (বিষ্ণুপুরাণ ৫।৩) শ্রীমদ্ভাগবত ১০ম স্কন্ধ দেখ।

যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্ভবতি ভারত।
অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্ ॥ ৭ ॥

অন্বয়।—ভারত! যদা যদা হি ধর্ম্মস্য (বর্ণাশ্রমলক্ষণস্য বেদবিহিতস্য ধর্ম্মস্য) গ্লানিঃ (হানিঃ) অধর্ম্মস্য চ অভ্যুত্থানং (সমুদ্ভবঃ) ভবতি তদা অহং আত্মানং সৃজামি (মায়য়া দেহবিশিষ্টমিব দর্শয়ামি) ॥৭॥

প্রতিশব্দ।—ভরতবংশোদ্ভব! যখন ধর্ম্মের হানি হয় এবং অধর্ম্মের প্রাদুর্ভাব হয় তখন আমি আপনাকে সৃষ্টি করি ॥ ৭ ॥

ব্যাখ্যা।—হে ভরতবংশোদ্ভব অর্জ্জুন! যে যে সময়ে জগতে ধর্ম্মের হীনদশা এবং সঙ্গে সঙ্গে অধর্ম্মের অভ্যুদয় উপস্থিত হয়, তখনই আমি শরীর পরিগ্রহ করিয়া আবির্ভূত হই ॥ ৭ ॥

শঙ্করাচার্য্য।—তচ্চ জন্ম কদা কিমর্থং বেত্যুচ্যতে যদেতি। যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্হানির্বর্ণাশ্রমাদিলক্ষণস্য প্রাণিনামভ্যুদয়নিঃশ্রেয়সসাধনস্য অভাবো ভবতি ভারত! অভ্যুত্থানং সমুদ্ভবোঽধর্ম্মস্য তদা তদাত্মানং সৃজাম্যহং মায়য়া ॥ ৭ ॥

আনন্দগিরি।—ঈশ্বরস্য মায়ানিবন্ধনং জন্মেত্যুক্তং তস্য প্রশ্নপূর্ব্বকং কালং কথয়তি তচ্চেত্যাদিনা। চাতুর্ব্বর্ণ্যে চাতুরাশ্রম্যে চ যথাবদনুষ্ঠীয়মানে নাস্তি ধর্ম্মহানিরিতি মত্বাঽসৌ বিশিনষ্টি বর্ণেতি। বর্ণৈরাশ্রমৈস্তদাচারৈশ্চ লক্ষ্যতে জ্ঞায়তে যো ধর্ম্মঃ তস্যেতি যাবৎ। ধর্ম্মহানৌ সমস্তপুরুষার্থভঙ্গো ভবতীত্যভিপ্রেত্যাহ প্রাণিনামিতি। ন চ যথোক্তসর্ব্বধর্ম্মস্য হানিং সোঢ়ুং শক্তো ভবানিত্যাহ ভারতেতি। ন কেবলং প্রাণিনাং ধর্ম্মহানিরেব ভগবতো মায়াবিগ্রহস্য পরিগ্রহে হেতুরপি তু তেষামধর্ম্মপ্রবৃত্তিরপীত্যাহ অভ্যুত্থানমিতি। যদা যদেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ ॥ ৭ ॥

রামানুজ।—জন্মকালমাহ যদা যদা হীতি। ন কালনিয়মোঽস্মৎসম্ভবস্য, যদা যদা হি ধর্ম্মস্য বেদোদিতস্য চাতুর্ব্বর্ণ্যচাতুরাশ্রম্যব্যবস্থয়াবস্থিতস্য কর্ত্তব্যস্য গ্লানির্ভবতি, যদা যদা চ তদ্বিপর্য্যয়স্যাধর্ম্মস্যাভ্যুত্থানং তদাহমেব স্বসঙ্কল্পেনোক্তপ্রকারেণাত্মানং সৃজামি ॥ ৭ ॥

হনুমান্।—তচ্চ জন্ম কদা কিমর্থঞ্চেত্যত্রোচ্যতে যদেতি। যদা যদা যস্মিন্ কালে ধর্ম্মস্য প্রাণিনামভ্যুদয়নিঃশ্রেয়সসাধনস্য গ্লানির্ভবতি, অধর্ম্মস্য যদা অভ্যুত্থানমুদ্ভবো ভবতি তদাহমাত্মানং সৃজামি উৎপৎস্যামি ॥ ৭ ॥

শ্রীধর।—কদা সম্ভবামীত্যপেক্ষায়ামাহ যদা যদেতি। গ্লানির্হানিঃ অধর্ম্মস্য অভ্যুত্থানমাধিক্যম্ ॥ ৭ ॥

বলদেব।—অথ সম্ভবকালমাহ যদেতি। ধর্ম্মস্য বেদোক্তস্য গ্লানির্বিনাশঃ অধর্ম্মস্য তদ্বিরুদ্ধস্যাভ্যুত্থানমভ্যুদয়ঃ তদাহমাত্মানং সৃজামি প্রকটয়ামি ন তু নির্ম্মমে তস্য পূর্ব্বসিদ্ধত্বাদিতি নাস্তি মৎসম্ভবকালনিয়মঃ ॥ ৭ ॥

মধুসূদন।—এবং সচ্চিদানন্দঘনস্য তব কদা কিমর্থং বা দেহিবদ্ব্যবহার ইত্যপেক্ষায়ামাহ যদা যদা ইতি। ধর্ম্মস্য বেদবিহিতস্য প্রাণিনামভ্যুদয়নিঃশ্রেয়সসাধনস্য প্রবৃত্তি-নিবৃত্তিলক্ষণস্য বর্ণাশ্রমতদাচারব্যঙ্গ্যস্য যদা যদা গ্লানির্ভবতি। হে ভারত! ভরতবংশোদ্ভবত্বেন ভা জ্ঞানং তত্র রতত্বেন বা, ত্বং ন ধর্ম্মহানিং সোঢ়ুং শক্নোষীতি সম্বোধনার্থঃ। এবং যদা অভ্যুত্থানমুদ্ভবোঽধর্ম্মস্য বেদনিষিদ্ধস্য নানাবিধদুঃখসাধনস্য ধর্ম্মবিরোধিনঃ তদা তদাত্মানং দেহং সৃজামি নিত্যসিদ্ধমেব সৃষ্টমিব দর্শয়ামি মায়য়া ॥ ৭ ॥

নীলকণ্ঠ।—কদা সম্ভবসীত্যপেক্ষায়ামাহ যদেতি। গ্লানির্হ্রাসঃ, অভ্যুত্থানং বৃদ্ধিঃ ॥ ৭ ॥

বিশ্বনাথ।—কদা সম্ভবামি ইত্যপেক্ষায়ামাহ যদেতি। ধর্ম্মস্য গ্লানির্হানিরধর্ম্মস্য অভ্যুত্থানং বৃদ্ধিস্তে দ্বে সোঢ়ুমশক্নুবন্ তয়োর্বৈপরীত্যং কর্ত্তুমিতি ভাবঃ। আত্মানং দেহং সৃজামি নিত্যসিদ্ধমেবং সৃষ্টমিব দর্শয়ামি মায়য়েতি শ্রীমধুসূদনসরস্বতীপাদাঃ ॥ ৭ ॥

তাৎপর্য্য।—তুমি সচ্চিদানন্দঘন পরম পুরুষ; তথাপি তোমাকে দেহীর ন্যায় ব্যবহার কেন করিতে হয়, এবং কিরূপ সময়েই বা তোমাকে আবির্ভূত হইতে হয়, অর্জ্জুন এরূপ জিজ্ঞাসু হইতে পারেন মনে করিয়া, এই শ্লোক অবতারিত হইতেছে। যখন জগতে বেদবিহিত ধর্ম্মকর্ম্মের বিপ্লব উপস্থিত হয়, যখন মানবগণ নিঃশ্রেয়সাধন প্রবৃত্তি-নিবৃত্তি-লক্ষণ সদাচার-বিরহিত হইয়া উঠে, যখন বর্ণাশ্রম বিহিত আচার-ব্যবহার-পরিভ্রষ্ট হইয়া মনুষ্যেরা উন্মার্গগামী হয় এবং যখন অনাদর ও অপরিপালন হেতু ধর্ম্ম ক্ষীণকায় ও পরিম্লান হইতে থাকেন, অথচ অপর দিকে যখন বেদ-বিরুদ্ধ বিবিধ অসদনুষ্ঠান প্রবল হইয়া উঠে, যখন মানবেরা নানাপ্রকার দুঃখ-দুর্গতি বিধায়ক অধর্ম্ম কর্ম্মের সেবক হয় এবং যখন অধর্ম্ম স্বকীয় নিন্দিত ও কুৎসিত কলেবর স্ফীত করিয়া সগর্ব্বে মস্তকোত্তোলন করে, তখনই হে অর্জ্জুন! আমি স্বীয় মায়াপ্রভাবে আত্ম সৃষ্টি করিয়া অবতাররূপে প্রাদুর্ভূত হই। তুমি ভরতবংশজাত অথবা তুমি ভা অর্থাৎ জ্ঞানরত; সুতরাং ধর্ম্মরক্ষণার্থ সমরোদ্যত হইয়া এবং অধর্ম্মকে নির্জ্জিত করিতে প্রবৃত্ত হইয়া, অনর্থক নিরস্ত হওয়া তোমার পক্ষে বিধেয় নহে। তুমি আমার সখা; আমার যাহা প্রিয়ব্রত তোমারও তাহাই অবলম্বন করা আবশ্যক। জগ-

বদাবির্ভাবের কোন নির্দ্ধারিত সময় নাই ; সমুচিত প্রয়োজন উপস্থিত হইলে তিনি পূর্ব্বোক্ত প্রকারে স্বকীয় সঙ্কল্প দ্বারা আত্মসৃষ্টি করিয়া থাকেন ॥ ৭ ॥

—:০:—

পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাম্।
ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে ॥ ৮ ॥

অন্বয়।—সাধূনাং ( বেদমার্গস্থিতানাং স্বধর্ম্মনিরতানাং ) পরিত্রাণায় ( পরিরক্ষণায় ) দুষ্কৃতাং ( বেদমার্গবিরোধিনাং স্বধর্ম্মভ্রষ্টানাং ) বিনাশায় ( বধায় ) ধর্ম্ম-সংস্থাপনার্থায় (বেদবিহিতকর্ম্মপ্রবর্ত্তনরূপধর্ম্মস্থাপনং কর্ত্তুম্) চ যুগে যুগে ( প্রতিযুগম্ ) সম্ভবামি ( স্বসঙ্কল্পেন উৎপদ্যে ) ॥ ৮ ॥

প্রতিশব্দ।—ধর্ম্মনিষ্ঠগণের রক্ষার-জন্য ধর্ম্মভ্রষ্টগণের বধের-জন্য এবং ধর্ম্ম-স্থাপনের জন্য যুগে যুগে জন্ম-গ্রহণ-করি ॥ ৮ ॥

ব্যাখ্যা।—ধর্ম্মপরায়ণ জনগণের পরিরক্ষণ, ধর্ম্ম-ভ্রষ্ট পাষণ্ডগণের উচ্ছেদ সাধন এবং বেদ-বিহিত ধর্ম্ম-সংস্থাপনের অভিপ্রায়ে আমি প্রতিযুগে আবির্ভূত হইয়া থাকি ॥ ৮ ॥

শঙ্করাচার্য্য।—কিমর্থং পরিত্রাণায়েতি। পরিত্রাণায় পরিরক্ষণায় সাধূনাং সন্মার্গস্থানাং, বিনাশায় চ দুষ্কৃতাং পাপকারিণাং, কিঞ্চ ধর্ম্মস্য সংস্থাপনার্থায় সম্যক্ স্থাপনং তদর্থং সম্ভবামি, যুগে যুগে প্রতিযুগম্ ॥ ৮ ॥

আনন্দগিরি।—যথোক্তে কালে কৃতকৃত্যস্য ভগবতো মায়াকৃতে জন্মনি প্রশ্নপূর্ব্বকং প্রয়োজনমাহ কিমর্থমিত্যাদিনা। যথা সাধূনাং রক্ষণমসাধূনাং নিগ্রহশ্চ ভগবদবতারফলং তথা ফলান্তরমপি তস্যাস্তীত্যাহ কিঞ্চেতি। ধর্ম্মে হি স্থাপিতে জগদেব স্থাপিতং ভবত্যন্যথা ভিন্নমর্য্যাদং জগদসমঞ্জসমাপদ্যেতেত্যর্থঃ ॥ ৮ ॥

রামানুজ।—পুনর্জন্মনঃ প্রয়োজনমাহ পরীতি। সাধবঃ উক্তলক্ষণধর্ম্মশীলা বৈষ্ণবাগ্রেসরাঃ মৎসমাশ্রয়ণে প্রবৃত্তা মন্নামকর্ম্মস্বরূপাণামবাঙ্মনসগোচরতয়া মদ্দর্শনাদৃতে স্বাত্মধারণপোষণাদিকমলভমানা অণুমাত্রকালমপি যুগসহস্রং মন্বানাঃ প্রশিথিলসর্ব্বগাত্রা ভবেয়ুরিতি মৎস্বরূপচেষ্টিতাবলোকনালাপাদিদানেন তেষাং পরিত্রাণায় তদ্বিপরীতানাং বিনাশায় চ ক্ষীণস্য বৈদিকস্য ধর্ম্মস্য মদারাধনরূপস্য আরাধ্যস্বরূপপ্রদর্শনেন স্থাপনায় চ দেবমনুষ্যাদিরূপেণ যুগে যুগে সম্ভবামি, কৃতত্রেতাদিযুগেষু বিশেষনিয়মোঽপি নাস্তীত্যর্থঃ ॥ ৮ ॥

হনুমান্।—কিমর্থমিত্যাহ পরিত্রাণায়েতি। যুগে যুগে প্রতিযুগম্ ॥ ৮ ॥

শ্রীধর।—কিমর্থমিত্যপেক্ষায়ামাহ পরিত্রাণায়েতি। সাধূনাং স্বধর্ম্মবর্ত্তিনাং রক্ষণায় দুষ্টং কর্ম্ম কুর্ব্বন্তীতি দুষ্কৃতস্তেষাং বধায় চ, এবং ধর্ম্মসংস্থাপনার্থায় সাধুরক্ষণেন দুষ্টবধেন চ ধর্ম্মং স্থিরীকর্ত্তুং যুগে যুগে তত্তদবসরে সম্ভবামীত্যর্থঃ। নচৈবং দুষ্টনিগ্রহং কুর্ব্বতোঽপি নৈর্ঘৃণ্যং শঙ্কনীয়ং। যথাহুঃ, "লালনে তাড়নে মাতুর্নাকারুণ্যং যথার্ভকে। তদ্বদেব মহেশস্য নিয়ন্তুর্গুণদোষয়োঃ॥" ইতি॥ ৮॥

বলদেব।—নমু ত্বদ্ভক্তা রাজর্ষয়োঽপি ধর্ম্মগ্লানিমধর্ম্মাভ্যুত্থানঞ্চাপনেতুং প্রভবন্তি তাবতেঽর্থায় কিং সম্ভবসীতি চেদস্তি মদন্যদুষ্করং কার্য্যং তদর্থং সম্ভবামীতি আহ পরীতি। সাধূনাং মদ্রূপগুণনিরতানাং মৎসাক্ষাৎকারমাকাঙ্ক্ষতাং তেন বিনাতিব্যগ্রাণাং তদ্বৈরাগ্যরূপাৎ দুঃখাৎ পরিত্রাণায়াতিমনোজ্ঞস্বরূপসাক্ষাৎকারেণ, তথা দুষ্কৃতাং দুষ্টকর্ম্মকারিণাং মদন্যৈরবধ্যানাং দশগ্রীবকংসাদীনাং তাদৃগ্‌ভক্তদ্রোহিণাং বিনাশায় ধর্ম্মস্য মদেকার্চ্চনধ্যানাদিলক্ষণস্য শুদ্ধভক্তিযোগস্য বৈদিকস্যাপি মদিতরৈঃ প্রচারয়িতুমশক্যস্য সংস্থাপনায় সম্প্রচারায়েত্যেতৎ ত্রয়ং মৎসম্ভবস্য কারণমিতি। যুগে যুগে তত্তৎসময়ে, ন চ দুষ্টবধেন হরৌ বৈষম্যং, তেন দুষ্টানাং মোক্ষানন্দলাভে সতি তস্যানুগ্রহরূপত্বেন পরিণামাৎ॥ ৮॥

মধুসূদন।—তৎ কিং ধর্ম্মস্য হানিরধর্ম্মস্য চ বৃদ্ধিস্তব পরিতোষকারণং, যেন তস্মিন্নেব কাল আবির্ভবসীতি, তথাচানর্থাবহ এব তবাবতারঃ স্যাদিতি নেত্যাহ পরীতি। ধর্ম্মহান্যা হীয়মানানাং সাধূনাং পুণ্যকারিণাং বেদমার্গস্থানাং পরিত্রাণায় পরিতঃ সর্ব্বতো রক্ষণায়, তথা ধর্ম্মহান্যা বর্দ্ধমানানাং দুষ্কৃতাং পাপকারিণাং বেদমার্গবিরোধিনাং বিনাশায় চ তদুভয়ং কথং স্যাদিতি তদাহ, ধর্ম্মসংস্থাপনার্থায় ধর্ম্মস্য সম্যগধর্ম্মনিবারণেন স্থাপনং বেদমার্গপরিরক্ষণং ধর্ম্মসংস্থাপনং তদর্থং সম্ভবামি পূর্ব্ববৎ, যুগে যুগে প্রতিযুগম্॥৮॥

নীলকণ্ঠ।—কিমর্থমাত্মানং মায়য়া সৃজসীত্যত আহ পরিত্রাণায়েতি। দুষ্কৃতাং দুষ্টং কর্ম্ম কুর্ব্বতাং পাপিনাং নাশায় চ সম্ভবামি আবির্ভবামি॥ ৮॥

বিশ্বনাথ।—নমু ত্বদ্ভক্তা রাজর্ষয়ো ব্রহ্মর্ষয়োঽপি বা ধর্ম্মহান্যধর্ম্মবৃদ্ধী দূরীকর্ত্তুং শক্নুবন্ত্যেব এতাবদর্থমেব কিং তবাবতারেণ ইতি চেৎ, সত্যং অন্যদপি অন্যদুষ্করং কর্ম্ম কর্ত্তুং সম্ভবামীত্যাহ পরীতি। সাধূনাং পরিত্রাণায় মদেকান্তভক্তানাং মদ্দর্শনোৎকণ্ঠাস্ফুটচিত্তানাং যদ্বৈয়গ্র্য ( বৈবশ্য ) রূপং দুঃখং তস্মাৎ ত্রাণায়। তথা দুষ্কৃতাং মদ্ভক্তলোকদুঃখদায়িনাং মদন্যৈরবধ্যানাং রাবণ-কংস-কেশ্যাদিনাং বিনাশায়, তথা ধর্ম্মসংস্থাপনার্থায় মদীয়ধ্যানযজনপরিচর্য্যা-সংকীর্ত্তনলক্ষণং পরমধর্ম্মং মদন্যৈঃ প্রবর্ত্তয়িতুমশক্যং সম্যক্ প্রকারেণ স্থাপয়িতুমিত্যর্থঃ। যুগে যুগে প্রতিযুগং প্রতিকল্পং বা। ন চৈবং দুষ্টনিগ্রহকর্ত্তো ভগবতো বৈষম্যমাশঙ্কনীয়ং, দুষ্টানামপি অসুরাণাং স্বকর্ত্তৃকবধেন বিবিধদুষ্কৃতফলায়ঙ্কসহস্রপ্রাপিকাৎ সংসারাচ্চ পরিত্রাণতস্তস্য স খলু নিগ্রহোঽপ্যনুগ্রহ এব নির্ণীতঃ॥ ৮॥

তাৎপর্য্য।—তবে কি ধর্ম্মের হানি এবং অধর্ম্মের বৃদ্ধি তোমার

বিশেষ পরিতোষজনক বলিয়াই তুমি তৎকালে আবির্ভূত হইয়া থাক? তাহা হইলে তোমার অবতার * অশেষ অনর্থের হেতুভূত বলিয়া মনে করিতে হইবে। এইরূপ আশঙ্কার অমূলকত্ব প্রতিপাদনার্থ ভগবদবতারের উদ্দেশ্য স্পষ্টীকৃত হইতেছে। সমাজমধ্যে ধর্ম্মহানিরূপ দুর্দ্দশা উপস্থিত হইলে, ধর্ম্মনিষ্ঠ বেদবিহিত কর্ম্মপরায়ণ, পুণ্যশীল সাধুপুরুষদিগের স্বতঃ হীন ভাব ও ক্ষয় সংঘটিত হইয়া থাকে। তাদৃশ ব্যক্তিবর্গকে সেই দারুণ দুর্দ্দৈব হইতে সর্ব্বতোভাবে রক্ষা করা আমার অবতারের একটি উদ্দেশ্য। সেরূপ ধর্ম্মহানির সময়ে বেদনির্দ্দিষ্ট পন্থা পরিভ্রষ্ট, বিরুদ্ধ কর্ম্ম-নিরত, পাপ-পরায়ণ জনগণের স্ফীত ও সংবর্দ্ধিত ভাব উপজাত হইয়া থাকে। তাদৃশ হতভাগ্যগণের উচ্ছেদ সাধন আমার অবতারের আর একটি

* অব+তৃ+ঘঞ্ = অবতার। অব পূর্ব্বক তৃ ধাতুর অর্থ অবতারণ বা নামিয়া আসা। অবতার শব্দের অর্থও অবতরণ। এক্ষণে ভগবানের অবতার বলিতে গেলে স্বতঃই এইরূপ প্রশ্ন আসিয়া চিত্তকে আকুলীভূত করে যে, যদি অবতরণ বা নামিয়া আসাই অবতার শব্দের অর্থ হয়, তবে ভগবানের আবার অবতার কি? বা তিনি কোথা হইতে নামিয়া আইসেন? উক্ত প্রশ্নের সদুত্তর স্বরূপে লঘু ভাগবতামৃত গ্রন্থের মূল ও টীকা হইতে কিঞ্চিৎ অংশ সমুদ্ধৃত করিয়া দেখাইতেছি যে, ভগবানের অবতার কি বা ভগবান্ কোথা হইতে নামিয়া আইসেন।

"স্বয়ং রূপস্তদেকাত্মরূপ আবেশনামকঃ। ইত্যসৌ ত্রিবিধো ভাতি প্রপঞ্চাতীতধামসু॥ অনন্যাপেক্ষি যদ্রূপং স্বয়ংরূপঃ স উচ্যতে। যদ্রূপং তদভেদেন স্বরূপেণ বিরাজতে॥ আকৃত্যাদিভিরন্যাদৃক্ স তদেকাত্মরূপকঃ। জ্ঞানশক্ত্যাদিকলয়া যত্রাবিষ্টো জনার্দ্দনঃ॥ ত আবেশা নিগদ্যন্তে জীবা এব মহত্তমাঃ। পূর্ব্বোক্তা বিশ্বকার্য্যার্থমপূর্ব্বা ইব চেৎ স্বয়ম্। দ্বারান্তরেণ বাবিঃ স্যুরবতারাস্তদা স্মৃতাঃ॥" অস্য টীকায়াঞ্চ—পূর্ব্বোক্তকৃতলক্ষণাঃ স্বয়ংরূপাদয়শ্চেদ্ যদি স্বয়ং অদ্বারকতয়া (বসুদেবাদি) দ্বারান্তরেণ বা জগতি আবিঃ স্যুঃ তদা অবতারাঃ স্মৃতাঃ। অপ্রপঞ্চাৎ প্রপঞ্চে অবতরণং অবতারঃ॥ যথা মৎস্যঃ অদ্বারকতয়া আবির্ভূতঃ স্বর্গাতে ভারতাদিষু। সদ্বারকস্তু যথা বসুদেবাৎ কৃষ্ণঃ, যথা চ দশরথাৎ রামঃ। প্রয়োজনমাহ বিশ্বেতি। বিশ্বরূপং যস্মিন্ বা যৎ কার্য্যং পঙ্ক্তিকাশ্চ ভক্তবাঞ্ছাসম্পাদনং, দুষ্টবিমর্দ্দনং, দেবাদীনাং সুখবর্দ্ধনং, সমুৎকণ্ঠিতানাং সাধকানাং স্বসাক্ষাৎকারেণ প্রেমানন্দবিতরণং, বিশুদ্ধভক্তিপ্রচারণঞ্চ তদর্থমিত্যর্থঃ। অপূর্ব্বা ইব নূতনা ইব, অন্যথা শর্ব্বাঙ্গং তেষাম্॥ ইহার স্থূলার্থ, ভগবান্ শ্রীকৃষ্ণ প্রপঞ্চাতীত পরব্যোমাখ্য ধামসমূহে স্বয়ংরূপ, তদেকাত্মরূপ ও আবেশ, এই ত্রিরূপে অবস্থিত হন, কিন্তু যে সময়ে তিনি ভক্ত দুঃখ দূরীকরণ, বৈদিক ধর্ম্ম সংরক্ষণ, অসুরনিধনাদি প্রয়োজন উপলক্ষে সেই প্রপঞ্চাতীত ধাম হইতে এই পরিদৃশ্যমান প্রপঞ্চে অবতরণ করেন বা নামিয়া আইসেন, সে সময়ে তাঁহার উক্তবিধ অবতরণ বা নামিয়া আসার নামই তাঁহার "অবতার"। ভগবানের অবতার অসংখ্য; স্বয়ংরূপাদির ভেদ ও বিশেষ বিশেষ লক্ষণ লঘুভাগবতামৃত গ্রন্থে ও শ্রীচৈতন্য চরিতামৃত গ্রন্থের মধ্যলীলা বিংশতি পরিচ্ছেদে দ্রষ্টব্য। বাহুল্যভয়ে এস্থানে উদ্ধৃত হইল না।—শ্রীঅতুলকৃষ্ণ গোস্বামী।

উদ্দেশ্য। এইরূপ দুষ্টনিগ্রহ এবং শিষ্টপালন ও বেদ-বিহিত কর্ম্মের প্রবর্ত্তন দ্বারা সম্যক্‌রূপে ধর্ম্ম সংস্থাপন আমার অবতারের আর একটি উদ্দেশ্য। এই সকল উদ্দেশ্য সংসাধিত করিবার অভিপ্রায়ে আমি যথাযোগ্য সময়ে, পূর্ব্বোক্ত উপায়ে অবতীর্ণ হইয়া থাকি।

যখন দুর্দ্দান্ত হিরণ্যকশিপুর দৌরাত্ম্যে বসুন্ধরা পাপ-পরিপ্লাবিত-প্রায়া হইয়া উঠিলেন, তখন সেই দৈত্যাধমের নিধন-সাধনার্থ এবং ভক্তোত্তম ও সাধুচূড়ামণি প্রহ্লাদের পরিরক্ষণার্থ ভগবান্ শ্রীহরি নর-সিংহরূপ ধারণ করিয়া ভূতলে আবির্ভূত হইয়াছিলেন। যখন বলগর্ব্বিত ও তেজোন্মত্ত দশানন নিরন্তর পাপানুষ্ঠানে অবনীমণ্ডলকে নিরতিশয় উৎপীড়িত করিতেছিল, তখন সেই রাক্ষসাধমকে সবংশে বিনষ্ট করিয়া, ধার্ম্মিক-শিরোমণি

---

* ভগবান্ হরি নানা উদ্দেশ্য সাধনের নিমিত্ত নানা সময়ে নানা মূর্ত্তিতে জন্মগ্রহণ করেন। নারায়ণ-পরিগৃহীত সেই সকল মূর্ত্তি তাঁহার অবতার নামে খ্যাত। অবতার অসংখ্য ও তাঁহাদের কার্য্যও অনন্ত। কোন অবতারে ভগবান্ পূর্ণ স্বরূপে বিরাজিত, কোন অবতারে তাঁহার অংশমাত্র পরিস্ফুট, এবং কোন অবতারে তাঁহার আবেশমাত্র প্রতিফলিত। ভগবানের অবতার সম্বন্ধে নানাশাস্ত্রে নানাবিধ বর্ণনা আছে। সাধারণতঃ তাঁহার দশাবতারের কথা সর্ব্বত্র পরিকীর্ত্তিত হইয়া থাকে। কিন্তু শ্রীমদ্ভাগবতে ও শ্রীচৈতন্য চরিতামৃতে অনেক অবতারের উল্লেখ আছে। নিম্নে শ্রীমদ্ভাগবতের অবতার প্রসঙ্গ উদ্ধৃত হইতেছে। যথা;—"স এব প্রথমং দেবঃ কৌমারং সর্গমাশ্রিতঃ। চচার দুশ্চরং ব্রহ্মা ব্রহ্মচর্য্যমখণ্ডিতম্॥ দ্বিতীয়ন্তু ভবায়াস্য রসাতলগতাং মহীম্। উদ্ধরিষ্যন্নুপাদত্ত যজ্ঞেশঃ শৌকরং বপুঃ। তৃতীয়মৃষিসর্গং বৈ দেবর্ষিত্বমুপেত্য সঃ। তন্ত্রং সাত্বতমাচষ্ট নৈষ্কর্ম্যং কর্ম্মণাং যতঃ॥ তুর্য্যে ধর্ম্মকলাসর্গে নরনারায়ণাবৃষী। ভূত্বাত্মোপশমোপেতমকরোদ্দুশ্চরং তপঃ॥ পঞ্চমঃ কপিলো নাম সিদ্ধেশঃ কালবিপ্লুতম্। প্রোবাচাসুরয়ে সাংখ্যং তত্ত্বগ্রামবিনির্ণয়ম্॥ ষষ্ঠমত্রেরপত্যত্বং বৃতঃ প্রাপ্তোঽনসূয়য়া। আন্বীক্ষিকীমলর্কায় প্রহ্লাদাদিভ্য ঊচিবান্॥ ততঃ সপ্তম আকূত্যাং রুচের্যজ্ঞোঽভ্যজায়ত। স যামাদ্যৈঃ সুরগণৈরপাৎ স্বায়ম্ভুবান্তরম্॥ অষ্টমে মেরুদেব্যান্তু নাভের্জাত উরুক্রমঃ। দর্শয়ন্ বর্ত্ম ধীরাণাং সর্ব্বাশ্রমনমস্কৃতম্॥ ঋষিভির্যাচিতো ভেজে নবমং পার্থিবং বপুঃ। দুগ্ধেমামোষধীর্বিপ্রাস্তেনায়ং স উশত্তমঃ। রূপং স জগৃহে মাৎস্যং চাক্ষুষোদধিসংপ্লবে। নাব্যারোপ্য মহীময্যামপাদ্বৈবস্বতং মনুম্॥ সুরাসুরাণামুদধিং মথ্নতাং মন্দরাচলম্। দধ্রে কমঠরূপেণ পৃষ্ঠ একাদশে বিভুঃ॥ ধান্বন্তরং দ্বাদশমং ত্রয়োদশমমেব চ। অপায়য়ৎ সুরানন্যান্ মোহিন্যা মোহয়ন্ স্ত্রিয়া॥ চতুর্দ্দশং নারসিংহং বিভ্রদ্দৈত্যেন্দ্রমূর্জ্জিতম্। দদার করজৈরূরাবেরকাং কটকৃদ্যথা॥ পঞ্চদশং বামনকং কৃত্বাগাদধ্বরং বলেঃ। পদত্রয়ং যাচমানঃ প্রত্যাদিৎসুস্ত্রিপিষ্টপম্॥ অবতারে ষোড়শমে পশ্যন্ ব্রহ্মদ্রুহো নৃপান্। ত্রিঃসপ্তকৃত্বঃ কুপিতো নিঃক্ষত্রামকরোন্মহীম্॥ ততঃ সপ্তদশে জাতঃ সত্যবত্যাং পরাশরাৎ। চক্রে বেদতরোঃ শাখা দৃষ্ট্বা পুংসোঽল্পমেধসঃ॥ নরদেবত্বমাপন্নঃ সুরকার্য্যচিকীর্ষয়া। সমুদ্রনিগ্রহাদীনি চক্রে বীর্য্যাণ্যতঃ পরম্॥ একোনবিংশে বিংশতিমে বৃষ্ণিষু প্রাপ্য জন্মনী। রামকৃষ্ণাবিতি ভুবো ভগবানহরদ্ভরম্॥ ততঃ কলৌ সংপ্রবৃত্তে সম্মোহায় সুরদ্বিষাম্। বুদ্ধো-

বিভীষণাদির রক্ষাবিধানের নিমিত্ত গোলকবিহারী শ্রীহরি শ্রীরামরূপ পরিগ্রহ করিয়া অবতীর্ণ হইয়াছিলেন। যখন দুরাচার কংস, মন্দমতি জরাসন্ধ, হীনচেতা শিশুপাল প্রভৃতির অত্যাচারে ধার্ম্মিক ব্যক্তিগণ যৎপরোনাস্তি অবসন্ন হইয়া পড়িলেন এবং পাপভারে ধরাধাম নরকতুল্য হইয়া উঠিল, তখন বসুদেব, দেবকী, রুক্মিণী, ক্ষত্রিয় রাজগণ ও অন্যান্য সাধুগণের রক্ষা বিধানার্থ সেই বৈকুণ্ঠেশ্বর নারায়ণ, শ্রীকৃষ্ণ রূপ ধারণ করিয়া জগতে জন্মগ্রহণ করিলেন। এইরূপে অনন্ত ভাবে ও অনন্ত উদ্দেশ্যে সেই অনন্ত পুরুষ অনন্ত কাল জগতে দেব ও মানবরূপে লীলা বিস্তার করিয়া ভক্তবৃন্দকে দর্শন দানে চরিতার্থ ও ধন্য করিতেছেন। যাঁহারা সেই সনাতন পুরুষের নামমাত্র শ্রবণে প্রেমে পুলকিত-তনু হইয়া থাকেন এবং

---

নাম্না জিনসুতঃ কীকটেষু ভবিষ্যতি ॥ অথাসৌ যুগসন্ধ্যায়াং দস্যুপ্রায়েষু রাজসু। জনিতা বিষ্ণু-যশসো নাম্না কল্কির্জগৎপতিঃ ॥ অবতারা হ্যসংখ্যেয়া হরেঃ সত্ত্বনিধের্দ্বিজাঃ। যথাবিদাশিনঃ কুল্যাঃ সরসঃ স্যুঃ সহস্রশঃ ॥" —(শ্রীমদ্ভাগবত ১ স্কন্ধ ৩ অধ্যায়।)

অর্থাৎ তিনি প্রথমে কৌমার নামক সর্গ আশ্রয় করিয়া ব্রহ্মা অর্থাৎ ব্রাহ্মণ রূপে অব্যাহত ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করেন। এই মহীমণ্ডল রসাতলগতা হইলে তাহার উদ্ধারের নিমিত্ত সেই যজ্ঞ পুরুষ শূকর রূপ ধারণ করেন, ইহাই তাঁহার দ্বিতীয় অবতার। তৃতীয় বারে তিনি নারদরূপ দেবর্ষির পরিগ্রহ করিয়া নিষ্কাম কর্ম্মোপদেশের মূল স্বরূপ পঞ্চরাত্র নামক বৈষ্ণবাগম পরিব্যক্ত করেন। চতুর্থ বারে তিনি ধর্ম্মের ভার্য্যা মূর্ত্তি দেবীর গর্ভে নরনারায়ণ নামক দুই ঋষিরূপে আবির্ভূত হইয়া দুশ্চর তপস্যা করিয়াছিলেন। পঞ্চম বারে তিনি কপিল নামে সিদ্ধগণের অধীশ্বর হইয়া কালধর্ম্মে বিনষ্ট তত্ত্ব-বিনির্ণায়ক সাংখ্যযোগ পরিব্যক্ত করেন। ষষ্ঠবারে তিনি অত্রিপত্নী অনসূয়ার গর্ভে দত্তাত্রেয় রূপে জন্মগ্রহণ করিয়া অলর্ক ও প্রহ্লাদকে আন্বীক্ষিকী অর্থাৎ আত্মবিদ্যার উপদেশ প্রদান করেন। সপ্তম বারে তিনি রুচির ঔরসে আকুতির গর্ভে যজ্ঞরূপে জন্মগ্রহণ করিয়া আত্মপুত্র যামনামক দেবতাগণের সহিত স্বয়ং ইন্দ্ররূপে স্বায়ম্ভুব মন্বন্তর পালন করিয়াছিলেন। অষ্টম বারে তিনি মেরু দেবীর গর্ভে নাভির ঔরসে ঋষভ নামে জন্মগ্রহণ করিয়া ধীর-জনগণকে অত্যাশ্রমস্বরূপ পরমহংসপথ প্রদর্শন করিয়াছিলেন। নবমে তিনি পৃথু নামক পার্থিব শরীর ধারণ করিয়া এই পৃথিবীকে দোহন করেন এবং ওষধি প্রভৃতি সকল বস্তু নিষ্কাশিত করেন; এই অবতার সেই জন্য অতি কমনীয়। দশমে তিনি, মৎস্য শরীর পরিগ্রহ করিয়া চাক্ষুষ মন্বন্তরে জলপ্লাবনকালে মহীকে নৌকারূপা করিয়া বৈবস্বত মনুকে রক্ষা করেন। একাদশ বারে তিনি কমঠরূপ গ্রহণ করিয়া দেবাসুরের সমুদ্র মন্থনকালে মন্দর পর্ব্বতকে পৃষ্ঠে ধারণ করেন। দ্বাদশ ও ত্রয়োদশ বারে, ধন্বন্তরীরূপে অমৃত সংগ্রহ করিয়া মোহিনী স্ত্রীরূপে অসুরগণকে বিমোহিত এবং দেবগণকে অমৃত পান করাইয়াছিলেন। চতুর্দ্দশ বারে তিনি, নরসিংহরূপ পরিগ্রহ করিয়া অদ্ভুত দৈত্যরাজ হিরণ্যকশিপুকে উরুতে স্থাপন করিয়া, কটকৃতের কটতৃণ বিদারের ন্যায় অনায়াসে বিদীর্ণ করেন। পঞ্চদশে তিনি, বামনরূপ ধারণ করিয়া বলি রাজার যজ্ঞে গমন করেন এবং তাঁহার নিকট ত্রিপাদ ভূমি প্রার্থনা করেন।

তাঁহার গুণানুকীর্ত্তনে যাঁহাদের নয়ন হইতে অজস্র ধারে প্রেমাশ্রু বিনিঃসৃত হয়, সেই ভক্তোত্তমগণকে ধর্ম্ম বিপ্লব কালে, সেই ভক্তাভীষ্ট-ফলপ্রদ ভগবান্ যদি রক্ষা না করেন, তবে আর কে রক্ষা করিবে ?

মূলোক্ত "যুগে যুগে" শব্দে প্রত্যেক যুগে একটি মাত্র অবতারের আবির্ভাব হয়, এরূপ অর্থ নহে। ভগবানের অবতার অনন্ত এবং একই যুগে বহুবার প্রয়োজন হইলে, বহুবারই সেই কৃপাসিন্ধু দীনবন্ধু হরি আবির্ভূত হইয়া থাকেন।

টীকাকার শ্রীমৎ শ্রীধরস্বামী লিখিয়াছেন যে, পুনঃ পুনঃ সেই পরমেশ্বর অবতীর্ণ হইয়া দুষ্টগণকে বিনষ্ট করেন ; কিন্তু ইহাতে তাঁহার উপর নিষ্কারুণ্য রূপ নিন্দা কখনই আরোপ করা যাইতে পারে না। স্নেহময় জনক জননী সন্তানের হিতার্থ কখন বা তাহাকে আদর সহকারে ক্রোড়ে ধারণ করেন, কখন বা তাহার কঠোর তাড়না বা প্রহাররূপ দণ্ডের ব্যবস্থা করেন। সন্তানের প্রতি এবংবিধ ব্যবহারে পিতামাতার স্নেহহীনতা বা নির্দ্দয়তা কখনই প্রতিপন্ন হয় না। তদ্রূপ সেই সর্ব্বনিয়ন্তা পরমেশ্বরের কোন কার্য্যেই গুণদোষের সম্ভাবনা নাই ॥ ৮ ॥

---

ষোড়শবারে, ক্ষত্রিয়গণের ব্রাহ্মণ-বিরোধ দর্শনে কুপিত হইয়া এক বিংশতিবার পৃথিবীকে নিঃক্ষত্রিয়া করেন। সপ্তদশবারে, পরাশরের ঔরসে সত্যবতীর গর্ভে ব্যাসরূপে অবতীর্ণ হইয়া অল্পবুদ্ধি মানবের হিতার্থ বেদরূপ পাদপের শাখাবিভাগ করেন। অষ্টাদশবারে, দেবগণের মঙ্গলাভিলাষে রামরূপে নরদেহ ধারণ করিয়া স্বকীয় শক্তি দ্বারা সমুদ্র নিগ্রহ প্রভৃতি কার্য্য সম্পন্ন করেন। একোনবিংশ এবং বিংশ বারে, ভগবান্ শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণরূপে ভূতলে অবতীর্ণ হইয়াছিলেন। একবিংশ বারে, কলি সঞ্জাত হইলে, তিনি কীকট, অর্থাৎ গয়া প্রদেশে অঞ্জনের পুত্র বুদ্ধ নামে আবির্ভূত হইবেন। তদনন্তর দ্বাবিংশ বারে, ভূমণ্ডলের ভূপতিগণ দস্যুপ্রায় হইলে সেই জগৎপতি বিষ্ণুযশা ব্রাহ্মণের ঔরসে কল্কিরূপে অবতীর্ণ হইবেন। সত্ত্বগুণের সমুদ্রস্বরূপ শ্রীহরির অবতার সংখ্যাতীত। যেমন উপক্ষয়শূন্য বিশাল বারিধি হইতে সহস্র সহস্র প্রবাহ বিনির্গত হয়, তদ্রূপ ভগবান্ হইতে বহুবিধ অবতার আবির্ভূত হইয়া থাকেন।

—:•:—

**জন্ম কর্ম্ম চ মে দিব্যমেবং যো বেত্তি তত্ত্বতঃ।**
**ত্যক্ত্বা দেহং পুনর্জ্জন্ম নৈতি মামেতি সোঽর্জ্জুন ॥৯॥**

অন্বয়।—অর্জ্জুন! যঃ মে এবং (স্বেচ্ছয়াগৃহীতং) জন্ম দিব্যং (ধর্ম্ম-স্থাপনেন জগৎপালনরূপং অলৌকিকম্) কর্ম্ম চ তত্ত্বতঃ (ভ্রমাভাবেন যথাবৎ) বেত্তি (জানাতি) সঃ দেহং ত্যক্ত্বা (দেহাভিমানং বিসৃজ্য) পুনঃ জন্ম (দেহধারণরূপং পুনরুদ্ভবম্) ন এতি (প্রাপ্নোতি। [কিন্তু] মাম্ এব এতি (ভগবচ্ছকাশং গচ্ছতি ইতি ভাবঃ) ॥ ৯ ॥

প্রতিশব্দ।—অর্জ্জুন যিনি এইরূপ জন্ম এবং অলৌকিক কর্ম্ম প্রকৃতরূপ জানেন তিনি দেহত্যাগ-করিয়া পুনর্জ্জন্ম পান না [কিন্তু] আমাকে-ই লাভ-করেন ॥ ৯ ॥

ব্যাখ্যা।—হে অর্জ্জুন! যে ব্যক্তি আমার এইরূপ স্বেচ্ছা পরিগৃহীত জন্ম এবং ধর্ম্মস্থাপনরূপ অলৌকিক কর্ম্মের মর্ম্ম নিঃসন্দিগ্ধ ভাবে পরিজ্ঞাত হইয়াছেন, এই বর্ত্তমান দেহ নাশের পর তাঁহাকে আর দেহ ধারণ করিতে হয় না; তিনি স্বচ্ছন্দে ভগবান্ বাসুদেবের সমীপস্থ হন ॥ ৯ ॥

শঙ্করাচার্য্য।—জন্মেতি। তদ্ জন্ম মায়ারূপং কর্ম্ম চ সাধূনাং পরিত্রাণাদি মে মম দিব্যমপ্রাকৃতমৈশ্বরমেবং যথোক্তং যো বেত্তি তত্ত্বতঃ তত্ত্বেন যথাবৎ ত্যক্ত্বা দেহমিমং পুনর্জ্জন্ম পুনরুৎপত্তিং নৈতি ন প্রাপ্নোতি মামেত্যাগচ্ছতি স মুচ্যতে অর্জ্জুন! ॥ ৯ ॥

আনন্দগিরি।—মায়াময়মীশ্বরস্য জন্ম ন বাস্তবং তথৈব চ জগৎপরিপালনং কর্ম্ম মান্যস্যেতি জানতঃ শ্রেয়োঽবাপ্তিং দর্শয়ন্ বিপক্ষে প্রত্যবায়ং সূচয়তি জন্মেত্যাদিনা। যথোক্তং মায়াময়ং কল্পিতমিতি যাবৎ, বেদনস্য যথাবত্ত্বং বেদ্যস্য জন্মাদেরুক্তরূপানতিবর্ত্তিত্বং যদি পুনর্ভগবতো বাস্তবং জন্ম সাধুজনপরিপালনাদি চান্যস্যৈব কর্ম্ম তৎক্রিয়স্যেতি বিবক্ষ্যতে তদা তত্ত্বাপরিজ্ঞানপ্রযুক্তো জন্মাদিঃ সংসারো দুর্ব্বারঃ স্যাদিতি ভাবঃ ॥ ৯ ॥

রামানুজ।—জন্মেতি। এবং কর্ম্মমূলহেয়ত্রিগুণপ্রকৃতিসংসর্গরূপজন্মরহিতস্য সর্ব্বেশ্বরত্বসর্ব্বজ্ঞত্বসত্যসঙ্কল্পত্বাদিসমস্তকল্যাণগুণোপেতস্য সাধুপরিত্রাণায় মৎসমাশ্রয়ণৈকপ্রয়োজনং দিব্যমপ্রাকৃতং মদসাধারণং মম জন্ম চেষ্টিতঞ্চ তত্ত্বতো যো বেত্তি স বর্ত্তমানং দেহং পরিত্যজ্য পুনর্জ্জন্ম নৈতি মামেব প্রাপ্নোতি। মদীয়দিব্যজন্মচেষ্টিতযাথাত্ম্যজ্ঞানেন বিধ্বস্তসমস্তমৎসমাশ্রয়ণবিরোধিপাপ্মা অস্মিন্নেব জন্মনি যথোদিতপ্রকারেণ মামাশ্রিত্য মদেকপ্রিয়ো মদেকচিত্তো মামেব প্রাপ্নোতি ॥ ৯ ॥

হনুমান্।—জন্মেতি। জন্ম মায়ারূপং কর্ম্ম চ ধর্ম্মসংস্থাপনায় কংসবধাদিরূপং দিব্যমপ্রাকৃতমৈশ্বর্য্যং যো বেত্তি তত্ত্বতঃ যথাবৎ দেহং ত্যক্ত্বা পুনর্জ্জন্ম ন গচ্ছতি। কিন্তু মামেবৈতি প্রাপ্নোতি মুচ্যত ইত্যর্থঃ॥ ৯॥

শ্রীধর।—জন্মেতি। এবংবিধানামীশ্বরজন্মকর্ম্মণাং জ্ঞানে ফলমাহ জন্মেতি। স্বেচ্ছয়া কৃতং মম জন্ম কর্ম্ম চ ধর্ম্মপালনরূপং দিব্যমলৌকিকং তত্ত্বতঃ পরানুগ্রহার্থমেবেতি যো বেত্তি স দেহাভিমানং ত্যক্ত্বা পুনর্জ্জন্ম সংসারং নৈতি ন প্রাপ্নোতি, কিন্তু মামেব প্রাপ্নোতি॥ ৯॥

বলদেব।—বহুলায়াসৈঃ সাধনসহস্রৈরপি দুর্লভো মোক্ষো মজ্জন্মচরিতশ্রবণেন মদেকান্তিপথানুবর্ত্তিনাং সুলভোঽস্ত্বিত্যেতদর্থঞ্চ সম্ভবামীত্যাশয়া ভগবানাহ জন্মেতি। মম সর্ব্বেশ্বরস্য সত্যেচ্ছস্য বৈদূর্য্যবন্নিত্যসিদ্ধনৃসিংহরঘুনাথাদিবহুরূপস্য তত্র তত্রোক্তলক্ষণং জন্ম তথা কর্ম্ম চ ভক্তরক্ষাসম্বন্ধঃ চরিতং তদুভয়ং দিব্যমপ্রাকৃতং নিত্যং ভবতীত্যেবমেবৈতদিতি বস্তুতো বেত্তি "যদগতং ভবচ্চ ভবিষ্যচ্চ একো দেবো নিত্যলীলানুরক্তো ভক্তব্যাপী ভক্তহৃদ্যন্তরাত্মা" ইতি শ্রুত্যা দিব্যমিতি মদুক্ত্যা চ দৃঢ়শ্রদ্ধো যুক্তিনিরপেক্ষঃ সন্ হে অর্জ্জুন! স বর্ত্তমানং দেহং ত্যক্ত্বা পুনঃ প্রাপঞ্চিকং জন্ম নৈতি। কিন্তু মামেব তত্তৎকর্ম্মমনোজ্ঞমেতি মুক্তো ভবতীত্যর্থঃ। যথা মোচকত্বলিঙ্গেন "তত্ত্বমসি" ইতি শ্রুতেশ্চ, যে জন্মকর্ম্মণা তত্ত্বতো ব্রহ্মাত্মেন যো বেত্তীতি ব্যাখ্যেয়ম্। ইতরথা "তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি নান্যঃ পন্থা বিদ্যতে অয়নায়" ইতি শ্রুতির্ব্যাকুপ্যেৎ। সমানমন্যৎ। জন্মাদিনিত্যতাঞ্চাস্ত যুক্তয়স্তন্ত্র বিস্তৃতা দ্রষ্টব্যাঃ॥ ৯॥

মধুসূদন।—জন্মেতি। জন্ম নিত্যসিদ্ধস্যৈব মম সচ্চিদানন্দঘনস্য লীলয়া তথানুকরণং, কর্ম্ম চ ধর্ম্মসংস্থাপনেন জগৎপরিপালনং, মে মম নিত্যসিদ্ধেশ্বরস্য দিব্যমপ্রাকৃতম্। অন্যৈঃ কর্ত্তুমশক্যমীশ্বরস্যৈব সাধারণং এবম্ "অজোঽপি সন্" ইত্যাদিনা প্রতিপাদিতং যো বেত্তি তত্ত্বতো ভ্রমনিবর্ত্তনেন মূঢ়ৈর্হি মনুষ্যত্বভ্রান্ত্যা ভগবতোঽপি গর্ভবাসাদিরূপমেব জন্ম স্বভোগার্থমেব কর্ম্মেত্যারোপিতং, পরমার্থতঃ শুদ্ধসচ্চিদানন্দঘনরূপত্বজ্ঞানেন তদপনুদ্য অজস্যাপি মায়য়া জন্মানুকরণমকর্ত্তুরপি পরানুগ্রহায় কর্ম্মানুকরণমিত্যেবং যো বেত্তি স আত্মনোঽপি তত্ত্বস্ফুরণাৎ ত্যক্ত্বা দেহমিমং পুনর্জ্জন্ম নৈতি, কিন্তু মাং ভগবন্তং বাসুদেবমেব সচ্চিদানন্দঘনমেতি সংসারান্মুচ্যত ইত্যর্থঃ। হে অর্জ্জুন!॥ ৯॥

নীলকণ্ঠ।—জন্মেতি। জন্ম মায়াময়ং কর্ম্ম সাধুত্রাণং দিব্যং অপ্রাকৃতং যো বেত্তি স ত্যক্ত্বা দেহং পুনর্জ্জন্ম ন প্রাপ্নোতি কিন্তু মামেতি প্রাপ্নোতি, এতেন ভগবতো জন্মানি কর্ম্মাণি চ ভগবৎপ্রাপ্তিকামেন গেয়ানীতি দর্শিতম্॥ ৯॥

বিশ্বনাথ।—উক্তলক্ষণস্য মজ্জন্মনঃ, তথা জন্মানন্তরং মৎকর্ম্মণশ্চ তত্ত্বতো জ্ঞানমাত্রেণৈব কৃতার্থঃ স্যাদিত্যাহ জন্মেতি। দিব্যং অপ্রাকৃতমিতি শ্রীরামানুজাচার্য্যচরণাঃ, শ্রীমধুসূদনসরস্বতীপাদাশ্চ। দিব্যমলৌকিকমিতি স্বামিচরণাঃ। লোকানাং প্রকৃতিসৃষ্টত্বাৎ অলৌকিকং শব্দতাপ্রাকৃতত্বমেবার্থত্বেনাপ্যভিপ্রেতঃ। অতএব অপ্রাকৃতত্বেন গুণাতীতত্বাদ্ভগবজ্জন্মকর্ম্মণো নিত্যত্বম্। তচ্চ ভগবৎসন্দর্ভে "ন বিদ্যতে যস্য চ জন্ম কর্ম্ম বা" ইত্যত্র শ্লোকে

শ্রীজীবরূপ গোস্বামিচরণৈরুপপাদিতম্। যথা যুক্ত্যা অনুপপন্নমিতি শ্রুতি স্মৃতিবাক্যবলাদেতৎ তর্ক্যমেবেদং মন্তব্যম্। তত্র পিপ্পলাদিশাখায়াং পুরুষবোধনী শ্রুতিঃ। "একো দেবো নিত্যলীলানুরক্তো ভক্তব্যাপী ভক্তহৃদ্যন্তরাত্মা" ইতি। তথা জন্মকর্ম্মণোর্নিত্যত্বং শ্রীভাগবতামৃতে বহুধ এব প্রপঞ্চিতম্। এবং যো বেত্তি তত্ত্বত ইতি, "অজোঽপি সন্নব্যয়াত্মা" ইতি, অস্মিংস্তথা জন্ম কর্ম্ম চ মে দিব্যমিত্যস্মিংশ্চ মদ্বাক্যমেবাস্তিকতয়া মজ্জন্মকর্ম্মণোর্নিত্যত্বমেব যো জানাতি নতু তয়োর্নিত্যত্বে কাঞ্চিদ্যুক্তিমপ্যপেক্ষমাণো তবতীত্যর্থঃ। যথা তত্ত্বতঃ "ওঁ তৎসদিতি নির্দ্দেশো ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ" ইত্যত্রিমোক্তেস্তচ্ছব্দেন ব্রহ্মোচ্যতে। তস্য ভাবস্তত্ত্বং তেন ব্রহ্মস্বরূপত্বেন যো বেত্তীত্যর্থঃ। স বর্ত্তমানদেহং ত্যক্ত্বা পুনর্জ্জন্ম নৈতি কিন্তু মামেবৈতি। অত্র দেহং ত্যক্ত্বা ইত্যস্য আধিক্যাদেবং ব্যাচক্ষতে স্ম। স দেহং ত্যক্ত্বা পুনর্জ্জন্ম নৈতি, কিন্তু দেহমত্যক্ত্বৈব মামেতি, মদীয়দিব্যজন্মচেষ্টিতযাথার্থ্যজ্ঞানেন বিধ্বস্তসমস্তমৎসমাশ্রয়ণ-বিরোধিপাপ্মা অস্মিন্নেব জন্মনি মামাশ্রিত্য মদেকপ্রিয়ো মামেব প্রাপ্নোতি ইতি শ্রীরামানুজাচার্য্যচরণাঃ ॥ ৯ ॥

তাৎপর্য্য।—ভগবানের এবংবিধ জন্মকর্ম্মের বৃত্তান্ত জানিলে কি লাভের সম্ভাবনা, তাহাই এই শ্লোকে ব্যক্ত হইতেছে। নিত্যসিদ্ধ আনন্দ-ঘন ভগবানের জন্ম কেবল লীলা প্রকাশের নিমিত্ত। ধর্ম্মসংস্থাপন রূপ জগৎ পরিপালনই তাঁহার কর্ম্ম। তাঁহার এই কর্ম্মানুষ্ঠান কেবল তাঁহার পক্ষেই সম্ভব ; তিনি ভিন্ন আর কাহারও তৎসম্পাদনে সাধ্য নাই। অথচ তিনি অজ, সৎ এবং নিত্যস্বরূপ। যাহারা মূঢ় ও ঈশ্বর-মহিমা জ্ঞানে বঞ্চিত তাহারা মনে করে যে, শ্রীকৃষ্ণ মনুষ্য ভিন্ন অন্য কিছুই নহেন ; তাঁহার সাধারণ মানবের ন্যায় গর্ভবাসাদি স্বীকার করিয়া, কর্ম্মফল ভোগ করিবার জন্য দেহ ধারণ করিতে হইয়াছে এবং তিনি রাগদ্বেষাদির বশী-ভূত হইয়া লঘুচেতা মনুষ্যের ন্যায়, কাহারও সহিত শত্রুতা ঘটাইয়া তাহাকে লাঞ্ছিত করিতেছেন. বা কাহারও সহিত মিত্রতা স্থাপন করিয়া তাহার প্রভূত মঙ্গল সাধন করিতেছেন। সেই হতভাগ্য নরাধমেরা অজ্ঞের একশেষ ; তাঁহাদের দুঃখ-দুর্গতি অবচ্ছিন্ন ভাবে তাহাদের সঙ্গে বিচরণ করিবে এবং তাহাদিগকে বারবার জন্মমরণ রূপ অশেষ ক্লেশ ভোগ করিতে হইবে। কিন্তু যাঁহারা ভগবানের জন্ম ও কর্ম্ম ঘটিত উল্লিখিত সমস্ত বৃত্তান্ত নিঃসন্দিগ্ধ রূপে পরিজ্ঞাত হইয়াছেন, যাঁহারা তাঁহার লীলা ও মহিমা সম্যক্‌রূপে হৃৎপ্রদেশে প্রণিধান করিতে সমর্থ হইয়াছেন, তাঁহারা এই দেহনাশের পর পুনরায় শরীরধারণ রূপ সংসারাধীন কখনই হইবেন

না। সেই ভাগ্যবানেরা ভগবান্ বাসুদেবকে লাভ করিয়া তাঁহার দর্শন এবং নিকটাবস্থান আদি অসুলভ সুখ-সৌভাগ্যের অধিকারী হইয়া জন্ম মরণ রূপ সংসার-বন্ধন হইতে চির-মুক্তি লাভ পূর্ব্বক চরিতার্থ হইবেন। ভগবানের দিব্য জন্ম ও কার্য্যাদির যাথাত্ম্য পরিজ্ঞান দ্বারা তাঁহাদের সমস্ত পাপ বিধ্বস্ত হওয়ায় এই জন্মেই তাঁহারা বিহিত বিধানে তাঁহার আশ্রয় গ্রহণ করেন এবং তাঁহাকেই একমাত্র পরম প্রিয় জ্ঞানে তাঁহাতেই চিত্ত সমর্পণ করিয়া চরমে তাঁহাকেই প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৯ ॥

বীতরাগ-ভয়-ক্রোধা মন্ময়া মামুপাশ্রিতাঃ।
বহবো জ্ঞানতপসা পূতা মদ্ভাবমাগতাঃ ॥ ১০ ॥

অন্বয়।—বীতরাগ-ভয়-ক্রোধাঃ (বিগতা রাগশ্চ ভয়ঞ্চ ক্রোধশ্চ যেভ্যঃ তে) মন্ময়া (মদেকচিত্তাঃ) মাম্ উপাশ্রিতাঃ (শরণং গতাঃ) [সন্তঃ] জ্ঞানতপসা (জ্ঞানমেব তপঃ তেন) পূতাঃ (পবিত্রাঃ) বহবঃ সুকৃতিশালিনঃ (মদ্ভাবং (মদ্রূপত্বং মোক্ষং) আগতাঃ (প্রাপ্তাঃ) ॥ ১০ ॥

প্রতিশব্দ।—অনুরাগ-ভীতি-ক্রোধ-শূন্য মদেকচিত্ত আমার শরণাগত [হইয়া] জ্ঞানরূপ-তপস্যা-দ্বারা পবিত্রীকৃত অনেকে আমার ভাব পাইয়াছেন ॥ ১০ ॥

ব্যাখ্যা।—বিষয়াসক্তি ভয় এবং ক্রোধ বিরহিত হৃদয়ে সর্ব্বতোভাবে আমাতে চিত্তসমর্পণ, সম্পূর্ণরূপে আমার আশ্রয় গ্রহণ এবং জ্ঞানরূপ তপস্যা দ্বারা পবিত্র চিত্ত হইয়া, বহু ব্যক্তি আমার স্বরূপ লাভ করিয়াছেন ॥ ১০ ॥

শঙ্করাচার্য্য।—নৈষ মোক্ষমার্গ ইদানীং প্রবৃত্তঃ, কিং তর্হি পূর্ব্বমপি বীতরাগেতি ॥ (বীতরাগভয়ক্রোধা রাগশ্চ ভয়ঞ্চ ক্রোধশ্চ রাগভয়ক্রোধাঃ বীতা বিগতা যেভ্যস্তে) বীতরাগভয়ক্রোধা মন্ময়া ব্রহ্মবিদ ঈশ্বরাভেদদর্শিনো মামেবচ পরমেশ্বরমুপাশ্রিতাঃ কেবলজ্ঞাননিষ্ঠা ইত্যর্থঃ। বহবোঽনেকে জ্ঞানতপসা জ্ঞানমেব চ পরমাত্মবিষয়ং তপস্তেন জ্ঞানতপসা

পূতাঃ পরাং শুদ্ধিং গতাঃ সন্তো মদ্ভাবমীশ্বরভাবং মোক্ষমাগতাঃ সমনুপ্রাপ্তাঃ ইতরতপোনিরপেক্ষ্য জ্ঞাননিষ্ঠা ইত্যস্য লিঙ্গং জ্ঞানতপসেতি বিশেষণম্ ॥ ১০ ॥

আনন্দগিরি।—সম্প্রতি প্রবৃত্তমোক্ষমার্গস্য নূতনত্বেনানাশ্বাসিতত্বমাশঙ্ক্য পরিহরতি নৈষ ইতি। মন্ময়ত্বস্য মদ্ভাবগমনেনাপৌনরুক্ত্যং দর্শয়তি ব্রহ্মবিদ ইতি। আত্মনো ভিন্নত্বেন ভিন্নাভিন্নত্বেন বা ব্রহ্মণো বেদনং ব্যাবর্ত্তয়তি ঈশ্বরেতি। অভেদদর্শনেন সমুচ্চিত্য কর্ম্মানুষ্ঠানং প্রত্যাচষ্টে মামেবেতি। তদুপাশ্রয়ত্বমেব বিশদয়তি কেবলেতি। মামুপাশ্রিতা ইতি কেবলজ্ঞাননিষ্ঠত্বমুক্ত্বা জ্ঞানতপসা পূতা ইতি কিমর্থং পুনরুচ্যতে তত্রাহ ইতরেতি ॥ ১০ ॥

রামানুজ।—বীতরাগভয়ক্রোধা ইতি। তদাহ মদীয়জন্মকর্ম্মতত্ত্বজ্ঞানাখ্যেন তপসা পূতা বহব এবং সংবৃত্তাঃ। তথাচ শ্রুতিঃ, "তস্য ধীরাঃ পরিজানন্তি যোনিম্" ইতি ধীরাঃ স ধীমতাগ্রেসরা এব তস্য জন্মপ্রকারং জানন্তীত্যর্থঃ ॥ ১০ ॥

হনুমান্।—নৈষ মোক্ষমার্গঃ ইদানীং প্রবৃত্তঃ কিং তর্হি পূর্ব্বমপি বীতরাগেতি। মন্ময়া ব্রহ্মবিদঃ মামুপাশ্রিতাঃ মামেব পরমেশ্বরমাশ্রিতাঃ, জ্ঞানমেব তপস্তেন জ্ঞানতপসা পূতাঃ শুদ্ধা মদ্ভাবমীশ্বরভাবমাগতা মুক্তা ইত্যর্থঃ ॥ ১০ ॥

শ্রীধর।—কথং জন্মকর্ম্মজ্ঞানে ত্বৎপ্রাপ্তিঃ স্যাদিত্যত আহ বীতরাগেতি। অহং শুদ্ধসত্ত্বাবতারৈর্দ্ধর্ম্মপালনং করোমীতি মদীয়ং পরমকারুণিকত্বং জ্ঞাত্বা (বীতা বিগতা রাগভয়ক্রোধা যেভ্যস্তে) চিত্তবিক্ষেপাভাবান্মন্ময়া মদেকচিত্তা ভূত্বা মামেবোপাশ্রিতাঃ সন্তো মৎপ্রসাদলব্ধং যদাত্মজ্ঞানঞ্চ তপশ্চ তৎপরিপাকহেতুঃ স্বধর্ম্মঃ (ঘটৈশ্বকবত্তাবঃ) তেন জ্ঞানতপসা পূতাঃ শুদ্ধা নিরস্তাজ্ঞানতৎকার্য্যমলা মদ্ভাবং মৎসাযুজ্যং প্রাপ্তা বহবঃ, ন ত্বধুনৈব প্রবৃত্তোঽয়ং মদ্ভক্তিমার্গ ইত্যর্থঃ, তদেবং তান্যহং বেদ সর্ব্বাণীত্যাদিনা বিদ্যাবিদ্যোপাধিভ্যাং তত্ত্বং পদার্থাবীশ্বরজীবৌ প্রদর্শ্য ঈশ্বরস্য চাবিদ্যাভাবেন নিত্যশুদ্ধত্বাজ্জীবস্য চেশ্বরপ্রসাদলব্ধজ্ঞানেনাজ্ঞাননিবৃত্তেঃ শুদ্ধস্য স্বতশ্চিদংশেন তদৈক্যমুক্তমিতি দ্রষ্টব্যম্ ॥ ১০ ॥

বলদেব।—ইদানীমিব পুরাপি মজ্জন্মাদিনিত্যজ্ঞানেন বহূনাং বিমুক্তিরভূদিতি তন্নিত্যতাং দ্রঢ়য়িতুমাহ বীতেতি। বহবো জনা জ্ঞানতপসা পূতাঃ সন্তঃ পুরা মদ্ভাবমাগতা ইত্যন্বয়ঃ। মজ্জন্মাদিনিত্যত্ববিষয়কং যজ্জ্ঞানং তদেব দুরধিগমশ্রুতিযুক্তিসম্পাদ্যত্বাৎ তপস্তস্মিন্ জ্ঞানে বা যদ্বিবিধকুমতকুতর্কাদিনিবারণরূপং তপস্তেন পূতা নির্দ্ধূতাবিদ্যা ইত্যর্থঃ। মদ্ভাবং প্রমাণং বিস্ময়মানতাং বা মৎসাক্ষাৎকৃতিম্। কীদৃশাস্তে ইত্যাহ বীতেতি। বীতাঃ পরিত্যক্তাস্তন্নিত্যত্ববিরোধিষু রাগাদয়ো যৈস্তে, ন তেষু রাগং ন ভয়ং ন চ ক্রোধং প্রকাশয়ন্তীত্যর্থঃ তত্র হেতুঃ মন্ময়াঃ মদেকনিষ্ঠাঃ উপাশ্রিতাঃ সংসেবমানাঃ ॥ ১০ ॥

মধুসূদন।—মামেতি সোঽর্জ্জুনেত্যুক্তং, তত্র যস্য সর্ব্বপুরুষপ্রাপ্যতয়া পুরুষার্থত্বমস্য মোক্ষমার্গস্যানাদিপরম্পরাগতত্বং দর্শয়তি বীতরাগেতি। রাগস্তৎফলং তৃষ্ণা সর্ব্বান্ বিষয়ান্ পরিত্যজ্য জ্ঞানমার্গে কথং জীবিতব্যমিতি ত্রাসো ভয়ং সর্ব্ববিষয়োচ্ছেদকোঽয়ং জ্ঞানমার্গঃ কথং হিতঃ স্যাদিতি দ্বেষঃ ক্রোধঃ, (ত এতে রাগভয়ক্রোধা বীতা বিবেকেন নিগৃহীতা যেভ্যস্তে

বীতরাগভয়ক্রোধাঃ ) তদ্গতাঃ মন্ময়াঃ মাং পরমাত্মানং তৎপদার্থত্বং পদার্থাভেদেন সাক্ষাৎ কৃতবন্তঃ মদেকচিত্তা বা মামুপাশ্রিতাঃ একান্তপ্রেমভক্ত্যা মামীশ্বরং শরণং গতাঃ বহবোঽনেকে জ্ঞানতপসা জ্ঞানমেব তপঃ সর্ব্বকর্ম্মক্ষয়হেতুত্বাৎ, "ন হি জ্ঞানেন সদৃশং পবিত্রমিহ বিদ্যতে" ইতি হি বক্ষ্যতি, তেন পূতাঃ ক্ষীণসর্ব্বপাপাঃ সন্তো নিরস্তাজ্ঞানতৎকার্য্যমলাঃ মদ্ভাবং মদ্রূপত্বং বিশুদ্ধসচ্চিদানন্দঘনং মোক্ষমাগতাঃ অজ্ঞানমাত্রাপনয়নেন প্রাপ্তাঃ, জ্ঞানতপসা পূতা জীবন্মুক্তাঃ সন্তো মদ্ভাবং মদ্বিষয়ং ভাবং রত্যাখ্যং প্রেমাণমাগতা ইতি বা। "তেষাং জ্ঞানী নিত্যযুক্ত একভক্তির্ব্বিশিষ্যতে" ইতি হি বক্ষ্যতি ॥ ১০ ॥

নীলকণ্ঠ।—এতস্যাপি ভগবৎপ্রাপ্তের্দ্বারমাহ বীতেতি। রাগো বিষয়েষু প্রীতিঃ ভয়ং খোচ্ছেদশঙ্কা, ক্রোধঃ স্বপরপীড়াহেতুরভিজ্বলনং, ( তে ত্রয়ো বীতাঃ যেভ্যস্তে ) বীতরাগভয়ক্রোধাঃ, অতএব মন্ময়াঃ মদেকপ্রধানাঃ কিং জারিণী যথা জারমপি ভর্ত্তারঞ্চাশ্রিতা যোগক্ষেমার্থং তদ্বয়েত্যাহ, মামুপাশ্রিতাঃ জ্ঞানতপসা জ্ঞানময়ং তপ আলোচনং মম জন্মকর্ম্মণোঃ স্বরূপস্য চ নিরন্তরং চিন্তনং যস্য জ্ঞানময়ং তপ ইতি শ্রুতিপ্রসিদ্ধং জ্ঞানতপঃ তেন পূতাঃ সন্তো মদ্ভাবং মত্তাদাত্ম্যং প্রাপ্তা ইত্যর্থঃ ॥ ১০ ॥

বিশ্বনাথ।—ন কেবলমেক এব আধুনিকএব মজ্জন্মকর্ম্মতত্ত্বজ্ঞানমাত্রেণৈব মাং প্রাপ্নোতি, অপিতু প্রাক্তনা অপি পূর্ব্বপূর্ব্বকল্পাবতীর্ণস্য মম জন্মকর্ম্মতত্ত্বজ্ঞানবন্তো মাং আপুরেব ইত্যাহ বীতেতি। জ্ঞানং উক্তলক্ষণং মজ্জন্মকর্ম্মণোস্তত্ত্বতোঽনুভবরূপমেব তপস্তেন পূতা ইতি শ্রীরামানুজাচার্য্যচরণাঃ। যদ্বা জ্ঞানে জন্মকর্ম্মণোর্নিত্যত্বনিশ্চয়ানুভবে যন্নানাকুমতকুতর্ককুযুক্তিসর্পী-বিষদাহসহনরূপং তপস্তেন পূতাঃ। তথাচ রামানুজভাষ্যধৃতা শ্রুতিঃ—"তস্য ধীরাঃ পরিজানন্তি যোনিমিতি।" ধীরাঃ ধীমন্ত এব তস্য যোনিং জন্মপ্রকারং জানন্তীত্যর্থঃ। বীতাস্ত্যক্তাঃ কুমতপ্রজল্পিতেষু জনেষু রাগাস্তা যৈস্তেন তেষু রাগঃ প্রীতির্নাপি তেভ্যো ভয়ং নাপি তেষু ক্রোধো মদ্ভক্তানামিত্যর্থঃ। কুতো মন্ময়া মজ্জন্মকর্ম্মানুধ্যানমনন-শ্রবণকীর্ত্তনাদিপ্রচুরাঃ। মদ্ভাবং মদি প্রেমাণম্ ॥ ১০ ॥

তাৎপর্য্য।—ভগবানের জন্ম কর্ম্ম বিষয়ক জ্ঞান হইলেই কিপ্রকারে তাঁহাকে লাভ করা যায় তাহাই এই শ্লোকে কথিত হইতেছে। বিষয়ে অনুরাগ জন্মিলে তাহার ফল স্বরূপে তৃষ্ণা সমুৎপন্ন হয়। যাবতীয় বিষয় সম্ভোগ বাসনা পরিত্যাগ করিয়া কিরূপে জীবিত থাকিব, ইহা মনে করিলে ভয় জন্মে। জ্ঞানমার্গ বিষয়-ভোগের কণ্টক স্বরূপ, অতএব তাহাতে কিরূপে কল্যাণ সাধিত হইতে পারে, ইহা মনে করিয়া জ্ঞানের প্রতি দ্বেষ-সূচক ক্রোধ জন্মে। যিনি বিবেকবলে এই রাগ, ভয় এবং ক্রোধকে পরিহার করিতে পারেন, তিনিই শুদ্ধ-চিত্ত সাধু পুরুষ। তাদৃশ পুরুষ বেদান্ত মহাবাক্য প্রতিপাদিত তৎ এবং ত্বং পদার্থের অভেদ-বোধ-

জনিত পরমাত্ম স্বরূপ আমার সাক্ষাৎকার লাভ করিয়া সম্পূর্ণরূপ মদ্ভাব-চিত্ত হন এবং একান্ত প্রেম ও ভক্তি সহকারে আমার শরণাগত হইয়া থাকেন। তদ্রূপ বহু ব্যক্তি সর্ব্ব কর্ম্মের ক্ষয় নিবন্ধন এবংবিধ জ্ঞান স্বরূপ তপঃপ্রভাবে ক্ষীণ-পাপ ও পবিত্র হইয়া এবং জ্ঞান ও তাহার ফল স্বরূপ মলিনতা বিরহিত হইয়া বিশুদ্ধ সচ্চিদানন্দঘন স্বরূপ মদ্ভাব প্রাপ্ত হন এবং মোক্ষ লাভ করেন। শাস্ত্রেও কথিত হইয়াছে, জ্ঞানের সদৃশ পবিত্র আর কিছুই নাই। যাঁহারা এই পরম পবিত্র জ্ঞানরূপ তপঃপ্রভাবে পবিত্রীকৃত হইয়াছেন, তাঁহারা জীবন্মুক্ত হইয়া সর্ব্বতোভাবে আমার প্রতি রত হইয়াছেন এবং আমার প্রেম-সাগরে ডুবিয়া গিয়াছেন।

শ্রীমদ্রামানুজাচার্য্যের অভিপ্রায়। আমার জন্ম কর্ম্ম বিষয়ক জ্ঞানই তপঃ। শ্রুতি বলিয়াছেন, যাঁহারা ধীর অর্থাৎ জ্ঞানী, তাঁহারাই জন্মের প্রকার পরিজ্ঞাত আছেন।

শ্রীমৎশ্রীধর স্বামীর অভিপ্রায়। আমি বিশুদ্ধ চিত্তে অবতীর্ণ হইয়া ধর্ম্ম পালন করিয়া থাকি। যিনি তজ্জন্য আমার পরম কারুণিকত্ব উপলব্ধি করিয়া অনুরাগ ভয় এবং ক্রোধকে হৃদয় হইতে বিসর্জ্জন দেন এবং সর্ব্বপ্রকার চিত্ত-বিক্ষোভকারী প্রতিকূল কারণের অসদ্ভাব হেতু সর্ব্বতোভাবে আমাতেই চিত্ত সমর্পণ করিয়া আমারই শরণাগত হন, তাদৃশ সাধুজনেরা আমার অনুগ্রহে আত্মজ্ঞান এবং তপঃ সম্পন্ন হইয়া শুদ্ধ-চিত্ত হইয়া থাকেন। অনেকানেক সাধু ব্যক্তি এইরূপ জ্ঞান-তপঃ-সম্পন্ন হইয়া অজ্ঞান জনিত মলিনতা বিরহ হেতু, আমার সাযুজ্যরূপ মুক্তি লাভ করিয়াছেন। অতএব এই মদ্ভক্তিরূপ মোক্ষ-মার্গ আধুনিক নহে, ইহা অনাদি পরম্পরাগত, ইহাই প্রদর্শিত হইল। ভগবান্ পূর্ব্বে বলিয়াছেন, "তান্যহং বেদ সর্ব্বাণি" (৪র্থ অ। ৫ শ্লোক) অর্থাৎ আমি সে সকলই জানি। এক্ষণে "তৎ" এবং "ত্বং" পদার্থ প্রতিপাদ্য ঈশ্বর এবং জীবের বিভিন্নতা প্রদর্শন করিয়া ইহাই প্রতিপাদন করিতেছেন যে, ঈশ্বর অবিদ্যা বিহীনতা হেতু নিত্য শুদ্ধ এবং জীব ঈশ্বরানুগ্রহ-প্রাপ্ত জ্ঞান প্রভাবে অজ্ঞান বিদূরিত হইলে শুদ্ধচিত্ত হইয়া স্বতঃ চিদংশের দ্বারা ঈশ্বরের সহিত ঐক্যরূপ মোক্ষ লাভ করেন ॥ ১০ ॥

যে যথা মাং প্রপদ্যন্তে তাংস্তথৈব ভজাম্যহম্।
মম বর্ত্মানুবর্ত্তন্তে মনুষ্যাঃ পার্থ সর্ব্বশঃ ॥ ১১ ॥

অন্বয়।—যে ( মনুষ্যাঃ ) যথা ( যেন প্রকারেণ সকামতয়া নিষ্কামতয়া বা ) মাং ( সর্ব্বাভীষ্টফলদাতারং ) প্রপদ্যন্তে (ভজন্তি ) তান্ অহং তথা এব ( তদাকাঙ্ক্ষিতফলপ্রদানেনৈব ) ভজামি ( অনুগৃহ্লামি ) পার্থ মনুষ্যাঃ সর্ব্বশঃ ( সর্ব্বপ্রকারৈঃ ) মম বর্ত্ম ( ভজনমার্গং ) অনুবর্ত্তন্তে ( ইন্দ্রাদিরূপেণ মামেব সেবন্তে ) ॥ ১১ ॥

প্রতিশব্দ।—যাহারা যে-প্রকারে আমার ভজনা-করে তাহাদিগকে আমি সেই-প্রকারে-ই অনুগ্রহ-করি। কৌন্তেয় মানবেরা সর্ব্বপ্রকারে আমার পথ অনুসরণ-করে ॥ ১১ ॥

ব্যাখ্যা।—মনুষ্যেরা যেরূপ প্রয়োজনে ও অভিপ্রায়ে আমার সেবা করে আমি তাহাদিগকে তদনুরূপ ফল প্রদান করি। হে পার্থ! মানবেরা সর্ব্বথা আমারই ভজন-মার্গের অনুসরণ করিয়া থাকে ॥ ১১ ॥

শঙ্করাচার্য্য।—তব তর্হি রাগদ্বেষৌ স্তঃ, যেন কেভ্যশ্চিদেবাত্মভাবং প্রযচ্ছসি ন সর্ব্বেভ্য ইত্যুচ্যতে যে যথেতি। যে যথা যেন প্রকারেণ যেন প্রয়োজনেন যৎফলার্থিতয়া মাং প্রপদ্যন্তে তাংস্তথৈব তৎফলদানেন ভজাম্যহমনুগৃহ্লাম্যহং, ইত্যতঃ তেষাং মোক্ষং প্রত্যক্ষং প্রত্যনর্থিত্বাৎ। ন হ্যেকস্য মুমুক্ষুত্বং ফলার্থিত্বঞ্চ যুগপৎ সম্ভবতি, অতো যে যৎফলার্থিনঃ তান্ তৎফলপ্রদানেন, যে যথোক্তকারিণস্তৎফলার্থিনো মুমুক্ষবশ্চ তান্ জ্ঞানপ্রদানেন, যে জ্ঞানিনঃ সন্ন্যাসিনো মুমুক্ষবশ্চ তান্ মোক্ষপ্রদানেন, তথা আর্ত্তানার্ত্তিহরণেনেত্যেবং যথা যেন প্রকারেণ মাং প্রপদ্যন্তে যে, তাংস্তথৈব ভজামীত্যর্থঃ। ন পুনঃ রাগদ্বেষনিমিত্তং মোহনিমিত্তং বা কিঞ্চিদ্ভজামি সর্ব্বথাপি সর্ব্বাবস্থস্য মমেশ্বরস্য বর্ত্ম মার্গমনুবর্ত্তন্তে মনুষ্যাঃ, যৎ ফলার্থিতয়া যস্মিন্ কর্ম্মণ্যধিকৃতাঃ যে প্রযতন্তে, তে মনুষ্যা অত্র উচ্যন্তে, হে পার্থ! সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈঃ ॥ ১১ ॥

আনন্দগিরি।—ঈশ্বরঃ সর্ব্বেভ্যো ভূতেভ্যো মোক্ষং প্রযচ্ছতি চেৎ প্রাগুক্তবিশেষণবৈয়র্থ্যং, যদি তু কেভ্যশ্চিদেব মোক্ষং প্রযচ্ছেৎ তর্হি তস্য রাগাদিমত্ত্বাদনীশ্বরত্বাপত্তিরিতি শঙ্কতে তব তর্হীতি। যে মুমুক্ষবস্তেভ্যো মোক্ষমীশ্বরো জ্ঞানসম্পাদনদ্বারা প্রযচ্ছতি ফলান্তরার্থিভ্যস্তু তত্তদুপায়ানুষ্ঠানেন তত্তদেব দদাতীতি নাস্য রাগদ্বেষাবিতি পরিহরতি উচ্যতে ইতি। মুমুক্ষূণামীশ্বরানুসারিত্বেঽপি ফলান্তরার্থিনাং কুতস্তদনুসারিত্বমিত্যাশঙ্ক্য ফলার্থং উপাস্তেরিতি ন্যায়েন তৎফলস্যেশ্বরাধীনত্বাৎ তদনুবর্ত্তিত্ববশ্যকমিত্যাহ যস্মেতি।

ভগবদ্বচনভাগিনাং সর্বেষামেব কৈবল্যাখ্যফলং কিমিতি নানুগৃহ্ণাসি তত্রাহ যে যথেতি। অভ্যুদয়নিঃশ্রেয়সার্থিত্বং প্রার্থনাবৈচিত্র্যাদেকস্তৈব কিং ন স্যাদিত্যাশঙ্ক্য পর্য্যায়েণ তদুভয়প্রাপ্তিং সাধয়তি ন হীতি। মুমুক্ষূণাং ফলার্থিনাঞ্চ বিভাগে স্থিতে সত্যনুগ্রহবিভাগং ফলিতমাহ অত ইতি। ফলপ্রদানেনানুগৃহ্ণামীতি সম্বন্ধঃ। নিত্যনৈমিত্তিককর্ম্মানুষ্ঠায়িনামেব ফলার্থিত্বাভাবে সতি মুমুক্ষুত্বে কথং কেবলগ্রহঃ স্যাদিতি তত্রাহ যে যথোক্তেতি। জ্ঞানপ্রদানেন জ্ঞানিনোহনুগৃহ্ণামীতি সম্বন্ধঃ। সন্তি, কেচিত্ত্যক্তসর্ব্বকর্ম্মাণো জ্ঞানিনো মোক্ষমেবাপেক্ষমাণাস্তেষামনুগ্রহপ্রকারং প্রকটয়তি যে জ্ঞানিন ইতি। কেচিদার্ত্তাঃ সন্তো জ্ঞানাদিসাধনান্তররহিতা ভগবন্তমেবার্ত্তিমপকর্ষন্তমনুবর্ত্তন্তে, তেষু ভগবতোহনুগ্রহবিশেষং দর্শয়তি তথেতি। পূর্ব্বার্দ্ধব্যাখ্যানমুপসংহরতি ইত্যেবমিতি। ভগবতোহনুগ্রহে নিমিত্তান্তরং নিবারয়তি ন পুনরিতি। ফলার্থিত্বে মুমুক্ষুত্বে চ জন্তূনাং ভগবদনুসরণমাবশ্যকমিত্যুত্তরার্দ্ধং বিভজতে সর্ব্বথাপীতি। সর্ব্বাবস্থং তেন তেনাত্মনা পরমেশ্বরস্যাবস্থানং, মার্গো জ্ঞানকর্ম্মলক্ষণঃ মনুষ্যগ্রহণাদিতরেষামীশ্বরমার্গানুবর্ত্তিত্বমপ্যুদাসঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ মনুষ্যা ইতি। সর্ব্বপ্রকারৈর্মম মার্গমনুবর্ত্তন্তে ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ॥ ১১॥

রামানুজ।—যে যথা মামিতি। ন কেবলং দেবমনুষ্যাদিরূপেণাবতীর্য্য মৎসমাশ্রয়ণাপেক্ষাণাং পরিত্রাণং করোমি, অপি তু মৎসমাশ্রয়ণাপেক্ষা যথা যেন প্রকারেণ স্বাপেক্ষানুরূপং মাং সঙ্কল্প্য প্রপদ্যন্তে সমাশ্রয়ন্তে, তান্ প্রতি তথৈব তন্মনীষিতপ্রকারেণ ভজামি মাং দর্শয়ামি। কিমত্র বহুনা, সর্ব্বে মনুষ্যা মদনুবর্ত্তনৈকমনোরথা মম বর্ত্ম মৎস্বভাবং সর্ব্বযোগিনামবাঙ্মনসগোচরমপি স্বকীয়ৈশ্চক্ষুরাদিকরণৈঃ সর্ব্বশঃ স্বাপেক্ষিতৈঃ সর্ব্বপ্রকারৈরনুভূয়ানুবর্ত্তন্তে॥ ১১॥

হনুমান্।—মদ্ভাবমাগতা ইত্যনেনাস্য মোক্ষমেব প্রযচ্ছতি ভগবান্ ভক্তানাং ন ত্বৈশ্বর্য্যাদিফলমিত্যর্জ্জুনস্য বচনমাশঙ্ক্যাহ যে যথেতি। যে যৎফলপ্রার্থিনঃ পুরুষা যথা যেন প্রকারেণ সাত্ত্বিকরাজসতামসভাবেন মাং প্রপদ্যন্তে, তানহং তথৈব তৎফলদানেনৈবৈশ্বর্য্যাদিফলার্থিনঃ তত্তদ্দানেনৈবেত্যভিপ্রায়ঃ। মমেশ্বরস্য মন্মার্গং যথাভিলষিতফলপ্রদমনুবর্ত্তন্তে অনুসরন্তি। যৎ যৎফলমভিলষিতং তদেব মাং প্রার্থয়ন্ত্বিত্যভিপ্রায়ঃ॥ ১১॥

শ্রীধর।—ননু তর্হি কিং ত্বয়াপি বৈষম্যমস্তি যস্মাদেবং ত্বদেকশরণানামেবাত্মভাবং দদাসি নান্যেষাং সকামানামিত্যত আহ যে ইতি। যথা যেন প্রকারেণ সকামতয়া নিষ্কামতয়া বা যে মাং ভজন্তি তানহং তথৈব তদপেক্ষিতফলদানেন ভজামি অনুগৃহ্ণামি ন তু সকামা মাং বিহায়েন্দ্রাদীনেব যে ভজন্তে তানহমুপেক্ষ ইতি মন্তব্যম্। যতঃ সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈরিন্দ্রাদিসেবকা অপি মমৈব বর্ত্ম ভজনমার্গমনুবর্ত্তন্তে ইন্দ্রাদিরূপেণাপি মমৈব সেব্যত্বাৎ॥ ১১॥

বলদেব।—ননু নিত্যজন্মাদিমনোজ্ঞঃ সর্ব্বেশ্বরস্ত্বং মহাবশকঃ কতিচিদ্ভক্তমাত্রার্দ্রচিত্তঃ পরো জন্মাদিশূন্যঃ প্রাদুর্ভবসি তৎ কিং তব স্বগ্রহণেনস্য চ বৈষম্যং ভবেদিতি চেত্তত্রাহ

যে যথেতি। যে ভক্তা মামেকং নৈর্দুর্য্যমেব বহুরূপং সর্ব্বেশ্বরং যথা যেন প্রকারেণ ভাবেনেতি যাবৎ প্রপদ্যন্তে ভজন্তি, তানহং তাদৃশস্তথৈব তদ্ভাবানুসারিণা রূপেণ ভাবেন চ ভজামি সাক্ষাৎ ভবন্নুগৃহ্লামি। ন্যূনতামেবকারো নিবর্ত্তয়তি। অতো ময়ৈকস্যৈব বহুরূপস্য বর্ত্ম বহুবিধমুপাসনমার্গমনাদি প্রবৃত্ত তদুপাসকপরম্পরানুকম্পিতা মনুষ্যাঃ সর্ব্বেঽনুবর্ত্তন্তেঽনুসরন্তি ॥ ১১ ॥

মধুসূদন।—ননু যে জ্ঞানতপসা পূতা নিষ্কামাস্তে ত্বদ্ভাবং গচ্ছন্তি, যে ত্বপূতাঃ সকামাস্তে ন গচ্ছন্তীতি ফলদাতুস্তব বৈষম্যনৈর্ঘৃণ্যে স্যাতামিতি নেত্যাহ যে যথেতি। যে আর্ত্তা অর্থার্থিনো জিজ্ঞাসবো জ্ঞানিনশ্চ যথা যেন প্রকারেণ সকামতয়া নিষ্কামতয়া চ মামীশ্বরং সর্ব্বফলদাতারং প্রপদ্যন্তে ভজন্তি, তাংস্তথৈব তদপেক্ষিতফলদানেনৈব ভজাম্যনুগৃহ্লাম্যহং, ন বিপর্য্যয়েণ, তত্রামুমুক্ষূনার্ত্তানর্থার্থিনশ্চার্ত্তিহরণেনার্থদানেন চানুগৃহ্লামি, জিজ্ঞাসূন্ "বিবিদিষন্তি যজ্ঞেন" ইত্যাদি বিহিতনিষ্কামকর্ম্মানুষ্ঠাতৄন্ জ্ঞানদানেন জ্ঞানিনশ্চ মুমুক্ষূন্ মোক্ষদানেন নত্বন্যকামায়ান্যৎ দদামীত্যর্থঃ। ননু তথাপি স্বভক্তানামেব ফলং দদাসি নত্বন্যদেবভক্তানামিতি বৈষম্যং স্থিতমেবেতি নেত্যাহ, মম সর্ব্বাত্মনো বাসুদেবস্য বর্ত্ম ভজনমার্গং কর্ম্মজ্ঞানলক্ষণমনুবর্ত্তন্তে, হে পার্থ! সর্ব্বশঃ সর্ব্বপ্রকারৈরিন্দ্রাদীনপ্যনুবর্ত্তমানা মনুষ্যা ইতি কর্ম্মাধিকারিণঃ, "ইন্দ্রং মিত্রং বরুণমগ্নিমাহুঃ" ইত্যাদিমন্ত্রবর্ণাৎ "ফলমত উপপত্তেঃ" ইতি ন্যায়াচ্চ, সর্ব্বরূপেণাপি ফলদাতা ভগবান্ এক এবেত্যর্থঃ। তথাচ বক্ষ্যতি "যেঽপ্যন্যদেবতা ভক্তাঃ" ইত্যাদি ॥ ১১ ॥

নীলকণ্ঠ।—ননু সাধ্বসাধ্বোস্ত্রাণবিনাশৌ কুর্ব্বতস্তব বৈষম্যনৈর্ঘৃণ্যে স্তোঽতঃ কিং ত্বয়াস্মদাদিতুল্যস্য জন্মকর্ম্মস্বরূপাণাং বিচিন্তনেনেত্যাশঙ্ক্যাহ যে যথেতি। যে মনুষ্যাঃ মাং সর্ব্বশরীরস্থং যথা যেন প্রকারেণ শত্রুত্বেন মিত্রত্বেন বা প্রপদ্যন্তে প্রাপ্নুবন্তি, তান্ তেনৈব প্রকারেণাহমপি ভজামি অনুসরামি। যে তু মম বর্ত্ম ভক্তিধ্যানপ্রণিধানাত্মকমনুবর্ত্তন্তে তান্ মদাত্মভূতান্ তথৈব সর্ব্বশঃ সর্ব্বৈঃ প্রকারৈরনুবর্ত্তেঽহমিতি যোজনা। অতশ্চ মদ্বিম্বভূতে প্রাণিজাতে যো যথা প্রীতিং দ্বেষং বা করোতি তস্মিন্ মৎপ্রতিবিম্বভূতেঽহমপি তথৈব প্রীতিং দ্বেষঞ্চ করোমি বিম্বপূজাপরিভবৌ প্রতিবিম্বে এব সংক্রামতোঽতো ন মম বৈষম্যনৈর্ঘৃণ্যে স্তঃ, তস্মাৎ শ্রেয়োঽর্থিনা সর্ব্বস্য কল্যাণায়ৈব বর্ত্তিতব্যমিতি ভাবঃ। ভাষ্যে তু যে যথা যেন প্রকারেণ যেন প্রয়োজনেন আর্ত্তা জিজ্ঞাসবোঽর্থার্থিনো জ্ঞানার্থিনো বা প্রতিপদ্যন্তে তাংস্তথৈব পীড়াপরিহারেণ জ্ঞানদানেন অর্থদানেন মোক্ষদানেন বা অনুগৃহ্লামি সর্ব্বথা তে মমৈব বর্ত্মানুবর্ত্তন্ত ইতি অন্যদেবতাভক্তা অপি মমৈব ভক্তা ইতি চৈতদ্ব্যাচখ্যাতে ॥ ১১ ॥

বিশ্বনাথ।—ননু ত্বদেকান্তভক্তাঃ কিল ত্বজ্জন্মকর্ম্মণোর্নিত্যত্বং মন্যন্ত এব, কেচিত্তু জ্ঞানাদিসিদ্ধ্যর্থং ত্বাং প্রপন্নাঃ জ্ঞানিপ্রভৃতয়ঃ ত্বজ্জন্মকর্ম্মণোর্নিত্যত্বং নাপি মন্যন্তে ইতি তত্রাহ যে যথেতি। যথা যেন প্রকারেণ মাং প্রপদ্যন্তে ভজন্তে অহমপি তাংস্তথৈব

প্রকারেণ ভজামি ভজনফলং দদামি। অয়মর্থঃ, যে মৎপ্রভোর্জ্জন্মকর্ম্মণী নিত্যে এবেতি মনসি কুর্ব্বাণাস্তত্তল্লীলায়ামেব কৃতমনোরথবিশেষাঃ মাং ভজন্তঃ সুখয়ন্তি অহমপি ঈশ্বরত্বাৎ কর্ত্তুমকর্ত্তুমন্যথাকর্ত্তুমপি সমর্থস্তেষামপি জন্মকর্ম্মণোর্নিত্যত্বং কর্ত্তুং তান্ স্বপার্ষদীকৃত্য তৈঃ সার্দ্ধং এব যথাসময়মবতরন্নন্তর্দ্ধানশ্চ তান্ প্রতিক্ষণমনুগৃহ্ণন্নেব তদ্ভজনফলং প্রেমাণমেব দদামি। যে জ্ঞানিপ্রভৃতয়ো মজ্জন্মকর্ম্মণোরনশ্বরত্বং মদ্বিগ্রহস্য মায়াময়ত্বঞ্চ মন্যমানাঃ মাং প্রপদ্যন্তে অহমপি তান্ পুনঃ পুনর্নশ্বরজন্মকর্ম্মবতো মায়াপাশপতিতানেব কুর্ব্বাণঃ তৎপ্রতিফলং জন্মমৃত্যুদুঃখমেব দদামি। যে তু মজ্জন্মকর্ম্মণোর্নিত্যত্বং মদ্বিগ্রহস্য চ সচ্চিদানন্দত্বং মন্যমানা জ্ঞানিনঃ স্বজ্ঞানসিদ্ধ্যর্থং মাং প্রপদ্যন্তে তেষাং স্বদেহবদনশ্বরমেবেচ্ছতাং মুমুক্ষূণামনশ্বরং ব্রহ্মানন্দমেব সম্পাদয়ন্ তজনফলমাবিদ্যক-জন্মমৃত্যুধ্বংসমেব দদামি। তস্মান্ন কেবলং মদ্ভক্তা এব মাং প্রপদ্যন্তে, অপিতু সর্ব্বশঃ সর্ব্বেঽপি মনুষ্যাঃ জ্ঞানিনঃ কর্ম্মিণঃ যোগিনশ্চ দেবতান্তরোপাসকাশ্চ মম বর্ত্ম অনুবর্ত্তন্তে। মম সর্ব্বস্বরূপত্বাৎ জ্ঞানকর্ম্মাদিকং সর্ব্বং মামকমেব বর্ত্মেতিভাবঃ॥ ১১॥

তাৎপর্য্য।—ভগবানেরও কি তবে রাগ দ্বেষ আছে? তিনি কি তবে পাত্র বিনির্ণয় করিয়া এবং জ্ঞান-তপঃ-প্রভাবে পবিত্রীকৃত নিষ্কাম ব্যক্তি নির্ব্বাচন করিয়া স্বকীয় ভাব বা সাযুজ্যরূপ মোক্ষ প্রদান করিয়া থাকেন? যাহারা অপবিত্র ও সকাম, তাদৃশ অধম জনেরা কি সেই কৃপাসিন্ধু দীনবন্ধুর করুণা-কণিকা লাভে বঞ্চিত থাকিবে? এইরূপ আশঙ্কার উত্তর স্বরূপে এই শ্লোক অবতারিত হইতেছে। যিনি যে ভাবে, যে রূপ ফলাভিসন্ধিৎসু হৃদয়ে, অথবা যাদৃশ প্রয়োজনানুরোধে, সর্ব্বফল-বিধাতা পরমেশ্বরের পরিচর্য্যা করেন, ভক্ত-বাঞ্ছা-কল্পতরু ভগবান্ তাঁহাকে তাঁহার বাঞ্ছিত ফল প্রদানে অনুগৃহীত করিয়া থাকেন। জ্ঞানী বা অজ্ঞানী, সকাম বা নিষ্কাম কোন ব্যক্তিই সেই মঙ্গলময় বিশ্ব-বিধাতার করুণা-পূর্ণ চরণোপান্তে স্বকীয় বাসনা নিবেদিত করিয়া বিফল-মনোরথ হন না। সেই পক্ষপাত-বিবর্জ্জিত সেবক-বৎসল বিশ্ব-পতির পরিমাণাতীত কৃপা-ভাণ্ডারের সম্মুখীন হইলে, কোন যাচককেই রিক্ত হস্তে বা ক্ষুণ্ণ মনে প্রত্যাবৃত্ত হইতে হয় না। যে যে ভাবে ও যে বাসনায় তাঁহার শরণাগত হয়, সেই মুক্ত-হস্ত পূর্ণ পুরুষ তৎক্ষণাৎ তাহার সেই কামনাই পূর্ণ করেন। সেই সুশীতল সলিল রাশির উৎসস্বরূপ সর্ব্বেশ্বরের সমীপগত হইলে, সকলের সকল পিপাসাই প্রশমিত হইয়া যায়। যিনি তত্ত্বজিজ্ঞাসু রূপে ভগবানের ভজনা করেন, ভগবান্ তাঁহাকে জ্ঞানরূপ অমৃত পান করাইয়া তাঁহার

তিনেরই স্বরূপ বোদ্ধব্য আছে।” এই কথাতেই বলা হইয়াছে যে, আমি তোমাকে সম্যক্ জ্ঞানের বিষয়েই উপদেশ প্রদান করিব। ভাবিয়া দেখ, ‘বোধ’ শব্দের অর্থ কি? বোধ শব্দের অর্থ সম্যক্ জ্ঞান, বা যথাভূত দর্শন। আরও ভাবিয়া দেখ, আমি তোমাকে কর্ম্মাদি-বিচার-জনিত যে ফলের কথা বলিয়াছি ( ১৭ শ্লোকে ) অর্থাৎ তুমি যদি কর্ম্মাদির যথার্থ তত্ত্ব জানিতে পার, তাহা হইলে অমঙ্গলময় সংসার হইতে মুক্ত হইবে। এই অশুভ-বিনাশ-সাধক পূর্ব্বোক্ত বচনটি পর্য্যালোচনা করিলেও তুমি দেখিতে পাইবে যে, আমি তোমাকে সেই কূটস্থ ব্রহ্ম-বিষয়ক উপদেশই প্রদান করিতে সমুদ্যত হইয়াছি, কোনরূপ বিরুদ্ধ বাক্য-ব্যয় করা আমার অভিপ্রেত নহে। বিপরীত জ্ঞান দ্বারা কখনও সংসারমোচন রূপ ফললাভ হইতে পারে না; ফললাভ সম্যক্ জ্ঞানেরই অধীন। তবে এখন বুঝিয়া দেখ, আমার উক্ত বাক্য, কেবল মাত্র অধ্যারোপের অপবাদের নিমিত্ত; অর্থাৎ অজ্ঞানান্ধ জীব ভ্রান্তিবশতঃ অকর্ম্ম বিষয়ে যে কর্ম্মের আরোপ করে এবং কর্ম্মবিষয়ে যে অকর্ম্মের আরোপ করিয়া থাকে, তাহার সেই ভ্রান্তি ( যাহা যাহা নহে তাহাকে সেই বস্তু গ্রহণরূপ ভ্রম ) নিবারণ করিবার ইচ্ছায় আমি পূর্ব্বোক্ত রূপ ( কর্ম্মণ্যকর্ম্ম যঃ ইত্যাদি ) কথাই বলিয়াছি। আর পূর্ব্বেই বলিয়াছি যে, অকর্ম্ম বলিতে ব্রহ্মকেই বুঝাইবে; ব্রহ্মে কোনও রূপ ক্রিয়া নাই, অর্থাৎ তিনি নিষ্ক্রিয় বলিয়া অকর্ম্ম এবং ব্রহ্ম ব্যতীত মায়াবিজৃম্ভিত দ্বৈতজাতই মায়ার প্রভাবে সক্রিয় বলিয়া কর্ম্ম-পদবাচ্য, এ কথাও পূর্ব্বে বলা হইয়াছে।

আর এক কথা, বাস্তবিক এক বিষয়ে অন্যাকার জ্ঞান হইতে পারে না, কিন্তু ভ্রান্তিবশতঃ সমস্তই সম্ভাবিত। লোকে ভ্রান্তিবশতঃই শুক্তিকায় রজত দেখিয়া থাকে। জীবেরও সেইরূপ ভ্রান্তিবশতঃ কর্ম্মবিষয়ে অকর্ম্মাকার জ্ঞান এবং অকর্ম্ম বিষয়ে কর্ম্মাকার জ্ঞান সঞ্জাত হয়; সুতরাং মদুক্তিগত কর্ম্মণি ও অকর্ম্মণি এতদুভয় পদই বিষয়ে সপ্তমী, অধিকরণে সপ্তমী নহে। অধিকরণে সপ্তমী উপলক্ষ করিয়া তুমি পূর্ব্বে যে সমস্ত দোষ দেখাইয়াছ, তাহা আমার সম্পূর্ণ অনুমোদিত। কারণ, কুণ্ডে বদর ফল আছে ( হাঁড়িতে কুল আছে ), এরূপ স্থলে কুণ্ড অধিকরণ বা আধার এবং বদর আধেয়, সুতরাং “কুণ্ডে” এই পদ অধিকরণে সপ্তমী; ইহাতে কোনরূপ আপত্তিও সমুত্থাপিত হইতে পারে না। কিন্তু এই

ব্যবহার ভূমির মধ্যে কোন স্থলেই এরূপ দেখিতে পাওয়া যায় না যে, কর্ম্মাধিকরণে অকর্ম্ম আছে এবং অকর্ম্মাধিকরণে কর্ম্ম আছে; বিশেষতঃ যাহা অকর্ম্ম (কর্ম্মাভাব) তাহা আকাশ-কুসুমাদির ন্যায় তুচ্ছ অর্থাৎ কিছুই নহে; কেবল কল্পিত নামমাত্র। এবম্ভূত কর্ম্মাভাব কাহারও অধিকরণ হইতেই পারে না, বা কোথাও এরূপ হইতে দেখা যায় না; সুতরাং দেখা যাইতেছে যে, কর্ম্ম ও অকর্ম্ম এই দুইয়েরই পরস্পর অধিকরণ, অধিকর্ত্তব্য বা আধার-আধেয় ভাব সম্ভবপর নহে, ইহাই নিরূপিত হইল; অতএব লোকে মৃগতৃষ্ণিকায় বারি বা শুক্তিকায় রজতের ন্যায়, কর্ম্ম ও অকর্ম্মকে বিপরীতভাবে গ্রহণ করিয়া থাকে। অর্থাৎ লোকে দেখে যে, কর্ম্মাধিকরণে অকর্ম্ম থাকিতে পারে না এবং অকর্ম্মাধিকরণে কর্ম্ম থাকিতে পারে না; সুতরাং তাহারা যে কর্ম্মবিষয়ে অকর্ম্মের এবং অকর্ম্মবিষয়ে কর্ম্মের আরোপ করিয়া থাকে, ইহা অবশ্য স্বীকর্ত্তব্য; অতএব কর্ম্মণি বা অকর্ম্মণি এতদুভয় পদই বিষয়ে সপ্তমী। এখন যদি বল যে, যাহা কর্ম্ম, তাহা সকলের কাছে কর্ম্মই হইয়া থাকে; তাহার ব্যভিচার কখনও হয় না, অর্থাৎ কর্ম্ম কখনও অকর্ম্মরূপে প্রতীত হইতে পারে না এবং যাহা অকর্ম্ম, তাহাও সকলের কাছে অকর্ম্মরূপেই প্রতীত হয়; তাহার ব্যভিচার কখনও হয় না, অর্থাৎ অকর্ম্ম কখনও কর্ম্মরূপে প্রতীতি-বিষয়ীভূত হইতে পারে না। ইহা যে একান্ত নিয়ম, তাহা বলিতে পার না; কারণ দেখ, যখন কোন ব্যক্তি দ্রুতগামী নৌকায় আরোহণ-পূর্ব্বক গমন করে, তখন সে দেখে যে, তীরস্থিত বৃক্ষপর্ব্বতাদি সমূহ যেন নৌকার প্রতিকূল দিকে (পশ্চাৎদিকে গমন করিতেছে। এখন জিজ্ঞাস্য এই যে, বৃক্ষাদি কি বাস্তবিকই পশ্চাৎদিকে গমন করে? না, তাহা কখনই নহে। বৃক্ষ যেখানকার সেইখানেই থাকে, পর্ব্বতও যেখান-কার, সেইখানেই থাকে; কিন্তু এইরূপ বোধ হয় মাত্র। উক্ত দৃষ্টান্ত দ্বারা ইহাই প্রদর্শিত হইল যে, অকর্ম্মেও কর্ম্ম দেখিতে পাওয়া যায়, অর্থাৎ অকর্ম্ম-লক্ষণ গতিক্রিয়াহীন বৃক্ষাদি জড় পদার্থেও কর্ম্ম-লক্ষণ গতিক্রিয়া দেখিতে পাওয়া যায়। আরও দেখ, একজন মনুষ্য বহুদূরস্থিত পথ দিয়া বাস্তবিক গমন করিতেছে; সেই মনুষ্য এত দূরে রহিয়াছে যে, তত্তদূরে দৃষ্টিশক্তি উপনীত হইতে পারে না; তখন দেখা যায়, সেই মনুষ্যটি যেন

দাঁড়াইয়া রহিয়াছে। এস্থলেও জিজ্ঞাস্য এই যে, বাস্তবিক কি সেই মনুষ্য গতিবিহীন? না, তাহা কখনই নহে; সেই মনুষ্যের গতিক্রিয়া যেরূপ হইবার তখনও তাহাই হইতেছে; তাহার চরণচালনের বিশ্রাম নাই, কিন্তু সে বহুদূরে আছে বলিয়াই এইরূপ বোধ হয় মাত্র। উক্ত দৃষ্টান্ত দ্বারা ইহাই প্রদর্শিত হইল যে, কর্ম্মেও অকর্ম্ম দেখিতে পাওয়া যায়, অর্থাৎ কর্ম্ম-লক্ষণ গতিক্রিয়াবিশিষ্ট মনুষ্যেও অকর্ম্ম-লক্ষণ গতিক্রিয়া-রাহিত্য দেখিতে পাওয়া যায়। তবে এখন দেখ, যেরূপ প্রকৃত গতি-রহিত জড় তরু প্রভৃতিতে গতি দেখিতে পাওয়া যায়, সেইরূপ জীব অবিক্রিয় ব্রহ্মেও কর্ম্ম দেখিয়া থাকে; এবং যেরূপ প্রকৃত গতিবিশিষ্ট সচেতন মনুষ্যে গতিবিহীনতা দেখিতে পাওয়া যায়, সেইরূপ জীব সক্রিয় দ্বৈতপ্রপঞ্চে কর্ম্মাভাব দেখিয়া থাকে। অর্থাৎ যিনি সেই প্রকৃত আত্মা বা 'আমি,' তিনি নিষ্ক্রিয় এবং দ্বৈতপ্রপঞ্চ সক্রিয়, কিন্তু অজ্ঞানাভিভূত জীব সেই নিষ্ক্রিয় আমির উপর কর্ম্মের আরোপ করিয়া থাকে, এবং যাহা আমি নহে, তাহার উপর অকর্ম্মের অর্থাৎ প্রকৃত আমির আরোপ করিয়া থাকে। ইহার স্পষ্টার্থ বলিতে হইলে ইহাই বলিতে হয় যে, অজ্ঞানান্ধ জীব বলিয়া থাকে যে, "আমি করিতেছি, আমি করিতেছি" কিন্তু যাহা 'আমি' তাহা তো নিষ্ক্রিয়: সুতরাং অকর্ম্মের উপর কর্ম্মের বা ক্রিয়ার আরোপ হইতেছে। আর সক্রিয় যে দ্বৈতপ্রপঞ্চ, তাহাতে অকর্ম্ম সন্দর্শন বলিলে ইহাই বুঝিতে হইবে যে, প্রকৃত আত্মা বা আমি নিষ্ক্রিয়; সুতরাং তদ্ব্যতীত সমস্তই সক্রিয়। ক্রিয়া ব্রহ্মে নাই; ব্রহ্ম-ব্যতিরিক্ত কল্পিত দ্বৈতপ্রপঞ্চেই ক্রিয়া আছে। অজ্ঞানান্ধ জীব সেই কল্পিত সক্রিয় দ্বৈতপ্রপঞ্চে অক্রিয় 'আমিকে' দেখিয়া থাকে, অর্থাৎ যাহা আমি, তাহা একই, আমি কখনও দুই বা তদধিক হইতে পারে না; কিন্তু জীব দেখে কি? "আমি গমন করিতেছি", এখানে তাহার চরণযুগল আমি; "আমি গ্রহণ করিতেছি", এখানে তাহার কর দুইটি আমি; "আমি দেখি-তেছি", এখানে তাহার নয়নযুগল আমি; এইরূপ প্রত্যেক কর্ম্মেই জীব অসখ্য অসখ্য অকর্ম্ম আমিকে দেখিয়া থাকে। সুতরাং ইহাই সিদ্ধান্তীকৃত হইল যে, অজ্ঞানান্ধ জীব প্রকৃত অকর্ম্মে কর্ম্ম ও কর্ম্মে অকর্ম্ম দেখিয়া থাকে। জীবের কাছে যাহা অকর্ম্ম, বস্তুতঃ তাহা কর্ম্ম, এবং জীবের কাছে

যাহা কর্ম্ম, তাহা বস্তুতঃ অকর্ম্ম। জীবের এবংবিধ বিপরীত জ্ঞান নিবারিত না হইলে তাহার সংসার-মোচনের আশা সুদূর-পরাহত; আর সম্যক্ জ্ঞান ব্যতীত যে সংসার-মোচন হইতেই পারে না, তাহাও পূর্ব্বে বলিয়াছি। অতএব আমার পূর্ব্বোক্ত ( কর্ম্মণ্যকর্ম্ম যঃ ইত্যাদি ) উপদেশ জীবের এই ভ্রান্তি বিদূরিত করিয়া সম্যক্ জ্ঞানলাভের উদ্দেশেই প্রযুক্ত হইয়াছে। আমি কোনরূপ বিরুদ্ধ কথা বলি নাই।

এখন যদি বল যে, হে শ্রীকৃষ্ণ! যদি কর্ম্ম ও অকর্ম্মের পরস্পরগত আরোপের অপবাদপূর্ব্বক সেই এক অবিক্রিয় ব্রহ্মজ্ঞানের বিষয় উপদেশ প্রদান করাই তোমার অভিপ্রেত হয়, তাহাও তো কিছু নূতন উপদেশ বলিয়া গ্রহণ করিতে পারি না; পূর্ব্বে "ন জায়তে ম্রিয়তে বা কদাচিৎ" ইত্যাদি স্থলে ( ২ অ, ২০ শ্লোকে ) তো এ সমস্ত কথা অনেকবার বলা হইয়াছে; ব্রহ্ম যে নির্ব্বিকার, তাহাও পূর্ব্বে প্রতিপাদিত হইয়াছে; সুতরাং তোমার সেই এক পুরাতন কথা বারবার বলিবার প্রয়োজন কি? পুনরুক্তি দোষ পরিহার পূর্ব্বক যদি নূতন কথা কিছু থাকে, তাহা বল, আমি শুনিতে প্রস্তুত আছি। অর্জ্জুন! তাহাও বলিতে পার না; কারণ, তুমি প্রথমতঃ, বিবেচনা করিয়া দেখ যে, যে সংস্কারটি যাহার হৃদয়ে বদ্ধমূল হইয়াছে, সে সহজে তাহাকে ত্যাগ করিতে পারে না। দ্বিতীয়তঃ, যে বিষয় অতিশয় কঠিন, তাহা যদি কোন ব্যক্তিকে বুঝাইতে হয়, তাহা হইলে সেই বিষয়টি বারংবার তাহাকে বলিতে হয়; নচেৎ সে বিষয় কখনই তাহার মস্তিষ্কে স্থান পাইবে না, ইহা সুনিশ্চিত। বারংবার বিপরীত দর্শন করিয়া মিথ্যাজ্ঞানের সংস্কার জীবের হৃদয়ে বদ্ধমূল হইয়া থাকে, সুতরাং সে মোহবশতঃ প্রকৃত তত্ত্বজ্ঞানের বিষয় পুনঃপুনঃ শ্রবণ করিয়াও সে কথা ভুলিয়া যায় এবং পুনরায় সংস্কারবশে মিথ্যাপ্রসঙ্গের অবতারণা করিয়া, সেই মিথ্যা বিষয়েরই ( আত্মা সক্রিয় ইত্যাদি বিষয়ক ) প্রশ্ন করিয়া থাকে। তোমারও দশা ঠিক তাহাই হইয়াছে; সেই নিমিত্ত আমাকে তদ্বিষয়ক উপদেশ বারংবার প্রদান করিতে হইতেছে। আর এই আত্ম-তত্ত্ব-জ্ঞানরূপ বিষয়ও বড়ই গহন অর্থাৎ অতি দুর্ব্বিজ্ঞেয়; সুতরাং তোমায় এই একই কথা অর্থাৎ আত্মবস্তু যে নিষ্ক্রিয় তাহা "অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়ম্" ( ২ অ, ২৫ শ্লোক ), "ন জায়তে ম্রিয়তে বা" ইত্যাদি স্থলে পূর্ব্বে বারবার বলিয়াছি এবং অগ্রে ( সর্ব্বকর্ম্মাণি মনসা সন্ন্যস্য ইত্যাদি স্থলে ) আরও বলিব।

এখন যদি আশঙ্কা কর যে, দেহাদির নির্ব্বর্ত্তক কর্ম্ম তিন প্রকার; কর্ম্ম, বিকর্ম্ম ও অকর্ম্ম। কূটস্থস্বভাব যে আত্মা তিনি অসঙ্গ, সুতরাং তাঁহার ব্যাপাররূপ যে কোন প্রকার কর্ম্ম আছে তাহা নিতান্ত অপ্রসিদ্ধ; অতএব অকর্ম্ম ব্রহ্মে কর্ম্মের দর্শন কখনও সিদ্ধ হইতে পারে না। এইরূপ আশঙ্কিত-বাক্যের বিহিত উত্তর শ্রবণ কর। আত্মা অকর্ম্ম, তাহাতে কোনরূপ ক্রিয়ার সংস্পর্শমাত্র নাই, সেই অকর্ম্মে বিপরীত দর্শনের নামই কর্ম্ম। বস্তুতঃ ইহা কর্ম্ম নহে, কিন্তু কর্ম্মভ্রম। আর "আমি কর্ত্তা", "আমি ভোক্তা" ইত্যাদি স্থলে কর্ম্মের সহিত আত্মাকে একাসনেই উপবিষ্ট বা কর্ম্ম ও আত্মার পরস্পর সমানাধিকরণ পরিদৃষ্ট হয়। "আমি কর্ত্তা" ইত্যাদি স্থলে ক্রিয়ারূপ ব্যাপারের আরোপ আমার উপরেই দেখা যাইতেছে, সুতরাং এস্থলে ইহাই বুঝিতে হইবে যে, অকর্ম্ম স্বরূপ ব্রহ্মে দেহাত্মাশ্রয় কর্ম্ম অর্থাৎ কর্ম্মভ্রম নিতান্ত বদ্ধমূলভাবে অবস্থান করিতেছে। অতএব কর্ম্ম কি এবং অকর্ম্মই বা কি, কবিগণও ইহা নির্ণয় করিতে অক্ষম হইয়া মোহপ্রাপ্ত হন ( কিং কর্ম্ম কিমকর্ম্মেতি কবয়োঽপ্যত্র মোহিতাঃ )। আর যদি এরূপ আশঙ্কা হয় যে, আত্মা যদি নিষ্ক্রিয়ই হইলেন, তবে আবার কর্ম্মভ্রম তাঁহার উপর কিরূপে আরোপিত হইতে পারে? তাহাও বলিতেছি। দেহকে আশ্রয় করিয়া কর্ম্মের উদ্ভব হয়; লোক সেই কর্ম্ম শুক্তিকায় রজতের ন্যায় আত্মার উপর অধ্যারোপ করিয়া "আমি কর্ত্তা," "আমার এই কর্ম্ম," "আমি এই কর্ম্মের ফলভোগ করিব", এরূপ অভিমান করিয়া থাকে। ইত্যাকার অভিমানের নামই বিপরীত জ্ঞান বা ভ্রম। ১৭শ শ্লোকে বর্ণিত। অকর্ম্ম অর্থাৎ তূষ্ণীম্ভাবও ( চুপ করিয়া থাকা, কিছু না করা ) আত্মার উপর অধ্যারোপিত; সুতরাং তাহাও ভ্রমমাত্র। কারণ, যেরূপ আমি বলিলাম যে, "কিছু না করিয়া চুপ করিয়া থাকি, তাহা হইলে কোন কষ্টও হইবে না, অথচ আমি সুখী হইব," এরূপ স্থলে দেখিতে পাওয়া যায় যে, দেহেন্দ্রিয়াশ্রয় ব্যাপারের নাম কর্ম্ম, সেই কর্ম্মের যে উপরম অর্থাৎ সেই কর্ম্ম হইতে উপরত হওয়া, তাহাও কর্ম্ম, কারণ তাহাও ব্যাপার বিশেষ। সেই কর্ম্মোপরমরূপ কর্ম্মকৃত যে সুখীত্ব, তাহা আত্মাতে আরোপ করিয়াই, আমি কিছু করি না, তূষ্ণীম্ভাব অবলম্বন করিয়া থাকি; সুতরাং সেই অকর্ম্ম বা তূষ্ণীম্ভাব অবস্থাতেও "আমি সুখী" এইরূপ অভিমান বা অহঙ্কার হয় বলিয়া, তাহাও যে আত্মার উপর

ভ্রমপূর্ব্বক অধ্যারোপিত হইয়াছে, ইহাও বিচার পূর্ব্বক বুঝিয়া দেখা উচিত। কর্ম্মাভাব বা তূষ্ণীম্ভাবকেও কি কারণে আরোপিত বলিয়া উল্লেখ করিলাম, তাহা একটি দৃষ্টান্ত প্রদর্শন পূর্ব্বক সবিশেষ বুঝাইয়া দিতেছি। বিবেচনা করিয়া দেখ, শুক্তিকাতে স্বভাবতঃ রূপ্যত্ব নাই; রূপ্যত্ব তাহাতে আরোপিত-মাত্র, এবং সেই শুক্তিকায় যখন রূপ্যত্ব আরোপিত, তখন সুতরাং তাহাতে রূপ্যত্বাভাবও আরোপের পক্ষপাতী। এইরূপ আত্মাতে স্বভাবতঃ বিক্রিয়া নাই, কিন্তু কর্ম্ম তাহাতে অধ্যস্ত বা আরোপিত মাত্র এবং সেই ব্রহ্মে কর্ম্মাভাবও সুতরাং আরোপিত বা অধ্যস্ত। এক্ষণে দেখা যাইতেছে যে, সকল লোকেরই আত্মার উপর কর্ম্মাদি বিভ্রম হইয়া থাকে এবং তোমারও সেই দশাই সমুপস্থিত হইয়াছে; সুতরাং সেই বিপরীত জ্ঞান অপনীত না হইলে, তোমার তত্ত্বজ্ঞানের উদয় বা মুক্তির আশা নাই। সুতরাং সেই বিপরীত দর্শন অপনয়নার্থ, আমি যে পূর্ব্বাভিহিত বাক্য (কর্ম্মণ্যকর্ম্মেত্যাদি) বলিয়াছি, বোধ হয় এতক্ষণে তুমি তাহা বুঝিতে পারিয়াছ। অর্জ্জুন! আমার কথার প্রকৃত অর্থ বুঝাইবার জন্য তোমার নিকট প্রয়োজনের অধিক অনেক কথা বলিতে হইয়াছে এবং সেই সমস্ত কথা নানাস্থানে বিক্ষিপ্ত ভাবে রহিয়াছে; সুতরাং এক্ষণে সেই সমস্ত কথার সারমর্ম্ম তোমাকে সংক্ষেপে বলিতেছি শ্রবণ কর।

এই অবিদ্যার লীলাভূমি দ্বৈত প্রপঞ্চে দেখিতে পাওয়া যায় যে, দেহা-ন্দ্রিয়াশ্রয় যে কর্ম্ম, তাহা স্বস্বরূপে অবস্থিত হইলেও সকল লোকেই কর্ম্মরহিত অবিক্রিয় ব্রহ্মে তাহার অধ্যাস করিয়া থাকে। কারণ, অবিবেকীর কথা দূরে থাকুক, বিবেকীরাও আত্মার উপর "আমি কর্ত্তা", "আমি করিতেছি" ইত্যাদি রূপ কর্ম্মের আরোপ বা কর্ত্তৃত্বাভিমান করে। অতএব যে ব্যক্তি আত্ম-সমবেত (আমির সঙ্গে মিশ্রিত, আত্মাভিমানে মাখান) লোক-প্রসিদ্ধ কর্ম্মে, দ্রুতগামী নৌকায় আরূঢ় ব্যক্তির তীরস্থ বৃক্ষে পশ্চাৎগমনরূপ কর্ম্মে, গত্যভাবরূপ অকর্ম্ম দর্শনের ন্যায়, অকর্ম্ম অর্থাৎ ক্রিয়ারাহিত্য দেখিয়া থাকে, অর্থাৎ নৌকারোহী ব্যক্তি যে তীরস্থ বৃক্ষের গতি প্রাতিলোম্য (বিপরীত গতি) অনুভব করে, তাহা ভ্রান্তিমাত্র; কারণ বৃক্ষের গতি নাই। নৌকারোহীর পক্ষে তীরস্থ বৃক্ষের গতি প্রাতিলোম্য আপাততঃ প্রতিভাত হইলেও, সে যখন বিচার করিয়া দেখে যে, বৃক্ষের ত গতি নাই, সুতরাং তাহার গতি-

প্রাতিলোম্য হওয়া অসম্ভব ; অতএব আমি যাহাকে গতি বলিয়া বুঝিতেছি তাহা প্রকৃত গতি নহে—আমাকর্ত্তৃক আরোপিত ও ভ্রমমাত্র। তখন তাহার অকর্ম্মে কর্ম্ম-জ্ঞানরূপ ভ্রম বিদূরিত হয়, বা তখনই তাহার যথার্থ জ্ঞান সিদ্ধ হয়। এইরূপ যে ব্যক্তি আত্মাধিষ্ঠানে আরোপিত সুতরাং আত্মনিষ্ঠ যে লোক-প্রসিদ্ধ কর্ম্ম তাহাতে অকর্ম্ম অর্থাৎ কর্ম্মাভাব দেখিয়া থাকে, মনুষ্যের মধ্যে সেই ব্যক্তিই বুদ্ধিমান্ সেই ব্যক্তিই যোগী ও সেই ব্যক্তিই কৃৎস্নকর্ম্মকৃৎ। ইহার স্থূলার্থ, যেরূপ বৃক্ষ বাস্তবিক ক্রিয়ারহিত, আত্মাও সেইরূপ ক্রিয়ারহিত। যেরূপ ক্রিয়ারহিত বৃক্ষেই ভ্রমপূর্ব্বক ক্রিয়া আরোপিত, সেইরূপ ক্রিয়ারহিত ব্রহ্মেও ভ্রমপূর্ব্বক ক্রিয়া আরোপিত হয়। যেরূপ নৌকারোহী, বিচার-দৃষ্টিতে নিজ ভ্রম অপাকৃত করিয়া, সেই আরোপিত-ক্রিয় বৃক্ষেই ক্রিয়ারাহিত্য দেখিয়া থাকে বা বৃক্ষবিষয়ক সম্যক্ জ্ঞানলাভ করে ; যদি কোন ব্যক্তি সেইরূপ আরোপবশে আত্মনিষ্ঠ কর্ম্মে কর্ম্মাভাব দেখিয়া থাকে, অর্থাৎ যদি কোন ব্যক্তি বিচার-দৃষ্টিতে নিজভ্রম অপাকৃত করিয়া আরোপিতক্রিয় নিষ্ক্রিয় ব্রহ্মেই ক্রিয়ারাহিত্য (অকর্ম্ম) দেখিয়া থাকে, বা ব্রহ্মবিষয়ক সম্যক্ জ্ঞানলাভ করে, মনুষ্যের মধ্যে সেই ব্যক্তিই বুদ্ধিমান্, সেই ব্যক্তিই যোগী ও সেই ব্যক্তিই কৃৎস্নকর্ম্মকৃৎ। আর যে ব্যক্তি কর্ম্মের ন্যায় আত্মায় আরোপিত লোকপ্রসিদ্ধ অকর্ম্মে অর্থাৎ দেহেন্দ্রিয়াদি-ব্যাপারের উপরমাবস্থাতেও (তূষ্ণীম্ভাবে) কর্ম্ম দেখিয়া থাকে, মনুষ্যের মধ্যে সেই ব্যক্তিই বুদ্ধিমত্ত্বাদিগুণবিশিষ্ট অর্থাৎ অজ্ঞানাচ্ছন্ন-দৃষ্টি লোক-সকল সাধারণতঃ দেহাদিচেষ্টাকেই কর্ম্ম বলিয়া বুঝিয়া থাকে, আর কিছু না করিয়া চুপচাপ বসিয়া থাকা বা তূষ্ণীম্ভাবকেই অকর্ম্ম বলিয়া সিদ্ধান্ত করিয়া থাকে। অথচ, বিচার করিলে দেখা যায় যে, ঐ লৌকিক অকর্ম্মাবস্থাতে অর্থাৎ তূষ্ণীম্ভাবাবস্থাতেও কর্ম্ম বা ব্যাপার সমরূপই চলিতেছে ; কারণ, মনুষ্য মনে করে যে, 'আমি কিছু কর্ম্ম না করিয়া চুপ করিয়া বেশ সুখে আছি।' এই "আমি সুখে আছি" রূপ ব্যাপার ক্রিয়া বা চেষ্টা তখন পূর্ণ-মাত্রায় বিরাজিত ; কারণ, প্রকৃত আমির উপর ত কোনরূপ ক্রিয়ার আরোপ নাই। সুতরাং এই "আমি সুখে আছি" রূপ অভিমান বা অহঙ্কারই লোকপ্রসিদ্ধ অকর্ম্মাবস্থাতেও কর্ম্মের অস্তিত্ব দেখাইয়া দেয়। আর যে ব্যক্তি এই লোকপ্রসিদ্ধ অকর্ম্মেও কর্ম্ম দেখিয়া থাকে, সেই ব্যক্তিই

বুদ্ধিমান্, সেই ব্যক্তিই যোগী, সেই ব্যক্তিই কৃৎস্নকর্ম্মকৃৎ। আর যে ব্যক্তি লোকপ্রসিদ্ধ অকর্ম্মে কর্ম্ম দেখিতে পায়, সে যে কর্ম্মে পূর্ব্বোক্তরূপ অকর্ম্ম দেখিবে তাহা বলাই বাহুল্য। ফলতঃ যে ব্যক্তি এইরূপ কর্ম্ম ও অকর্ম্মের বিভাগ জ্ঞাত আছেন, সেই ব্যক্তির নিশ্চয়াত্মিকা বুদ্ধিই নিশ্চয় নিশ্চয়াত্মিকা; সুতরাং তিনি বুদ্ধিমান্। সেই ব্যক্তিরই যথার্থ সমজ্ঞান হইয়াছে, সেই ব্যক্তিরই যথার্থ চিত্তবৃত্তির নিরোধ হইয়াছে, সুতরাং তিনি যোগী এবং তিনি সকল কর্ম্মেরই অনুষ্ঠান করিয়াছেন, তাঁহার আর কোনরূপ কর্ম্ম করিতে বাকি নাই; অর্থাৎ যে ব্যক্তি সম্যক্ জ্ঞানলাভ করেন, জ্ঞানানলে তাঁহার সমস্ত কর্ম্মই ভস্মীভূত হয়, সুতরাং জ্ঞানীকে আর নূতন করিয়া কোনরূপ কর্ম্মের অনুষ্ঠান করিতে হয় না। এই নিমিত্তই বলা হইল যে, তাহার আর কোনরূপ কর্ম্ম করিতে বাকি নাই; সুতরাং সে কৃৎস্নকর্ম্মকৃৎ। এইরূপ ব্যক্তিই অশুভ সংসার হইতে মুক্তিলাভ পূর্ব্বক কৃতকৃত্য হয়।

পূজ্যপাদ শঙ্করাচার্য্য স্বাভিমত পরিব্যক্ত করিয়া, বৃত্তিকারের মত সমুত্থাপন পূর্ব্বক খণ্ডন করিতেছেন। বৃত্তিকারের মতে, ঈশ্বরার্থে অনুষ্ঠীয়মান যে নিত্যকর্ম্ম, তাহা ফলপ্রদ নহে; সুতরাং গৌণীবৃত্তিতে তাহাই (নিত্যকর্ম্মই) অকর্ম্ম। অর্থাৎ যেরূপ লোকে দুগ্ধরূপফলহীন গাভীকে, অগাভী (এ গরুটা গরুই নহে, এইরূপ) বলিয়া থাকে; বাস্তবিক তাহাতে গাভীর মুখ্যার্থ অর্থাৎ প্রকৃত গাভীত্ব নষ্ট হয় না বটে, গুণাংশ লইয়া গাভীত্ব নষ্ট হয় মাত্র; সুতরাং এইরূপ প্রয়োগ মুখ্যবৃত্তিতে না হইয়া গৌণীবৃত্তিতে হইয়া থাকে। সেইরূপ নিত্যকর্ম্মও স্বর্গাদি কোন ফল প্রসব করে না বলিয়াই অকর্ম্ম। আর সেই নিত্যকর্ম্মের অকরণ রূপ যে মুখ্য অকর্ম্ম, তাহাই আবার গৌণী (অপ্রধান) বৃত্তিতে 'কর্ম্ম'। নিত্যকর্ম্মের অনুষ্ঠান না করিলে বিঘ্নভূত নরকাদি ফললাভ হয় বলিয়াই, নিত্যকর্ম্মের অকরণরূপ অকর্ম্মই 'কর্ম্ম'। যাহা ফলপ্রসব করে তাহাই কর্ম্ম, এবং যাহা ফলপ্রসব না করে তাহাই অকর্ম্ম। এই নিয়মানুসারে বৃত্তিকারের মতে, নিত্যকর্ম্মই "অকর্ম্ম" এবং নিত্যকর্ম্মের অননুষ্ঠান রূপ অকর্ম্মই কর্ম্ম। যে ব্যক্তি, কর্ম্মে অর্থাৎ নিত্যকর্ম্মে অকর্ম্ম অর্থাৎ ফলাভাব হেতু কর্ম্মাভাব দেখিয়া থাকেন এবং যে ব্যক্তি, অকর্ম্মে অর্থাৎ নিত্যকর্ম্মের অকরণরূপ অকর্ম্মে, (নরকাদি ফলপ্রদ বলিয়া) কর্ম্ম দেখিয়া থাকেন, মনুষ্যের মধ্যে তিনিই বুদ্ধিমত্ত্বাদিগুণবিশিষ্ট।

ভগবান্ শঙ্করাচার্য্য, বহুবিধ শ্রুতিযুক্ত্যাদির সহায়তায় বৃত্তিকারের উক্ত মত যেরূপে নিরাকৃত করিয়াছেন, তাহার স্থূল মর্ম্ম এই যে, ভগবান্ শ্রীকৃষ্ণ (১৭ শ্লোকে) বলিয়াছেন, "যজ্জ্ঞাত্বা মোক্ষসেঽশুভাৎ" অর্থাৎ "তুমি যে বিষয়ে জ্ঞানলাভ করিয়া অশুভসংসার হইতে মুক্তিলাভ করিবে।" ভগবানের উক্ত বাক্য স্পস্ট বলিয়া দিতেছে যে, নিত্যকর্ম্মবিষয়ক জ্ঞান বা নিত্যকর্ম্মের ফলাভাব জ্ঞান, ভগবদভিপ্রেত জ্ঞান নহে। কারণ, নিত্যকর্ম্ম-জ্ঞান বা নিত্যকর্ম্মের ফলাভাব-জ্ঞান কোন স্থলেই মুক্তিফলপ্রদরূপে উল্লিখিত হয় নাই। অথচ, ভগবদুল্লিখিত জ্ঞানের ফল অশুভমুক্তি; সুতরাং বৃত্তিকারের উল্লিখিতরূপ ব্যাখ্যা, ভগবদ্বাক্যের পরস্পর সামঞ্জস্য সংরক্ষিত না করিয়া বিরুদ্ধার্থ প্রতিপাদন করে বলিয়া হেয়।

শ্রীমদ্রামানুজাচার্য্য ও শ্রীমদ্বলদেবের অভিপ্রায়। এই শ্লোকে কর্ম্মাকর্ম্মের স্বরূপ পরিজ্ঞানের আবশ্যকতা প্রতিপাদিত হইতেছে। এস্থলে কর্ম্ম শব্দে নিষ্কামভাবে অনুষ্ঠিত কর্ম্ম এবং অকর্ম্ম শব্দে ফলস্বরূপ আত্মজ্ঞান সূচিত হইতেছে। ক্রিয়মাণ কর্ম্মে যিনি আত্মজ্ঞানই দর্শন করেন এবং আত্মজ্ঞান রূপ অকর্ম্মে যিনি কর্ম্মই বর্ত্তমান রহিয়াছে বলিয়া বোধ করেন, অর্থাৎ যে মুক্তিলাভার্থী ব্যক্তি হৃদ্‌বিশুদ্ধি হেতু, কর্ম্মের যাথাত্ম্য অনুসন্ধানের দ্বারা অনুষ্ঠীয়মান কর্ম্মে অকর্ম্ম সন্দর্শন করেন, তিনিই পণ্ডিত। জ্ঞান কর্ম্মেরই অনুগত; কর্ম্ম দ্বারাই জ্ঞান উপজাত হয়। জ্ঞান ও কর্ম্ম উভয়েরই উদ্দেশ্য আত্মতত্ত্ব উপলব্ধি। এই বোধের বশবর্ত্তী হইয়া বুদ্ধিমান্ জনেরা কর্ম্মকে জ্ঞানাকার এবং জ্ঞানকে কর্ম্মাকার বোধ করিয়া থাকেন। শ্রীভগবান্ পঞ্চম অধ্যায়ের চতুর্থ শ্লোকে প্রতিপন্ন করিয়াছেন যে, অজ্ঞান জনেরাই জ্ঞানযোগ ও কর্ম্মযোগের পার্থক্য অনুভব করে; পণ্ডিতেরা তাহা করেন না। ক্রিয়মাণ কর্ম্মে তৎকর্ত্তৃকস্বরূপ আত্মার যাথাত্ম্য অনুসন্ধানে সম্প্রবৃত্ত হইলে যুগপৎ উভয় ফলই প্রাপ্ত হওয়া যায়। অর্থাৎ কর্ম্মানুষ্ঠানের সঙ্গে সঙ্গে জ্ঞান লাভও ঘটিয়া থাকে। এইরূপে কর্ম্মানুষ্ঠান সহকারে যিনি আত্মযাথাত্ম্য অনুসন্ধান করেন, মনুষ্যের মধ্যে তিনিই বুদ্ধিমান্ অর্থাৎ 'সকল শাস্ত্রের মর্ম্মজ্ঞ', মোক্ষলাভের যোগ্য এবং যাবতীয় শাস্ত্রানুগত কর্ম্মানুষ্ঠাতা। সর্ব্বপ্রকার কর্ম্মানুষ্ঠান দ্বারা যে সুখ লাভ করা যায়, একমাত্র আত্মজ্ঞান রূপ পরম সুখে তৎসমস্তই অন্তর্নিহিত আছে (২ অ, ৪৬ শ্লোকের তাৎপর্য্য

দেখুন); এই জন্যই আত্মজ্ঞানীকে "কৃৎস্নকর্ম্মকৃৎ" বলা হইয়াছে। আত্মজ্ঞানী ব্যক্তি সর্ব্বকর্ম্মের অনুষ্ঠান করুন বা না করুন, সকল কর্ম্মের ফলই তিনি উপভোগ করিয়া থাকেন, ইহাই ভাবার্থ।

শ্রীমৎ শ্রীধরস্বামীর অভিপ্রায়। কর্ম্ম, বিকর্ম্ম ও অকর্ম্মের দুর্জ্ঞেয়ত্ব প্রদর্শন করিয়া, এক্ষণে শ্রীভগবান্ তাহাই স্ফুটীকৃত করিতেছেন। পরমেশ্বর আরাধনারূপ কর্ম্মবিষয়েও যে ব্যক্তি অকর্ম্ম দর্শন করেন, অর্থাৎ তাহা জ্ঞানের হেতুভূত, সুতরাং বন্ধনের কারণ নহে জানিয়া, ভগবদারাধনারূপ কর্ম্মও কর্ম্ম নহে বলিয়া যিনি উপলব্ধি করেন; এবং শাস্ত্রবিহিত কর্ম্মের অনুষ্ঠানরূপ অকর্ম্মেও যিনি কর্ম্ম দর্শন করেন, অর্থাৎ তাহা প্রত্যবায়ের উৎপাদক, সুতরাং বন্ধনের হেতুভূত বলিয়া বিহিত কর্ম্মের অপরিপালনরূপ অকর্ম্মও যিনি কর্ম্মরূপে উপলব্ধি করেন, কর্ম্মানুষ্ঠানকারী মনুষ্যগণের মধ্যে তিনিই বুদ্ধিমান্, তাঁহারই বুদ্ধি ব্যবসায়াত্মিকা, এইজন্য তিনিই শ্রেষ্ঠ। তাদৃশ ব্যক্তির প্রশংসার্থ শ্রীভগবান্ বলিতেছেন যে, তিনিই যোগী, কারণ উল্লিখিত বুদ্ধি সহকারে কর্ম্মানুষ্ঠান দ্বারা তিনি জ্ঞানযোগের অধিকারী হইয়াছেন। যাবতীয় কর্ম্মানুষ্ঠান জনিত ফল তাঁহার বিশাল বারিধিতুল্য কর্ম্মফলের অন্তর্ভূত, এজন্য তিনিই সর্ব্ব কর্ম্মের অনুষ্ঠাতা। পূর্ব্বে "ন কর্ম্মনামনারম্ভাৎ" (৩ অ, ১ শ্লোক) ইত্যাদি বাক্যে, কর্ম্মযোগের অধিকারাবস্থায়, জ্ঞানভূমিতে আরোহণাভিলাষী ব্যক্তিবৃন্দের নিমিত্ত যে কর্ম্মযোগের ব্যবস্থা প্রদর্শিত হইয়াছে, এক্ষণে তাহাই স্পষ্টীকৃত হইল; সেই প্রকরণই এস্থলে বিস্তারিতরূপে প্রপঞ্চিত হইয়াছে; এজন্য পুনরুক্তি দোষ ঘটে নাই। পূর্ব্বে "যস্ত্বাত্মরতিরেব স্যাৎ" (৩ অ, ১৭ শ্লোক ইত্যাদি বচন দ্বারা জ্ঞানভূমিকা সমারূঢ় ব্যক্তিবৃন্দের পক্ষে কর্ম্মবিহীনতা কীর্ত্তিত হইয়াছে। এই শ্লোকে তাহারও তাৎপর্য্য বিশদীকৃত হইল। যখন জ্ঞানভূমিকা আরোহণাভিলাষী ব্যক্তির পক্ষে কর্ম্ম বন্ধক স্বরূপ হয় না, তখন জ্ঞানভূমিকা সমারূঢ় ব্যক্তির পক্ষে যে কর্ম্ম বন্ধক হইতে পারে না, একথা বলাই বাহুল্য। অতএব সেই শ্লোকের সহিত সমালোচ্য শ্লোকের সামঞ্জস্য সুরক্ষিত হইয়াছে। অতঃপর অন্য প্রকারে এই শ্লোকের ব্যাখ্যা উত্থাপিত হইতেছে। দেহেন্দ্রিয়াদি ব্যাপাররূপ কর্ম্মে বর্ত্তমান থাকিলেও আত্মা দেহাদি হইতে স্বতন্ত্র; এইরূপ বিশ্বাসের বশবর্ত্তী হইয়া যিনি স্বভাবতঃ ক্রিয়াহীন আত্মায় অকর্ম্ম দর্শন করেন, এবং

জ্ঞানবলে ত্যাগ না করিয়া, কেবল কর্ম্মের অশেষ ক্লেশ দর্শনে কর্ম্ম ত্যাগরূপ অকর্ম্ম প্রযত্ন সাধ্য সুতরাং মিথ্যাচার বোধে, যিনি তাহাতে কর্ম্মই দর্শন করেন, তিনিই পণ্ডিত। পূর্ব্বে "কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য" ( ৩ অ, ৮ ) ইত্যাদি শ্লোকে অবশ্যকর্ত্তব্য কর্ম্ম পরিপালনের যে ব্যবস্থা আছে, তাহা এবং তাহার অননুষ্ঠানে যে প্রত্যবায় সম্ভাবিত, তাহা স্মরণ করিয়া যে ব্যক্তি কর্ম্মকে বন্ধনস্বরূপ জ্ঞান করেন, তাদৃশ ব্যক্তিগণই মনুষ্যের মধ্যে বুদ্ধিমান্; কারণ, যদৃচ্ছালব্ধ সর্ব্ববিধ আহারাদি কার্য্য সম্পন্ন করিলেও, তাঁহারা আত্মার অকর্ত্তৃত্ব জ্ঞান হেতু সমাধিস্থ যোগীর তুল্য। এতদ্দ্বারা বিকর্ম্মের তত্ত্বও প্রতিপাদিত হইল, যেহেতু জ্ঞানিজনের স্বয়মাগত কলঞ্জ ( ৭১০ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য ) ভক্ষণাদিরূপ শাস্ত্রপ্রতিষিদ্ধ বিকর্ম্মও দোষাবহ হয় না, কিন্তু অজ্ঞ ব্যক্তির অনুরাগ সহকারে তদনুষ্ঠান দোষাবহ হইয়া থাকে।

শ্রীমদ্বিশ্বনাথের অভিপ্রায়। রাজর্ষি জনকাদির ন্যায় যে শুদ্ধান্তঃকরণ ও জ্ঞানবান্ পুরুষ কর্ম্মত্যাগী না হইয়াও, নিষ্কামভাবে সকল কর্ম্মের অনুষ্ঠান করেন এবং কর্ম্মযোগে প্রবৃত্ত হইয়াও তাহা মুক্তির প্রতিবন্ধক হইবে না জানিয়া, কর্ম্ম করা হইতেছে না বলিয়াই বোধ করেন; আর যিনি জ্ঞানবিহীন ও অশুদ্ধান্তঃকরণ হইলেও, জ্ঞানাভিমানী ভণ্ড সন্ন্যাসীগণের ন্যায় কর্ম্মত্যাগ করাকে শাস্ত্রজ্ঞানপ্রভাবে, দুর্গতিপ্রাপক বন্ধনরূপ কর্ম্ম বলিয়াই উপলব্ধি করেন, তাঁহারাই বুদ্ধিমান্ এবং তাঁহারাই যাবতীয় কর্ম্মের অনুষ্ঠান করেন। তাঁহারা সেই জ্ঞানবাচাল জ্ঞানাভিমানীর সঙ্গে থাকিয়াও এবং তাহার বাক্যানুরোধ শ্রবণ করিয়াও কখনই সন্ন্যাসব্রত অবলম্বন করিয়া কর্ম্ম ত্যাগ করেন না, ইহাই ভাবার্থ। ভগবান্ বলিয়াছেন, "যে ব্যক্তির ষড়িন্দ্রিয় অসংযত এবং ইন্দ্রিয়গণের সারার্থস্বরূপ মনও যাহার প্রচণ্ড, সেই জ্ঞানবৈরাগ্য-রহিত ব্যক্তির ত্রিদণ্ড ( বাগ্দণ্ড, মনোদণ্ড এবং কায়দণ্ড ) অর্থাৎ সন্ন্যাসাশ্রম কেবল জীবনোপায় স্বরূপ। সেই ধর্ম্মঘাতী ব্যক্তি দেবতাদিগকে এবং আপনার আত্মাকে এবং আমাকেও বঞ্চনা করে। তাহার অকালধৃত সন্ন্যাসীবেশ তাহাকে ইহলোক ও পরলোক পরিভ্রষ্ট করে মাত্র।"

শ্রীমৎ শ্রীধর স্বামী প্রভৃতি কোন কোন টীকাকার এই শ্লোকের শেষাংশের অন্বয় স্থলে "বুদ্ধিমান্" এই পদের পর "কৃৎস্নকর্ম্মকৃৎ" এই পদ স্থাপন করিয়াছেন, এবং তদনন্তর "অপি" এই পদ উহ্য করিয়াছেন। এরূপ ভাবে অন্বয় করিলে

তাৎপর্য্যার্থ এইরূপ হয়। যথা; তিনিই বুদ্ধিমান্, কারণ তিনি যদৃচ্ছালব্ধ আহারাদি সর্ব্ব কর্ম্ম করিলেও যোগীর তুল্য। শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রভৃতি কোন কোন মহাত্মা "কৃৎস্নকর্ম্মকৃৎ" শব্দ শেষেই স্থাপিত করিয়াছেন এবং কোন শব্দ উহ্যরূপেও গ্রহণ করেন নাই। তদনুসারে যে অর্থ হয় তাহা পুনঃ পুনঃ লিখিত হইয়াছে; সুতরাং পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। এই শ্লোকের অন্বয় প্রতিশব্দ ও ব্যাখ্যা স্থলে শ্রীধরস্বামীর অনুকরণ করা হইয়াছে। "কৃৎস্ন-কর্ম্মকৃৎ" শব্দের অর্থ সম্বন্ধেও সামান্য মতভেদ আছে। কেহ কেহ "সর্ব্ব-শাস্ত্রার্থানুযায়ী কর্ম্মতৎপর" এবং কেহ "যাবতীয় কর্ম্মতৎপর" এইরূপ অর্থ করিয়া থাকেন।

পূজ্যপাদ নীলকণ্ঠ সূরির অভিপ্রায়। ভগবান্ শ্রীকৃষ্ণ পূর্ব্বে (১৬ শ্লোকে) অর্জ্জুনের নিকটে "তত্তে কর্ম্ম প্রবক্ষ্যামি" রূপ যে প্রতিজ্ঞা করিয়াছেন, অধুনা তাহারই উত্তর স্বরূপে বলিতেছেন। অসেচনক অর্জ্জুন! তোমাকে পূর্ব্বেই (১৭ শ্লোকে) বলিয়াছি যে, কর্ম্ম, অকর্ম্ম ও বিকর্ম্মভেদে দেহেন্দ্রিয়াদি-ব্যাপার রূপ কর্ম্ম ত্রিবিধ। তন্মধ্যে, শাস্ত্রবিহিত যে দেহেন্দ্রিয়াদি ব্যাপার, তাহার নাম "কর্ম্ম"। শাস্ত্র-প্রতিষিদ্ধ যে দেহেন্দ্রিয়াদি চেষ্টা, তাহার নাম বিকর্ম্ম, এবং তূষ্ণীম্ভাবের নাম অকর্ম্ম। এই কর্ম্মের গতি বা যথাযথ তত্ত্ব অতি গহন অর্থাৎ দুরবগম্য। এই দুরবগম্য-গতি কর্ম্ম অর্থাৎ কর্ম্ম-অকর্ম্ম-বিকর্ম্মরূপ দেহেন্দ্রিয়াদি ব্যাপার, সেই অবিক্রিয় নিষ্ক্রিয়, প্রতিশরীরস্থ, আত্মায় অনাদি অবিদ্যা কর্ত্তৃক সমারোপিত। নৌকাস্থিত ব্যক্তি, গতিহীন তীর-তরুতে ভ্রান্তিবশতঃ গতির আরোপ করিয়া থাকেন; কিন্তু তত্ত্ববুদ্ধি দ্বারা তিনি, সেই তীরস্থপাদপে যেরূপ গত্যভাব দেখিয়া থাকেন, সেইরূপ যে ব্যক্তি নিষ্ক্রিয় আত্মায় অবিদ্যাকর্ত্তৃক কর্ম্মাকর্ম্ম বিকর্ম্মাত্মক কর্ম্ম সমারো-পিত হইলে, তাহাতে অকর্ম্ম অর্থাৎ উক্ত ত্রিবিধ কর্ম্মাভাব দেখিয়া থাকেন, মনুষ্য মধ্যে তিনিই বুদ্ধিমত্ত্বাদিগুণবিশিষ্ট। আর এক কথা, সত্ত্ব রজ তম এই ত্রিবিধ গুণের সংমিশ্রণে সঞ্জাত বস্তুজাতই চঞ্চলস্বভাব। দেহ-ইন্দ্রিয়া-দিও ত্রিগুণাত্মক, সুতরাং তাহারাও চঞ্চলস্বভাব বা নিয়ত কর্ম্মবিশিষ্ট। ত্রিগুণাত্মক দেহেন্দ্রিয়াদি এক মুহূর্ত্তও কর্ম্মবিহীনভাবে অবস্থিতি করিতে পারে না। আত্মার দেহও নাই, আর ইন্দ্রিয়াদিও নাই, সুতরাং তিনি নিষ্ক্রিয়। অবিদ্যা ত্রিগুণাত্মিকা, কিন্তু আত্মা ত্রিগুণাতীত। এই নিমিত্ত

ত্রিগুণের সহিত যাহার সম্বন্ধ অবিদ্যার সহিতই তাহার সম্বন্ধ, অতএব ত্রিবিধ কর্ম্মই অবিদ্যারোপিত। আত্মা অবিদ্যাতীত বা ত্রিগুণাতীত বলিয়াই নিষ্ক্রিয়। কাজেকাজেই বলিতে হয় যে, সেই ত্রিগুণাতীত নিষ্ক্রিয় আত্মায় কর্ম্ম বা ক্রিয়া, অবিদ্যা কর্ত্তৃক আরোপিত।

বীজাঙ্কুর ন্যায় (২৩২ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) সৃষ্টি অনাদি, অবিদ্যাও অনাদি; সুতরাং জীবের কর্ম্মবন্ধনও অনাদি। অবিদ্যা অনাদি হইয়াও সান্ত, (অর্থাৎ তাহার নাশ আছে), আর আত্মা অনাদি ও অনন্ত; অবিদ্যা এবং পরমাত্মার প্রভেদ এই পর্য্যন্ত। জীব অসংখ্য বলিয়া একের অবিদ্যা নাশ হইলে অপরের অবিদ্যা নষ্ট হয় না। যে আত্মাভিন্ন জীব অবিদ্যার হস্ত হইতে মুক্তিলাভ না করিয়াছে, সেই জীবই আত্মাতে বা আপনাতে কর্ম্মের আরোপ করিয়া থাকে। কিন্তু যে জীব বহুজন্মান্তরীণ অনির্ব্বচনীয় সুকৃতি-ফলে সেই অবিদ্যার স্বরূপ সমবগত হইতে পারে, তাহারই অবিদ্যা বিনিবৃত্তি হয়, বা সেই ব্যক্তি শোক-বারিধি বা অপার সংসারের পরপারে গমন করিতে পারে, সুতরাং সেই মনুষ্যই বুদ্ধিমত্ত্বাদিগুণবিশিষ্ট। যে ব্যক্তি অবিদ্যাকে চিনিতে পারে, অবিদ্যা তাহার নিকট হইতে দূরে পলায়ন করে। ইহা বলিবার তাৎপর্য্য এই যে, প্রতারক অপরের সহিত প্রতারণা কতক্ষণ করিতে পারে?—না, যতক্ষণ সেই প্রতারিত ব্যক্তি আপনাকে প্রতারিত বলিয়া মনে না করে, বা তাহাকে প্রতারক বলিয়া চিনিতে না পারে। প্রতারক যখন বুঝে যে, এ ব্যক্তি আমায় চিনিয়া ফেলিয়াছে, সে তখনই তাহার নিকট হইতে দূরে পলায়ন করে। অবিদ্যার দশাও এইরূপ। প্রতারককে চিনিতে পারা বুদ্ধিমানেরই কার্য্য; সুতরাং অবিদ্যাকে যে চিনে, সে যে বুদ্ধিমত্ত্বাদিগুণ-বিশিষ্ট, তাহা বলাই বাহুল্য। অবিদ্যা কখনও আত্মার সম্মুখীন হইতে পারে না। অবিদ্যা-মুক্ত জীবও আত্মাভিন্ন; সুতরাং অবিদ্যা লজ্জায় আর তাহার সম্মুখে আসিতে পারে না। ফলতঃ, এককে আর বুঝার নামই অবিদ্যা; বা এককে আর বুঝানই অবিদ্যার স্বভাব। যে বস্তুর যাহা প্রকৃত স্বরূপ, বিচার পূর্ব্বক তাহা অবগত হইলে, অপরটি যে তাহাতে আরোপিত হইয়াছিল, তখনই তাহা বুঝিতে পারা যায়। আর যখনই এইটি আরোপিত বলিয়া ধরা পড়ে, সেই আরোপিত বস্তুটি তখনই সে স্থান পরিত্যাগ করে, আর সে স্থানে আসিতে সাহসী হয় না। এইরূপ জীব যখনই সবিচার দৃঢ়রূপে বুঝিতে

পারে যে আত্মা বা-আমাতে কোনও ক্রিয়া নাই, ক্রিয়া আমার উপর আরোপিত হইয়াছে, একে আর ঘটিয়াছে, আমি প্রতারিত হইয়াছি; অবিদ্যা তখনই নিজের আরোপিত বহুবিধ কর্ম্মাদি-জাল প্রতিসংহৃত করিয়া সে স্থান পরিত্যাগ করে, আর পুনরায় সে স্থানে আইসে না। ইহারই নাম অবিদ্যা বিনিবৃত্তি বা সংসারমোচন।

সখে অর্জ্জুন! এস্থলে যদি তোমার এরূপ আশঙ্কা হয় যে, শাস্ত্রবিহিত ও নিষিদ্ধ দেহেন্দ্রিয়াদি ব্যাপারকে না হয় কর্ম্মশ্রেণীর অন্তর্গত করিতে প্রস্তুত আছি, কিন্তু অকর্ম্ম বা তূষ্ণীম্ভাবকে কিরূপে কর্ম্মশ্রেণীভুক্ত করি'? কিছু না করিয়া নিষ্ক্রিয়ভাবে বসিয়া থাকার নামই তো তূষ্ণীম্ভাব? সেই তূষ্ণীম্ভাব, কিরূপে কর্ম্মশ্রেণীর অন্তর্গত হইবে? তাহাও বলিতেছি। চন্দ্র-তারকাদি নিয়ত চলনশীল হইলেও, মূঢ়জনে অর্থাৎ যাহারা চন্দ্রতারকাদির যথার্থতত্ত্ব সমবগত নহে, তাহারা দেখে যে, চন্দ্রতারকাদি চলনবিহীন। যাঁহারা সূক্ষ্মবুদ্ধি পূর্ব্বক বিচার করিয়া থাকেন, তাঁহারাই চন্দ্রতারকাদির গতি দেখিতে পান। এইরূপ যাহারা মূঢ়, তাহারাই মনে করে যে, তূষ্ণীম্ভাবই অকর্ম্ম বা কর্ম্মশ্রেণীর বহির্ভূত; কিন্তু বুদ্ধিমান্ তাহা মনে করেন না। তিনি দেখেন যে, তূষ্ণীম্ভাবের ভিতরেও পূর্ণমাত্রায় কর্ম্ম বিরাজিত। ভ্রান্তজন ভাবে, আমি কিছু করিতেছি না, আমি চুপ করিয়া আছি, সুতরাং আমি যখন করিতেছি না বা নিষ্ক্রিয়ভাবে অবস্থান করিতেছি, তবে আবার ইহার ভিতর কর্ম্ম কেমন করিয়া আসিবে? কিন্তু সখে! একবার স্থিরবুদ্ধিতে ভাবিয়া দেখ, তূষ্ণীম্ভাবের ভিতরেও কর্ম্ম দেখিতে পাও কি না। তুমি বলিতেছ যে, "আমি কিছু করিতেছি না"; কিন্তু আমি জিজ্ঞাসা করি যে, সেই নিষ্ক্রিয় আত্মা বা আমির উপর আবার "আমি কিছু করিতেছি না" এরূপ একটা বালকোচিত উক্তি কোথা হইতে আসিল? তখনও তোমার অহঙ্কার পূর্ণমাত্রায় বিরাজিত; আর তুমি সেই নরকমূলক অহঙ্কারের রাজ্যকে পবিত্র আত্মার রাজত্বে পরিণত করিতে চাও। অহঙ্কারও ত্রিগুণাত্মক, সুতরাং তাহাও সক্রিয়। অহঙ্কার যতক্ষণ, কর্ম্মও ততক্ষণ। অহঙ্কার জীবকে অঙ্গুলিনির্দ্দেশ পূর্ব্বক দেখাইয়া দেয়, ঐ ক্রিয়া—ঐ ক্রিয়া। কারকের রাজ-প্রাসাদ অহঙ্কার কর্ত্তৃক বিরচিত হয়। অহঙ্কারাভিভূত জীবই বলিয়া থাকে যে, "আমি করিতেছি, আমি করিতেছি", "ইহা আমার, উহা আমার",

কিন্তু যিনি এইরূপে দেখেন যে, তূষ্ণীম্ভাবরূপ অকর্ম্মেও কর্ম্ম রহিয়াছে, তিনিই বুদ্ধিমত্ত্বাদিগুণবিশিষ্ট। রোগ ধরা পড়িলে আর তাহাকে অপাকৃত করিতে বিলম্ব হয় না। এইরূপ কর্ম্ম ধরা পড়িলে, তাহাকে বিদূরিত করিতে তত্ত্বজ্ঞানীর বিলম্ব হয় না। বুদ্ধিমান্ দেখেন যে, অকর্ম্ম বা তূষ্ণীম্ভাবও কর্ম্ম এবং বিকর্ম্মের ন্যায় কর্ম্ম-শ্রেণীর অন্তর্গত; সুতরাং ইহাও অবিদ্যা-কর্ত্তৃক অক্রিয় আত্মায় আরোপিত হইয়াছে। আত্মার ক্রিয়া নাই; সুতরাং কর্ম্ম তাঁহাতে আরোপিত। একে আর বুঝার নামই অবিদ্যা; সুতরাং এই নিষ্ক্রিয় আত্মাকে সক্রিয় বুঝাই অবিদ্যা বা অবিদ্যার লীলাবিলসিত। এইরূপ বুঝিয়া অবিদ্যার স্বরূপ অবগত হইলেই, অবিদ্যা সেস্থান পরিত্যাগ করে, সুতরাং জীব সংসারমুক্ত হয়। যে মনুষ্য এইরূপ কর্ম্মের যাথাত্ম্যতত্ত্ব সমবগত হইতে পারেন, মনুষ্য মধ্যে সেই মনুষ্যই বুদ্ধিমান্ অর্থাৎ তত্ত্বদর্শী, সেই মনুষ্যই যোগী এবং সেই মনুষ্যই কৃৎস্নকর্ম্মকৃৎ। জরায়ুজ, স্বেদজ, অণ্ডজ ও উদ্ভিজ্জ এই চতুর্ব্বিধ চেতনের মধ্যে মনুষ্যই তত্ত্বজ্ঞানলাভোপযোগী। মনুষ্যে বিচার-শক্তি সন্নিহিত আছে বলিয়াই এস্থলে "স বুদ্ধিমান্ মনুষ্যেষু" এই কথা বলিলাম। এবংবিধ মনুষ্য, ভ্রান্তিক্রমে নিষ্ক্রিয় আত্মায় আরোপিত ব্যাপারকে এবং সক্রিয় অনাত্মবস্তুতে আরোপিত নির্ব্ব্যাপারকে বাধিত করিয়াছেন বলিয়া "যোগী"। আর তিনি কর্ম্মযোগের ফল স্বরূপ তত্ত্বজ্ঞান লাভ করিয়াছেন বলিয়াই "কৃৎস্নকর্ম্মকৃৎ"। এবংবিধ মনুষ্য এরূপ স্তুতিরই উপযুক্ত পাত্র। অতএব সখে! তোমার এইরূপ ভাবিয়া কর্ম্ম করা উচিত যে, আত্মার কর্ত্তৃত্ব নাই; কর্ত্তৃত্ব দেহেন্দ্রিয়াদি সমূহের। "আত্মার কর্ত্তৃত্ব নাই" এই কথা যদিও পূর্ব্বে (অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়ম্ ইত্যাদি স্থলে) অনেক বার বলা হইয়াছে, তথাপি বিষয়ের দুর্জ্ঞেয়ত্ব হেতু পুনঃ পুনঃ তোমাকে বলিতে হইতেছে। (শঙ্করাচার্য্যের এই মতকে, টীকাকার অলঙ্কৃত করিয়া স্বাভিমত পরিব্যক্ত করিয়াছেন) যদি বল যে, ঈশ্বরার্থে অনুষ্ঠীয়মান যে নিত্যকর্ম্ম তাহা সংসারবন্ধনের হেতুভূত নহে, সুতরাং যে ব্যক্তি সেই নিত্যকর্ম্মে অকর্ম্ম অর্থাৎ কর্ম্মাভাব দেখিয়া থাকে এবং সেই নিত্যকর্ম্মের অকরণরূপ অকর্ম্ম, বিঘ্নের হেতু বলিয়া, যে ব্যক্তি তাহাতে কর্ম্ম দেখিয়া থাকে; সেই ব্যক্তি বুদ্ধিমান্ প্রভৃতি স্তুতির অধিকারী। (ইহাই বৃত্তিকারের মত, অতঃপর ইহার খণ্ডন) তাহা বলিতে

পার না; কারণ, নিত্যকর্ম্মকে অকর্ম্ম বলিয়া জানা রূপ যে জ্ঞান, সেই জ্ঞান দ্বারা কখনও অশুভসংসার হইতে মুক্তিলাভ করিতে পারা যায় না। আর এই নিত্যকর্ম্মে যে অকর্ম্ম জ্ঞান, তাহা নিজেই মিথ্যাজ্ঞান স্বরূপ, সুতরাং তাহা অশুভ। অশুভপদার্থ দ্বারা কখনও অশুভের নাশ হইতে পারে না; অন্ধকার দ্বারা কখনও অন্ধকার বিদূরিত হইতে পারে না; যে তত্ত্ব বোদ্ধব্য, তাহা কখনও এইরূপ মিথ্যাজ্ঞানস্বরূপ হইতে পারে না। আর এইরূপ মিথ্যাজ্ঞানীও কখনও বুদ্ধিমান্ আদি স্তুতির অধিকারী হইতে পারেন না। সুতরাং তোমার উক্ত আশঙ্কা নিতান্ত অসঙ্গত। এতদ্দ্বারা বৃত্তিকারের মত খণ্ডিত হইল।

আর যদি বল যে, জ্ঞানকর্ম্ম অর্থাৎ দৃশ্য জড়বস্তু সমূহই কর্ম্ম। যে ব্যক্তি এবংবিধ জ্ঞানকর্ম্মে সর্ব্বভ্রমাধিষ্ঠান সদ্রূপে বা স্ফুরণরূপে সর্ব্বত্র অনুস্যূত, অকর্ম্ম অর্থাৎ অবেদ্য স্বপ্রকাশ চৈতন্যকে পরমার্থ দৃষ্টিতে দেখিয়া থাকেন; এইরূপ আবার অকর্ম্ম অর্থাৎ স্বপ্রকাশ চৈতন্য স্বরূপ বস্তুতে কল্পিত কর্ম্ম অর্থাৎ অখিল দৃশ্যজাতই মায়াময়, বাস্তবিক তাহার কোনরূপ সত্তা নাই, এইরূপে দেখিয়া থাকেন; এবংবিধ ব্যক্তিই পরমার্থদর্শী; সুতরাং তিনি নিজগুণে বুদ্ধিমান্ প্রভৃতি স্তুতির উপযুক্ত পাত্র। অর্জ্জুন! তোমার এরূপ আশঙ্কাও অসঙ্গত। তুমি মদুক্তির পূর্ব্বাপর পর্য্যালোচনা করিয়া দেখ, আমি তোমাকে যে কর্ম্মবিষয়ক উপদেশ প্রদান করিয়াছি, সে কর্ম্ম অনুষ্ঠেয়। "কর্ম্ম কুরু" কর্ম্ম কর, "কর্ম্ম প্রবক্ষ্যামি" কর্ম্মের বিষয় বলিব, ইত্যাদি স্থলে অনুষ্ঠেয় কর্ম্মই প্রস্তাবিত হইয়াছে; সুতরাং অনুষ্ঠেয় কর্ম্মের প্রস্তাবে কখনও তত্ত্বজ্ঞানের প্রসঙ্গ সমুত্থাপিত হইতে পারে না। একরূপ উপক্রম করিয়া অন্যরূপে উপসংহার করা নিতান্ত অযুক্তিযুক্ত। আর যদি এরূপ বল যে, "কর্ত্তুরীপ্সিততমং কর্ম্ম" অর্থাৎ কর্ত্তার যাহা অত্যন্ত অভিলষিত তাহাই কর্ম্ম। এইরূপ পারিভাষিক কর্ম্মসংজ্ঞা দ্বারা দৃশ্যজাত কর্ম্মশব্দের অর্থরূপে পরিগণিত হইতে পারে; অর্থাৎ যাহা কর্ত্তার অত্যন্ত অভিলষিত যদি তাহাই কর্ম্ম হইল, অথচ কর্ত্তৃত্বদেহেন্দ্রিয়াদি সংঘাতেরই হইল, তাহা হইলে ইহাই সিদ্ধান্তীকৃত হইতেছে যে, কখনও চক্ষু ইন্দ্রিয়ের দ্বারা কর্ত্তার ঈপ্সিততম রূপ, কখনও কর্ণ ইন্দ্রিয়ের দ্বারা কর্ত্তার ঈপ্সিততম শব্দ, কখনও ঘ্রাণেন্দ্রিয়ের দ্বারা কর্ত্তার ঈপ্সিততম গন্ধ, কখনও বা রসনেন্দ্রি-

য়ের দ্বারা কর্ত্তার ঈপ্সিততম রস, ইত্যাদিরূপ দৃশ্যজাতই দেহেন্দ্রিয়াদিরূপ কর্ত্তার অত্যন্ত ঈপ্সিত; সুতরাং দৃশ্যজাতই কর্ম্ম। আর পূর্ব্বেই বলা হইয়াছে যে, কর্ম্মশব্দের অর্থ জ্ঞানকর্ম্ম অর্থাৎ জ্ঞানের বিষয়; সুতরাং কর্ম্মপ্রস্তাবেও জ্ঞানের অবসর আছে। অর্জ্জুন! তোমার এরূপ আশঙ্কাও হইতে পারে না। কারণ, "অনিয়মে নিয়মকারিণী পরিভাষা' অর্থাৎ যাহা অনিয়মে নিয়মের বিধান করে, তাহার নাম পরিভাষা। যেরূপ, ঘু, টি, ভ, প্রভৃতি সংজ্ঞা। ঘু, টি, ভ, ইত্যাদি নামে প্রচলিত কোন শব্দ না থাকিলেও, বা তাহার সমীচীন প্রসিদ্ধ কোনরূপ নিয়মিত অর্থ না থাকিলেও, বৈয়াকরণিক সেই অনিয়মের ভিতরও নিয়ম বাঁধিয়া লইলেন। এই ঘু, টি, ভ আদি সংজ্ঞা লইয়া ব্যাকরণে অর্থ নির্ণয়রূপ ইষ্টলাভ হইতে পারে বটে, কিন্তু ইহা দ্বারা কখনও আগমার্থ নির্ণয় হইতে পারে না। এইরূপ পারিভাষিক কর্ম্ম সংজ্ঞা দ্বারা কখনও আগমার্থ বিনির্ণয় হইতে পারে না। যে নিয়ম যেখানকার সে নিয়ম সেইখানেই চলিতে পারে, অন্যত্র চলিতে পারে না। এক রাজার রাজ্যের ব্যবহার কখনও অন্য রাজার রাজ্যে চলিতে পারে না। অতএব এখন তুমি পূর্ব্বাপর পর্য্যালোচনা পূর্ব্বক বুঝিয়া দেখ যে, আমি তোমাকে যে কর্ম্মবিষয়ক উপদেশ প্রদান করিয়াছি, তাহা অনুষ্ঠেয় কর্ম্ম; জ্ঞানকর্ম্ম বা জড়দৃশ্যজাত নহে। বাস্তবিক ভাবিয়া দেখ, আমি পূর্ব্বে তোমাকে বলিয়াছি যে, কর্ম্ম অকর্ম্ম বিকর্ম্মরূপ কর্ম্মের গতি বা যাথাত্ম্যতত্ত্ব অর্থাৎ চরম্ সীমা অতীব গহন; সুতরাং তাহাও বোদ্ধব্য। অধুনা তোমার সহিত যে প্রসঙ্গের আলোচনা হইতেছে ও তোমাকে যে কথা বলিতেছি, (যে কর্ম্মে অকর্ম্ম দেখে, মনুষ্য-মধ্যে সেই মনুষ্যই বুদ্ধিমান্) তাহা পূর্ব্ব-প্রস্তাবিত বাক্যের বিস্তৃত ব্যাখ্যা ব্যতীত, কিছুই নহে। সখে! তুমি অবহিত চিত্তে শ্রবণ কর, আমি তোমাকে শাস্ত্র-দৃষ্টান্ত দ্বারা বুঝাইয়া দিতেছি যে, কর্ম্মাকর্ম্ম-বিকর্ম্মরূপ কর্ম্মে, অকর্ম্ম অর্থাৎ তাহার বৈপরীত্য লক্ষিত হয়। এখানে তোমার স্মৃত্যর্থ পুনরুল্লেখ করিতেছি যে, কর্ম্ম শব্দের অর্থ দেহেন্দ্রিয়াদি ব্যাপার। সেই কর্ম্ম ত্রিবিধ; কর্ম্ম, অকর্ম্ম ও বিকর্ম্ম। শাস্ত্রবিহিত দেহেন্দ্রিয়াদি ব্যাপারের নাম কর্ম্ম; শাস্ত্র-নিষিদ্ধ দেহেন্দ্রিয়াদি ব্যাপারের নাম বিকর্ম্ম এবং যাহা কর্ম্মও নহে বা বিকর্ম্মও নহে, তাহারই নাম অকর্ম্ম। এই অকর্ম্মই পূর্ব্বে তুষ্ণীম্ভাব বলিয়া

বহুশঃ অভিহিত হইয়াছে। এখন দেখ, শাস্ত্রতঃ কিরূপে কর্ম্মে (দেহেন্দ্রিয়াদি ব্যাপারে) অকর্ম্ম (তদ্বৈপরীত্য) দেখিতে পাওয়া যায়। যেরূপ যজ্ঞ একটি কর্ম্ম বা শাস্ত্রবিহিত দেহেন্দ্রিয়াদি ব্যাপারবিশেষ; কিন্তু সেই যজ্ঞ যদি বীতশ্রদ্ধ ব্যক্তি কর্ত্তৃক অনুষ্ঠিত হয়, তাহা হইলে সেই কর্ম্মরূপ যজ্ঞ, কৃত অর্থাৎ অনুষ্ঠিত হইয়াও, অকৃত হইয়া পড়ে, অর্থাৎ সেই যজ্ঞ করা, না করার তুল্য হইয়া থাকে; সুতরাং তাহা অকর্ম্মরূপে পর্য্যবসিত হয়, অর্থাৎ ঠিক বিপরীত হইয়া যায়। অগ্রে (গীতা ১৭ অধ্যায় ২৮ শ্লোকে) এ সমস্ত কথা সবিশেষ বলিব। (পূজ্যপাদ টীকাকার এস্থলে এই গীতাশাস্ত্রের সপ্তদশ অধ্যায়স্থ অষ্টাবিংশতি সংখ্যক "অশ্রদ্ধয়া হুতং দত্তং" ইত্যাদি শ্লোকটীকে প্রমাণরূপে সমুদ্ধৃত করিয়াছেন।) আরও দেখ, দাম্ভিক কর্ত্তৃক অনুষ্ঠিত এই শাস্ত্রবিহিত কর্ম্মই আবার বিকর্ম্মে পর্য্যবসিত হয়। কারণ, দাম্ভিক যাহা কিছু করে, তাহা কেবল বাহিরে লোক দেখাইবার নিমিত্ত। ঠিক্ প্রমাণানুযায়ী কোন কর্ম্মই দাম্ভিক কর্ত্তৃক অনুষ্ঠিত হয় না; সুতরাং তাহার অনুষ্ঠিত কর্ম্ম বিকর্ম্মে পর্য্যবসিত হয়। শাস্ত্রেও অভিহিত আছে যে, "নিত্যানুষ্ঠেয় অগ্নিহোত্র যজ্ঞ, মৌনব্রত, বেদাধ্যয়ন ও অশ্বমেধাদি যজ্ঞ, এই কর্ম্মচতুষ্টয় যদি শাস্ত্র-প্রমাণানুযায়ী অনুষ্ঠিত হয়, তাহা হইলে ভয়রাশি বিদূরিত করে; নচেৎ ভয়রাশি প্রদান করে।" বিকর্ম্মও ভয়রাশি প্রদান করে, সুতরাং দাম্ভিককর্ত্তৃক অনুষ্ঠিত কর্ম্ম বিকর্ম্মে পর্য্যবসিত হয়। এইরূপ আবার শাস্ত্রবিহিত কর্ম্মও বিকর্ম্মে পর্য্যবসিত হয়। যেরূপ, এক ব্যক্তি উদাসীন, সুতরাং তিনি বিধি-নিষেধের বা কর্ম্ম-বিকর্ম্মের অতীত; তাঁহার ঔদাসীন্যই অকর্ম্ম। সেই উদাসীন নিষ্কর্ম্মভাবে বসিয়া আছেন, এমন সময় হয়তো এক ব্যক্তি দস্যু-হস্ত হইতে মুক্তিলাভার্থ তাঁহার নিকট আসিয়া উপস্থিত হইল ও কাতরভাবে তাঁহার শরণাপন্ন হইল। এখন সেই উদাসীন, যদি সমর্থ হইয়াও তাহাকে রক্ষা না করেন, তাহা হইলে তাঁহার সেই অকর্ম্মরূপ ঔদাসীন্যই বিকর্ম্মে পর্য্যবসিত হয়। "আর্ত্তকে ত্রাণ করিবে" এই শাস্ত্রের বিধি। উদাসীন বিধি-নিষেধের অতীত বলিয়াই, অক্লেশে এই শাস্ত্রের মর্য্যাদা উল্লঙ্ঘন করে। সুতরাং শাস্ত্রতঃ প্রতিপাদিত হইতেছে যে, উদাসীনের ঔদাসীন্যরূপ অকর্ম্ম, আর্ত্তত্রাণরূপ শাস্ত্রবিহিত কর্ম্মকে অতিক্রম করে বলিয়া, আত্মদৃষ্টিতে কর্ম্মে পর্য্যবসিত হয়। আবার, কোনরূপ ব্রতে

দীক্ষিত অথবা ভগবানের ধ্যানাদিতে আসক্ত কোন ব্যক্তি, যদি উপযুক্ত সময়ে নিত্যানুষ্ঠেয় পঞ্চযজ্ঞাদি দানের অনুষ্ঠান না করেন, তাহা হইলে সেই দীক্ষিত বা ভগবদ্ধ্যানাসক্ত ব্যক্তির পক্ষে পঞ্চযজ্ঞাদির অকরণরূপ যে অকর্ম্ম, তাহা বিকর্ম্ম-শ্রেণীভুক্ত না হইয়া, বরং কর্ম্ম-শ্রেণীভুক্তই হইয়া থাকে। নিত্যকর্ম্ম-কালে কোনরূপ অবিহিত কর্ম্মের অনুষ্ঠান হইতে পারে না; কারণ, তাহা প্রত্যবায়জনক। অথচ শাস্ত্র বলিতেছেন যে, "দীক্ষিতো ন দদাতি" অর্থাৎ কোনরূপ ব্রতাদিতে দীক্ষিত ব্যক্তি, পঞ্চযজ্ঞাদি দানের উপযুক্ত সময় সমুপস্থিত হইলেও, দান করিবেন না; সুতরাং উপযুক্তকালে পঞ্চযজ্ঞাদির অকরণ আমাদের দৃষ্টিতে বিকর্ম্ম বলিয়া প্রতীত হইলেও শাস্ত্র-দৃষ্টিতে তাহা কর্ম্মে পর্য্যবসিত হয়। ভগবদ্ধ্যানাসক্তেরও উপযুক্ত সময়ে পঞ্চযজ্ঞাদির অকরণ দোষাবহ নহে; কারণ, তিনি সর্ব্ব-ধর্ম্ম পরিত্যাগপূর্ব্বক ভগবচ্চরণ-সরোজে নিজ-চিত্ত সমর্পণ করিয়া, তাঁহারই শরণাগত হইয়াছেন; সুতরাং তাঁহার কোনরূপ বিঘ্ন সঙ্ঘটিত হইতে পারে না। এ কথাও তোমাকে অগ্রে ( "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ। অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ॥" গীতা ৮ অধ্যায় ৬৬ শ্লোকে ) বলিব। অতএব ভগবদ্ধ্যানাসক্তের পক্ষে উপযুক্তকালে পঞ্চ-যজ্ঞাদির অকরণ আমাদিগের দৃষ্টিতে অকর্ম্ম বলিয়া প্রতীত হইলেও তাহা কর্ম্ম; কারণ, তাহা শাস্ত্রানুমোদিত। ( টীকাকার গীতার "সর্ব্বধর্ম্মান্ পরি-ত্যজ্য" ইত্যাদি উক্ত শ্লোকই শাস্ত্রীয় প্রমাণরূপে এস্থলে উদ্ধৃত করিয়াছেন।) এইরূপ আবার হিংসা অস্মদ্দৃষ্টিতে বিকর্ম্ম বলিয়া প্রতীত হইলেও, "অগ্নীষো-মীয়ং পশুমালভেত" এই শাস্ত্রানুশাসন বলে, যজ্ঞে কর্ম্ম মধ্যে পরিগণিত হয়। সেই হিংসাই আবার স্থলবিশেষে কর্ম্মে ও বিকর্ম্মে পর্য্যবসিত না হইয়া অকর্ম্মে পর্য্যবসিত হয়। বৃথা নষ্ট পশুই ইহার দৃষ্টান্তস্থল। বৃথা নষ্ট পশুতে বিধ্যর্থের নিষ্পত্তি হয় না, কারণ তাহা অবিহিত; সুতরাং তাহা কর্ম্ম নহে। অবৈধ নষ্টও বৃথা নষ্ট, আর হঠাৎ নষ্টও বৃথা নষ্ট। সুতরাং এরূপ শঙ্কা হইতে পারে না যে, যদি বৃথা নাশ অবৈধই হইল, তবে তাহা কর্ম্ম না হউক, বিকর্ম্ম হইতে আপত্তি কি? কারণ, যাহা অবৈধ তাহাই বিকর্ম্ম বলিয়া পরিচিত। হঠাৎ নাশও বৃথা নাশ বলিয়া, তাহা ( অর্থাৎ উক্ত হিংসা ) বিকর্ম্ম শ্রেণীতেও পরিগণিত হইতে পারে না। অতএব

যখন এবংবিধ হিংসা, কর্ম্মও হইল না বা বিকর্ম্মও হইল না, তখন সুতরাং তাহা অকর্ম্ম শ্রেণীভুক্ত হইবে। কারণ, তাহা কৃত হইয়াও অকৃতস্বরূপ! এইরূপ আবার চৌরবিমোচন (মুক্ত) চৌরের সহচরদিগের পক্ষে কর্ম্ম হইলেও নৃপতির নিকট বিকর্ম্ম মধ্যে পরিগণিত। কারণ, শাস্ত্র আদেশ করিয়াছেন যে, "স্তেনঃ প্রমুক্তো রাজনি পাপং মাষ্টি" অর্থাৎ নৃপতি কর্ত্তৃক মুক্ত হইলে, চৌর নিজ পাপসমূহ প্রক্ষালিত করিয়া নৃপতিকে প্রদান করে"। এই চৌর-বিমোচনই আবার যতির পক্ষে অকর্ম্ম; কারণ, তাহা যতির উপেক্ষণীয়। এইরূপ আবার হিংসা-ফলক সত্য, কর্ম্ম হইয়াও বিকর্ম্মত্বে পরিগণিত হয়। অর্থাৎ সাধারণতঃ সত্য শাস্ত্রবিহিত কর্ম্ম। কিন্তু সেই সত্যের ফল যদি হিংসা হয়, তাহা হইলে তাহা বিকর্ম্মত্বে পর্য্যবসিত হয়। হিংসা-ফলক সত্য যথা; "আমি গৃহদ্বারে বসিয়া আছি, এমন সময়ে দস্যু-বিতাড়িত এক ব্যক্তি আসিয়া আমার গৃহে প্রবেশপূর্ব্বক লুক্কায়িত রহিল; এমন সময় সেই দস্যু আসিয়া যদি আমাকে জিজ্ঞাসা করে যে, 'মহাশয়! এই পথ দিয়া এইরূপ একজন মনুষ্য গিয়াছে বা কোথায় আছে, জানেন কি?' এখন আমি যদি সত্যের অনুরোধে বলি যে, হাঁ, এইরূপ এক ব্যক্তি অল্লক্ষণ হইল আসিয়াছে ও আমার গৃহে লুক্কায়িতভাবে অবস্থান করিতেছে। দস্যু আমার এই কথা শুনিয়াই তাহাকে গৃহাভ্যন্তর হইতে বাহিরে লইয়া আসিল ও কিঞ্চিৎ দূরে গমনপূর্ব্বক তাহাকে বধ করিয়া, যথাসর্ব্বস্ব অপহরণ করিল। এইরূপ স্থলে, আমি দস্যুকে সত্য কথা বলিলাম বটে, কিন্তু আমার এবংবিধ সত্যের ফল হইল হিংসা; সুতরাং এবংবিধ হিংসাফলক সত্য বিকর্ম্ম।" শাস্ত্রেও অভিহিত আছে যে, "কাহারও জীবনরক্ষার্থ বা দরিদ্রকে দানার্থ মিথ্যা প্রত্যবায়জনক নহে।" এইরূপ আবার দানফলক মিথ্যা বিকর্ম্ম হইয়াও কর্ম্মত্বে পর্য্যবসিত হয়। সাধারণতঃ মিথ্যা, শাস্ত্র-প্রতিষিদ্ধ কর্ম্ম বা বিকর্ম্ম; কিন্তু যদি তাহা দানফলক হয়, তাহা হইলে সেই মিথ্যা কর্ম্মত্বে পর্য্যবসিত হয়। দানফলক মিথ্যা যথা; আমি এক ধনীর মন্ত্রিত্বাদি পদে অধিষ্ঠিত আছি, এমন সময়ে একজন দানের যথোপযুক্ত পাত্র দরিদ্র দ্বিজ আসিয়া উপস্থিত হইলেন, কিন্তু সে ব্যক্তি ধনীর নিকট হইতে কিরূপে ধন আদায় করিতে হয়, তাহা আদৌ জানেন না; সুতরাং তাঁহার ধন-

প্রাপ্তি-সম্ভাবনা অতি অল্প। এখন আমি যদি তাঁহার হইয়া, তাঁহার যে গুণ নাই, সেই গুণ সমুল্লেখ করি, এবং সে ব্যক্তি আমার অপরিচিত হইলেও আমার পরিচিত বলিয়া ধনীকে তাঁহার পরিচয় প্রদান করি, তাহা হইলে আমার মিথ্যা কথা বলা হইল, সন্দেহ নাই। কিন্তু এইরূপ মিথ্যা কথার ফল হইল কি? না,—দান। ধনী আমার এই কথা শুনিয়াই তাঁহাকে কিছু দান করিলেন, নচেৎ করিতেন না। সুতরাং এরূপ স্থলে, মিথ্যা দানফলক। এই দানফলক মিথ্যা কর্ম্মত্বে পর্য্যবসিত। তবে এখন দেখ, এই কর্ম্ম-অকর্ম্ম-বিকর্ম্মাখ্য যে কর্ম্ম, তাহাতে যে ব্যক্তি অকর্ম্ম অর্থাৎ তাহার বৈপরীত্য দেখিয়া থাকেন, তাদৃশ ব্যক্তি কার্য্যাকার্য্যের বিভাগ সমবগত হইয়াছেন; সুতরাং কর্ম্মাকর্ম্ম-বিকর্ম্মের ভিতর যাহা বোদ্ধব্য, তাহাও তিনি সমস্ত সবিশেষ বুঝিয়াছেন। অতএব তিনি বুদ্ধিমান্!

অর্জ্জুন! আরও ভাবিয়া দেখ, আমি পূর্ব্বে (১৬ শ্লোকে) তোমাকে বলিয়াছি যে, যাহাতে কবিগণও বিমোহিত হন, যাহার জ্ঞান সংসারমোচনের হেতু, আমি তোমাকে সেই কর্ম্ম ও অকর্ম্মের বিষয় বলিব। বর্ত্তমান প্রসঙ্গে অবতারিত অকর্ম্মে কর্ম্মদর্শনরূপ যে বিষয়, তাহা বাস্তবিক সেই পূর্ব্বোক্ত (১৬ শ্লোকে উপক্ষিপ্ত) বাক্যেরই বিস্তৃত ব্যাখ্যা। যে ব্যক্তি এবংবিধ অকর্ম্মে কর্ম্মদর্শন করেন, তিনিই যুক্ত। এখানে একটা কথা বলিয়া রাখা ভাল যে, পূর্ব্বে বলা হইয়াছে যিনি কর্ম্মে অকর্ম্মসন্দর্শন করেন, তিনিই বুদ্ধিমান্। আর এখানে বলা হইল যে, যিনি অকর্ম্মে কর্ম্ম সন্দর্শন করেন, তিনিই যুক্ত; সুতরাং এতদ্দ্বারা ইহাই প্রতিপাদিত হইল যে, যিনি কেবলমাত্র কর্ম্মে অকর্ম্ম দেখেন, তিনি বুদ্ধিমান্ হইলেও, যোগী বা কৃৎস্নকর্ম্মকৃৎ নহেন; আর যিনি অকর্ম্মে কর্ম্ম দেখেন, তিনি যোগী হইলেও, বুদ্ধিমান্ বা কৃৎস্নকর্ম্মকৃৎ নহেন। কিন্তু যিনি যুগপৎ উভয়রূপই সন্দর্শন করেন অর্থাৎ কর্ম্মে অকর্ম্ম এবং অকর্ম্মে কর্ম্ম সন্দর্শন করেন, তিনিই বুদ্ধিমান, তিনিই যুক্ত ও তিনিই কৃৎস্নকর্ম্মকৃৎ। (মূল শ্লোকস্থিত 'চ' কার, উক্ত অর্থই ব্যক্তীকৃত করিতেছে।) তোমাকে এই বিষয়টি শাস্ত্রসঙ্গতরূপে বুঝাইয়া দিতেছি। তুমি তাহা হইলেই বুঝিতে পারিবে যে, কেবল বুদ্ধিমান্ হইলেও কৃৎস্নকর্ম্মকৃৎ হইতে পারা যায় না; আর কেবল

যোগী হইলেও কৃৎস্নকর্ম্মকৃৎ হইতে পারা যায় না; কিন্তু যিনি বুদ্ধিমান্ ও যোগী, তিনিই কৃৎস্নকর্ম্মকৃৎ। শাস্ত্র-বিচক্ষণ জনসমূহ অকর্ম্ম অর্থাৎ স্পন্দশূন্য (নিষ্ক্রিয়) কূটস্থ বস্তুতে কর্ম্ম অর্থাৎ সস্পন্দ (সক্রিয়) বাহ্য আকাশাদি এবং আভ্যন্তর অন্তঃকরণাদিকে নানারূপে দেখিয়া থাকেন। কেহ দেখেন, আধার আধেয় ভাবে; কেহ দেখেন, উপাদান উপাদেয় ভাবে; আর কেহ বা দেখেন, অধিষ্ঠানাধ্যস্ত ভাবে। শাস্ত্রবেত্তৃগণ এই-রূপ দেখিয়াই কর্ম্মানুষ্ঠান করিয়া থাকেন। তন্মধ্যে প্রথম, অর্থাৎ যিনি আধার আধেয় ভাবে দেখেন, তাঁহার কথা বলিতেছি। এই প্রথম শাস্ত্র-বেত্তা সাঙ্খ্য নামে সুপরিচিত। তিনি মনে করেন যে, আমি (অর্থাৎ পুরুষ) অসঙ্গ অর্থাৎ কমল-দলস্থিত জলের ন্যায় নির্লিপ্ত। দেহেন্দ্রিয়াদি-সঙ্ঘাত ধর্ম্ম আধাররূপ আমার উপর আহিত হইয়াছে। পুরুষ উদাসীন; সুতরাং তাঁহার কর্ত্তৃত্ব নাই, কর্ত্তৃত্ব সঙ্ঘাতেরই। এই নিমিত্ত আমার কর্ত্তৃত্ব না থাকিলেও, সঙ্ঘাত-ধর্ম্ম কর্ত্তৃত্বাদি অবিবেকবশতঃ আমাতে অবভাত হইতেছে। অর্থাৎ যেরূপ একটী স্ফটিক-নির্ম্মিত বস্তুর সন্নি-কটে কেহ যদি জবা-কুসুম রাখিয়া দেয়, তাহা হইলে সেই জবা-কুসুমের লৌহিত্যে স্ফাটিক পদার্থটীও অনুরঞ্জিত হয়। স্ফটিক লৌহিত্য-গুণবিশিস্ট না হইলেও, লোকে অজ্ঞানতঃ দেখে যে, স্ফাটিক পদার্থটী লোহিত। এইরূপ আমাতে (পুরুষে) কোনরূপ ক্রিয়া না থাকিলেও, লোকে অবিবেকবশতঃ, আমার উপর প্রকৃতি-সম্ভূত ধর্ম্মনিচয় দেখিয়া থাকে। এক্ষণে দ্বিতীয়, অর্থাৎ যিনি উপাদান উপাদেয় ভাবে দেখেন, তাঁহার কথা বলিতেছি। এই দ্বিতীয় শাস্ত্রবেত্তা বেদান্তী; কিন্তু তিনি বেদান্তের একদেশ-মতাবলম্বী; সুতরাং একদেশী বেদান্তী বলিয়াই পরিচিত। তিনি মনে করেন যে, যেরূপ বলয়কুণ্ডলাদি সুবর্ণ হইতে রূপান্তরিত হইয়া বিরচিত হইলেও, উপাদানস্বরূপ সুবর্ণ হইতে ব্যতিরিক্ত নহে; সেইরূপ উপাদানকারণীভূত যে ব্রহ্ম, সেই ব্রহ্ম হইতে সমুৎপন্ন যে সমস্ত প্রপঞ্চ, তাহা কখনও ব্রহ্ম-ব্যতিরিক্ত নহে। সুতরাং কর্ম্মও ব্রহ্ম, কর্ম্মের সাধনাদিও ব্রহ্ম এবং আমিও ব্রহ্ম। তিনি এইরূপ ভাবিয়াই সর্ব্ববিধ কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন। এখন তৃতীয় শাস্ত্রবেত্তা, বা যিনি অধিষ্ঠানাধ্যস্ত ভাবে কর্ম্ম দেখেন, তাঁহার বিষয় বলিতেছি। এই তৃতীয় শাস্ত্রবেত্তাই যথার্থ বেদান্ত-

তত্ত্বদর্শী। তিনি মনে করেন যে, যেরূপ রজ্জু-অধিষ্ঠানে ভ্রমপূর্ব্বক সর্প অধ্যস্ত হয়, এবং ভ্রম বিদূরিত হইলে সর্পের অধ্যাস বিনষ্ট হয় ও রজ্জু প্রকৃত রজ্জুত্ব সম্প্রাপ্ত হয়, সেইরূপ বাহ্যাভ্যন্তর প্রপঞ্চ সমূহই অজ্ঞানতঃ সেই কূটস্থবস্তুরূপ অধিষ্ঠানে অধ্যস্ত হইয়াছে। সেই একমাত্র অকর্ম্ম ( নিষ্ক্রিয় ) ব্রহ্মবস্তুই সত্য, তদ্ব্যতীত কর্ম্ম ( সক্রিয় ) দ্বৈতজাতই রজ্জুতে ভুজঙ্গের ন্যায় তাহাতে অজ্ঞানতঃ অধ্যস্ত, সুতরাং মিথ্যা। এই তৃতীয় শাস্ত্রবেত্তাই যথার্থ শাস্ত্রার্থবেত্তা, এবং ইনিই বুদ্ধিমান্, ইনিই যুক্ত ও ইনিই কৃৎস্নকর্ম্মকৃৎ।

দ্বিতীয়ও বেদান্তী আর তৃতীয়ও বেদান্তী বটেন, কিন্তু দ্বিতীয়ের উপাদান-উপাদেয় ভাবে আবিদ্যক উপাধি কল্পনা করিতে হয়, আর তৃতীয়ের তাহা হয় না; উভয়গত পার্থক্য এই পর্য্যন্ত। ব্রহ্মবস্তুকে যে জগতের উপাদান কারণ বলা হয়, তাহা কল্পিত কথা। যদি সমস্তই তিনি হইলেন, তবে আর সামান্য উপাদানের সীমায় তাঁহাকে আবদ্ধ করা যুক্তিযুক্ত নহে। অধিষ্ঠান ও অধ্যস্তভাবে কোনরূপ কল্পনাদির অধিকার নাই; অবিদ্যার লীলা-বিলাসের তাহাই উপযুক্ত দৃষ্টান্ত স্থল। এককে আর দেখানই অবিদ্যার লীলা। এই প্রথম বা দ্বিতীয় শাস্ত্রবেত্তা অকর্ম্মে কর্ম্ম দেখেন বলিয়া, যদিও তাঁহারা যুক্ত, তথাপি বুদ্ধিমান্ নহেন; সুতরাং কৃৎস্ন-কর্ম্মকৃৎও নহেন। এ বিষয়ে শাস্ত্র কি বলিতেছেন, শ্রবণ কর। শাস্ত্রে অভিহিত আছে যে, যদি কেহ অতিশয় বুদ্ধিমান্ হইয়াও অযুক্ত-ভাবে কর্ম্মানুষ্ঠান করে, তাহা হইলে তাহার সমস্ত কর্ম্ম অসৎই ( অর্থাৎ করা না করার সমান ) হইয়া থাকে। সেই কর্ম্ম দ্বারা অশুভ-মোচন হইতে পারে না। শাস্ত্রে আরও কথিত আছে যে, "যে ব্যক্তি ইহলোকেই এই অক্ষরকে ( ব্রহ্মকে ) না জানিয়া বহুবর্ষ পর্য্যন্তও যজ্ঞ, দান, তপস্যাদির অনুষ্ঠান করেন, তাঁহার সমস্ত কর্ম্মই নাশপ্রাপ্ত হয়।" আরও অভিহিত আছে যে, "যে ব্যক্তি যোগানুষ্ঠানকারী হইয়াও বুদ্ধিহীনতা প্রযুক্ত অকার্য্যানু-ষ্ঠান করেন, তিনি প্রত্যবায়ভাগী হইয়া থাকেন। কারণ, পাপ-সম্বন্ধ-হেতু তিনি অপরোক্ষজ্ঞান লাভ করিতে পারেন নাই।" প্রথম ও দ্বিতীয় শাস্ত্র-বাক্যে দেখা গেল যে, যিনি বুদ্ধিমান্, অথচ যোগী নহেন, তাঁহার সমস্ত কর্ম্মই নাশ প্রাপ্ত হয়, বা তাঁহার সমস্ত কর্ম্মই করা আর না করা দুই সমান হইয়া পড়ে; সুতরাং তিনি কৃৎস্নকর্ম্মকৃৎ হইতে

পারেন না। তৃতীয় শাস্ত্র-বাক্যেও ইহা প্রদর্শিত হইল যে, যে ব্যক্তি যোগী অথচ বুদ্ধিমান্ নহেন, তিনি বুদ্ধিদোষে অকার্য্যানুষ্ঠান করিলেও করিতে পারেন; সুতরাং তিনি কৃৎস্নকৃৎ হইতে পারেন না। অতএব ইহাই সিদ্ধান্তীকৃত হইল যে, যিনি যুগপৎ কর্ম্মে অকর্ম্ম এবং অকর্ম্মে কর্ম্ম সন্দর্শন করেন, তিনি বুদ্ধিমান্ ও যোগী; সুতরাং তাঁহার বুদ্ধিমত্ত্ব ও যুক্তত্ব আছে বলিয়া তিনিই কৃৎস্নকৃৎ।

শ্রুতি আরও বলিয়াছেন যে, "বিদ্যাঞ্চাবিদ্যাঞ্চ যস্তদ্বেদোভয়ং সহ। অবিদ্যয়া মৃত্যুং তীর্ত্বা বিদ্যয়ামৃতমশ্নুতে। (ঈশোপনিষৎ, ১১ মন্ত্র) অর্থাৎ "যিনি বিদ্যা অর্থাৎ দেবতাজ্ঞান এবং অবিদ্যা অর্থাৎ কর্ম্ম এতদুভয়কে এক ব্যক্তিরই অনুষ্ঠেয়রূপে অবগত হন, তিনি কর্ম্ম দ্বারা মৃত্যু, অর্থাৎ স্বাভাবিক জ্ঞান ও কর্ম্ম হইতে মুক্ত হইয়া, দেবতা-জ্ঞান-দ্বারা অমৃত অর্থাৎ দেবত্ব লাভ করেন।" এই শ্রুতি-দ্বারা ইহাই প্রতিপাদিত হইল যে, কেবল কর্ম্ম বা অবিদ্যাকে জানিলে হইবে না, আর কেবল অকর্ম্ম বা তদ্বিপরীত বিদ্যাকে জানিলেও হইবে না; কিন্তু কৃতকৃত্য বা কৃৎস্নকর্ম্মকৃৎ হইতে পারিলে উভয়কেই জানিতে হইবে।

এই বিষয় অন্যরূপে প্রতিপাদন করিতে পারা যায়। যেরূপ, কর্ম্মে কর্ম্মদর্শন দুই প্রকার: পরোক্ষ এবং অপরোক্ষ। তন্মধ্যে যিনি কর্ম্মে পরোক্ষ কর্ম্ম দর্শন করেন, তিনি জ্ঞান ও কর্ম্মের সমুচ্চয়ানুষ্ঠাতা, সুতরাং কেবলমাত্র বুদ্ধিমান্ বলিয়া অভিহিত হন। দ্বিতীয় অপরোক্ষ আবার দুই প্রকার; উপাস্যের (যাঁহার উপাসনা করা যায়) সাক্ষাৎকাররূপ এবং তত্ত্ব সাক্ষাৎকাররূপ। এই উপাস্যসাক্ষাৎকার আবার ব্যাকৃত ও অব্যাকৃতরূপ উপাস্য ভেদে দুই প্রকার। তন্মধ্যে যাহা ব্যাকৃত তাহা সূত্র অর্থাৎ হিরণ্যগর্ভ বা কার্য্যব্রহ্ম। এই ব্যাকৃতদর্শীর দেহস্থ (আমি, আমার ইত্যাদি) অহঙ্কার দূরীভূত হয়। এই নিমিত্ত এবংবিধ ব্যাকৃতদর্শীই যোগশাস্ত্রে "বিদেহ" বলিয়া অভিহিত। আর যাহা অব্যাকৃত তাহা কারণ অর্থাৎ প্রকৃতি। এই অব্যাকৃতদর্শীও যোগশাস্ত্রে "প্রকৃতিলয়" বলিয়া অভিহিত। যিনি এই ব্যাকৃত ও অব্যাকৃত এতদুভয়দর্শী তিনিই যথার্থ যোগী। ব্যাকৃত ও অব্যাকৃত এতদুভয় সম্ভব ও অসম্ভব নামেও পরিচিত। শ্রুতিও বলিয়াছেন যে, "অন্য দেবাহু সম্ভবাদন্যদাহুরসম্ভবাৎ। ইতি শুশ্রুমধীরাণাং যে নস্তদ্বিচচ-

শ্নুতে॥ সম্ভূতিঞ্চ বিনাশঞ্চ যস্তদ্বেদোভয়ং সহ। বিনাশেন মৃত্যুং তীর্ত্বা সম্ভূত্যামৃতমশ্নুতে।" অর্থাৎ জ্ঞানিগণ কার্য্যব্রহ্ম এবং প্রকৃতির উপাসনার স্বতন্ত্র স্বতন্ত্র ফল বলিয়াছেন। কার্য্যব্রহ্মোপাসনার ফল অণিমাদি (২৪৮ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) ঐশ্বর্য্যলাভ, এবং প্রকৃত্যুপাসনার ফল প্রকৃতিতে লয়। যে ব্যক্তি এই হিরণ্যগর্ভ ও প্রকৃতির উপাসনাকে একই ব্যক্তির অনুষ্ঠেয় বলিয়া অবগত হন, তিনি হিরণ্যগর্ভোপাসনা দ্বারা অনৈশ্বর্য্য ও অহঙ্কারাদিরূপ মৃত্যুকে অতিক্রম করিয়া প্রকৃতির উপাসনার দ্বারা অমৃতত্ব বা দেবত্ব লাভ করেন। এই যোগীরও অগ্রে কর্ত্তব্য অবশিষ্ট আছে বলিয়া, তিনি কৃৎস্নকর্ম্মকৃৎ নহেন। কিন্তু অবিদ্যাখ্য কর্ম্মকে বাধা দিয়া অকর্ম্মস্বরূপ ব্রহ্মসন্দর্শনই যাঁহার মুখ্য অবলম্বন, তিনিই কৃতকৃত্য হন, সুতরাং তিনি যথার্থ কৃৎস্নকর্ম্মকৃৎ। পূর্ব্বোক্ত বাক্য দ্বারা ইহাই সংসূচিত হইল যে, যিনি জ্ঞানকর্ম্ম সমুচ্চয়ের অনুষ্ঠাতা, যদিও তিনি দেহাভিমানী মনুষ্যবর্গের মধ্যে বুদ্ধিমান্, তথাপি তাঁহার যথাযথ দর্শন-শক্তি না থাকায়, তিনি অকবি বলিয়াই পরিচিত। আর ব্যক্তাব্যক্তোপাসকদ্বয় যদিও দর্শনশক্তিবিশিষ্ট, সুতরাং কবি বটেন, কিন্তু তাঁহারা তত্ত্ববিষয়ে মূঢ় বলিয়া, "কবয়োঽপ্যত্র মোহিতাঃ", এই কথা পূর্ব্বে বলিয়াছি। এই দ্বিবিধ উপাসক মুক্তিলাভ করেন বটে, কিন্তু বিলম্বে। আর যিনি উত্তম (তৃতীয় শাস্ত্রবেত্তা) তিনি ইহলোকে জীবিত থাকিয়াই অশুভ হইতে মুক্ত হন। ইনিই জীবন্মুক্ত॥ ১৮॥

**যস্য সর্ব্বে সমারম্ভাঃ কামসংকল্পবর্জ্জিতাঃ।**
**জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং তমাহুঃ পণ্ডিতং বুধাঃ॥১৯॥**

অন্বয়।—যস্য (যথোক্ত পরমার্থদর্শিনঃ) সর্ব্বে (বৈদিকা লৌকিকা যাবন্তঃ) সমারম্ভাঃ (কর্ম্মাণি) কাম-সঙ্কল্প-বর্জ্জিতাঃ (ফলকামনা-কর্ত্তৃত্বাভিমানাভ্যাং বিরহিতাঃ, প্রাণধারণার্থং লোকসংগ্রহার্থং; বা অনুষ্ঠিতা ইতি ভাবঃ) বুধাঃ (ব্রহ্মবিদঃ) জ্ঞানাগ্নি-দগ্ধকর্ম্মাণং (জ্ঞানরূপেণ অগ্নিনা অকর্ম্মতাং নীতানি শুভাশুভ লক্ষণানি কর্ম্মাণি যস্য) তং পণ্ডিতং (সম্যগ্দর্শী) আহুঃ (ব্রুবন্তি)॥ ১৯॥

প্রতিশব্দ।—যাঁহার সকল কর্ম্ম তৃষ্ণা-সংকল্প-বিবর্জ্জিত ব্রহ্মজ্ঞেরা জ্ঞান-পাবক-ভস্মীকৃত-কর্ম্ম তাঁহাকে পণ্ডিত বলেন॥ ১৯॥

ব্যাখ্যা।—যিনি যাবতীয় কর্ম্ম ফলাকাঙ্ক্ষা ও কর্তৃত্বাভিমান বিবর্জ্জিত ভাবে অনুষ্ঠান করেন, তাঁহার জ্ঞানানলে শুভাশুভ লক্ষণ কর্ম্ম সমস্ত ভস্মীভূত হইয়া থাকে; ব্রহ্মবিদ্গণ তাদৃশ ব্যক্তিকেই পণ্ডিত বলিয়া উল্লেখ করেন॥ ১৯॥

শঙ্করাচার্য্য।—তদেতৎ কর্ম্মণ্যকর্ম্মাদিদর্শনং স্তূয়তে যস্যেতি। যস্য যথোক্ত-দর্শিনঃ সর্ব্বে যাবন্তঃ সমারম্ভাঃ সর্ব্বাণি কর্ম্মাণি সমারভ্যন্তে ইতি সমারম্ভাঃ, কামসঙ্কল্প-বর্জিতাঃ কামৈস্তৎকারণৈশ্চ সঙ্কল্পৈর্ব্বর্জ্জিতাঃ মুধৈব চেষ্টামাত্রা অনুষ্ঠীয়ন্তে প্রবৃত্তেন চেল্লোক-সংগ্রহার্থং নিবৃত্তেন চেৎ জীবনযাত্রার্থং তং জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং কর্ম্মাদাবকর্ম্মাদিদর্শনং জ্ঞানং তদেবাগ্নিস্তেন জ্ঞানাগ্নিনা দগ্ধানি শুভাশুভলক্ষণানি কর্ম্মাণি যস্য তমাহুঃ পরমার্থতঃ পণ্ডিতং বুধাঃ ব্রহ্মবিদঃ॥ ১৯॥

আনন্দগিরি।—কর্ম্মণ্যকর্ম্মদর্শনং পূর্ব্বোক্তং স্তোতুমুত্তরশ্লোকং প্রস্তৌতি তদেত-দিতি। যথোক্তদর্শিত্বম্ পূর্ব্বোক্তদর্শনসম্পন্নত্বম্। সমারম্ভশব্দস্য কর্ম্মবিষয়ত্বং ন রূঢ্যা কিন্তু ব্যুৎপত্ত্যেত্যাহ সমারভ্যন্ত ইতীতি। কামসঙ্কল্পবর্জ্জিতত্বে কথং কর্ম্মণামনুষ্ঠানমিত্যা-শঙ্ক্যাহ মুধৈবেতি। উদ্দেশফলাভাবে তেষামনুষ্ঠানং যাদৃচ্ছিকং স্যাদিত্যাশঙ্ক্য প্রবৃত্তেন নিবৃত্তেন বা তেষামনুষ্ঠানং যাদৃচ্ছিকং স্যাদিতি বিকল্প্য ক্রমেণ নিরস্যতি প্রবৃত্তেনেত্যাদিনা। জ্ঞানাগ্নীত্যাদি বিভজতে কর্ম্মাদাবিতি। যথোক্তজ্ঞানং যোগ্যমেব দহতি নাযোগ্যমিতি বিবক্ষিতত্বাৎ তস্মিন্নগ্নিপদম্। যথোক্তবিজ্ঞানবিরহিণামপি বৈশেষিকাদীনাং পণ্ডিতত্বপ্রসিদ্ধি-মাশঙ্ক্য তেষাং পণ্ডিতাভাসত্বং বিবক্ষিত্বা বিশিনষ্টি পরমার্থত ইতি॥ ১৯॥

রামানুজ।—প্রত্যক্ষেণ ক্রিয়মাণস্য কর্ম্মণো জ্ঞানাকারতা কথমুপপদ্যত ইত্যত আহ যস্যেতি। যস্য মুমুক্ষোঃ সর্ব্বে দ্রব্যার্জ্জনাদি লৌকিককর্ম্মপূর্ব্বকনিত্যনৈমিত্তিক-কাম্যরূপকর্ম্মসমারম্ভাঃ কামবর্জ্জিতাঃ ফলসঙ্গরহিতাঃ সঙ্কল্পবর্জিতাশ্চ প্রকৃত্যা তদ্গুণৈশ্চাত্মা-নমেকীকৃত্যানুসন্ধানং সঙ্কল্পঃ প্রকৃতিবিযুক্তাত্মস্বরূপানুসন্ধানযুক্ততয়া তদ্রহিতাঃ। তমেবং কর্ম্ম কুর্ব্বাণং পণ্ডিতং কর্ম্মান্তর্গতাত্মযাথাত্ম্যজ্ঞানাগ্নিনা দগ্ধপ্রাচীনকর্ম্মাণমাহুঃ তত্ত্বজ্ঞা। অতঃ কর্ম্মণো জ্ঞানাকারত্বমুপপদ্যতে॥ ১৯॥

হনূমান্।—ইদানীং কর্ম্মাকর্ম্মবিকর্ম্মণাং বোদ্ধব্যং রূপং দর্শয়িতুমাহ কর্ম্মণীতি। কর্ম্মণি শরীরেন্দ্রিয়ব্যাপারে লক্ষণে কর্ম্মণ্যকর্ম্ম নিত্যসিদ্ধত্বাৎ আত্মস্বরূপং দ্রষ্টব্যমিতি শেষঃ। যথামরীচ্যুদকে উদকস্য স্বরূপভূতা মরীচয়ঃ তদভাবে উদকস্য নৈবাত্মপ্রসঙ্গঃ, এবং কর্ম্মণি অকর্ত্রাত্মস্বরূপমস্তি, তথা অকর্ম্মকে বস্তুনি নিশ্চলে কর্ম্মরূপং দ্রষ্টব্যম্। যথা নাবি স্থিতস্য নিশ্চলে তটনগে ভ্রমেণ কর্ম্মদর্শনম্ অতএব যঃ কর্ম্মণ্যকর্ম্মরূপম্ অকর্ম্মণি কর্ম্মরূপং

পশ্যতি, স মনুষ্যেষ্বধিকারিষু পুরুষেষু বুদ্ধিমান্, স চ যুক্তো যোগী, স চ কৃৎস্নকর্ম্মকৃৎ সকল কর্ম্মকৃদিত্যর্থঃ। তস্মাৎ ত্বমপি কর্ম্মাকর্ম্মণোর্যথাবৎ স্বরূপপরিজ্ঞানেন কৃৎস্নকর্ম্মকৃদিতিভাবঃ। কর্ম্মাকর্ম্মতত্ত্বজ্ঞানমেব জ্ঞানাগ্নিস্তেন দগ্ধকর্ম্মাণং বুধাঃ ব্রহ্মবিদঃ পণ্ডিতমাহুঃ ॥ ১৮ । ১৯ ॥

শ্রীধর।—"কর্ম্মণ্যকর্ম্ম যঃ পশ্যেৎ" ইত্যনেন শ্রুত্যর্থার্থাপত্তিভ্যাং যদুক্তমর্থদ্বয়ং তদেব স্পষ্টয়তি যস্যেতি পঞ্চভিঃ। সম্যগারভ্যন্ত ইতি সমারম্ভাঃ কর্ম্মাণি কাম্যত ইতি কামঃ ফলং তৎসঙ্কল্পেন বর্জ্জিতা যস্য ভবন্তি তং পণ্ডিতমাহুঃ, অত্র হেতুর্যতস্তৈ সমারম্ভৈঃ শুদ্ধে চিত্তে সতি জাতেন জ্ঞানাগ্নিনা দগ্ধানি অকর্ম্মতাং নীতানি কর্ম্মাণি যস্য তং, আরূঢ়াবস্থায়াং তু কামঃ ফলহেতুবিষয়ঃ, তদর্থমিদং কর্ত্তব্যমিতি কর্ত্তব্যবিষয়ঃ সঙ্কল্পস্তাভ্যাং বর্জ্জিতাঃ। শেষং স্পষ্টম্ ॥১৯॥

বলদেব।—কর্ম্মণো জ্ঞানাকারমাহ যস্যেতি পঞ্চভিঃ। সমারম্ভাঃ কর্ম্মাণি কাম্যন্ত ইতি কামাঃ ফলানি তৎসঙ্কল্পেন বর্জ্জিতাঃ শূন্যা যস্য কর্ম্মভিরাত্মোদ্দেশিনো ভবন্তি তং বুধাঃ পণ্ডিতমাত্মজ্ঞমাহুঃ। তত্র হেতুর্জ্ঞানেতি, তৈঃ সমারম্ভৈঃ হৃদ্বিশুদ্ধে সত্যামাবির্ভূতেনাত্মজ্ঞানাগ্নিনা দগ্ধানি সঞ্চিতানি কর্ম্মাণি যস্য তম্ ॥ ১৯ ॥

মধুসূদন।—তদেতৎ পরমার্থদর্শিনঃ কর্ত্তৃত্বাভিমানাভাবেন কর্ম্মালিপ্তত্বং প্রপঞ্চ্যতে, "ব্রহ্ম কর্ম্ম সমাধিনা" ইত্যন্তেন যস্যেতি। যস্য পূর্ব্বোক্তপরমার্থদর্শিনঃ সর্ব্বে যাবন্তো বৈদিকা লৌকিকা বা সমারম্ভাঃ সমারভ্যন্ত ইতি ব্যুৎপত্ত্যা কর্ম্মাণি কামসঙ্কল্পবর্জ্জিতাঃ, কামঃ ফলতৃষ্ণা, সঙ্কল্পোঽহং করোমীতি কর্ত্তৃত্বাভিমানস্তাভ্যাং বর্জ্জিতাঃ, লোকসংগ্রহার্থং বা জীবনযাত্রার্থং বা প্রারব্ধকর্ম্মবেগাদ্বৃথাচেষ্টারূপাঃ সম্ভবন্তি, তথা কর্ম্মাদাবকর্ম্মাদিদর্শনং জ্ঞানং তদেবাগ্নিস্তেন দগ্ধানি শুভাশুভলক্ষণানি কর্ম্মাণি যস্য তদধিগম উত্তরপূর্ব্বাঘ (ঘ-)-য়োরশ্লেষবিনাশৌ তদ্ব্যপদেশাদিতি ন্যায়াৎ জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং তং বুধা ব্রহ্মবিদঃ পরমার্থতঃ পণ্ডিতং আহুঃ, সম্যগ্দর্শী হি পণ্ডিত উচ্যতে ন তু ভ্রান্ত ইত্যর্থঃ ॥ ১৯ ॥

নীলকণ্ঠ।—অবিদুষাং কর্ম্মণ্যকর্ম্মভাবনাং দ্রঢ়য়িতুং বিদুষাং কর্ম্মদর্শনং স্তৌতি যস্য সর্ব্বে সমারম্ভা ইত্যাদিভিঃ ষড়্ভিঃ। যস্য বিদুষঃ সর্ব্বে সমারভ্যন্ত ইতি সমারম্ভাঃ কর্ম্মাণি কামেন ফলেচ্ছয়া সঙ্কল্পেন অহমিদং করোমীত্যভিমানেন চ বর্জ্জিতাঃ, তং জ্ঞানাগ্নিনা কর্ম্মাদাবকর্ম্মাদিদর্শনেন দগ্ধানি অঙ্কুরীভাবাৎ চ্যাবিতানি কর্ম্মাণি শুভানি যেন, তং পণ্ডিতং বুধা আহুঃ ॥ ১৯ ॥

বিশ্বনাথ।—উক্তমর্থং বিবৃণোতি যস্যেতি পঞ্চভিঃ। সম্যগারভ্যন্ত ইতি সমারম্ভাঃ কর্ম্মাণি। কামং ফলঃ তৎসঙ্কল্পেন বর্জ্জিতাঃ। জ্ঞানমেবাগ্নিস্তেন দগ্ধানি কর্ম্মাণি ক্রিয়মাণানি বিহিতানি নিষিদ্ধানি চ যস্য সঃ। এতেন বিকর্ম্মণশ্চ বোদ্ধব্যমিত্যপি বিবৃতম্। এতাদৃশাধিকারিণি কর্ম্ম যথা অকর্ম্ম পশ্যেৎ, তথৈব বিকর্ম্মাপি অকর্ম্মৈব পশ্যেদিতি পূর্ব্বশ্লোকার্থস্যৈব সঙ্গতিঃ, যদগ্রে বক্ষ্যতে। "অপি চেদসি পাপেভ্যঃ সর্ব্বেভ্যঃ পাপকৃত্তমঃ। সর্ব্বং জ্ঞানপ্লবেনৈব বৃজিনং সন্তরিষ্যসি। যথৈধাংসি সমিদ্ধোঽগ্নির্ভস্মসাৎ কুরুতেঽর্জ্জুন। জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণি ভস্মসাৎ কুরুতে তথা ॥" ইতি ॥ ১৯ ॥

তাৎপর্য্য।—শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি, শ্রীমন্মধুসূদন, শ্রীমন্নীলকণ্ঠ ও শ্রীমদ্ধনুমানের অভিপ্রায়। এক্ষণে কর্ম্মে অকর্ম্ম দর্শনের প্রশংসা ব্যক্ত করিতেছেন এবং বর্ত্তমান শ্লোক হইতে চতুর্বিংশ পর্য্যন্ত শ্লোক পঞ্চে বিশদ-রূপে প্রদর্শন করিতেছেন যে, যে সকল পরমার্থদর্শী পুরুষ কর্ত্তৃত্বাভিমান পরিশূন্য হইয়া কর্ম্মানুষ্ঠান করেন, তাঁহাদিগকে কখনই কর্ম্মে লিপ্ত হইতে হয় না। পূর্ব্বোক্ত লক্ষণাক্রান্ত যে পরমার্থদর্শী পুরুষ, যাবতীয় বৈদিক ও লৌকিক ক্রিয়াকলাপ ফলতৃষ্ণা এবং আমি করিতেছি, ইত্যাকার কর্ত্তৃত্বাভিমান বিবর্জ্জিত ভাবে, অথবা কেবল লোকসমাজের হিতসাধনোদ্দেশে, বা কেবলমাত্র জীবনযাত্রা নির্ব্বাহ করিবার অভিপ্রায়ে, সম্পাদন করেন, তাঁহাকে প্রারব্ধ কর্ম্মবশে কর্ম্মসাধন করিতে হইলেও, তাঁহার সে কর্ম্ম উদ্দেশ্য ও কামনাবিহীন, সুতরাং বৃথা চেষ্টা রূপে পর্য্যবসিত হয় মাত্র। তাঁহার কর্ম্মে অকর্ম্ম-দর্শন এবং অকর্ম্মে কর্ম্ম-দর্শন রূপ জ্ঞান, প্রদীপ্ত পাবকস্বরূপ হইয়া, শুভাশুভ লক্ষণ যাবতীয় কর্ম্মকে ভস্মীভূত করিয়া দেয়। কর্ম্মবিশেষের শুভত্ব অথবা কর্ম্মান্তরের অশুভত্ব তাঁহার জ্ঞানচক্ষে সমরূপে প্রতীয়মান হয়। যে কার্য্য অজ্ঞজনেরা অশেষ কল্যাণের হেতুভূত বলিয়া মনে করে, তিনি তদনুষ্ঠান কালে শুভফলের প্রত্যাশা করিয়া উৎফুল্ল হন না; আর যে কার্য্য সাধারণ জনগণের চক্ষে অপরিসীম ক্লেশের নিদানরূপে প্রতীত হয়, তিনি তদনুষ্ঠান কালে আপৎপাত কল্পনা করিয়া মুহ্যমান হন না। তাঁহার জ্ঞানরূপ তুলাদণ্ডে কর্ম্মাকর্ম্ম সমভার। কর্ম্মের বিচারও তদ্বিষয়ে আসক্তি তাঁহার হৃদয় হইতে চিরবিদায় গ্রহণ করে। তাঁহার বিচারে কর্ম্মাকর্ম্ম পার্থক্যবিহীন ও নিরর্থক মাত্র। ব্রহ্মবিদ্‌গণ এইরূপ জ্ঞানসম্পন্ন মহাপুরুষকেই পণ্ডিত শব্দে অভিহিত করিয়া থাকেন। কেবল রাশি রাশি শাস্ত্র অধ্যয়ন করিলেই পণ্ডিত হওয়া যায়, এমন নহে। জ্ঞানবলে সম্যগ্দর্শিতা অর্জ্জন করিয়া ভ্রান্তির হস্ত হইতে অব্যাহতি লাভ করিলেই পণ্ডিত নামের উপযুক্ত হওয়া যায়। ব্রহ্মজ্ঞানসম্পন্ন মহাত্মগণ, উল্লিখিত লক্ষণাক্রান্ত মহাজনকেই, পণ্ডিতরূপ গৌরবদ্যোতক নামের অধিকারী স্থির করিয়াছেন।

শ্রীমৎ শ্রীধর-স্বামীর অভিপ্রায়। পূর্ব্বশ্লোকে শ্রুত্যর্থ ও আর্থাপত্তি (৩০৯ পৃঃ টিঃ দেখ) এতদুভয়ই প্রতিপাদিত হইয়াছে। অধুনা সমালোচ্য শ্লোক হইতে পঞ্চ শ্লোকে তাহাই স্পষ্টীকৃত করিতেছেন। সম্যগ্রূপে যাহার আরম্ভ হয়,

তাহাই সমারম্ভ অর্থাৎ কর্ম্ম। যাঁহার কর্ম্মসমূহ ফলাকাঙ্ক্ষা ও তৎসঙ্কল্প বর্জ্জিতভাবে অনুষ্ঠিত হয়, তাঁহাকেই পণ্ডিত বলা যায়। কারণ, তাদৃশ সমারম্ভ সহকারে শুদ্ধচিত্ত হইলে সঞ্জাত জ্ঞানানল দ্বারা, তদীয় কর্ম্মসমূহ অকর্ম্মরূপে পর্য্যবসিত হয়। ফলহেতুরূপ বিষয়কে অর্থাৎ কর্ম্মফলকেই কাম বলে; তল্লাভার্থ কর্ত্তব্যাকর্ত্তব্য বিচাররূপ বিষয়কে সঙ্কল্প বলে। জ্ঞানমার্গে সমারূঢ় ব্যক্তির কাম বা সঙ্কল্প কিছুই থাকে না। শ্লোকের শেষভাগ স্পষ্টার্থ।

শ্রীমদ্রামানুজাচার্য্যের অভিপ্রায়। প্রত্যক্ষরূপে অনুষ্ঠীয়মান কর্ম্মের জ্ঞানাকারতা কিরূপে সিদ্ধ হইবে, এই আশঙ্কার উত্তর বর্ত্তমান শ্লোকে প্রদত্ত হইতেছে। প্রকৃতিবশে প্রাকৃতিক গুণ ও আত্মাকে অভিন্নরূপে অনুসন্ধানের নাম সঙ্কল্প। মুমুক্ষু ব্যক্তির দ্রব্যার্জ্জনাদি সর্ব্বপ্রকার লৌকিক কর্ম্ম এবং নিত্যনৈমিত্তিক কাম্যরূপ কর্ম্ম সমূহ কামবর্জ্জিত ও সঙ্কল্পবর্জ্জিত, অর্থাৎ প্রকৃতির প্রভাব অতিক্রম করিয়া আত্মানুসন্ধানযুক্ত; সুতরাং সঙ্কল্প-রহিত। এইরূপ কর্ম্ম-পরায়ণ পণ্ডিতের কর্ম্মান্তর্গত আত্ম-যাথাত্ম্য জ্ঞান-রূপ অগ্নি-দ্বারা প্রাচীন কর্ম্ম সমূহ দগ্ধীভূত হইয়া যায়। তত্ত্বজ্ঞেরা তাদৃশ ব্যক্তিকেই পণ্ডিত শব্দে অভিহিত করিয়া থাকেন। অতএব কর্ম্মের জ্ঞানাকারত্ব উপপন্ন হইল।

শ্রীমদ্বলদেবের অভিপ্রায়। যাঁহার কর্ম্ম-সমূহ আত্মোদ্দেশেই অনুষ্ঠিত হয়, তাঁহাকেই বুধগণ পণ্ডিত অর্থাৎ আত্মজ্ঞ বলিয়া থাকেন। সেইরূপ কাম সঙ্কল্পবিবর্জ্জিত ভাবে অনুষ্ঠিত কর্ম্ম দ্বারা আবির্ভূত জ্ঞানাগ্নিতে তাঁহার সঞ্চিত কর্ম্মরাশি দগ্ধ হইয়া যায়।

শ্রীমদ্বিশ্বনাথের অভিপ্রায়। পূর্ব্বোক্ত বাক্য এক্ষণে পঞ্চ শ্লোক দ্বারা বিশদীকৃত হইতেছে। (অন্যান্য শব্দার্থ ও ভাবার্থ পূর্ব্ববৎ) যাঁহার জ্ঞান-রূপ অগ্নি দ্বারা ক্রিয়মাণ বিহিত ও নিষিদ্ধ কর্ম্ম সমূহ দগ্ধ হইয়াছে, তিনিই পণ্ডিত-পদ-বাচ্য। এতদ্দ্বারা, বিকর্ম্মের তত্ত্বও বোদ্ধব্য, ইহাই বিবৃত হইল। এতাদৃশ জ্ঞানাধিকারী ব্যক্তি যেমন কর্ম্মে অকর্ম্ম দর্শন করেন, সেইরূপ বিকর্ম্মেও অকর্ম্ম দর্শন করিয়া থাকেন। পূর্ব্ব-শ্লোকের সহিত সমালোচ্য শ্লোকের এইরূপ সঙ্গতি দ্রষ্টব্য। বর্ত্তমান অধ্যায়ের ষট্ত্রিংশ ও সপ্তত্রিংশ শ্লোকদ্বয়ে এই বাক্য ব্যক্ত হইবে। (টীকাকার মহাত্মা এস্থলে উক্ত শ্লোকদ্বয় উদ্ধৃত করিয়াছেন।)

[ "জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মাণং" এই বাক্যস্থিত "কর্ম্মাণং" শব্দের অর্থোপলক্ষে ভাষ্য ও টীকাকারগণ যে বিভিন্ন অভিপ্রায় পরিব্যক্ত করিয়াছেন, পাঠকগণ তৎপ্রতি লক্ষ্য করিবেন। ] ॥ ১৯ ॥

ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গং নিত্যতৃপ্তো নিরাশ্রয়ঃ।
কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ ॥২০॥

অন্বয়।—সঃ কর্ম্মফলাসঙ্গং ( কর্ম্মফলতৃষ্ণাং ) ত্যক্ত্বা ( পরিত্যজ্য ) নিত্যতৃপ্তঃ ( নিরাকাঙ্ক্ষঃ ) নিরাশ্রয়ঃ ( আশ্রয়রহিতঃ, দেহেন্দ্রিয়াদ্যভিমানশূন্যঃ ) [ সন্ ] কর্ম্মণি অভিপ্রবৃত্তঃ ( সমুদ্যুক্তঃ ) অপি কিঞ্চিৎ এব ন করোতি ॥ ২০ ॥

প্রতিশব্দ।—তিনি কর্ম্মফলে আসক্তি ত্যাগ করিয়া আকাঙ্ক্ষাবিহীন অবলম্বন-বিরহিত [ হইয়া ] কর্ম্মে সমুদ্যত হইয়াও কিছুই করেন না ॥ ২০ ॥

ব্যাখ্যা।—সেই পণ্ডিত ব্যক্তি, কর্ম্ম ও তৎফলে আসক্তি পরিবর্জ্জন পূর্ব্বক, আকাঙ্ক্ষা-বিহীনতা হেতু, পরিতুষ্ট এবং দেহেন্দ্রিয়াদির অভিমান-বিহীনতা হেতু, নিরবলম্ব তিনি তাদৃশ ভাবে কর্ম্মানুষ্ঠানে সম্প্রবৃত্ত হইলেও, বাস্তবিক কোন কর্ম্মই করেন না ॥ ২০ ॥

শঙ্করাচার্য্য।—যস্ত্বকর্ম্মাদিদর্শী সোঽকর্ম্মাদিদর্শনাদেব নিষ্কর্ম্মা সন্ন্যাসী জীবনমাত্রার্থচেষ্টঃ সন্ কর্ম্মণি ন প্রবর্ত্ততে, যদ্যপি প্রাগ্‌বিবেকতঃ প্রবৃত্তঃ যস্তু প্রারব্ধকর্ম্মা সন্ উত্তরকালমুৎপন্নাত্মসম্যগ্‌দর্শনঃ স্যাৎ স কর্ম্মণি প্রয়োজনমপশ্যন্ সসাধনং কর্ম্ম পরিত্যজতেব স কুতশ্চিন্নিমিত্তাৎ কর্ম্মপরিত্যাগাসম্ভবে সতি কর্ম্মণি তৎফলে চ সঙ্গরহিততয়া স্বপ্রয়োজনাভাবাল্লোকসংগ্রহার্থং পূর্ব্ববৎ কর্ম্মণি প্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি জ্ঞানাগ্নিদগ্ধকর্ম্মত্বাৎ তদীয়ং কর্ম্মাকর্ম্মৈব সম্পদ্যত ইত্যেতদর্থং দর্শয়িষ্যন্নাহ ত্যক্ত্বেতি। ত্যক্ত্বা কর্ম্মস্বভিমানং ফলাসঙ্গঞ্চ যথোক্তে জ্ঞানে নিত্যতৃপ্তো নিরাকাঙ্ক্ষো বিষয়েষ্বিত্যর্থো নিরাশ্রয় আশ্রয়রহিতঃ, আশ্রয়ো নাম যদাশ্রিত্য পুরুষার্থং সিসাধয়িষতি, দৃষ্টাদৃষ্টেষ্টফলসাধনাশ্রয়রহিত ইত্যর্থঃ। তেনৈবম্ভূতেন স্বপ্রয়োজনাভাবাৎ সসাধনং কর্ম্ম পরিত্যক্তব্যমেবেতি

প্রাপ্তে ততো নির্গমাসম্ভবাৎ লোকসংগ্রহচিকীর্ষয়া শিষ্টবিগর্হণাপরিজিহীর্ষয়া বা পূর্ব্ববৎ কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নিষ্ক্রিয়াত্মদর্শনসম্পন্নত্বান্নৈব কিঞ্চিৎ করোতি সঃ ॥ ২০ ॥

আনন্দগিরি।—বিবেকাৎ পূর্ব্বং কর্ম্মণি প্রবৃত্তাবপি সতি বিবেকে তত্র ন প্রবৃত্তিরিত্যাশঙ্ক্যাঙ্গীকরোতি যস্ত্বিতি। বিবেকাৎ পূর্ব্বমভিনিবেশেন প্রবৃত্তস্য বিবেকানন্তরমভিনিবেশাভাবাৎ প্রবৃত্ত্যসম্ভবেঽপি জীবনমাত্রমুদ্দিশ্য প্রবৃত্ত্যাভাসঃ সম্ভবতীত্যর্থঃ। সত্যপি বিবেকে তত্ত্বসাক্ষাৎকারানুদয়াৎ কর্ম্মণি প্রবৃত্তস্য কথং তত্ত্যাগঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ যস্য প্রারব্ধেতি। ত্যক্ত্বেত্যাদি সমনন্তরশ্লোকমবতারয়িতুং ভূমিকাং কৃত্বা তদবতারণপ্রকারং দর্শয়তি স কুতশ্চিদিতি। লোকসংগ্রহাদিনিমিত্তং বিবক্ষিতং কর্ম্মপরিত্যাগাসম্ভবে সতি তস্মিন্ প্রবৃত্তোঽপি নৈব করোতি কিঞ্চিদিতিসম্বন্ধঃ। কর্ম্মণি প্রবৃত্তো ন করোতি কর্ম্মেতি কথমুচ্যতে তত্রাহ স্বপ্রয়োজনাভাবাদিতি। কথং তর্হি কর্ম্মণি প্রবর্ত্ততে তত্রাহ লোকেতি। প্রবৃত্তেরর্থক্রিয়াকারিত্বাভাবং পশ্বাদিভিশ্চাবিশেষাদিতি ন্যায়েন ব্যাবর্ত্তয়তি পূর্ব্ববদিতি। কথং তর্হি বিবেকিনামবিবেকিনাঞ্চ বিশেষঃ স্যাদিত্যাশঙ্ক্য কর্ম্মাদৌ সঙ্গাসঙ্গাভ্যামিত্যাহ কর্ম্মণীতি। উক্তেঽর্থে সমনন্তরশ্লোকমবতারয়তি জ্ঞানাগ্নীতি। এতমর্থং দর্শয়িষ্যন্নিমং শ্লোকমাহেতি যোজনা। যথোক্তং জ্ঞানং কূটস্থাত্মদর্শনং তেন স্বরূপভূতং সুখং সাক্ষাদনুভূয় কর্ম্মণি তৎফলে চ সঙ্গমপাস্য বিষয়েষু নিরপেক্ষশ্চেষ্টতে বিদ্বানিত্যাহ ত্যক্ত্বেত্যাদিনা। ইষ্টসাধনমপেক্ষস্য কুতো নিরপেক্ষত্বমিত্যাশঙ্ক্য বিশিনষ্টি নিরাশ্রয় ইতি। যদাশ্রিত্যেতি যচ্ছব্দেন ফলসাধনমুচ্যতে আশ্রয়রহিতং ইত্যস্যার্থং স্পষ্টয়তি দৃষ্টেতি। তেন জ্ঞানবতা পুরুষেণৈবম্ভূতেন "ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গম্" ইত্যাদিনা বিশেষিতেনেত্যর্থঃ। ততঃ সমাধানাৎ কর্ম্মণঃ সকাশাদিতি যাবৎ। নির্গমাসম্ভবে হেতুমাহ লোকেত্যাদিনা। পূর্ব্ববৎ জ্ঞানোদয়াৎ প্রাগবস্থায়ামিবেত্যর্থঃ। অভিপ্রবৃত্তোঽপি লোকদৃষ্ট্যেতি শেষঃ। নৈব করোতি কিঞ্চিদিতি স্বদৃষ্ট্যেতি দ্রষ্টব্যম্ ॥ ২০ ॥

রামানুজ।—এতদ্বিবৃণোতি ত্যক্ত্বেতি। কর্ম্মফলাসঙ্গং ত্যক্ত্বা নিত্যতৃপ্তো নিত্যে স্বাত্মন্যেব তৃপ্তঃ। নিরাশ্রয়ঃ অস্থিরপ্রকৃতাবাশ্রয়বুদ্ধিরহিতো যঃ কর্ম্মাণি করোতি স কর্ম্মণ্যাভিমুখ্যেন প্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি, কর্ম্মাপদেশেন জ্ঞানাভ্যাসমেব করোতীত্যর্থঃ ॥ ২০ ॥

হনুমান্।—ত্যক্ত্বেতি। স পণ্ডিতঃ কর্ম্মফলাসঙ্গং ত্যক্ত্বা নিরাশ্রয়ঃ আশ্রিতব্যবর্জ্জিতঃ কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ, কর্ম্মণাং তস্য বন্ধকত্বাভাবাদিত্যভিপ্রায়ঃ ॥ ২০ ॥

শ্রীধর।—কিঞ্চ ত্যক্ত্বেতি। কর্ম্মণি তৎফলে চাসক্তিং ত্যক্ত্বা নিত্যেন নিজানন্দেন তৃপ্তঃ, অতএব যোগক্ষেমার্থমাশ্রয়ণীয়রহিতঃ, এবম্ভূতো যঃ সঃ স্বাভাবিকে বিহিতে বা কর্ম্মণি অভিতঃ প্রবৃত্তোঽপি কিঞ্চিদপি নৈব করোতি তস্য কর্ম্ম অকর্ম্মতামাপদ্যত ইত্যর্থঃ ॥ ২০ ॥

বলদেব।—উক্তমর্থং বিশদয়তি ত্যক্ত্বেতি। কর্ম্মফলে সঙ্গং ত্যক্ত্বা নিত্যে-

নাত্মনাত্মভূতেন তৃপ্তঃ, নিরাশ্রয়ঃ যোগক্ষেমার্থমপ্যাশ্রয়রহিতঃ, ঈদৃশো যোঽধিকারী স কর্ম্মণ্যভিতঃ প্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি কর্ম্মানুষ্ঠানাপদেশেন জ্ঞাননিষ্ঠামেব সম্পাদয়তীত্যারুরুক্ষোর্দশেয়ম্। এতেন বিকর্ম্মণঃ স্বরূপং বন্ধকত্বং বোদ্ধব্যমিত্যুক্তং ভবতি ॥ ২০ ॥

মধুসূদন।—ভবতু জ্ঞানাগ্নিনাপ্রক্তনানামপ্রারব্ধকর্ম্মণাং দাহঃ, আগামিনাঞ্চানুৎপত্তিঃ, জ্ঞানোৎপত্তিকালে ক্রিয়মাণস্ত পূর্ব্বোত্তরয়োরনন্তর্ভাবাৎ ফলায় ভবেদিতি, ভবেৎ কস্যচিদাশঙ্কা তামপনুদতি ত্যক্ত্বেতি। কর্ম্মণি ফলে চাসঙ্গং কর্ত্তৃত্বাভিমানং ভোগাভিলাষঞ্চ ত্যক্ত্বা অকর্ত্ত্রভোক্ত্রাত্মসম্যগ্দর্শনেন বাধিত্বান্নিত্যতৃপ্তঃ পরমানন্দস্বরূপলাভেন সর্ব্বত্র নিরাকাঙ্ক্ষঃ নিরাশ্রয়ঃ আশ্রয়ো দেহেন্দ্রিয়াদিরদ্বৈতদর্শনেন নির্গতো যস্মাৎ স নিরাশ্রয়ো দেহেন্দ্রিয়াদ্যভিমানশূন্যঃ ফলকামনায়াঃ কর্ত্তৃত্বাভিমানস্য চ নিবৃত্তৌ হেতুগর্ভং ক্রমেণ বিশেষণদ্বয়ং, এবম্ভূতো জীবন্মুক্তো ব্যুত্থানদশায়াং কর্ম্মণি বৈদিকে লৌকিকে বা অভিপ্রবৃত্তোঽপি প্রারব্ধকর্ম্মবশাল্লোকদৃষ্ট্যাভিতঃ সাঙ্গোপাঙ্গানুষ্ঠানায় প্রবৃত্তোঽপি স্বদৃষ্ট্যা নৈব কিঞ্চিৎ করোতি সঃ নিষ্ক্রিয়াত্মদর্শনেন বাধিতত্বাদিত্যর্থঃ ॥ ২০ ॥

নীলকণ্ঠ।—নন্ন প্রায়শ্চিত্তেনেব জ্ঞানাগ্নিনা পূর্ব্বকর্ম্মদাহেঽপি ক্রিয়মাণং তৎ ফলায় ভবেদিত্যত আহ ত্যক্ত্বেতি। আত্মলাভেন নিত্যতৃপ্তত্বাৎ ফলাসঙ্গং ত্যক্ত্বা নিরাশ্রয়ত্বাৎ অহঙ্কারাদ্যাশ্রয়েণ হি কর্ম্ম ক্রিয়তে, নিরাশ্রয়ে নিরহঙ্কারো যস্মাৎ ততঃ কর্ম্মসঙ্গং অহং করোমীত্যভিমানঞ্চ ত্যক্ত্বা কর্ম্মাণি লৌকিকে বৈদিকে বা অভিতঃ সর্ব্বাঙ্গোপসংহারেণ প্রবৃত্তোঽপি স নৈব কিঞ্চিৎ করোতি অতোঽস্য ক্রিয়মাণমপি কর্ম্ম ন ফলায় প্রভবতীত্যর্থঃ ॥ ২০ ॥

বিশ্বনাথ।—ত্যক্ত্বেতি। নিত্যতৃপ্তঃ নিত্যং নিজানন্দেন তৃপ্তঃ নিরাশ্রয়ঃ স্বযোগক্ষেমার্থং ন কমপ্যাশ্রয়তে ॥ ২০ ॥

তাৎপর্য্য।—শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি, শ্রীমৎশ্রীধরস্বামী ও শ্রীমদ্ধনুমানের অভিপ্রায়। অবিবেকিগণ বিবেকোদয়ের পূর্ব্বে বাসনা সহকারে কর্ম্মে প্রবৃত্ত হন, কিন্তু বিবেক উৎপন্ন হইলে তাঁহাদের কর্ম্মে আর প্রবৃত্তি হয় না; তখন তাঁহারা কর্ম্মকে অকর্ম্মরূপে দর্শন করেন। কারণ, বিবেকজনিত ফল-কামনা-বিরহিত হইলে তাঁহাদের কর্ম্ম-প্রবৃত্তি অসম্ভব; তখন কেবল জীবনধারণার্থই তাঁহাদের চেষ্টা সঞ্জাত হয়; সুতরাং নিষ্কর্ম্মা সন্ন্যাসীগণের জীবনযাত্রার্থ অনুষ্ঠিত যে কর্ম্ম, তাহা কর্ম্ম নহে। যদ্দ্বারা জীবগণ জন্মমৃত্যুরূপ বন্ধনপ্রাপ্ত হয়, তাহারই নাম কর্ম্ম। আত্মদর্শী যোগিগণের প্রাক্তন সংস্কারবশতঃ কর্ম্মে প্রবৃত্তি হয়; কিন্তু জ্ঞানোদয় হইলে, তাঁহারা কর্ম্মকে নিষ্প্রয়োজন মনে করিয়া, তাহা হইতে বিরত হন।

তখন তাঁহারা কোন কারণবশতঃ দৈবাৎ কর্ম্মে প্রবৃত্ত হইলেও, তাহাতে স্বপ্রয়োজন না থাকায়, সে কর্ম্ম অকর্ম্মত্বেই পরিগণিত। এই অভিপ্রায়ে শ্রীভগবান্ বলিতেছেন, হে অর্জ্জুন! কর্ম্মে অভিমান, অর্থাৎ আমি এই কর্ম্ম করিতেছি ইত্যাকার অহঙ্কার, ও তৎফল-কামনা পরিত্যাগ করিয়া যথোক্ত-জ্ঞানে পরিতৃপ্ত হও, অর্থাৎ কাঙ্ক্ষিত বিষয়ে নিরাকাঙ্ক্ষ হইয়া নিত্য-আনন্দময় পরব্রহ্মে পরমানন্দ অনুভব কর। এইরূপ হইলে যোগ ও ক্ষেমের ( অলব্ধ লাভের নাম যোগ, লব্ধ বস্তুর রক্ষার নাম ক্ষেম। ২ অ। ৪৫ শ্লোকের তাৎপর্য্য দেখুন ) নিমিত্ত তাদৃশ ব্যক্তির কোন আশ্রয়ের প্রয়োজন হয় না। যাহাকে অবলম্বন করিয়া লোক সকল পুরুষার্থ-সাধনে ইচ্ছুক হয়, তাহারই নাম আশ্রয়। যিনি সর্ব্ব-পুরুষার্থ-সম্পন্ন হইয়া ব্রহ্মানন্দে লীন হইয়াছেন, তিনি আর কি নিমিত্ত আশ্রয় গ্রহণ করিবেন? সুতরাং তিনিও নিরাশ্রয়। অতএব তোমার ন্যায় আত্মদর্শী যোগী পুরুষের কর্ম্মে প্রয়োজন না থাকায়, কর্ম্ম অবশ্য পরিত্যজ্য। কিন্তু কর্ম্মজালে আবদ্ধ জীবের কর্ম্ম হইতে নির্গম অসম্ভব; তিনি লোকসংগ্রহের নিমিত্ত বা শিষ্টাচার পরিরক্ষণার্থ, পূর্ব্বের অর্থাৎ জ্ঞানোদয়ের পূর্ব্বাবস্থার ন্যায়, কর্ম্ম ও তৎফলে আসক্তিশূন্য এবং অবলম্বন-রহিত ভাবে, কর্ম্মে প্রবৃত্ত হইলেও, তাদৃশ কর্ম্ম তাঁহার পক্ষে কর্ম্মরূপে পরিগণিত হইতে পারে না। যেহেতু তিনি আত্ম-জ্ঞানসম্পন্ন; আত্মজ্ঞানীর অনুষ্ঠিত কর্ম্ম অকর্ম্মত্ব প্রাপ্ত হয়।

শ্রীমদ্বলদেবের অভিপ্রায়। যিনি ফলাসঙ্গ পরিত্যাগ করিয়া কর্ম্মের অনু-ষ্ঠান করেন, তিনিই প্রকৃতপ্রস্তাবে মুক্তির অধিকারী এবং তাঁহার অনুষ্ঠিত কর্ম্ম ও অকর্ম্মস্বরূপ; অর্থাৎ তিনি কর্ম্মানুষ্ঠানের ছলে জ্ঞাননিষ্ঠাই সম্পাদিত করেন। এতদ্দ্বারা "বিকর্ম্ম অর্থাৎ কাম্যকর্ম্ম বন্ধকস্বরূপ ইহা বোদ্ধব্য," এই গূঢ়ার্থ পরিস্ফুট হইল।

শ্রীমন্মধুসূদন সরস্বতীর অভিপ্রায়। বিবেকিগণের জ্ঞানাগ্নি দ্বারা প্রাক্তন কর্ম্ম সকল দগ্ধীভূত হয়, এবং ভবিষ্যতেও তাঁহাদের আর কর্ম্মোৎপত্তি হয় না; কিন্তু জ্ঞানোৎপত্তি কালে যে কর্ম্ম অনুষ্ঠিত হয়, তাহার ফল কেন না হইবে? তাহা তো পূর্ব্বতন কর্ম্মও নহে, তবে তাহা জ্ঞানাগ্নি দ্বারা ভস্মীভূত হইবে কেন? ঈদৃশ মূঢ়জনোচিত আশঙ্কা পরিহারার্থ শ্রীভগবান্ বলিতেছেন। কর্ম্মফলে ভোগাভিলাষ পরিত্যাগ করিয়া যিনি পরমানন্দ লাভে নিত্যতৃপ্ত

বা সর্ব্বত্র নিরাকাঙ্ক্ষ, এবং নিরাশ্রয় অর্থাৎ দেহাদ্যভিমানশূন্য হইয়াছেন, তাদৃশ জীবন্মুক্ত পুরুষের, দেহেন্দ্রিয়াদি দ্বৈতদর্শন বিরহ-হেতু, ব্যুত্থানদশাতেও অনুষ্ঠিত বৈদিক বা লৌকিক কর্ম্ম সকল নিষ্কর্ম্মত্ব প্রাপ্ত হয় ॥ ২০ ॥

## নিরাশীর্যতচিত্তাত্মা ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ।
## শারীরং কেবলং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষম্ ॥২১॥

অন্বয়।—নিরাশীঃ ( নিষ্কামঃ ) যতচিত্তাত্মা ( নিগৃহীতান্তঃকরণাত্মা ) ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ ( যাবতীয়ভোগোপকরণবিবর্জ্জিতঃ ) কেবলং শারীরং ( শরীরযাত্রামাত্রার্থং ) কর্ম্ম কুর্ব্বন্ কিল্বিষং ( সংসাররূপং বন্ধম্ ) ন আপ্নোতি ( প্রাপ্নোতি ) ॥ ২১ ॥

প্রতিশব্দ।—কামনা-বিহীন বশীকৃতান্তঃকরণ-দেহেন্দ্রিয়াদি সকল-ভোগোপকরণ-পরিত্যক্ত কেবল দেহধারণ-মাত্র-প্রয়োজনে কর্ম্ম করিলে পাপ পায় না ॥ ২১ ॥

ব্যাখ্যা।—ফলাকাঙ্ক্ষা-পরিশূন্য-হৃদয়ে অন্তঃকরণ ও আত্মাকে সংযত এবং সর্ব্বপ্রকার ভোগসাধন-সামগ্রী পরিত্যাগ করিয়া, কেবল-মাত্র শরীরযাত্রা নির্ব্বাহিত করিবার অভিপ্রায়ে কর্ম্মানুষ্ঠান করিলে ভব-বন্ধন-বিনির্ম্মুক্ত হওয়া যায় ॥ ২১ ॥

শঙ্করাচার্য্য।—যঃ পুনঃ পূর্ব্বোক্তবিপরীতঃ প্রাগেব কর্ম্মরম্ভাদ্ব্রহ্মণি সর্ব্বান্তরে প্রত্যগাত্মনি নিষ্ক্রিয়ে সঞ্জাতাত্মদর্শনঃ স দৃষ্টাদৃষ্টেষ্টবিষয়াশীর্ব্বিবর্জ্জিততয়া দৃষ্টাদৃষ্টার্থে কর্ম্মণি প্রয়োজনমপ্যশ্যন্ সসাধনং কর্ম্ম সন্ন্যস্য শরীরযাত্রামাত্রচেষ্টো যতির্জ্ঞাননিষ্ঠো মুচ্যত ইত্যেতমর্থং দর্শয়িতুমাহ নিরিতি। নিরাশীর্নির্গতাঃ আশিষো যস্মাৎ স নিরাশীঃ, যতচিত্তাত্মা চিত্তমন্তঃকরণমাত্মা বাহ্যঃ কার্য্যকরণসঙ্ঘাতস্তাবুভাবপি যতৌ সংযতৌ যেন স যতচিত্তাত্মা ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ ত্যক্তঃ সর্ব্ব পরিগ্রহো যেন স ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ শরীরং শরীরস্থিতিমাত্র-প্রয়োজনং কেবলং কর্ম্ম তত্রাপ্যভিমানবর্জ্জিতং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি ন প্রাপ্নোতি কিল্বিষ-মনিষ্টরূপং পাপং ধর্ম্মঞ্চ, ধর্ম্মোঽপি মুমুক্ষোরনিষ্টরূপত্বাৎ কিল্বিষমেব বন্ধাপাদকত্বাৎ। কিঞ্চ শারীরং কেবলং কর্ম্মেত্যত্র কিং শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরং কর্ম্মাভিপ্রেতমাহোস্বিচ্ছরীরস্থিতি-মাত্রপ্রয়োজনং শারীরং কর্ম্মেতি। কিঞ্চাতো যদি শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরং কর্ম্ম, যদি বা শরীর-

স্থিতিমাত্রপ্রয়োজনং শারীরমিত্যুচ্যতে, যদা শরীরনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম শারীরমভিপ্রেতং স্যাৎ, তদা দৃষ্টাদৃষ্টপ্রয়োজনং কর্ম্ম প্রতিষিদ্ধমপি শরীরেণ কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমিতি ব্রুবতো বিরুদ্ধাভিধানং প্রসজ্যেত, শাস্ত্রীয়ঞ্চ কর্ম্ম দৃষ্টাদৃষ্টপ্রয়োজনং শরীরেণ কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমিত্যপি ব্রুবতোঽপ্রাপ্তপ্রতিষেধপ্রসঙ্গঃ। শারীরং কর্ম্ম কুর্ব্বন্নিতি বিশেষণাৎ কেবলশব্দপ্রয়োগাচ্চ বাঙ্মনসনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম বিধিপ্রতিষেধবিষয়ং ধর্ম্মাধর্ম্মশব্দবাচ্যং কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমিত্যুক্তং স্যাৎ, তত্রাপি বাঙ্মনসাভ্যাং বিহিতানুষ্ঠানপক্ষে কিল্বিষপ্রাপ্তিবচনং বিরুদ্ধমাপদ্যেত, প্রতিষিদ্ধসেবাপক্ষেঽপি ভূতার্থানুবাদমাত্রমনর্থকং স্যাৎ। যদা তু শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং শারীরং কর্ম্মাভিপ্রেতং ভবেৎ, তদা দৃষ্টাদৃষ্টপ্রয়োজনং কর্ম্ম বিধিপ্রতিষেধশাস্ত্রগম্যং শরীরবাঙ্মনসনির্ব্বর্ত্ত্যং অন্যদকুর্ব্বংস্তৈরেব শরীরাদিভিঃ শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং কেবলশব্দপ্রয়োগাদহং করোমীত্যভিমানবর্জ্জিতঃ শরীরাদিচেষ্টামাত্রং লোকদৃষ্ট্যা কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমেবম্ভূতস্য পাপশব্দবাচ্যকিল্বিষপ্রাপ্ত্যসম্ভবাৎ কিল্বিষং সংসারং নাপ্নোতি জ্ঞানাগ্নিদগ্ধসর্ব্বকর্ম্মত্বাদপ্রতিবন্ধেন মুচ্যতে এবেতি পূর্ব্বোক্তসম্যগ্‌দর্শনফলানুবাদএবৈষঃ, এবং শারীরং কেবলং কর্ম্মেত্যস্যার্থস্য পরিগ্রহে নিরবদ্যং ভবতি ॥ ২১ ॥

আনন্দগিরি।—সত্যপি বিক্ষেপকে কর্ম্মণি কূটস্থাত্মানুসন্ধানস্য সিদ্ধে কৈবল্যহেতুত্বে বিক্ষেপাভাবে সুতরাং তস্য তদ্ধেতুত্বসিদ্ধিরিত্যভিপ্রেত্যাহ যঃ পুনরিতি। পূর্ব্বোক্তবিপরীতত্বং লোকসংগ্রহাদিনিরপেক্ষত্বং, তদেব বৈপরীত্যং স্ফোরয়তি প্রাগেবেতি। সসাধনসর্ব্বকর্ম্মসন্ন্যাসে শরীরস্থিতিরপি কথমিত্যাশঙ্ক্যাহ শরীরেতি। তর্হি তথাবিধচেষ্টানিবিষ্টচেতস্তয়া সম্যগ্‌জ্ঞানবহির্ম্মুখস্য কুতো মুক্তিরিত্যাশঙ্ক্য যথোপদিষ্টচেষ্টায়ামনাদরাদ্মৈবমিত্যাহ জ্ঞাননিষ্ঠ ইতি। ইতি দর্শয়িতুমিমং শ্লোকং প্রাহেতি পূর্ব্ববৎ। আশিষঃ প্রার্থনাভেদাস্তৃষ্ণাবিশেষাঃ। আশিষাং বিদুষো নির্গতত্বে হেতুমাহ যতেতি। চিত্তবদাত্মনঃ সংযমনং কথমিত্যাশঙ্ক্যাহ আত্মা বাহ্য ইতি। দ্বয়োঃ সংযমনে সত্যর্থসিদ্ধমর্থমাহ ত্যক্তেতি। সর্ব্বপরিগ্রহপরিত্যাগে দেহস্থিতিরপি দুঃস্থা স্যাদিত্যাশঙ্ক্যাহ শরীরমিতি। মাত্রশব্দেন পৌনরুক্ত্যাদনর্থকং কেবলং পদমিত্যাশঙ্ক্যাহ তত্রাপীতি। শরীরং কেবলমিত্যাদৌ শরীরপদার্থং স্ফুটীকর্ত্তুমুভয়থা সম্ভাবনয়া বিকল্পয়তি শারীরমিতি। শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরমিত্যস্মিন্ পক্ষে কিং দূষণং শরীরস্থিতিমাত্রং শারীরমিত্যস্মিন্ পক্ষে কিং ফলমিতি পূর্ব্ববাদী পৃচ্ছতি কিঞ্চাত ইতি। শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরমিত্যস্মিন্ পক্ষে সিদ্ধান্তী দূষণমাহ উচ্যত ইতি। শরীরেণ যন্নির্ব্বর্ত্ত্যং তৎ কিং প্রতিষিদ্ধং বিহিতং বা, প্রথমে বিরোধঃ স্যাদিত্যাহ যদেতি। প্রতিষিদ্ধাচরণেঽপি নানিষ্টপ্রাপ্তিরিত্যুক্তে প্রতিষেধশাস্ত্রবিরোধঃ স্যাদিত্যর্থঃ। দ্বিতীয়ে বিহিতকরণে সত্যনিষ্টপ্রাপ্ত্যভাবাদপ্রাপ্তপ্রতিষেধঃ স্যাদিত্যাহ শাস্ত্রীয়ঞ্চেতি। দৃষ্টপ্রয়োজনং শারীর্য্যাদিকং কর্ম্মাদৃষ্টপ্রয়োজনং স্বর্গসাধনং জ্যোতিষ্টোমাদিকং কর্ম্মেতি বিভাগঃ। শরীরনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম শারীরমভিমতমিতি পক্ষে দূষণান্তরমাহ শারীরমিতি। বাচা মনসা চাকর্ম্মণোঽনুষ্ঠানে সন্ন্যাসিনো ভবত্যেব কিল্বিষপ্রাপ্তিরিত্যাশঙ্ক্যাহ যত্রাপীতি।

বাঙ্মনোভ্যাং বিহিতানুষ্ঠানে বা প্রতিষিদ্ধকরণে বা কিল্বিষপ্রাপ্তিঃ সন্ন্যাসিনঃ স্যাদিতি বিকল্প্যান্তে জপধ্যানবিধিবিরোধঃ স্যাদিত্যুক্ত্বা দ্বিতীয়ং দূষয়তি প্রতিষিদ্ধেতি। শরীরনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম শারীরমিতি পক্ষমেবং প্রতিক্ষিপ্য দ্বিতীয়পক্ষে লাভং দর্শয়তি যদা ত্বিতি। অন্যদেহ-স্থিতিপ্রয়োজনাৎ কর্ম্মণঃ সকাশাদিতি শেষঃ। তত্রাপি বিদুষঃ স্বদৃষ্ট্যা ন প্রবৃত্তিরিতি সূচয়তি লোকেতি। বিদ্বানুক্তয়া রীত্যা বর্ত্তমানো নাপ্নোতি কিল্বিষমিত্যত্র বিবক্ষিতমর্থমাহ এবম্ভূতস্যেতি। বিধিনিষেধগম্যং কর্ম্ম দেহস্থিতিহেতুব্যতিরিক্তমকুর্ব্বত ইত্যর্থঃ। শারীরং কেবলং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমিত্যস্যোক্তেন প্রকারেণ পরিগ্রহে শারীরং কেবলমিতি বিশেষণদ্বয়ং নির্দ্দোষং সিধ্যতীতি ফলিতমাহ এবমিতি ॥ ২১ ॥

**রামানুজ**।—পুনরপি কর্ম্মণো জ্ঞানাকারত্বমত্রৈব বিশোধ্যতে নিরাশীরিতি। নিরাশীর্নির্গতফলাভিসন্ধিঃ যতচিত্তাত্মা যতচিত্তমনাঃ ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ আত্মৈকপ্রয়োজনতয়া প্রকৃতিপ্রাকৃতবস্তুনি মমতারহিতো যাবজ্জীবং কেবলং শারীরমেব কর্ম্ম কুর্ব্বন্ কিল্বিষং সংসারং নাপ্নোতি জ্ঞাননিষ্ঠাব্যবধানরহিতকেবলকর্ম্মযোগেনৈবংরূপেণাত্মানং পশ্যতীত্যর্থঃ ॥ ২১ ॥

**হনূমান্**।—নিরাশীরিতি। নিরাশীঃ প্রার্থনারহিতঃ যতচিত্তাত্মা সংযতান্তঃকরণস্ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ শারীরং কেবলং কর্ম্ম শরীরস্থিতিসাধনং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষং পাপম্ ॥ ২১ ॥

**শ্রীধর**।—কিঞ্চ নিরাশীরিতি। নির্গতা আশিষঃ কামনা যস্মাৎ, যতং নিয়তং চিত্তমাত্মা শরীরঞ্চ যস্য, ত্যক্ত্যাঃ সর্ব্বে পরিগ্রহা যেন সঃ, শারীরং শরীরমাত্রনির্ব্বর্ত্ত্যং কর্ত্তৃত্বাভিনিবেশরহিতং কর্ম্ম কুর্ব্বন্নপি কিল্বিষং বন্ধং ন প্রাপ্নোতি। যোগারূঢ়পক্ষে শরীরনির্ব্বাহমাত্রোপযোগি স্বাভাবিকং ভিক্ষাটনাদি কুর্ব্বন্নপি কিল্বিষং বিহিতাকরণনিমিত্তদোষং ন প্রাপ্নোতি ॥ ২০ ॥

**বলদেব**।—অথারূঢ়স্য দশামাহ নিরাশীরিতি ত্রিভিঃ। নির্গতা আশীঃ ফলেচ্ছা যস্মাৎ সঃ, যতচিত্তাত্মা বশীকৃতচিত্তদেহঃ ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ আত্মৈকাবলোকনার্থত্বাৎ প্রাকৃতেষু বস্তুষু মমত্ববর্জ্জিতঃ। শারীরং কর্ম্ম শরীরনির্ব্বাহার্থং কর্ম্মাসৎপ্রতিগ্রহাদি কুর্ব্বন্নপি কিল্বিষং পাপং নাপ্নোতি ॥ ২১ ॥

**মধুসূদন**।—যদাত্যন্তাবিক্ষেপহেতোরপি জ্যোতিষ্টোমাদেঃ সম্যগ্‌জ্ঞানবশাৎ তৎফলাজনকত্বং, তদা শরীরাবস্থিতিমাত্রহেতোরবিক্ষেপকস্য ভিক্ষাটনাদের্নাস্ত্যেব বন্ধহেতুত্বমিতি কৈমুত্যন্যায়েনাহ নিরাশীরিতি। নিরাশীর্গততৃষ্ণঃ যতচিত্তাত্মা চিত্তমন্তঃকরণং, আত্মা বাহ্যেন্দ্রিয়সহিতো দেহস্তৌ সংযতৌ প্রত্যাহারেণ নিগৃহীতৌ যেন সঃ, যতো জিতেন্দ্রিয়োঽতো বিগততৃষ্ণত্বাৎ ত্যক্তসর্ব্বপরিগ্রহঃ ত্যক্তাঃ সর্ব্বে পরিগ্রহা ভোগোপকরণানি যেন সঃ, এতাদৃশোঽপি প্রারব্ধকর্ম্মবশাৎ শারীরং শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং কৌপীনাচ্ছাদনাদিগ্রহণভিক্ষাটনাদিরূপং যতিং প্রতি শাস্ত্রাভ্যনুজ্ঞাতং কর্ম্ম কায়িকং বাচিকং মানসঞ্চ

'তদপি কেবলং কর্তৃত্বাভিমানশূন্যং পরাধ্যারোপিতকর্তৃত্বেন কুর্ব্বন্ পরমার্থতোঽকর্ত্রাত্ম-দর্শনান্নাপ্নোতি ন প্রাপ্নোতি কিল্বিষং ধর্ম্মাধর্ম্মফলভূতমনিষ্টং সংসারং পাপবৎ পুণ্যস্যাপ্যনিষ্টফলেন কিল্বিষত্বাৎ। যে তু শরীরনির্ব্বর্ত্ত্যং শারীরমিতি ব্যাচক্ষতে, তন্মতে কেবলং কর্ম্ম কুর্ব্বন্নিত্যাতোঽধিকার্থলাভাদব্যাবর্ত্তকত্বেন শারীরপদস্য বৈয়র্থ্যং, অথ বাচিকমানসিকব্যাবর্ত্তনার্থমিতি ব্রূয়াৎ তদা কর্ম্মপদস্য বিহিতমাত্রপরত্বে শারীরং বিহিতং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমিত্যপ্রশক্তপ্রতিষেধোঽনর্থকঃ, বাচিকং মানসঞ্চ বিহিতং কর্ম্ম কুর্ব্বন্ নাপ্নোতি কিল্বিষমিতি চ শাস্ত্রবিরুদ্ধমুক্তং স্যাৎ বিহিতপ্রতিষিদ্ধ-সাধারণপরত্বেঽপ্যেবমেব ব্যাঘাত ইতি ভাষ্য এব বিস্তরঃ ॥ ২১ ॥

নীলকণ্ঠ।—নম্বেতস্মাদ্গৌণাৎ কর্ম্মকরণাদকরণং মুখ্যমেব তদ্বরমিত্যাশঙ্ক্য গৃহস্থস্য তৎপ্রত্যবায়াবহমিতি ব্যতিরেকমুখেনাহ নিরাশীরিতি। যো নিষ্পরিগ্রহঃ স্ত্র্যাদিপরিগ্রহরহিতঃ সন্ন্যাসী স চেৎ নিরাশীঃ যোগৈশ্বর্য্যমপ্যনিচ্ছন্ যতং চিত্তং বুদ্ধিঃ আত্মা চ দেহেন্দ্রিয়সঙ্ঘাতো যেন স যতচিত্তাত্মা সমাধিকালে নিরুদ্ধবাহ্যাভ্যন্তরবৃত্তিরিত্যর্থঃ, স ব্যুত্থানকালে শারীরং শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং ভিক্ষাটনাদি তদপি কেবলং কর্তৃত্বাভি-মানশূন্যং পরাধ্যারোপিতকর্তৃত্বেন কুর্ব্বন্নপি কিল্বিষং "যাবজ্জীবমগ্নিহোত্রং জুহুয়াদিতি" যাবজ্জীবাধিকারচোদিতাগ্নিহোত্রাদ্যকরণজং প্রত্যবায়ং নাপ্নোতি বিধিতস্তেষাং ত্যাগাৎ। যস্তু সপরিগ্রহঃ স নিরাশীরপি যতচিত্তাত্মাপি কেবলমপি শারীরং কর্ম্ম কুর্ব্বন্ বিহিতাকরণাৎ কিল্বিষং প্রাপ্নোত্যেবেত্যর্থঃ ॥ ২১ ॥

তাৎপর্য্য।—শ্রীমচ্ছঙ্করাচার্য্য, শ্রীমদানন্দগিরি ও শ্রীমন্মধুসূদনের অভি-প্রায়। যিনি পূর্ব্বোক্ত ব্যবস্থার বিপরীত ব্যবহার সম্পন্ন, অর্থাৎ লোক-সংগ্রহার্থ কর্ম্ম করিতে অনিচ্ছুক, কিন্তু সর্ব্বান্তর্ব্বর্ত্তী ব্রহ্মরূপ নিষ্ক্রিয় প্রত্য-গাত্মাতে (জীবাত্মাতে) আত্মসন্দর্শন করেন, তিনি ঐহিক ও পারত্রিক যাবতীয় বিষয়-বাসনা-বিবর্জ্জিত হওয়ায়, দৃষ্টাদৃষ্টার্থ কর্ম্মে অর্থাৎ ইহলৌকিক ও পারলৌকিক ফল-সাধন ক্রিয়ার প্রয়োজনবিহীনতা উপলব্ধি করিয়া সর্ব্বকর্ম্মপরিত্যাগ ও জ্ঞাননিষ্ঠা অবলম্বন পূর্ব্বক মুক্ত হন। এই অর্থ পরিব্যক্ত করিবার নিমিত্ত শ্রীভগবান্ বলিতেছেন, "যিনি অন্তঃকরণ ও দেহেন্দ্রিয়াদিকে বশীভূত করিয়া, সর্ব্ববিধ কামনা ও সর্ব্বপরিগ্রহ (ভোগ্য বস্তু) পরিত্যাগ করিয়াছেন, তিনি প্রারব্ধ কর্ম্মানুসারে কেবল শরীর-স্থিতিমাত্র প্রয়োজনে কৌপীনাচ্ছাদনাদি গ্রহণপূর্ব্বক ভিক্ষাটনাদিরূপ যতিধর্ম্মানুমোদিত কায়িক, বাচিক ও মানসিকরূপ ত্রিবিধ কর্ম্মের অনুষ্ঠান করিলেও পাপ ও পুণ্যভাগী হইবেন না। কারণ, তিনি কর্ম্মে অভিমানবিবর্জ্জিত অর্থাৎ স্বয়ং কর্ম্ম করিয়াও সর্ব্বনিয়ন্তা ভগবানের কর্ম্মের

কর্ত্তৃত্ব আরোপিত করেন। সর্ব্বত্যাগী সন্ন্যাসীগণ ধর্ম্মাধর্ম্ম উভয়কেই বন্ধনের হেতুভূত কল্পনা করিয়া, পাপবৎ পুণ্যবিষয়েও নিস্পৃহ। তাঁহারা মনে করেন, পাপভোগার্থ যেমন শরীর পরিগ্রহণ করিতে হয়, পুণ্য-ভোগার্থও তদ্রূপ শরীর গ্রহণ করিতে হয়; উভয়ই জন্মমৃত্যুপ্রদ; সুতরাং পাপ পুণ্য উভয়ই সমান। অতএব মুমুক্ষুগণ উভয়কে কিল্বিষরূপে গণনা করেন। এই অভিপ্রায়ে মূলে কিল্বিষ শব্দ প্রযুক্ত হইয়াছে। অপিচ "কেবলং শারীরং কর্ম্ম কুর্ব্বন্ কিল্বিষং নাপ্নোতি" এই বাক্যে "শারীরং" এই পদের অর্থবিষয়ে সন্দিগ্ধ হইয়া, কেহ কেহ এইরূপ আশঙ্কা করেন যে, "শারীর" এই পদটী কর্ম্ম পদের বিশেষণ। শারীর পদের দ্বিবিধ যৌগিক অর্থ প্রতীত হয়; প্রথম অর্থ, "শরীরেণ নির্ব্বর্ত্ত্যং শারীরং" অর্থাৎ শরীরের দ্বারা যাহা নিস্পাদ্য হয়, তাহাই শারীর (শরীর-নিষ্পন্ন)। দ্বিতীয়, "শরীর-স্থিতিমাত্রপ্রয়োজনং শারীরম্" অর্থাৎ কেবল শরীর রক্ষার নিমিত্ত যাহা করা হয়, তাহাই "শারীর"। এই দ্বিবিধ অর্থের মধ্যে কোন্ অর্থটী মনে করিয়া শ্রীভগবান্ এই শ্লোকে শারীর শব্দের প্রয়োগ করিয়াছেন? যদি বল, শরীর নিষ্পন্ন কর্ম্মই শারীর, এই অর্থেই শারীর শব্দ প্রযুক্ত হইয়াছে। তাহাও বলিতে পার না; কারণ, শরীর দ্বারা শাস্ত্রবিহিত স্বর্গাদি-সাধন অগ্নিষ্টোমাদি যজ্ঞাদির ন্যায়, শাস্ত্রনিষিদ্ধ নরক-সাধন ব্রহ্ম-হত্যাদি কর্ম্মও নিষ্পন্ন হয়। বিহিতাবিহিতরূপ উভয়বিধ কর্ম্মানুষ্ঠান করিয়াও মানবগণ পাপপঙ্কে প্রলিপ্ত হইতে পারে না; যেহেতু, ভগবান্ বলিয়াছেন, "কেবল শারীর-কর্ম্ম করিলে লোক সকল পাপভাগী হয় না।" আর শাস্ত্রীয় কর্ম্মই শারীর কর্ম্ম, যদি ইহাই ভগবদভিপ্রায় হয়, তাহা হইলেও, শাস্ত্রোক্ত শারীরকর্ম্ম করিয়া পাপভাগী হইবে না, এই নিষেধ বাক্যটী বৃথা হইয়া যায়; কারণ, শাস্ত্রোক্ত কর্ম্ম করিলেও পাপ হয়, এইরূপ উক্তি শাস্ত্রের কোথাও দৃষ্ট হয় নাই। আর যদি বল, কর্ম্ম ত্রিবিধ; কায়িক, বাচিক ও মানস; তন্মধ্যে বাচিক ও মানস কর্ম্ম নিবৃত্তির নিমিত্ত মূলে শারীর পদটি প্রযুক্ত হইয়াছে; তাহা হইলেও পূর্ব্বোক্ত দোষই সমুপস্থিত হয়। অতএব শরীর স্থিতির নিমিত্ত যাহা করা হয়, তাহাই শারীর কর্ম্ম। এই অভিপ্রায়েই মূলে শারীর শব্দের উল্লেখ হইয়াছে। এক্ষণে ইহাই নিষ্কাশিত হইল যে, সর্ব্বোপরত মুমুক্ষু যতিগণ আমি করিতেছি, ইত্যাকার

অভিমানশূন্য হইয়া, লৌকিক প্রথানুসারে কেবল শরীরস্থিতির নিমিত্ত দৃষ্টাদৃষ্ট-ফলপ্রদ, অর্থাৎ দৃষ্টফলপ্রদ ভিক্ষাটনাদি, অদৃষ্ট-ফলপ্রদ জ্যোতিষ্টোমাদি ( ১৭৬ পৃঃ টিঃ দ্রষ্টব্য ) কর্ম্মের অনুষ্ঠান করিয়াও কিল্বিষ ( সংসার ) প্রাপ্ত হন না, বরং তাঁহারা জ্ঞানানল দ্বারা যাবতীয় কর্ম্মফলকে দগ্ধীভূত করিয়া মুক্তিকেই প্রাপ্ত হন।

শ্রীমদ্রামানুজাচার্য্যের অভিপ্রায়। আবারও কর্ম্মের জ্ঞানাকারতা বিশদ করিতেছেন। "নিরাশীঃ" অর্থাৎ নির্গত ফলাভিসন্ধি, "যতচিত্তাত্মা" অর্থাৎ যতচিত্তমনা, "ত্যক্ত সর্ব্বপরিগ্রহাঃ" অর্থাৎ একমাত্র আত্মার প্রয়োজনে সমস্ত কর্ম্ম লক্ষিত হওয়ায় প্রকৃতি ও প্রাকৃতিক বস্তু সমূহে মমতারহিতভাবে যাবজ্জীবন কেবল শারীর কর্ম্ম করিলেও, সংসারকে প্রাপ্ত হয় না। জ্ঞাননিষ্ঠা ব্যবধান থাকিলেও, তাঁহারা এইরূপ কর্ম্মযোগ দ্বারা আত্ম-সন্দর্শন করেন, ইহাই ভাবার্থ।

শ্রীমৎ শ্রীধর স্বামীর অভিপ্রায়। যাঁহার হৃদয় হইতে সকল কামনা বিনির্গত হইয়াছে, যাঁহার অন্তঃকরণ ও শরীর সংযত অর্থাৎ বশীভূত হইয়াছে, এবং যিনি সর্ব্বপ্রকার পরিগ্রহ পরিত্যাগ করিয়াছেন, তাদৃশ ব্যক্তি শরীর নির্ব্বাহমাত্র উদ্দেশে, কর্তৃত্বাভিনিবেশ-বিরহিতভাবে কর্ম্মানুষ্ঠান করিলেও, তাহা বন্ধরূপ হয় না। যোগারূঢ় ব্যক্তির পক্ষে কেবল শরীর নির্ব্বাহোপযোগী স্বাভাবিক ভিক্ষাটনাদিরূপ কর্ম্মানুষ্ঠান করিলেও, ক্রিয়াবিহীনতারূপ অবস্থোচিত বিহিত-কর্ম্মের অকরণ জন্য দোষ সঙ্ঘটিত হয় না।

শ্রীমদ্বলদেবের অভিপ্রায়। এক্ষণে যোগারূঢ় ব্যক্তির অবস্থা বিবৃত হইতেছে। ( অন্যান্য অংশ শ্রীমদ্রামানুজাচার্য্যের অনুরূপ ) সেই ব্যক্তি শরীর নির্ব্বাহার্থ অসৎ প্রতিগ্রহাদি করিলেও পাপগ্রস্ত হন না ॥ ২১ ॥

## যদৃচ্ছালাভসন্তুষ্টো দ্বন্দ্বাতীতো বিমৎসরঃ।
## সমঃ সিদ্ধাবসিদ্ধৌ চ কৃত্বাপি ন নিবধ্যতে ॥২২॥

অন্বয়।—যদৃচ্ছালাভসন্তুষ্টঃ ( অপ্রার্থিতাগতেন বস্তুনা পরিতৃপ্তঃ ) দ্বন্দ্বাতীতঃ ( ক্ষুৎপিপাসাশীতোষ্ণাদীনি অতিক্রান্তঃ তৎসহনশীলঃ ) বিমৎসরঃ ( নির্ব্বৈরবুদ্ধিঃ ) সিদ্ধৌ অসিদ্ধৌ ( অভীষ্টফললাভঃ সিদ্ধিঃ

তদ্বিপরীতা অসিদ্ধিঃ তয়োঃ) চ সমঃ (তুল্যবোধঃ) [এবম্ভূতঃ জনঃ] কৃত্বা (ভিক্ষাটনাদিরূপং শরীরযাত্রার্থং স্বাভাবিকং কর্ম্ম সম্পাদ্য) অপি ন নিবধ্যতে (বন্ধং প্রাপ্নোতি) ॥ ২২ ॥

প্রতিশব্দ।—অযাচিতলাভে পরিতুষ্ট শীতোষ্ণাদি-সহনশীল বৈর-বুদ্ধিবিহীন সিদ্ধি ও অসিদ্ধিতে তুল্যজ্ঞান [এতাদৃশ ব্যক্তি] কর্ম্ম করিলেও বদ্ধ হয় না ॥ ২২ ॥

ব্যাখ্যা।—অপ্রার্থিতভাবে স্বয়মুপস্থিত সামগ্রী প্রাপ্ত হইয়াই যিনি পরিতৃপ্ত, যিনি ক্ষুধা-তৃষ্ণা, শীত-উষ্ণাদির অতীত, যাঁহার হৃদয়ে হিংসা বা বিদ্বেষবুদ্ধির স্থান নাই, সিদ্ধি ও অসিদ্ধি উভয়-কেই যিনি সমজ্ঞান করেন; তাদৃশ পুরুষ শরীরধারণার্থ কর্ম্মানুষ্ঠান করিলেও তাহা তাঁহার সংসার-বন্ধনের হেতুভূত হয় না ॥ ২২ ॥

শঙ্করাচার্য্য।—ত্যক্তসর্ব্বপরিগ্রহস্য যতেরন্নাদেঃ শরীরস্থিতিহেতোঃ পরিগ্রহস্যা-ভাবাৎ যাচনাদিনা শরীরস্থিতৌ কর্ত্তব্যতায়াং প্রাপ্তায়ামযাচিতমসংক্লৃপ্তমুপপন্নং "যদৃচ্ছয়া" ইত্যাদিনা বচনেনানুজ্ঞাতং যতেঃ শরীরস্থিতিহেতোরন্নাদেঃ প্রাপ্তিদ্বারমাবিষ্কুর্ব্বন্নাহ যদৃচ্ছেতি। যদৃচ্ছালাভসন্তুষ্টোঽপ্রার্থিতোপনতো লাভো যদৃচ্ছালাভস্তেন সন্তুষ্টঃ সংজাতালম্প্রত্যয়ঃ দ্বন্দ্বাতীতো দ্বন্দ্বৈর্হি শীতোষ্ণাদিভিঃ হন্যমানোঽপ্যবিষণ্ণচিত্তো দ্বন্দ্বাতীত উচ্যতে, বিমৎসরো বিগতমৎসরো নির্ব্বৈরবুদ্ধিঃ, সমস্তুল্যো যদৃচ্ছয়া লাভস্যাপি সিদ্ধাবসিদ্ধৌ চ য এবম্ভূতো যতি-রন্নাদেঃ শরীরস্থিতিহেতোঃ লাভালাভয়োঃ সমোঽপি হর্ষবিষাদবর্জ্জিতঃ কর্ম্মাদৌ অকর্ম্মাদিদর্শী যথা ভূতাত্মদর্শননিষ্ঠঃ শরীরস্থিতিমাত্রপ্রয়োজনে ভিক্ষাটনাদিকর্ম্মণি শরীরাদিনির্ব্বর্ত্ত্যে "নৈব কিঞ্চিৎ করোম্যহং, গুণা গুণেষু বর্ত্তন্তে" ইত্যেবং সদা সম্পরিচক্ষাণ আত্মনঃ কর্তৃত্বাভাবং পশ্যন্ নৈব কিঞ্চিদ্ভিক্ষাটনাদিকং কর্ম্ম করোতি লোকব্যবহারসামান্যদর্শনেন তু লৌকি-কৈরারোপিতকর্তৃত্বে ভিক্ষাটনাদৌ কর্ম্মণি কর্ত্তা ভবতি, ভিক্ষাটনাদিচেষ্টাস্বপি অকর্তৃত্বা-নুসন্ধানমেব বিদুষঃ স্বানুভবেন তু শাস্ত্রপ্রমাণাদিজনিতেনাকর্ত্তৈব স এবং পরাধ্যারোপিত-কর্তৃত্বং শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং ভিক্ষাটনাদিকং কর্ম্ম কৃত্বাপি ন নিবধ্যতে বন্ধহেতোঃ কর্ম্মণঃ সহেতুকস্য জ্ঞানাগ্নিনা দগ্ধত্বাদিত্যনুবাদ এবৈষঃ ॥ ২২ ॥

আনন্দগিরি।—পূর্ব্বশ্লোকেন সঙ্গতিং দর্শয়ন্নুত্তরশ্লোকমুত্থাপয়তি ত্যক্তেতি। অন্নাদেরিত্যাদিশব্দেন পাদুকাচ্ছাদনাদি গৃহ্যতে, যাচনাদিনেত্যাদিপদেন সেবাকৃষ্যাদ্যুপা-দীয়তে, ভিক্ষাটনার্থমুদ্যোগাৎ প্রাক্কালে কেনাপি যোগ্যেন নিবেদিতং ভৈক্ষ্যমযাচিতং অভিশপ্তং পতিতঞ্চ বর্জ্জয়িত্বা সপ্তমস্তরেণ পঞ্চভ্যঃ সপ্তভ্যো বা গৃহেভ্যঃ সমানীতং ভৈক্ষ্যমসংক্লৃপ্তং সিদ্ধময়ং ভক্তজনৈঃ স্বসমীপমুপানীতমুপপন্নং যদৃচ্ছয়া স্বকীয়প্রযত্নব্যতি-

রেকেণেতি যাবৎ, আদিশব্দেন "মাধুকরমসংক৯প্তং প্রাক্প্রণীতমযাচিতম্। তাৎকালিকোপপন্নঞ্চ ভৈক্ষ্যং পঞ্চবিধং স্মৃতম্" ইত্যাদি গৃহ্যতে, আবিষ্কুর্ব্বন্নিদং বাক্যমাহেতি যোজনীয়ম্। পরোৎকর্ষামর্ষপূর্ব্বিকা স্বস্যোৎকর্ষা বাঞ্ছা বিগতা যস্মাদিতি ব্যুৎপত্তিমাশ্রিত্য বিবক্ষিতমর্থমাহ নির্ব্বৈরেতি। সংক্ষেপতো দর্শিতমর্থং বিশদয়তি য এবম্ভূত ইতি। তথাপি প্রকৃতস্য যতের্ভিক্ষাটনাদৌ কর্তৃত্বং প্রতিভাতি তদভাবে ভিক্ষাটনাস্যভাবে ন জীবনাভাবপ্রসঙ্গাদিত্যাশঙ্ক্যাহ লোকেতি। লৌকিকৈরবিবেকিভিঃ সহ ব্যবহারস্য স্নানাচমনভোজনাদিলক্ষণস্য বিদুষ্যপি সামান্যেন দর্শনাৎ তদনুসারেণ লৌকিকৈরধ্যারোপিতকর্তৃত্বভোক্তৃত্বাভিমানপি লোকদৃষ্ট্যা ভিক্ষাটনাদৌ কর্তৃত্বমনুভবতীত্যর্থঃ। কথং তর্হি তস্যাকর্তৃত্বং তত্রাহ স্বানুভবেনেতি। যদৃচ্ছেত্যাদিপাদত্রয়ং ব্যাখ্যায় কৃত্বাপীত্যাদিচতুর্থপাদং ব্যাচষ্টে স এবমিতি। ভিক্ষাটনাদিনা প্রতিভাসিকেন কর্ম্মণা বিদুষো বদ্ধত্বাভাবেঽপি কর্ম্মান্তরেণ নিবদ্ধত্বং ভবিষ্যতীত্যাশঙ্কাহ বন্ধেতি। জ্ঞানাগ্নিদগ্ধত্বাদিত্যেবং শারীরং কেবলমিত্যাদাবুক্তস্যায়মনুবাদ ইতি যোজনা। যথোক্তস্য কর্ম্মণো যুক্ত্যা মহাবিরোধাভ্যুপগমসূচনার্থোঽপিশব্দঃ॥ ২২ ॥

রামানুজ।—যদৃচ্ছালাভেতি। যদৃচ্ছাপ্রাপ্তশরীরধারণহেতুবস্তুসন্তুষ্টঃ,দ্বন্দ্বাতীতঃ যাবৎসাধনসমাপ্তবর্জ্জনীয়শীতোষ্ণাদিসহঃ। বিমৎসরঃ অন্যকৃতোপদ্রবপরিপাত (অনিষ্টোপনিপাত) হেতুভূতস্বকর্ম্মনিরূপণেন পরেষু বিগতমৎসরঃ, সমঃ সিদ্ধাবসিদ্ধৌ চ যুদ্ধাদিকর্ম্মসু জয়াদিসিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমচিত্তঃ, কর্ম্মৈব কৃত্বাপি জ্ঞাননিষ্ঠাং বিনাপি ন নিবধ্যতে ন সংসারং প্রতিপদ্যতে॥ ২২ ॥

হনুমান্।—যদৃচ্ছেতি। যদৃচ্ছালাভসন্তুষ্টঃ অপ্রার্থিতলাভসন্তুষ্টঃ, দ্বন্দ্বাতীতঃ শীতোষ্ণসুখদুঃখাদিরহিতঃ, কিঞ্চ বিমৎসরঃ ক্রোধবর্জ্জিতঃ কর্ম্মণাং ফলভাবাভবয়োঃ সমচিত্তঃ কৃত্বাপি ন নিবধ্যতে ন কর্ম্মফলশরীরাদি প্রাপ্নোতি॥ ২২ ॥

শ্রীধর।—কিঞ্চ যদৃচ্ছালাভেতি। অপ্রার্থিতোপস্থিতো লাভো যদৃচ্ছালাভস্তেন সন্তুষ্টঃ, দ্বন্দ্বানি শীতোষ্ণাদীন্যতীতোঽতিক্রান্তস্তৎসহনশীল ইত্যর্থঃ, বিমৎসরো নির্ব্বৈরঃ, যদৃচ্ছালাভস্যাপি সিদ্ধাবসিদ্ধৌ চ সমো হর্ষবিষাদরহিতঃ, য এবম্ভূতঃ স পূর্ব্বোত্তরভূমিকয়োর্যথাযথং বিহিতং স্বাভাবিকং বা কর্ম্ম কৃত্বা বন্ধং ন প্রাপ্নোতি॥ ২২ ॥

বলদেব।—অথ শরীরনির্ব্বাহার্থমন্নাচ্ছাদনাদিকং স্বপ্রযত্নেন ন সম্পাদ্যমিত্যাহ যদৃচ্ছয়েতি। যাচ্ঞাং বিনৈব লাভো যদৃচ্ছালাভস্তেন সন্তুষ্টস্তৃপ্তঃ, দ্বন্দ্বানি শীতোষ্ণাদীন্যতীতস্তৎসহিষ্ণুঃ, বিমৎসরোঽন্যৈরুপক্রতোঽপি তৈঃ সহ বৈরমকুর্ব্বন্ যদৃচ্ছালাভসিদ্ধৌ হর্ষস্য তদসিদ্ধৌ বিষাদস্য চাভাবাৎ সমঃ, এবম্ভূতঃ শারীরং কর্ম্ম কৃত্বাপি তেন তেন ন বধ্যতে, জ্ঞাননিষ্ঠাপ্রভাবান্ন লিপ্যতে॥ ২২ ॥

মধুসূদন।—ত্যক্তসর্ব্বপরিগ্রহস্য যতেঃ শরীরস্থিতিমাত্রপ্রয়োজনং কর্ম্মাভ্যনুজ্ঞাতং তত্রান্নাচ্ছাদনাদিব্যতিরেকেণ শরীরস্থিতেরসম্ভবাদ্যাচ্ঞাদিনাপি স্বপ্রযত্নেনান্নাদিকং

সম্পাদ্যমিতি প্রাপ্তে নিয়মমাহ যদৃচ্ছেতি। শাস্ত্রাননুমতপ্রযত্নব্যতিরেকো যদৃচ্ছা তয়ৈব চ যো লাভোঽন্নাচ্ছাদনাদেঃ শাস্ত্রানুমতস্য স যদৃচ্ছালাভস্তেন সন্তুষ্টস্তদধিকতৃষ্ণারহিতঃ, তথাচ শাস্ত্রং "ভৈক্ষঞ্চরেদিতি" প্রকৃত্য "অযাচিতমসংক্লৃপ্তমুপপন্নং যদৃচ্ছয়া" ইতি যাজ্ঞাসঙ্কল্পাদি-প্রযত্নং বারয়তি। মনুরপি "ন চোৎপাতনিমিত্তাভ্যাং ন নক্ষত্রাঙ্গবিদ্যয়া। নানুশাসন-বাদাভ্যাং ভিক্ষাং লিপ্সেত কর্হিচিৎ॥" ইতি যতয়ো ভিক্ষার্থং গ্রামং প্রবিশন্তি ইত্যাদি-শাস্ত্রানুমতস্তু প্রযত্নঃ কর্ত্তব্য এব, এবং লব্ধব্যমপি শাস্ত্রনিয়তমেব "কৌপীনযুগলং বাসঃ কন্থাং শীতনিবারণীম্। পাদুকে চাপি গৃহ্লীয়াৎ কুর্য্যান্নান্যস্য সংগ্রহম্॥" ইত্যাদি, এবমন্যদপি বিধিনিষেধরূপং শাস্ত্রমূহ্যম্। নন্বু স্বপ্রযত্নমন্তরেণালাভে শীতোষ্ণাদিপীড়িতঃ কথং জীবেদত আহ, দ্বন্দ্বাতীতঃ দ্বন্দ্বানি ক্ষুৎপিপাসাশীতোষ্ণবর্ষাদীনি অতীতোঽতিক্রান্তঃ সমাধিদশায়াং তেষামস্ফুরণাৎ ব্যুত্থানদশায়াং স্ফুরণেঽপি পরমানন্দাদ্বিতীয়াকর্ত্তৃ-ভোক্ত্রাত্মপ্রত্যয়েন বাধাৎ তৈর্দ্বন্দ্বৈরুপহন্যমানোঽপ্যক্ষুভিতচিত্তঃ, অতএব পরস্য লাভে স্বস্যালাভে চ বিমৎসরঃ পরোৎকর্ষাসহনপূর্ব্বিকা স্বোৎকর্ষবাঞ্ছা মৎসরস্তদ্রহিতঃ অদ্বিতীয়াত্ম-দর্শনেন নির্বৈরবুদ্ধিঃ, অতএব সমস্তুল্যো যদৃচ্ছালাভস্য সিদ্ধাবসিদ্ধৌ চ সিদ্ধৌ ন হৃষ্টঃ নাপ্যসিদ্ধৌ বিষণ্ণঃ স স্বানুভবেনাকর্ত্তৈব পরৈরারোপিতকর্ত্তৃত্বং শরীরস্থিতিমাত্রপ্রয়ো-জনং ভিক্ষাটনাদিরূপং কর্ম্ম কৃত্বাপি ন নিবধ্যতে, বন্ধহেতোঃ সহেতুকস্য কর্ম্মণো জ্ঞানাগ্নিনা দগ্ধত্বাদিতি পূর্ব্বোক্তানুবাদঃ॥ ২২॥

নীলকণ্ঠ।—নন্বু সপরিগ্রহঃ কুটুম্বভরণব্যগ্রতয়া কথং বিত্তব্যয়ায়াসসাধ্যান্যগ্নি-হোত্রাদীন্যনুতিষ্ঠেদিত্যাশঙ্ক্যাহ যদৃচ্ছেতি। যদৃচ্ছয়া অপ্রার্থিতোপনতো লাভো যদৃচ্ছা-লাভস্তেন সন্তুষ্টঃ, তথাহি ঋতামৃতাভ্যাং জীবনং ব্রাহ্মণস্য বিধায় ব্যাখ্যাতং "ঋতমুঞ্ছশিলং প্রোক্তমমৃতং স্যাদযাচিতম্" ইতি, দ্বন্দ্বাতীতঃ বহুলাভে অলাভে বা সুখদুঃখাদ্যতীতঃ, বিমৎসরঃ পরস্য লাভং দৃষ্ট্বা সন্তাপহীনঃ, সমঃ যদৃচ্ছলাভেনৈব ইষ্টিপশুচাতুর্মাস্যাদের্নিত্যাৎ কর্ম্মণঃ সিদ্ধৌ অসিদ্ধৌ বা সমো নির্ব্বিকার এবম্ভূত ইষ্টাদীনি কৃত্বাপি তৎফলেন স্বর্গাদিনা ন নিবধ্যতে, অপি শব্দাৎ তদ্ভঙ্গেন প্রত্যবায়েন ন নিবধ্যতে বন্ধহেতোঃ কর্ম্মণস্তত্ত্বজ্ঞানেনৈব দাহাৎ। তথা চ স্মৃতিঃ, "ন্যায়াগতধনস্তত্ত্বজ্ঞাননিষ্ঠোঽতিথিপ্রিয়ঃ। শ্রাদ্ধকৃৎ সত্যবাদী চ গৃহস্থোঽপি বিমুচ্যতে॥" ইতি, ভাষ্যে ত্বয়ং শ্লোকঃ সন্ন্যাসিপরত্বেনৈব ব্যাখ্যাতঃ॥ ২২॥

বিশ্বনাথ।—নিরাশীরিতি। আত্মা স্থূলদেহঃ। শারীরং শরীরনির্ব্বাহার্থং কর্ম্ম অসৎ-প্রতিগ্রহাদিকম্। কুর্ব্বন্নপি কিল্বিষং পাপং নাপ্নোতি ইত্যেতদপি বিকর্ম্মণশ্চ বোদ্ধব্যং ইত্যস্য বিবরণম্॥ ২১। ২২॥

তাৎপর্য্য।—সর্ব্বপরিগ্রহরহিত যতি ব্যক্তির কেবল শরীর ধারণার্থ কর্ম্মানুষ্ঠান অনুমোদিত, অন্নাচ্ছাদনাদি ব্যতীত শরীর ধারণ কখনই সম্ভবপর নহে। অতএব ভিক্ষাদি প্রযত্নসাধ্য কর্ম্ম-দ্বারা অন্নাচ্ছাদন

নির্ব্বাহিত করার ব্যবস্থা কথিত হইতেছে। প্রযত্ন ব্যতিরেকে যে অন্নাচ্ছাদনাদি লাভ করা যায়, তাহাই শাস্ত্রসম্মত যদৃচ্ছালাভ। সেই যদৃচ্ছালব্ধ সামগ্রীতে যিনি পরিতৃপ্ত, অর্থাৎ অধিকতর অন্নাচ্ছাদনাদি লাভের নিমিত্ত যাঁহার হৃদয় ব্যাকুল হয় না, তিনিই যদৃচ্ছালাভসন্তুষ্ট। শাস্ত্র ব্যবস্থা প্রদান করিতেছেন যে, "ভিক্ষালব্ধ পদার্থে জীবনপাত কর।" কিন্তু তজ্জন্য যাচমান বা প্রয়াসবান্ হওয়া অনাবশ্যক। মূলস্থিত "যদৃচ্ছয়া" শব্দ দ্বারা যাচ্ঞা বা সঙ্কল্পাদি প্রযত্ন নিবারিত হইতেছে। ভগবান্ মনু বলিয়াছেন, "ভূকম্পনাদি উৎপাত এবং অঙ্গস্পন্দনাদি অশুভ চিহ্ন, এতদুভয়ের ব্যাখ্যা করিয়া, অথবা জ্যোতিষ বা সামুদ্রিক বিদ্যা দ্বারা মনুষ্যের অদৃষ্ট পরীক্ষা করিয়া, অথবা শাস্ত্রানুসারে মনুষ্যের ঈদৃশ নীতিমার্গের অনুসরণ করিতে হইবে, বা এইরূপ প্রণালীক্রমে কালপাত করিতে হইবে, ইত্যাকার অনুশাসন বাক্য দ্বারা, কোথাও ভিক্ষালাভের কামনা করিবেন না। (মনু ৬ অ। ৫০) "যতিগণ ভিক্ষার জন্য গ্রামে প্রবেশ করিতেছেন," ইত্যাকার শাস্ত্রীয় বাক্য দ্বারা তজ্জন্য প্রযত্নের আবশ্যকতা প্রতিপাদিত হইতেছে। এইরূপ প্রযত্ন সহকারে লব্ধব্য বস্তু কি, তাহাও শাস্ত্রে বিধিবদ্ধ হইয়াছে। যথা; "পরিধানার্থ কৌপীনদ্বয়, শীতনিবারণার্থ কন্থা, এবং পাদুকাও গ্রহণ করিবে, কিন্তু অন্য কোন পদার্থ সঞ্চয় করিবে না।" শাস্ত্রে এইরূপ বিধিনিষেধ প্রতিপাদক শাসন পরিদৃষ্ট হয়; কিন্তু প্রযত্ন ব্যতীত কোন পদার্থই লাভ হইতে পারে না। তাহা না হইলে ক্ষুধা-তৃষ্ণা ও শীতোষ্ণাদি সহ্য করিয়া মনুষ্য কিরূপে জীবিত থাকিবে? এই অশঙ্কার উত্তরস্বরূপে কথিত হইয়াছে যে, তাঁহাকে দ্বন্দ্বাতীত হইতে হইবে, অর্থাৎ শীত, উষ্ণ, ক্ষুৎ, পিপাসা প্রভৃতি দ্বন্দ্ব সমূহের সহিষ্ণু হইতে হইবে। সেই যতি পুরুষ যখন সমাধিস্থ থাকিবেন, তখন শীতোষ্ণাদি কোন ব্যাপারই তাঁহার গোচরীভূত হইবে না, আর ব্যুত্থান দশায় তৎসমস্ত গোচরীভূত হইলেও, পরমানন্দস্বরূপ আত্মাই একমাত্র কর্ত্তা ও ভোক্তা এই ধ্রুব বিশ্বাস হেতু, কিছুই তাঁহাকে অভিভূত করিতে পারিবে না। উল্লিখিত দ্বন্দ্ব সমূহ বিবিধ প্রকারে তাঁহাকে আক্রমণ করিলেও, তিনি ক্ষুভিতচিত্ত হন না। পরের লাভে এবং স্বকীয় অলাভেও তিনি মৎসরশূন্য। পরকীয় শ্রেষ্ঠতা বা উৎকর্ষ দর্শনে অসহিষ্ণুতা সহকৃত তদ্বিষয় লাভার্থ বাসনাকে মৎসর বলে। একমাত্র আত্মা বিশ্বব্যাপারের

সর্ব্বত্র অনুস্যূত; এইরূপ আত্ম-দর্শন হেতু তিনি সর্ব্বত্র সমদর্শী ও বৈর-বুদ্ধিবিহীন হইয়া থাকেন। সিদ্ধি অর্থাৎ অভীষ্ট ফলপ্রাপ্তি হইলে তিনি হৃষ্ট, বা অসিদ্ধি ঘটিলে বিষণ্ণ হন না। এইরূপে আপনাকে অকর্ত্তৃজ্ঞানে, শরীর ধারণমাত্র প্রয়োজনে ভিক্ষাটনাদিরূপ কর্ম্ম করিলেও বদ্ধ হন না। কারণ, তাঁহার জ্ঞানাগ্নি-প্রভাবে সহেতুক কর্ম্ম সমূহ বিদগ্ধ হইয়াছে। পূর্ব্বোক্ত বাক্যের ইহাই অনুবাদ।

শ্রীমৎ শ্রীধরস্বামী এই শ্লোকের উল্লিখিতরূপ ব্যাখ্যা করিয়া উপসংহারকালে লিখিয়াছেন। এতাদৃশ ব্যক্তি পূর্ব্বাবস্থা অর্থাৎ যোগে অনারূঢ় দশা, অথবা উত্তর ভূমিকাবস্থা অর্থাৎ যোগারূঢ় দশা, এতদুভয়-কালেই বিহিত বা স্বাভাবিক যে কোন কর্ম্মের অনুষ্ঠান করিলেও বদ্ধ প্রাপ্ত হন না ॥ ২২ ॥

**গতসঙ্গস্য মুক্তস্য জ্ঞানাবস্থিতচেতসঃ।**
**যজ্ঞায়াচরতঃ কর্ম্ম সমগ্রং প্রবিলীয়তে॥ ২৩ ॥**

অন্বয়।—গতসঙ্গস্য (নিষ্কামস্য) মুক্তস্য (নিবৃত্তকর্ত্তৃত্বাদ্যধ্যাসস্য) জ্ঞানাবস্থিতচেতসঃ (জ্ঞানে ব্রহ্মাত্মৈক্যবোধে অবস্থিতং প্রতিষ্ঠিতং চিত্তং যস্য তস্য) যজ্ঞায় (যজ্ঞার্থং) আচরতঃ (নির্ব্বর্ত্তয়তঃ) সমগ্রং (কর্ম্মফলেন সহ) কর্ম্ম প্রবিলীয়তে (অকর্ম্মতামাপদ্যতে বিনশ্যতীত্যর্থঃ) ॥ ২৩ ॥

প্রতিশব্দ।—কামনা-বিহীন বন্ধন-বিনির্ম্মুক্ত ব্রহ্মাত্মাভেদ-চিত্ত ব্যক্তির যজ্ঞ-রক্ষণার্থ অনুষ্ঠীয়মান ফল-সহকৃত কর্ম্ম বিলয়-প্রাপ্ত হয় ॥ ২৩ ॥

ব্যাখ্যা।—যে কামনা-বর্জ্জিত, ধর্ম্মাধর্ম্মাদি-বন্ধন-বিনির্ম্মুক্ত আত্মা ও ব্রহ্মের অভেদ-জ্ঞান-সম্পন্ন পুরুষ যজ্ঞ-সংরক্ষণোদ্দেশে কর্ম্মানুষ্ঠান করেন, তাঁহার তত্তাবৎ কর্ম্ম, ফলের সহিত বিনষ্ট হইয়া যায় ॥ ২৩ ॥

শঙ্করাচার্য্য।—"ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গম্" ইত্যনেন শ্লোকেন যঃ প্রারব্ধকর্ম্মা সন্ যদা নিষ্ক্রিয়ব্রহ্মাত্মদর্শনসম্পন্নঃ স্যাৎ তদাত্মনঃ কর্ত্তৃকর্ম্মপ্রয়োজনাভাবদর্শিনঃ কর্ম-

পরিত্যাগে প্রাপ্তে কুতশ্চিন্নিমিত্তাৎ তদসম্ভবে সতি পূর্ব্ববৎ তস্মিন্ "কর্ম্মণ্যভিপ্রবৃত্তোঽপি নৈব কিঞ্চিৎ করোতি সঃ" ইতি চ কর্ম্মাভাবঃ প্রদর্শিতঃ, যস্যৈবং কর্ম্মাভাবো দর্শিতস্তস্যৈব গতসঙ্গস্যেতি। গতসঙ্গস্য সর্ব্বতো নিবৃত্তাসক্তের্ম্মুক্তস্য নিবৃত্তধর্ম্মাদিবন্ধনস্য জ্ঞানাবস্থিত-চেতসো জ্ঞানে এব অবস্থিতং চেতো যস্য সোঽয়ং জ্ঞানাবস্থিতচেতাস্তস্য যজ্ঞায় যজ্ঞনির্ব্বৃ-ত্যর্থমাচরতো নির্ব্বর্ত্তয়তঃ, কর্ম্ম সমগ্রং সহাগ্রেণ কর্ম্মফলেন বর্ত্ততে ইতি সমগ্রং কর্ম্ম তৎসমগ্রং প্রবিলীয়তে বিনশ্যতীত্যর্থঃ ॥ ২৩ ॥

আনন্দগিরি।—গতসঙ্গস্যেত্যাদিশ্লোকস্য ব্যবহিতেন সম্বন্ধং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি ত্যক্তেতি। অনেন শ্লোকেন "নৈব কিঞ্চিৎ করোতি সঃ" ইত্যত্র কর্ম্মাভাবঃ প্রদর্শিত ইতি সম্বন্ধঃ। কস্য কর্ম্মাভাবপ্রদর্শনমিত্যাশঙ্কায়ামাহ যঃ প্রারব্ধেতি। প্রারব্ধকর্ম্মা সন্ যোঽবতিষ্ঠতে তস্য কর্ম্মাভাবঃ প্রদর্শিতশ্চেদ্বিরোধঃ স্যাদিত্যাশঙ্ক্যাবস্থাবিশেষে তৎ-প্রদর্শনান্নৈবমিত্যাহ যদেতি। নমু জ্ঞানবতঃ ক্রিয়াকারকফলাভাবদর্শিনঃ কর্ম্মপরিত্যাগ-ধ্রৌব্যাৎ কর্ম্মাভাববচনমপ্রাপ্তপ্রতিষেধঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ আত্মন ইতি। লোকসংগ্রহাদি-নিমিত্তং প্রাগেবোক্তমবিস্থাবস্থায়ামিব পূর্ব্ববদিত্যুক্তম্। এবং বৃত্তমনূদ্যোত্তরশ্লোক-মবতারয়তি যস্যেতি। যথোক্তস্যাপি বিদ্যাবতো মুক্তস্য ভগবৎপ্রীত্যর্থং কর্ম্মানুষ্ঠানো-পলম্ভাৎ ততো বন্ধারম্ভঃ সম্ভাব্যেতেত্যাশঙ্ক্যাহ যজ্ঞায়েতি। ধর্ম্মাধর্ম্মাদীত্যাদিশব্দেন রাগ-দ্বেষাদিসংগ্রহঃ, তস্য বন্ধনত্বং করণব্যুৎপত্ত্যা প্রতিপত্তব্যং, যজ্ঞনির্ব্বৃত্যর্থং যজ্ঞশব্দিতস্য ভগবতো বিষ্ণোর্নারায়ণস্য প্রীতিসম্পত্ত্যর্থমিতি যাবৎ। জ্ঞানমেব বাহ্যতো জ্ঞানস্য প্রতি-বন্ধকং কর্ম্ম পরিশঙ্কিতং পরিহরতি কর্ম্মেতি। সমগ্রেণেত্যঙ্গীকৃত্য ব্যাচষ্টে সহেত্যাদিনা ॥২৩॥

রামানুজ।—গতসঙ্গস্যেতি। আত্মবিষয়জ্ঞানাবস্থিতমনস্ত্বেন বিগততদিতরসঙ্গস্য তত এব নিখিলপরিগ্রহবিমুক্তস্যোক্তলক্ষণযজ্ঞাদিকর্ম্মনির্বৃত্তয়ে বর্ত্তমানস্য পুরুষস্য বন্ধহেতুভূতং প্রাচীনং কর্ম্ম সমগ্রং প্রবিলীয়তে নিঃশেষং ক্ষীয়তে ॥ ২৩ ॥

হনুমান্।—গতসঙ্গস্যেতি। গতসঙ্গস্য ফলসঙ্কল্পরহিতস্য জ্ঞানাবস্থিতচেতসঃ পরমাত্মনি ব্যবস্থিতবুদ্ধেঃ যজ্ঞায় ঈশ্বরারাধনার্থমাচরতঃ কর্ম্মানুতিষ্ঠতস্তৎকর্ম্ম সমগ্রং প্রবিলীয়তে অফলপ্রদং ভবেৎ অবন্ধকং ভবতি ॥ ২৩ ॥

শ্রীধর।—কিঞ্চ গতেতি। গতসঙ্গস্য নিষ্কামস্য রাগাদিভির্ম্মুক্তস্য জ্ঞানেঽবস্থিতং চেতো যস্য, যজ্ঞায় পরমেশ্বরারাধনার্থং কর্ম্ম চরতঃ সতঃ সমগ্রং সবাসনং কর্ম্ম প্রবিলীয়তে অকর্ম্মভাবমাপদ্যতে। আরূঢ়যোগপক্ষে যজ্ঞায় যজ্ঞরক্ষণার্থং লোকসংগ্রহার্থং কর্ম্ম কুর্ব্বত ইত্যর্থঃ ॥ ২৩ ॥

বলদেব।—গতসঙ্গস্যেতি। গতসঙ্গস্য নিষ্কামস্য রাগদ্বেষাদিভির্ম্মুক্তস্য স্বাত্মবিষয়ক-জ্ঞাননিবিষ্টমনসঃ যজ্ঞায় বিষ্ণুং প্রসাদয়িতুং তচ্চিন্তনমাচরতঃ প্রাচীনং বন্ধকং কর্ম্ম সমগ্রং কৃৎস্নং প্রবিলীয়তে ॥ ২৩ ॥

মধুসূদন।—ত্যক্তসর্ব্বপরিগ্রহস্য যদৃচ্ছালাভসন্তুষ্টস্য যতের্যচ্ছরীরস্থিতিমাত্রপ্রয়ো-

জনং ভিক্ষাটনাদিরূপং কর্ম্ম তৎ কৃত্বা ন নিবধ্যতে ইত্যুক্তেগৃ'হস্থস্থ ব্রহ্মবিদো জনকাদের্যজ্ঞাদিরূপং যৎ কর্ম্ম তদ্বন্ধহেতুঃ স্যাদিতি ভবেৎ কস্যচিদাশঙ্কা, তামপনেতুং "ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গম্" ইত্যাদিনোক্তং বিবৃণোতি গতসঙ্গস্যেতি। গতসঙ্গস্য ফলাসঙ্গশূন্যস্য মুক্তস্য কর্ত্তৃত্বভোক্তৃত্বাদ্যধ্যাসশূন্যস্য জ্ঞানাবস্থিতচেতসঃ নির্ব্বিকল্পব্রহ্মাত্মৈক্যবোধ এব স্থিতং চিত্তং যস্য তস্য স্থিতপ্রজ্ঞস্যেত্যর্থঃ, উত্তরোত্তরবিশেষণস্য পূর্ব্বপূর্ব্বহেতুত্বেনান্বয়ো দ্রষ্টব্যঃ। গতসঙ্গত্বং কুতঃ যতোঽধ্যাসহীনত্বং, তৎ কুতো যতঃ স্থিতপ্রজ্ঞত্বমিতি, ঈদৃশস্যাপি প্রারব্ধকর্ম্মবশাৎ যজ্ঞায় যজ্ঞসংরক্ষণার্থং জ্যোতিষ্টোমাদিযজ্ঞে শ্রেষ্ঠাচারত্বেন লোকপ্রবৃত্ত্যর্থং যজ্ঞায় বিষ্ণবে তৎপ্রীত্যর্থমিতি বা আচরতঃ কর্ম্ম যজ্ঞদানাদিকং সমগ্রং সহাগ্রেণ ফলেন বিদ্যত ইতি সমগ্রং প্রবিলীয়তে প্রকর্ষেণ কারণোচ্ছেদেন তত্ত্বদর্শনাদ্বিলীয়তে বিনশ্যতি ইত্যর্থঃ ॥ ২৩ ॥

নীলকণ্ঠ।—"ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গম্" ইত্যাদিনা শ্লোকত্রয়েণ বিদ্বান্ কর্ম্মাণি কুর্ব্বন্নপি ন করোতি অতো ন লিপ্যতে লেপাভাবাচ্চ ন বধ্যতে ইত্যুক্তম্। তৎকিং কর্ম্মণঃ ফলদানশক্তিপ্রতিবন্ধো বা জ্ঞানেন ক্রিয়তে, উত নিরন্বয়োচ্ছেদ এবেত্যাশঙ্ক্যাদ্যে মুক্তস্যাপি পুনঃ সংসারপ্রসক্তিং পশ্যন্ দ্বিতীয়মভ্যুপগচ্ছতি গতসঙ্গস্যেতি। যতঃ বিদ্বান্ গতসঙ্গঃ কর্ত্তৃত্বাভিমানশূন্যোঽতো ন করোতীত্যুক্তং, যতো মুক্তঃ ফলকামতঃ অতো ন লিপ্যত ইত্যুক্তং, যতো যজ্ঞায়ৈব যজ্ঞার্থমেবাচরতি ন ফলান্তরার্থং প্রাপ্যাভাবাৎ অতস্তমেবোৎপাদ্য কৃতার্থৈঃ কর্ম্মভির্ন বধ্যতে ইত্যুক্তং, যতোঽয়ং জ্ঞানে সম্যগ্দর্শনেঽবস্থিতচেতাঃ প্রতিষ্ঠিতপ্রজ্ঞঃ, অত ঈশ্বরপ্রীতিফলস্য জ্ঞাননিষ্ঠাপ্রতিরূপস্য অপি প্রাগেব লাভাৎ গতসঙ্গস্য মুক্তস্য অস্য যজ্ঞায়ৈব কর্ম্মাচরতো জ্ঞানাবস্থিতস্য সর্ব্বং কর্ম্ম ক্রিয়মাণাদিকং সর্ব্বপ্রকারেণ নিষ্প্রয়োজনং সৎ সমগ্রং অগ্রেণ ফলেন বাসনয়া বা সহ সমগ্রং প্রকর্ষেণ নিরন্বয়ং বিলীয়তে নশ্যত্যতো ন কদাচিদপি প্রাদুর্ভবতি, অয়ঞ্চ ক্রিয়মাণকর্ম্মপ্রলয়ো বিদ্বদ্দৃষ্ট্যৈব স্বাভাবিকস্য তেষাং ফলজননসামর্থ্যস্য বহ্ন্যৌষ্ণ্যবদপ্রত্যাখ্যেয়ত্বাৎ, অতএব জ্ঞানেন পূর্ব্বকর্ম্মণাং দাহঃ উত্তরেষামশ্লেষশ্চ শ্রূয়তে ন তূত্তরেষামপি দাহঃ তদ্যথৈষীকাতূলমগ্নৌ ( ? ) প্রোতং প্রদূয়েতৈবং হাস্য সর্ব্বে পাপ্মানঃ প্রদূয়ন্ত ইতি, তং বিদিত্বা ন কর্ম্মণা লিপ্যতে পাপকেনেতি চ, তস্য পুত্রা দায়মুপযন্তি সুহৃদঃ সাধুকৃত্যাং দ্বিষন্তঃ পাপকৃত্যামিতি বিদুষো ধনস্যেব কর্ম্মণামপ্যন্যত্র গমনদর্শনাৎ ন তেষাং বস্তুবৃত্ত্যা প্রলয়োঽস্তীতি ধ্যেয়ম্ ॥ ২৩ ॥

বিশ্বনাথ।—গতসঙ্গস্যেতি। যজ্ঞো বক্ষ্যমাণলক্ষণস্তদর্থং কর্ম্মাচরতস্তৎ কর্ম্ম প্রবিলীয়তে। অকর্ম্মভাবমাপদ্যত ইত্যর্থঃ ॥ ২৩ ॥

তাৎপর্য্য।—সর্ব্ব-পরিগ্রহবিহীন, যদৃচ্ছালাভ পরিতৃপ্ত যতি পুরুষের শরীর ধারণমাত্র প্রয়োজনার্থ ভিক্ষাটনাদি কর্ম্ম, বন্ধনের হেতুভূত হয় না। এস্থলে এরূপ আশঙ্কা হইতে পারে যে, রাজর্ষি জনকাদির ন্যায় ব্রহ্মবিদ্

গৃহী ব্যক্তির অনুষ্ঠীয়মান কর্ম্ম অবশ্যই বন্ধনের কারণস্বরূপ হইবে। তাদৃশ আশঙ্কার উত্তর এস্থলে অবতারিত হইতেছে। অপিচ, "ত্যক্ত্বা কর্ম্ম-ফলাসঙ্গং" ইত্যাদি ( ৪ অঃ। ২০ ) শ্লোকে প্রদর্শিত হইয়াছে যে, প্রারব্ধ-কর্ম্মবশে কর্ম্মপরায়ণ মনুষ্য যখন নিষ্ক্রিয় ব্রহ্মাত্ম-দর্শন-সম্পন্ন হয়, তখন আত্মার কর্ত্তৃকর্ম্ম-প্রয়োজনাভাবদর্শী সেই ব্যক্তি কর্ম্ম পরিত্যাগ করিলেও, যদি কোন কারণে কর্ম্মানুষ্ঠান তাঁহার পক্ষে আবশ্যক হয়, তাহা হইলে তাদৃশ ব্যক্তি তাদৃশভাবে কর্ম্মে প্রবৃত্ত হইলেও তাহা তাঁহার পক্ষে কর্ম্মই নহে; ইত্যাদি বাক্যে তাঁহার কর্ম্মহীনতা প্রদর্শিত হইয়াছে। সেই কর্ম্মবিহীন ব্যক্তির অনুষ্ঠীয়মান কর্ম্ম সম্পূর্ণরূপে বিলয় প্রাপ্ত হয়, ইহাই এস্থলে প্রদর্শিত হইতেছে। কর্ম্মজনিত ফল-প্রাপ্তিশূন্য ব্যক্তিই গতসঙ্গ। কর্ত্তৃত্ব-ভোক্তৃত্বাদি অভিমান যিনি সম্পূর্ণরূপে পরিত্যাগ করিয়াছেন, তিনিই মুক্ত। নির্ব্বিকল্প ব্রহ্মের সহিত আত্মার অভিন্নতা বোধজনিত যাঁহার চিত্ত দৃঢ় হইয়াছে, সেই স্থিতপ্রজ্ঞ ব্যক্তিই জ্ঞানাবস্থিত-চেতা। মূলে যতিজনের বিশেষণ স্বরূপে এই যে তিনটি পদ প্রযুক্ত হইয়াছে, ইহার দ্বিতীয়টি প্রথমটির হেতুস্বরূপ এবং তৃতীয়টি দ্বিতীয়টির হেতুস্বরূপ। অর্থাৎ তাঁহার গতসঙ্গত্ব কিরূপে সিদ্ধ হইতেছে? তিনি মুক্ত অর্থাৎ কর্ত্তৃত্ব-ভোক্তৃত্বাদি অধ্যাস বিরহিত বলিয়া। আবার তাঁহার মুক্তত্ব কিরূপে উপপন্ন হইতেছে? তিনি জ্ঞানাবস্থিতচেতা অর্থাৎ স্থিতপ্রজ্ঞ বলিয়া। ঈদৃশ ব্যক্তি প্রারব্ধ-কর্ম্মবশে যজ্ঞ সংরক্ষণার্থ জ্যোতিষ্টোমাদি যজ্ঞে লোক সমূহের প্রবৃত্তি ও অনুরাগ সমুত্তেজিত করিবার অভিপ্রায়ে, অথবা যজ্ঞরূপ বিষ্ণুর প্রীতি-বিধানার্থ যে যজ্ঞ-দান-পূজা প্রভৃতি কর্ম্মানুষ্ঠান করেন, তৎসমস্ত কর্ম্ম পরিণামভূত ফলের সহিত এবং কারণের উচ্ছেদপূর্ব্বক বিনষ্ট হইয়া যায়। তাঁহার তত্ত্বদর্শিত্ব হেতু তৎসমস্ত বিলয় হয়।

শ্রীমদ্রামানুজাচার্য্যের অভিপ্রায়। যাঁহার আত্মবিষয়ে জ্ঞান অবস্থিত হওয়ায় আত্মেতর সমস্ত বস্তুতে সঙ্গহীনতা জন্মিয়াছে, তিনিই বিগতসঙ্গ। যিনি নিখিল বিশ্বের যাবতীয় পরিগ্রহ বিমুক্ত তিনিই মুক্ত। তাদৃশ ব্যক্তি উক্ত লক্ষণ সহকারে যজ্ঞাদি কর্ম্ম সম্পাদন করিয়া, স্বকীয় বর্ত্তমান বন্ধনের হেতুভূত সমস্ত প্রাচীন অর্থাৎ জন্মান্তরীণ কর্ম্মপাশ বিনির্ম্মুক্ত হন। তাঁহার কর্ম্মসমূহ নিঃশেষে ক্ষয়প্রাপ্ত হয়।

শ্রীমৎ শ্রীধরস্বামী যজ্ঞ শব্দের পরমেশ্বরারাধনা এই অর্থ লিপিবদ্ধ করিয়াছেন। সমগ্র শব্দের বাসনা সহিত এইরূপ অর্থ নির্দ্দেশ করিয়াছেন; যোগারূঢ় ব্যক্তির পক্ষে যজ্ঞরক্ষণ ও লোকসংগ্রহ এইরূপ অর্থ ব্যক্ত করিয়াছেন।

শ্রীমদ্বলদেবের অভিপ্রায়। গতসঙ্গ অর্থাৎ নিষ্কাম, মুক্ত অর্থাৎ রাগদ্বেষবিহীন, আত্মবিষয়ক জ্ঞানে নিবিষ্টচিত্ত পুরুষ যজ্ঞার্থ অর্থাৎ বিষ্ণু প্রসাদলাভার্থ তচ্চিন্তনাদি আচরণ করিলেও বন্ধনরূপ প্রাচীন কর্ম্মসমূহ বিলয় হয়॥ ২৩॥

ব্রহ্মার্পণং ব্রহ্ম হবির্ব্রহ্মাগ্নৌ ব্রহ্মণা হুতম্।
ব্রহ্মৈব তেন গন্তব্যং ব্রহ্মকর্ম্মসমাধিনা॥ ২৪॥

অন্বয়।—অর্পণং (অর্প্যতে অনেন ইতি অর্পণং জুহ্বাদি) ব্রহ্ম, হবিঃ (ঘৃতাদিকং ত্যজ্যমানং দ্রব্যম্) ব্রহ্ম, ব্রহ্মাগ্নৌ (ব্রহ্মৈব অগ্নিঃ তস্মিন্) ব্রহ্মণা (কর্ত্তা) হুতং তেন ব্রহ্মকর্ম্মসমাধিনা (এবংব্রহ্মরূপে কর্ম্মণি চিত্তৈকাগ্র্যং যস্য তেন) ব্রহ্মৈব গন্তব্যং (প্রাপ্তব্যম্)॥ ২৪॥

প্রতিশব্দ।—অর্পণ-পাত্র ব্রহ্ম ঘৃত ব্রহ্ম ব্রহ্মানলে ব্রহ্ম-কর্ত্তৃক অনুষ্ঠিত হোম সেই ব্রহ্মরূপ-কর্ম্মে একাগ্রচিত্ত ব্যক্তি ব্রহ্মেই গমন করেন॥ ২৪॥

ব্যাখ্যা।—স্রুব জুহ্বাদি যজ্ঞীয় পাত্র সমূহে যাঁহার ব্রহ্ম-জ্ঞান, আহুতি প্রদানার্থ ঘৃতাদিতেও যাঁহার ব্রহ্মবোধ, ব্রহ্মরূপ অগ্নিতে ব্রহ্মরূপ যজমান হোমানুষ্ঠান করেন ইহাই যাঁহার ধারণা, তাদৃশ ব্রহ্মৈকচিত্ত পুরুষ ব্রহ্মই পাইয়া থাকেন॥ ২৪॥

শঙ্করাচার্য্য।—কস্মাৎ পুনঃ করণাৎ ক্রিয়মাণং কর্ম্ম স্বকার্য্যারম্ভমকুর্ব্বন্ সমগ্রং প্রবিলীয়তে? ইত্যুচ্যতে যতঃ ব্রহ্মেতি। ব্রহ্মার্পণং যেন করণেন প্রকারেণ ব্রহ্মবিদ্ধবিরগ্নাবর্পয়তি তদ্ব্রহ্মৈবেতি পশ্যতি, তস্যাত্মব্যতিরেকেণাভাবং পশ্যতি, যথা শুক্তিকায়াং রজতাভাবং পশ্যতি তদ্বদুচ্যতে। ব্রহ্মৈবার্পণমিতি যথা যদ্রজতং তচ্ছুক্তিকৈবেতি, ব্রহ্ম অর্পণমিত্যসমস্তে পদে যদর্পণবুদ্ধ্যা গৃহ্যতে লোকে তদস্য ব্রহ্মবিদো ব্রহ্মৈবেত্যর্থঃ। ব্রহ্ম হবিস্তথা যদ্ধবির্ব্বুদ্ধ্যা

ধারণাধ্যানসম্প্রজ্ঞাতসমাধিরূপস্তৎপরিপাকে সতি যোগো নিরোধসমাধিঃ, যং পতঞ্জলিঃ সূত্রয়ামাস, "ব্যুত্থাননিরোধসংস্কারয়োরভিভবপ্রাদুর্ভাবৌ নিরোধক্ষণচিত্তান্বয়ো নিরোধপরিণামঃ" ইতি। ব্যুত্থানং ক্ষিপ্তমূঢ়বিক্ষিপ্তাখ্যং ভূমিত্রয়ং তৎসংস্কারাঃ সমাধিবিরোধিনস্তে যোগিনা প্রযত্নেন প্রতিদিনং প্রতিক্ষণঞ্চাভিভূয়ন্তে তদ্বিরোধিনশ্চ নিরোধসংস্কারাঃ প্রাদুর্ভবন্তি,ততশ্চ নিরোধমাত্রক্ষণেন চিত্তান্বয়ো নিরোধপরিণাম ইতি। তস্য ফলমাহ,"ততঃ প্রশান্তবাহিতা সংস্কারাৎ" ইতি তমোরজসোঃ ক্ষয়াল্লয়বিক্ষেপশূন্যত্বেন শুদ্ধসত্ত্বরূপং চিত্তং প্রশান্তমিত্যুচ্যতে, পূর্ব্বপূর্ব্বপ্রশমসংস্কারপাটবেন তদাধিক্যং প্রশান্তবাহিতেতি। তৎকারণঞ্চ সূত্রয়ামাস, "বিরামপ্রত্যয়াভ্যাসপূর্ব্বঃ সংস্কারশেষোঽন্যঃ" ইতি। বিরামো বৃত্ত্যুপরমস্তস্য প্রত্যয়ঃ কারণং বৃত্ত্যুপরমার্থঃ পুরুষপ্রযত্নস্তস্যাভ্যাসঃ পৌনঃপুণ্যেন সম্পাদনং তৎপূর্ব্বকস্তজ্জন্যোঽন্যঃ সম্প্রজ্ঞাতাদ্বিলক্ষণোঽসম্প্রজ্ঞাত ইত্যর্থঃ। এতাদৃশো য আত্মসংযমরূপো যোগঃ স এবাগ্নিস্তস্মিন্ জ্ঞানদীপিতে জ্ঞানং বেদান্তবাক্যজন্যো ব্রহ্মাত্মৈক্যসাক্ষাৎকারস্তেনাবিদ্যাতৎকার্য্যনাশদ্বারা দীপিতে অত্যন্তোজ্জ্বলিতে বাধপূর্ব্বকে সমাধৌ সমষ্টিলিঙ্গশরীরমপরে জুহ্বতি প্রবিলাপয়ন্তীত্যর্থঃ। অত্র চ সর্ব্বাণীতি আত্মেতি জ্ঞানদীপিত ইতি বিশেষণৈরগ্নাবিত্যেকবচনেন চ পূর্ব্ববৈলক্ষণ্যং সূচিতমিতি ন পৌনরুক্ত্যম্॥ ২৭॥

নীলকণ্ঠ।—ইতো বিশিষ্টং যোগান্তরমাহ সর্ব্বাণীতি। ইন্দ্রিয়াণাং কর্ম্মাণি শব্দাদিগ্রহণানি, প্রাণকর্ম্মাণি আকুঞ্চনপ্রসারণশ্বাসপ্রশ্বাসাদীনি, অপরে যোগিনঃ আত্মনি বুদ্ধৌ সংযমঃ স এব যোগোঽগ্নিশ্চ তস্মিন্ জ্ঞানেন দেহেন্দ্রিয়প্রাণমনোব্যতিরিক্তাত্মজ্ঞানেন দীপিতে প্রকাশিতে জুহ্বতি প্রবিলাপয়ন্তি, ইন্দ্রিয়যোগিনাং হি সুপ্তাবিব প্রাণোঽনুপসংহৃত এবাস্তে তৎসহচরস্য মনসোঽনুপসংহারাৎ, বুদ্ধিযোগিনান্তু মনসোঽপ্যুপসংহারাৎ তদায়ত্তস্য প্রাণস্যাপ্যুপসংহারো ভবতীতি বিশেষঃ। এতেষামপি বুদ্ধৌ বোদ্ধব্যাভাবাৎ পূর্ব্ববল্লীনায়াং সমাধির্বুদ্ধিরস্তি র্ন ত্বেতৈর্বুদ্ধেরন্যত্বেন আত্মা জ্ঞাতঃ নাপি তস্মিন্ বুদ্ধিরূপসংহৃতা, অত এবৈতান্ প্রকৃত্যোক্তং বায়বীয়ে, "বৌদ্ধা দশ সহস্রাণি তিষ্ঠন্তি বিগতজ্বরাঃ" ইতি বৌদ্ধাঃ বুদ্ধৌ লীনাঃ দশসহস্রাণি মন্বন্তরাণীত্যনুষঙ্গঃ॥ ২৭॥

বিশ্বনাথ।—অপরে শুদ্ধত্বম্পদার্থবিজ্ঞাঃ, সর্ব্বাণীন্দ্রিয়াণি তৎকর্ম্মাণি শ্রবণদর্শনাদীনি চ, প্রাণকর্ম্মাণি দশপ্রাণাঃ তৎকর্ম্মাণি চ, প্রাণস্য বহির্গমনং অপানস্যাধোগমনং, সমানস্য ভুক্তপীতাদীনাং সমাকরণং, উদানস্যোচ্চৈর্নয়নং, ব্যানস্য বিশ্বক্নয়নং "উদ্গারে নাগ আখ্যাতঃ, কূর্ম্ম উন্মীলনে স্মৃতঃ। কৃকরস্তু ক্ষুতি জ্ঞেয়োঃ দেবদত্তো বিজৃম্ভণে। ন জহাতি মৃতঞ্চাপি সর্ব্বব্যাপী ধনঞ্জয়ঃ॥" ইত্যেবং দশপ্রাণাঃ তৎ কর্ম্মাণি। আত্মনস্ত্বম্পদার্থস্য সংযমঃ শুদ্ধিরেবাগ্নিস্তস্মিন্ জুহ্বতি। মনোবুদ্ধ্যাদীন্দ্রিয়াণি দশ প্রাণাশ্চ প্রবিলাপয়ন্তি। একঃ প্রত্যগাত্মৈবাস্তি, নান্যে মনআদায় ইতি ভাবয়ন্তীত্যর্থঃ॥ ২৭॥

তাৎপর্য্য।—শ্রীমন্মধুসূদনের অভিপ্রায়। পূর্ব্ব শ্লোকে পাতঞ্জলসম্মত লয়পূর্ব্বক সমাধি ও ব্যুত্থানরূপ যজ্ঞদ্বয়ের বৃত্তান্ত বিবৃত হইয়াছে। এক্ষণে

ব্রহ্মবাদিগণের মতানুযায়ী ব্যুত্থানবিরহিত সর্ব্বফলপ্রদ বাধপূর্ব্বক সমাধির বিষয় কথিত হইতেছে। সমাধি দুই প্রকার; লয়পূর্ব্বক এবং বাধপূর্ব্বক। কারণ ব্যতিরেকে কার্য্যের সত্তা অসিদ্ধ। ব্যষ্টিরূপ পঞ্চীকৃত পঞ্চভূত (১৪ পৃঃ টিঃ দ্রষ্টব্য) সমষ্টিরূপ বিরাট্ হইতে সঞ্জাত; সুতরাং কারণস্বরূপ বিরাট্ ব্যতিরেকে কার্য্যস্বরূপ পঞ্চীকৃত পঞ্চভূত অসিদ্ধ। তদ্রূপ সমষ্টিরূপ হইলেও, পঞ্চীকৃত পঞ্চভূতাত্মক কার্য্য অপঞ্চীকৃত পঞ্চ মহাভূত হইতে সঞ্জাত; সুতরাং কারণস্বরূপ অপঞ্চীকৃত পঞ্চ মহাভূত ব্যতীত, কার্য্যস্বরূপ পঞ্চীকৃত পঞ্চভূত অসিদ্ধ। শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ পৃথিবীর এই পঞ্চগুণ। ক্ষিতি, অপ্, তেজ, মরুৎ ও ব্যোম এই পঞ্চভূতের প্রথমটিতে অর্থাৎ পৃথিবীতে পঞ্চ গুণই আছে, কিন্তু অপ্ অর্থাৎ জলে শব্দ, স্পর্শ, রূপ ও রস এই গুণচতুষ্টয় আছে; তেজে শব্দ, স্পর্শ ও রূপ এই গুণত্রয় আছে। মরুতে অর্থাৎ বায়ুতে শব্দ ও স্পর্শ এই গুণদ্বয় আছে এবং ব্যোম অর্থাৎ আকাশে শব্দমাত্র গুণ আছে। এইরূপে একটীর অভাবে অপরটী অসিদ্ধ। ক্ষিতি অর্থাৎ পৃথিবী জলের কার্য্যরূপ; অতএব জল ব্যতীত পৃথিবী থাকে না। কারণ-স্বরূপ তেজ ব্যতিরেকে কার্য্যস্বরূপ জল অসিদ্ধ; কার্য্যরূপ তেজ কারণরূপ বায়ু ব্যতীত থাকে না। কার্য্যরূপ বায়ু কারণস্বরূপ আকাশ ব্যতিরেকে থাকে না; সেই শব্দগুণাত্মক আকাশরূপ কার্য্যের, পরমেশ্বরের 'আমি বহু হইব' ইত্যাকার সঙ্কল্পরূপ অহঙ্কারই কারণ (৩৮ পৃঃ টিঃ দ্রষ্টব্য); সুতরাং অহঙ্কাররূপ কারণ ব্যতিরেকে কার্য্যরূপ আকাশ অসিদ্ধ। অহঙ্কাররূপ কার্য্য মায়ার ঈক্ষণরূপ মহত্তত্ত্বসম্ভূত (৩৮ পৃঃ টিঃ দ্রষ্টব্য); সুতরাং কারণস্বরূপ মহত্তত্ত্ব অভাবে কার্য্যস্বরূপ অহঙ্কার অসিদ্ধ *। ঈক্ষণরূপ মহত্তত্ত্ব মায়ার (২০১ পৃঃ টিঃ দ্রষ্টব্য)

* সৃষ্টিসম্বন্ধে মনুসংহিতায় নিম্নলিখিত বিবরণ দেখা যায়। উর্দ্ধবর্হাত্মনশ্চৈব মনঃ সদসদাত্মকম্। মনসশ্চাপ্যহঙ্কারমভিমন্তারমীশ্বরম্॥ মহান্তমেব চাত্মানং সর্ব্বাণি ত্রিগুণানি চ। বিষয়াণাং গ্রহীতৃণি শনৈঃ পঞ্চেন্দ্রিয়াণি চ॥ তেষান্ত্ববয়বান্ সূক্ষ্মান্ ষণ্ণামপ্যমিতৌজসাম্। সন্নিবেশ্যাত্মমাত্রাসু সর্ব্বভূতানি নির্ম্মমে॥ যন্মূর্ত্ত্যবয়বাঃ সূক্ষ্মাস্তস্যেমান্যাশ্রয়ন্তি ষট্। তস্মাচ্ছরীরমিত্যাহুস্তস্য মূর্ত্তিং মনীষিণঃ॥ তদা বিশন্তি ভূতানি মহান্তি সহ কর্ম্মভিঃ। মনশ্চাবয়বৈঃ সূক্ষ্মৈঃ সর্ব্বভূতকৃদব্যয়ম্। তেষামিদন্তু সপ্তানাং পুরুষাণাং মহৌজসাম্। সূক্ষ্মাভ্যো মূর্ত্তিমাত্রাভ্যঃ সম্ভবত্যব্যয়াব্যয়ম্॥ আদ্যাদ্যস্য গুণন্ত্বেষামবাপ্নোতি পরঃ পরঃ। যো যো যাবতিথশ্চৈষাং স স তাবদ্গুণঃ স্মৃতঃ॥ (মনুসংহিতা, ১ম অধ্যায়, ১৪-২০ শ্লোক) ব্রহ্মা পরমাত্মা হইতে, তাঁহার স্বরূপ মনের উদ্ধার করিলেন; এই মন সৎ এবং অসৎ উভয় ধর্ম্মাত্মক

পরিণামস্বরূপ। সুতরাং কারণস্বরূপ মায়া ব্যতিরেকে কার্য্যরূপ মহত্তত্ত্ব অসিদ্ধ। সেই মায়ারূপ কারণ জড়তা হেতু চৈতন্যে অধ্যস্ত; সুতরাং চৈতন্য ব্যতিরেকে মায়াও অসিদ্ধ। এইরূপ কার্য্যকারণ অনুসন্ধানের দ্বারা একমাত্র সৎকারণস্বরূপ চৈতন্য উপলব্ধ হয়, এবং কার্য্যস্বরূপ সমস্ত প্রপঞ্চই মিথ্যারূপে অবভাসিত হয়। এতাদৃশ উপায়ে চৈতন্যমাত্র গোচরজনিত যে সমাধি, তাহারই নাম লয়পূর্ব্বক সমাধি; কিন্তু তাদৃশ সমাধিতে তত্ত্বমস্যাদি (৪২ ও ৩৯০ পৃষ্ঠার টিপ্পনী দ্রষ্টব্য) বেদান্ত মহাবাক্য বিচারজনিত জ্ঞানের উদ্ভব হয় না; সুতরাং অবিদ্যা ও তাহার কার্য্যও ক্ষীণ হয় না। সুষুপ্ত ব্যক্তির নিদ্রাভঙ্গ যে কোন সময়েই হইতে পারে, সেইরূপ লয় সমাধিতেও যে কোন সময়ে নিদ্রভঙ্গরূপ ব্যুত্থান ঘটিবার সম্ভাবনা। অতএব এতাদৃশ সবীজ সমাধি মুখ্য নহে। তত্ত্বমস্যাদি মহাবাক্য-বিবেক-জনিত জ্ঞানদ্বারা অনাদি অবিদ্যার নিঃশেষ নিবৃত্তি হইলে, সেই অবিদ্যা ও তাহার কার্য্য-সমূহের আর উত্থান সম্ভাবনা থাকে না। সেইরূপ বাধপূর্ব্বক নির্বীজ

মনের সৃষ্টির পূর্ব্বে ঈশ্বর অহঙ্কারের সৃষ্টি করিলেন। অহঙ্কার-তত্ত্বের পূর্ব্বে মহৎ তত্ত্বের সৃষ্টি করিলেন। আত্মা হইতে মহত্তত্ত্বের উদ্ভব হয় বলিয়া তাহা আত্মা নামেও কথিত। তদনন্তর সত্ত্বরজস্তমোগুণাত্মক যাবতীয় পদার্থ সৃষ্টি করিলেন। বিষয়ের গ্রহীতা পঞ্চ ইন্দ্রিয়েরও ক্রমশঃ সৃষ্টি করিলেন। পঞ্চ-তন্মাত্র অর্থাৎ শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ। অহঙ্কারের বিকার ইন্দ্রিয়, পঞ্চতন্মাত্রের বিকার পঞ্চভূত। তন্মাত্র ও অহঙ্কারের যোজনা করিয়া মনুষ্য, তির্য্যক্, স্থাবরাদি সমস্ত ভূতের নির্ম্মাণ করিলেন। শরীর-সম্পাদক পঞ্চতন্মাত্র সূক্ষ্ম পদার্থ এবং অহঙ্কার এই ছয়টী সপ্রকৃতিক ব্রহ্ম কার্য্যরূপ পূর্ব্বোক্ত ভূত ও ইন্দ্রিয় সমূহকে আশ্রয় করে। তন্মাত্র হইতে ভূতের এবং অহঙ্কার হইতে ইন্দ্রিয়ের উৎপত্তি হয়। যাহা ছয়ের আশ্রয়, তাহাই শরীর। পঞ্চতন্মাত্র হইতে ভূত সকলের স্ব স্ব কর্ম্ম উদ্ভূত হয়। আকাশের কর্ম্ম অবকাশদান, বায়ুর কর্ম্ম সন্নিবেশ, তেজের কর্ম্ম পাক, জলের কর্ম্ম সংগ্রহ, পৃথিবীর কর্ম্ম ধারণ। অহঙ্কারাবস্থিতাত্ম ব্রহ্ম হইতে মন উদ্ভূত হয়। সেই মন অব্যয় ও অবিনাশী। মহত্তত্ত্ব, অহঙ্কারতত্ত্ব ও পঞ্চতন্মাত্র পরম পুরুষের বৃত্তি গ্রহণ করিয়া, পরমাত্মা হইতে উৎপন্ন হয় বলিয়া, তাহাদিগকেও পুরুষ বলে। তাহাদিগের সূক্ষ্ম অবয়ব হইতে এই পরিদৃশ্যমান জগৎ উৎপন্ন হয়, এই জন্য জগৎ নশ্বর। পঞ্চভূত আকাশাদিক্রমে উৎপন্ন, অর্থাৎ প্রথমে আকাশ, তাহার পরিণামস্বরূপ বায়ু, তাহার পরিণাম তেজ, তাহার পরিণাম জল, তাহার পরিণাম পৃথিবী। তাহার আদ্য অর্থাৎ আকাশাদির শব্দাদি গুণ পর পর ভূত প্রাপ্ত হয়। আকাশের গুণ শব্দ, বায়ুর গুণ স্পর্শ, তেজের গুণ রূপ, জলের গুণ রস, পৃথিবীর গুণ গন্ধ। ক্রমশঃ একের গুণ অপরে পায়, অর্থাৎ আকাশের গুণ শব্দ, বায়ুর গুণ শব্দ ও স্পর্শ, তেজের গুণ, শব্দ, স্পর্শ ও রূপ, জলের গুণ শব্দ, স্পর্শ, রূপ ও রস এবং ক্ষিতির গুণ শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ। অন্যান্য নানা শাস্ত্রেও সৃষ্টির ইত্যাকার বিবরণ আছে। তৎসমস্ত সংগ্রহ করিয়া প্রস্তাব বাহুল্য করা অনাবশ্যক।

সমাধির মুখ্যত্ব এই শ্লোকে প্রকাশিত হইতেছে। শ্রোত্র, ত্বক্, চক্ষু, রসনা, ঘ্রাণ, এবং বাক্, পাণি, পাদ, পায়ু, উপস্থ এইগুলি বাহ্যেন্দ্রিয়। মন ও বুদ্ধি অন্তরেন্দ্রিয় ( ৬১২ পৃঃ টিঃ দ্রষ্টব্য )। নিখিল ব্যাপারের স্থূলরূপ ও সংস্কাররূপ কার্য্য-সমূহ বাহ্য ও অন্তরিন্দ্রিয়সাধ্য। শব্দ শ্রবণ, স্পর্শ গ্রহণ, রূপ দর্শন, রস গ্রহণ, গন্ধ গ্রহণ; বচন, আদান, বিহরণ, উৎসর্গ, আনন্দ; এবং সঙ্কল্প ও অধ্যবসায় উল্লিখিত ইন্দ্রিয় সমূহের কার্য্য। মনুষ্যের শরীরে প্রাণ, অপান, ব্যান, উদান ও সমান নামধেয় পঞ্চপ্রাণ অধিষ্ঠিত আছে। বায়ুকে বহির্নয়ন, অধোনয়ন, আকুঞ্চন, প্রসারণাদি প্রাণকর্ম্ম। পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, পঞ্চপ্রাণ, এবং মন ও বুদ্ধি লিঙ্গ শরীর এই সপ্তদশাত্মক ( ২৪৫ ও ২১৪ পৃঃ টিঃ দ্রষ্টব্য )। তাহা সূক্ষ্মভূত ও সমষ্টিরূপ হিরণ্যগর্ভ নামধেয়। ইহাই পরিব্যক্ত করিবার অভিপ্রায়ে মূলে "সর্ব্বাণি" এই বিশেষণ পদ প্রযুক্ত হইয়াছে। আত্মবিষয়ক সংযম অর্থাৎ ধারণা, ধ্যান ও সম্প্রজ্ঞাত সমাধির পরিপাক হইলেই, যোগ-নিরোধ সমাধি উপস্থিত হয়। তাদৃশ আত্ম-সংযম অগ্নি-স্বরূপ। ক্ষিপ্ত, মূঢ় ও বিক্ষিপ্ত নামধেয় ব্যুত্থানাবস্থাবিধায়ক ভূমিত্রয়, বিষয় সংস্কার সহকৃত থাকায়, সমাধির বিরোধী। এইজন্য যোগিগণ প্রতিদিন ও প্রতিক্ষণ তাহাদিগকে অভিভূত করিয়া, তদ্বিরোধি সংস্কারেরই প্রাদুর্ভাব করেন। তমঃ ও রজোগুণের ক্ষয় হইলে চিত্তের যে লয় ও বিক্ষেপ শূন্য অবস্থার উদ্ভব হয়, তাহারই নাম প্রশান্ত অবস্থা। বিরাম, প্রত্যয় ও অভ্যাসের দ্বারা ক্রমশঃ সংস্কার সমূহ তিরোহিত হয়। চিত্তবৃত্তির উপরমকে বিরাম বলে, প্রত্যয় তাহার কারণ; বৃত্তির উপরমসাধনার্থ পুরুষের যে প্রযত্ন, তাহাই অভ্যাস। এইরূপ আত্মসংযমরূপ যোগ, অগ্নিস্বরূপ। সেই অগ্নি বেদান্ত-বাক্য-সম্ভূত ব্রহ্ম ও আত্মার অভেদ-দর্শন-জনিত অবিদ্যা ও তৎকার্য্য-নাশ-রূপ-জ্ঞান দ্বারা প্রদীপ্ত। এক শ্রেণীর যোগী এইরূপ বাধপূর্ব্বক সমাধিতে সমষ্টিস্বরূপ লিঙ্গশরীর আহুতি প্রদান করেন।

পূর্ব্ব শ্লোকের সহিত বর্ত্তমান শ্লোকের বৈলক্ষণ্য প্রদর্শিত হইতেছে। পূর্ব্ব শ্লোকে 'সংযমাগ্নিষু' এই বহুবচনান্ত বাক্য আছে। বর্ত্তমান শ্লোকে উল্লিখিত 'সংযমাগ্নিষু' শব্দের পূর্ব্বে 'আত্ম' শব্দ ও 'জ্ঞানদীপিত' এই বিশেষণ পদ স্থাপনা করায় এবং অগ্নি শব্দ একবচনান্ত করায় বিশেষ বৈলক্ষণ্য সংরক্ষিত হইয়াছে। অতএব এস্থলে পুনরুক্তি দোষ ঘটে নাই।

শ্রীমৎ শ্রীধর স্বামী ও শ্রীমদ্বিশ্বনাথের অভিপ্রায়। শ্রোত্রাদি জ্ঞানেন্দ্রিয়ের কর্ম্ম শ্রবণ, দর্শনাদি; বাক্, পাণি প্রভৃতি কর্ম্মেন্দ্রিয় সমূহের কর্ম্ম বচন, গ্রহণ ইত্যাদি; প্রাণাদি দশ বায়ুর কর্ম্ম;—প্রাণের কর্ম্ম বহির্নয়ন, অপানের কর্ম্ম অধোনয়ন, ব্যানের কর্ম্ম আকুঞ্চন ও প্রসারণ, সমানের কর্ম্ম ভুক্ত ও পীত পদার্থের পরিপাক করণ, উদানের কর্ম্ম ঊর্দ্ধনয়ন, নাগ বায়ুর কর্ম্ম উদ্গার, কূর্ম্মবায়ুর কর্ম্ম উন্মীলন, কৃকর বায়ুর কর্ম্ম ক্ষুদুৎপাদন, দেবদত্ত বায়ুর কর্ম্ম বিজৃম্ভণ ( হাই তুলা ), ধনঞ্জয় বায়ু সর্ব্বব্যাপী, মরণান্তেও তাহা দেহত্যাগ করে না। ধ্যাননিষ্ঠ ব্যক্তিগণ জ্ঞানেন্দ্রিয়, কর্ম্মেন্দ্রিয় ও প্রাণের উল্লিখিতরূপ কর্ম্মসমূহকে হোম করেন। আত্মার সংযম অর্থাৎ ধ্যান দ্বারা একাগ্রতা সমুৎপাদিত হইলে যোগ বলা যায়। তাদৃশ আত্মসংযম অগ্নিস্বরূপ। যোগিগণ জ্ঞানের দ্বারা প্রজ্বলিত সেই আত্ম-সংযমাগ্নিতে সকল কর্ম্ম সমর্পণ করেন। ধ্যেয় পদার্থকে সম্পূর্ণ-রূপে পরিজ্ঞাত হইয়া তাঁহারা সংযতচিত্ত হন এবং সমস্ত কর্ম্মের উপরম করেন।

শ্রীমন্নীলকণ্ঠের অভিপ্রায়। প্রাণের সহচরস্বরূপ মনের উপসংহার না হওয়ায়, ইন্দ্রিয়-যোগিগণের প্রাণের উপসংহার হয় না এবং তাহা সুপ্তবৎ থাকে। বুদ্ধি অর্থাৎ জ্ঞান-যোগিগণের মন উপসংহৃত ও আয়ত্ত হওয়ায়, প্রাণের উপসংহার হইয়া থাকে। ইন্দ্রিয়-যোগির ও জ্ঞান-যোগির ইহাই প্রভেদ। এতাদৃশ বুদ্ধি সঞ্জাত হইলে আর বোদ্ধব্য কিছুই থাকে না। এইরূপ লীন ব্যক্তির সমাধি-বুদ্ধি সমুৎপন্ন হয়। বায়ুপুরাণে কথিত আছে, "বুদ্ধি-যোগিগণ দশ সহস্র মন্বন্তর স্বচ্ছন্দে থাকেন।"

[ অন্যান্য টীকা ও ভাষ্যকৃদ্গণ উল্লিখিত ভাবেরই অনুরূপ অভিপ্রায় পরিব্যক্ত করিয়াছেন। ] ॥ ২৭ ॥

**দ্রব্যযজ্ঞাস্তপোযজ্ঞা যোগযজ্ঞাস্তথাপরে।**
**স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাশ্চ যতয়ঃ সংশিতব্রতাঃ ॥২৮॥**

অন্বয়।—[ কেচিৎ ] দ্রব্যযজ্ঞাঃ ( তীর্থস্থানেষু যজ্ঞবুদ্ধ্যা দ্রব্যদানং কুর্ব্বন্তি যে তে ) [ কেচিৎ ] তপোযজ্ঞাঃ ( কৃচ্ছ্রচান্দ্রায়ণাদিতপ এব যজ্ঞো যেষাং তে ) [ কেচিৎ ] যোগযজ্ঞাঃ ( যমনিয়মাদিলক্ষণযোগ এব যজ্ঞো যেষাং তে ) তথা অপরে ( অন্যে চ ) যতয়ঃ ( প্রযত্নশীলাঃ ) সংশিতব্রতাঃ ( দৃঢ়ব্রতাঃ ) স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাঃ ( বেদাভ্যাসো যজ্ঞো যেষাং তে স্বাধ্যায়যজ্ঞাঃ, শাস্ত্রার্থজ্ঞানং যজ্ঞো যেষাং তে জ্ঞানযজ্ঞাঃ ) চ ॥ ২৮ ॥

প্রতিশব্দ।—[ কেহ কেহ ] দ্রব্যযজ্ঞপরায়ণ, [ কেহ কেহ ] তপোযজ্ঞ অনুষ্ঠাতা [ কেহ কেহ ] যোগযজ্ঞনিরত, সেইরূপ অন্য যত্নশীল দৃঢ়সঙ্কল্পগণ স্বাধ্যায় ও জ্ঞানযজ্ঞ-পরায়ণ ॥ ২৮ ॥

ব্যাখ্যা—অনেকে দ্রব্য-দানাদিরূপ দ্রব্য-যজ্ঞের অনুষ্ঠান করেন, অনেকে যজ্ঞজ্ঞানে চান্দ্রায়ণাদি তপের দ্বারা তপোযজ্ঞ-সাধন করেন, অনেক যত্নশীল দৃঢ়-ব্রত-ব্যক্তি ঋগাদি বেদালোচনাকেই যজ্ঞ-বোধে তদ্দ্বারা স্বাধ্যায়-যজ্ঞ-সম্পাদন করেন এবং শাস্ত্রার্থ অবধারণরূপ জ্ঞানকেই যজ্ঞ মনে করিয়া জ্ঞান-যজ্ঞ সম্পন্ন করেন ॥ ২৮ ॥

শঙ্করাচার্য্য।—দ্রব্যেতি। দ্রব্যযজ্ঞাস্তীর্থেষু দ্রব্যবিনিয়োগং যজ্ঞবুদ্ধ্যা কুর্ব্বন্তি যে তে দ্রব্যযজ্ঞাঃ, তপোযজ্ঞাস্তপো যজ্ঞো যেষাং তপস্বিনাং তে তপোযজ্ঞাঃ, যোগযজ্ঞাঃ প্রাণায়ামপ্রত্যাহারাদিলক্ষণো যোগো যজ্ঞো যেষাং তে যোগযজ্ঞাঃ, তথাপরে স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাশ্চ স্বাধ্যায়ো যথাবিধি ঋগাদ্যভ্যাসো যজ্ঞো যেষাং তে স্বাধ্যায়যজ্ঞাঃ, জ্ঞানযজ্ঞাঃ শাস্ত্রার্থপরিজ্ঞানং যজ্ঞো যেষাং তে জ্ঞানযজ্ঞাঃ, স্বাধ্যায়যজ্ঞা জ্ঞানযজ্ঞাশ্চ, যতয়ো যতনশীলাঃ সংশিতব্রতাঃ সম্যক্শিতানি তনূকৃতানি তীক্ষ্ণীকৃতানি ব্রতানি যেষাং তে সংশিতব্রতাঃ ॥ ২৮ ॥

আনন্দগিরি।—যজ্ঞষট্‌কমবতারয়তি দ্রব্যেতীতি। তত্র দ্রব্যযজ্ঞান্ পুরুষানুপাদায় বিভজতে তীর্থেম্বিতি। তপস্বিনাং যজ্ঞবুদ্ধ্যা তপোঽনুতিষ্ঠতাং নিয়মবতাং ইত্যর্থঃ। প্রত্যাহারাদীত্যাদিশব্দেন যমনিয়মাসনধ্যানধারণাসমাধয়ো গৃহ্যন্তে, যথাবিধি প্রাঙ্মুখত্বপবিত্রপাণিত্বাদ্যঙ্গবিধিমনতিক্রম্যেতি যাবৎ, ব্রতানাং তীক্ষ্ণীকরণমিতি দৃঢ়ত্বম্ ॥ ২৮ ॥

রামানুজ।—দ্রব্যযজ্ঞা ইতি। কেচিৎ কর্ম্মযোগিনো দ্রব্যযজ্ঞা ন্যায়তো দ্রব্যার্জ্জনাদায় দেবার্চ্চনে প্রযতন্তে। কেচিচ্চ দানেষু কেচিচ্চ যাগেষু কেচিচ্চ হোমেষু, এতে সর্ব্বে দ্রব্যযজ্ঞাঃ। কেচিচ্চ তপোযজ্ঞাঃ কৃচ্ছ্রচান্দ্রায়ণোপবাসাদিষু নিষ্ঠাং কুর্ব্বন্তি। যোগযজ্ঞাশ্চাপরে পুণ্যতীর্থপুণ্যস্থানপ্রাপ্তিষ্বিহ নিষ্ঠাং কুর্ব্বন্তি। ইহ যোগশব্দঃ কর্ম্মনিষ্ঠাভেদপ্রকরণাৎ তদ্বিষয়ঃ। কেচিৎ স্বাধ্যায়পরাঃ, স্বাধ্যায়াভ্যাসপরাঃ, কেচিৎ তদর্থজ্ঞানাভ্যাসপরাঃ, যতয়ো যত্নশীলাঃ সংশিতব্রতাঃ দৃঢ়সঙ্কল্পাঃ॥ ২৮॥

হনূমান্।—দ্রব্যেতি। দ্রব্যাদীনাং হিরণ্যগবাদীনাং দানামেব যজ্ঞো যেষাং তে দ্রব্যযজ্ঞাঃ দানমেব যজ্ঞমুপাসত ইত্যর্থঃ। অপরে তু তপোযজ্ঞা, তপঃ কৃচ্ছ্রাদিচান্দ্রায়ণাদিকং তদেব যজ্ঞবুদ্ধ্যা কুর্ব্বন্তি যোগযজ্ঞাঃ যোগশ্চিত্তবৃত্তিনিরোধঃ সএব যজ্ঞো যেষাং তে যোগযজ্ঞাঃ, যজ্ঞবুদ্ধ্যা চিত্তবৃত্তিনিরোধমেব কুর্ব্বন্তীত্যর্থঃ, স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাঃ, যজ্ঞশব্দঃ প্রত্যেকমভিসম্বধ্যতে, স্বাধ্যায়ো বেদপাঠঃ সএব যজ্ঞো যেষাং তে তথা, জ্ঞানং শাস্ত্রপরিজ্ঞানং তদেব যজ্ঞো যেষাং তে জ্ঞানযজ্ঞাঃ যজ্ঞবুদ্ধ্যা জ্ঞানং কুর্ব্বন্তীত্যর্থঃ। সর্ব্ব এব যতয়ঃ যত্নশীলাঃ, সংশিতং তীক্ষ্ণীকৃতং ব্রতং যেষাং তে সংশিতব্রতাঃ॥ ২৮॥

শ্রীধর।—কিঞ্চ দ্রব্যযজ্ঞা ইত্যাদি। দ্রব্যদানমেব যজ্ঞো যেষাং তে দ্রব্যযজ্ঞাঃ, কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি তপ এব যজ্ঞো যেষাং তে তপোযজ্ঞাঃ যোগশ্চিত্তবৃত্তিনিরোধলক্ষণসমাধিঃ সএব যজ্ঞো যেষাং তে যোগযজ্ঞাঃ, স্বাধ্যায়েন বেদেন শ্রবণমননাদিনা যত্তদর্থজ্ঞানং তদেব যজ্ঞো যেষাং তে, যদ্বা বেদপাঠযজ্ঞাস্তদর্থজ্ঞানযজ্ঞাশ্চেতি দ্বিবিধা, যতয়ঃ প্রযত্নশীলাঃ সম্যক্‌শিতং নিশিতং তীক্ষ্ণীকৃতং ব্রতং যেষাং তে॥ ২৮॥

বলদেব।—দ্রব্যেতি। কেচিৎ কর্ম্মযোগিনো দ্রব্যযজ্ঞাঃ অন্নাদিদানপরাঃ, কেচিৎ তপোযজ্ঞাঃ কৃচ্ছ্রচান্দ্রায়ণাদিব্রতপরাঃ, কেচিদ্‌যোগযজ্ঞাঃ পুণ্যতীর্থাদিসঙ্গমপরাঃ, কেচিৎ স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাঃ বেদাভ্যাসপরাস্তদর্থাভ্যাসপরাশ্চ, যতয়স্তত্র প্রযত্নশীলাঃ সংশিতব্রতাস্তীক্ষ্ণতত্তদাচরণাঃ॥ ২৮॥

মধুসূদন।—এবং ত্রিভিঃ শ্লোকৈঃ পঞ্চযজ্ঞানুক্ত্বাধুনৈকেন শ্লোকেন ষড়্‌যজ্ঞানাহ দ্রব্যেতি। দ্রব্যত্যাগ এব যথাশাস্ত্রং যজ্ঞো যেষাং তে দ্রব্যযজ্ঞাঃ পূর্ত্তদত্তাখ্যস্মার্ত্তকর্ম্মপরাঃ। তথাচ স্মৃতিঃ, "বাপী-কূপ-তড়াগাদি-দেবতায়তনানি চ। অন্নপ্রদানমারামঃ পূর্ত্তমিত্যভিধীয়তে॥ শরণাগতসন্ত্রাণং ভূতানাঞ্চাপ্যহিংসনম্। বহির্ব্বেদি চ যদ্দানং দত্তমিত্যভিধীয়তে॥"ইতি। ইষ্টাখ্যং শ্রৌতং কর্ম্ম তু "দৈবমেবাপরে যজ্ঞম্" ইত্যত্রোক্তম্, অন্তর্ব্বেদিদানমপি তত্রৈবান্তর্ভূতম্, তথা কৃচ্ছ্রচান্দ্রায়ণাদিতপ এব যজ্ঞো যেষাং তে তপোযজ্ঞাস্তপস্বিনঃ, তথা যোগশ্চিত্তবৃত্তিনিরোধোঽষ্টাঙ্গো যজ্ঞো যেষাং তে যোগযজ্ঞাঃ যমনিয়মাসনাদিযোগাঙ্গানুষ্ঠানপরাঃ, যমনিয়মাসনপ্রাণায়ামপ্রত্যাহারধারণাধ্যানসমাধয়ো হি যোগস্যাষ্টাবঙ্গানি, তত্র প্রত্যাহারঃ "শ্রোত্রাদীনীন্দ্রিয়াণ্যন্যে" ইত্যত্রোক্তঃ, ধারণাধ্যান-সমাধয়ঃ "আত্মসংযমযোগাগ্নৌ" ইত্যত্রোক্তাঃ, প্রাণায়ামঃ "অপানে জুহ্বতি প্রাণম্" ইত্যনন্তরশ্লোকে

বক্ষ্যতে, যমনিয়মাসনান্তত্রোচ্যন্তে, অহিংসাসত্যাস্তেয়ব্রহ্মচর্য্যাপরিগ্রহা যমাঃ পঞ্চ, শৌচসন্তোষতপঃস্বাধ্যায়েশ্বরপ্রণিধানানি নিয়মাঃ পঞ্চ, স্থিরসুখমাসনং পদ্মকস্বস্তিকাদ্যনেকবিধম্। অশাস্ত্রীয়প্রাণিবধো হিংসা সাচ কৃতকারিতানুমোদিতভেদেন ত্রিবিধা, এবমযথার্থভাষণমবধ্যহিংসানুবন্ধি যথার্থভাষণঞ্চানৃতং, স্তেয়মশাস্ত্রীয়মার্গেণ পরদ্রব্যস্বীকরণং, অশাস্ত্রীয়ঃ স্ত্রীপুংসব্যতিরেকো মৈথুনং, শাস্ত্রনিষিদ্ধমার্গেণ দেহযাত্রানির্ব্বাহকভোগসাধনস্বীকারঃ পরিগ্রহঃ, এতন্নিবৃত্তিলক্ষণা উপরমা যমাঃ "যম উপরমঃ" ইতি স্মরণাৎ। তথা শৌচং দ্বিবিধং বাহ্যমাভ্যন্তরঞ্চ, মৃজ্জলাদিভিঃ কায়াদিক্ষালনং হিতমিতমেধ্যাশনাদি চ বাহ্যং, মৈত্রীমুদিতাদিভির্মদমানাদিচিত্তমলক্ষালনমাভ্যন্তরং, সন্তোষো বিদ্যমানভোগোপকরণাদধিকস্যানুপাদিৎসারূপা চিত্তবৃত্তিঃ, তপঃ ক্ষুৎপিপাসাশীতোষ্ণাদিদ্বন্দ্বসহনম্, কাষ্ঠমৌনাকারমৌনাদিব্রতানি চ ইঙ্গিতেনাপি স্বাভিপ্রায়াপ্রকাশনং কাষ্ঠমৌনম্, অবচনমাত্রমাকারমৌনমিতি ভেদঃ। স্বাধ্যায়ো মোক্ষশাস্ত্রাণাং অধ্যয়নং প্রণবজপো বা, ঈশ্বরপ্রণিধানং সর্ব্বকর্ম্মণাং তস্মিন্ পরমগুরৌ ফলনিরপেক্ষতয়ার্পণং, এতে বিধিরূপা নিয়মাঃ পুরাণেষু যেঽধিকা উক্তাস্ত এষ্বেব যমনিয়মেষন্তর্ভাব্যাঃ, এতাদৃশযমনিয়মাভ্যাসপরা যোগযজ্ঞাঃ, স্বাধ্যায়জ্ঞানযজ্ঞাশ্চ যথাবিধি বেদাভ্যাসপরাঃ স্বাধ্যায়যজ্ঞাঃ, ন্যায়েনবেদার্থনিশ্চয়পরা জ্ঞানযজ্ঞাঃ। যজ্ঞান্তরমাহ, যতয়ো যত্নশীলাঃ, সংশিতব্রতাঃ সম্যক্ শীতানি তীক্ষ্ণীকৃতান্যতিদৃঢ়ানি ব্রতানি যেষাং তে সংশিতব্রতযজ্ঞা ইত্যর্থঃ। তথাচ ভগবান্ পতঞ্জলিঃ, "তে জাতিদেশকালসময়ানবচ্ছিন্নাঃ সার্ব্বভৌমা মহাব্রতম্" ইতি। যে পূর্ব্বমহিংসাদ্যাঃ পঞ্চ যমা উক্তাস্ত এব জাত্যাদ্যবচ্ছেদেন দৃঢ়ভূময়ো মহাব্রতশব্দবাচ্যাঃ, তত্রাহিংসা জাত্যবচ্ছিন্না যথা মৃগয়োর্মৃগাতিরিক্তান্ন হনিষ্যামীতি, দেশাবচ্ছিন্না যথা ন তীর্থে হনিষ্যামীতি, সৈব কালাবচ্ছিন্না যথা ন চতুর্দ্দশ্যাং ন পুণ্যেঽহহনীতি, সৈব প্রয়োজনবিশেষরূপসময়াবচ্ছিন্না যথা ক্ষত্রিয়স্য দেবব্রাহ্মণপ্রয়োজনব্যতিরেকেণ ন হনীষ্যামীতি যুদ্ধং বিনা ন হনিষ্যামীতি চ, এবং বিবাহাদিপ্রয়োজনব্যতিরেকেণানৃতং ন বদিষ্যামীতি, এবমাপৎকালব্যতিরেকেণ ন ক্ষুদ্রয়াদ্যতিরিক্তস্তেয়ং ন করিষ্যামীতি, এবমৃতুব্যতিরিক্তকালে পত্নীং ন গমীষ্যামীতি, এবং গুর্ব্বাদিপ্রয়োজনমন্তরেণ ন পরিগ্রহীষ্যামীতি যথা যোগ্যমবচ্ছেদো দ্রষ্টব্যঃ। এতাদৃগবচ্ছেদপরিহারেণ যদা সর্ব্বজাতিসর্ব্বদেশসর্ব্বকালসর্ব্বপ্রয়োজনেষু ভবাঃ সার্ব্বভৌমা অহিংসাদয়ো ভবন্তি মহতা প্রযত্নেন পরিপাল্যমানত্বাৎ তদা তে মহাব্রতশব্দেনোচ্যন্তে, এবং কাষ্ঠমৌনাদিব্রতমপি দ্রষ্টব্যম্, এতাদৃশব্রতদার্ঢ্যে চ কামক্রোধলোভমোহানাং চতুর্ণামপি নরকদ্বারভূতানাং নিবৃত্তিঃ, তত্রাহিংসয়া ক্ষময়া ক্রোধস্য, ব্রহ্মচর্য্যেণ বস্তুবিচারেণ চ কামস্য, অস্তেয়াপরিগ্রহরূপেণ সন্তোষেণ লোভস্য, সত্যেন যথার্থজ্ঞানরূপেণ বিবেকেন মোহস্য, তন্মূলানাঞ্চ সর্ব্বেষাং নিবৃত্তিরিতি দ্রষ্টব্যম্, ইতরাণি চ ফলানি সকামানাং যোগশাস্ত্রে কথিতানি ॥ ২৮॥

নীলকণ্ঠ।—এবং যজ্ঞপঞ্চকং শ্লোকত্রয়েণোক্তং, অথৈকেনৈব শ্লোকেন পঞ্চযজ্ঞানাহ দ্রব্যেতি। দ্রব্যসাধ্যাঃ বাপীকূপারামাঃ তীর্থে বহির্ব্বেদিকাদানং শ্রৌতযজ্ঞানাং প্রাগেব

গ্রহণাৎ ত এব যজ্ঞা যেষাং তে দ্রব্যযজ্ঞাঃ, তথা তপঃ কৃচ্ছ্রচান্দ্রায়ণমাসোপবাসাদি তদেব যজ্ঞস্থানীয়ং যেষাং তেষাং তে তপোযজ্ঞাঃ, তথা যোগযজ্ঞাঃ সঙ্গফলত্যাগপূর্ব্বকং সন্ধ্যোপাসনাদিনির্বিকল্পসমাধ্যন্তানাং কর্ম্মণামনুষ্ঠানং তৃতীয়াধ্যায়োক্তং যোগঃ, স এব যজ্ঞো যেষাং তে যোগযজ্ঞাঃ, যদ্বা যমনিয়মাসনপ্রাণায়ামপ্রত্যাহারধারণাধ্যানসমাধিরূপোঽষ্টাঙ্গোপেতো "যোগশ্চিত্তবৃত্তিনিরোধঃ" ইতি সূত্রিতো যোগ এব যজ্ঞো যেষাং ত ইতি, তথা স্বাধ্যায়যজ্ঞাঃ যে নিত্যং বেদাধ্যয়নরতাঃ তে স্বাধ্যায়যজ্ঞাঃ জ্ঞানং স্বাধ্যায়ার্থস্য পূর্ব্বোত্তরমীমাংসাবিচারঃ স এব যোগো যেষাং তে স্বাধ্যায়যজ্ঞাঃ তে চ জ্ঞানযজ্ঞাশ্চেতি স্বাধ্যায়জ্ঞানযজ্ঞা ইতি সমাসঃ, যতয়ঃ যত্নশীলাঃ সংশিতব্রতাঃ সম্যক্ শিতং তৈক্ষ্ণ্যং ব্রতমহিংসাদিকং যেষাং তে ইতি সর্ব্বেষাং বিশেষণম্ ॥ ২৮ ॥

বিশ্বনাথ।—দ্রব্যেতি। দ্রব্যদানমেব যজ্ঞো যেষাং তে দ্রব্যযজ্ঞাঃ, তপঃ কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি এব যজ্ঞো যেষাং তে তপোযজ্ঞাঃ, যোগোঽষ্টাঙ্গএব যজ্ঞো যেষাং তে যোগযজ্ঞাঃ, স্বাধ্যায়ো বেদস্য পাঠঃ তদর্থস্য জ্ঞানঞ্চ যজ্ঞোঃ যেষাং তে, যতয়ো যত্নপরাঃ, সর্ব্বএতে সম্যক্ শিতং তীক্ষ্ণীকৃতং ব্রতং যেষাং তে ॥ ২৮ ॥

তাৎপর্য্য।—শ্রীমন্মধুসূদনের অভিপ্রায়। বিগত শ্লোকত্রয়ে পাঁচ প্রকার যজ্ঞের বিবরণ ব্যক্ত করিয়া, এক্ষণে এক শ্লোকে ছয় প্রকার যজ্ঞের বিবরণ বিবৃত করিতেছেন। শাস্ত্রসঙ্গত প্রণালীক্রমে দ্রব্য-ত্যাগই যাঁহাদের যজ্ঞ, তাঁহারাই দ্রব্যযজ্ঞ, অর্থাৎ স্মৃতিশাস্ত্রোক্ত পূর্ত্ত ও দত্ত কর্ম্ম-পরায়ণ। স্মৃতিশাস্ত্রে কথিত আছে, "বাপী কূপ তড়াগাদি খনন, দেব-মন্দির প্রতিষ্ঠা, অন্নদান ও উদ্যান স্থাপন প্রভৃতি কার্য্য পূর্ত্ত নামে অভিহিত। শরণাগত জনের রক্ষাবিধান, সর্ব্বভূতের অহিংসা এবং বহির্ব্বেদি * দানকার্য্য দত্ত নামে অভিহিত। শ্রুতিসঙ্গত ইষ্টাখ্য কর্ম্মের ভাব "দৈবমেবাপরে যজ্ঞম্" (৪ অ, ২৫) ইত্যাদি শ্লোক ব্যাখ্যানকালে বিন্যস্ত হইয়াছে। অন্তর্ব্বেদি দান

* অন্তর্ব্বেদি ও বহির্ব্বেদি। "নবৈতান্ স্নাতকান্ বিদ্যান্ ব্রাহ্মণান্ ধর্ম্মভিক্ষুকান্। নিঃস্বেভ্যো দেয়মেতেভ্যো দানং বিদ্যাবিশেষতঃ॥ এতেভ্যো হি দ্বিজাগ্রেভ্যো দেয়মন্নং সদক্ষিণম্। ইতরেভ্যো বহির্ব্বেদি কৃতান্নং দেয়মুচ্যতে॥ (মনুসংহিতা, ১১শ অধ্যায়, ২।৩ শ্লোক)। শেষ শ্লোকের কুলুকভট্টের টীকা যথা; এতেভ্যো নবেভ্যো ব্রাহ্মণশ্রেষ্ঠেভ্যোঽন্তর্ব্বেদি সদক্ষিণমন্নং দাতব্যং এতদ্ব্যতিরিক্তেভ্যঃ পুনঃ সিদ্ধান্নং বহির্ব্বেদি দেয়ত্বেনোপদিশ্যতে ধনদানে ত্বনিয়মঃ। ইহার ভাবার্থ যথা; নব প্রকার ব্রাহ্মণ সর্ব্বশ্রেষ্ঠ। তাঁহাদিগকে অন্তর্ব্বেদি অর্থাৎ যজ্ঞীয় বেদীর মধ্যে দক্ষিণা সহকারে অন্ন প্রদান করিবে। তদিতর সকলকে বহির্ব্বেদিতে অর্থাৎ যজ্ঞীয় বেদীর বহির্ভাগে সিদ্ধান্ন ভোজন করাইবে। অন্তর্ব্বেদি দান ও বহির্ব্বেদি দানের ইহাই প্রভেদ।

আহারই অন্তর্ভূত। যে সকল তপস্বী কৃচ্ছ্র চান্দ্রায়ণাদি † তপকেই যজ্ঞরূপে অনুষ্ঠান করেন, তাঁহারা তপোযজ্ঞ। চিত্তবৃত্তিনিরোধের নাম যোগ। যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান এবং সমাধি, যোগের এই অষ্টাঙ্গ। "শ্রোত্রাদীনীন্দ্রিয়াণ্যন্যে" ইত্যাদি ( ৪ অধ্যায়। ২৬ ) শ্লোক ব্যাখ্যানকালে প্রত্যাহারের বিষয় কথিত হইয়াছে। "আত্মসংযম-যোগাগ্নৌ" ইত্যাদি ( ৪ অধ্যায়। ২৭ শ্লোকের শেষভাগ ) স্থলে ধ্যান, ধারণা ও সমাধির বিষয় বিবৃত হইয়াছে। "অপানে জুহ্বতি প্রাণম্" ইত্যাদি পরবর্ত্তী ( ৪ অধ্যায়। ২৯ ) শ্লোকের ব্যাখ্যানকালে প্রাণায়ামের বিষয় বিবৃত হইবে। যম, নিয়ম, ও আসনের বিষয় এই স্থানে কথিত হইতেছে। অহিংসা, সত্য, অস্তেয়, ব্রহ্মচর্য্য এবং অপরিগ্রহ এই পঞ্চকে যম বলে। শৌচ, সন্তোষ, তপঃ, স্বাধ্যায়, ঈশ্বর-প্রণিধান এই পঞ্চকে নিয়ম বলে। পদ্ম, স্বস্তিকাদি স্থিরভাবে সুখসহকারে উপবেশনপ্রণালীকে আসন বলে। এক্ষণে একে একে প্রত্যেকের বিবরণ প্রদত্ত হইতেছে। শাস্ত্র-বিগর্হিত প্রাণিবধকে হিংসা বলে; যে প্রাণী বধ করে, যাহার উদ্যোগে প্রাণিবধ হয়, এবং যাহার অনুমোদনক্রমে তাহা অনুষ্ঠিত হয়, এই ভেদক্রমে হিংসা ত্রিবিধ। যথার্থ-ভাষণই সত্য। শাস্ত্র-বিরুদ্ধ উপায়ে পরদ্রব্য গ্রহণ স্তেয়। অশাস্ত্রীয় মৈথুন ব্যবহারকে অব্রহ্মচর্য্য বলে। শাস্ত্রনিষিদ্ধ উপায়ে ভোগসাধন সামগ্রী গ্রহণের নাম পরিগ্রহ। এই সকলের নিবৃত্তিকে স্মৃতি-

† কৃচ্ছ্র ব্রত। একৈকং গ্রাসমশ্নীয়াৎ ত্র্যহাণি ত্রীণি পূর্ব্ববৎ। ত্র্যহঞ্চোপবসেদন্ত্যমতিকৃচ্ছ্রং চরন্ দ্বিজঃ॥ ( মনুসংহিতা, ১১শ অধ্যায়। ২১৪ শ্লোক ) প্রথমে তিন দিন দিবাভাগে এক এক গ্রাস, পরে তিন দিন সায়ংকালে এক এক গ্রাস, তদনন্তর তিন দিন অযাচিতভাবে পূর্ব্ববৎ এক এক গ্রাস ভোজন করিবে। শেষ তিন দিন উপবাস করিতে হইবে, ইহা অতিকৃচ্ছ্র ব্রত। কৃচ্ছ্র সান্তপন, অতি-কৃচ্ছ্র, তপ্তকৃচ্ছ্র ভেদে কৃচ্ছ্র ব্রত অনেক প্রকার।

চান্দ্রায়ণ। একৈকং হ্রাসয়েৎ পিণ্ডং কৃষ্ণে শুক্লে চ বর্দ্ধয়েৎ। উপস্পৃশংস্ত্রিষবণমেতচ্চান্দ্রায়ণং স্মৃতম্॥ ( মনুসংহিতা ১১শ অধ্যায়। ২১৭ শ্লোক )। সায়ং, প্রাতঃ ও মধ্যাহ্নে স্নান করিয়া পৌর্ণমাসীতে পঞ্চদশ গ্রাসমাত্র ভোজন করিতে হয়। তদনন্তর প্রতিপদাদি তিথিক্রমে এক এক গ্রাস হ্রাস করিয়া, চতুর্দ্দশীতে এক গ্রাসমাত্র ভোজন এবং অমাবস্যায় উপবাস করিতে হয়। পুনরায় শুক্ল প্রতিপদাদি তিথিক্রমে এক এক গ্রাস বৃদ্ধি করিয়া, পূর্ণমাসীতে পঞ্চদশ গ্রাস আহার করিবে। এইরূপ হইলে তাহা পিপীলিকামধ্য চান্দ্রায়ণ নামে অভিহিত হয়। যবমধ্য চান্দ্রায়ণ, যতিমধ্য চান্দ্রায়ণ, শিশুচান্দ্রায়ণ ইত্যাদি ভেদে চান্দ্রায়ণ নানাপ্রকার। চন্দ্রলোক-গমন ইহার ফল।

শাস্ত্রে যম বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। শৌচ দ্বিবিধ; বাহ্য ও আভ্যন্তর। মৃত্তিকা, শিলা, জল প্রভৃতির দ্বারা দেহকে পরিষ্কার করা ও হিতকর পরিমিত আহারাদি বাহ্য-শৌচ। মৈত্রী, করুণা ও মুদিতাদি দর্শন-শাস্ত্রোক্ত এই ভাবনাত্রয় দ্বারা চিত্ত বলবান্ হয়। এতদ্দ্বারা চিত্তের মলিনতা প্রক্ষালন করার নাম আভ্যন্তর শৌচ। বিদ্যমান ভোগোপকরণে পরিতৃপ্তি এবং অধিক লাভের আকাঙ্ক্ষাহীনতার নাম সন্তোষ; ক্ষুৎপিপাসা, শীতোষ্ণাদি দ্বন্দ্ব সহিষ্ণুতা এবং মৌনাদি ব্রতের নাম তপ; মৌনব্রত দ্বিবিধ; ইঙ্গিতেও স্বকীয় অভিপ্রায় ব্যক্ত না করার নাম কাষ্ঠমৌন এবং কেবল বাক্যমাত্র ত্যাগ করার নাম মৌন। মোক্ষবিধায়ক শাস্ত্রাধ্যয়ন অথবা প্রণব মন্ত্রের জপকে স্বাধ্যায় বলে। ফল-নিরপেক্ষ-ভাবে কর্ম্ম সকল সেই পরম গুরু ভগবান্‌কে সমর্পণ করার নাম ঈশ্বর-প্রণিধান। পুরাণে যম ও নিয়মের কিছু আধিক্য পরিদৃষ্ট হয়, কিন্তু তৎসমস্তই উল্লিখিতরূপ যমনিয়মের অন্তর্ভূ'ত। যাঁহারা এতাদৃশ যমনিয়ম-পরায়ণ, তাঁহারাই যোগযজ্ঞ। যথাবিধি বেদাভ্যাসপরায়ণতার নাম স্বাধ্যায়-যজ্ঞ। যুক্তি দ্বারা বেদার্থ নিশ্চয় করার নাম জ্ঞানযজ্ঞ। উল্লিখিতরূপ যত্নশীল দৃঢ়ব্রত মহাত্মগণ ব্রতযজ্ঞ নামে অভিহিত। ভগবান্ পতঞ্জলি বলিয়াছেন, "এই পঞ্চবিধ যম, জাতি, দেশ, কাল ও প্রয়োজন বিশেষ দ্বারা বিচ্ছিন্ন না হইলে, সার্ব্বভৌম মহাব্রতরূপে পরিগণিত হয়।" (পাতঞ্জলদর্শন, সাধনপাদ, ৩১ সূত্র।) মৃগয়াকালে মৃগ ব্যতীত অন্য কোন পশু-হিংসা না করা, হিংসা-বিষয়ে জাত্যবচ্ছিন্নতার দৃষ্টান্ত। তীর্থস্থানে হনন না করা, দেশাবচ্ছিন্নতার উদাহরণ। চতুর্দ্দশী তিথি বা পুণ্যদিনে প্রাণি-হিংসা না করা, কালাবচ্ছিন্নতার দৃষ্টান্ত। ক্ষত্রিয়ের দেবতা ও ব্রাহ্মণের প্রয়োজনে হত্যা, বা যুদ্ধে হত্যা প্রয়োজনাবচ্ছিন্নতার উদাহরণ। এইরূপ বিবাহ উপলক্ষে মিথ্যা ভাষণ, আপৎকালে বা ক্ষুৎপীড়িত হইলে চৌর্য্য, ঋতুকালে পত্নীগমন, গুরুপ্রয়োজনে প্রতিগ্রহ ইত্যাদি সকল স্থলেই অবচ্ছিন্নতা দৃষ্ট হয়। এইরূপ অবচ্ছেদ থাকিলে, যমাদির পূর্ণানুষ্ঠান হয় না। সর্ব্বজাতি, সর্ব্বদেশ, সর্ব্বকাল ও সর্ব্বপ্রয়োজনে অব্যাহতভাবে নিরন্তর যমাদির অনুষ্ঠান করিলে, তবেই তাহা সার্ব্বভৌম হয়। সকল অবস্থাতেই তৎসমুহ প্রকৃষ্ট যত্নসহকারে পরিপালন করিলে, মহাব্রতরূপে পরিগণিত হইয়া থাকে। এইরূপ দৃঢ়ব্রত হইলে কাম, ক্রোধ, লোভ, মোহ

রূপ নরকদ্বারভূত প্রবৃত্তিচতুষ্টয়ের নিবৃত্তি হইবে। অহিংসা ও ক্ষমার দ্বারা ক্রোধের নিবৃত্তি, ব্রহ্মচর্য্যরূপ বস্তুবিচারের দ্বারা কামের নিবৃত্তি, অপরিগ্রহ ও অস্তেয় দ্বারা লোভের নিবৃত্তি, সত্যসম্ভূত যথার্থ জ্ঞানরূপ বিবেক দ্বারা মোহের নিবৃত্তি হইয়া থাকে। সঙ্গে সঙ্গে মূলীভূত সকল দুষ্প্রবৃত্তিই ক্ষান্ত ও নিবৃত্ত হয়।

শ্রীমদ্রামানুজাচার্য্য, শ্রীমদ্বলদেব ও শ্রীমদ্বিশ্বনাথের অভিপ্রায়। কোন কোন কর্ম্মযোগী ন্যায়ার্জ্জিত দ্রব্য দ্বারা দেবার্চ্চনার প্রযত্ন করেন; কেহবা যোগাদির, কেহবা হোমের অনুষ্ঠান করেন; এই সকল ব্যক্তিই দেবযজ্ঞ। কেহ কেহ কৃচ্ছ্র চান্দ্রায়ণাদির অনুষ্ঠান করেন; তাহাদিগকে তপোযজ্ঞ বলে। পুণ্যস্থান ও তীর্থক্ষেত্রপ্রাপ্তি এস্থলে যোগশব্দের লক্ষিত; যাঁহারা তীর্থাদি সঙ্গম-পরায়ণ, তাঁহারাই তপোযজ্ঞ। কেহ কেহ স্বাধ্যায়-পরায়ণ, কেহ কেহ স্বাধ্যায়াভ্যাস-পরায়ণ, কেহ কেহ তদর্থ জ্ঞানাভ্যাস-পরায়ণ ॥ ২৮ ॥

অপানে জুহ্বতি প্রাণং প্রাণেঽপানং তথাপরে।
প্রাণাপানগতী রুদ্ধ্বা প্রাণায়ামপরায়ণাঃ।
অপরে নিয়তাহারাঃ প্রাণান্ প্রাণেষু জুহ্বতি ॥২৯॥

অন্বয়।—তথা অপরে অপানে ( অধোবৃত্তৌ ) প্রাণং ( ঊর্দ্ধবৃত্তিং ) জুহ্বতি ( প্রক্ষিপন্তি ) তথা প্রাণাপানগতী ( ঊর্দ্ধাধোগতী ) রুদ্ধ্বা ( কুম্ভকেন নিরুধ্য ) প্রাণে অপানং জুহ্বতি (কুম্ভকং কুর্ব্বন্তি) প্রাণায়াম-পরায়ণাঃ ( রেচকপূরককুম্ভকাখ্য প্রাণায়ামতৎপরাঃ ) অপরে নিয়তা-হারাঃ ( মিতভোজিনঃ ) প্রাণেষু প্রাণান্ জুহ্বতি ( সর্ব্বে প্রাণা একী-কুর্ব্বন্তি ) ॥ ২৯ ॥

প্রতিশব্দ।—অন্যেরা অপানে প্রাণবায়ু নিক্ষেপ করেন, সেইরূপ প্রাণ-অপানের-গতি নিরোধ করিয়া প্রাণায়ামনিরত অপরে আহার-সংযমী প্রাণসমূহকে প্রাণসমূহে হোম করেন ॥ ২৯ ॥

ব্যাখ্যা।—কোন কোন ব্যক্তি পূরক দ্বারা অপানে প্রাণকে,

কেহ কেহ বা রেচক দ্বারা প্রাণে অপানকে আহুতি দিয়া থাকেন; কেহ কেহ বা প্রাণ ও অপানের গতি নিরোধ করিয়া প্রাণায়ামানুষ্ঠান করিয়া থাকেন। অপরে মিতাহারী হইয়া প্রাণাদি পঞ্চ বায়ুতে ইন্দ্রিয় সকল সমর্পণ করেন ॥ ২৯ ॥

শঙ্করাচার্য্য —কিঞ্চ অপান ইতি। অপানে অপানবৃত্তৌ জুহ্বতি প্রক্ষিপন্তি প্রাণং প্রাণবৃত্তিং পূরকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ, প্রাণেঽপানং তথাপরে জুহ্বতি রেচকাখ্যঞ্চ প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যেতৎ, প্রাণাপানগতী রুদ্ধ্বা মুখনাসিকাভ্যাং বায়োর্নির্গমনং প্রাণস্য গতিস্তদ্বিপর্য্যয়েণাধোগমনমপানস্য, তে প্রাণাপানগতী এতে রুদ্ধ্বা নিরুধ্য প্রাণায়ামপরায়ণাঃ প্রাণায়ামতৎপরাঃ কুম্ভকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ। কিঞ্চ অপর ইতি অপরে নিয়তাহারা নিয়তঃ পরিমিত আহারো যেষাং তে নিয়তাহারাঃ সন্তঃ প্রাণান্ বায়ুভেদান্ প্রাণভেদেষেব জুহ্বতি, যস্য যস্য বায়োর্জয়ঃ ক্রিয়তে ইতরান্ বায়ুভেদাংস্তস্মিন্ জুহ্বতি তে তত্র প্রবিষ্টা ইব ভবন্তি ॥ ২৯ ॥

আনন্দগিরি।—প্রাণায়ামাখ্যং যজ্ঞমুদাহরতি কিঞ্চেতি। প্রাণায়ামপরায়ণাঃ সন্তো রেচকং পূরকঞ্চ কৃত্বা কুম্ভকং কুর্ব্বন্তীত্যাহ প্রাণেতি। প্রাণাপানয়োর্গতী শ্বাসপ্রশ্বাসৌ নিরুধ্য কিং কুর্ব্বন্তীত্যপেক্ষায়ামাহ কিঞ্চেতি। প্রাণাপানগতিনিরোধরূপং কুম্ভকং কৃত্বা পুনঃ পুনর্ব্বায়ুজয়ং কুর্ব্বন্তীত্যর্থঃ। আহারস্য পরিমিতত্বং হিতত্বমেধ্যত্বোপলক্ষণার্থম্। প্রাণানাং প্রাণেষু হোমমেব বিভজতে যস্যেতি। জিতেষু বায়ুভেদেষজিতানাং তেষাং হোমপ্রকারং প্রকটয়তি তে তত্রেতি ॥ ২৯ ॥

রামানুজ।—অপান ইতি। অপরে কর্ম্মযোগিনঃ প্রাণায়ামেষনুষ্ঠানং কুর্ব্বন্তি তে চ ত্রিবিধাঃ পূরক-রেচক-কুম্ভকভেদেন, অপানে জুহ্বতি প্রাণমিতি পূরকঃ প্রাণেঽপানমিতি রেচকঃ প্রাণাপানগতী রুদ্ধ্বা প্রাণান্ প্রাণেষু জুহ্বতীতি কুম্ভকঃ। প্রাণায়ামপরেষু ত্রিষপ্যনুষজ্যতে নিয়তাহারা ইতি ॥ ২৯ ॥

হনুমান্।—অপান ইতি। অপানে অপানবায়ৌ প্রাণং জুহ্বতি উপাসনয়া প্রাণহোমং সম্পাদয়ন্তীত্যর্থঃ, প্রাণবায়ৌ অপানং জুহ্বতি, যথাগ্নৌ ঘৃতাদিকং, তথা হোমং ধ্যানেন সম্পাদয়ন্তি। কথং ভূতাঃ সন্তঃ প্রাণশ্চাপানশ্চ তয়োর্গতী প্রাণাপানগতী রুদ্ধ্বা নিরুধ্য প্রাণায়ামপরায়ণাঃ প্রাণায়ামঃ পরময়নং স্থিতির্যেষাং তে প্রাণায়ামপরায়ণাঃ, অপরে যোগিনঃ নিয়তঃ সঙ্কুচিতঃ আহারো ভোজনং যেষাং যে নিয়তাহারা অনশনলক্ষণেন তপসি ব্যবস্থিতা ইত্যর্থঃ। প্রাণান্ প্রাণেষু জুহ্বতি প্রাণহোমং ধ্যানেন সম্পাদয়ন্তীত্যর্থঃ ॥ ২৯ ॥

শ্রীধর।—কিঞ্চ অপানে ইতি। অপানেঽধোবৃত্তৌ প্রাণমূর্দ্ধবৃত্তিং পূরকেণ জুহ্বতি পূরককালে প্রাণমপানেনৈকীকুর্ব্বন্তি, তথা কুম্ভকেন প্রাণাপানয়োরূর্দ্ধাধোগতী রুদ্ধ্বা

রেচককালেঽপানং প্রাণে জুহ্বতি, এবং পূরককুম্ভকরেচকৈঃ প্রাণায়ামপরায়ণা অপরে ইত্যর্থঃ। কিঞ্চ অপরে ইতি। অপরে ত্বাহারসঙ্কোচমভ্যস্যন্তঃ স্বয়মেব জীর্য্যমাণেষ্বিন্দ্রিয়েষু তত্তদিন্দ্রিয়বৃত্তিলয়ং হোমং ভাবয়ন্তীত্যর্থঃ। যদ্বা অপানে জুহ্বতি প্রাণং প্রাণেঽপানং তথাপর ইত্যনেন পূরকরেচকয়োরাবর্ত্ত্যমানয়োর্হংসঃ সোঽহমিত্যনুলোমতঃ প্রতিলোমতশ্চাভিব্যজ্যমানেনাজপামন্ত্রেণ তত্ত্বম্পদার্থৈক্যং ব্যতীহারেণ ভাবয়ন্তীত্যর্থঃ। তদুক্তং যোগশাস্ত্রে, "সকারেণ বহির্যাতি হকারেণ বিশেৎ পুনঃ। প্রাণস্তত্র সএবাহমহং স ইতি [ হংস ইত্যনুচিন্তয়েৎ ] চিন্তয়েৎ "ইতি। প্রাণাপানগতী রুদ্ধেত্যনেন শ্লোকেন প্রাণায়ামযজ্ঞা অপরে কথ্যন্তে, তত্রায়মর্থঃ, "দ্বৌ ভাগৌ পূরয়েদন্নৈর্জলেনৈকং প্রপূরয়েৎ। মারুতস্য প্রচারার্থং চতুর্থমবশেষয়েৎ।" ইত্যেবমাদিবচনোক্তো নিয়ত আহারো যেষাং তে কুম্ভকেন প্রাণাপানগতী রুদ্ধা প্রাণসংযমনপরায়ণাঃ সন্তঃ প্রাণানিন্দ্রিয়াণি প্রাণেষু জুহ্বতি, কুম্ভকেন হি সর্ব্বে প্রাণা একীভবন্তি, তত্রৈব লীয়মানেম্বিন্দ্রিয়েষু হোমং ভাবয়ন্তীত্যর্থঃ। তদুক্তং যোগশাস্ত্রে "যথা যথা সদাভ্যাসান্মনসঃ স্থিরতা ভবেৎ। বায়ুবাক্কায়দৃষ্টীনাং স্থিরতা চ তথা তথা॥" ইতি॥ ২৯॥

বলদেব।—কিঞ্চাপানে ইতি। তথাপরে প্রাণায়ামপরায়ণাস্তে ত্রিধা অধোবৃত্তাবপানে প্রাণমূর্দ্ধবৃত্তিং জুহ্বতি। পূরকেণ প্রাণমপানেন সহৈকীকুর্ব্বন্তি। তথা প্রাণেঽপানং জুহ্বতি রেচকেনাপানং প্রাণেন সহৈকীকৃত্য বহির্নির্গময়ন্তি। যথা প্রাণাপানয়োর্গতী শ্বাসপ্রশ্বাসৌ কুম্ভকেন রুদ্ধা বর্ত্তন্ত ইতি। আন্তরস্য বায়োর্নাসাস্যেন বহির্নির্গমঃ শ্বাসঃ প্রাণস্য গতিঃ, বিনির্গতস্য তস্যান্তঃপ্রবেশঃ প্রশ্বাসঃ অপানস্য গতিঃ, তয়োর্নিরোধঃ কুম্ভকঃ। স দ্বিবিধঃ, বায়ুমাপূর্য্য শ্বাসপ্রশ্বাসয়োর্নিরোধোঽন্তঃকুম্ভকঃ, বায়ুং বিরেচ্য তয়োর্নিরোধো বহিঃকুম্ভকঃ, অপরে নিয়তাহারা ভোজনসঙ্কোচমভ্যসন্তঃ প্রাণান্ ইন্দ্রিয়াণি প্রাণেষু জুহ্বতি। তেম্বল্পাহারেণ জীর্য্যমাণেষু তদায়ত্তবৃত্তিকানি তানি বিষয়গ্রহণাক্ষমাণি তপ্তায়োনিষিক্তোদবিন্দুবৎ তেম্বেব বিলীয়ন্তে॥ ২৯॥

মধুসূদন।—প্রাণায়ামযজ্ঞমাহ অপান ইত্যাদি সার্দ্ধেন। অপানেঽপানবৃত্তৌ জুহ্বতি প্রক্ষিপন্তি, প্রাণং প্রাণবৃত্তিং বাহ্যবায়োঃ শরীরাভ্যন্তরপ্রবেশেন পূরকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ। প্রাণেঽপানং তথাপরে জুহ্বতি শরীরবায়োর্ব্বহির্নির্গমনেন রেচকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ। পূরকরেচককথনেন চ তদবিনাভূতো দ্বিবিধঃ কুম্ভকোঽপি কথিত এব, যথাশক্তি বায়ুমাপূর্য্যানন্তরং শ্বাসপ্রশ্বাসনিরোধঃ ক্রিয়মাণোঽন্তঃকুম্ভকঃ, যথাশক্তি সর্ব্বং বায়ুং বিরেচ্যানন্তরং ক্রিয়মাণো বহিঃকুম্ভকঃ, এতৎপ্রাণায়ামত্রয়ানুবাদপূর্ব্বকং চতুর্থং কুম্ভকমাহ প্রাণাপানগতী মুখনাসিকাভ্যামান্তরস্য বায়োর্বহির্নির্গমঃ শ্বাসঃ প্রাণস্য গতিঃ, বহির্নির্গতস্যান্তঃপ্রবেশঃ প্রশ্বাসোঽপানস্য গতিঃ, তত্র পূরকে প্রাণগতিনিরোধঃ, রেচকেঽপানগতিনিরোধঃ, কুম্ভকে তূভয়গতিনিরোধ ইতি ক্রমেণ যুগপচ্চ শ্বাসপ্রশ্বাসাখ্যো প্রাণপানাগতী রুদ্ধা প্রাণায়ামপরায়ণাঃ সন্তোঽপরে পূর্ব্ববিলক্ষণাঃ নিয়তাহারাঃ আহারনিয়মাদিযোগসাধন-

বিশিষ্টাঃ, প্রাণেষু বাহ্যাভ্যন্তরকুম্ভকাভ্যাসনিগৃহীতেষু প্রাণান্ জ্ঞানেন্দ্রিয়কর্ম্মেন্দ্রিয়রূপান্ জুহ্বতি, চতুর্থকুম্ভকাভ্যাসেন বিলাপয়ন্তীত্যর্থঃ। তদেতৎ সর্ব্বং ভগবতা পতঞ্জলিনা সংক্ষেপবিস্তরাভ্যাং সূত্রিতং, তত্র সংক্ষেপসূত্রং "তস্মিন্ সতি শ্বাসপ্রশ্বাসয়োর্গতিবিচ্ছেদলক্ষণঃ প্রাণায়ামঃ" ইতি। তস্মিন্নাসনে স্থিরে সতি প্রাণায়ামোঽনুষ্ঠেয়ঃ, কীদৃশঃ শ্বাসপ্রশ্বাসয়োর্গতিবিচ্ছেদলক্ষণঃ, শ্বাসপ্রশ্বাসয়োঃ প্রাণাপানধর্ম্ময়োর্যা গতিঃ পুরুষপ্রযত্নমন্তরেণ স্বাভাবিকপ্রবহণং ক্রমেণ যুগপচ্চ পুরুষপ্রযত্নবিশেষণং তস্য বিচ্ছেদো নিরোধ এব লক্ষণং স্বরূপং যস্য স তথেতি। এতদেব বিবৃণোতি "বাহ্যাভ্যন্তরস্তম্ভবৃত্তির্দেশকালসঙ্খ্যাভিঃ পরিদৃষ্টো দীর্ঘসূক্ষ্মঃ" ইতি। বাহ্যগতিনিরোধরূপত্বাৎ বাহ্যবৃত্তিঃ পূরকঃ, আন্তরগতিনিরোধরূপত্বাদান্তরবৃত্তী রেচকঃ। কৈশ্চিত্তু বাহ্যশব্দেন রেচক আন্তরশব্দেন চ পূরকো ব্যাখ্যাতঃ, যুগপদুভয়গতিনিরোধঃ স্তম্ভস্তদ্বৃত্তিঃ কুম্ভকঃ। তদুক্তং, "যত্রোভয়োঃ শ্বাসপ্রশ্বাসয়োঃ সকৃদেব বিধারকাৎ প্রযত্নাদভাবো ভবতি ন পুনঃ পূর্ব্ববদাপূরণপ্রযত্নৌঘবিধারণং, নাপি রেচকপ্রযত্নৌঘবিধারণং, কিন্তু যথা তপ্ত উপলে নিহিতং জলং পরিশুষ্যৎ সর্ব্বতঃ সঙ্কোচমাপদ্যতে এবময়মপি মারুতো বহনশীলো বলবদ্বিধারকপ্রযত্নাবরুদ্ধক্রিয়ঃ শরীরএব সূক্ষ্মভূতোঽবতিষ্ঠতে, ন তু পূরয়তি যেন পূরকঃ ন তু রেচয়তি যেন রেচক ইতি ত্রিবিধোঽয়ং প্রাণায়ামো দেশেন কালেন সংখ্যয়া চ পরীক্ষিতো দীর্ঘসূক্ষ্মসংজ্ঞো ভবতি, যথা ঘনীভূতস্তূলপিণ্ডঃ প্রসার্য্যমাণো বিরলতয়া দীর্ঘঃ সূক্ষ্মশ্চ ভবতি,তথা প্রাণোঽপি দেশকালসঙ্খ্যাধিক্যেনাভ্যস্যমানো দীর্ঘো দুর্লক্ষ তয়া সূক্ষ্মোঽপি সম্পদ্যতে। তথাহি হৃদয়ান্নির্গত্য নাসাগ্রসম্মুখে দ্বাদশাঙ্গুলপর্য্যন্তে দেশে শ্বাসঃ সমাপ্যতে, তত এব চ পরাবৃত্য হৃদয়পর্য্যন্তং প্রবিশতীতি স্বাভাবিকী প্রাণাপানয়োর্গতিঃ, অভ্যাসেন তু ক্রমেণ নাভেরাধারাদ্বারা নির্গচ্ছতি নাসাতশ্চতুর্ব্বিংশত্যঙ্গুলপর্য্যন্তে ষট্‌ত্রিংশদঙ্গুলপর্য্যন্তে বা দেশে সমাপ্যতে, এবং প্রবেশোঽপি তাবানবগন্তব্যঃ, তত্র বাহ্যদেশব্যাপ্তির্নির্ব্বাতে দেশে ঈষীকাদিসূক্ষ্মতুলক্রিয়য়ানুমাতব্যা, আন্তরমপি পিপীলিকাস্পর্শসদৃশেন স্পর্শেনানুমাতব্যা, সেয়ং দেশপরীক্ষা, তথা নিমেষক্রিয়াবচ্ছিন্নস্য কালস্য চতুর্থো ভাগঃ ক্ষণস্তেষামিয়ত্তাবধারণীয়া, স্বজানুমণ্ডলং পাণিনা ত্রি পরামৃষ্য ছোটিকাবচ্ছিন্নঃ কালো মাত্রা তাভিঃ ষট্‌ত্রিংশন্মাত্রাভিঃ প্রথম উদ্‌ঘাতো মন্দঃ, সএব দ্বিগুণীকৃতো দ্বিতীয়ো মধ্যঃ, সএব ত্রিগুণীকৃতস্তৃতীয়স্তীব্র ইতি নাভিমূলাৎ প্রেরিতস্য বায়োর্ব্বিরিচ্যমানস্য শিরস্যভিহননমুদ্‌ঘাত ইত্যুচ্যতে, সেয়ং কালপরীক্ষা, সঙ্খ্যাপরীক্ষা চ প্রণবজপাবৃত্তিভেদেন বা, সঙ্খ্যাপরীক্ষা শ্বাসপ্রবেশগণনয়া বা, কালসঙ্খ্যয়োঃ কথঞ্চিদ্ভেদবিবক্ষয়া পৃথগুপন্যাসঃ। যদ্যপি কুম্ভকে দেশব্যাপ্তির্নাবগম্যতে তথাপি কালসঙ্খ্যাব্যাপ্তিরবগম্যত এব, স খল্বয়ং প্রত্যহমভ্যস্তো দিবসপক্ষমাসাদিক্রমেণ দেশকালপ্রচয়ব্যাপ্তিতয়া দীর্ঘঃ পরমনৈপুণ্যসমাধিগমনীয়তয়া চ সূক্ষ্ম ইতি নিরূপিতস্ত্রিবিধঃ প্রাণায়ামঃ।" চতুর্থং ফলভূতং সূত্রয়তি স্ম "বাহ্যাভ্যন্তরবিষয়াক্ষেপী চতুর্থঃ" ইতি. বাহ্যবিষয়ঃ শ্বাসো রেচকঃ অভ্যন্তরবিষয়ঃ প্রশ্বাসঃ পূরকঃ বৈপরীত্যং তাবুভাবপেক্ষ্য

সকৃদ্বলবদ্বিধারকপ্রযত্নবশাদ্ভবতি, বাহ্যাভ্যন্তরভেদেন দ্বিবিধস্তৃতীয় কুম্ভকঃ, তাবুভাবনপেক্ষ্যৈব কেবল কুম্ভকাভ্যাসপাটবেনাসকৃত্তত্তৎ প্রযত্নবশাদ্ভবতি চতুর্থঃ কুম্ভকঃ, তথাচ বাহ্যাভ্যন্তর-বিষয়াক্ষেপীতি তদনপেক্ষ ইত্যর্থঃ। অন্যা ব্যাখ্যা বাহ্যো বিষয়ো দ্বাদশান্তাদিরাভ্যন্তরো বিষয়ো হৃদয়নাভিচক্রাদিঃ, তৌ দ্বৌ বিষয়াবাক্ষিপ্য পর্য্যালোচ্য যঃ স্তম্ভরূপো গতিবিচ্ছেদঃ স চতুর্থঃ প্রাণায়াম ইতি। তৃতীয়স্তু বাহ্যাভ্যন্তরৌ বিষয়াবপর্য্যালোচ্যৈব সহসা ভবতি ইতি বিশেষঃ। এতাদৃশশ্চতুর্ব্বিধঃ প্রাণায়ামোঽপানে জুহ্বতি প্রাণমিত্যাদিনা সার্দ্ধেন শ্লোকেন দর্শিতঃ ॥ ২৯ ॥

নীলকণ্ঠ।—একাদশং যজ্ঞমাহ অপানে ইতি। অপরে অপানে অপানবৃত্তৌ জুহ্বতি প্রক্ষিপন্তি, প্রাণং প্রাণবৃত্তিং পূরকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ, তথা প্রাণে চ অপানং প্রক্ষিপন্তি রেচকাখ্যং প্রাণায়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ, প্রাণাপানগতী রুদ্ধা মুখনাসি-কাভ্যাং বায়োনির্গমনং প্রাণস্য গতিঃ, তদ্বিপর্য্যয়েণাধোগমনং অপানস্য গতিঃ, তে প্রাণাপানগতী, এতে রুদ্ধা নিরুধ্য প্রাণায়ামপরায়ণাঃ প্রাণায়ামতৎপরাঃ কুম্ভকাখ্যং প্রাণা-য়ামং কুর্ব্বন্তীত্যর্থঃ। দ্বাদশং যজ্ঞমাহ অপর ইতি। নিয়তো নিগৃহীত আহারো বিষয়ভোগো-যৈস্তে নিয়তাহারাঃ বৈরাগ্যাদিমন্তঃ প্রাণান্ (অত্র সমনস্কানীন্দ্রিয়াণি প্রাণশব্দেন গৃহ্যন্তে দ্বিতীয়াস্তপ্রাণশব্দেন শ্রোত্রাদীনি বাগাদীনি চ গৃহ্যন্তে)। তান্ প্রাণান্ প্রাণেষু মনশ্চিত্তাহ-ঙ্কারেষ্বন্তঃকরণবৃত্তিভেদেষু বুদ্ধেঃ প্রাক্ গৃহীতত্বাৎ অগ্রহণম্ জুহ্বতি প্রবিলাপয়ন্তি, ইন্দ্রিয়াণি সঙ্কল্পাত্মকে মনসি সংহৃত্য মনোঽপি স্মরণাত্মকে চিত্তে সংহৃত্য তদপি অহঙ্কারে সংহরন্তি, স চাভিমানরূপোঽহঙ্কারোঽভিমন্তব্যাভাবাৎ স্বয়মেব দগ্ধেন্ধনানলবদ্বিলীয়তে। তত্র যেষাং সমাধিবুদ্ধিরস্তি তে আভিমানিকাঃ বুদ্ধিযোগিভ্যঃ পূর্ব্বোক্তেভ্যো নিকৃষ্টাঃ, অত-এব এতান্ প্রকৃত্যোক্তং বায়বীয়ে, "সহস্রন্ত্বাভিমানিকাঃ" ইতি সহস্রং মন্বন্তরাণীত্যনুষঙ্গঃ। ভৌতিকস্তু যোগোঽত্র নোক্তঃ, যদনুষ্ঠাতৄন্ প্রকৃত্য তত্রৈবোক্তং, "ভৌতিকাস্তু শতং পূর্ণম্" ইতি, অত্রাপি শতং মন্বন্তরাণীত্যনুষঞ্জনীয়ম্ ॥ ২৯ ॥

বিশ্বনাথ।—অপান ইতি। অপরে প্রাণায়ামনিষ্ঠাঃ, অপানে অধোবৃত্তৌ প্রাণং ঊর্দ্ধবৃত্তং জুহ্বতি, পূরককালে প্রাণমপানেনৈকীকুর্ব্বন্তি, তথা রেচককালে অপানং প্রাণে জুহ্বতি, কুম্ভককালে প্রাণাপানয়োর্গতী রুদ্ধা প্রাণায়ামপরায়ণা ভবন্তি। অপরে ইন্দ্রিয়জয়কামাঃ, নিয়তাহারাঃ অল্পাহারাঃ, প্রাণেষু আহারসঙ্কোচনেনৈব জীর্য্যমাণেষু প্রাণান্ ইন্দ্রিয়ানি জুহ্বতি, ইন্দ্রিয়াণাং প্রাণাধীনবৃত্তিত্বাৎ প্রাণদৌর্ব্বল্যে সতি স্বয়মেব স্বস্ববিষয়গ্রহণাসমর্থানীন্দ্রিয়াণি প্রাণেষ্বেব লীয়ন্ত ইত্যর্থঃ ॥ ২৯ ॥

তাৎপর্য্য।—শ্রীমৎ শ্রীধর স্বামীর অভিপ্রায়। কেহ কেহ অধোগামী অপান বায়ুতে ঊর্দ্ধগামী প্রাণবায়ুর পূরকদ্বারা হোম করেন; অর্থাৎ পূরককালে অপান ও প্রাণ উভয়কেই এক করেন। কেহ বা কুম্ভকদ্বারা

প্রাণ ও অপান বায়ুর ঊর্দ্ধ ও অধোগতি রোধ করিয়া, রেচককালে প্রাণ বায়ুতে অপান বায়ুর হোম করেন; অর্থাৎ কেহ কেহ এইরূপ পূরক, কুম্ভক ও রেচকদ্বারা প্রাণায়াম * তৎপর হন। কেহ কেহ আহার সংযম অভ্যাস করিয়া, স্বয়ং জীর্ণ ও শক্তিবিহীন ইন্দ্রিয়গণের তত্তৎ ইন্দ্রিয়বৃত্তি লয়রূপ হোমের ভাবনা করেন। অথবা অপানে প্রাণের হোম, এবং প্রাণে অপানের হোম, এতদনুসারে পূরক ও রেচকের আবর্ত্তনদ্বারা, অনুলোম ও বিলোমক্রমে, হংসরূপে প্রকাশমান অজপা মন্ত্রের জপ করেন। পূরককালে 'হং' এবং রেচককালে 'সঃ' এই মন্ত্র স্বতঃ নিঃসৃত হয়, তাহারই বিপরীত অর্থাৎ রেচককালে 'সঃ' এবং পূরককালে 'হং' হইলে "সোঽহং" হয়। এই মন্ত্র ইচ্ছাপূর্ব্বক জপ না করিলেও মনুষ্যের শ্বাসপ্রশ্বাসের দ্বারা স্বয়ং নিঃসৃত হয় বলিয়া, ইহার নাম অজপা মন্ত্র। এতদুপায়ে তত্ত্বমসি নামক মহাবাক্যস্থ তৎ ও ত্বম্পদার্থের অভেদ ভাব তাঁহারা ব্যতীহার দ্বারা ভাবনা করেন; অর্থাৎ একবার আমিই ব্রহ্ম ও আর একবার সেই ব্রহ্মই আমি ইত্যাকার চিন্তা করেন। যোগশাস্ত্রেও কথিত হইয়াছে যে, "সকারের দ্বারা বহির্গমন করে এবং হকারের দ্বারা পুনরাগমন করে।" প্রাণাপানের গতিরোধ দ্বারা প্রাণায়াম যজ্ঞ অনুষ্ঠিত হয়। "উদরের দুইভাগ অন্নদ্বারা পূর্ণ করিবে, একভাগ জলের দ্বারা পূরণ করিবে, এবং অবশিষ্ট একভাগ বায়ু সঞ্চারের নিমিত্ত পদার্থান্তরে অনধিকৃত রাখিবে।" ইত্যাদি বচনানুসারে

* প্রাণায়াম।—প্রাণায়াম স্বধর্ম্ম-নিষ্ঠ দ্বিজগণের সর্ব্বস্বধন ও সর্ব্বশাস্ত্রের সারস্বরূপ। প্রাণায়ামের প্রকৃত সাধন সদ্গুরুর নিকট হইতে শিখিতে হয়; তাহা লিখিয়া বুঝাইতে পারা যায় না। তথাপি উপনিষদ্ আদি শাস্ত্র, প্রাণায়ামের বিষয় যেরূপ বলিয়াছেন, তাহা যথাযথ নিম্নে লিখিত হইতেছে। প্রাণায়াম এই শব্দটির অর্থ পর্য্যালোচনা করিতে হইলে, প্রথমতঃ দেখা যায় যে, প্রাণ+আয়াম=প্রাণায়াম। প্রাণ শব্দের অর্থ বায়ুবিশেষ; আর আয়াম শব্দের অর্থ বিস্তৃতি। সেই প্রাণের যে আয়াম অর্থাৎ বিস্তৃতি করণ, (অর্থাৎ আনখাগ্র কেশ পর্য্যন্ত নিরোধ করণ) তাহারই নাম প্রাণায়াম। এই বিষয় একটু ভাল করিয়া বুঝিতে হইলে, পঞ্চপ্রাণ বা পঞ্চবিধ বায়ুর বিষয় অগ্রে জানা উচিত। প্রধানতঃ বায়ু পঞ্চবিধ; প্রাণ, অপান, সমান, ব্যান ও উদান। (মতান্তরে নাগ, কূর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় নাম ভেদে আরও পাঁচটী বায়ু প্রসিদ্ধ আছে)। "প্রাণ আদ্যো হৃদিস্থানে অপানস্তু পুনর্গুদে। সমানো নাভিদেশে তু উদানঃ কণ্ঠমাশ্রিতঃ॥ ৩৪॥ ব্যানঃ সর্ব্বেষু চাঙ্গেষু সদা ব্যাবৃত্য তিষ্ঠতি॥ ৩৪॥ (অমৃতবিন্দু উপনিষৎ)। অন্যত্র চ। হৃদি প্রাণো গুদেঽপানঃ সমানো নাভিসংস্থিতঃ। উদানঃ কণ্ঠদেশে চ ব্যানঃ সর্ব্বশরীরগঃ॥ অন্নপ্রবেশনং মূত্রাদ্যুৎসর্গোঽন্নবিচালনম্। শ্রাবণাদিনিমেষাদি তদ্ব্যাপারাঃ

যাঁহারা পরিমিতাহার করেন, তাঁহারা কুম্ভকদ্বারা প্রাণ ও অপান বায়ুর গতিরোধ করিয়া প্রাণসংযম-পরায়ণ হইয়া থাকেন। অর্থাৎ ইন্দ্রিয়রূপ প্রাণসমূহকে প্রাণরূপ বায়ুসমূহে হোম করেন। কুম্ভকদ্বারা সকল প্রাণ একাকার হইয়া যায় এবং তাহাতেই ইন্দ্রিয়গণও লীয়মান হইয়া থাকে। এই ব্যাপারকেই তাঁহারা হোমরূপে ভাবনা করেন। যোগশাস্ত্রেও কথিত হইয়াছে, "সদাভ্যাস হেতু যেমন যেমন যোগী ব্যক্তির মনের স্থিরতা জন্মিবে, বায়ু, বাক্য, দেহ ও দৃষ্টিরও সেই সেইরূপ স্থিরতা হইবে।"

শ্রীমদ্রামানুজাচার্য্যের অভিপ্রায়। কর্ম্মযোগিগণ প্রাণায়ামের অনুষ্ঠান করিয়া থাকেন। প্রাণায়াম পূরক, রেচক ও কুম্ভকভেদে ত্রিবিধ। 'অপানে জুহ্বতি প্রাণম্' ইহাই পূরক, 'প্রাণে অপানম্' ইহাই রেচক, প্রাণাপানের গতিরোধ করিয়া প্রাণাপানের হোমই কুম্ভক।

শ্রীমন্মধুসূদন সরস্বতীর অভিপ্রায়। এক্ষণে সার্দ্ধ শ্লোক দ্বারা প্রাণায়াম যজ্ঞের বিবরণ কথিত হইতেছে। অপান বৃত্তিতে প্রাণবৃত্তির প্রক্ষেপ অর্থাৎ শরীরাভ্যন্তরে বাহ্যবায়ু প্রবেশ করাইলে পূরক নামক প্রাণায়াম হয়। প্রাণ বৃত্তিতে অপান বৃত্তির প্রক্ষেপ অর্থাৎ শরীর বায়ু নির্গমন করাইলে, রেচক নামক প্রাণায়াম হয়। আর শ্বাসপ্রশ্বাসের গতিনিরোধ করিয়া বায়ুর ধারণার নাম কুম্ভক। (শ্রীমৎ টীকাকার মহোদয় অতঃপর ভগবান্ পতঞ্জলিকৃত যোগশাস্ত্র হইতে প্রমাণাদি সমুদ্ধৃত করিয়া প্রাণায়ামতত্ত্ব বিস্তারিতরূপে আলোচনা করিয়াছেন। নিম্নে টিপ্পনী মধ্যে পাতঞ্জল দর্শনের সেই অংশ উদ্ধৃত ও যথেষ্টরূপে আলোচিত হইয়াছে। এজন্য এস্থলে পুনরুল্লেখ নিষ্প্রয়োজন) ॥ ২৯ ॥

ক্রমাদমী॥ (ভরতঃ)। অর্থাৎ হৃদিস্থিত বায়ুই প্রাণ: অন্নাদি ভোজন এই প্রাণ-বায়ু দ্বারাই সংসাধিত হয়। মূত্রপুরীষাদির উৎসর্গ-দ্বারে স্থিত বায়ুই অপান; মূত্রাদি ত্যাগই এই বায়ুর কার্য্য। নাভিদেশস্থিত বায়ুর নাম সমান; ভুক্ত অন্নাদির পরিপাক সাধন এই বায়ুর দ্বারাই হয়। উদান বায়ুর স্থান কণ্ঠদেশ; উৎক্রমণ (ঢেঁকুর তোলা), ভাষণ (কথা কওয়া) প্রভৃতি এই বায়ুর কার্য্য। ব্যান বায়ু সর্ব্বশরীরেই অবস্থিত; নিমেষ (চক্ষের পাতা পড়া) প্রভৃতি এই বায়ুরই কার্য্য। এই পঞ্চ বায়ুর মধ্যে প্রাণ ও অপান বায়ুই শ্রেষ্ঠ। যথা; "প্রাণোঽপানঃ সমানশ্চোদানো ব্যানশ্চ পঞ্চমঃ। নাগঃ কূর্ম্মশ্চ কৃকরো দেবদত্তো ধনঞ্জয়ঃ॥ ৪॥ দশ নামানি মুখ্যানি ময়োক্তানীহ শাস্ত্রকে। কুর্ব্বন্তি তেঽত্র কার্য্যাণি প্রেরিতানি স্বকর্ম্মভিঃ॥ ৫॥ অত্রাপি বায়বঃ পঞ্চ মুখ্যাঃ স্যুর্দ্দশতঃ পুনঃ। তত্রাপি শ্রেষ্ঠকর্ত্তারৌ প্রাণাপানৌ ময়ো-

**সর্ব্বেঽপ্যেতে যজ্ঞবিদো যজ্ঞক্ষয়িতকল্মষাঃ।**
**যজ্ঞশিষ্টামৃতভুজো যান্তি ব্রহ্ম সনাতনম্ ॥ ৩০ ॥**
**নায়ং লোকোঽস্ত্যযজ্ঞস্য কুতোঽন্যঃকুরুসত্তম ॥৩১॥**

অন্বয়।—এতে সর্ব্বে ( পূর্ব্বোক্তপ্রকারাঃ ) যজ্ঞবিদঃ ( যজ্ঞজ্ঞাঃ ) যজ্ঞক্ষয়িতকল্মষাঃ ( যজ্ঞৈঃ ক্ষয়িতং নাশিতং কল্মষং পাপং যেষাং তে ) যজ্ঞশিষ্টামৃতভুজঃ (যজ্ঞাবশেষরূপং অমৃতশব্দবাচ্যং অন্নং ভুঞ্জতে যে তে) সনাতনং ( নিত্যং ) ব্রহ্ম যান্তি ( গচ্ছতি, প্রাপ্নুবন্তি ) ॥ ৩০॥ কুরুসত্তম (কৌরবশ্রেষ্ঠ) অযজ্ঞস্য ( উক্তানাং যজ্ঞানাং একোঽপি নাস্তি যস্য সঃ অযজ্ঞঃ তস্য ) অয়ং লোকঃ ( সামান্যসুখসাধনঃ মনুষ্যলোকঃ ) ন অস্তি কুতঃ অন্যঃ ( বহুসুখসাধনঃ পরলোকঃ ইতি ভাবঃ ) ॥ ৩১ ॥

প্রতিশব্দ।—এই সকল যজ্ঞজ্ঞাতা যজ্ঞ-বিনষ্ট-পাপ যজ্ঞাবশেষ-রূপ-অমৃতভোজী নিত্য ব্রহ্মকে প্রাপ্ত হন ॥ ৩০ ॥ কুরুকুলশ্রেষ্ঠ, যজ্ঞবিরহিতের এই লোক নাই কোথায় অপর ॥ ৩১ ॥

ব্যাখ্যা—যে সকল ব্যক্তি পূর্ব্বোক্তরূপ যজ্ঞানুষ্ঠান-তৎপর, যজ্ঞানুষ্ঠান-জনিত ক্ষয়িত-পাপ এবং অমৃতস্বরূপ যজ্ঞাবশেষ ভোজন রত, তাঁহারা নিত্যস্বরূপ ব্রহ্মকেই লাভ করেন। যাঁহারা কোন যজ্ঞেরই অনুষ্ঠান করেন না, তাঁহারা যৎসামান্য সুখবিধায়ক এই মনুষ্যলোক হইতেই পরিভ্রষ্ট, সুতরাং তাঁহাদের বহুসুখাত্মক পরলোক লাভের কোনই সম্ভাবনা নাই ॥ ৩০ ॥

দ্বিতৌ ॥ ৬ ॥ ( শিবসংহিতা, তৃতীয় পটল )। মার্কণ্ডেয় ঋষির মতে, এই প্রাণ ও অপানের যে নিরোধ, তাহারই নাম প্রাণায়াম। যথা ; প্রাণাপাননিরোধস্তু প্রাণায়াম ইতি স্মৃতঃ" ॥ ( মার্কণ্ডেয় পুরাণ )। গরুড়পুরাণেও অভিহিত আছে, প্রাণায়াম শব্দের অর্থ "মরুজ্জয়" অর্থাৎ বায়ুকে জয় করা। যথা ; "আসনং পদ্মকাদ্যুক্তং প্রাণায়ামো মরুজ্জয়ঃ ॥" ( গরুড় পুরাণ, চতুর্থ অধ্যায় )। বিষ্ণুপুরাণে অভিহিত আছে যে, "অভ্যাস দ্বারা প্রাণবায়ুকে যে বশীভূত করা, তাহার নাম প্রাণায়াম।" যথা ; প্রাণাখ্যমনিলং বশ্যমভ্যাসাৎ কুরুতে তু যৎ। প্রাণায়ামঃ স বিজ্ঞেয়ঃ * * * ( বিষ্ণুপুরাণ, ৬ অংশ, ৭ অধ্যায় )। এইরূপে সর্ব্বত্র দেখিতে পাওয়া যায় যে, বাক্য ভিন্ন ভিন্ন হইলেও, অর্থতঃ প্রাণায়াম বলিতে, বায়ু-নিরোধ বা বায়ু-জয়কে বুঝায়। এখন দেখা যাউক যে, প্রাণকে নিরোধ বা জয় করিবার প্রয়োজন

শঙ্করাচার্য্য।—সর্ব্ব ইতি। সর্ব্বেঽপ্যেতে যজ্ঞবিদো যজ্ঞক্ষপিতকল্মষাঃ যজ্ঞৈর্যথোক্তৈঃ ক্ষপিতো নাশিতো কল্মষো যেষাং তে যজ্ঞক্ষপিতকল্মষাঃ, এবং যথোক্তান্ যজ্ঞান্ নির্ব্বর্ত্ত্য যজ্ঞশিষ্টামৃতভুজো যজ্ঞানাং শিষ্টং যজ্ঞশিষ্টং যজ্ঞশিষ্টঞ্চ তদমৃতঞ্চ যজ্ঞশিষ্টামৃতং তৎ ভুঞ্জত ইতি যজ্ঞশিষ্টামৃতভুজো যথোক্তান্ যজ্ঞান্ কৃত্বা তচ্ছিষ্টেন কালেন যথা বিধিচোদিতমন্নমমৃতাখ্যং ভুঞ্জত ইতি যজ্ঞশিষ্টামৃতভুজো যান্তি গচ্ছন্তি ব্রহ্ম সনাতনং চিরন্তনম্, মুমুক্ষবশ্চেৎ কালাতিক্রমাপেক্ষয়েতি শব্দসামর্থ্যাৎ গম্যতে। নায়মিতি। নায়ং লোকঃ সর্ব্বপ্রাণিসাধারণোঽপ্যস্তি, যথোক্তানাং যজ্ঞানামেকোঽপি যজ্ঞো যস্য নাস্তি সোঽযজ্ঞস্তস্য কুতোঽন্যো বিশিষ্টসাধনসাধ্যঃ কুরুসত্তম! ॥ ৩০ ॥ ৩১ ॥

আনন্দগিরি।—প্রকৃতান্ যজ্ঞানুপসংহরতি সর্ব্বেঽপীতি। যথোক্তযজ্ঞনির্ব্বর্ত্তনানন্তরং ক্ষীণে কল্মষে কিং স্যাদিত্যাশঙ্ক্যাহ এবমিতি। যথোক্তানাং যজ্ঞানাং মধ্যে কেনচিদপি যজ্ঞেনাবিশেষিতস্য পুরুষস্য প্রত্যবায়ং দর্শয়তি নায়মিতি পাদান্তরেণ। কথং যথোক্তযজ্ঞানুষ্ঠায়িনামবশিষ্টেন কালেন বিহিতান্নভুজাং ব্রহ্মপ্রাপ্তিরিত্যাশঙ্ক্য মুমুক্ষুত্বে সতি চিত্তশুদ্ধিদ্বারেত্যাহ মুমুক্ষবশ্চেদিতি। তৎ কিমিদানীং সাক্ষাদেব মোক্ষো বিবক্ষিতঃ, তথা চ গতিশ্রুতিবিরোধঃ স্যাদিত্যাশঙ্ক্য গতিনির্দ্দেশসামর্থ্যাৎ ক্রমমুক্তিরত্রাভিপ্রেতেত্যাহ কালাতীতি। তৃতীয়ং পাদং ব্যাচষ্টে নায়মিতি। বিবক্ষিতং কৈমুতিকন্যায়মাহ কুত ইতি। সাধারণলোকাভাবে পুনরসাধারণলোকপ্রাপ্তির্দূরনিরস্তেত্যর্থঃ। যথোক্তেঽর্থে বুদ্ধিসমাধানং কুরুকুলপ্রধানস্যার্জ্জুনস্য অনায়াসলভ্যমিতি বক্তুং কুরুসত্তমেত্যুক্তম্ ॥৩০॥৩১॥

রামানুজ।—সর্ব্বে ইতি। দ্রব্যযজ্ঞপ্রভৃতিপ্রাণায়ামপর্য্যন্তেষু কর্ম্মযোগভেদেষু স্বসমীহিতেষু প্রবৃত্তা এতে সর্ব্বে "সহযজ্ঞৈঃ প্রজাঃ সৃষ্ট্বাঃ" ইত্যভিহিতমহাযজ্ঞপূর্ব্বকনিত্যনৈমিত্তিককর্ম্মরূপযজ্ঞবিদস্তন্নিষ্ঠাস্তত এব ক্ষপিতকল্মষাঃ। যজ্ঞশিষ্টামৃতেন শরীরধারণং কুর্ব্বন্ত এব কর্ম্মযোগে ব্যাপৃতাঃ সনাতনং ব্রহ্ম যান্তি। নায়মিতি। অযজ্ঞস্য মহাযজ্ঞাদিপূর্ব্বকনিত্যনৈমিত্তিককর্ম্মরহিতস্য নায়ং লোকঃ ন [ প্রাকৃতলোকঃ প্রকৃতলোকসম্বন্ধিধর্ম্মাধর্ম্মার্থকামাখ্যঃ পুরুষার্থঃ স ন সিধ্যতি ] প্রাকৃতলোকসম্বন্ধী প্রাকৃতেষ্বস্তি যো ধর্ম্মার্থকামাখ্যঃ পুরুষার্থঃ সন্ বিদ্যতে, কুত ইতোঽন্যো মোক্ষাখ্যঃ পুরুষার্থঃ পরমপুরুষার্থতয়া মোক্ষস্য প্রস্তুতত্বাদিতরপুরুষার্থোঽয়ং লোক ইতি নির্দ্দিশ্যতে স হি প্রাকৃতঃ ॥ ৩০ ॥ ৩১ ॥

---

কি, আর উদ্দেশ্যই বা কি। এরূপ প্রশ্নের উত্তরে যোগশাস্ত্র বলেন যে, "বায়ু চঞ্চল থাকিলে চিত্তও চঞ্চল থাকে, বায়ু নিশ্চল হইলে চিত্তও নিশ্চল হয়। যাঁহার চিত্ত এইরূপ নিশ্চল হয়, তিনি দীর্ঘ-জীবন ও ঈশিত্বাদি সিদ্ধি লাভ করেন; সুতরাং সকলেরই অভ্যাস দ্বারা বায়ু-নিরোধ করা অবশ্য কর্ত্তব্য। আরও বলিয়াছেন যে, প্রাণ-বায়ু যতক্ষণ দেহে অবস্থিতি করে, ততক্ষণেরই নাম জীবন। আর সেই প্রাণ-বায়ুর নিষ্ক্রমণের নামই মরণ; সুতরাং সেই প্রাণ-বায়ুকে নিরোধ করা কর্ত্তব্য।" যথা; 'চলে বাতে চলং চিত্তং নিশ্চলে নিশ্চলং ভবেৎ। যোগী স্থাণুত্বমাপ্নোতি ততো বায়ুং নিরোধয়েৎ ॥ ২ ॥

হনুমান্।—সর্ব্বে ইতি। সর্ব্বেঽপ্যেতে যজ্ঞবিদঃ যজ্ঞোপাসকাঃ, যজ্ঞস্য শিষ্টং যজ্ঞশিষ্টমেবামৃতং "যজ্ঞশিষ্টং তথামৃতম্" ইতিশ্রূয়তে। অতো যজ্ঞবিদো যজ্ঞোপরিশাস্তাঃ সন্তঃ শরীরযাত্রার্থে যদ্ভুঞ্জতে তৎযজ্ঞশিষ্টামৃতভুঞ্জানা ইত্যর্থঃ। যান্তি গচ্ছন্তি ব্রহ্ম সনাতনং নিত্যম্, অযজ্ঞস্য পুংসঃ অয়মপি লোকো নাস্তি বিশিষ্টযজ্ঞাবমানত্বাৎ, কুতোঽন্যঃ পরলোকোঽনেকসাধনসাধ্যযজ্ঞাদিসাধ্যত্বাৎ, যজ্ঞঃ প্রযত্নতঃ কার্য্য ইত্যর্থঃ ॥৩০॥৩১॥

শ্রীধর।—তদেবমুক্তানাং দ্বাদশানাং যজ্ঞবিদাং ফলমাহ সর্ব্বেঽপ্যেতে ইতি। যজ্ঞান্ বিন্দতি লভন্ত ইতি যজ্ঞবিদো যজ্ঞজ্ঞা ইতি বা যজ্ঞৈঃ ক্ষয়িতং নাশিতং কল্মষং যৈঃ যজ্ঞান্ কৃত্বাবশিষ্টকালেঽনিষিদ্ধমন্নমমৃতরূপং ভুঞ্জত ইতি, তথা যে সনাতনং নিত্যং ব্রহ্ম জ্ঞানদ্বারেণ প্রাপ্নুবন্তি। তদকরণে দোষমাহ নায়মিতি। অয়মল্পসুখোঽপি মনুষ্যলোকোঽযজ্ঞস্য যজ্ঞানুষ্ঠানরহিতস্য নাস্তি কুতোঽন্যো বহুসুখঃ পরলোকঃ, অতো যজ্ঞাঃ সর্ব্বথা কর্ত্তব্যা ইত্যর্থঃ ॥ ৩০ ॥ ৩১ ॥

বলদেব।—এতে খল্বিন্দ্রিয়বিজয়কামাঃ সর্ব্বেঽপীতি। যজ্ঞবিদঃ পূর্ব্বোক্তান্ দৈবাদিযজ্ঞান্ বিন্দমানা তৈরেব যজ্ঞৈঃ ক্ষয়িতকল্মষাঃ। অনমুসংহিতং ফলমাহ যজ্ঞশিষ্টেতি। যজ্ঞশিষ্টং যদমৃতমন্নাদি ভোগৈশ্বর্য্যসিদ্ধ্যাদি চ তদ্ভুঞ্জানাঃ। অনুসংহিতং ফলমাহ যান্তীতি। তৎসাধ্যেন জ্ঞানেন ব্রহ্মেতি প্রাপ্যৎ। তদকরণে দোষমাহ নায়মিতি। অযজ্ঞস্যোক্তযজ্ঞাননুষ্ঠাতুরয়ং প্রাকৃতো লোকস্তত্রত্যস্ত্রিবর্গো নাস্তি, অন্যো মোক্ষলভ্যো লোকঃ কুতঃ স্যাৎ ॥ ৩০ ॥ ৩১ ॥

মধুসূদন।—তদেবমুক্তানাং দ্বাদশধা যজ্ঞবিদাং ফলমাহ সর্ব্বে ইতি। যজ্ঞান্ বিদন্তি জানন্তি বিন্দন্তি লভন্তে বেতি যজ্ঞবিদো যজ্ঞানাং জ্ঞাতারঃ কর্ত্তারশ্চ, যজ্ঞৈঃ পূর্ব্বোক্তৈঃ ক্ষয়িতং নাশিতং কল্মষং যেষাং তে যজ্ঞক্ষয়িতকল্মষাঃ যজ্ঞান্ কৃত্বাবশিষ্টকালেঽন্নমমৃতশব্দবাচ্যং ভুঞ্জত ইতি যজ্ঞশিষ্টামৃতভুজঃ তে সর্ব্বেঽপি সত্ত্বশুদ্ধিজ্ঞানপ্রাপ্তিদ্বারেণ যান্তি

---

যাবদ্বায়ুঃ স্থিতো দেহে তাবজ্জীবনমুচ্যতে। মরণং তস্য নিষ্ক্রান্তিস্ততো বায়ুং নিরোধয়েৎ ॥ ৩ ॥ (হঠযোগপ্রদীপিকা—দ্বিতীয় উপদেশ)। গোরক্ষসংহিতায় অভিহিত আছে যে, প্রাণায়াম-পরায়ণ ব্যক্তি অল্পকালমধ্যেই প্রকৃত জ্ঞান লাভ করেন। যথা; "অল্পকালে ভবেৎ প্রাজ্ঞঃ প্রাণায়ামপরায়ণঃ ॥" ২৩২ ॥ (গোরক্ষসংহিতা, প্রথমাংশ) ঘেরণ্ডসংহিতাগ্রন্থের ৫ম উপদেশ ৫৬ শ্লোকে প্রাণায়ামের অশেষবিধ খেচরত্বাদি গুণ বর্ণিত আছে। ফলতঃ প্রাণায়াম বা অনিল জয় দ্বারা সর্ব্ববিধ সিদ্ধিই লাভ করিতে পারা যায়। আর এক কথা, ঘেরণ্ডসংহিতায় অভিহিত আছে যে, "হংকারেণ বহির্যাতি সকারেণ বিশেৎ পুনঃ। ষট্শতানি দিবারাত্রৌ সহস্রাণ্যেব বিংশতিঃ। অজপানাম গায়ত্রীং জীবো জপতি সর্ব্বদা ॥ ৮৩ ॥ মূলাধারে যথা হংসস্তথা হি হৃদিপঙ্কজে। তথা নাসাপুটদ্বন্দ্বে ত্রিবিধং সঙ্গমাগমম্ ॥ ৮৪ ॥ ষন্নবত্যঙ্গুলীমানং শরীরং কর্ম্মরূপকম্। দেহাদ্বহির্গতো বায়ুঃ স্বভাবো দ্বাদশাঙ্গুলিঃ ॥ ৮৫ ॥ শয়নে ষোড়শাঙ্গুল্যো ভোজনে বিংশতিস্তথা। চতুর্ব্বিংশাঙ্গুলীঃ পান্থঃ নিদ্রায়াং ত্রিংশদঙ্গুলিঃ। মৈথুনে ষট্ত্রিংশদুক্তং ব্যায়ামে চ ততোঽধিকম্ ॥ ৮৬ ॥ স্বভাবেঽস্য গতে ন্যূনে পরমায়ুঃ প্রবর্দ্ধতে। আয়ুক্ষয়েঽধিকে প্রোক্তো মারুতে চান্তরাদ্-

মোহ যাহার প্রবর্ত্তক তাহা যে দুঃখ ও তাপজনক, একথা বলাই বাহুল্য। বর্ত্তমান কালের সুখানুভব সমাপ্তি অর্থাৎ বিনাশকালে সংস্কাররূপে পরিণত হয়। সেই সংস্কার সুখের স্মরণরূপে, সুখের স্মরণ রাগরূপে, সেই রাগ মন শরীর ও বাক্যের চেষ্টারূপে, সেই চেষ্টা পুণ্যাপুণ্য কর্ম্মাশয়রূপে, সেই পুণ্যাপুণ্য জন্মান্তরীণ সংস্কাররূপে আবর্ত্তিত হয়। এইরূপ কালত্রয়ে বিষয়সুখের সহিত দুঃখের সম্বন্ধ; এই জন্যই তাহা দুঃখ নামেই অভিহিত হয়। তাহার দুঃখজনকতা স্বাভাবিক, ঔপাধিক নহে। বিষয়সুখ গুণবৃত্তির বিরুদ্ধ; এজন্য দুঃখময়। সুখ দুঃখ ও মোহ স্বরূপ সত্ত্ব ও রজঃ এবং তমোগুণ পরস্পর বিরুদ্ধ-স্বভাব হইলেও, তৈল, বর্ত্তিকা ও অগ্নি-সংযুক্ত দীপের ন্যায় তিনে এক হইয়া মনুষ্যের কার্য্য সম্পাদন করে। কোন কার্য্যে সত্ত্ব গুণের প্রাধান্য, কোন কার্য্যে বা রজোগুণের এবং কোন কার্য্যে বা তমোগুণের প্রাধান্য পরিদৃষ্ট হয়। তদনুসারে কর্ম্মসমূহ সাত্ত্বিক, রাজসিক ও তামসিক নামে অভিহিত হইলেও, প্রধানীভূত গুণের কার্য্য উদ্ভূত ও অপ্রধানীভূত গুণদ্বয়ের কার্য্য অনুদ্ভূত থাকে। এইরূপ সুখাত্মক, দুঃখাত্মক ও বিষাদাত্মক, কার্য্যসমূহ ত্রিগুণ সম্মিলিত; সুতরাং নিশ্চয়ই পরিণামদুঃখাত্মক। এই সকল কারণে বিবেকিগণ সকল কার্য্যই দুঃখস্বরূপ বলিয়াই জানেন। চিত্ত ক্ষিপ্র-পরিণামি, অর্থাৎ চিত্তে এখনই যে প্রত্যয় আছে, অনতিকাল মধ্যে তাহা পরিবর্ত্তিত হইয়া অভিনব প্রত্যয়ের সমুদ্ভব হইতে পারে; আবার অচিরে তাহাও বিদূরিত হইয়া নূতন প্রত্যয়ান্তরের আবির্ভাব হইতে পারে। এই জন্যই চিত্তকে ক্ষিপ্র-পরিণামি বলা যায়। চিত্তে প্রত্যয়ের স্থায়িত্ব এরূপ অনিশ্চিত হইলেও, রাগ, দ্বেষ ও মোহ চিত্তে একসময়েই বিদ্যমান থাকে। "অবিদ্যাস্মিতারাগদ্বেষাভিনিবেশাঃ পঞ্চ ক্লেশাঃ।" (পাতঞ্জল, সাধনপাদ, ৩ সূত্র)। অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ এবং অভিনিবেশ এই পাঁচ প্রকার ক্লেশ। যোগশাস্ত্রোক্ত এই পঞ্চবিধ ক্লেশের বৃত্তান্ত নিম্নে সবিশেষরূপে ব্যাখ্যাত হইতেছে। "অবিদ্যাক্ষেত্রমুত্তরেষাং প্রসুপ্ততনুবিচ্ছিন্নোদারাণাম্।" (পা, সা, ৪ সূ)। অবিদ্যা পরবর্ত্তী ক্লেশসমূহের ক্ষেত্রস্বরূপ। উল্লিখিত ক্লেশসমূহ প্রসুপ্ত, তনু অর্থাৎ সূক্ষ্ম, বিচ্ছিন্ন অথবা উদারভাবে থাকে। বীজে বৃক্ষজনন শক্তি আছে; কিন্তু তাহা দেখিতে পাওয়া যায় না। এইরূপ ভাবের নাম প্রসুপ্তাবস্থা। অতি সূক্ষ্মরূপে চিত্ত

মধ্যে ক্লেশের অবস্থানকে তনুভাব বলে। একটি প্রবৃত্তি প্রবল হইলে প্রতি-কূলটি বিচ্ছিন্ন হয়। ক্রোধের উদয় হইলে অনুরাগ বিচ্ছিন্ন হয়; কিন্তু এককালে অন্তরিত হয় না। এইরূপ ভাবের নাম বিচ্ছিন্নাবস্থা। ক্লেশ কখন কখন অতি প্রবল হইয়া পূর্ণ ও বিস্পষ্ট হয়; তখনই তাহার উদারাবস্থা। এইরূপ চারি ভাবে মনুষ্যের চিত্তে ক্লেশ অবস্থান করে। "অনিত্যাশুচিদুঃখানাত্মসু নিত্যশুচিসুখাত্মখ্যাতিরবিদ্যা।" (পা, সা, ৫ সূ)। অনিত্যকে নিত্য, অশুচিকে শুচি, দুঃখকে সুখ, অনাত্ম পদার্থকে আত্মজ্ঞান করার নাম অবিদ্যা। অমর অর্থাৎ দেবতারা অনিত্য; কিন্তু তাঁহাদিগকে নিত্য বলিয়া মনুষ্যের যে ভ্রম দৃষ্ট হয়, তাহা অবিদ্যার কার্য্য। ভগবান্ ব্যাস বলিয়াছেন, শরীর নিতান্ত অশুচি পদার্থ; তাহার জন্মস্থান, বীজ, পোষক পদার্থ, নিঃসরণদ্বার সকলই অশুচি। এইরূপ অশুচি স্ত্রীদেহ দর্শনে মানবেরা ভ্রমান্ধ হইয়া পরম সুন্দর ও অতি পবিত্র বলিয়া জ্ঞান করে; ইহা অবিদ্যারই কার্য্য। বিষয়ভোগ পরিণামে দুঃখজনক; কিন্তু মানবেরা ভ্রান্তিক্রমে তাহা পরম সুখেরই কারণ বলিয়া জ্ঞান করে; ইহাই অবিদ্যা। দেহাদি নশ্বর পদার্থ কখনই নিত্য আত্মা নহে; কিন্তু অবিদ্যান্ধ মানব এই ভঙ্গুর দেহকেই আত্মজ্ঞান করিয়া চরিতার্থ হয়। "দৃক্‌দর্শনশক্ত্যোরেকাত্মতৈবাস্মিতা।" (পা, সা, ৬ সূ)। দৃক্‌শক্তি অর্থাৎ আত্মা ও দর্শনশক্তি উভয়েরই একভাবে অনুভব হওয়ার নাম অস্মিতা। চেতন-পুরুষই দৃক্‌শক্তি, সাত্ত্বিক অন্তঃকরণ দর্শনশক্তি; তদুভয়ের একাগ্রতা বোধ-রূপ ভ্রমের নাম অস্মিতা। লৌহিত্য স্ফটিকের গুণ নহে; কিন্তু লোহিত পদার্থ-সন্নিধানে স্ফটিক লোহিতবর্ণ দৃষ্ট হয়। তদ্দর্শনে স্ফটিক ও লোহিত-বর্ণ একীভূত জ্ঞান করা ভ্রম মাত্র। আত্মা নিরভিমান-স্বভাব; তথাপি আমি কর্ত্তা, আমি ভোক্তা ইত্যাকার যে অভিমান তাহাই অস্মিতা নামক ক্লেশ। "সুখানুশয়ী রাগঃ।" (পা, সা, ৭ সূ)। সুখের অনুশয়কে রাগ বলে। পূর্ব্বানুভূত সুখের স্মৃতিহেতু তদনুরূপ সুখলাভের নিমিত্ত যে তৃষ্ণা উপস্থিত হয়, তাহারই নাম রাগ। "দুঃখানুশয়ী দ্বেষঃ।" (পা, সা, ৮ সূ)। দুঃখের অনুশয়কে দ্বেষ বলে। যে কখন দুঃখ ভোগ করিয়াছে, অনুভূত দুঃখ স্মরণ পূর্ব্বক, দুঃখজনক বিষয় সম্বন্ধে তাহার যে নিন্দাগর্ভ অনভিলাষ তাহাই দ্বেষ। "স্বরসবাহী বিদুষোঽপি তথারূঢোঽভিনিবেশঃ।" (পা,

পা, ৯ সূ)। বারংবার মরণ-দুঃখ অনুভব জনিত যে ভীতি-জনক-বাসনা সঞ্চিত থাকে, তাহাই স্বরস। সেই স্বরস যাহাদের হৃদয়ে জাগরূক থাকে, তাহারাই স্বরসবাহী। সেই মরণ-স্মৃতি জনিত ত্রাসকে অভিনিবেশ বলে। জ্ঞানী ও মূর্খ সকলেরই চিত্তে এই ক্লেশ সাধারণ। জাত-মাত্রেই জীবমাত্রেরই এই মরণ-ভীতি দৃষ্ট হয়। পূর্ব্ব-মরণ-জনিত ভীতি ব্যতীত ইহা জন্মিতে পারে না। "তে প্রতিপ্রসবহেয়াঃ সূক্ষ্মাঃ।" (পা, সা, ১০ সূ) তাহারা সূক্ষ্ম হইলে প্রতিলোম-পরিণামের দ্বারা ত্যাগ করা আবশ্যক। উল্লিখিত পাঁচ প্রকার ক্লেশ তপস্যাদির দ্বারা সংস্কার মাত্রাবশেষ ও তনূকৃত হইলে চিত্তের লয় হয়। সুতরাং তৎসমস্ত ত্যাগ করা বিধেয়। ধর্ম্মিনাশে ধর্ম্মেরও নাশ হয়। চিত্তের নাশ হইলে সংস্কার সমূহেও বিনাশ অবশ্যম্ভাবী। "ধ্যানহেয়াস্তদ্বৃত্তয়ঃ।" (পা, সা, ১১ সূ)। সেই বৃত্তি সকল ধ্যান দ্বারা বর্জ্জনীয়। সেই পঞ্চবিধ ক্লেশের সুখ-দুঃখাদি-রূপ যে বৃত্তি অর্থাৎ স্থূলরূপ তাহা চিত্তের একাগ্রতালক্ষণ ধ্যান দ্বারা ত্যাজ্য। "ক্লেশমূলঃ কর্ম্মাশয়ো দৃষ্টাদৃষ্টজন্মবেদনীয়ঃ।" (পা, সা, ১২ সূ) ক্লেশমূলক কর্ম্মাশয় দৃষ্ট জন্মবেদনীয় ও অদৃষ্ট জন্মবেদনীয় ভেদে দুই প্রকার। পূর্ব্বোক্তরূপ ক্লেশসমূহ যাহার কারণস্বরূপ, সেই ধর্ম্মাধর্ম্ম রূপ সংস্কার-বিশেষের নাম কর্ম্মাশয়। যে দেহে কর্ম্ম অনুষ্ঠিত হয়, সেই দেহেই তাহার বিপাক ঘটিলে তাহাকে দৃষ্ট জন্মবেদনীয় কর্ম্মাশয় বলে; আর জন্মান্তরীণ কর্ম্ম জন্য যে ফল তাহাই অদৃষ্ট জন্মবেদনীয় কর্ম্মাশয়। "সতিমূলে তদ্বিপাকো জাত্যায়ুর্ভোগাঃ।" (পা, সা, ১৩ সূ)। মূলে কর্ম্মাশয় থাকিলে সেই সেই কর্ম্মের জাতি, আয়ু, ভোগরূপ বিপাক অর্থাৎ ফল নিষ্পত্তি হয়। জাতি অর্থাৎ জন্ম বা দেবত্বাদি, আয়ু অর্থাৎ জীবন, ভোগ অর্থাৎ বিষয়াসক্তি। ভগবান্ পতঞ্জলি কৃত যোগ-শাস্ত্রোক্ত এই সকল সূত্র আলোচনা করিলে ইহাই প্রতীত হয় যে, অবিদ্যা যাবতীয় অনর্থের একমাত্র কারণ; অবিদ্যাই উল্লিখিত চতুর্বিবধ ক্লেশের প্রসবভূমি; অতএব এই অবিদ্যার নিবৃত্তি হইলে সকল ক্লেশেরই নিবৃত্তি হয়। এই ক্লেশসমূহ ঘটিকাযন্ত্রের ন্যায় অবিরত পরিক্রমণ করিতেছে। তাহার প্রকার, প্রকৃতি, উৎপত্তি ও নিবারণোপায় সকলই পূর্ব্বোদ্ধৃত যোগশাস্ত্রীয় বচন-পরম্পরা দ্বারা প্রদর্শিত হইয়াছে। তৎসমস্ত সম্যক্‌রূপে আলোচনা করিলে উপলব্ধি হইবে

যে, বাস্তবিক ভোগসমূহ সংস্পর্শজনিত, দুঃখের কারণস্বরূপ এবং অচিরস্থায়ী। যোগশাস্ত্রানুসারে ক্লেশের মর্ম্ম সমীচীনরূপে ব্যাখ্যাত হইল। উপনিষদেও কথিত হইয়াছে যে, "অনাদি ভাবরূপ অজ্ঞানই অবিদ্যা; অহঙ্কারের অধ্যাসকে অস্মিতা বলে। রাগ, দ্বেষ এবং অভিনিবেশ তাহার বৃত্তি।" অতএব মিথ্যারূপ অবিদ্যা যখন সকলেরই মূল, তখন রজ্জুতে ভুজঙ্গ অধ্যাসের ন্যায় সকলই মিথ্যাভূত হইলেও, তাহা দুঃখের কারণস্বরূপ এবং স্বপ্নবৎ ক্ষণস্থায়ী। ব্রহ্মসাক্ষাৎকার হেতু যাঁহাদের ভ্রম নিবৃত্ত হইয়াছে, তাদৃশ বুধগণ এই অলীক বিষয়-ব্যাপারে অনুরক্ত হন না। মায়াময়ী মৃগতৃষ্ণিকার স্বরূপ পরিজ্ঞান হেতু, তাঁহারা পিপাসা শান্তির নিমিত্ত, তথায় জলান্বেষণ করেন না। এই সংসারে সুখের লেশমাত্র নাই, বিষয়-ব্যাপারে প্রীতির গন্ধমাত্রও নাই জানিয়া, তাঁহারা যাবতীয় ইন্দ্রিয়কে তাহা হইতে নিবর্ত্তিত করেন।

মনুষ্যেরা জ্ঞানরূপ পরমধন লাভ করিয়া পশ্বাদির অপেক্ষা শ্রেষ্ঠত্ব সম্ভোগ করিতেছেন। পশুগণ আহার, নিদ্রা, মৈথুনাদি সকল ব্যাপারই নির্ব্বাহিত করে। কিন্তু জ্ঞানবলে যে পরমতত্ত্ব আয়ত্ত করা যায়, তাহা লাভ করা তাহাদের সাধ্যাতীত। জ্ঞানবান্ মনুষ্যেরা পরমার্থ-তত্ত্ব পরিজ্ঞাত হইয়া, কেবল বাহ্য বিষয়ভোগে উন্মত্ত থাকিয়া, এই জ্ঞানময় মানবজীবন কখনই বৃথা অতিবাহিত করেন না॥ ২২॥

## শক্নোতীহৈব যঃ সোঢ়ুং প্রাক্ শরীরবিমোক্ষণাৎ।
## কামক্রোধোদ্ভবং বেগং স যুক্তঃ স সুখী নরঃ॥ ২৩॥

অন্বয়।—যঃ শরীরবিমোক্ষণাৎ (দেহনাশাৎ) প্রাক্ (পূর্ব্বং) ইহ (বর্ত্তমানে জন্মনি) কাম-ক্রোধ-উদ্ভবং (কামেন তৃষ্ণয়া ক্রোধেন মন্যুনা চ জাতং) বেগং (প্রবলাং গতিং) সোঢ়ুং (সহিতুং) শক্নোতি (শক্তো ভবতি) সঃ যুক্তঃ (যোগী) সঃ নরঃ সুখী॥ ২৩॥

প্রতিশব্দ।—যিনি মরণের পূর্ব্বে কাম-ক্রোধ-জনিত উত্তেজনা সহ্য করিতে পারেন তিনি যোগী তিনি সুখী মনুষ্য॥ ২৩॥

ব্যাখ্যা।—যে ব্যক্তি জীবনান্ত হইবার পূর্ব্বেই কাম ক্রোধের প্রবল শাসন অতিক্রম করিতে পারেন, তিনিই যোগী পুরুষ এবং পরমসুখী ॥ ২৩ ॥

শঙ্করাচার্য্য।—অয়ঞ্চ শ্রেয়োমার্গপ্রতিপক্ষী কষ্টতমো দোষঃ সর্ব্বানর্থপ্রাপ্তিহেতু-দুর্নিবার্য্যশ্চেতি তৎপরিহারে যত্নাধিক্যং কর্ত্তব্যমিত্যাহ ভগবান্ শক্নোতীতি। শক্নোত্যুৎ-সহতে ইহৈব জীবন্নেব যঃ সোঢ়ুং প্রসহিতুং প্রাক্ পূর্ব্বং শরীরবিমোক্ষণাৎ আমরণা-দিত্যর্থঃ। মরণসীমাকরণং জীবতোঽবশ্যম্ভাবী হি কামক্রোধোদ্ভবো বেগঃ অনন্তনিমিত্তবান্ হি স ইতি যাবন্মরণং তাবন্ন বিশ্রম্ভণীয় ইত্যর্থঃ, কাম ইন্দ্রিয়গোচরপ্রাপ্তে ইষ্টে বিষয়ে শ্রূয়মাণে স্মর্য্যমাণে চানুভূতে সুখহেতৌ যা গৃধিঃ তৃষ্ণা স কামঃ, ক্রোধশ্চাত্মনঃ প্রতিকূলেষু দুঃখহেতু দৃশ্যমানেষু শ্রূয়মাণেষু স্মর্য্যমাণেষু বা যো দ্বেষঃ স ক্রোধস্তৌ কামক্রোধৌ উদ্ভবো যস্য বেগস্য স কামক্রোধোদ্ভবো বেগঃ, রোমাঞ্চনহৃষ্টনেত্রবদনাদিলিঙ্গোঽন্তঃকরণপ্রক্ষোভরূপঃ কামোদ্ভবো বেগঃ, গাত্রপ্রকম্পপ্রস্বেদসন্দষ্টৌষ্ঠপুটরক্তনেত্রাদিলিঙ্গঃ ক্রোধোদ্ভবো বেগস্তং কামক্রোধোদ্ভবং বেগং য উৎসহতে সোঢ়ুং সহিতুং শক্তঃ স যুক্তো যোগী সুখী চেহ লোকে নরঃ ॥ ২৩ ॥

আনন্দগিরি।—উত্তরশ্লোকস্য তাৎপর্য্যমাহ অয়ঞ্চেতি। শ্রেয়োমার্গপ্রতিপক্ষত্বং কষ্টতমত্বে হেতুস্তত্রৈব হেত্বন্তরমাহ সর্ব্বেতি। প্রযত্নাধিক্যস্য কর্ত্তব্যত্বে হেতুং সূচয়তি দুর্নিবার্য্য ইতি। প্রসিদ্ধং হি কামক্রোধোদ্ভবস্য বেগস্য দুর্নিবার্য্যত্বং যেন মাতরমপি চাধিরো-হতি পিতরমপি হন্তি তমবশ্যং পরিহর্ত্তব্যং দর্শয়তি শক্নোতীতি। যথোক্তং বেগং বহিরনর্থ-রূপেণ পরিণামাৎ প্রাগেব দেহান্তরোৎপন্নং যঃ সোঢ়ুং ক্ষমতে তং স্তৌতি স যুক্ত ইতি। মরণসীমাকরণস্য তাৎপর্য্যমাহ মরণেতি। প্রসিদ্ধৌ হিশব্দঃ। তত্র হেতুমাহ অনন্তেতি। ব্যাধ্যুপহতানাং বৃদ্ধানাঞ্চ কামাদিবেগেন ভবতীত্যাশঙ্ক্যাহ ইতি যাবদিতি। কামক্রোধো-দ্ভবং বেগং ব্যাখ্যাতুমাদৌ কামং মনোবিকারবিশেষত্বেন ব্যাচষ্টে কাম ইতি। কথমস্য মনোবিকারবিশেষত্বং তদাহ ইন্দ্রিয়েতি। কামো গৃধিস্তৃষ্ণেতি পর্য্যায়াঃ সন্তঃ শব্দা মনো-বিকারবিশেষে পর্য্যবস্যন্তীত্যর্থঃ। ক্রোধশ্চ মনোবিকারবিশেষস্তদ্বদিত্যাহ ক্রোধশ্চেতি। তমেব ক্রোধং স্পষ্টয়তি আত্মন ইতি। এবং কামক্রোধৌ ব্যাখ্যায় তয়োরুৎকটত্বাবস্থায়ামো বেগস্য তাভ্যামুৎপত্তিমুপলক্ষয়তি তাবিতি। যথোক্তবেগাবগমোপায়মুপদিশতি রোমাঞ্চন-হৃষ্টনেত্রেত্যাদিনা। উভয়বিধবেগং যো জীবন্নেব সোঢ়ুং শক্নোতি তং পুরুষধৌরেয়ত্বেন স্তৌতি তমিত্যাদিনা ॥ ২৩ ॥

রামানুজ।—শক্নোতীতি। শরীরবিমোক্ষণাৎ প্রাগিহৈব সাধনদশায়ামেবাত্মানুভব-প্রীত্যা কামক্রোধোদ্ভবং বেগং সোঢ়ুং নিরোদ্ধুং যঃ শক্নোতি স যুক্তঃ। আত্মানুভবায়ার্হঃ, স এব শরীরবিমোক্ষণোত্তরকালমাত্মানুভবসুখং সম্পৎস্যতে ॥ ২৩ ॥

হনুমান্।—অত্যন্তমূঢ়ানামেব বিষয়েষু রতির্দৃশ্যতে যথা পশুপ্রভৃতীনাম্, অতঃ

শ্রেয়োমার্গপরিপন্থী কষ্টতমো দুর্ব্বারশ্চ অতস্তৎপরিহারে যত্নঃ কর্ত্তব্য ইত্যাহ ভগবান্ শক্নোতীতি। শক্নোতি সহতে, ইহৈব জীবন্নেব যঃ সোঢ়ুং প্রসহিতুম্, প্রাক্ পূর্ব্বং শরীরমোক্ষণাৎ মরণাৎ মরণসীমাকরণং জীবতো জনস্য হি কামক্রোধোদ্ভবা বেগা অনন্ত নিমিত্তবন্তঃ সর্ব্ব ইতি ন হি যাবৎ মরণং তাবৎ সংবিশ্রম্ভণীয়া ইত্যর্থঃ। কামশ্চেন্দ্রিয়গোচরপ্রাপ্ত ইষ্টবিষয়ে দৃশ্যমানে শ্রূয়মাণে বানুভূতে সুখহেতৌ যো গৃধিঃ তৃষ্ণা স কামঃ, ক্রোধশ্চাত্মনঃ প্রতিকূলেষু দুঃখহেতুষু দৃশ্যমানেষু উপশ্রূয়মাণেষু স্মর্য্যমাণেষু বা, যো দ্বেষঃ স ক্রোধস্তৌ কামক্রোধৌ উদ্ভবৌ যস্য স কামক্রোধোদ্ভবঃ, রোমাঞ্চপ্রহৃষ্টবদননেত্রলিঙ্গান্তঃকরণ প্রক্ষোভরূপঃ কামোদ্ভবো বেগঃ, গাত্রপ্রকম্পপ্রস্বেদসন্দষ্টৌষ্ঠপুটবক্রনেত্রাদিলিঙ্গঃ ক্রোধোদ্ভবো বেগস্তং কামক্রোধোদ্ভবং বেগং যঃ প্রসহতে সোঢ়ুম্ স যুক্তো যোগী সুখী চ ইহ লোকে নরঃ॥ ২৩॥

শ্রীধর।—তস্মান্মোক্ষএব পরমঃ পুরুষার্থস্তস্য চ কামক্রোধবেগোঽতিপ্রতিপক্ষোঽতস্তৎসহনসমর্থএব মোক্ষভাগিত্যাহ শক্নোতীহৈবেতি। কামাৎ ক্রোধাচ্চোদ্ভবতি যো বেগঃ মনোনেত্রাদিক্ষোভলক্ষণস্তমিহৈব তদুদ্ভবসময়এব যো নরঃ সোঢ়ুং প্রতিরোদ্ধুং শক্নোতি তদপি ন ক্ষণমাত্রম্, কিন্তু শরীরবিমোক্ষণাৎ প্রাগ্দেহপাতাদিত্যর্থঃ। য এবম্ভূতঃ স এব যুক্তঃ সমাহিতঃ সুখী চ ভবতি নান্যঃ। যদ্বা মরণাদূর্দ্ধং বিলসন্তীভির্যুবতিভিরালিঙ্গমানোঽপি পুত্রাদিভির্দহ্যমানোঽপি যথা প্রাণশূন্যঃ কামক্রোধবেগং সহতে তথা মরণাৎ প্রাগপি জীবন্নেব যঃ সহতে সএব যুক্তঃ, সুখী চেত্যর্থঃ। তদুক্তং বশিষ্ঠেন, "প্রাণে গতে যথা দেহঃ সুখদুঃখে ন বিন্দতি। তথা চেৎ প্রাণযুক্তোঽপি স কৈবল্যাশ্রমে বসেৎ॥" ইতি॥ ২৩॥

বলদেব।—কামাদিবেগো হি জ্ঞাননিষ্ঠাপ্রতিকূলোঽতস্তস্য সহনে প্রযত্নবতা ভাব্যমিত্যাহ শক্নোতি। কামাৎ ক্রোধাচ্চোদ্ভবতি যো বেগো মনোনেত্রক্ষোভাদিবপুস্তং ইহ তদুদ্ভবকাল এবমাত্মানুভবপ্রীত্যা যঃ সোঢ়ুং নিরোদ্ধুং শক্নোতি, শরীরবিমোক্ষণাৎ প্রাক্ যাবচ্ছরীরত্যাগম্, স এব যুক্তঃ কৃতাত্মসমাধিঃ স এব সুখী আত্মানুভবানন্দবান্, তথা তদ্বেগসহনে তীব্রপ্রযত্নো যোগ্যঃ॥ ২৩॥

মধুসূদন।—সর্ব্বানর্থপ্রাপ্তিহেতুর্দুর্নিবারোঽয়ং শ্রেয়োমার্গঃ প্রতিপক্ষঃ কষ্টতমো দোষো মহতা যত্নেন মুমুক্ষুণা নিবারণীয় ইতি যত্নাধিক্যবিধানায় পুনরাহ শক্নোতীতি। আত্মনোঽনুকূলেষু সুখহেতুষু দৃশ্যমানেষু শ্রূয়মানেষু স্মর্য্যমাণেষু বা তদ্গুণানুসন্ধানাভ্যাসেন যো রত্যাত্মকো গর্দ্ধোঽভিলাষস্তৃষ্ণা লোভঃ স কামঃ স্ত্রীপুংসয়োঃ পরস্পরব্যতিকরাভিলাষে ত্বত্যন্তনিরূঢ়কামশব্দঃ, এতদভিপ্রায়েণ "কামক্রোধস্তথা লোভঃ" ইত্যত্র ধনতৃষ্ণালোভঃ স্ত্রীপুংসব্যতিকরতৃষ্ণা কাম ইতি কামলোভৌ পৃথগুক্তৌ, ইহতু তৃষ্ণাসামান্যাভিপ্রায়েণ কামশব্দঃ প্রযুক্ত ইতি লোভঃ পৃথঙ্নোক্তঃ। এবমাত্মনঃ প্রতিকূলেষু দুঃখহেতুষু দৃশ্যমানেষু শ্রূয়মাণেষু স্মর্য্যমাণেষু বা তত্তদ্দোষানুসন্ধানাভ্যাসেন যঃ প্রজ্বলনাত্মকো দ্বেষো মন্যুঃ স ক্রোধঃ তয়োরুৎকটাবস্থালোকবেদবিরোধ প্রতিসন্ধানেঽপ্যপ্রতিবন্ধকতয়া লোকবেদবিরুদ্ধপ্রবৃত্ত্য-

সুখস্বরূপানদীবেগসাম্যেন বেগ ইত্যুচ্যতে। যথা হি নদ্যা বেগো বর্ষাস্বতিপ্রবলতয়া লোক-বেদবিরোধপ্রতিসন্ধানেনানিচ্ছন্তমপি গর্ত্তে পাতয়িত্বা মজ্জয়তি চাধো নয়তি চ, তথা কাম-ক্রোধয়োরপি বেগো বিষয়াভিধ্যানাভ্যাসেন বর্ষাকালস্থানীয়েনাতিপ্রবলো লোকবেদবিরোধ-প্রতিসন্ধানেনানিচ্ছন্তমপি বিষয়গর্ত্তে পাতয়িত্বা সংসারসমুদ্রে মজ্জয়তি চাধো মহানরকান্ নয়তি চেতি বেগপদপ্রয়োগেণ সূচিতম্। এতচ্চ "অথ কেন প্রযুক্তোঽয়ম্" ইত্যত্র বিবৃতম্। তমেতাদৃশং কামক্রোধোদ্ভবং বেগং অন্তঃকরণপ্রক্ষোভরূপং স্তম্ভস্বেদাদ্যনেকবাহ্যবিকারলিঙ্গং আশরীরবিমোক্ষণাৎ শরীরবিমোক্ষণপর্য্যন্তমনেকনিমিত্তবশাৎ সর্ব্বদা সম্ভাব্যমানত্বেনাবিস্র-ম্ভণীয়মন্তরুৎপন্নমাত্রং ইহৈব বহিরিন্দ্রিয়স্য ব্যাপারারূপাৎ গর্ত্তপাতনাৎ প্রাগেব যো যতির্ধীরস্তি-মিঙ্গিল ইব নদীবেগং বিষয়দোষদর্শনাভ্যাসজেন বশীকারসংজ্ঞকবৈরাগ্যেণ সোঢ়ুং তদনুরূপ-কার্য্যসংপাদনেনানার্থকং কর্ত্তুং শক্নোতি সমর্থো ভবতি স এব যুক্তো যোগী, স এব সুখী, স এব নরঃ পুমান্ পুরুষার্থসম্পাদনাৎ। তদিতরস্বাহারনিদ্রাভয়মৈথুনাদিপশুধর্ম্মমাত্ররতত্বেন-মনুষ্যাকারঃ পশুরেবেতি ভাবঃ। আশরীরবিমোক্ষণাদিত্যত্রান্যদ্ব্যাখ্যানং যথা, মরণাদূর্দ্ধং বিলপন্তীভির্যুবতিভিরালিঙ্গ্যমানোঽপি পুত্রাদিভির্দহ্যমানোঽপি প্রাণশূন্যত্বাৎ কামক্রোধবেগং সহতে, তথা মরণাৎ প্রাগপি জীবন্নেব যঃ সহতে স যুক্ত ইত্যাদি। অত্র যদি মরণ-বজ্জীবনেঽপি কামক্রোধানুৎপত্তিমাত্রং ব্রূয়াৎ তদৈতদ্যুজ্যেত। যথোক্তং বশিষ্ঠেন, "প্রাণে গতে যথা দেহঃ সুখদুঃখে ন বিন্দতি। তথা চেৎ প্রাণযুক্তোঽপি স কৈবল্যাশ্রমে বসেৎ॥" ইতি। ইহ তুৎপন্নয়োঃ কামক্রোধয়োর্ব্বেগসহনে প্রস্তুতে ন তয়োরনুৎপত্তিমাত্রং ন দৃষ্টান্ত ইতি কিমতিনির্ব্বন্ধেন॥ ২৩॥

নীলকণ্ঠ।—কঃ পুনর্মুখ্যঃ সুখী? ইত্যাহ শক্নোতীতি। ইহৈব জীবত্যেব দেহে প্রাক্ শরীরবিমোক্ষণাৎ যাবদ্দেহপাতং ময়া কামক্রোধৌ জিতাবিতি বিস্রম্ভো ন কর্ত্তব্য ইত্যর্থঃ। শ্রুতে দৃষ্টেঽনুমিতে বা বিষয়ে যো গর্দ্ধস্তৃষ্ণারূপা অতৃপ্তিশ্চ স কামঃ, ক্রোধস্তাদৃশে এব বিষয়ে দ্বেষস্তৌ কামক্রোধৌ উদ্ভবৌ যস্য বেগস্য স রোমাঞ্চহৃষ্টনেত্রবক্ত্রলিঙ্গোঽন্তঃকরণপ্রক্ষোভরূপঃ কামোদ্ভবো বেগঃ, গাত্রপ্রকম্পপ্রস্বেদসন্দষ্টৌষ্ঠপুটরক্তনেত্রাদিলিঙ্গঃ ক্রোধোদ্ভবো বেগস্তং কামক্রোধোদ্ভবং বেগং সোঢ়ুং যঃ শক্নোতি স এব যুক্তো যোগী মুখ্যঃ সুখী চ নান্যঃ॥ ২৩॥

বিশ্বনাথ।—সংসারসিন্ধৌ পতিতোঽপ্যেষ এব যোগী এষ এব সুখীত্যাহ শক্নোতীতি॥ ২৩॥

তাৎপর্য্য।—ভোগানুরক্তি যাবতীয় অনর্থের হেতুভূত এবং মুক্তিরূপ পরম মঙ্গল-সাধনের পরিপন্থী। অতএব নিরতিশয় যত্ন সহকারে তাহা পরিহার করা মুমুক্ষু ব্যক্তির পক্ষে নিতান্ত আবশ্যক। স্নেহের হেতুভূত অনুকূল বিষয়-লাভার্থ অনুরাগাত্মক অভিলাধ বা তৃষ্ণার নাম লোভ বা কাম। নর এবং নারীর পরস্পর সংমিশ্রণ-জনিত সুখলাভ-বাসনা কাম শব্দের নিগূঢ়

অর্থ। এস্থলে সর্ব্বপ্রকার বাসনা লক্ষ্য করিয়াই কাম শব্দ প্রযুক্ত হইয়াছে। দুঃখের হেতুভূত প্রতিকূল বিষয় সম্বন্ধে মনের নিরতিশয় দ্বেষকে ক্রোধ বলে। এতদুভয় যখন উৎকট হইয়া সমাজ, ধর্ম্ম ও শাস্ত্রীয়-শাসন উপেক্ষা করিতে করিতে অগ্রসর হয়, তখনই তাহাদিগকে বেগবান্ বলা যায়। যেমন বর্ষা কালের স্রোতস্বতী, প্রবল ও উদ্দাম গতি সহকারে কূল প্লাবিত করিয়া অপ্রতিহতভাবে প্রবাহিত হয় এবং তন্মধ্যে নিপতিত মানবকে হীনবল ও অধীন করিয়া, কখন বা নিমজ্জিত ও কখন বা ঘোরাবর্ত্তে নিপাতিত করে; তদ্রূপ কাম-ক্রোধের প্রবল ও প্রখর প্রবাহ বিষয়লোভরূপ বর্ষা-সমাগমে নিরতিশয় বিশালকায় ও বলবান্ হইয়া, অভিলষিত বিষয়াভিমুখে প্রবাহিত হয় এবং স্বকীয় আয়ত্তগত মানবকে সংসার-সলিলে মজ্জমান ও বিষয়াবর্ত্তে ঘূর্ণ্যমান করিতে করিতে, অবশেষে মহা-নরকরূপ সাগরে সংস্থাপিত করে। "অথ কেন প্রযুক্তোঽয়ম্" (৩ অ। ৩৬) ইত্যাদি শ্লোকে এই ভাব পরিব্যক্ত হইয়াছে। যতদিন পর্য্যন্ত মানবের জীবনান্ত না হয়, যতদিন পর্য্যন্ত বিষয়-ব্যাপারের দোষ-দর্শনে মানব তৎসম্বন্ধে বীতস্পৃহ ও বিদ্বেষ-বুদ্ধি-পরবশ না হয়, যতদিন পর্য্যন্ত অশেষ ক্লেশ-সঙ্কুল, তিমি-নক্র-কুম্ভীর-সমাকীর্ণ কাম-ক্রোধ-তরঙ্গিণীর উত্তাল তরঙ্গমালা সন্দর্শনে এবং বিষয়াবর্ত্তের দুর্নিবার বিপদ্-পরম্পরা স্মরণ করিয়া, সে সভয়ে সঙ্কুচিত না হয়, ততদিন তাহার পদে পদে এই দারুণ দূরিত-পাতের সম্ভাবনা থাকে। অতএব সময় থাকিতে, বিষয়-বৈরাগ্য-রূপ বলবান্ বান্ধবের সহায়তায়, সাবধান হইয়া বিষয়াকর্ষণ হইতে বিদূরিত ভাবে অবস্থান করাই বিহিত ব্যবস্থা। যিনি দেহনাশের পূর্ব্বেই সাবধানতা সহকারে বিষয়ের আক্রমণ অতিক্রম করিয়াছেন, তিনিই সমাহিত যোগী পুরুষ, তিনিই সুখী এবং পুরুষার্থ সম্পাদন হেতু, মানবকুলে তিনিই ধন্য। এই দেহ হইতে প্রাণবায়ু প্রয়াণ করিলে, দেহের সকল চেষ্টাই তিরোহিত হয়। তখন হাবভাব-শালিনী, লীলা, লালসা ও লাবণ্যময়ী দিব্যাঙ্গনার আলিঙ্গন; চিরন্তন শত্রুর তিরস্কার বা নিন্দাবাদ; পুত্র-ভ্রাতা-জ্ঞাতি-কুটুম্বাদি আত্মীয়গণ কর্ত্তৃক জ্বলন্ত চিতানলে প্রক্ষেপ, কিছুই মনুষ্যকে বিচলিত করিতে পারে না। মরণের পূর্ব্বেই যিনি, চিত্তকে বৈরাগ্যসহকারে এতদ্রূপে পরিণত করিয়া বিষয়-বাসনা পরিত্যাগী ও হৃদয়বেগ সংযত করিতে সক্ষম, তিনিই যোগী ও মুক্ত পুরুষ। মহর্ষি,

বশিষ্ঠ বলিয়াছেন, "প্রাণ বিগত হইলে মনুষ্য যেমন সুখ ও দুঃখ কিছুই অনুভব করে না, যিনি প্রাণযুক্ত অবস্থাতেই সেইরূপ হইতে পারেন, তিনি কৈবল্যাশ্রম লাভ করেন।" "আহারনিদ্রাভয়মৈথুনঞ্চ সামান্যমেতৎ পশুভির্নরাণাম্। জ্ঞানং নরাণামধিকো বিশেষো জ্ঞানেন হীনাঃ পশুভিঃ সমানাঃ॥" আহার, নিদ্রা, ভয় ও মৈথুন এই সকল প্রবৃত্তি পশু ও মানবে সমভাবেই বিদ্যমান আছে। কেবল একমাত্র জ্ঞানই মানবদিগকে পশু হইতে বিশেষ করে। জ্ঞান না থাকিলে মানব পশুরই সমান হয়॥ ২৩॥

## যোঽন্তঃসুখোঽন্তরারামস্তথান্তর্জ্যোতিরেব যঃ।
## স যোগী ব্রহ্মনির্ব্বাণং ব্রহ্মভূতোঽধিগচ্ছতি॥ ২৪॥

অন্বয়।—যঃ অন্তঃ-সুখঃ ( আত্মনি সুখং যস্য সঃ ) অন্তরারামঃ ( আত্মনি আরামঃ ক্রীড়া যস্য সঃ ) তথা যঃ অন্তর্জ্যোতিঃ ( আত্মনি জ্যোতিঃ দৃষ্টির্যস্য সঃ ) সঃ যোগী ব্রহ্মনির্ব্বাণং ( ব্রহ্মণি নির্ব্বৃতিরূপং মোক্ষং ) অধিগচ্ছতি ( প্রাপ্নোতি )॥ ২৪॥

প্রতিশব্দ।—যাঁহার আত্মায় সুখ আত্মায় যাঁহার আনন্দ তদ্রূপ যাঁহার আত্মাতেই দৃষ্টি তিনি যোগী ব্রহ্মে লয় প্রাপ্ত হন॥ ২৪॥

ব্যাখ্যা।—যাঁহার সকল সুখ অন্তরাত্মায় সীমাবদ্ধ, যাঁহার সকল আনন্দ আত্মাতেই নিহিত এবং যাঁহার আত্মাতেই দৃষ্টি নিবদ্ধ, সেই যোগী পুরুষ পরব্রহ্মেই নির্ব্বাণরূপ মোক্ষ লাভ করেন॥ ২৪॥

শঙ্করাচার্য্য।—কথম্ভূতশ্চ ব্রহ্মণি স্থিতো ব্রহ্ম প্রাপ্নোতি? ইত্যাহ ভগবান্ য ইতি। যোঽন্তরাত্মনি সুখং যস্য সোঽন্তঃসুখস্তথান্তরেবাত্মন্যারামঃ ক্রীড়া যস্য সোঽন্তরারামস্তথৈবান্তরাত্মৈব জ্যোতিঃ প্রকাশো যস্য সোঽন্তর্জ্যোতিরেব, য ঈদৃশঃ স যোগী ব্রহ্মনির্ব্বাণং ব্রহ্মণি নির্ব্বৃতিং মোক্ষমিহ জীবন্নেব ব্রহ্মভূতঃ সন্নধিগচ্ছতি প্রাপ্নোতি॥ ২৪॥

আনন্দগিরি।—জ্ঞানস্যাভ্যন্তরমাত্রমাত্মনিষ্ঠত্বং দর্শয়ন্ প্রকৃতং ব্রহ্মবিদমেব বিশিনষ্টি কথম্ভূতশ্চেতি। যথান্তরেব সুখং ন বাহ্যৈর্বিষয়ৈস্তথান্তরেব জ্যোতির্ন শ্রোত্রাদিভিরতো বিষয়ান্তরবিজ্ঞানরহিত ইত্যাহ তথেতি। যথোক্তবিশেষণসমাধিমান

জীবন্নেব মুক্তিমধিগচ্ছতীত্যাহ স যোগীতি। আত্মন্যন্তরেব সুখমিতি বাহ্যবিষয়নিরপেক্ষত্বং বিবক্ষিতমন্তরারামত্বঞ্চ ইন্দ্রিয়াদিবিষয়াপেক্ষামন্তরেণ ক্রীড়াপ্রযুক্তফলভাক্ত্বমভিমতমিন্দ্রিয়াদিজন্য প্রকাশশূন্যত্বমাত্মজ্যোতিষ্ট্বমিষ্টং যথোক্তবিশেষণসম্পন্নঃ সমাহিতশ্চ জীবন্নেব ব্রহ্মভাবং প্রাপ্নোতি ব্রহ্মণি পরিপূর্ণে নির্বৃতিং সর্ব্বানর্থনিবৃত্ত্যুপলক্ষিতাং স্থিতিমনতিশয়ানন্দাবির্ভাবলক্ষণাং প্রাপ্নোতীত্যাহ য ঈদৃশ ইতি ॥ ২৪ ॥

রামানুজ।—য ইতি। যো বাহ্যবিষয়ানুভবং সর্ব্বং বিহায়ান্তঃসুখ আত্মানুভবৈকসুখঃ অন্তরারামঃ আত্মৈকাধীনঃ স্বগুণৈরাত্মৈব সুখবর্দ্ধকো যস্য স তথোক্তঃ, তথান্তর্জ্যোতিরাত্মৈকজ্ঞানো যো বর্ত্ততে স ব্রহ্মভূতো যোগী ব্রহ্মনির্ব্বাণমাত্মানুভবসুখং প্রাপ্নোতি ॥ ২৪ ॥

হনুমান্।—কথম্ভূতশ্চ ব্রহ্মণি স্থিতো ব্রহ্মণি প্রাপ্নোতি ইত্যত্রাহ ভগবান্ য ইতি। যঃ অন্তঃ আত্মনি সুখং যস্য সোঽন্তঃসুখস্তস্যান্তরাত্মনি আরামঃ ক্রীড়া যস্য সোঽন্তরারামঃ, তথান্তরাত্মৈকজ্যোতিঃ, য ঈদৃশো যোগী ব্রহ্মনির্ব্বাণং ব্রহ্মনির্বৃতিমিহ জীবন্নেব ব্রহ্মভূতঃ সন্ অধিগচ্ছতি প্রাপ্নোতি ॥ ২৪ ॥

শ্রীধর।—ন কেবলং কামক্রোধবেগসংবরণমাত্রেণ মোক্ষং প্রাপ্নোতি অপিতু যোঽন্তরিতি। অন্তরাত্মন্যেব সুখং যস্য ন তু বিষয়েষু, অন্তরেবারামঃ ক্রীড়া যস্য ন বহিঃ, অন্তরেব জ্যোতির্দৃষ্টির্যস্য ন গীতনৃত্যাদিষু, স এবং ব্রহ্মণি ভূতঃ স্থিতঃ সন্ ব্রহ্মণি নির্ব্বাণং লয়মধিগচ্ছতি প্রাপ্নোতি ॥ ২৪ ॥

বলদেব।—যৎপ্রীত্যা তং সোঢ়ুং শক্তস্তমাহ যোঽন্তরিতি। অন্তর্ব্বর্ত্তিনাত্মভূতেনাত্মনা সুখং যস্য সঃ, তেনৈবারামঃ ক্রীড়া যস্য সঃ, তস্মিন্নেব জ্যোতির্দৃষ্টির্যস্য সঃ। ঈদৃশো যোগী নিষ্কামকর্ম্মী ব্রহ্মভূতো লব্ধশুদ্ধজৈবস্বরূপো ব্রহ্মাধিগচ্ছতি পরমাত্মানং লভতে নির্ব্বাণং মোক্ষরূপং তেনৈব তল্লাভাৎ ॥ ২৪ ॥

মধুসূদন।—কামক্রোধবেগসহনমাত্রেণৈব মুচ্যতে ইতি ন কিন্তু অন্তর্ব্বাহ্যবিষয়নিরপেক্ষমেব স্বরূপভূতং সুখং যস্য সোঽন্তঃসুখো বাহ্যবিষয়জনিতসুখশূন্য ইত্যর্থঃ। কুতোবাহ্যবিষয়সুখাভাবঃ? তত্রাহ য ইতি। অন্তঃ আত্মন্যেব ন তু স্ত্র্যাদিবিষয়ে বাহ্যসুখসাধনে আরামঃ আরমণং ক্রীড়া যস্য সোঽন্তরারামস্ত্যক্তসর্ব্বপরিগ্রহত্বেন বাহ্যসুখসাধনশূন্য ইত্যর্থঃ। নন্ত্যক্তসর্ব্বপরিগ্রহস্যাপি যতের্যদৃচ্ছোপনতৈঃ কোকিলাদিমধুরশব্দশ্রবণমন্দপবনসংস্পর্শনবচন্দ্রোদয়ময়ূরনৃত্যাদিদর্শনাতিমধুরশীতলগঙ্গোদকপানকেতকীকুসুমসৌরভাঘ্রাণাদিভির্গ্রাম্যৈঃ সুখোৎপত্তিসম্ভবাৎ কথং বাহ্যসুখতৎসাধনশূন্যত্বমিতি? তত্রাহ। তথান্তর্জ্যোতিরেব যঃ যথান্তরেব সুখং ন বাহ্যৈর্ব্বিষয়ৈস্তথান্তরেবাত্মনি জ্যোতির্ব্বিজ্ঞানং ন বাহ্যৈরিন্দ্রিয়ৈর্যস্য সোঽন্তর্জ্যোতিঃ শ্রোত্রাদিজন্যশব্দাদিবিষয়বিজ্ঞানরহিতঃ। এবকারো বিশেষণত্রয়েঽপি সম্বধ্যতে। সমাধিকালে শব্দাদিপ্রতিভাসাভাবাৎ, ব্যুত্থানকালে তৎপ্রতিভাসেঽপি মিথ্যাত্বনিশ্চয়াৎ, ন বাহ্যবিষয়ৈস্তস্য সুখোৎপত্তিসম্ভব ইত্যর্থঃ। য এবং যথোক্তবিশেষণসম্পন্নঃ স যোগী সমাহিতঃ, ব্রহ্মনির্ব্বাণং ব্রহ্ম পরমানন্দরূপং কল্পিতদ্বৈতোপশমরূপত্বেন

নির্ব্বাণং তদেব কল্পিতভাবস্যাধিষ্ঠানকত্বাৎ অবিদ্যাবরণনিবৃত্ত্যাধিগচ্ছতি, নিত্যপ্রাপ্তমেব প্রাপ্নোতি। যতঃ সর্ব্বদৈব ব্রহ্মভূতো নান্যঃ। "ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতি" ইতি শ্রুতেঃ। অবস্থিতেরিতি কাশকৃৎস্ন ইতি ন্যায়াচ্চ ॥ ২৪ ॥

নীলকণ্ঠ।—কোঽসৌ যোগী যো মুখ্যঃ সুখীত্যুক্তং তত্রাহ য ইতি। সুখং বিষয়সঙ্গজা প্রীতিঃ আরামঃ প্রীতিহেতুঃ স্ত্র্যাদিভিঃ সহ ক্রীড়া, জ্যোতিঃ ক্রীড়োপকরণানাং প্রকাশঃ, তদেতৎ ত্রয়ং যস্য অন্তরেব সোঽন্তঃসুখোঽন্তরারামোঽন্তর্জ্যোতিশ্চ ন ত্বিন্দ্রিয়দ্বারকমিতি এবশব্দার্থঃ, য এবম্ভূতঃ স যোগী কিমতো যন্ত্বেবং ব্রহ্মনির্ব্বাণং গত্বা প্রাপ্য পরমানন্দং ব্রহ্ম ইহৈবাধিগচ্ছতি, যতো ব্রহ্মভূতো জীবন্নেব ব্রহ্মদর্শনে ন ব্রহ্মভাবং গতঃ ॥ ২৪ ॥

বিশ্বনাথ।—যস্ত সংসারাতীতস্তস্য তু ব্রহ্মানুভব এব সুখমিত্যাহ য ইতি। অন্তরাত্মন্যেব সুখং যস্য সঃ। যতোঽন্তরাত্মন্যেব রমতে, অতোঽন্তরাত্মন্যেব জ্যোতিদৃষ্টির্যস্য সঃ ॥ ২৪ ॥

তাৎপর্য্য।—কেবল কাম-ক্রোধের বেগ সংবরণ করিলেই যে মোক্ষ লাভ করা যায়, এমন নহে। বাহ্য-বিষয়-জনিত সুখ পরিত্যাগ করিয়া কেবল আত্মানন্দ ও আত্মসুখেই যিনি মগ্ন, তিনিই মুক্তি লাভের অধিকারী। সেই আত্মানন্দ কিরূপ তাহা প্রদর্শিত হইতেছে। বাহ্য-বিষয়-জনিত সুখ অকিঞ্চিৎকর জানিয়া যিনি নিরন্তর স্বরূপভূত ব্রহ্মেই সুখানুভব করেন; স্ত্রী প্রভৃতি বাহ্য আরাম-জনক পদার্থ অতি তুচ্ছ বোধে যিনি আত্মস্বরূপ ব্রহ্মেই রমণ করেন; কোকিলকণ্ঠোত্থিত সুমধুর কাকলী, বীণাসপ্তস্বরা প্রভৃতি বাদিত্রসমূহের শ্রবণ-বিনোদন নিক্কণ, কলকণ্ঠ কামিনীর কোমল গীত-ধ্বনি, সুরভি-সার প্রসূন-পুঞ্জের প্রীতিপ্রদ ঘ্রাণ, মৃদুমন্দ মলয় মারুতের সুখময় হিল্লোল, সুনীল নভস্তলে শারদ শশধরের কমনীয়া কান্তি, বিলাসিনী বরবর্ণিনীর বিলোল কটাক্ষ, নব জলধর সন্দর্শনে শিখিনীর সানন্দ নর্ত্তন প্রভৃতি সর্ব্বপ্রকার বাহ্য-সুখ-সাধন সামগ্রী নিতান্ত সামান্য ও ইতর বোধে যিনি পরিত্যাগ করিয়াছেন, তিনিই সমাহিত। আত্মানন্দরূপ অতুলনীয় সুখ ও আমোদে তিনি পরিপূর্ণ; সে আনন্দের শেষ নাই। তাদৃশ বিমলানন্দের সহিত ক্ষণবিধ্বংসী, তুচ্ছ বাহ্য বিষয়-ভোগ-জনিত আনন্দের কখনই বিনিময় হইতে পারে না। এইরূপ বোধ হেতু তাঁহার জ্ঞান ও দৃষ্টি কেবল ব্রহ্মেই সংলগ্ন হইয়াছে; কর্ণাদি ইন্দ্রিয়-গ্রাহ্য বিষয়ে তাঁহার চিত্ত সর্ব্বথা উদাসীন। এইরূপ যোগী পুরুষ যখন সমাধিমগ্ন থাকেন, তখন শব্দাদি বাহ্য ব্যাপার তাঁহার চিত্তে প্রবেশ করিতে

পায় না; আর যখন তাঁহার ব্যুত্থান হয়, তখন তৎসমস্ত নিতান্ত হেয় ও মিথ্যা বোধে তিনি তাহাতে সুখানুভব করেন না। এইরূপ ব্যক্তিই প্রকৃত যোগী। তিনি এই জীবনেই ব্রহ্মভূত হইয়া ব্রহ্মেই লয় প্রাপ্ত হন। শ্রুতি বলিয়াছেন, "সর্ব্ববিষয়ে ব্রহ্ম ব্যতীত অন্য চিন্তা-বিরহিত ব্যক্তি ব্রহ্ম হইয়া ব্রহ্মকেই প্রাপ্ত হন" ॥ ২৪ ॥

## লভন্তে ব্রহ্মনির্ব্বাণমৃষয়ঃ ক্ষীণকল্মষাঃ।
## ছিন্নদ্বৈধা যতাত্মানঃ সর্ব্বভূতহিতে রতাঃ ॥ ২৫ ॥

অন্বয়।—ক্ষীণকল্মষাঃ (ক্ষয়িতপাপাদিদোষাঃ) ছিন্নদ্বৈধাঃ (নিবৃত্ত-সংশয়াঃ) যতাত্মানঃ (সংযতচিত্তাঃ) সর্ব্বভূতহিতে রতাঃ (সর্ব্বেষাং ভূতানাং আনুকূল্যে প্রবৃত্তাঃ) ঋষয়ঃ (সম্যগ্‌দর্শিনঃ) ব্রহ্মনির্ব্বাণং লভন্তে ॥ ২৫ ॥

প্রতিশব্দ।—ক্ষীণপাপ, নিবৃত্ত-সন্দেহ, জিতেন্দ্রিয় সকল প্রাণীর মঙ্গল-সাধনে অনুরক্ত সন্ন্যাসিগণ ব্রহ্ম-লয় লাভ করেন ॥ ২৫ ॥

ব্যাখ্যা।—যাঁহাদের পাপাদি দোষ ক্ষীণ হইয়াছে সন্দেহ তিরোহিত হইয়াছে, ইন্দ্রিয়াদি বশীভূত হইয়াছে এবং যাঁহারা সকল প্রাণীর মঙ্গল-সাধনে নিয়োজিত, তাদৃশ সম্যগ্‌দর্শিগণ ব্রহ্মে নির্ব্বাণ-রূপ মোক্ষ লাভ করেন ॥ ২৫ ॥

শঙ্করাচার্য্য।—কিঞ্চ লভন্ত ইতি। লভন্তে ব্রহ্মনির্ব্বাণং মোক্ষম্, ঋষয়ঃ সম্যগ্‌দর্শিনঃ সন্ন্যাসিনঃ ক্ষীণকল্মষাঃ ক্ষীণপাপাদিদোষাঃ ছিন্নদ্বৈধাঃ ছিন্নসংশয়াঃ যতাত্মানঃ সংযতেন্দ্রিয়াঃ সর্ব্বভূতহিতে রতাঃ সর্ব্বেষাং ভূতানাং হিতে আনুকূল্যে রতা অহিংসকা ইত্যর্থঃ ॥ ২৫ ॥

আনন্দগিরি।—মুক্তিহেতোর্জ্ঞানস্য সাধনান্তরমাহ কিঞ্চেতি। যজ্ঞাদিনিত্যকর্ম্মানুষ্ঠানাৎ পাপাদিলক্ষণং কল্মষং ক্ষীয়তে ততশ্চ শ্রবণাদ্যাবৃত্তেঃ সম্যক্ দর্শনং জায়তে, ততো মুক্তিরপ্রযত্নেন ভবতীত্যাহ লভন্ত ইতি। জ্ঞানপ্রাপ্ত্যুপায়ান্তরং দর্শয়তি ছিন্নেতি। শ্রবণাদিনা সংশয়নিরসনং কার্য্যকারণনিয়মনঞ্চ দয়ালুত্বেনাহিংসকত্বমিত্যেতদপি সম্যগ্‌জ্ঞানপ্রাপ্তৌ কারণমিত্যর্থঃ। অক্ষরব্যাখ্যানাং স্পষ্টত্বান্ন ব্যাখ্যায়তে ॥ ২৫ ॥

রামানুজ।—ছিন্নদ্বৈধাঃ শীতোষ্ণাদিদ্বন্দ্বৈর্ব্বিমুক্তা যতাত্মানঃ। আত্মন্যেব নিয়মিত-মনসঃ সর্ব্বভূতহিতে রতাঃ আত্মবৎ সর্ব্বেষাং ভূতানাং হিতেষ্বেব নিরতাঃ ঋষয়ঃ দ্রষ্টারঃ। আত্মাবলোকনপরাঃ, যে এবম্ভূতাস্তে ক্ষীণাশেষাত্মপ্রাপ্তিবিরোধিকল্মষা ব্রহ্মনির্ব্বাণং লভন্তে॥ ২৫॥

হনুমান্।—কিঞ্চ লভন্ত ইতি। ব্রহ্মনির্ব্বাণং মোক্ষম্, ঋষয়ঃ সম্যগ্দর্শিনঃ সন্ন্যাসিনঃ ক্ষীণকল্মষাঃ ক্ষীণপাপাদিদোষাঃ ছিন্নসংশয়া যতাত্মানঃ সংযতেন্দ্রিয়াঃ সর্ব্বভূতহিতে রতাঃ সর্ব্বেষাং ভূতানাং হিতে অনুকূলে রতাঃ অহিংসকা ইত্যর্থঃ॥ ২৫॥

শ্রীধর।—কিঞ্চ লভন্ত ইতি। ঋষয়ঃ সম্যগ্দর্শিনঃ ক্ষীণং কল্মষং যেষাম্, ছিন্নং দ্বৈধং সংশয়ো যেষাম্, যতঃ সংযত আত্মা চিত্তং যেষাম্, সর্ব্বেষাং ভূতানাং হিতে রতাঃ যে কৃপালবস্তে ব্রহ্মনির্ব্বাণং মোক্ষং লভন্তে॥ ২৫॥

বলদেব।—এবং সাধনসিদ্ধা বহবো ভবন্তীত্যাহ লভন্ত ইতি। ঋষয়স্তত্ত্বদ্রষ্টারঃ। ছিন্নদ্বৈধা বিনষ্টসংশয়াঃ। স্ফুটমন্যৎ॥ ২৫॥

মধুসূদন।—মুক্তিহেতোর্জ্ঞানস্য সাধনান্তরাণি বিবৃণ্বন্নাহ লভন্ত ইতি। প্রথমং যজ্ঞাদিভিঃ ক্ষীণকল্মষাস্ততোঽন্তঃকরণশুদ্ধ্যা ঋষয়ঃ সূক্ষ্মবস্তুবিবেচনসমর্থাঃ সন্ন্যাসিনঃ, ততঃ শ্রবণাদিপরিপাকেণ ছিন্নদ্বৈধা নিবৃত্তসর্ব্বসংশয়াঃ, ততো নিদিধ্যাসনপরিপাকেণ যতাত্মানঃ পরমাত্মন্যেবৈকাগ্রচিত্তাঃ, এতাদৃশাশ্চ দ্বৈতাদর্শনেন সর্ব্বভূতহিতে রতাঃ হিংসাশূন্যা ব্রহ্মবিদো ব্রহ্মনির্ব্বাণং লভন্তে। "যস্মিন্ সর্ব্বাণি ভূতানি আত্মৈবাভূদ্বিজানতঃ। কো মোহস্তত্র কঃ শোক একত্বমনুপশ্যতঃ॥" ইতিশ্রুতেঃ। (বহুবচনম্ তদ্যো যো দেবানামিত্যাদিশ্রুত্যুক্ত-নিয়মপ্রদর্শনার্থম্)॥ ২৫॥

নীলকণ্ঠ।—লভন্ত ইতি। ঋষয়ঃ সম্যগ্দর্শিনঃ ছিন্নদ্বৈধাঃ ছিন্নসংশয়াঃ যতাত্মানো জিতচিত্তাঃ॥ ২৫॥

বিশ্বনাথ।—এবং বহব এব সাধনসিদ্ধা ভবন্তীত্যাহ লভন্ত ইতি॥ ২৫॥

তাৎপর্য্য।—শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রভৃতির অভিপ্রায়। মুক্তির আরও উপায় বিবৃত হইতেছে। প্রথমতঃ যজ্ঞাদির দ্বারা পাপাদি ক্ষয় হইলে অন্তঃকরণ-শুদ্ধি জন্মে; তদনন্তর শ্রবণ-মননাদির দ্বারা সর্ব্বপ্রকার সংশয়ের নিবৃত্তি হয়। তদনন্তর নিদিধ্যাসন দ্বারা পরমাত্মসম্বন্ধে চিত্তের একাগ্রতা জন্মে। এইরূপ অবস্থায় আর দ্বৈত-দর্শন থাকে না এবং সকল ভূতে সমদর্শন হেতু হিংসা-দ্বেষ তিরোহিত হইয়া যায়। এতাদৃশ সম্যগ্দর্শী সন্ন্যাসিগণ ব্রহ্মে নির্ব্বাণ রূপ মোক্ষ প্রাপ্ত হন। শ্রুতি বলিয়াছেন, "যে অবস্থায় সকল ভূতকেই আত্ম বলিয়া জ্ঞান জন্মে, তখন এক স্বরূপ দ্রষ্টার কোথায় বা মোহ কোথায় বা শোক থাকে?"

শ্রীমদ্রামানুজাচার্য্য প্রভৃতির অভিপ্রায়। যাঁহারা দ্বন্দ্বাতীত, তাঁহারাই "ছিন্নদ্বৈধাঃ।" অর্থাৎ তাঁহারা শীত ও উষ্ণ, সুখ ও দুঃখ ইত্যাদি রূপ দ্বন্দ্ব হইতে বিমুক্ত হইয়াছেন; যাঁহারা মনকে আত্মাতেই নিয়মিত করিয়াছেন; তাঁহারাই "যতাত্মানঃ।" যাঁহারা আত্মবৎ ভূত-সমূহের হিত-সাধনেই রত, তাঁহারাই "সর্ব্বভূতহিতে রতাঃ।" তাদৃশ ঋষি অর্থাৎ আত্মা-বলোকন-পরায়ণ ঋষিগণের আত্ম-প্রাপ্তির বিরোধী কল্মষের শেষ হওয়ায় ব্রহ্মনির্ব্বাণ-প্রাপ্তি ঘটে ॥ ২৫ ॥

## কাম-ক্রোধবিমুক্তানাং যতীনাং যতচেতসাম্।
## অভিতো ব্রহ্মনির্ব্বাণং বর্ত্ততে বিদিতাত্মনাম্ ॥২৬॥

অন্বয়।—কামক্রোধবিমুক্তানাং (কাম-ক্রোধভ্যাং বিযুক্তানাং) বিদিতাত্মনাং (জ্ঞাতাত্মতত্ত্বানাং) যতীনাং (যতচেতসাং) অভিতঃ (উভয়তঃ জীবতাং মৃতানাঞ্চ) ব্রহ্মনির্ব্বাণং (মোক্ষঃ) বর্ত্ততে ॥ ২৬ ॥

প্রতিশব্দ।—কামক্রোধবিমুক্ত আত্মতত্ত্বজ্ঞ সংযত-চিত্ত সন্ন্যাসি-গণের উভয়ত্র মোক্ষ আছে ॥ ২৬ ॥

ব্যাখ্যা।—কামক্রোধ-বিরহিত, সংযতান্তঃকরণ, ব্রহ্মসাক্ষাৎ-কারবান্ সন্ন্যাসিদিগের জীবন ও মরণ উভয় অবস্থাতেই মোক্ষ-লাভ ঘটিয়া থাকে ॥ ২৬ ॥

শঙ্করাচার্য্য।—কিঞ্চ কামেতি। কামক্রোধবিমুক্তানাং কামশ্চ ক্রোধশ্চ কাম-ক্রোধৌ তাভ্যাং বিমুক্তানাং যতীনাং সন্ন্যাসিনাং যতচেতসাং সংযতান্তঃকরণানাং অভিতঃ উভয়তো জীবতাং মৃতানাঞ্চ ব্রহ্মনির্ব্বাণং মোক্ষো বর্ত্ততে। বিদিতাত্মনাং বিদিতো জ্ঞাত আত্মা যেষাং তে বিদিতাত্মানস্তেষাং বিদিতাত্মনাং সম্যগ্দর্শিনা-মিত্যর্থঃ ॥ ২৬ ॥

আনন্দগিরি।—পূর্ব্বং কামক্রোধয়োর্বেগঃ সোঢ়ব্যো দর্শিতঃ, সম্প্রতি তাবেব ত্যাজ্যাবিত্যাহ কিঞ্চেতি। নন্বু দর্শিতবিশেষবতাং মৃতানামেব মোক্ষো ন তু জীবতামিতি চেন্নেত্যাহ অভিত ইতি। অস্মদাদীনামপি তর্হি প্রভূতকামাদিপ্রভাববিধুরাণাং কিমিতি মোক্ষো ন ভবতীত্যাশঙ্ক্য সম্যগ্জ্ঞানবৈশেষ্যাভাবাদিত্যাহ বিদিতেতি। উক্তেঽর্থে শ্লোকাক্ষরাণামন্বয়মাচষ্টে কামক্রোধেত্যাদিনা ॥ ২৬ ॥

রামানুজ।—উক্তগুণানাং ব্রহ্মাত্যন্তসুলভমিত্যাহ কামেতি। কামক্রোধবিযুক্তানা-মিতি, যতীনাং যত্নশীলানাং যতচেতসাং নিয়মিতমনসাং জিতাত্মনাং বিজিতমনসাং ব্রহ্মনির্ব্বাণমভিতো বর্ত্ততে। এবম্ভূতানাং হস্তস্থং ব্রহ্মনির্ব্বাণমিত্যর্থঃ॥ ২৬॥

হনুমান্।—কামেতি। কামক্রোধবিযুক্তানাং কামশ্চ ক্রোধশ্চ তৌ কামক্রোধৌ তাভ্যাং বিযুক্তানাং যতচেতসাং সংযতান্তঃকরণানাং অভিতঃ উভয়তঃ জীবতাং মৃতানাঞ্চ ব্রহ্মনির্ব্বাণং মোক্ষো' বর্ত্ততে। বিদিতাত্মনাং বিদিতো জ্ঞাতঃ আত্মা যেষাং তে বিদিতাত্মানঃ, তেষাং সম্যগ্দর্শিনাং যতীনাং সন্ন্যাসিনাং সদ্যো মুক্তিঃ। অতঃ কর্ম্মযোগ-শ্চেশ্বরার্পিতসর্ব্বভাবেনেশ্বরে ব্রহ্মণ্যাধ্যায় ক্রিয়মাণঃ সত্ত্বশুদ্ধিজ্ঞানদ্বারেণ সর্ব্বকর্ম্মসন্ন্যাসঃ ক্রমেণ মোক্ষায়েতি ভগবান্ পদে পদে ব্রবীতীহ বক্ষ্যতি চ॥ ২৬॥

শ্রীধর।—কিঞ্চ কামেত্যাদি। কামক্রোধাভ্যাং বিমুক্তানাং যতীনাং সন্ন্যাসিনাং সংযতচিত্তানাং জ্ঞাতাত্মতত্ত্বানামভিত উভয়তো জীবতাং মৃতানাঞ্চ ন দেহান্তএব তেষাং ব্রহ্মণি লয়োঽপি তু জীবতামপি বর্ত্তত ইত্যর্থঃ॥ ২৬॥'

বলদেব।—ঈদৃশান্ পরমাত্মাপ্যনুবর্ত্ততে ইত্যাহ কামেতি। যতীনাং প্রযত্নবতাং তানভিতো ব্রহ্ম বর্ত্তত ইত্যর্থঃ। যদুক্তম্, "দর্শনধ্যানসংস্পর্শৈর্মৎস্যকূর্ম্মবিহঙ্গমাঃ। স্বান্য-পত্যানি পুষ্ণন্তি তথাহমপি পদ্মজ॥" ইতি॥ ২৬॥

মধুসূদন।—পূর্ব্বং কামক্রোধয়োরুৎপন্নয়োরপি বেগঃ সোঢ়ব্য ইত্যুক্তমধুনা তু তয়োরুৎপত্তিপ্রতিবন্ধ এব কর্ত্তব্য ইত্যাহ কাম ইতি। কামক্রোধয়োর্ব্বিয়োগস্তদনুৎপত্তিরেব তদ্যুক্তানাং কামক্রোধবিযুক্তানাং অতএব যতচেতসাং সংযতচিত্তানাং যতীনাং যত্নশীলানাং সন্ন্যাসিনাং বিদিতাত্মনাং সাক্ষাৎকৃতপরমাত্মনাং অভিতঃ উভয়তো জীবতাং মৃতানাঞ্চ তেষাং ব্রহ্মনির্ব্বাণং মোক্ষো বর্ত্ততে নিত্যত্বাৎ ন তু ভবিষ্যতি সাধ্যত্বাভাবাৎ॥ ২৬॥

নীলকণ্ঠ।—কিঞ্চ কামেতি। অভিতো জীবতাং মৃতানাঞ্চ বিদিতাত্মনাং জ্ঞাতাত্ম-তত্ত্বানাম্॥ ২৬॥

বিশ্বনাথ।—জ্ঞাতত্বম্পদার্থানাং অপ্রাপ্তপরমাত্মজ্ঞানানাং কিয়তা কালেন ব্রহ্ম-নির্ব্বাণসুখং স্যাদিত্যপেক্ষায়ামাহ কামেতি। যতচেতসাং উপরতমনসাং" ক্ষীণলিঙ্গ-শরীরাণামিতি যাবৎ। অভিতঃ সর্ব্বতো ভাবেনৈব বর্ত্ততে এবেতি ব্রহ্মনির্ব্বাণে তস্য নৈবাতিবিলম্বমিতি ভাবঃ॥ ২৬॥

তাৎপর্য্য।—কাম-ক্রোধের বেগ দমন করা আবশ্যক; এই তত্ত্ব পূর্ব্বে পরিব্যক্ত হইয়াছে। হৃদয়ে এককালে কাম-ক্রোধের উৎপত্তি না হওয়াই, যে পরম মঙ্গলজনক, তাহাই এক্ষণে কথিত হইতেছে। যাঁহাদের হৃদয় কাম-ক্রোধের উৎপত্তি পরিশূন্য, তাঁহারা সতত তদুভয়ের শাসন-সম্ভাবনা বিরহিত এবং সংযতচিত্ত। তাদৃশ পরমাত্মতত্ত্বজ্ঞ সন্ন্যাসিগণের

জীবন ও মৃত্যু উভয় দশাতেই ব্রহ্ম-নির্ব্বাণরূপ মোক্ষ লাভ হয়। তাঁহাদের মোক্ষ নিত্য ; ক্রিয়া দ্বারা ভবিষ্যৎকালে তাহা লভ্য নহে এবং উপায়ান্তরের সাপেক্ষ নহে ॥ ২৬ ॥

স্পর্শান্ কৃত্বা বহির্বাহ্যাংশ্চক্ষুশ্চৈবান্তরে ভ্রুবোঃ।
প্রাণাপানৌ সমৌ কৃত্বা নাসাভ্যন্তরচারিণৌ ॥
যতেন্দ্রিয়মনোবুদ্ধির্মুনির্মোক্ষপরায়ণঃ।
বিগতেচ্ছাভয়ক্রোধো যঃ সদা মুক্ত এব সঃ ॥ ২৭।২৮॥

অন্বয়।—বাহ্যান্ স্পর্শান্ (রূপরসগন্ধাদীন্) বহিঃ কৃত্বা চক্ষুঃ চ ভ্রুবোঃ অন্তরে এব [ কৃত্বা ] নাসাভ্যন্তরচারিণৌ প্রাণাপানৌ সমৌ (কুম্ভকেন) কৃত্বা যতেন্দ্রিয়মনোবুদ্ধিঃ (যতাঃ সংযতাঃ ইন্দ্রিয়মনোবুদ্ধয়ো যস্য সঃ) মোক্ষপরায়ণঃ (মোক্ষ এব পরময়নং প্রাপ্যং যস্য) বিগত-ভয়-ইচ্ছা-ক্রোধঃ যঃ মুনিঃ সঃ সদা মুক্ত এব ॥ ২৭। ২৮ ॥

প্রতিশব্দ।—বাহ্য-বিষয়-সমূহ বহিষ্কৃত করিয়া এবং নয়ন ভ্রূদ্বয়ের মধ্যে-ই [ করিয়া ] নাসিকা-মধ্য-প্রবাহী প্রাণ-অপান-বায়ুকে সমান করিয়া ইন্দ্রিয়-মন-বুদ্ধি-সংযমী মোক্ষ-পরায়ণ বাসনা-ভীতি-ক্রোধ-বিরহিত যে সন্ন্যাসী, তিনি সর্ব্বদা মুক্ত-ই ॥ ২৭। ২৮ ॥

ব্যাখ্যা।—যিনি হৃদয় হইতে বিষয়-বাসনা বিদূরিত করিয়া, ভ্রূদ্বয়ের মধ্যপ্রদেশে দৃষ্টি সংস্থাপিত করিয়া এবং কুম্ভক দ্বারা বায়ুকে স্থির করিয়া, ইন্দ্রিয়, মন ও বুদ্ধিকে সংযত করিয়াছেন, যাঁহার মোক্ষই একমাত্র গতি, যিনি বাসনা, ভয় ও ক্রোধ পরিশূন্য, তাদৃশ সন্ন্যাসী পুরুষ সতত মুক্তির অধিকারী ॥ ২৭। ২৮ ॥

শঙ্করাচার্য্য।—সম্যগ্দর্শননিষ্ঠানাং সন্ন্যাসিনাং সদ্যোমুক্তিরুক্তা কর্ম্মযোগশ্চ ঈশ্বরার্পিতসর্ব্বভাবেনেশ্বরে ব্রহ্মণ্যাধায় ক্রিয়মাণঃ সত্ত্বশুদ্ধিজ্ঞানপ্রাপ্তিসর্ব্বকর্ম্মসন্ন্যাসক্রমেণ

☞ ২৬ শ্লোক পাঠান্তর।—"বিযুক্তানাম্ ॥ ১ ॥ বিজিতাত্মনাম্ ॥ ২ ॥

মোক্ষায়েতি ভগবান্ পদে পদেঽব্রবীদ্বক্ষ্যতি চ। অথ ইদানীং ধ্যানযোগং সম্যগ্দর্শনস্যান্তরঙ্গং বিস্তরেণ বক্ষ্যামীতি তস্য সূত্রস্থানীয়ান্ শ্লোকানুপদিশতি স্ম ভগবান্ বাসুদেবঃ স্পর্শানিতি। স্পর্শান্ শব্দাদীন্ কৃত্বা বহির্ব্বাহ্যান্ শ্রোত্রাদিদ্বারেণান্তর্ব্বুদ্ধৌ প্রবেশিতাঃ শব্দাদয়ো বিষয়াস্তানচিন্তয়তঃ শব্দাদয়ো বাহ্যা বহিরেব কৃতা ভবন্তি, তানেবং বহিঃ কৃত্বা চক্ষুশ্চৈব-বান্তরে ভ্রুবোঃ কৃত্বেত্যনুষজ্যতে, তথা প্রাণাপানৌ নাসাভ্যন্তরচারিণৌ সমৌ কৃত্বা। যতেন্দ্রিয় ইতি। যতেন্দ্রিয়মনোবুদ্ধিঃ যতানি সংযতানি ইন্দ্রিয়াণি মনো বুদ্ধিশ্চ যস্য স যতেন্দ্রিয়মনোবুদ্ধিঃ, মননাৎ মুনিঃ সন্ন্যাসী মোক্ষপরায়ণঃ, এবং দেহসংস্থানো মোক্ষপরায়ণো মোক্ষএব পরময়নং পরা গতির্যস্য সোঽয়ং মোক্ষপরায়ণো মুনির্ভবেৎ। বিগতেচ্ছাভয়ক্রোধ ইচ্ছা চ ভয়ঞ্চ ক্রোধশ্চ ইচ্ছাভয়ক্রোধাস্তে বিগতা যস্মাৎ স বিগতেচ্ছাভয়ক্রোধঃ, য এবং বর্ত্ততে সদা সন্ন্যাসী মুক্ত এব স ন তস্য মোক্ষেঽন্যঃ কর্ত্তব্যোঽস্তি॥ ২৭। ২৮॥

আনন্দগিরি।—বৃত্তমনূদ্যোত্তরশ্লোকত্রয়স্য তাৎপর্য্যার্থমাহ সম্যগ্দর্শনেতি। ঈশ্বরার্পিতসর্ব্বভাবেনেতি। ভগবতি পরস্মিন্নীশ্বরে সমর্পিতঃ সর্ব্বেষাং দেহেন্দ্রিয়মনসাং ভাবশ্চেষ্টাবিশেষো ন কচিদপি বহিস্তেষাং ব্যাপারস্তেনেত্যর্থঃ। কর্ম্মযোগস্য তৎফলস্য চাভিধানানন্তরমিত্যথশব্দার্থঃ। অতো বাহ্যানাং বিষয়াণাং কুতো বহিষ্করণমিত্যাশঙ্ক্যাহ শ্রোত্রাদীতি। তেষাং বহিষ্করণং কীদৃগিত্যাশঙ্ক্যাহ তানিতি। বিষয়প্রাবল্যং পরিত্যজ্য চক্ষুরপি ভ্রুবোর্মধ্যে বিক্ষেপপরিহারার্থং কৃত্বা প্রাণাপানৌ নাসাভ্যন্তরচরণশীলৌ সমৌ ন্যূনাধিকবর্জ্জিতৌ কুম্ভকেন নিরুদ্ধৌ কৃত্বা করণানি সর্ব্বাণ্যেবং সংযম্য প্রাণায়ামপরো ভূত্বা কিং কুর্য্যাদিত্যপেক্ষায়ামাহ যতেন্দ্রিয়েতি। ইন্দ্রিয়াদিসংযমং কৃত্বা মোক্ষমেবাপেক্ষমাণো মননশীলঃ স্যাদিত্যর্থঃ। জ্ঞানাতিশয়নিষ্ঠস্য সর্ব্বদেচ্ছাদিশূন্যস্য সন্ন্যাসিনো মুক্তেরনায়াসসিদ্ধত্বান্ন তস্য কিঞ্চিদপি কর্ত্তব্যমস্তীত্যাহ বিগতেতি। পূর্ব্বার্দ্ধাক্ষরাণি ব্যাকরোতি যতেত্যাদিনা। দ্বিতীয়ার্দ্ধাক্ষরাণি ব্যাচষ্টে বিগতেত্যাদিনা॥ ২৭। ২৮॥

রামানুজ।—উক্তং কর্ম্মযোগং স্বলক্ষ্যভূতযোগশিরস্কমুপসংহরতি স্পর্শানিতি দ্বাভ্যাম্। বাহ্যান্ বিষয়স্পর্শান্ বহিঃ কৃত্বা বাহ্যেন্দ্রিয়ব্যাপারং সর্ব্বমুপসংহৃত্য যোগযোগ্যাসন ঋজুকায় উপবিশ্য চক্ষুর্ভ্রুবোরন্তরে নাসাগ্রে বিন্যস্য নাসাভ্যন্তরচারিণৌ প্রাণাপানৌ সমৌ কৃত্বা উচ্ছ্বাসনিশ্বাসৌ সমগতী কৃত্বাত্মাবলোকনাদন্যত্র অপ্রবৃত্যনর্হেন্দ্রিয়মনোবুদ্ধিঃ। অতএব বিগতেচ্ছাভয়ক্রোধো মোক্ষপরায়ণো মোক্ষৈকপ্রয়োজনো মুনিরাত্মাবলোকনশীলো যঃ সদা মুক্ত এব সঃ সাধ্যদশায়ামিব সাধনদশায়ামপি মুক্ত এব স ইত্যর্থঃ॥ ২৭। ২৮॥

হনুমান্।—অথেদানীং সম্যগ্দর্শনস্যান্তরঙ্গং ধ্যানযোগং বিস্তরেণ বক্ষ্যামীতি, তত্র সূত্রস্থানীয়ান্ শ্লোকানুপদিশতি স্পর্শানিতি। স্পর্শান্ শব্দাদীন্ বহিঃ কৃত্বা বাহ্যান্ শ্রোত্রাদিদ্বারেণান্তরে বুদ্ধৌ প্রবেশিতাঃ শব্দাদয়ো বিষয়াস্তানচিন্তয়তো বাহ্যা বহিরেব কৃতা ভবন্তি, তানেব বহিঃ কৃত্বা চক্ষুশ্চৈবান্তরে ভ্রুবোঃ কৃত্বেত্যনুষজ্যতে। তথা যতেন্দ্রিয়মনোবুদ্ধিঃ যতানি ইন্দ্রিয়াণি মনো বুদ্ধিশ্চ যস্য সঃ যতেন্দ্রিয়মনোবুদ্ধিঃ, মননান্মুনিঃ সন্ন্যাসী মোক্ষ-

পরায়ণো মোক্ষ এব পরময়নং পরা গতির্যস্য স মোক্ষপরায়ণো মুনির্ভবেৎ। বিগতেচ্ছা-ভয়ক্রোধঃ ইচ্ছা চ ভয়ঞ্চ ক্রোধশ্চ ইচ্ছাভয়ক্রোধাঃ বিগতা ইচ্ছাভয়ক্রোধা যস্য সঃ, য এবং বর্ত্ততে স সন্ন্যাসী সদামুক্ত এব নাস্য মোক্ষাদন্যঃ কর্ত্তব্যোঽস্তি ॥ ২৭। ২৮ ॥

শ্রীধর।—স যোগী ব্রহ্মনির্ব্বাণমিত্যাদিষু যোগী মোক্ষমবাপ্নোতীত্যুক্তং তমেব যোগং সংক্ষেপেণাহ স্পর্শানিতি দ্বাভ্যাম্। বাহ্যা এব স্পর্শা রূপরসাদয়ো বিষয়াশ্চিন্তিতাঃ সন্তোঽন্তঃ প্রবিশন্তি তাংস্তচ্চিন্তাত্যাগেন বহিরেব কৃত্বা চক্ষুর্ভ্রুবোরন্তরে ভ্রূমধ্যে এব কৃত্বা অত্যন্তং নেত্রয়োর্নিমীলনে নিদ্রয়া মনো লীয়তে, উন্মীলনে চ বহিঃ প্রসরতি তদুভয়-দোষপরিহারার্থমর্দ্ধনিমীলনেন ভ্রূমধ্যে দৃষ্টিং নিধায়েত্যর্থঃ। উচ্ছ্বাসনিশ্বাসরূপেণ নাসি-কয়োরভ্যন্তরে চরন্তৌ প্রাণাপানাবূর্দ্ধাধোগতিরোধেন সমৌ কৃত্বা কুম্ভকং কৃত্বেত্যর্থঃ। যদ্বা প্রাণোঽয়ং যথা ন বহির্নির্যাতি যথা বাপানোঽন্তর্ন প্রবিশতি কিন্তু নাসামধ্য এব দ্বাবপি যথা চরতস্তথা মন্দাভ্যামুচ্ছ্বাসনিশ্বাসাভ্যাং সমৌ কৃত্বেতি। যতেতি। অনেনো-পায়েন যতাঃ সংযতা ইন্দ্রিয়মনোবুদ্ধয়ো যস্য, মোক্ষ এব পরময়নং প্রাপ্যং যস্য, অতএব বিগতা ইচ্ছাভয়ক্রোধা যস্য, এবম্ভূতো যো মুনিঃ স সদা জীবন্নপি মুক্তএবেত্যর্থঃ ॥ ২৭। ২৮ ॥

বলদেব।—অথ কর্ম্মণা নিষ্কামেণ বিশুদ্ধমনাঃ সমুদিতাত্মজ্ঞানস্তদ্দর্শনায় সমাধিং কুর্য্যাদিতি সাঙ্গং যোগং সূচয়ন্নাহ স্পর্শানিতি। স্পর্শাঃ শব্দাদয়ো বিষয়াস্তে বাহ্যা এব স্মৃতাঃ সন্তো মনসি প্রবিশন্তি তাংস্তৎস্মৃতিপরিত্যাগেন বহিষ্কৃত্য বিষয়েভ্যো মনঃ প্রত্যাহৃত্যেত্যর্থঃ। ভ্রুবোরন্তরে মধ্যে চক্ষুশ্চ কৃত্বা নেত্রয়োঃ সন্নিমীলনে নিদ্রয়া মনসো লয়ঃ, প্রোন্মীলনে চ বহিস্তস্য প্রসারঃ স্যাৎ, তদুভয়বিনিবৃত্তয়েঽর্দ্ধনিমীলনেন ভ্রূমধ্যে দৃষ্টিং নিধায়েত্যর্থঃ। তথা নাসাভ্যন্তরচারিণৌ প্রাণাপানাবূর্দ্ধাধোগতিনিরোধেন সমৌ তুল্যৌ কৃত্বা কুম্ভয়িত্বেত্যর্থঃ। যতেতি। এতেনোপায়েন যতা আত্মাবলোকনায় স্থাপিতা ইন্দ্রিয়াদয়ো যেন স মুনিরাত্মমননশীলঃ মোক্ষপরায়ণো মোক্ষৈকপ্রয়োজনঃ, অতো বিগতেচ্ছাদিঃ। ঈদৃশো যঃ সর্ব্বদা ফলকালবৎ সাধনকালেঽপি মুক্ত এব ॥ ২৭। ২৮ ॥

মধুসূদন।—পূর্ব্বমীশ্বরার্পিতসর্ব্বভাবস্য কর্ম্মযোগেনান্তঃকরণশুদ্ধিস্ততঃ সর্ব্বকর্ম্ম-সন্ন্যাসঃ, ততঃ শ্রবণাদিপরস্য তত্ত্বজ্ঞানং মোক্ষসাধনমুদেতীত্যুক্তং, অধুনা স যোগী ব্রহ্মনির্ব্বাণমিত্যত্র সূচিতম্, ধ্যানযোগং সম্যগ্দর্শনস্যান্তরঙ্গসাধনং বিস্তরেণ বক্তুং সূত্রস্থানীয়ান্ ত্রীন্ শ্লোকানাহ ভগবান্। এতেষামেব বৃত্তিস্থানীয়ঃ কৃৎস্নঃ ষষ্ঠোঽধ্যায়ো ভবিষ্যতি। তত্রাপি দ্বাভ্যাং সংক্ষেপেণ যোগ উচ্যতে, তৃতীয়েন তু তৎফলং পরমাত্মজ্ঞান-মিতি বিবেকঃ। স্পর্শানিতি। স্পর্শান্ শব্দাদীন্ বাহ্যান্ বহির্ভাবানপি শ্রোত্রাদিদ্বারা তত্তদা-কারান্তঃকরণবৃত্তিভিরন্তঃপ্রবিষ্টান্ পুনর্ব্বহিরেব কৃত্বা পরবৈরাগ্যবশেন তত্তদাকারাং বৃত্তিমনুৎপাদ্যেত্যর্থঃ। যদ্যেতে আন্তরা ভবেয়ুস্তদোপায়সহস্রেণাপি বহির্ন স্যুঃ স্বভাব-ভঙ্গপ্রসঙ্গাৎ। বাহ্যনান্তু রাগবশাদন্তঃপ্রবিষ্টানাং বৈরাগ্যেণ বহির্গমনং সম্ভবতীতি বদিতুং বাহ্যানিতি বিশেষণম্। তদনেন বৈরাগ্যমুক্ত্বা অভ্যাসমাহ, চক্ষুশ্চৈবান্তরে ভ্রুবোঃ

ষ্বেত্যনুষজ্যতে, অত্যন্তনিমীলনে হি নিদ্রাখ্যালয়াত্মিকা বৃত্তিরেকা ভবেৎ, প্রসারণে তু প্রমাণবিপর্য্যয়বিকল্পস্মৃতয়শ্চতস্রো বিক্ষেপাত্মিকা বৃত্তয়ো ভবেয়ুঃ, পঞ্চাপি তু বৃত্তয়ো নিরোদ্ধব্যা ইতি অর্দ্ধনিমীলনেন ভ্রুবোর্মধ্যে চক্ষুষো নিধানম্। তথা প্রাণাপানৌ সমৌ তুল্যাবূর্দ্ধাধোগতিবিচ্ছেদেন নাসাভ্যন্তরচারিণৌ কুম্ভকেন কৃত্বা। অনেনোপায়েন যতাঃ সংযতা ইন্দ্রিয়মনোবুদ্ধয়ো যস্য স তথা, মোক্ষপরায়ণঃ সর্ব্ববিষয়বিরক্তো মুনির্মননশীলো ভবেৎ। বিগতেচ্ছাভয়ক্রোধইতি বীতরাগভয়ক্রোধ ইত্যত্র ব্যাখ্যাতম্। এতাদৃশো যঃ সন্ন্যাসী সদা ভবতি মুক্ত এব সঃ ন তু তস্য মোক্ষঃ কর্ত্তব্যোঽস্তি। অথবা য এতাদৃশঃ স সদাজীবন্নপি মুক্ত এব॥ ২৭। ২৮॥

নীলকণ্ঠ।—এবং সম্যগ্‌দর্শননিষ্ঠানাং সদ্যোমুক্তিরুক্তা, কর্ম্মযোগশ্চ সঙ্গফলত্যাগেন ঈশ্বরপ্রীত্যর্থমনুষ্ঠিতঃ সত্ত্বশুদ্ধিজ্ঞানপ্রাপ্তিদ্বারেণ মোক্ষায় ভবতীত্যপ্যুক্তম্। অথেদানীং সম্যগ্‌দর্শনস্যান্তরঙ্গসাধনং ধ্যানযোগং বিস্তরেণ বক্ষ্যামীতি তৎসূত্রভূতান্ ত্রীন্ শ্লোকানুপদিশতি স্পর্শানিতি। অত্র উত্তরার্দ্ধেন প্রাণায়াম উক্তঃ, স্পর্শান্ কৃত্বা বহির্বাহ্যানিতি প্রত্যাহার উক্তঃ, ভ্রুবোরন্তরে চক্ষুঃ কৃত্বেতি ধারণা উক্তা, বিগতেচ্ছাভয়ক্রোধ ইতি সাধনভূতা ফলভূতাশ্চ দ্বিবিধা যমা নিয়মাশ্চ উক্তাঃ, যতেন্দ্রিয় ইতি বিতর্কাখ্যঃ সম্প্রজ্ঞাতঃ, যতমন ইতি বিচারাখ্যঃ, যতবুদ্ধিরিত্যানন্দাস্মিতাখ্যৌ, মোক্ষপরায়ণ ইত্যসম্প্রজ্ঞাত উক্তঃ, শেষেণ যোগফলমিতি বিভাগঃ। পাঠক্রমমনমুরুধ্যার্থক্রমেণাক্ষরার্থঃ স্পষ্টীক্রিয়তে। তত্র বিগতেচ্ছো বিগতভয়ো বিগতক্রোধ ইতি সম্বন্ধঃ, যো হি ইচ্ছাবান্ স ইষ্টসিদ্ধ্যর্থং হিংসানৃতস্তেয়স্ত্রীপরিগ্রহানিচ্ছেৎ, অতো বিগতেচ্ছপদেন তদ্বিপর্য্যয়ান্ "অহিংসাসত্যাস্তেয়ব্রহ্মচর্য্যাপরিগ্রহা যমাঃ" ইতি সূত্রোক্তান্ যমান্ লক্ষয়তি, তথা ভয়ং স্বোচ্ছেদশঙ্কা তয়া হ্যুদ্বিগ্নো ন "শৌচসন্তোষতপঃস্বাধ্যায়েশ্বরপ্রণিধানানি নিয়মাঃ" ইতি সূত্রোক্তান্ নিয়মান্ স্বীকর্ত্তুমিচ্ছেদতো বিগতভয় ইত্যনেন তেষাং গ্রহণং, তথা ক্রোধাক্রান্তো মৈত্র্যাদীন্ ভাবয়িতুমশক্তশ্চিত্তপ্রসাধনং কর্ত্তুং ন শক্নোতি, "তচ্চ মৈত্রীকরুণামুদিতোপেক্ষাণাং সুখদুঃখপুণ্যাপুণ্যবিষয়াণাং ভাবনাতশ্চিত্তপ্রসাধনম্" ইতি সূত্রিতম্, তত্র বিগতক্রোধঃ শান্তপ্রকৃতিত্বাৎ সুখিতেষু মৈত্রীং পরস্যেষ্টৈন মমৈবেষ্টমিদং জাতমিতি ভাবয়েৎ, তথা দুঃখিতেষু করুণাং, পুণ্যবৎসু মুদিতাং, পাপবৎসুপেক্ষাঞ্চ ভাবয়েৎ, ন চৈতেন প্রসাধনেন বিনা চিত্তাদর্শস্য নৈর্ম্মল্যং ভবতি, এবং সাধনাবস্থায়াং যমনিয়মচিত্তপ্রসাধনানাং সিদ্ধ্যর্থং বিগতেচ্ছাভয়ক্রোধত্বমীপ্সিতং, এবং ফলাবস্থায়ামপি তদীপ্সিতং, তথাহি সম্প্রজ্ঞাতসমাধিফলভূতায়াং মধুমত্যাং যোগভূমৌ স্থিতং যোগিনং প্রতি দিব্যাঃ কামা উপতিষ্ঠন্তে, তত্রাপি বিগতেচ্ছত্বমিষ্টং, তথাহি "স্থান্যুপনিমন্ত্রণে সঙ্গস্ময়াকরণং পুনরনিষ্টপ্রসঙ্গাৎ" ইতি সূত্রিতং, স্থানিনো দেবাঃ তৈঃ উপনিমন্ত্রণে ইহাস্যতামিমে রম্যাবসথা ইয়া রম্যা রামা ইমানি জরামরণহরাণি রসায়নানি ইমে বয়ং কিঙ্করাঃ স্বপুণ্যার্জ্জিতমিদং স্থানং ত্বয়া ভুজ্যতামিতি প্রার্থনায়াং ক্রিয়মাণায়াং সঙ্গো লিপ্সা তত্র ন কর্ত্তব্যা, নাপি তল্লাভেনাত্মনো মহাভাগত্বং দেবপ্রার্থ্যত্বং

মত্বা সর্ব্বো পি কর্ত্তব্যঃ, তয়োঃ সঙ্গস্ময়য়োঃ ভ্রংশহেতুত্বাদিতি সূত্রার্থঃ, তথা ভয়মপি দ্বিবিধং যোগান্তরায়জং বিতর্কজঞ্চ তত্রাদ্যং "ব্যাধিস্ত্যানসংশয়প্রমাদালস্যাবিরতিভ্রান্তিদর্শনালব্ধভূমিকত্বানবস্থিতত্বানি চিত্তবিক্ষেপাস্তেঽন্তরায়াঃ," "দুঃখদৌর্ম্মনস্যাঙ্গমেজয়ত্বশ্বাসপ্রশ্বাসাবিক্ষেপসহভুবঃ" ইতি সূত্রাভ্যামুক্তং, স্ত্যানং অকর্ম্মণ্যতা, অবিরতিরবৈরাগ্যং, অঙ্গমেজয়ত্বং কম্পবায়ুঃ, বিতর্কা হিংসাদয়স্তজ্জঞ্চ ভয়ং, আদ্যস্য নিবারণং ঈশ্বরপ্রণিধানেন, তথা চ সূত্রিতং, "ততঃ প্রত্যক্‌চেতনাধিগমোঽন্তরায়াভাবশ্চ" ইতি,তত ঈশ্বরপ্রণিধানাৎ,দ্বিতীয়স্য প্রতিপক্ষভাবনেন, তথা চ সূত্রিতং"বিতর্কবাধনে প্রতিপক্ষভাবনম্"ইতি,"বিতর্কা হিংসাদয়ঃ কৃতকারিতানুমোদিতালোভক্রোধমোহমূলা মৃদুমধ্যাধিমাত্রা দুঃখাজ্ঞানানন্তফলা ইতি প্রতিপক্ষভাবনম্" ইতি চ, আদিপদাদনৃতস্তেয়াদয়ঃ, হিংসাদয়ঃ প্রত্যেকং কৃতকারিতানুমোদিতভেদেন ত্রিবিধাঃ, তেঽপি প্রত্যেকং লোভাদিমূলকত্বেন ত্রিবিধাঃ, তেঽপি মৃদুমধ্যমাধিমাত্রভেদেন প্রত্যেকং ত্রিবিধাঃ, তে চ মূলভূতা বিতর্কাঃ ত্রয়ঃ চত্বারঃ পঞ্চ অধিকা বা ত্রিস্ত্রিগুণিতা একাশীতিরষ্টোত্তরশতং পঞ্চত্রিংশদধিকং শতং অধিকা বা ভবন্তি, শাখাপ্রশাখাভেদেনানন্তাশ্চ দুঃখরূপমজ্ঞানরূপঞ্চানন্তফলং যেষাং তে দুঃখাজ্ঞানানন্তফলা ইত্যনয়া প্রতিপক্ষভাবনয়া তে নিবর্ত্তনীয়া ইতি এবং যমনিয়মচিত্তপ্রসাধনপ্রতিপক্ষভাবনৈর্নিরন্তরায়ং মৃদুকৃতচিত্তো যোগী বিবিক্তদেশে আসীনঃ সম্ভবাদিতি ন্যায়েন স্থিরসুখমাসনমধ্যাসীত তত্র দেশাসনে শ্রূয়তে, "সমে শুচৌ শর্করবহ্নিবালুকাবিবর্জ্জিতে শব্দজলাশ্রয়াদিভিঃ। মনোঽনুকূলে ন তু চক্ষুপীড়নে গুহানিবাতাশ্রয়ণে প্রযোজয়েৎ। ত্রিরুন্নতং স্থাপ্য সমং শরীরং হৃদীন্দ্রিয়াণি মনসা সন্নিরুধ্য। ব্রহ্মোড়ুপেন প্রতরেত বিদ্বান্ স্রোতাংসি সর্ব্বাণি ভয়াবহানি॥" ইতি, ( চক্ষুরিত্যত্র বিসর্গলোপশ্ছান্দসঃ ), ত্রিরুন্নতং কটিবক্ষঃকন্ধরাপ্রদেশেষূন্নতং ততো জিতাসনঃ প্রাণায়ামমভ্যসেৎ, তেন হি মন্দগতৌ প্রাণে সতি তদনুসারি মনোঽপি চাঞ্চল্যং ত্যজতি, নো চেদ্বায়ুবিক্ষেপেন বিক্ষিপ্যতে। তত্র প্রাণজয়প্রমাণম্, "প্রাণান্ প্রপীড্যেহ সংযুক্তচেষ্টঃ ক্ষীণে প্রাণে নাসিকয়োচ্ছ্বসীত" ইতি শ্রুত্যুক্তমেব সংগৃহ্লাতি। প্রাণাপানৌ সমৌ কৃত্বা নাসাভ্যন্তরচারিণাবিতি। প্রাণাপানৌ সমৌ তুল্যৌ উর্দ্ধাধোগতিবিচ্ছেদেন নাসাভ্যন্তরচারিণৌ কুম্ভকেন কৃত্বা ততো বাহ্যান্ বহির্ভবান্ স্পর্শান্ বিষয়সম্বন্ধান্ ইন্দ্রিয়দ্বারা নিত্যং অন্তর্বুদ্ধৌ ক্রিয়মাণান্ যোগী ইন্দ্রিয়াণাং প্রত্যাহরণেন তান্ বহিরেব কুর্য্যাৎ, ততো বিষয়েভ্যো ব্যাবৃত্তেষু করণেষু স্বপ্নকালে ইবান্তর্ম্মনোমাত্রেণাবতিষ্ঠত ইত্যর্থঃ। ইমং প্রত্যাহারং কর্ত্তুমশক্তস্যাবিরক্তস্য কা গতিরিত্যত আহ চক্ষুশ্চৈবান্তরে ভ্রুবোরিতি। চশব্দো বার্থে, চক্ষুরেব বা ভ্রুবোরন্তরে কুর্য্যাৎ খেচরী মুদ্রামভ্যসেদিত্যর্থঃ। সা চোক্তা যোগসারে, "লম্বিকোর্দ্ধস্থিতে গর্ত্তে জিহ্বাং ব্যাবৃত্য ধারয়েৎ। দৃঢ়াসনশ্চিরং তিষ্ঠেৎ মুদ্রৈষা খেচরী মতা। ভ্রূমধ্যদৃষ্টিরপ্যেষা মহাদেবেন কীর্তিতা॥" ইতি। য এবং সর্ব্বোঽপি বাহ্যে বিষয়ে সূর্য্যাদৌ সংযমো যথোক্তং প্রত্যাহারমনুষ্ঠাতুমশক্তান্ প্রত্যেবোপদিশ্যত ইতি জ্ঞেয়ম্। যতেন্দ্রিয় ইতি। যস্মিন্ কস্মিংশ্চিৎ স্থূলে বিষয়ে সূর্য্যে তদ্রশ্মিষু বা বিষ্ণুপ্রতিমায়াং

বা অনাহতধ্বনৌ বা অন্যত্র বা চক্ষুরাদ্যন্যতমদ্বারা মনো ধারয়েৎ, তচ্চ মনস্তদ্বিষয়াকারতাং প্রাপ্তং তত্রৈব স্থিরাভ্যাসেন বিশ্রান্তং স্বদেহমপি ন পশ্যতি, সেয়ং মহাবিদিহা নাম ধারণা, অস্যাং সিদ্ধায়ামিন্দ্রিয়গণঃ স্বং স্বং বিষয়ং ন তু গৃহ্লাতি, সোঽয়ং বহির্বিষয়ঃ প্রত্যাহারঃ পূর্ব্বোক্তস্ত্বান্তর ইতি ভেদঃ। অতএব তয়োস্তুল্যফলত্বং সূত্রিতম্, "ততঃ ক্ষীয়তে প্রকাশাবরণম্" ইতি। ততঃ অভ্যন্তরপ্রত্যাহারাৎ, তথা বহিরকল্পিতা বৃত্তির্মহাবিদেহা তৎসংযমাৎ প্রকাশাবরণক্ষয় ইতি, যদা চিত্তং দেহমবিস্মৃত্যৈব হঠেন পুরস্থিতমূর্ত্ত্যাদ্যাকারং ক্রিয়তে তদা সা চিত্তস্য মূর্ত্ত্যাকারতারূপা বৃত্তিঃ কল্পিতা, যদা তু নিরবশেষেণ দেহং বিস্মৃত্য চেতঃ কেবলং ধ্যেয়াকারমাত্রং ভবতি তদা সা মহাবিদেহা নাম ধারণা, তস্যা অপি ফলং তদেব তৎসংযমাৎ, তস্যাং চেতসো নিগ্রহাৎ প্রকাশাবরণক্ষয়ো ভবতি, সোঽয়ং বাহ্যবিষয়ঃ সমাধিঃ। বিতর্কাখ্যো দ্বিবিধঃ সবিতর্কনির্ব্বিতর্কভেদাৎ, তত্রাদ্যস্য লক্ষণং সূত্রিতং, "শব্দার্থজ্ঞানবিকল্পৈঃ সঙ্কীর্ণা সবিতর্কা" ইতি, সবিতর্কা নাম সমাপত্তিঃ সমাধিরিত্যর্থঃ। যদা বিষ্ণুপ্রতিমাদৌ পূর্ব্বাপরানুসন্ধানেন শব্দার্থোল্লেখেন চ ভাবনা প্রবর্ত্ততে তদা সবিতর্কা সমাপত্তিঃ, অস্মিন্নেবালম্বনে পূর্ব্বাপরানুসন্ধানেন শব্দার্থোল্লেখনমন্তরেণ ভাবনা প্রবর্ত্ততে তদা নির্ব্বিতর্কা নাম সমাপত্তিঃ। তথা চ সূত্রং, "স্মৃতিপরিশুদ্ধৌ স্বরূপশূন্যে বার্থমাত্রনির্ভাসা নির্ব্বিতর্কা"। স্মৃতেঃ, শব্দার্থস্মরণস্য পরিশুদ্ধৌ বর্জ্জনে সতি ভাবয়িতুঃ স্বরূপেণ শূন্যা তদাহমিদং ভাবয়ামীত্যেবমাকারা বৃত্তিরপি ভাবয়িতুর্নাস্তীবেতি ভাতি, যতোঽর্থমাত্রনির্ভাসা ধ্যেয়ার্থমাত্রমস্যাং ভাসতে নত্বন্যদিতি সূত্রার্থঃ, অস্যাং সিদ্ধায়াং যোগী জিতেন্দ্রিয় ইত্যুচ্যতে। জিতমনা ইতি অভ্যন্তরপ্রত্যাহারপূর্ব্বকং যদা মনঃ কল্পিতে সূক্ষ্মে বিষয়ে পূর্ব্ববচ্ছব্দার্থোল্লেখপূর্ব্বকং তদ্বর্জ্জঞ্চ মনসো ভাবনা প্রবর্ত্ততে তদা তে উভে সমাপত্তী সবিচারনির্ব্বিচারাখ্যে ভবতঃ, তথা চ সূত্রম্, "এতয়ৈব সবিচারা নির্ব্বিচারা চ সূক্ষ্মবিষয়া ব্যাখ্যাতা" ইতি, অত্র সূক্ষ্মবিষয়েতি গ্রহণাৎ পূর্ব্বস্যাং, স্থূলবিষয়ত্বং গম্যতে, এতয়ৈব দ্বিবিধবিতর্কসমাপত্ত্যৈব নির্ব্বিচারসমাপত্তৌ দৃঢ়ায়াং যোগী জিতমনা ইত্যুচ্যতে, যদা পুনশ্চেতসো মূর্ত্ত্যাকারতাং পরিত্যজ্য সত্ত্বোদ্রেকাৎ সমষ্টিমনোময়বিষয়া অহমেবেদং সর্ব্বোঽস্মীত্যেবমাকারা ভাবনা প্রবর্ত্ততে সোঽয়ং সানন্দঃ সমাধিঃ, যদা তু তামপি ভাবনাং পরিত্যজ্য বিষয়বেদনমন্তরেণাস্মীত্যেতাবন্মাত্রাকারা ভাবনা প্রবর্ত্ততে সা অস্মিতা, অস্মিতাহঙ্কারয়োর্ভেদস্তু ক্রমেণ বিষয়বৈমুখ্যতদাভিমুখ্যমাত্রকৃতঃ, যথৈক এব পূর্ব্বাভিমুখঃ পশ্চিমাভিমুখশ্চেতি তদ্বৎ, অস্যামবস্থায়াং যোগী বুদ্ধিতো বিবিক্তস্য ত্বম্পদার্থস্য সাক্ষাৎকারাৎ জিতবুদ্ধিরিত্যুচ্যতে, তদেতদুক্তং জিতেন্দ্রিয়মনোবুদ্ধিরিতি। এতান্যেব প্রসাধনানি গুণপর্ব্বাণ্যুচ্যন্তে। তথা চ সূত্রম্, "বিশেষাবিশেষলিঙ্গমাত্রা লিঙ্গানি গুণপর্ব্বাণি" ইতি, তত্র বিশেষাঃ স্থূলভূতানি একাদশেন্দ্রিয়াণি চ অবিশেষাঃ পঞ্চ তন্মাত্রাণি অহঙ্কারশ্চ লিঙ্গমাত্রং মহত্তত্ত্বং অলিঙ্গং প্রধানং তত্র বিশেষাদবিশেষং প্রবিবিক্ষতো যোগিনো দৈনন্দিনলয়াভ্যাসাৎ সমনস্কানীন্দ্রিয়াণি লীয়ন্তে, স লয়ঃ বাহ্যমুখান্যেব বা ভবন্তি ন বিক্ষেপঃ, এবমবিশেষেভ্যো

লিঙ্গমাত্রং প্রবিবিক্ষতোঽপি লয়বিক্ষেপৌ স্তঃ, লিঙ্গমাত্রাৎ পরং পুরুষং প্রবিবিক্ষতোঽপি তৌ স্তঃ, তাবেতৌ লয়বিক্ষেপৌ হেয়ৌ শ্রূয়েতে, "লয়বিক্ষেপরহিতং মনঃ কৃত্বা সুনিশ্চলম্। যদা যাত্যমনীভাবং তদা তৎ পরমং পদম্" ইতি। এতেষু ত্রিষু লীনেষাদ্যঃ সুপ্ত এব দ্বিতীয়ো বিগলিতদেহাহঙ্কারত্বাদ্বিদেহসংজ্ঞঃ, তৃতীয়ঃ প্রকৃতিলয় ইতি, এতয়োঃ সমাধির্গৌণঃ। অতএব সূত্রিতং, "ভবপ্রত্যয়োবিদেহপ্রকৃতিলয়ানাম্" ইতি। ভবপ্রত্যয়ো জন্মান্তরহেতুরেষাং সমাধির্ভবতি, যদ্বা জন্মান্তরে এতেষাং জন্মনৈব সমাধিসিদ্ধিঃ পক্ষিণামাকাশগমনসিদ্ধিবদ্ভবতীতি সূত্রার্থঃ। সর্ব্বথাপি তেষাং সদ্যোমুক্তির্নাস্তীতি সিদ্ধম্। যদা তু অস্মিতামাত্রস্যাপি নির্ব্বিকল্পে চিন্মাত্রে লয়ো ভবতি তদা অয়ং বিদ্বান্ কৈবল্যং ধর্ম্মমেঘসমাধ্যাখ্যমনুভবতি। যমধিকৃত্য শ্রূয়তে, "ক্ষণমেকং ক্রতুশতস্য চতুঃসপ্তত্যা যৎ ফলং তদবাপ্নোতি" ইতি, অয়মেব মোক্ষাখ্যঃ পরং অয়নং প্রাপ্যং স্থানং যস্য স মুনির্মোক্ষপরায়ণ ইত্যুচ্যতে, যতোঽস্যামেবাবস্থায়াং যোগী জীবন্মুক্ত ইত্যুচ্যতে। বিগতেচ্ছাভয়ক্রোধ ইতি পাদঃ প্রাগেব ব্যাখ্যাতঃ। য এবম্ভূতঃ স সদা মুক্তঃ বন্ধপ্রতীতিকালেঽপি স মুক্ত এবাস্তি, অজ্ঞানমাত্রব্যবধানান্মুক্তেঃ, এতেনাহঙ্কারাদের্ব্বন্ধস্য কালত্রয়েঽপি অসত্ত্বোক্ত্যা মিথ্যাত্বং দর্শিতম্॥ ২৭। ২৮॥

বিশ্বনাথ।—তদেবমীশ্বরার্পিতনিষ্কামকর্ম্মযোগেনান্তঃকরণশুদ্ধি, ততো জ্ঞানং ত্বম্পদার্থবিষয়কম্, ততস্তৎপদার্থজ্ঞানার্থং ভক্তিঃ, তদুত্থজ্ঞানেন গুণাতীতেন ব্রহ্মানুভব ইত্যুক্তম্। ইদানীং নিষ্কামকর্ম্মযোগেন শুদ্ধান্তঃকরণস্যাষ্টাঙ্গযোগং ব্রহ্মানুভবসাধনং জ্ঞানযোগাদপ্যুৎকৃষ্টত্বেন ষষ্ঠাধ্যায়ে এব বক্তুং তৎসূত্ররূপং শ্লোকত্রয়মাহ স্পর্শানিতি। বাহ্যা এব শব্দস্পর্শরূপরসগন্ধাঃ স্পর্শশব্দবাচ্যাঃ। মনসি প্রবিশ্য যে বর্ত্তন্তে তান্, তস্মান্মনসঃ সকাশাৎ বহিষ্কৃত্বা বিষয়েভ্যো মনঃ প্রত্যাহৃত্য ইত্যর্থঃ। চক্ষুশ্চ ভ্রুবোরন্তরে মধ্যে কৃত্বা নেত্রয়োঃ সম্পূর্ণনিমীলনে নিদ্রয়া মনো লীয়তে উন্মীলনেন বহিঃ প্রসরতি তদুভয়দোষপরিহারার্থং অর্দ্ধনিমীলনে ভ্রূমধ্যে দৃষ্টিং নিধায় উচ্ছ্বাসনিশ্বাসরূপেণ নাসিকয়োরভ্যন্তরে চরন্তৌ প্রাণাপানৌ ঊর্দ্ধাধোগতিনিরোধেন সমৌ কৃত্বা যতা বশীকৃতা ইন্দ্রিয়াদয়ো যেন সঃ॥ ২৭। ২৮॥

তাৎপর্য্য।—ভগবানে কর্ম্মফল সমর্পণ করিয়া তাঁহারই উদ্দেশে নিষ্কামভাবে কর্ম্মানুষ্ঠান করিলে অন্তঃকরণ-শুদ্ধি হয়। তদনন্তর সর্ব্বকর্ম্ম পরিত্যাগ রূপ সন্ন্যাস জন্মে এবং তদনন্তর শ্রবণমননাদি দ্বারা মোক্ষের সাধনস্বরূপ তত্ত্বজ্ঞানের সমুদ্ভব হয়। এই সকল তত্ত্ব শ্রীভগবান্ পূর্ব্বে পরিব্যক্ত করিয়াছেন। পরে "ব্রহ্মনির্ব্বাণম্" এই বাক্যে (৫অ। ৪ শ্লোক) সম্যগ্দর্শিদিগের অন্তরঙ্গ-সাধনস্বরূপ যে ধ্যানযোগের প্রসঙ্গ সূচিত করিয়াছেন, অধুনা তাহাই 'বিস্তারিতরূপে পরিব্যক্ত করিবার অভিপ্রায়ে

তিনটী শ্লোক অবতারিত করিয়াছেন। এই শ্লোক তিনটী যোগের সূত্র-স্বরূপ এবং সমগ্র ষষ্ঠাধ্যায় এই শ্লোকত্রয়ের বৃত্তিস্বরূপ। প্রথম শ্লোকদ্বয়ে (২৭। ২৮) সংক্ষেপে যোগের তত্ত্ব বিবৃত হইয়াছে এবং তৃতীয়ে (২৯) সেই যোগের ফলস্বরূপ আত্মজ্ঞানের তত্ত্ব পরিকীর্ত্তিত হইয়াছে। শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ সকলই বাহ্যব্যাপার; কর্ণাদি ইন্দ্রিয় দ্বারা অন্তঃকরণকে অবলম্বন করিয়া তাহারা মনুষ্যের অন্তরে প্রবেশলাভ করে; বৈরাগ্য সহকারে অন্তঃকরণকে বশীভূত করিলে, বাহ্য-বিষয় সমূহ মানব-হৃদয়ে স্থান লাভ করিতে পারে না; এইরূপে অন্তর-সঞ্চিত বিষয়-জ্ঞানও বিদূরিত হইয়া যায়। বাহ্যবিষয়ের প্রবেশাধিকার নিরোধ করাই বৈরাগ্য। তদনন্তর ভ্রূদ্বয়ের মধ্যে চক্ষুর্দ্বয়ের দৃষ্টি স্থিরভাবে সংস্থাপনরূপ অভ্যাসের প্রয়োজন। তৎকালে নেত্রদ্বয় অত্যন্ত নিমীলিত করিলে নিদ্রানাম্নী লয়াত্মিকা বৃত্তির সমুদ্ভব হয় এবং অতি প্রসারণ করিলে প্রমাণ, বিপর্য্যয়, বিকল্প এবং স্মৃতিরূপা বিক্ষেপিকা বৃত্তির সমুদ্ভব হইতে পারে (৫ অ। ১৩ শ্লোকের তাৎপর্য্য দেখ)। এইরূপে বৃত্তিপঞ্চকের নিরোধ করিয়া, অর্দ্ধনিমীলিত-ভাবে, ভ্রূদ্বয়ের সন্ধিস্থলে নয়ন-দৃষ্টি-সংযত করা আবশ্যক এবং কুম্ভক দ্বারা প্রাণ এবং অপান বায়ুর ঊর্দ্ধ এবং অধোগতি নিরোধ করিয়া শ্বাস-প্রশ্বাস রহিত করা বিধেয়। এইরূপ উপায় দ্বারা যাঁহার ইন্দ্রিয়, মন ও বুদ্ধি সংযত হইয়াছে এবং মোক্ষই যিনি একমাত্র আশ্রয় ও প্রাপ্তব্য স্থানরূপে সুনিশ্চিত করিয়াছেন, তাঁহার হৃদয়ে বাসনা, ভয় এবং ক্রোধ কখনই থাকিতে পারে না (২ অ। ৫৬ শ্লোকের তাৎপর্য্য দ্রষ্টব্য)। যে মননশীল মহাপুরুষ এইরূপে সর্ব্ববিষয়বিরক্ত, তিনি প্রতিনিয়তই মুক্তপুরুষ হইয়াছেন। মুক্তিলাভার্থ তাঁহার আর কোনই কর্ম্মানুষ্ঠানের প্রয়োজন নাই। এতাদৃশ মহাত্মা এই জীবনকালেই মুক্তিরূপ পরম-ধনের অধিকারী।

শ্রীমন্নীলকণ্ঠের অভিপ্রায়। পূর্ব্বে কথিত হইয়াছে যে, উল্লিখিতরূপ সম্যগ্দর্শিগণ সদ্যঃ মুক্তিলাভ করিয়া থাকেন, এবং ইহাও কথিত হইয়াছে যে, কর্ম্মজনিত ফলপ্রত্যাশাবিরহিত, কেবল ভগবৎপ্রীতির নিমিত্ত অনুষ্ঠিত কর্ম্মযোগও, অন্তঃকরণ-শুদ্ধি সংসাধিত করিয়া, মোক্ষের হেতুভূত হইয়া থাকে। অধুনা সম্যগ্দর্শনের অন্তঃরঙ্গ সাধনস্বরূপ ধ্যানযোগের বিস্তারিত বিবরণ বিবৃত করিবার অভিপ্রায়ে, তাহার সূত্রস্বরূপ তিনটি শ্লোক অবতারিত

